**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** যদি উত্তরবঙ্গের মাধ্যমিক সঙ্গীত পরীক্ষার ব্যাপারটা এটাই হয়ে থাকে তাহলে সেখানে উপযুক্ত সঙ্গীত পরীক্ষক পাওয়া গেলে ঐ পরীক্ষার ব্যবস্থা অবশ্যই সেখানে করা হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পরীক্ষক নিয়োগের ব্যাপারে তো একটা লিস্ট তৈরি করেন, কিন্তু তার মোডালিটিটা কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** প্রধান পরীক্ষক বা পরীক্ষকদের সরকার নিয়োগ করেন না, মধ্যশিক্ষা পর্ষদ সেটা করেন এবং ঐ পর্ষদ একটা স্ট্যাটুটরি বডি। তাদের এ ব্যাপারে একটা নিজস্ব কমিটি আছে এবং সেখানে বিশেষজ্ঞরা রয়েছেন। পর্যদের বিধি অনুযায়ী তাঁরাই বসে ঠিক করেন পরীক্ষক এবং প্রধান পরীক্ষক নিয়োগের ব্যাপারটা। ১৯৬৩ সালে আইনটা তৈরি হবার পর থেকে এই পদ্ধতিটাই চলে আসছে।

### মুর্শিদাবাদ জেলায় পদ্মা নদীর ভাঙ্গনরোধে সরকারি ব্যবস্থা

*৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৭২।) **শ্রী ইউনুস সরকার ও শ্রী আবুল হাসানাৎ খান ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

মুর্শিদাবাদ জেলার জলঙ্গী ও রানীনগর ব্লকে পদ্মা নদীর ভাঙ্গনরোধে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ**

মুর্শিদাবাদ জেলার জলঙ্গী ও রানীনগর ব্লকে পদ্মানদীর ভাঙ্গনরোধে ১৯৮৮ সালে দুই 'বেডবার' নির্মাণ করা হয়। এই বেডবার দুটি ১৯৯০ সাল পর্যন্ত ঐ এলাকার ভাঙ্গন প্রতিরোধ করে। কিন্তু ১৯৯১ এবং ১৯৯২ এই দুই বৎসরের বন্যায় উক্ত বেডবার দুটি ক্ষতিগ্রস্থ হয় এবং ঐ এলাকায় আবার ভাঙ্গন শুরু হয়। বর্তমানে ঐ জায়গার ভাঙ্গন প্রতিরোধের জন্য দীর্ঘমেয়াদী পরিকল্পনা তৈরি করা হচ্ছে।

**শ্রী আবুল হাসনাৎ খান ঃ** আমার স্পেসিফিক প্রশ্ন ছিল জলঙ্গী এবং রাণীনগর ব্লকের ভাঙ্গন প্রসঙ্গে এবং আপনি বলেছেন যে, এক্ষেত্রে দীর্ঘমেয়াদী পরিকল্পনা নেওয়া হচ্ছে এবং টাকা-পয়সার ব্যাপার কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগও করা হয়েছে। কিন্তু আমার প্রশ্ন, এই মুহূর্তে ভাঙ্গন রোধের জন্য ঐ দুটি ব্লকে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** স্থায়ীভাবে করতে হলে দীর্ঘমেয়াদী পরিকল্পনা গ্রহণ করতেই হবে। কিন্তু দীর্ঘমেয়াদী পরিকল্পনা নিতে সময় লাগবে। এখনও পরিকল্পনাটি প্রাথমিক পর্যায়ে রয়েছে। যদি দেখা যায় এরমধ্যে খুব খারাপ অবস্থা হয়েছে তাহলে আপদকালীন ব্যবস্থা হিসাবে কাজ করা হবে।

**শ্রী আবুল হাসনাৎ খান ঃ** দেখা যাচ্ছে, সেখানে যে কাজ হয় সেটা বর্ষার সময় হয়, ফলে বোল্ডার ইত্যাদি যা ফেলা হয় সব চলে যায়। কাজেই কাজটা যাতে বর্ষার শুরুতে শেষ করা সম্ভব হয় তারজন্য ব্যবস্থা নিচ্ছেন কিনা?

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** স্পেশিফিক যে জায়গার কথা আপনি বলেছেন সেই জায়গায় আপাতত কোনও স্কীম নেই বললাম। কিন্তু গঙ্গার বিভিন্ন জায়গায় এই ধরনের বেডবার তৈরি করার নানা স্কীম আছে। আমার দপ্তর থেকে বলা আছে এই স্কীম ৩০শে জুনের মধ্যে শেষ করতে হবে, তার পরবর্তী সময়ে এই কাজ করা যাবে না এই ধরনের নির্দেশ দপ্তর থেকে দেওয়া আছে। আপনি নিশ্চয়ই জানেন সেইমতো কাজ হয়। কিন্তু হঠাৎ কোনও জায়গায় ভাঙ্গনের প্রবণতা দেখা যায় তাহলে সেই জায়গায় আপতকালীন ব্যবস্থা নেবার জন্য কিছু কাজ করতে হয়, সেটা করা ছাড়া কোনও উপায় থাকে না। সেই কাজগুলি বর্ষার সময় করা হয়।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** গঙ্গা ভাঙ্গন এবং তার শাখা নদীগুলির ভাঙ্গনের ফলে প্রকৃতপক্ষে কলকাতা এবং হলদিয়া বন্দর ক্ষতিগ্রস্ত হচ্ছে। ভাঙ্গনের ফলে সব পলি মাটি হলদিয়ায় এসে জমা হচ্ছে এবং হলদিয়া বন্দর ক্ষতিগ্রস্ত হচ্ছে। ভাগীরথী নদী এবং হুগলি নদীতে যে চড়া পড়ছে সেই পলি মাটি সরানো এবং গঙ্গা ভাঙ্গন রোধ এই দুটি প্রকল্প হাতে না নিলে আমাদের রাজ্যের অর্থনীতিকে বাঁচানো যাবে না। গঙ্গা ভাঙ্গন রোধ, ভাগীরথী নদী এবং হুগলি নদীতে পলি মাটি সরানোর ব্যাপারে একটা স্থায়ী প্রকল্প তৈরি করে রাজ্যের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারকে দেওয়া হয়েছে কিনা, দেওয়া হয়ে থাকলে কেন্দ্রীয় সরকারের কোনও অভিমত পাওয়া গেছে কিনা?

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** গঙ্গা ভাঙ্গন রোধ এবং পলি মাটি সরানো এই দুটি আলাদা জিনিস। ভাঙ্গন প্রতিরোধের কাজ সাধারণত সেচ দপ্তর দেখে কিন্তু হুগলি নদীতে পলিমাটি সরানো এটা সেচ দপ্তর দেখে না, এটা ক্যালকাটা পোর্ট ট্রাস্ট দেখে। সুতরাং এটা তাদের দায়িত্ব। এই ব্যাপারে তারা পরিকল্পনা করেছে বলে শুনেছি কিন্তু তার বাস্তব প্রয়োগ দেখিনি। ভাঙ্গন প্রতিরোধের ক্ষেত্রে সামগ্রিকভাবে একেবারে গঙ্গার ৪৩০ কিলোমিটার জায়গা, মানিকচক থেকে সাগর পর্যন্ত যে জায়গাগুলিতে বেশি ক্ষতিগ্রস্ত হচ্ছে সেই জায়গাগুলিকে নিয়ে একটা স্কীম তৈরি করে কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব পাঠিয়েছি। মাননীয় সদস্য জানেন এখনও পর্যন্ত তার কোনও উত্তর আমরা পাইনি।

**শ্রী সাত্তিক রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ভাঙ্গন রোধের কথা বলেছেন। আমি আপনাকে একটা জিনিস জিজ্ঞাসা করতে চাই। এই ভাঙ্গন প্রতিরোধের ব্যাপারে কন্সট্রাকশনের কাজে যে বোল্ডার লাগে, কেন্দ্রীয় সরকারের পরিবেশ দপ্তর সেই সমস্ত বোল্ডার আপনাকে দেবে না বলে জানিয়েছিল। স্বাভাবিকভাবে বোল্ডার না হলে ভাঙ্গন প্রতিরোধের কাজটা হয় না। আপনি বলুন কেন্দ্রীয় সরকারের পরিবেশ দপ্তরের সেই বাধা উঠেছে কি ওঠেনি?

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** এই বোল্ডার সংগ্রহের ক্ষেত্রে বাধাটা প্রধানত উত্তরবঙ্গের ক্ষেত্রে ছিল। মুর্শিদাবাদে ভাঙ্গন প্রতিরোধে যে বোল্ডার ব্যবহার করে সেখানে এই ধরনের বাধা নেই। উত্তরবঙ্গের ক্ষেত্রে এই সমস্ত বাধা ছিল তা অনেকখানি অপসারিত হয়েছে। যেখানে ভাঙ্গন শুরু হয়েছে সেই নদী থেকে বোল্ডার তুলে সেই নদীর বাঁধ দেওয়া যাবে, দূর থেকে বোল্ডার নিয়ে আসার ক্ষেত্রে বিধি-নিষেধ আছে।

[11-50—12-00 noon]

**শ্রী শীশ মহম্মদ ঃ** এটা যেহেতু বিভিন্ন নদী ভাঙ্গনের প্রশ্ন, সেইহেতু এরমধ্যে অনেক প্রশ্ন আসছে। আমার প্রশ্ন হচ্ছে মুর্শিদাবাদ জেলায় এক নম্বর সুতী ব্লকের অধীনে মেঘুয়ান, নূরপুর এবং শোধপুর এই মৌজাগুলোতে চরম ভাঙ্গন চলছে। এর ফলে বেশকিছু গ্রাম, দশ-বারোটি গ্রাম অ্যাফেকটেড হয়েছে। এ সম্পর্কে মাননীয় মন্ত্রী অবগত আছেন কিনা, অবগত থাকলে ভাঙ্গন প্রতিরোধের জন্য কি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** মুর্শিদাবাদের অনেক জায়গায় ভাঙ্গন আছে। আমরা যে সমস্ত জায়গায় কাজ করছি, আপনি নির্দিষ্ট যে গ্রামগুলোর কথা বললেন তাতে এই মুহূর্তে আমার জানা নেই। আপনি লিখে দিন, আমি খোঁজ নেব।

**শ্রী শিশির সরকার ঃ** আপনি বললেন যে, মুর্শিদাবাদ জেলায় ভাঙ্গন-এর জন্য দীর্ঘমেয়াদী পরিকল্পনা গ্রহণ করেছেন। এই দীর্ঘমেয়াদী পরিকল্পনায় কেন্দ্রীয় সরকারের ভূমিকা কী এবং এর অনুমোদনের ক্ষেত্রে আপনি কোনও গ্রীণ সিগন্যাল তাদের কাছ থেকে পেয়েছেন কি?

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** সাধারণতঃ নির্দিষ্ট দু'একটি ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার আমাদের প্রতিশ্রুতি দিয়েছেন। সামগ্রিকভাবে এই ভাঙ্গন প্রতিরোধের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও ইতিবাচক কিছু পাইনি। নবদ্বীপের ক্ষেত্রে তাঁরা এক কোটি টাকা দেবেন বলেছেন। মুর্শিদাবাদের শেখ আলিপুরে, ওখানে তাঁরা দেখে গিয়েছেন এবং বলেছেন যে, আপনারা কাজটা শুরু করে দিন, সাহায্য দেওয়া হবে। এছাড়া অতিরিক্ত কোনও প্রতিশ্রুতি আমরা পাইনি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রীমহোদয় আপনি জানেন যে এই গঙ্গা ভাগীরথীর ভাঙ্গনের জন্য সামগ্রিক একটি কর্মসূচি রচনার জন্য আপনি এবং মাননীয় সেচমন্ত্রী, দেবব্রত বন্দ্যোপাধ্যায় মহাকরণের রোটান্ডায় একটা মিটিং ডেকেছিলেন ভাগীরথী এলাকার জনপ্রতিনিধিদের নিয়ে। তার আগে কেন্দ্রীয় সেচমন্ত্রী মাননীয় বিদ্যাচরণ শুক্লা ঘুরে গিয়েছেন। সেখানে আমরা নবদ্বীপ এলাকার প্রতিনিধিরা আমাদের অভিমত দিয়েছিলাম। তারজন্য কম্প্রিহেন্সিভ প্লান দিল্লিতে পাঠানো হয়েছিল। সেই বাবদ কোনও কেন্দ্রীয় টাকা পাওয়া গিয়েছে কি?

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** এটা তো আমি বললাম যে, সামগ্রিক যে পরিকল্পনা আমরা দিয়েছি, তার দুটি ক্ষেত্রে ইতিবাচক সাড়া আমরা পেয়েছি, অন্য ক্ষেত্রে কিছু পাইনি।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় জানালেন যে, পদ্মার ভাঙ্গন রোধে একটা দীর্ঘমেয়াদী পরিকল্পনা নেওয়া হয়েছে। এই যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে তাতে কি পরিমাণ অর্থ ধার্য করা হয়েছে এই পরিকল্পনার কাজ সমাপ্ত করার জন্য?

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** এটা আমার নির্দিষ্ট প্রশ্নের উত্তরে ছিল যে, জলঙ্গী এবং রাণীনগর, এই দুটি জায়গার ক্ষেত্রে আমরা দীর্ঘমেয়াদী পরিকল্পনা নিয়েছি। পরিকল্পনা প্রাথমিক স্টেজে আছে বলে কত টাকা লাগবে তা ঠিক হয়নি। অন্য আরও অনেক জায়গা আছে যেখানে পরিকল্পনা তৈরি হয়েছে। কিন্তু এই সমস্ত তথ্য পার্টিকুলার নাম না দিলে বলা সম্ভব নয়। এই ক্ষেত্রে আমরা বলেছি যে দীর্ঘমেয়াদী পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** স্যার, আমার অতিরিক্ত প্রশ্ন মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে যে, নদী ভাঙ্গন একটা ন্যাচারাল ক্যালামিটির পর্যায়ে পড়ে। এই পর্যায়ে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে বিষয়টিকে তুলে ধরতে পারি কিনা? এটা সম্পর্কে আপনি কী ভাবছেন?

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** এটা সামগ্রিকভাবে কেন্দ্রীয় সরকারের কাছে বারেবারে আমরা দৃষ্টি আকর্ষণ করেছি। তবে আপনি যেভাবে বলছেন, প্রাকৃতিক বিপর্যয় হিসাবে ট্রিট করা যায় কিনা, এই ধরনের কোনও কথা বলিনি।

**বেসরকারি ও স্পনসর্ড কলেজের অধ্যাপকদের অবসরকালীন সুযোগ-সুবিধা**

*৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৭।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) এটা কি সত্যি যে, সুনির্দিষ্ট সরকারি আদেশ থাকা সত্ত্বেও বেসরকারি ও স্পনসর্ড কলেজের অধ্যাপকগণ সরকারি কর্মচারিদের হারে অবসরকালীন সুযোগ-সুবিধা বিগত ১৯৭৮ সালের পর থেকে পাচ্ছেন না; এবং

(খ) সত্যি হলে, তার কারণ কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ**

(ক) বেসরকারি স্পনসর্ড কলেজের অধ্যাপকগণ সুনির্দিষ্ট সরকারি আদেশ অনুসারেই অবসরকালীন সুবিধা বিগত ১৯৭৮ সালের পর থেকেই পেয়ে যাচ্ছেন।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি সুনির্দিষ্ট আদেশের কথ বলেছেন, সুনির্দিষ্ট আদেশের জি. ও. নং ৮১৭ ই. ডি. (সি. এস.) ডেটেড ১১-৫-৭৬ এনেক্সচার বলা আছে যে, সরকারি কলেজ, বেসরকারি কলেজের শিক্ষকদের পেনশন গ্রাচ্যুইটি, পারিবারিক পেনশন এগুলির হার তৎকালীন সরকারি কর্মচারিদের ক্ষেত্রে প্রযোজ্যে যে হার তার সমান কিনা, যদি সমান না হয় তাহলে কেন নয় এবং কোন আদেশবলে এর পরিবর্তন হয়েছে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যকে জানাতে চাই যে, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে বেসরকারি এবং স্পনসর্ড কলেজের অধ্যাপিকাদের পেনশন যে দেওয় হচ্ছে সেটা ১৯৭৮ সালের এক সরকারি আদেশনামার ভিত্তিতে, সেখানে ১৯৭৬ সালে আদেশের যে রেফারেন্স ছিল তাতে পরিষ্কারভাবে বলা হয়েছে, মাননীয় সদস্যর অবগতি জন্য জানাই যে ১৯৭৮ সালের সরকারি আদেশ নামায় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসা পরে বলা হয়েছে এটা ১৯৭৪ সালের থেকে কার্যকর হবে। অর্থাৎ ১৯৭৪ সালে যার নাকি অবসর গ্রহণ করেছেন তারা এই সুযোগগুলো পাবে। ১৯৭৮ সালের আদেশ নামা কলেজের অধ্যাপক এবং অধ্যাপিকাদের পেনশনের বন্দোবস্ত করা হয় এবং তাতে কো হারে, কত টাকা, ফ্যামিলি পেনশন কত সমস্তটাই বলে দেওয়া হয়েছে। এখানে যে স্কী ডি. সি. আর. ডি. স্কীম করা হয়েছে তাতে কোনও প্রয়োজন হবে বলা হয়েছে। ১৯৭৮ সালের সুনির্দিষ্ট আদেশে কলেজের অধ্যাপক, অধ্যাপিকা এবং শিক্ষক, শিক্ষিকাদের অপশন দেওয়ার কথা বলা হয়েছে। মাননীয় সৌগতবাবুও রয়েছেন, তিনিও দিয়েছেন সেখানে সি পি. এফ.-এ যাবে না জি. পি. এফ.-এ যাবে অর্থাৎ পেনশনে যাবেন না, পুরনো ব্যবস্থাতে থাকবেন তার ভাগে ভাগে অপশন দিতে হয়েছে। তার ভেতরেই সুযোগসুবিধা পেয়েছে

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** ৫-১০-৯৩ তারিখে পেনশন, গ্রাচ্যুইটি সংক্রান্ত অবসরকালীন বেনিফিটের ব্যাপারে আদেশনামা যে আছে তাতে আমার জিজ্ঞাস্য যে কোয়ানটাম অফ পেনশন এবং লাস্ট ড্রায়াল অফ পে এটা হচ্ছে এসেন্সিয়াল ফ্যাক্টর অফ ডিটারমিনেশন এবং সেক্ষেত্রে রিএমপ্লয়মেন্টের কোনও ব্যবস্থা আছে কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাই যে এটা আদালতের বিচারাধীন আছে। আগেই বলেছি এই আদেশনামার বিরুদ্ধে কয়েকজন অধ্যাপক হাইকোর্টের দ্বারস্থ। সুতরাং বিষয়টি হাইকোর্টের বিচার্য বিষয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** ১-৯-৯৩ তারিখে ৬০-এর উর্দ্ধে শিক্ষকদের অবসর নেওয়ার ভিত্তিতে যারা রিএমপ্লয়মেন্টের দরখাস্ত করেছেন, তাদের এই দরখাস্ত স্ক্রিনিং কমিটিতে যায় এবং সেখানে অনুমোদন করার পরে সরকারি কোনও আদেশ নামাতে ওই রিএমপ্লয়মেন্ট স্থগিত রেখেছেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** এর আগে মাননীয় সৌগতবাবুও এই প্রশ্ন করেছেন, আজকে এডুকেশন বাজেট সেই সময়ে আপনি প্রশ্ন করবেন, আমি সব উত্তর দেব। আপনারা রিএমপ্লয়মেন্ট সংক্রান্ত ইউ. জি. সি.র নির্দেশ এবং সরকারি নির্দেশ ভালভাবে পড়বেন। সেটা পড়ার পরে প্রশ্ন করবেন, আমি উত্তর দেব। প্রথমত জেনে রাখবেন এই ব্যাপারে আবেদনকারির ক্ষেত্রে কতগুলো শর্ত আছে, সেগুলো স্ক্রিনিং কমিটিতে তৈরি হয় এবং সেখানে সরকারি যে হার সেসব দেওয়া হয়। আপনারা শুনলে অবাক হবেন যে,

[12-00—12-10 p.m.]

এক বছর পরেও কলেজ থেকে আমরা অনেক ফাইল পাই এবং সেগুলি আমাদের বিচার করতে হয়। যারজন্য এর আগের প্রশ্নের উত্তরে বলেছিলাম, এগুলি বিভিন্ন স্তরে বিবেচনাধীন আছে এবং সমস্ত প্রশ্নটা আদালতের বিচারাধীন আছে। তার কারণ, ঐ রিএমপ্লয়মেন্ট এবং ইত্যাদি এই শ্রেণীর যে আদেশ নামা দেওয়া হয়েছে সেটা চ্যালেঞ্জ করে আদালতে মামলা দায়ের করা হয়েছে। সরকারি বক্তব্য আমরা আদালতে পেশ করেছি। আদালতে আমাদের সেই বক্তব্যের বিচার হবে। সুতরাং আপনি যেটা বলছেন, এই বক্তব্য যারা মামলা করেছেন, তারাও বলেছেন, আদালত সে সম্পর্কে সিদ্ধান্ত নেবেন। যেটা বার বার বলছেন, রিএমপ্লয়মেন্টের দরখাস্ত করলেই তিনি সেটা পাবেনই—এরকম কোনও নিশ্চিয়তা কোনও সরকারি আদেশে নেই।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### সূতার মূল্যবৃদ্ধি

*৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৮।) শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সূতার অস্বাভাবিক মূল্যবৃদ্ধিতে তাঁতশিল্পের সাথে যুক্ত শ্রমিকরা বিপন্ন হয়ে পড়েছেন; এবং

(খ) সত্যি হলে, উক্ত শিল্পকে ও শিল্পে যুক্ত শ্রমিকদের বাঁচানোর জন্য সরকারি কি ব্যবস্থা নিচ্ছে/নিয়েছে?

**কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) নায্য দরে তুলা পাওয়ার জন্য কেন্দ্রীয় সরকারের অধীনস্থ সি. সি. আই. মহারাষ্ট্র কটন গ্রোয়ারম ফেডারেশন ইত্যাদি সংস্থাগুলির কাছ থেকে রাজ্য সরকার সরাসরি

তুলা আনার ব্যবস্থা করেছে। বাজারে সুতার যোগান অব্যাহত রাখতে রাজ্য সরকার নিয়ন্ত্রিত রাজ্যের সুতাকলগুলির দ্বারা উৎপাদিত সমস্ত সুতা তন্তুজ ও তন্তুশ্রীর মাধ্যমে বিক্রয়ের ব্যবস্থা করা হয়েছে।

রাজ্য সরকার কর্তৃক অনুরোধের ফলে ইন্ডিয়ান কটন মিলস্ ফেডারেশন ও ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন কর্তৃক সুতা সরবরাহ ও ব্যাঙ্ক সুতার দামের উপর পাঁচ মাসের জন্য ভর্তুকি প্রকল্প চালু হয়েছে।

### তফসিলি জাতি ও উপজাতি ছাত্রদের ছাত্রাবাস

*৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫১৩।) **শ্রী হারাধন বাউরী ও শ্রী নন্দদুলাল মাঝি :** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) চলতি আর্থিক বছরে বাঁকুড়া জেলার তফসিলি জাতি ও উপজাতি ছাত্রদের জন্য নতুন ছাত্রাবাস তৈরির কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কোথায় কোথায় আছে?

**তফসিলি জাতি ও উপজাতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এখনও এ বিষয়ে কোনও সিদ্ধান্ত গৃহীত হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

### চলতি আর্থিক বছরে নতুন বিদ্যালয় অনুমোদন

*৮০। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৯।) **শ্রী আবুল হাসানাৎ খান এবং শ্রী ইউনুস সরকার :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে রাজ্যে জুনিয়র, মাধ্যমিক ও উচ্চ-মাধ্যমিক নতুন বিদ্যালয়ের অনুমোদন দেবার বিষয়ে সরকার চিন্তা-ভাবনা করছে কিনা; এবং

(খ) করে থাকলে, কতগুলি বিদ্যালয়কে অনুমোদন দেওয়া যাবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৪ শ্রেণী বিশিষ্ট জুনিয়র হাইস্কুল হিসাবে স্বীকৃতি দেওয়ার এবং কিছু বিদ্যালয়কে মাধ্যমিক স্তর থেকে উচ্চ মাধ্যমিক স্তরে উন্নীত করার পরিকল্পনা আছে। নতুন মাধ্যমিক বিদ্যালয়ের কোনও পরিকল্পনা নেই।

(খ) নির্দিষ্ট সংখ্যা এখনই বলা সম্ভব নয়।

### মুর্শিদাবাদ জেলায় মজে-যাওয়া নদী/খাল/বিল সংস্কার

*৮১। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৭।) **শ্রী মোজাম্মেল হক ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার মজে-যাওয়া নদী, খাল ও বিল সংস্কারের জন্য সরকার মাস্টার প্ল্যান প্রস্তুত করছে; এবং

(খ) সত্যি বলে, কোন্ কোন্ মজে-যাওয়া নদী, খাল ও বিলকে উক্ত "মাস্টার প্ল্যান" ভুক্ত করা হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### সোনামুখী এলাকায় তফসিলি ছাত্র-ছাত্রীদের হোস্টেল

*৮২। (অনুমোদিত প্রশ্ন নং *৫১৪।) **শ্রী হারাধন বাউরী ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) সোনামুখী বিধানসভা এলাকায় তফসিলি ছাত্র-ছাত্রীদের জন্য কোনও হোস্টেল নির্মাণের পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এখনও কোনও সিদ্ধান্ত গৃহীত হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

### তসর ও রেশম চাষে শ্রমিকের সংখ্যা

*৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫১।) **শ্রী অমিয় পাত্র ঃ** কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের তসর ও রেশম চাষের সরকারি খামারে কত জন শ্রমিক দৈনিক মজুরিতে কাজ করছেন;

(খ) তাঁরা মাসে কত দিন কাজ পেয়ে থাকেন; এবং

(গ) মজুরির হার কত?

**কুটীর ও ক্ষুদ্রায়তন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট ১৬৭০ জন।

(খ) মাসে ২০ থেকে ২৬ দিন কাজ পেয়ে থাকেন।

(গ) দৈনিক ৩৬.৮১ টাকা।

## ধরলা নদীতে বাংলাদেশ সরকার কর্তৃক নির্মীয়মাণ বাঁধ

***৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৪০।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কোচবিহার জেলার নিকটস্থ ধরলা নদীতে বাংলাদেশ সরকার বাঁধ দিচ্ছে;

(খ) সত্যি হলে,

(১) উক্ত ব্যবস্থায় কোচবিহার জেলার তথা পশ্চিমবঙ্গের কোনও ক্ষতি হবার সম্ভাবনা আছে কিনা, এবং

(২) এই ব্যাপারে রাজ্য সরকার কোনও ব্যবস্থা নিয়েছে/নিচ্ছে কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। তবে, জানা গেছে যে বাংলাদেশ সীমানার মধ্যে ধরলা নদীর একটি অশ্বখুরাকৃতি বাঁকা গতিপথকে সোজা করার জন্য বাংলাদেশ সরকার কোচবিহার জেলা চ্যাড়া বাঁধা'র সীমানা সন্নিকট বাংলাদেশের ভূখণ্ডে একটি নতুন নদীখাত খনন করছে।

(খ) (১) হ্যাঁ।

(২) ভারত সরকারকে উপযুক্ত পর্যায়ে যথাযথ ব্যবস্থা গ্রহণের অনুরোধ জানিয়ে বিষয়টি কেন্দ্রীয় সরকারের গোচরে আনা হয়েছে।

## অধ্যক্ষ-শূন্য সাঁইথিয়া কলেজ

***৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৯।) **শ্রী তপন হোড় ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বীরভূম জেলার সাঁইথিয়া কলেজে প্রায় ১৫ বছর যাবৎ অধ্যক্ষ পদটি শূন্য আছে; এবং

(খ) সত্যি হলে, ঐ পদটি পূরণে রাজ্য সরকার কী পদক্ষেপ গ্রহণ করেছে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য।

(খ) বেসরকারি কলেজে অধ্যক্ষ/শিক্ষক পদ পূরণে সরকারের কোনও প্রত্যক্ষ ভূমিকা নাই। কলেজ সার্ভিস কমিশনের মাধ্যমে পদ পূরণ হয়।

### বিদ্যালয়-শিক্ষকদের প্রাইভেট টিউশনি বন্ধের সুপারিশ

*৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩০২।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সরকারি এবং সরকারি সাহায্যপ্রাপ্ত প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয়-শিক্ষকদের প্রাইভেট টিউশন বন্ধ করার কথা সরকার বিবেচনা করছে কিনা?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

### আপার কংসাবতী সেচ প্রকল্প

*৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৮।) **শ্রী নটবর বাগদী ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

আপার কংসাবতী সেচ প্রকল্প রূপায়িত হলে পুরুলিয়া জেলার কত একর জমি সেচ-সেবিত হতে পারে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

আপার কংসাবতী সেচ প্রকল্প পুরুলিয়া জেলার ৩৭,৬০০ একর আবাদী জমিতে সেচ সম্প্রসারণ করার প্রস্তাব আছে।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** To-day I have received six notices of Calling Attention, namely :

i) Progress of the work to prevent erosion of the Ganga in Malda district. : Shri Birendra Kumar Moitra

ii) Steps taken by the Government to control flood in North Bengal in this year. : Shri Nirmal Das

iii) Reported massive load-shedding in Calcutta and surrounding areas on 14-6-94 : Shri Saugata Roy, Shri Anja Chatterjee and Shri Sanjib Kumar Das.

iv) Reported death of an employee of Mayurakshi Hotel near Bolpur on the allegation of theft resulting in tension among the local people. : Shri Tapan Hore

v) Reported loss of related documents of the rehabilitated refugees of Mouza Khangipur of Nadia from the custody of the District Refugee Rehabilitation Authority. : Shri Kamalendu Sanyal

vi) Dismantel of houses and shops on 6-6-94 and removal of Ashes from South Bishnupur Burning Ghat-I. : Shri Satya Ranjan Bapuli

I have selected the notice of Shri Nirmal Das on the subject of steps takens by the Government to control flood in north Bengal in this year.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 29th June.

## PRESENTATION OF REPORT

### Presentation of the Report of the Select Committee on the West Bengal Sales Tax Bill, 1994

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to present the Report of the Select Committee on the West Bengal Sales Tax Bill, 1994.

## Laying of Reports

**The 31st Annual Report and Accounts of the electro-Medical and Allied Industries Ltd. for the year 1991-92.**

**Shri Patit Paban Pathak :** Sir, I beg to lay the 31st Annual Report and Accounts of the Electro-Medical and Allied Industries Ltd. for the year 1991-92.

**The Annual Report of the Silpabarta Printing Press Ltd. for the year 1986-87**

**Shri Prabir Sengupta :** Sir, I beg to lay the Annual Report of the Silpabarta Printing Press Ltd. for the year 1986-87.

## MENTION CASES

**শ্রী তরুন অধিকারী :** (নট প্রেজেন্ট)

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আছেন, আমি ঠিক সময়ে আমার মেনশনটা বলার সুযোগ পেয়েছি। গ্রামাঞ্চলে ভি. ডি. ও. চালু হয়েছে। বেকার ছেলে যারা চাকরি না পেয়ে বেকারত্বের জ্বালায় ভুগছে সেই রকম ৫/৬/৮/১০ জন ছেলে মিলে এই ভি. ডি. ও.তে কাজ করছে। গ্রামাঞ্চলে যে ভি. ডি. ও. হলগুলি আছে তাতে তাদের দৈনিক ইনকাম একশো থেকে একশো পঁচিশ টাকা। তাতে খাই খরচ বাদ দিয়ে হয়তো ২৫ টাকা থাকে। তাতে সাত-আটজন-এর মধ্যে ভাগ হয়। কিন্তু সরকার যেটা নিয়ম করেছেন প্রতি মাসে ভি. ডি. ও. হলের জন্য ২২০০ টাকা করে ট্যাক্স দিতে হয়। ফলে এরা ট্যাক্স দেয় না। এদের সঙ্গে সরকারি কর্তৃপক্ষের অ্যারেঞ্জমেন্ট আছে, কাজেই বিনা ট্যাক্সে তারা চালিয়ে যাচ্ছে। আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রীকে বলব এই ট্যাক্সের পরিমাণটা যদি কমিয়ে দেওয়া যায় তাহলে তারা লাইসেন্স দিয়ে কাজটা করতে পারে।

**ডাঃ হৈমী বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং ভূমি-রাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় ৩৭ নং, ৩৮ নং এবং ৩৮(১) নং পণ্ডিতিয়া রোডে সাংঘাতিক অবস্থার সৃষ্টি হয়েছে, ছোট ছোট কারখানা সেখানে আছে এবং প্রায় দু' হাজারের উপর শ্রমিক, তাদের ভবিষ্যত নিয়ে ছিনিমিনি খেলা হচ্ছে। আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন, যে ট্রাস্টি আছে, তারা ২২০ কাঠা জমি ৩০ হাজার টাকা কাঠা হিসাবে ৬৬ লক্ষ টাকা বায়না নিয়েছে একজনকে বিক্রি করে দেবার জন্য। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়, বিশেষ করে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এতগুলো দরিদ্র মানুষ, এমনিতে কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে, এই দু'

হাজার লোকের দু' হাজারটি পরিবার, এদের কিন্তু বাঁচানো যায় চেষ্টা করলে, আমি দাবি জানাচ্ছি এই জমি অধিগ্রহণ করা হোক এবং এই টাকা সরকারকে দিতে হবে, ঐ কারখানার লোকেরা, শ্রমিকরা এই টাকা দিয়ে দেবে।

**শ্রী রবীন দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই, মাননীয় নগর উন্নয়ন মন্ত্রী এখানে উপস্থিত আছেন, তাঁর নজরে বিষয়টি আনতে চাই। দক্ষিণ কলকাতার রবীন্দ্র সরোবর চত্বরটা আমার এলাকার মধ্যে পড়ে। ওখানে সাধারণ মানুষেরা বেড়াতে যান, বিশেষ করে ছেলে-মেয়ে, কিশোর-কিশোরীরা সেখানে খেলা-ধূলা করতে যায়, ওখানে একটা সুইমিং সেন্টার আছে, পার্ক আছে। কিন্তু দুঃখের বিষয় বর্তমানে ঐ জায়গাটা একটা খারাপ জায়গা হিসাবে চিহ্নিত হয়ে পড়ছে। সেদিক থেকে আমি নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয়কে বলব, তিনি এখানে উপস্থিত আছেন, ঐ এলাকার সংস্কার করা হোক এবং বিউটিফিকেশনের ব্যবস্থা করা হোক, তাহলে আমাদের দক্ষিণ কলকাতার ঐ রবীন্দ্র সরোবর চত্বরটা সাধারণ মানুষের ক্ষেত্রে একটা ভাল বেড়ানোর জায়গা হবে। আমি মন্ত্রী মহাশয়কে তাঁর বক্তব্য বলার জন্য অনুরোধ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মিঃ ডেপুটি স্পিকার, রবীন্দ্র সরোবর এলাকাটা বিশেষ করে দক্ষিণ কলকাতার সাধারণ মানুষের কিছুটা বেড়ানোর জায়গা এবং সকালে যারা ভ্রমণ করেন তাদের জন্য এটা প্রয়োজন। রাজ্য সরকারের পক্ষ থেকে আমরা বদ্ধপরিকর এবং আরবান ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট সি. আই. টি.র মাধ্যমে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ ইতিমধ্যেই করেছে যাতে ওখানকার বাঁধ বাঁধানো হয়, রাস্তাগুলো মেরামত করা হয়, বিদ্যুতের যে ব্যবস্থা তা সঠিক থাকা দরকার, এই পদক্ষেপগুলো নেওয়া হয়েছে। এর সঙ্গে সামাজিক পরিবেশ যাতে যথাযথ থাকে তার দিকে নজর দেওয়া হচ্ছে। এক কথায় একটা বিশেষ উদ্যোগ রাজ্য সরকার সি. আই. টি.র মাধ্যমে রবীন্দ্র সরোবর চত্বর সম্পর্কে গ্রহণ করেছে।

[12-10—12-20 p.m.]

**শ্রী সঞ্জীবকুমার দাস :** মাননীয় স্পিকার স্যার, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় বিচার মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ১৩-৪-৯৪ তারিখে হাওড়া কোর্টের বিল্ডিং-এর একাংশ ভেঙে পড়ে দু'জন মানুষ গুরুতরভাবে আহত হন। একজন তারাপদ চেল, পেশকার, হাওড়া কোর্ট। আর একজন সুপ্রভাত মুখার্জি, হোমগার্ড, হাওড়া পি. এস.। ডিপার্টমেন্ট থেকে পি. ডব্লু. ডি.কে ঐ বিল্ডিংটা মেরামত করার জন্য দীর্ঘদিন ধরে বলে আসা হচ্ছে। তথাপি এখনও পর্যন্ত মেরামত করা হল না এবং একটা গুরুতর দুর্ঘটনা ঘটে গেল। স্যার, আপনি নিজে বিচারমন্ত্রী ছিলেন, আপনি বিষয়টা একটু চিন্তা করে দেখুন—এমন একটা ভাঙা বিল্ডিং-এ কোর্ট চলছে যা দেখলে আপনি অবাক হয়ে যাবেন—বাঁশের খোঁটা দিয়ে বিল্ডিংটাকে দাঁড় করিয়ে রাখা হয়েছে। এ এক অদ্ভুত ব্যাপার! এরকম অবস্থা পশ্চিমবাংলার আর কোথাও আছে বলে আমার মনে

য় না। তাই আমি আপনার মাধ্যমে হাওড়া কোর্টের ঐ বিল্ডিংটি অবিলম্বে নতুন করে তৈরি করার জন্য দাবি জানাচ্ছি। ঐ দুর্ঘটনায় ওখানে যাঁরা আহত হয়েছেন তাঁদের যাতে অবিলম্বে সরকারের তরফ থেকে ক্ষতিপূরণ দেওয়া হয় তার জন্যও আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার রামপুর ও শ্যামপুর আদিবাসী অধ্যুষিত গ্রাম দুটিতে কয়েক দিনের মধ্যে আন্ত্রিক আক্রান্ত হয়ে তিনজন মানুষ মারা গেছে এবং বেশ কয়েকজন মানুষ আন্ত্রিকে আক্রান্ত হয়ে ধনেখালি হাসপাতালে ভর্তি হয়ে আছে। এ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র পোলবা এবং সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টার মাকালপুরের কোনও উদ্যোগ ছিল না। জেলার সি. এম. ও. এইচ. এবং ডি. এম.কে বলার পর সেখানে টিম গেছে। কলকাতার মতো ওখানেও যাতে আন্ত্রিক ছড়িয়ে না পড়ে তার জন্য আমি বিষয়টির প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি প্রতিকারের জন্য।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার কেন্দ্রের একটা হত্যাকাণ্ডের ঘটনা উল্লেখ করতে চাই এবং মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের কান্দী থানার কুমারষণ্ড গ্রাম পঞ্চায়েতের সি. পি. আই. সদস্য আইনাল হক একজন সমাজবিরোধী এবং তার সন্ত্রাসে কংগ্রেস কর্মীরা নয়, সি. পি. এম. কর্মীরা এলাকায় ভীত সন্ত্রস্ত। এ ছাড়া রবিবার ১২ই জুন সে সি. পি. এম. কর্মী সেরফুল হককে হত্যা করিয়েছে। তার বিরুদ্ধে বার বার বলা সত্ত্বেও কোনও ব্যবস্থা তো নেওয়া হয়নি, বরঞ্চ আইনাল হককে সরকারের তরফ থেকে দেহ-রক্ষী দেওয়া হয়েছে, তার নাম আশিষ ঘোষ। সেই আশিষ ঘোষের গুলিতে সি. পি. এম. কর্মী নিহত হয়েছেন। আইনাল হকের নির্দেশে আশিষ ঘোষ সেরফুল হককে সরাসরি তাঁর কানের পাশে গুলি করে হত্যা করে গোকর্ণ গ্রামের কাছে বিজয়নগর গ্রামে। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে জিজ্ঞাসা করছি, দেহরক্ষী দেওয়া হয় রক্ষা করার জন্য, না খুন করার জন্য? আমি দাবি জানাচ্ছি অবিলম্বে আইনাল হকের দেহরক্ষী প্রত্যাহার করে নেওয়া হোক। তা না-হলে যখন সে সি. পি. এম. কর্মী খুন করছে, এরপরে কংগ্রেস কর্মী খুন করবে। সি. পি. এম. এবং কংগ্রেস কর্মীদের ঘর ছাড়া করে দেবে। ঐ খুনের ঘটনায় পুলিশ মিথ্যা তথ্য পরিবেশন করছে—আইনাল হক আত্মরক্ষার প্রয়োজনে আশিষ ঘোষকে দিয়ে সি. পি. এম. কর্মী সেরফুল হককে গুলি করতে বাধ্য হয়েছে। এই গল্প পরবর্তীকালে অন্য ক্ষেত্রেও রচনা করা হতে পারে। সেজন্য আমার দাবি অবিলম্বে আইনাল হকের দেহরক্ষী প্রত্যাহার করে নেওয়া হোক।

**শ্রী ঈদ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিদ্যুতের ক্ষেত্রে এখনো পুরোন কংগ্রেস আমলের আইনই প্রচলিত আছে। কোনও মৌজার কোথাও একটা বিদ্যুতের খুঁটি পুঁতে

সেখানে তার নিয়ে গেলেই বলা হয় যে মৌজাটিতে বিদ্যুত পৌছে দেওয়া হয়েছে।

এছাড়া তার টাঙাবার সময় যদি ট্রান্সফরমার এবং তার চুরি হয়ে যায় তাহলে ঐ গ্রামে কখন বিদ্যুত সংযোগ করা হয় না। এই রি-ভাইটালাইজেশন স্কীমের এই জটিল পদ্ধতির ফলে বহু গ্রাম এবং মৌজা এখনও পর্যন্ত বৈদ্যুতিকরণ করা হয়নি। তাছাড়া যদি কোনও গ্রামে একবার খুঁটি পুঁতে তার গেছে, ইলেক্ট্রিফাই হয়েছে কিন্তু পাশের পাড়ায় হয়নি। সেখানে করা যাচ্ছে না। এটা ইনটেনসিফাই স্কীম বলছে। এই জটিল পদ্ধতির ফলে মুর্শিদাবাদ জেলার বিদ্যুতের চরম সঙ্কট দেখা দিয়েছে। প্রায় ৮০০ গ্রাম ফাঁক পড়ে গেছে। এই জটিল পদ্ধতির পরিবর্তন করে সরলীকরণ করুন যাতে প্রত্যেকটি গ্রাম এবং মৌজায় ইলেক্ট্রিফাই করা যায়। আমি আপনার মাধ্যমে এই অনুরোধ মাননীয় বিদ্যুত মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য দপ্তরের একটি ব্যর্থতার ঘটনা আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৮ সালে হেল্‌থ এম. এস. ১৬৬৯, এইচ. পি. ডি./১৩/(এইচ. সি.) ৪৮০/৮২ একটা সার্কুলারে একটা প্রাইমারি হেল্‌থ সেন্টার স্যাংশন্‌ড হয়েছে ঘাটবকুলতলা আন্ডার মথুরাপুর (১)। গভর্নমেন্ট অর্ডারে বলছে, It has been reported to the Government that the construction of the health centre has since been completed. ১৯৮২ সালের অর্ডার অনুযায়ী ১৯৮৮ সালে হেল্‌থ সেন্টারটি তৈরি হয়ে যায় এবং তার স্টাফ এবং ডাক্তার গভর্নর স্যাংশন্‌ড করেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, ১৯৮৮ সাল থেকে আজ পর্যন্ত এই হেল্‌থ সেন্টারটি উদ্বোধন হয়নি, ওপেন হয়নি এবং সরকার তার স্টাফ দেয়নি। ১৯৮৮ সাল থেকে ঐ অবস্থায় পড়ে আছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, অবিলম্বে এই হাসপাতালটি চালু করুন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল আমার এলাকায় দুর্গাচক টাউনে একটি গুরুতর ঘটনা ঘটে গেছে। আমাদের পার্টির শাখা সম্পাদক সুরেশ করণ রাত্রি ১০টার সময় যখন বাড়ি ফিরছিল তখন অতর্কিত তাকে ২ জন আক্রমণ করে। শ্রী করণ তাদের ধরে ফেলে। তাদের কাছ থেকে পিস্তল উদ্ধার করা হয়। কিন্তু তারা হাত ছাড়িয়ে নিয়ে পালিয়ে যায়। ঐ ২ জন আক্রমণকারীকে শ্রী করণ চিনতে পেরেছে। এরা হচ্ছে কংগ্রেসের সমাজবিরোধী। ঐ এলাকায় তারা বিভিন্ন সময়ে গোলমাল করার চেষ্টা করে। শুধু তাই নয়, গত ১ মাসব্যাপী দেখছি, ওরা আমার প্রাণনাশের হুমকি দিচ্ছে এবং আমার স্ত্রী এবং সন্তানকে খুন করবে বলে উড়ো চিঠি দিচ্ছে। এইভাবে তারা গোলমাল করার চেষ্টা করছে। তার কারণ হলদিয়া শিল্প উন্নয়ন এবং পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স যেহেতু গড়ে ওঠার সম্ভাবনা দেখা দিয়েছে, সেখানে যেহেতু কংগ্রেসের অস্তিত্ব নেই, সেই কারণে গোলমাল পাকিয়ে অশান্তি তৈরি করে একটা গুরুতর ঘটনা ঘটাবার চেষ্টা করছে। আমি

তাই মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ওদের নামে এফ. আই. আর. করা হয়েছে। আমার অনুরোধ ওদের গ্রেপ্তার করা হোক এবং হলদিয়া এলাকায় যাতে শান্তি রক্ষিত থাকে তার ব্যবস্থা করা হোক।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি প্রাইমারি এবং মাধ্যমিক বিভাগের ভারপ্রাপ্ত শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মালদা জেলায় সেকেন্ডারি ডি. আই-এর মাধ্যমে সায়েন্স গ্রান্টের জন্য প্রায় ৩০ লক্ষ টাকা কেন্দ্রীয় মানব সম্পদ উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয় দিয়েছিলেন। সেই টাকা ছাত্রদের সায়েন্স কিট কিনে দেবার জন্য দেওয়া হয়েছিল ১৯৮৮ সালে এবং তার ইউটিলাইজেশন সার্টিফিকেট দেওয়ার কথা ছিল ১৯৮৯ সালে। সেই ইউটিলাইজেশন সার্টিফিকেট দেওয়া তো দূরের কথা সেই টাকা এখনও পর্যন্ত খরচ করা হয়নি।

[12-20—12-30 p.m.]

প্রায় ৭ বছর ধরে টাকা পড়ে আছে। সেই টাকা নিয়ে আজকে ওরা খেলা করছে। আজকে লক্ষ লক্ষ ছাত্রছাত্রী সায়েন্স, বিজ্ঞানের যন্ত্রপাতি কেনার থেকে বঞ্চিত হচ্ছে। তাই আপনার মাধ্যমে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রী মহাশয়দের কাছে এ ব্যাপারে একটা উচ্চ পর্যায়ের তদন্ত করে দেখা হোক কেন টাকা নিয়ে এই রকম করা হচ্ছে এই আবেদন রাখছি।

**শ্রী তপন হোড় ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য এবং জনস্বাস্থ্য কারিগরি মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র বোলপুরে পানীয় জলে আর্সেনিক পাওয়া গেছে বলে আমার কাছে চিঠি এসেছে। আমরা জানি কিছু কিছু জেলার কিছু কিছু জায়গায় পানীয় জলে আর্সেনিক পাওয়া যাচ্ছে, কিন্তু আমাদের বীরভূমে ছিল না, নতুন করে দেখা দেওয়ায় সেখানে সকলে আতঙ্কিত। এমনিতেই বোলপুরে পানীয় জলের উৎস সীমিত এবং জলের সমস্যা আছে, তার উপর আর্সেনিক দেখা দিলে জলের জন্য সেখানে হাহাকার পড়ে যাবে। সেজন্য আর্সেনিক প্রতিরোধের প্রয়োজনীয় ব্যবস্থা নেবার জন্য আমি আপনার মাধ্যমে বিশেষভাবে মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, গতকাল লোকসভায় কেন্দ্রীয় সরকার নির্বাচন সংস্কার সম্পর্কে যে সংবিধান সংশোধনী বিল প্রত্যাহার করে নেন এই বিচক্ষণ সিদ্ধান্তের জন্য আমি কেন্দ্রীয় সরকার এবং মাননীয় প্রধানমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি। আমরা আগেই এই কথা বলেছিলাম যে যদি মুখ্য নির্বাচন কমিশনারের ক্ষমতা খর্ব করার চেষ্টা করা হয় তাহলে জনসাধারণ সেটা ভালভাবে নেবেন না। যে সি. পি. এম. খুব আগ্রহী হয়ে কেন্দ্রীয় সরকারের সমর্থন জানিয়েছে তারা এর ফলে লাভবান হবে। আমরা অত্যন্ত আনন্দিত যে

কেন্দ্রীয় সরকার সে কথা বুঝেছেন এবং আমার মনে হয় মুখ্য নির্বাচন কমিশনার পশ্চিমবঙ্গে পরিচয়পত্র চালু করার জন্য যে নির্দেশ দিয়েছেন তাকে কার্যকর করা দরকার। সেটা করার ব্যবস্থা করলে পশ্চিমবঙ্গে সুষ্ঠু নির্বাচন হতে পারে। আমরা খুশি যে, এ. আই. সি. সি.র পক্ষ থেকে শ্রীমতী মমতা ব্যানার্জি এই কথা বলেছেন যে শেষণের ক্ষমতা খর্ব করলে তার ফল ভাল হবে না।

**(মাইক বন্ধ হওয়ায় মাননীয় সদস্য তাঁর আসন গ্রহণ করেন।)**

**শ্রী নির্মল দাস :** স্যার, গত ২৭ তারিখে কোচবিহারে লক্ষ লক্ষ মানুষের ঠাকুর মদন মোহন বিগ্রহ চুরি যায়, ৪ মাস হয়ে গেছে কেউ গ্রেপ্তার হয়নি। সম্প্রতি অসীম ভট্টাচার্য আন্তর্জাতিক চোরাকারবারি তার স্ত্রী সীমা ভট্টাচার্য নিজে কবুল করেছেন যে তাঁর স্বামী মদন মোহন চুরি করেছে। তাকে গ্রেপ্তার করা হয়েছে। সেখানে লক্ষ লক্ষ মানুষের ঠাকুর মদন মোহনের যাতে পূজা অর্চনা করা যায় সেই আবেদন মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে রাখছি, আর যাতে পুলিশ দিয়ে যাতে ওখানে সীল করে দেওয়া যায় তার ব্যবস্থা করা হোক। ওখানে বাংলাদেশের একটা চক্রান্তকারি দল আছে কাজেই ওখানে সীল করে দিয়ে তাদের কঠোর শাস্তি দেওয়া হোক এবং অবিলম্বে মদন মোহনের পূজার ব্যবস্থা করা হোক।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং বিভাগের মন্ত্রী মহাশয়কে জানাচ্ছি যে, বাড়ুইপুর থানা এলাকায় আর্সেনিক আক্রান্ত এলাকা বলে অনেকদিন ধরেই চিহ্নিত। সেখানে বহু মানুষ মারা গেছেন আর্সেনিক আক্রান্ত হয়ে। এখনও সেখানে এমন হাজার হাজার মানুষ আছেন যাদের হাত-পা আর্সেনিক আক্রান্ত হয়ে ঘা হয়ে রয়েছে যার ফলে তারা জীবিকাহীন হয়ে পড়েছেন। জানা গেছে, ১৭০টি নলকূপ বসানো হবে জেলা পরিষদের মাধ্যমে। আমি দাবি করছি, এক্ষেত্রে যেন সেখানকার আর্সেনিক আক্রান্ত এলাকাগুলিকে বিশেষভাবে বিবেচনা করা হয়। এস. এস. কে. এম. হাসপাতাল থেকে টিম গিয়ে ঐ অঞ্চল দেখে এসে বলেছেন যে, ওখানে গভীর নলকূপ না হলে চলবে না। আমার অনুরোধ, রাজনীতি না করে প্রকৃতপক্ষে যে এলাকায় নলকূপের প্রয়োজন আছে সেই এলাকায় যাতে নলকূপ বসানো হয় সেটা যেন মন্ত্রী মহাশয় দেখেন।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমার কনস্টিটিউয়েন্সীর দেপাড়া ব্লকে একটি রুরাল হসপিটালের জন্য সরকারি আদেশ বেরিয়ে গেছে, কিন্তু আজ পর্যন্ত সেটা চালু করা যায়নি। হসপিটাল বিল্ডিংটির ছাদ ফেটে জল পড়ছে। ওতে ২৫ বেড ছিল, কিন্তু সেটা কমিয়ে দিতে হয়েছে। ডাক্তারের কোয়ার্টার পর্যন্ত ভেঙে গেছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী নিজে গিয়ে হাসপাতালটি একবার দেখেও এসেছিলেন। অবিলম্বে হাসপাতালে কাজ শুরু করবার জন্য আমি মাননীয় মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী সুকুমার দাস :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে একটি মানবিকতার ঘটনা তুলে ধরছি। এই সরকারের নিয়ম আছে যে, কোনও সরকারি কর্মচারী কর্মরত অবস্থায় মারা গেলে তার নিকট আত্মীয়দের মধ্যে একজন চাকরি পাবেন। কিন্তু এরকম কয়েকটি কেস সরকারের কাছে নিয়ে যাবার পর আমার সম্যক ধারণা হয়েছে যে, রাজ্য সরকার বর্তমানে বেকার সমস্যায় ভুগছেন, কম্পেনসেট গ্রাউন্ডের কয়েক হাজার চাকরি তাঁরা দিতে পারছেন না। এই মানবিকতার ঘটনার প্রতি আমি তাই সরকারের বিভিন্ন বিভাগের মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমার এলাকার তমনা গ্রামপঞ্চায়েত দোলন নামক গ্রামে গত ২৬ তারিখে এক নারকীয় ঘটনায় অনেক ঘরবাড়ি ভেঙে দেওয়া হয়েছে। তারপর গত ২৯ তারিখে উলুবেড়িয়া থানার এস. আই. শ্রী গৌতম চ্যাটার্জি সেই বাড়িগুলিতে ঢোকেন, ঢুকে বলেন—মুরগি দাও। সেখানে বাড়ির মেয়েদের উপর তিনি অত্যাচার করেছেন, তাদের কাপড় ধরেও টানাটানি করেছেন এবং কুৎসিত ভাষায় গালাগাল করেছেন। এই ঘটনার প্রতি আমি ডি. জি., হোম সেক্রেটারি, এস. ডি. পি. ও. এবং এস. পি.র দৃষ্টি আকর্ষণ করেছি, কিন্তু তারপরও ঐ গৌতম চ্যাটার্জি সেখানে বহাল তবিয়তে অত্যাচার চালিয়ে যাচ্ছেন। তিনি একজন মৌলবীর দাড়ি পর্যন্ত ছিঁড়ে দিয়েছেন। আমি অবিলম্বে তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের জন্য মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

[12-30—12-40 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে কোলাঘাটে একটা তাপবিদ্যুত কেন্দ্র আছে। এই তাপ বিদ্যুৎ কেন্দ্রে কয়লার প্রয়োজন হয় এবং তা থেকে ছাই বার হয়। এই ছাই কোলাঘাট এলাকার বিস্তীর্ণ এলাকা ভীষণভাবে পরিবেশ দূষণ করছে। ওই এলাকার যে সমস্ত পুকুর আছে তার জল দূষিত হয়ে যাচ্ছে। পাশাপাশি যে সমস্ত খাবারের দোকান আছে সেখানে ছাই উড়ে গিয়ে পড়ছে। কোলাঘাটের সমস্ত এলাকা এইভাবে ভীষণ দূষিত হয়ে উঠেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওই এলাকার মানুষের আন্তরিক দাবি হচ্ছে, এই ছাই যদি নিয়ন্ত্রণ না করা যায় তাহলে এই ছাই-এর স্তূপ ওখান থেকে সরিয়ে নিয়ে যাওয়ার ব্যবস্থা করা হোক। কারণ, ক্রমশ সেখানে পরিবেশ দূষিত হয়ে যাচ্ছে। আমি এই ব্যাপারে মাননীয় বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং দাবি জানাচ্ছি এই ছাই-এর স্তূপ সরানো হোক। তা না হলে বিভিন্ন রোগ সমস্ত এলাকায় ছড়িয়ে পড়বে।

**শ্রী এস. আর. দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। চিত্তরঞ্জন মহা বিদ্যালয়ে কমার্স কোর্স চালু নেই। স্কুলগুলিতে কমার্স কোর্স চালু আছে। সেইজন্য ওই এলাকার সমস্ত ছাত্রছাত্রীকে কমার্স ডিগ্রি কোর্স পড়ার জন্য বাইরে অন্যত্র যেতে হয়। তাতে তাদের অনেক অসুবিধা হয়। এখানে

কমার্স কোর্স চালু করার জন্য কলেজ থেকে অ্যাপ্লিকেশন করা হয়েছিল। ডি. পি. আই. এবং ইউনিভার্সিটি ইন্সপেকশন করে সুপারিশ করে কমার্স কোর্স চালু করার জন্য। কিন্তু সরকারের আর্থিক সঙ্কটের জন্য সেটা চালু করা সম্ভব হয়নি। সেখানে সংস্কৃত কোর্স চালু আছে, কিন্তু একজনও ছাত্র নেই। এই কলেজে একজন সংস্কৃতির প্রফেসার রিটায়ার করছেন। এই সংস্কৃত পোস্টটা যদি কমার্স কোর্সে কনভার্ট করা যায় তাহলে এই কলেজে কমার্স কোর্স চালু করতে সরকারের আলাদা করে আর্থিক দায়ভার বাড়বে না। এটা যাতে করা হয় তার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা কালিয়াগঞ্জের পলাশী একটা ঐতিহাসিক জায়গা। মাটিয়ারি, পলাশী এবং কালিয়াগঞ্জ এই তিনটি এলাকায় পানীয় জল সরবরাহের কোনও ব্যবস্থা করা হয়নি। কালিয়াগঞ্জের বিভিন্ন এলাকায় মানুষ আন্ত্রিকে আক্রান্ত হয়েছে। তা সত্ত্বেও মাটিয়ারি, পলাশী এবং কালিয়াগঞ্জের মানুষের জন্য পানীয় জল সরবরাহের ব্যবস্থা করা হয়নি। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে যেন এই এলাকায় পানীয় জল সরবরাহের ব্যবস্থা করা হয়।

**শ্রী সমর বাওরা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে প্রতি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করে একটা দাবি জানাচ্ছি পশ্চিমবাংলায় যেখানে সুষ্ঠু নিয়োগ নীতি প্রয়োগ করা হচ্ছে তখন পশ্চিমবাংলায় অবস্থিত দুর্গাপুর ইস্পাত কারখানায় জুনিয়র অপারেটিভ ট্রেনী নিয়োগের সময় কোনও কোনও মহলে ৭০/৮০ হাজার টাকা ঘুষ নেওয়া হচ্ছে। আমি জানাতে চাই এই অভিযোগে পুলিশ এই ধরনের ৪ জন প্রতারককে গ্রেপ্তার করেছে। এই গ্রেপ্তারের পরেই স্থানীয় কংগ্রেসে চাঞ্চল্য দেখা দিয়েছে, দৌড়াদৌড়ি শুরু করে দিয়েছে। তাদের প্রচেষ্টা হচ্ছে কি করে এটাকে চেপে দেওয়া যায়। আমার কাছে খবর আছে এই কারখানার উচ্চ পদস্থ অফিসার এবং ইস্পাত মন্ত্রকের কিছু ব্যক্তি এই ঘুষ নেওয়ার সঙ্গে জড়িত আছে। আমার দাবি এই ব্যাপারে তদন্ত পুরোপুরিভাবে করা হোক এবং উচ্চ পদস্থ অফিসার হলেও তাকে গ্রেপ্তার করে শাস্তি দেওয়া হোক।

**শ্রী অজয় দে :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। নদীয়া জেলায় আইন-শৃঙ্খলা চরমভাবে ভেঙে পড়েছে। আমরা বার বার করে এই ব্যাপারে বলছি, কিন্তু অবস্থার কোনও পরিবর্তন হয়নি। হিসাব নিলে দেখা যাবে যে গত ১৫-২০ জন মানুষ নদীয়াতে খুন হয়েছেন। কৃষ্ণনগর সদরে এবং নদীয়া জেলার বিভিন্ন স্থানে খুন, ডাকাতি চলছে, কিন্তু পুলিশ সম্পূর্ণভাবে নিষ্ক্রিয়। আজকে সংবাদপত্রে দেখলাম যে কলকাতায় এই ধরনের সমাজবিরোধী কার্যকলাপ প্রতিরোধের জন্য এখন ১২টি জীপ বিভিন্ন জায়গায় টহল দেবে। কলকাতায় এই যে ব্যবস্থা পুলিশ নিচ্ছে এটা ঠিক আছে। কিন্তু নদীয়া জেলার বিভিন্ন স্থানে,

বিশেষ করে কৃষ্ণনগরে যেভাবে আইন-শৃঙ্খলার অবনতি ঘটেছে, খুন, রাহাজানি ঘটে চলেছে, এর বিরুদ্ধে পুলিশ কোনও ব্যবস্থা নিচ্ছে না। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি যে তিনি বিষয়টির দিকে দৃষ্টি দিয়ে একটা সভা ডাকুন এবং নদীয়া জেলায় যেভাবে আইন-শৃঙ্খলা ভেঙে পড়েছে তার বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী পদ্মনিধি ধর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ক্যালকাটা টেলিফোন-এর তুঘলকী কাজ কারবার আপনাদের অনেকেরই জানা আছে। অনেক সময়ে টেলিফোন স্তব্ধ হয়ে থাকে। মাসের পর মাস টেপ রেকর্ডার চলছে যে আউট অব অর্ডার। এছাড়া নতুন করে যে অবস্থা সৃষ্টি হয়েছে, ভুতুড়ে বিলিং দেওয়া শুরু হয়ে গিয়েছে। আমার নিজেরই ক্ষেত্রে ঠিক সময়ে বিল দেওয়া সত্ত্বেও লেট-এর জন্য সারচার্জ বাবাদ ৪০ টাকা, রিমাইন্ডার চার্জ বাবদ ১০ টাকা এইভাবে সমস্ত বিল আসছে। আমি ক্যালকাটা টেলিফোন কর্তৃপক্ষের এই সমস্ত কাজের তীব্র প্রতিবাদ করছি। সাধারণ টেলিফোনের কনজুমাররা যাতে ক্ষতিগ্রস্ত না হন এবং এই ভুতুড়ে বিলের শিকার না হন তারজন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী তুলসী ভট্টরাই :** স্যার, গতবারে রাজ্য সরকার একটি সিদ্ধান্ত নিয়েছিলেন যে দার্জিলিঙে নেপালের জাতীয় কবি ভানুভক্ত আচার্যের মূর্তি প্রতিষ্ঠা করবেন। দু'বছর আগে জাতীয় কবি ভানু ভক্তের মূর্তি ভাঙার পরেও সরকারি ঐ সিদ্ধান্ত আজও লাগু হয়নি। আমি এজন্য মাননীয় পূর্তমন্ত্রী এবং অর্থ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। যত তাড়াতাড়ি পারা যায়, বিশেষ করে আগামী ১৩ই জুলাইয়ের মধ্যে যাতে জাতীয় কবি ভানু ভক্তের মূর্তি প্রতিষ্ঠা করার কাজ এগিয়ে যায় তারজন্য আমি মন্ত্রী মহোদয়দের কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী রাইচরণ মাঝি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে ইলেকট্রিক লাইন দীর্ঘদিন অতিক্রান্ত করে কাটোয়া থেকে যায়। যারফলে মাঝে মাঝেই লোডশেডিং হয়। কোনও কোনও সময়ে এক-দেড় মাস ধরে কারেন্ট থাকে না। তাই এখানে একটি ইলেক্ট্রিক সাব-স্টেশন করার কথা হয়েছে। তারজন্য প্রয়োজনীয় জমিও দেওয়া হয়েছে। কিন্তু কাজকর্ম এখনও শুরু হয়নি। তাই যাতে দ্রুত সাব-স্টেশনের কাজটি শুরু হয় তারজন্য মাননীয় বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী গৌতম রায়চৌধুরি :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। এখানে উচ্চশিক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় আছেন। আমার জেলায় বিদ্রোহী কবি কাজী নজরুল ইসলামের জন্মস্থান। সেই কাজী নজরুল ইসলামের জন্মপক্ষ এখনও চলছে, ২৬শে মে থেকে চলছে। তাঁর রচনাসম্ভার রাজ্য সরকারের মাধ্যমে যাতে সুলভ মূল্যে ছাপানো যায় তারজন্য আমি দাবি জানাচ্ছি। এই ব্যাপারে আমি মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[12-40—12-50 p.m.]

**শ্রী হৃষিকেশ মাইতি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কাকদ্বীপ শহরের উপকণ্ঠে একটি ব্রিজ আছে সেই ব্রিজটি অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্রিজ। এটি মেরামতি করার জন্য পূর্ত দপ্তর থেকে স্কীম করা হল এবং কাজও শুরু হল। হঠাৎ কাজ বন্ধ হয়ে গেল কেন হল বুঝতে পারলাম না। নতুন করে কোনও ব্যবস্থা না নিয়েই কাজ বন্ধ করে দেওয়া হল, এরফলে এই ব্রিজটির ওপারে কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকারের অফিস স্কুল, পাঠশালা রয়েছে, তাতে যেতে অসুবিধা হচ্ছে। এই ব্রিজটি মেরামতি করুন এবং যে স্কীম নেওয়া হয়েছে অবিলম্বে তা পূরণ করুন।

**শ্রী সুন্দর হাজরা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভায় দাবি রাখছি। লালগড় ব্লকে কংসাবতী নদীর ভাঙনের ফলে ১০-১২টি গ্রাম নদী বক্ষে চলে যাচ্ছে। যেসমস্ত গ্রাম নদীবক্ষে যেতে শুরু করেছে তার নাম আমি দিচ্ছি— সিজুয়া, নেতাই, পলাশী, বসন্তপুর, আমকলা, বাঁদরবনি, বনকলা, বৈতা নদীবক্ষে চলে যাচ্ছে, অবিলম্বে সেচমন্ত্রী এর ব্যবস্থা করুন এবং নদীর পাড় বাঁধার ব্যবস্থা করুন।

**শ্রী সুনির্মল পাইক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আরবান ডেভেলপমেন্ট এবং লোকাল সেল্‌ফ গভর্নমেন্টের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এরিয়া খেজুরিতে তফসিলি এবং আদিবাসী সম্প্রদায় এলাকা, ওই এলাকার তিনদিক জলবেষ্টিত। এখানে একটা টু পাম্প ফায়ার ব্রিগেড স্টেশন করার পরিকল্পনা দীর্ঘদিন ধরে রয়েছে, অবিলম্বে যাতে ওখানে ওই ফায়ার স্টেশন হয় তার দাবি রাখছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্য দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রীয় সরকার চিনির দাম যে পরিমাণে বাড়িয়েছে তাতে মানুষ এখন চিনির স্বাদ ভুলে গেছে। এখন চিনি নোনতা লাগছে। এখন বাজারে চিনি ১৯/২০ টাকা দামে বিক্রি হচ্ছে। সামনে মুসলমানদের মহরম, সেই কারণে আরও চড়া দামে বিক্রি করছে। সেই কারণে আমি খাদ্যমন্ত্রীর কাছে আপনার মাধ্যমে অনুরোধ করছি যাতে রেশন ব্যবস্থার থেকে ন্যায্য দামে চিনি সরবরাহ করা হয়।

**শ্রী অতুলচন্দ্র দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি ঝাড়গ্রামের একটি ঘটনার বিষয়ে। ঝাড়গ্রাম মহকুমার নয়াগ্রাম জঙ্গলে বাস রাস্তার উপরে ছিনতাই হচ্ছে। পথচারীরা দুর্বিত্তের হাতে শিকার হচ্ছে। সাইকেল, মোটর সাইকেল, রিক্সা, জীপ বা পথচারী যেই আসুক না কেন তাদের উপরে আক্রমণ হচ্ছে। দুর্বিত্তের হাতে আক্রান্ত হচ্ছে। বিশেষ করে কলাবনী জঙ্গলে যেটা মাত্র ৪ কি.মি. দূর ঝাড়গ্রাম থেকে, সেখানে এইভাবে পথচারীরা আক্রান্ত হচ্ছে। অথচ ৪ কি.মি. দূরে পুলিশ স্টেশন, সার্কেল ইনস্পেক্টারের অফিস, সাব রিজিওনাল পুলিশের অফিসার রয়েছেন,

তা সত্ত্বেও এইসব ঘটছে। সেই কারণে আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করব যাতে পুলিশ ওখানে ধরার ব্যবস্থা করে। পুলিশ যাতে কাজটা করে তার ব্যবস্থা করুন।

**শ্রী ভন্দু মাঝি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে দুটি পঞ্চায়েত সমিতি—বলরামপুর এবং বড়বাজার—এই বড়বাজারে গত ১০/১২ দিন ধরে প্রচণ্ড লোডশেডিং চলছে ফলে সেখানকার কনজিউমাররা খুব অসন্তোষে ভুগছেন। বড়বাজারে যে ওয়াটার সাপ্লাই স্কীম আছে সেখান থেকে ১০/১২ দিন ধরে জল দেওয়া হয়নি। আমি এরজন্য বহরমপুরের অফিসে যোগাযোগ করেছিলাম কিন্তু সেখানে কাউকে পাওয়া যায়নি। আমি দাবি করছি, সেখানকার ইঞ্জিনিয়ার এবং অন্যান্যদের বিরুদ্ধে এরজন্য শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হোক কারণ তারা বেশিরভাগ সময়ই অফিসে থাকেন না। সেখানে যাতে অবিলম্বে বিদ্যুত ফিরে আসে তার জন্য উপযুক্ত ব্যবস্থা নিতে মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সাত্ত্বিককুমার রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর এবং তার সঙ্গে সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী ও তার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার জেলা বীরভূমে ন্যাশনাল লিটারেসি মিশন থেকে ডাইরেক্টার মিঃ আমেদ এসেছিলেন সাক্ষরতার ফাইনাল মূল্যায়ন করতে। তিনি বীরভূমে এলেন, মূল্যায়ন করলেন এবং যাবার সময় ৪০ হাজার টাকার টি. এ. বিল করলেন। সরকারের তরফ থেকে তাকে ৪০ হাজার টাকা দেওয়া হল কিন্তু আশ্চর্যের ব্যাপার তিনি তারজন্য কোনও রসিদ দিলেন না। তিনি রসিদ দেবেন না কারণ ইনকাম ট্যাক্সে টাকা কাটা যাবে। এই বিষয়টা এনকোয়ারি করে যথাযথ ব্যবস্থা নেওয়ার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কমলেন্দু সান্যাল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাধ্যমিক পরীক্ষার ফল প্রকাশ আসন্ন। এরকম অবস্থায় গত বছর এবং তার আগের বছরও দেখেছি ছাত্ররা প্রচণ্ড টেনশন নিয়ে ভিড় করেন ভর্তি হবার জন্য। মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আমার অনুরোধ, আমার তেহট্ট ব্লক ওখানে নিমতলা এবং চাঁদের হাট ও তেহট্ট ব্লক টু'তে হাসপুকুরিয়া ও সাহেব নগর স্কুলগুলিকে হায়ার সেকেন্ডারি স্কুলে উন্নীত করা যায় কিনা সেটা বিশেষভাবে চিন্তাভাবনা করে দেখে এই স্কুলগুলিকে হায়ার সেকেন্ডারি স্কুলে উন্নীত করুন।

**শ্রী খবিরুদ্দিন আহমেদ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার নাকাশীপাড়া কেন্দ্রের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বেথুয়াডহরির মানুষের দাবি যে সেই এলাকাটিকে নোটিফায়েড এরিয়া হিসাবে ঘোষণা করা হোক। তার জন্য সমস্ত শর্ত সেখানে বিদ্যমান। প্রশাসনিকভাবে জেলা স্তরে নদীয়া জেলার বেথুয়াডহরি এবং করিমপুরকে নোটিফায়েড এরিয়া হিসাবে ঘোষণা করার

জন্য রাজ্য সরকারের কাছে প্রস্তাব পাঠানো হয়েছে। এই প্রস্তাব পাঠানোর পর সেই এলাকা দুটিকে যাতে অবিলম্বে নোটিফায়েড এরিয়া হিসাবে ঘোষণা করা হয় তারজন্য মন্ত্রী মহাশয়কে সত্ত্বর ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুভাষচন্দ্র সোরেন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা কেন্দ্র নয়াগ্রামের গোপীবল্লভপুর স্বাস্থ্যকেন্দ্রটি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ স্বাস্থ্যকেন্দ্র। এই স্বাস্থ্যকেন্দ্রটি বর্তমানে কিছুটা ভেঙে পড়েছে। জনসংখ্যা বৃদ্ধির কারণে এই স্বাস্থ্যকেন্দ্রটি দিন দিন অত্যন্ত গুরুত্বপূর্ণ হয়ে উঠেছে। জনসাধারণের দাবি এই স্বাস্থ্যকেন্দ্রটির সংস্কার করা হোক ও এটিকে রুর‍্যাল হাসপাতাল হিসাবে ঘোষণা করা হোক। জনগণের এই দাবি মানার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রতনচন্দ্র পাখিরা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী কেন্দ্র ঘাটালে গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য ৭০টি মৌজাকে চিহ্নিত করা হয়েছে। ইতিমধ্যেই ৩৫টি মৌজার জন্য স্কীম করে বিদ্যুত দপ্তরে জমা দেওয়া হয়েছে। অবিলম্বে এই কাজ হাতে নেবার জন্য বিদ্যুৎ মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

[12-50—1-00 p.m.]

**শ্রী সুভাষ বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় মুখ্যমন্ত্রী এবং উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কল্যাণী বিশ্ববিদ্যালয় এবং বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় এলাকায় কয়েকটি ঘটনা ইতিপূর্বে ঘটে গেছে, দুঃখজনক ঘটনা। বিশ্ববিদ্যালয় এলাকায় জমি দখল হচ্ছে, সম্পত্তি চুরি হচ্ছে, এইজন্য রাজ্য সরকার এক কোটি টাকা খরচ করে পাঁচিল দিচ্ছে। কিন্তু দুর্ভাগ্যজনক ঘটনা, কিছু লোক সেই পাঁচিল দিতে বাধা দিচ্ছে। আমি বিরোধী দলের বন্ধুদের বলব বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে সঙ্কীর্ণ স্বার্থ চরিতার্থ যেন না হয়, সকলে মিলে সাহায্য করে পাঁচিল দিয়ে ছাত্রছাত্রীদের নিরাপত্তা যাতে দিতে পারি, সম্পত্তি যাতে রক্ষা করতে পারি, তার ব্যবস্থা করতে হবে, পাঁচিল দেবার ব্যবস্থা করতে হবে। এছাড়াও প্রশাসনিক স্তরে বিশেষ ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ জানাচ্ছি যাতে দুষ্কৃতকারীরা পাঁচিল দিতে বাধা না দিতে পারে, তার জন্য অনুরোধ করছি।

**শ্রী মিনতি ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় পর্যটন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ দিনাজপুর জেলার গঙ্গারামপুরের ইতিহাস প্রসিদ্ধ জায়গা হচ্ছে বানগড়, সেখানে একটা পর্যটন কেন্দ্র গড়ে তোলার জন্য আবেদন জানাচ্ছি। ঐ জায়গায় মৌর্য্য যুগ থেকে মুসলমান যুগ পর্যন্ত ঐতিহাসিক নিদর্শন আছে। ১৯৩৮ সাল থেকে ১৯৪১ সাল পর্যন্ত কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রত্নতত্ত্ব বিভাগ কিছু গবেষণা সেখানে করেছে। যার ফলে সেখানে অনেক প্রত্নতাত্ত্বিক নিদর্শন সেখানে পাওয়া গেছে। কিন্তু বর্তমানে সেটা চর্চার অভাবে বানগড় একটা ধ্বংসাবশেষে পর্যবসিত

হয়েছে। ওখানে একটা প্রত্নতাত্ত্বিক গবেষণা কেন্দ্র গড়া হোক এবং একটা পর্যটন কেন্দ্র গড়ে তোলার জন্য সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বিলাসীবালা সহিস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন আজকে, অর্থাৎ ১৫ তারিখে ঝাড়খণ্ড মুক্তি মোর্চা পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুরে ১২ ঘন্টা বন্‌ধ ডেকেছে। আমরা লক্ষ্য করছি পুরুলিয়ার ক্ষেত্রে কয়েক মাস ধরে পরিকল্পিতভাবে সি. পি. এম. সমর্থকদের উপর তারা সন্ত্রাস সৃষ্টি করছে। তারা বিভিন্ন ধরনের উপদ্রপ করছে। আমি আপনাকে বলতে চাই তারা মিটিং, মিছিল সমাবেশ করতে পারে, কিন্তু মিছিল, মিটিং-এ বিভিন্ন ধরনের অস্ত্রশস্ত্র নিয়ে তারা আসছে, তারা বলছে এটা তাদের জাতীয় ঐতিহ্য। তাদের গণতান্ত্রিক অধিকার আছে মিটিং, মিছিল করার, কিন্তু তারা যেভাবে সন্ত্রাস সৃষ্টি করার জন্য বিভিন্ন ধরনের অস্ত্রশস্ত্র নিয়ে আসছে এটা চলতে পারে না, এইসব অস্ত্রশস্ত্র তারা যাতে বহন না করতে পারে, সেই বিষয়ে দেখা হোক, এটা বন্ধ করা হোক।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ের প্রতি মাননীয় মাধ্যমিক শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলাসহ পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় মাধ্যমিক বিদ্যালয়ে শিক্ষক এবং শিক্ষাকর্মী নিয়োগের ক্ষেত্রে বিরাট অঙ্কের টাকার লেনদেন হচ্ছে এবং ব্যাপারটা বর্তমানে মারাত্মক আকার ধারণ করেছে। কোথাও কোথাও দেড় লক্ষ, দু'লক্ষ টাকার বিনিময়ে শিক্ষক বা শিক্ষাকর্মী নিয়োগ করা হচ্ছে। এর ফলে প্রকৃত মেধাবী এবং উপযুক্ত প্রার্থীরা বঞ্চিত হচ্ছে। এই দুর্নীতি বন্ধ করার জন্য স্কুল সার্ভিস কমিশন গঠন করা যায় কিনা তা আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ভেবে দেখতে অনুরোধ করছি। আমি তাঁর কাছে দাবি জানাচ্ছি অবিলম্বে এ বিষেয়ে তিনি একটা সুনির্দিষ্ট নীতির মাধ্যমে এই দুর্নীতি বন্ধ করার জন্য ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী সুধন রাহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার এবং বিশেষ করে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জলপাইগুড়ি জেলায় গত ২১ দিনে ১৫ জন লোক ম্যালেরিয়ায় আক্রান্ত হয়ে মারা গেছে। ময়নাগুড়ি, ফালাকাটা, ধূপগুড়ি এবং মাল ব্লকে এমনিতেই হাসপাতালের সংখ্যা কম—যেকটা আছে তাতে ঠিক মত ডাক্তার নেই। দু'তিনটে নতুন হাসপাতাল করা হয়েছে, কিন্তু এখনও পর্যন্ত উদ্বোধন করা হচ্ছে না। এই অবস্থায় অবিলম্বে ওখানে ওষুধ-পত্র দিয়ে মেডিকেল টিম পাঠাবার ব্যবস্থা করা হোক। আগে ডি. ডি. টি. স্প্রে করা হত, এখন তাও বন্ধ আছে। আবার নতুন করে ডি. ডি. টি. স্প্রে করার ব্যবস্থা করার জন্যও আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি

অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। দ্বারকেশ্বর নদীর বাঁধ ভেঙে প্রতি বছরই আমার নির্বাচনী কেন্দ্র গোঘাটের ব্যাপক ক্ষতি হয়। এ বছর নদী বাঁধ মেরামত করার জন্য ইতিমধ্যে টেন্ডার হয়ে গেছে, কিন্তু এখনও পর্যন্ত কাজ শুরু হয়নি। ফলে মানুষ আতঙ্কগ্রস্ত হয়ে পড়েছে, যে কোনও মুহূর্তে বাঁধ ভাঙতে পারে। অতএব অবিলম্বে গোঘাটে দ্বারকেশ্বর নদীর বাঁধ মেরামতের কাজ শুরু করার জন্য আমি সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুতর বিষয়ের প্রতি মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার আমার বিধানসভা কেন্দ্র নরঘাটে কোন কলেজ নেই। ওখান থেকে ১৫-২০ মাইল দূরে কলেজগুলি অবস্থিত। ফলে ওখানকার ছাত্রছাত্রীদের খুবই অসুবিধা ভোগ করতে হয়। বহুদিন ধরে ওখানকার মানুষরা একটা কলেজ ওখানে প্রত্যাশা করে আসছে। এই প্রসঙ্গে আমি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে দাবি করছি—আমার বিধানসভা কেন্দ্র নরঘাটে অন্তত একটা এগ্রিকালচারাল কলেজ প্রতিষ্ঠার তিনি ব্যবস্থা গ্রহণ করুন। কারণ আমাদের ঐ অঞ্চলের ধানের পরেই প্রধান ফসল পান। ওখানে যদি একটা কৃষি কলেজ করা যায় তাহলে পান রিসার্চ সেন্টার প্রতিষ্ঠাও তরান্বিত হয়।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ইদানিংকালে সল্ট লেকে অনেকগুলি ইমপর্টেন্ট অফিস চলে গেছে। ফলে আমাদের বহু লোককেই প্রতিদিন সেসব অফিসে যেতে হয়। কিন্তু যেতে ৫০ টাকা থেকে ১০০ টাকা পর্যন্ত ট্যাক্সি ভাড়া লেগে যায়। আগে কথা ছিল ওখানে যাতায়াতের সহজ ব্যবস্থা করা হবে, কিন্তু এখনও পর্যন্ত সেরকম কোনও ব্যবস্থা করা হয়নি। আমাদের এই বিধানসভা থেকে সল্ট লেকের বিদ্যুত ভবন পর্যন্ত স্টেট বাস সার্ভিস চালু করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। তিনি এক্সপ্রেস বাসও দিতে পারেন, মানুষ একটু বেশি ভাড়া দিতে রাজি আছে।

**শ্রী ননী কর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে হাবড়া বানীপুরে পোস্ট গ্র্যাজুয়েট কলেজ ফর ফিজিক্যাল এডুকেশন আছে। ঐ কলেজটা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে পুরোন। ১৯৩২ সাল থেকে কলেজটা চলছে। এখানে মাস্টার ডিগ্রি কোর্স চালু করার জন্য অনেকদিন ধরেই চেষ্টা চলছে। ইতিপূর্বে ডি. পি. আই. ইউনিভার্সিটির কাছে সুপারিশ করেছিল। ইউনিভার্সিটি সম্প্রতি এটাকে গভর্নমেন্টের কাছে সুপারিশ করে পাঠিয়েছেন। তাঁরা বলছেন, গভর্নমেন্ট চাইলে এটা হবে। মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী এখানে উপস্থিত আছেন, আমি তাঁকে অনুরোধ করছি এবিষয়ে কিছু বলার জন্য। আমরা জানি আমাদের দেশ ফিজিক্যাল এডুকেশনের ব্যাপারে খুবই পিছিয়ে আছে এবং খেলাধূলার ব্যাপারে বিশ্বমান থেকে আমরা অনেক পিছিয়ে আছি।

[1-00—1-10 p.m.]

কলকাতা ইউনিভার্সিটিতে এইরকম মাস্টার ডিগ্রি নেই। শুধুমাত্র কল্যাণী বিশ্ববিদ্যালয়ে গুটি কয়েক ছাত্রদের জন্য একটা ব্যবস্থা আছে। এটা সব থেকে পুরানো কলেজ, ১৯৩২ সাল থেকে এই এই কলেজটি চালু অছে। সেখানে এম. পি.এ যাতে এ বছরে চালু হতে পারে সেই ব্যবস্থা করার জন্য আমি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তিনি এখানে উপস্থিত আছেন। তিনি যদি এই ব্যাপারে দয়া করে বলেন তাহলে সব থেকে ভাল হয়।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতিক্রমে বলছি, মাননীয় সদস্য শ্রী ননী কর যে প্রশ্নটি করেছেন বাণীপুরে ফিজিক্যাল এডুকেশন পোস্ট গ্রাজুয়েট কোর্স খোলার ব্যাপারে কলকাতা বিশ্ববিদ্যালয় অনুমোদন করেছেন এবং সরকারি স্তরে সিদ্ধান্ত গ্রহণ করেছি যে এই শিক্ষাবর্ষ থেকে বাণীপুরে আমরা ফিজিক্যাল এডুকেশন পোস্ট গ্র্যাজুয়েট কোর্স চালু করব।

## ZERO HOUR

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং এই প্রশ্নে বিরোধী দলের সদস্যদের সমর্থন আমি প্রত্যাশা করছি। আমাদের পশ্চিমবাংলায় রেল এবং রেল প্রকল্পের ব্যাপারে আমরা সর্বদলীয় অনেকগুলি প্রস্তাব নিয়েছি। আপনারা জানেন, রেল বাজেটে আমাদের পশ্চিমবাংলার দাবিগুলি ন্যায্য মর্যাদা পায়নি। কিন্তু তার মধ্যে একটা প্রস্তাব ছিল কলকাতা থেকে জয়পুর পর্যন্ত নতুন ট্রেন রেল বাজেটে বরাদ্দ করা হয়েছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে ঘটনাটা প্রকৃতপক্ষে ঘটছে ১ জুলাই থেকে কলকাতার শিয়ালদহ থেকে জয়পুর যে নতুন ট্রেন ইনট্রোডিউস হচ্ছে তার বিনিময়ে শিয়ালদহ থেকে দিল্লি যাবার ১১-আপ দিল্লি এক্সপ্রেস এই ট্রেনটি বাতিল করে দেওয়া হয়েছে। দিল্লি এক্সপ্রেস দিল্লির বদলে জয়পুর পর্যন্ত পাঠানো হচ্ছে। এই দিল্লি এক্সপ্রেস ট্রেনটি পপুলার ট্রেন, তবুও তাকে বাতিল করে দেওয়া হয়েছে। ১১-আপ দিল্লি এক্সপ্রেস ট্রেন বাতিল করে দিয়ে সেখানে শিয়ালদহ থেকে জয়পুর পর্যন্ত নতুন ট্রেন হিসাবে দিয়ে চালানোর চেষ্টা হচ্ছে। আমি আপনার কাছে আবেদন করছি, এই বিষয়টি নিয়ে আমাদের বিধানসভার যৌথ ক্ষোভ কেন্দ্রীয় সরকারকে জানানো উচিত যে রাজ্যবাসীকে এইভাবে প্রতারণা করা হচ্ছে।

**শ্রী দেবেশ দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকারের অধীন ন্যাশনাল জুট মিলের একটি ইউনিট আমার বিধানসভা কেন্দ্রে আছে। গত সোমবার থেকে এখানে কোনও উৎপাদন হচ্ছে না। কর্মচারিরা উৎপাদন করতে চায় কিন্তু মিলে কোনও কাঁচা পাট এবং কয়লা নেই। এইরকম একটা অবস্থা চলছে। কর্মচারিরা গত শনিবার তাদের পাক্ষিক বেতন পায়নি। কয়েক শো শ্রমিক আতঙ্কে দিন কাটাচ্ছে। চট যেখানে লাভজনক এবং যেখানে

বিদেশি বাজার আছে সেখানে তখন কেন্দ্রীয় সরকার এই মিলটি বন্ধ করে দিতে চাইছেন এই মিলের শ্রমিকদের ৬২ লক্ষ টাকা প্রভিডেন্ট ফান্ডে বাকি। শ্রমিকদের টাকা কেটে প্রভিডেন্ট ফান্ডে জমা দেওয়া হচ্ছে না। কারখানাটি বেচে দেবার জন্য প্রাইভেট মালিকের হাতে সরকার তুলে দেবার চেষ্টা করছেন। কেন্দ্রীয় সরকারের শ্রমিক মারার এই নীতির বিরুদ্ধে আমি প্রতিবাদ করছি এবং সকল সদস্যকেই প্রতিবাদে সরব হতে বলছি এবং অবিলম্বে রাজ্য সরকারের হস্তক্ষেপ প্রার্থনা করছি যাতে শ্রমিক কর্মচারিরা বাঁচে।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার কাছে এই বিষয়টা একটু পরিষ্কার হতে চাই। ব্যাপার হচ্ছে কিছুদিন আগে এখানে একটা বিষয়ে মেনশন হয়েছিল, স্পেশ্যাল আকারে উঠেছিল। ডঃ মোতাহার হোসেন তুলেছিলেন। বিষয়টা একজন কলকাতা বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক ডঃ মোতাহার হোসেনের বক্তব্য অনুযায়ী—তিনি এখানে বলেছিলেন একটা চিঠি আসে এবং সেই চিঠিতে ডঃ মোতাহার হোসেনকে ডেনজারাস ব্যক্তি বলা হয়েছে। তারপর ব্যাপারটা ক্যালকাটা ইউনিভার্সিটিতে গেছে, ইউনিভার্সিটি তার তদন্ত করবেন, কিন্তু পশ্চিমবঙ্গ বিধানসভার সামনে বিষয়টা আলোচনার জন্য আসবে, প্রিভিলেজ কমিটিতে গেছে, আমরা জানতে চাই যে ক্যালকাটা ইউনিভার্সিটি যেটা তদন্ত করেছেন সেই বিষয়টা রাজ্য বিধানসভাতেও আমরা জানতে চাই। কারণ এই রকম ঘটনা ঘটছে, রাজ্য বিধানসভার সম্পর্কে বলছেন পরে দেখা যাচ্ছে সেটা তলিয়ে যায়। একজন মাননীয় সদস্যের বিরুদ্ধে একটা বক্তব্য এসেছে, তার সাথে ইনভল্‌ভ ক্যালকাটা ইউনিভার্সিটির একজন অধ্যাপকের নাম, বিধানসভায় সময়মতো রিপোর্ট আসবে, রিপোর্টগুলি যাতে প্রস্তাবিত হয় এই দাবি করছি, তা না হলে বিধানসভার ঐতিহ্য বিধানসভার মাননীয় সদস্যদের বিষয় সেটা তলিয়ে যায়।

**মিঃ ডেপুটি স্পিকার** ঃ বসুন, বসুন, ব্যাপারটা প্রিভিলেজ কমিটিতে গেছে।

[1-20—2-00 p.m. (including adjournment)]

## LEGISLATION

### The West Bengal Council of Higher Secondary Education (Amendment) Bill, 1994

**Shri Achintya Krishna Roy** : Sir, I beg to introduce the West Bengal Council of Higher Secondary Education (Amendment) Bill, 1994.

(Secretary then read the Title of the Bill)

**Shri Achintya Krishna Roy** : Sir, I beg to move that the West Bengal Council of Higher Secondary Education (Amendment) Bill, 1994, be taken into consideration.

**মিঃ** ডেপুটি স্পিকার, স্যার, এই বিলটা আনার উদ্দেশ্য হল, আমাদের উচ্চ মাধ্যমিক সংসদকে আরও সম্প্রসারিত করবার জন্য ব্যবস্থা নেওয়া, একে আরও বেশি গণতান্ত্রিক এবং উপযুক্ত প্রতিনিধিত্বমূলক করা। সঙ্গে সঙ্গে এরমধ্যে যেসব ত্রুটি আছে যার সংশোধন করা প্রয়োজন সেটা করবার জন্যও এতে কয়েকটি প্রস্তাব রাখা হয়েছে। আগের মূল আইনে শুধুমাত্র কলকাতা এবং বর্ধমান বিশ্ববিদ্যালয়ের প্রতিনিধিত্বের কথা বলা আছে, কিন্তু এতে আরও যেসব বিশ্ববিদ্যালয় আছে, যেমন—বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়, যাদবপুর বিশ্ববিদ্যালয়, উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়, কল্যাণী বিশ্ববিদ্যালয়, রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়, সংসদে তাদের কোর্টের প্রতিনিধিত্ব রাখবার জন্যও এতে প্রস্তাব রাখা হয়েছে। এছাড়া যেসব বিদ্যালয় উচ্চ মাধ্যমিক পড়ানো হয় সেসব বিদ্যালয়ের প্রতিনিধিত্বের প্রস্তাবও এই সংশোধনীতে রাখা হয়েছে। যেসব কলেজে এখনও পর্যন্ত উচ্চ মাধ্যমিক পড়ানো হয় সেসব কলেজের অধ্যক্ষের প্রতিনিধিত্ব করবার প্রস্তাবও এখানে রাখা হয়েছে। এছাড়া উচ্চ মধ্যমিক কাউন্সিলের যাঁরা অশিক্ষক কর্মচারী তাদের প্রতিনিধি রাখবার প্রস্তাবও করা হয়েছে। এছাড়া কিছু ত্রুটি-বিচ্যুতি আছে। যদি সদস্য না থাকেন তিনি, তখন কি হবে? সেজন্য তিনি যতদিন সদস্য থাকবেন ততদিনই তিনি সংসদ কমিটি, বোর্ড ইত্যাদির সদস্য থাকবেন এবং যখন মূল সদস্য হিসাবে তিনি আর থাকবেন না তখন সংসদ কমিটি, বোর্ড ইত্যাদির সদস্যও আর থাকবেন না বলে এই সংশোধনীতে বলা হয়েছে। এতে সদস্যর পরবর্তীকালের সময় যাতে শূন্যতা সৃষ্টি না হয় তারজন্যও এতে ব্যবস্থা করা হয়েছে।

আরও একটা বিষয় এখানে প্রস্তাবে আছে যে মূল আইনে বলা আছে রিজার্ভ ব্যাঙ্ক এবং স্টেট ব্যাঙ্কে এই সংসদের হিসাব রাখতে পারবে। এই সংশোধনী প্রস্তাবে করতে চাইছি রিজার্ভ ব্যাঙ্ক এবং স্টেট ব্যাঙ্ক ছাড়া অন্য ব্যাঙ্কে হিসাব রাখতে পারবে। এই হচ্ছে মূল প্রস্তাব। আমি আশা করব মাননীয় সদস্যরা এই বিলকে সর্বান্তকরণে সমর্থন করবেন।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের মাধ্যমিক এবং প্রাথমিক দপ্তরের মন্ত্রী শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় মহাশয় অনেক চিন্তাভাবনা করে দি ওয়েস্ট বেঙ্গল কাউন্সিল অফ হায়ার সেকেন্ডারি এডুকেশন (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৪ যেটা এনেছেন আমি এই বিলের উপর আলোচনায় অংশ গ্রহণ করতে উঠে কয়েকটি কথা বলতে চাই। এই বিলের উপস্থাপনায় উনি বলেছেন এই বিলটা টু Amend the West Bengal Council of Higher Secondary Education Act, 1975 এর মাঝে ১৯৮৯ সালে একটা সংশোধন হয়েছিল, ১-৬-৮৯ এটা সংশোধন হয়েছিল, মাননীয় মন্ত্রী সেটা উল্লেখ করেছেন। অ্যাক্ট যখন হয় তখন সেটা ১৯৭৫ সাল। স্বীকার করতে হবে এটা কংগ্রেস রাজত্ব ছিল। কংগ্রেস কিন্তু এই কাউন্সিলের ইলেকশন করে যায়নি। এই অ্যাক্টের অ্যামেন্ডমেন্ট করার ২ বছর পরে কংগ্রেস রাজত্বের পতন ঘটেছিল। ১৯৭৭ সাল থেকে এই সরকার ক্ষমতায় আছে। গত ১৭ বছর পর টানা ক্ষমতায় থাকার পরে আমরা আশা করেছিলাম মাননীয় মন্ত্রী এমন অ্যামেন্ডমেন্ট আনবেন যাতে ইমিডিয়েট ইলেকশনের কোনও

ব্যবস্থা করা থাকবে। এই হাউসের মাননীয় সদস্যদের কাছে আমার একটা আবেদন আছে। সরকারি দলের সদস্য যাঁরা আছেন তাঁরা সব জায়গায় বলেন যে কংগ্রেস আমলে ইলেকশন হয় না। উদাহরণ দিয়ে বলেন পঞ্চায়েতের ইলেকশন করেনি। এইজন্য তারা একটা নাম দিয়ে বলেছিলেন যে বাস্তুঘুঘুদের তাড়াতে হবে। কোথাও ১২ বছর, কোথাও ১৪ বছর, কোথাও ১৫ বছর পঞ্চায়েত ইলেকশন করেনি। বামফ্রন্ট সরকারের বন্ধুরা সব বলতেন এরা সব বাস্তুঘুঘু। আমি জিজ্ঞাসা করতে চাই ১৭ বছর ইলেকশন না করে যারা চালাচ্ছেন তাদের ডেফিনেশনটা কি? যদি ১৫ বছর ইলেকশন না করে বাস্তুঘুঘু হয় তাহলে ১৬ বছর ইলেকশন না করলে বাস্তুঘুঘুর স্কোয়ার হয় আর ১৭ বছর ইলেকশন না করলে বাস্তুঘুঘুর কিউব হয়। এটাই তো হওয়া উচিত। এই বিলে ১৭ বছর কোথাও ইলেকশন করবেন কোনও জায়গায় বলেছেন? ১৯৮৯ একটা অ্যামেন্ডমেন্ট করেছিলেন, আমরা সেই অ্যামেন্ডমেন্ট সমর্থন করি যে কাউন্সিলে কর্মচারিদের একটা রিপ্রেজেন্টেটিভ থাকা দরকার এবং আমি মনে করি এটা খুব ভাল কথা। কিন্তু আজ পর্যন্ত আপনারা কি করতে হবে, কিভাবে হবে, কারা হবে এই করতে করতে আপনারা ১৭ বছর কাটিয়ে দিলেন। আপনার যদি সৎ উদ্দেশ্য থাকত তাহলে সত্য সত্যই কাউন্সিল ইলেকশন করতেন। আপনার বাধাটা কোথায়? আপনার প্রতিশ্রুতি ছিল প্রাইমারি কাউন্সিলের ভোট করবেন। মন্ত্রী মহাশয় কি দায়িত্ব নিয়ে বলতে পারেন কাউন্সিলের ভোট করেছেন? আপনাকে ধন্যবাদ জানাব আপনি হায়ার সেকেন্ডারি বোর্ডের ইলেকশন করার ব্যবস্থা করেছিলেন। কিন্তু আমার ধারণা এই ইলেকশনে আপনাদের কিছু মাথা মাথা লোক দক্ষিণ ২৪ পরগনা, মেদিনীপুর, হাওড়ায় পরাজিত হবার পর পেছিয়ে এসেছেন। তাই প্রাইমারি কাউন্সিলের ইলেকশন করেননি, হায়ার সেকেন্ডারি কাউন্সিলের ইলেকশন আজও করেননি।

[2-00—2-10 p.m.]

আমি মন্ত্রী মহাশয়ের কাছে জবাবি ভাষণে জানতে চাইব শুধু কারা কারা আছে? এই করতে করতে যদি সতেরো বছর চলে যায় তাহলে ইলেকশনটা কি করে করবেন? গণতান্ত্রিক পদ্ধতিতে বোর্ডের এই কাউন্সিল তৈরি করতে আপনার কতদিন সময় লাগবে দয়া করে জানালে এই বিলকে সমর্থন করার জন্য ভাবনা-চিন্তা করতাম। আমার দ্বিতীয় কথা হল, অরিজিনাল বিলে লেখা ছিল Government persons not exceeding seven in number to be nominated by the State. মাননীয় মন্ত্রী মহাশয়কে আমার জিজ্ঞাসা করতে খুব ইচ্ছা করে, আপনার হঠাৎ মনে হল কেন আট? আমরা এখান থেকে দুটো জায়গায় যেতে পারি, ইট মে বি ওয়ান যে অড্ নাম্বারের প্রতি আপনার খুব অ্যালার্জি আছে, অড্ নাম্বারের প্রতি আপনার যদি কুসংস্কার থাকে, ইভেন নাম্বারের প্রতি যদি ফ্যাসিনেশন থাকে, তাহলে 'সাত' নিয়ে ফ্রন্টের শরিক দলের লোকেদের কাছে কোথাও বিলি করতে অসুবিধা হচ্ছে বলে 'আট' এনেছেন? আমি আপনার কাছে জানতে চাই আট হল কেন? হোয়াই নট সিক্স? আপনার যদি ইভেন নাম্বারের প্রতি ফ্যাসিনেশন থাকে

তাহলে ছয় করলেন না কেন? নমিনেটেডের সংখ্যাকে বাড়িয়ে গণতন্ত্রকে সুপ্রতিষ্ঠিত করার চেষ্টা করছেন। আপনার পাশে বসে আছেন, রাষ্ট্র বিজ্ঞানের এক সময়কার দিকপাল অধ্যাপক, তাঁকে জিজ্ঞাসা করুন যে নমিনেটেড মেম্বারের সংখ্যা বাড়িয়ে গণতন্ত্রের ভিত্তিকে সুপ্রতিষ্ঠিত করা যায় কিনা? এটা আমি আপনার কাছে জানতে চাই। এটা করছেন বলে এই পবিত্র হাউসে এই বিলের বিরোধিতা করা পবিত্র কর্তব্য বলে আমি এই বিলের বিরোধিতা করছি। আপনি একটা জায়গায় বলেছেন, যাঁরা নমিনেটেড সদস্য হবেন, যেটা অরিজিনাল অ্যাক্টে ছিল, আপনার আছে, সতেরো বছরের বামফ্রন্টের অ্যাক্টিভিটিস দেখে কেউ যদি এই কাউন্সিলে আসেন, কেউ যদি নমিনেটেড হয়ে আসেন, তিনি একজন সি. পি. এম.এর লোক হবেন। আপনার বোধহয় নৈতিক অধিকার নেই বলার যে না, এটা আমি পছন্দ করি না। আপনি এই দৃষ্টিভঙ্গিতে দেখেন না, এই কথা বলতে পারবেন না। আপনি বলবেন, অরিজিনাল অ্যাক্টে ছিল—আগের তাঁরা ভুল করেছেন। একজন মহিলা প্রতিনিধি থাকা দরকার। আপনাকে অনুরোধ করবো, পার্টির কথা একদম না ভেবে, প্রকৃত শিক্ষানুরাগী একজন ভদ্র মহিলাকে নিয়োগ করলে আপত্তি করার কিছু থাকে না। নেক্সট, আপনার কাছে বলবো ওয়ান শ্যাল বি প্রিন্সিপ্যাল অব দি কলেজ, একজন প্রিন্সিপ্যাল থাকা দরকার। আপনাকে ধন্যবাদ জানাবো, মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীকে ধন্যবাদ জানাব, কংগ্রেস আমলে যেটা হয়নি, সিনেট এবং সিন্ডিকেট করেছেন। সেখানে প্রিন্সিপ্যালের যে ক্যাটাগরি করেছেন, নির্বাচনের মাধ্যমে আনছেন। আমি জানতে চাইব, এই রকম দায়িত্বপূর্ণ একজন অধ্যাপককে নমিনেট করার ভাবনা-চিন্তা করছেন কেন? নতুন করে এই বিষয়ে ভাববেন কিনা? কারণ আপনার ইতিহাস আছে এই রকম। কলকাতা বিশ্ববিদ্যালয়ের সিনেট নির্বাচনে অধ্যক্ষকে স্পেশ্যালাইজড করেছিলেন, তাঁদের নির্বাচনের ব্যবস্থা করেছিলেন। এইক্ষেত্রে আমার এই প্রস্তাব ভেবে দেখা যায় কিনা, যে সমস্ত হায়ার সেকেন্ডারি কাউন্সিলে পড়ানো হয়, সেখানে অধ্যক্ষ নির্বাচিত করে একজনকে ইলেকশনের মাধ্যমে আনা যায় কিনা? আপনাকে এটি ভেবে দেখতে বলব।

আপনারা বলছেন যে আপনারা ৩৪ নং প্যারায় ৭ থেকে ৮ করেছেন। কংগ্রেস আমলে এটা ৩ ছিল, এখন বেড়েছে। One shall be the head of Higher Secondary School imparting Higher Secondary education. আমাদের আপত্তি কিন্তু এক্ষেত্রেই যে যে সমস্ত হায়ার সেকেন্ডারি স্কুল আছে, সেখানে হায়ার সেকেন্ডারি কোর্স পড়ানো হয়, তবে তার হেড মাস্টারকে অ্যাডমিনিস্ট্রেশনের দিক থেকে খানিকটা বঞ্চিত করা হয়। অরিজিনাল অ্যাক্টে ফোর টিচার্সদের মধ্যে ইলেকটেড হয় হেড মাস্টার হন। অর্থাৎ অরিজিনাল অ্যাক্ট অনুযায়ী হেড মাস্টারকেও নির্বাচনের মাধ্যমে আসতে হয়। আপনারা তো অনেক গণতন্ত্রের কথা বলেন, কিন্তু অরিজিনাল অ্যাক্টে যে হেড মাস্টারকেও নির্বাচনের মাধ্যমে করার কথা ছিল, সেখানে আপনারা হেড মস্টারকে নোমিনেটেড করার চেষ্টা করছেন। আমি আপনাকে বলব এই ব্যাপারটা কিন্তু ঠিক হচ্ছে না, আপনারা যদি এটা

করে থাকেন তাহলে গণতন্ত্রের কথা আপনাদের মুখে আসা উচিত নয়। যেহেতু আপনাদের মেজরিটি আছে আপনারা যা খুশি করতে পারেন এবং আমরা বললেও আপনাদের কিছু এসে যায় না। অরিজিন্যাল অ্যাক্টে থাকা সত্ত্বেও আপনারা সেটা মানলেন না। আপনারা বলছেন যে কংগ্রেস আমলে যে আইন ছিল তাতে ফোর টিচার্স টু বি ইলেকটেড আপনারা ব্যবস্থা করে সেটা সিক্সে এনেছেন। আমার মনে হয় এরমধ্যে একটা অ্যামবিগুইটি থেকে গেছে। এই ক্ষেত্রে আপনারা বলেছেন Six teachers of Higher Secondary Schools having qualifications for imparting instruction in Higher Secondary education to be elected.

আমি আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই যে, আমাদের পশ্চিমবঙ্গে দুই ধরনের স্কুল, আবার বলতে গেলে তিন ধরনের স্কুল আছে। যেমন প্রথমে প্রাথমিক, তারপরে সেকেন্ডারি এবং হায়ার সেকেন্ডারি। হায়ার সেকেন্ডারিতে এক্সক্লুসিভলি হায়ার সেকেন্ডারিই পড়ানো হয়। একটা একজিকিউটিভ অর্ডার বার করে তার ইন্টিগ্রেটেড করে দিলেন। যেখানে আগে বোর্ডের নির্বাচনে হায়ার সেকেন্ডারি স্কুলের সমস্ত টিচার যারা সেকেন্ডারি এবং হায়ার সেকেন্ডারি পড়ান, তারা শেষ পর্যন্ত বোর্ডের ইলেকশনে পার্টিসিপেট করতে পারতেন, এতে আপত্তি করার কিছু নেই। কিন্তু আপনারা সেই পদ্ধতিটাকে বদলে দিলেন তাদের having qualifications for imparting instruction in Higher Secondary education. যোগদান করতে পারছেন না। আমার মনে হয় এতে একটু অ্যামবিগুইটি থেকে যাচ্ছে। হায়ার সেকেন্ডারি যে সমস্ত স্কুল আছে, সেখানে সেকেন্ডারি যারা পড়ান তারা নিশ্চয় ভোট দিতে পারবেন না। তাহলে এই ভোটার কারা হবেন? এটা ঠিক করবে কে? In my opinion, there is an ambiguity. বোর্ডের নির্বাচনের ক্ষেত্রে স্কুলের টিচারদের মধ্যে বিভেদ সৃষ্টি করা হচ্ছে। একই স্কুলে দুই ধরনের টিচার থাকবে, একদল বোর্ডের ইলেকশনে পার্টিশিপেট করতে পারবে আরেক দল টিচার তার থেকে বঞ্চিত হবে। এতে একটা মানসিক দ্বন্দ্বের সৃষ্টি হবে। যিনি গণিত পড়ান তিনি ভোটে পার্টিশিপেট করতে পারছেন আর হায়ার সেকেন্ডারির যে সিলেবাস তাতে যিনি ফিলোজফির টিচার, এম. এ. পাশ এবং স্কুলে লজিক সাবজেক্ট পড়ান, তাঁর হায়ার সেকেন্ডারি পড়ানোর কোয়ালিফিকেশন থাকা সত্ত্বেও এবং হ্যাবিং কোয়ালিফিকেশন সত্ত্বেও তাকে সুযোগ দেওয়া হল না। অথচ যিনি গণিতে হায়ার সেকেন্ডারি কোর্সের ক্লাশ নেন তিনি ভোটে অংশগ্রহণ করছেন। তাহলে এর ফেট কি এমন অনেক হায়ার সেকেন্ডারি স্কুল আছে যেখানে যেখানে আর্টস্ অ্যান্ড কমার্স রয়েছে এবং আগের থেকেই সেইসব স্কুলে পার্ট টাইমে অনার্স (বি. এড.) এবং এম. এস. সি.র কোয়ালিফিকেশন নিয়ে অনেকে পড়াচ্ছেন, তারা হায়ার ক্লাশও নেন। সুতরাং having qualification for imparting instruction in Higher Secondary education. এই ব্যাপারটা একটু ক্লিয়ার কব্বার দরকার এবং আমি আপনার কাছে অনুরোধ করব বিষয়টি ভেবে দেখতে।

[2-10—2-20 p.m.]

আপনি এখানে ৬ করেছেন, হোয়াই নট টেন, হোয়াই নট টুয়েল্‌ভ? এই ৬ বা ৮টা স্বপ্ন দেখে ঠিক করলেন, না কি ব্যাপার, কি ভাবে আপনার মাথায় এল সেটা আমরা জানতে চাই কারণ তা আমরা বুঝতে পারছি না। এখানে বলছেন মোর ডেমোক্রাটিক করা হবে, তাহলে ৬ কেন? কংগ্রেসের কথা আপনারা বলবেন, কংগ্রেসের কথা না হয় ছেড়ে দিন কিন্তু আপনি এই ৬টা করলেন কেন সেটা আশা করি বলবেন। তারপর আপনি জানেন, হায়ার সেকেন্ডারি অনেক কলেজে পড়ানো হয়। হায়ার সেকেন্ডারি কাউন্সিল যখন গঠিত হবে তখন সেই কলেজের টিচাররা ভোটে পার্টিসিপেট করতে পারবেন বলে এখানে উল্লেখ নেই। কলেজে যারা হায়ার সেকেন্ডারি পড়ান তাদের পার্টিসিপেশনটা কোথায় রেখেছেন দয়া করে সেটা বলবেন। আপনি কি তাদের যোগ্য মনে করেননি কাউন্সিলের মেম্বার হবার অথবা অধ্যাপক বলে কি তারা কাউন্সিলের মেম্বার হতে পারবেন না? এখানে ব্যাপারটা কি তা পরিষ্কারভাবে জানাবেন যে কেন তাদের রিপ্রেজেন্টেশনের ব্যাপারটা এখানে রাখেননি। একে তো আপনি স্কুলে স্কুলে দ্বন্দ্ব লাগিয়ে রেখেছেন, টিচারে টিচারে দ্বন্দ্ব লাগিয়ে রেখেছেন আবার এখানে দেখছি কলেজে যারা হায়ার সেকেন্ডারি পড়ান তাদের আপনি রাখছেন না অথচ প্রায় সমস্ত অধ্যাপককেই কলেজে হায়ার সেকেন্ডারি ক্লাশ নিতে হয় তাহলে তাদের রিপ্রেজেন্টেশনটা থাকবে কিনা দয়া করে বলবেন। যদি তাদের না রাখেন তাহলে তাদের প্রতিনিধিত্ব কিভাবে রাখবেন সেটা জানার ইচ্ছা আমাদের রয়েছে। আমার মনে হয় এই অ্যামবিগুইটির কারণে হয়তো আবার আপনাকে অ্যামেন্ডমেন্ট আনতে হবে। তারপর ১-৬-৮৯ তারিখে আপনার আগে যিনি এই দপ্তরে ছিলেন তিনি যেটা করেছিলেন সেটাকে আমি সমর্থন করছি। হায়ার সেকেন্ডারি কাউন্সিলের যারা এমপ্লয়ী তাদেরও একটা প্রতিনিধিত্ব থাকা দরকার—এ ব্যাপারে কোনও দ্বিমত পোষণ করি না। আমি এটা সমর্থন করি। আপনি হায়ার সেকেন্ডারি স্কুলের কথা বলেছেন। যেখানে শুধু মাত্র ১১-১২ পড়ানো হয় জেনারেলি তাদের বলা হয় হায়ার সেকেন্ডারি ইনস্টিটিউশন। এখানে কিন্তু ইনস্টিটিউশন কথাটা আপনি ব্যবহার করেননি। আমার ধারণা স্কুল এবং ইনস্টিটিউশনকে একই মিনিং ধরে করেছেন, যাইহোক এটাও একটু পরিষ্কার করে দেবেন। তারপর আমরা দেখছি যে হায়ার সেকেন্ডারি কাউন্সিলে হায়ার সেকেন্ডারি স্কুলের নন টিচিং এমপ্লয়ীদের রিপ্রেজেন্টেশনের কোনও ব্যবস্থা রাখা হয়নি। যারা কাউন্সিলে কাজ করছেন তাদের রিপ্রেজেন্টেশন নিয়েছেন, স্কুলের টিচারদের নিয়েছেন কিন্তু সেখানে ঐ সমস্ত স্কুলের নন টিচিং স্টাফদের কথা আপনি চিন্তাভাবনা করেননি। একে তো দেখছি কিছু টিচার ভোট দিতে যাচ্ছেন কিছু টিচার ভোট দিতে যেতে পারছেন না তার উপর এই নন টিচিং স্টাফরা তো একেবারেই ভোট দিতে যেতে পারছেন না, তাহলে এই যে ব্রডবেস করার কথা বলেছেন সেটা কি ঠিক? সেখানে আপনি এটা করেননি।

আপনি হয়তো ব্রড বেজ বলতে যে পয়েন্টগুলো তুলেছেন, যাদবপুর থেকে একজন

নেবেন, আমি এটা সমর্থন করছি। আমি সমর্থন করি, রবীন্দ্রভারতী থেকে নেবেন, যাদবপুর থেকে নেবেন, বিদ্যাসাগর ইউনিভার্সিটি থেকে নেবেন, কল্যাণী ইউনিভার্সিটি থেকে নেবেন, এতে একজন করে প্রতিনিধি থাকা দরকার, এই ব্যাপারে আমার কোনও দ্বিমত নেই। কিন্তু আমি আপনার কাছে প্রশ্ন করি যে কথাটা আপনি বলেছেন, যে, এটা মনে হচ্ছে এডুকেশনকে মোর ডেমোক্রাটিক করতে চান, কিন্তু আমি আবার বলি নমিনেটেড মেম্বার বাড়ালে ডেমোক্রাসি হতে পারে? আপনি কলেজের টিচারদের ফাঁক দিলেন, আপনি সেখানকার এমপ্লয়ীদের দিলেন না, আপনি ব্রড বেজ্‌ড বলে দিলেন। এই বিলে কিছু কিছু যেমন সমর্থনযোগ্য দিক আছে, আমি আবার বলছি, এর মধ্যে কোথাও অ্যামবিগুইটি আছে। এটা ক্লিয়ার হওয়া দরকার। সুতরাং এই বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মুস্তাফা বিন কাশিম ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী অচিন্ত রায়কে ধন্যবাদ তিনি এই সংশোধনী বিল উপস্থিত করেছেন এবং ওয়েস্ট বেঙ্গল কাউন্সিল ফর হায়ার সেকেন্ডারি এডুকেশন বিল ৯৪-এর মূল লক্ষ্য এবং উদ্দেশ্য সম্পর্কে মন্ত্রী মহাশয় বলেছেন, বিলের মধ্যে তা বিবৃত করা আছে যে আমাদের রাজ্যে উচ্চ মাধ্যমিক শিক্ষা পরিচালনার যে মূল সমস্যা আজকে যে অবস্থায় আছে তার থেকে আরও কিছুটা গণতন্ত্রীকরণ করা যায় এবং আরও কিছুটা প্রতিনিধিত্বমূলক করা যায়। বামফ্রন্টের অন্যতম নীতি শিক্ষার ক্ষেত্রে এটাই যে শিক্ষার বিস্তার এবং শিক্ষার ক্ষেত্রে অন্যতম নীতি শিক্ষার ক্ষেত্রে এটাই যে শিক্ষার প্রসার, শিক্ষার বিস্তার এবং শিক্ষার ক্ষেত্রে পরিবেশ বজায় রাখার সঙ্গে সঙ্গে সব স্তরে শিক্ষা ব্যবস্থা পরিচালনার ক্ষেত্রে কিছু প্রতিনিধিত্বমূলক করা, গণতন্ত্রীকরণ করা, এটাই মূল নীতি। এই নীতিকে কার্যকরি করছে, আরও অর্থবহভাবে এই সংশোধনী বিল। মাননীয় সদস্য সঞ্জীব দাস উনি একটা প্রশ্ন তুলেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় তার উত্তর দেবেন। নমিনেটেড মেম্বার সাত থেকে আট হল কেন বলতে গিয়ে উনি স্বীকার করেছেন, যে সমস্ত কলেজে হায়ার সেকেন্ডারি পড়ানো হয়, সেই সমস্ত কলেজের প্রিন্সিপ্যালদের মধ্যে থেকে একজনের নির্দিষ্ট প্রতিনিধিত্ব থাকার দরকার, সেই ব্যবস্থা এই বিল করছে। তাহলে যে কলেজে হায়ার সেকেন্ডারি পড়ানো হয়, সেই সমস্ত কলেজের হেড অব দি ইনস্টিটিউশন, তাদের প্রতিনিধিত্ব থাকার দরকার, সঠিকভাবে সেটা মন্ত্রী মহাশয় ভেবেছেন এবং যে সমস্ত কলেজগুলোতে এইচ. এস. পড়ানো হয়, সেই সমস্ত কলেজের হেড অব দি ইনস্টিটিউশনের অন্তত একজনের নির্দিষ্ট প্রতিনিধিত্ব থাকার দরকার। আপনি যেটা বলেছেন যে ৭৫ সালের আইনে রয়েছে চারজন শিক্ষককে তারা নির্বাচিত করবেন। তাদের মধ্যে একজন হবে। হেড অব দি ইনস্টিটিউশনের কথা যা বলা হয়েছে, সরকার গণতন্ত্রীকরণ আরও করতে গিয়ে ৬ জন শিক্ষকের প্রতিনিধিত্বের ব্যবস্থা করেছেন। সেইজন্য ৭ থেকে হয়েছে ৮। আপনি বলেছেন, ঠিকই, সঠিকভাবে বলেছেন, রাজ্যের মানুষ দেখছে, সরকার এই নীতি নিয়েছে শিক্ষা প্রশাসনকে গণতান্ত্রিক করার ব্যবস্থা করছে। আপনি একটা কলেজের সঙ্গে যুক্ত আছেন, আপনি জানেন আপনার কলেজের গভর্নিং বডি কতখানি প্রতিনিধিত্বমূলক। স্কুল

ম্যানেজিং কমিটিতেও সেটা আছে। যে সমস্ত নির্দিষ্ট বিশ্ববিদ্যালয়ে নির্দিষ্টভাবে প্রতিনিধিত্ব ছিল না, এই বিলের মধ্যে সেই ফাঁকও পূরণ করা হয়েছে। আমি মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে একটি বিষয় উত্থাপন করব মাদ্রাসা শিক্ষা ব্যবস্থা সম্পর্কে।

[2-20—2-30 p.m.]

মাদ্রাসা শিক্ষা বলতে সাধারণভাবে মানুষ যা মনে করেন আমাদের রাজ্যে মাদ্রাসা শিক্ষা ঠিক সে জায়গায় নেই। আমাদের রাজ্যে হাই মাদ্রাসা শিক্ষা মাধ্যমিক শিক্ষার সমতুল্য। তাদের যে নতুন সিলেবাস তা মাধ্যমিক শিক্ষার সমতুল্য। আমরা আশা করছি মাদ্রাসা শিক্ষা পরিচালনার জন্য এই অধিবেশনেই পশ্চিমবঙ্গ মাদ্রাসা শিক্ষা পর্ষদ একটা স্বশাসিত আইনগত সংস্থায় পরিণত হবে। এ বিষয়ে শিক্ষা কমিশন যে সুপারিশ করেছে সরকার তা গ্রহণ করেছে। সুতরাং সেটা একটা বিধিবদ্ধ সংস্থায় পরিণত হতে চলেছে। আমি জানি না আজকে কোনও সংশোধনীর মধ্যে দিয়ে মাদ্রাসা বোর্ডের প্রতিনিধিত্ব এই বিলের মধ্যে আনা যায় কিনা! যদি বাস্তবে কোনও অসুবিধা থাকে তাহলে মাননীয় মন্ত্রীর কাছে আমি এই আবেদন করব বাস্তব অবস্থার পরিপ্রেক্ষিতে ভবিষ্যতে তিনি এ বিষয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণ করবেন। কারণ মাদ্রাসা শিক্ষা পর্ষদ স্বশাসিত হবার পরে মাদ্রাসা শিক্ষা পর্ষদের নির্দিষ্ট প্রতিনিধিত্ব হায়ার সেকেন্ডারি কাউন্সিলে থাকা উচিত। আমি আশা করব তা যাতে থাকে তার জন্য তিনি ভবিষ্যতে প্রয়োজনীয় উদ্যোগ এবং ব্যবস্থা নেবেন। আজকে যে অবস্থায় বোর্ড আছে—মাদ্রাসা শিক্ষা পর্ষদ তাতে পশ্চিমবঙ্গ সেকেন্ডারি এডুকেশন বোর্ডে তাঁদের প্রতিনিধিত্ব আছে। ক্যালকাটা ইউনিভার্সিটির সিনেট, সিন্ডিকেটেও তাঁদের প্রতিনিধি আছেন। এই প্রসঙ্গে আরও একটা কথা আমি বলছি, হায়ার সেকেন্ডারি কাউন্সিলের ওপর কাজের প্রচণ্ড চাপ, যেরকম সেকেন্ডারি এডুকেশন বোর্ডের ওপর কাজের চাপ। এটা এমনি এমনি হয়নি। রাজ্য সরকারের জনমুখী শিক্ষা নীতির সাফল্যে প্রতিফলন এখানে ঘটছে। যার ফলে সব স্তরেই ছাত্রছাত্রীর সংখ্যা বাড়ছে, পরীক্ষার্থীর সংখ্যা বাড়ছে। হায়ার সেকেন্ডারি স্তরে ৩ লক্ষর ওপর পরীক্ষার্থী পরীক্ষা দিচ্ছে। অর্থাৎ সংখ্যাটা অনেক বেড়েছে। এই অবস্থায় একটা কেন্দ্র থেকে সমস্ত পঠন-পাঠন এবং পরীক্ষা ব্যবস্থার প্রতি নজর রাখা সম্ভব নয়। এই চাপের পরিপ্রেক্ষিতে প্রত্যাশিত একটা ব্যবস্থা হিসাবে সেকেন্ডারি এডুকেশন বোর্ডের মতো কতগুলি আঞ্চলিক অফিস খোলার ব্যবস্থা হচ্ছে। অফিস খোলার পাশাপাশি সেগুলিকে কার্যকর করার জন্য, তারা যাতে প্রকৃত ভূমিকা পালন করতে পারে তা দেখতে হবে। দায়িত্বশীল অফিসারদের সেখানে নেতৃত্ব দিতে হবে, যাতে তাঁরা সিদ্ধান্ত নিতে পারেন। শিক্ষা কমিশনের রিপোর্টে বলা আছে—প্রশ্নপত্র এবং পরীক্ষা গ্রহণের সিদ্ধান্ত নেওয়া ছাড়া বাকি অন্যান্য ক্ষেত্রে তাদের সিদ্ধান্ত নেওয়ার ক্ষমতা থাকা দরকার। এ বিষয়ে মন্ত্রী মহাশয় যথাযথ উদ্যোগ নেবেন এই আশা রেখে এই বিলের উদ্দেশ্য যেহেতু মহৎ এবং পজিটিভ সেহেতু এই বিলটিকে আর একবার সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[15th June, 1994]

**শ্রী সৌগত রায় :** স্যার, ওয়েস্ট বেঙ্গল কাউন্সিল অফ হায়ার সেকেন্ডারি এডুকেশন (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৪'র বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলছি। এর আগে আমাদের পার্টির সদস্য সঞ্জীব দাস বিস্তারিতভাবে বলেছেন। আমি শুধু এটা বলতে চাই যে, এই হাউসে আমরা সরকারের একটা প্রবণতা লক্ষ্য করি যে, অপ্রয়োজনীয় লেজিসলেশন মাঝে মাঝে নিয়ে এসে ওঁরা হাউসের সময় বরাদ্দ করেন। দু' রকম লেজিসলেশন আছে, এটাকে বলা হয় ট্রিভিয়াল লেজিসলেশন, যেগুলো অপ্রয়োজনীয়, না হলেও চলে, আনইমপর্টেন্ট। আর একটা সাবস্টেনসিয়াল লেজিসলেশন। কংগ্রেস যে অরিজিনাল আইন এনেছিল, যেটার নাম হচ্ছে ওয়েস্ট বেঙ্গল কাউন্সিল অফ হায়ার সেকেন্ডারি এডুকেশন অ্যাক্ট, ১৯৭৫, সেটা ছিল সাবস্টেন্সিয়াল লেজিসলেশন। আজকে যে কাঠামোর ওপর হায়ার সেকেন্ডারি কাউন্সিল দাঁড়িয়ে আছে, সেই কাঠামো সে সময়ে তৈরি হয়েছিল। নিশ্চয়ই কোনও অরিজিনাল অ্যাক্ট তৈরি হলে তার অ্যামেন্ডমেন্টের প্রয়োজন থাকে। আপনি যদি এই বিলের স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজিন্স পড়েন তাহলে কোথাও খুঁজে পাবেন না কোনও মহান তাড়া ছিল, কোনও মহান উদ্দেশ্য ছিল যার জন্য হঠাৎ সমস্ত কাজ ফেলে এই বিলটা নিয়ে আসা হল এবং এই বিলে তা ঢুকিয়ে দেওয়া হল। এই বিলের স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজেন্সে বলছে, The State Government intends to make the council more democratic, broad based, and representative in character. আমাদের বন্ধু সঞ্জীব দাস এর আগে উল্লেখ করেছেন, মোর ডেমোক্রাটিক, ব্রড বেসড অ্যান্ড রিপ্রেজেন্টেটিভ প্রথমে আপনারা করলেন না, আপনারা নমিনেটেড মেম্বার বাড়িয়ে দিলেন। আজকে কন্ট্রাডিকশন ইন টার্মসে আপনারা বলছেন ডেমোক্রাটিক করবেন। আবার রাজ্য সরকারকে দিয়ে মনোনীত লোকের সংখ্যা যেখানে আগে ছিল ৭, পারসন্স নট এক্সিডিং সেভেন ইন নাম্বার টু বি নমিনেটেড সেখানে ফার্স্ট ক্লজে বলেছেন, পারসন্স নট এক্সিডিং এইট ইন নাম্বার। তার মানে ১ জন নমিনেটেড কম্পোনেন্ট বেড়ে গেল। এটা কি ডেমোক্রাটিক বলেন? এটাকে কি আপনি ব্রড বেসড বলেন? এটাকে কি আপনি রিপ্রেজেন্টেটিভ বলেন? যদি বলেন তাহলে ইংরাজিতে এর কোনও মানে আছে কিনা তা আমার সঠিক জানা নেই। আজকে সঞ্জীববাবু সঠিকভাবেই বলেছেন, ফ্রন্ট যদি ভাগ হয় এইসব ব্যবস্থায় তার এরিথমেটিক ঠিক করে করার দরকার ছিল। এর সাথে কোনও এডুকেশনের কি সম্পর্ক আছে তা যদি আমাকে বুঝিয়ে বলেন তাহলে আমি খুশি হতাম। আবার বলা হয়েছে, আগে ছিল one shall be principal of college কলেজ সেটা চেঞ্জ করেছেন, one shall be the principal of a college imparting instruction in Higher Secondary Education. তার মানে এমন কলেজে যেখানে হায়ার সেকেন্ডারি সেকশন আছে—এটা লজিক্যাল আপনি জানেন, প্রেসিডেন্সির মতন এইরকম দু'একটি কলেজ ছাড়া প্রাকটিক্যালি ৯০ পারসেন্ট কলেজে তার টিচারদের কাজে রাখার জন্য--টিচারদের যথেষ্টই কাজ থাকে, হায়ার সেকেন্ডারি এডুকেশন ইনট্রোডিউসড হয়েছে। তারমধ্যে প্রিন্সিপ্যাল হবেন আমার আপত্তি নেই। প্রিন্সিপ্যালের একটা নির্বাচন হবে। কত

লোক নমিনেটেড হবে এটা যদি ঠিক হতো তাহলে সঠিকভাবে গণতান্ত্রিক হত, কিন্তু দুর্ভাগ্যজনকভাবে সেটা এখানে নেই। আর একটা জিনিস যেটা আগে ছিল না নমিনেটেড কম্পোনেন্ট বাড়িয়েছেন। One shall be the head of the Higher Secondary School imparting instruction in Higher Secondary Education. সেখানে হায়ার সেকেন্ডারি স্কুলের ১ জনকে যিনি হেড আছেন এইরকম ১ জনকে মনোনীত করার কথা বলেছেন। কিন্তু আমার প্রশ্ন এখানে ১ জন নমিনেটেড কম্পোনেন্ট এর মধ্যে আনলেন কেন? ইউনিভার্সিটির সিনেট আছে। হেড মাস্টারমশাইদের মধ্যে ইলেকশন হয়ে ১ জন প্রার্থীকে নিয়ে আসতে পারতেন। তাতে ডেমোক্রাটিক হত, ব্রড-বেস্‌ড হত এবং রিপ্রেজেন্টেটিভ হত। এ ব্যাপারে কোনও সন্দেহ নেই। কিন্তু আপনি তা করলেন না। হোল প্রবলেমটা কি হচ্ছে জানেন, রাইটার্স বিল্ডিং বলুন, বিকাশ ভবন (এডুকেশন ডিপার্টমেন্ট) বলুন এরা কিন্তু ঠিক করেন না। আলিমুদ্দিন স্ট্রীটে যে শিক্ষা সেল আছে—আপনারা তার মেম্বার নন, সত্যসাধনবাবু তার মেম্বার নন—শ্রী অনিল বিশ্বাস, বিমান বসু, কান্তি বিশ্বাস--এরা সকলে মিলে ঠিক করে দেন। যখনই অসুবিধা হয় তাদের কাছে ইন্সট্রাকশন চলে যায়। সেই অনুসারে বিল করেন, পলিসি তৈরি করেন। সেইজন্য আপনাদের কোনও এডুকেশন পলিসি সফল হতে পারে না। ডিকটেটেড বাই পার্টি রিজিম হচ্ছে। মন্ত্রীর সেখানে কোনও সে্ থাকে না। আমি বুঝতে পারি যেটা আমাদের বন্ধু সঞ্জীব দাস এর আগে উল্লেখ করেছেন— হ্যাঁ, সিক্স টিচারস অফ হায়ার সেকেন্ডারি স্কুলস — ৪ জন শিক্ষক হয়েছে, সেখানে ৬ শিক্ষক আনছেন তাকে আমি সমর্থন করি। এটা ডেমোক্রাটিক পার্ট। এই যে ডেমোক্রাটিক কম্পোনেন্ট বলেছিলাম সেই ডেমোক্রাটিক কম্পোনেন্ট এই বিলের মধ্যে নেই। এই বিলের মধ্যে নমিনেশনের যে প্রসেস সেটা পুরো আন-ডেমোক্রাটিক এবং যেটা বাড়িয়েছেন তার আমি নিন্দা করি। কিন্তু এখানে যে ৬ জন টিচারকে ইলেক্ট করবেন বলেছেন সেটা নিশ্চয়ই ডেমোক্রাটিক এবং তাকে আমি সমর্থন করি।

[2-30—2-40 p.m.]

ঐ যে বিদ্যাসাগর, যাদবপুর, রবীন্দ্রভারতী এবং কল্যাণী ইউনিভার্সিটি থেকে আপনার লোক নেবার কথা বলেছেন, সে ভাল কথা। যাদের কোর্ট আছে, বিশ্ববিদ্যালয়ে সিনেট আছে সেখান থেকে কমপিটেন্ট লোকেরা আপনাদের এখানে আসবেন সেই আসাটাকে আমরা সমর্থন করি। তা ছাড়া আপনারা যেটা বলছেন আগের আইনে যে লুফোল ছিল সেটাকে প্লাগ করার চেষ্টা করেছেন। একজন যদি কাউন্সিলের মেম্বার না থাকেন তাহলে কোনও কমিটির মেম্বার থাকতে পারবেন না। এ সম্পর্কে মন্তব্যে বলেছেন যে, তাঁদের মধ্যে সিলেকশন অফ মেম্বারশিপ ইন সার্টেন কেসেস, যখন কাউন্সিলের মেম্বার থাকবে না যেমন হবে না তেমনি সেভাবে কাউন্সিলের মেম্বার হয়েছে সেটা চলে যাবে, কাউন্সিলের মেম্বার থাকবে না। সুতরাং এটা আমার মনে হয় লিগ্যাল লুপহোল প্ল্যাগিং ঠিক আছে। যখন কাউন্সিলের মেম্বার থাকার দরকার থাকবে না তখন সেই বডি বা কমিটির মেম্বার হতে

পারবে না। এটা বলতে চাই, আমি জানি না স্টেট ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার অরিজিনাল অ্যাক্ট সম্পূর্ণ ন্যাশনাল ব্যাঙ্কের ক্ষেত্র প্রযোজ্য, সুতরাং যে কোনও ব্যাঙ্কে টাকা রাখা যায়, তাতে আমাদের আপত্তি থাকতে পারে না। এ সম্পর্কে দুটি কথা হায়ার সেকেন্ডারি কাউন্সিল সম্বন্ধে বলব। ১৯৭৫ সালে হায়ার সেকেন্ডারি অ্যাক্ট হয়েছে, ১৯৭৭ সালে ক্ষমতায় এসে এই ১৭ বছর হয়ে গেল—মাননীয় স্পিকার মহাশয়ের মতে ১৮ বছর পালন করবেন—এতদিনেও একটা ইলেকশন করলেন না কেন? আপনাদের ব্যাপার বিচিত্র, শিক্ষায় গণতন্ত্রীকরণ করেছেন, সেই গণতন্ত্রীকরণ সব সময়ে সিলেকটিভ গণতন্ত্রীকরণ। প্রাইমারি কাউন্সিলে কোথাও ইলেকশন করেননি, না জেলায়, না প্রাদেশিক লেবেলে, এতদিন পর্যন্ত হায়ার সেকেন্ডারি কাউন্সিলে ইলেকশন করেননি। ইউনিভার্সিটি, সিনেট, সিন্ডিকেট কোথাও ইলেকশন হয়নি। ওয়েস্ট বেঙ্গল বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশন সেখানেও ইলেকশন হয়নি, কারণ দেখাতে পারেন? কবে ইলেকশন করবেন বলার এক্তিয়ারও নেই, আলিমুদ্দিন স্ট্রীট থেকে সোজা এসে পৌঁছায় বিকাশ ভবনে, সে সম্বন্ধে কিছু বলার অধিকার নেই। আপনাদের আর একটা কথা বলতে চাই, প্রথম থেকে আপনারা যেটা করেছেন, যেটাতে আমাদের পজিটিভলি আপত্তি, প্রথম হায়ার সেকেন্ডারি কাউন্সিলের চেয়ারম্যান করেছিলেন যখন তখন আপনাদের অ্যাপ্রোচ টু-ওয়ার্ডস এডুকেশন স্পষ্ট হয়ে গেছে। অ্যাপ্রোচ টু-ওয়ার্ডস এডুকেশনাল অ্যাপয়েন্টমেন্ট স্পষ্ট হয়ে গেছে, আপনারা অনিলা দেবীকে হায়ার সেকেন্ডারি কাউন্সিলের চেয়ারম্যান করেছিলেন, আপনারা হয়তো জানেন না যে তিনি এত অসুস্থ্য এবং বয়স্কা যে দু'জন লোক মিলে তাঁকে ধরে নিয়ে যেতে হত। তাঁর প্রতি আমার শ্রদ্ধা আছে, এককালে মাননীয় সত্যপ্রিয় রায়ের সঙ্গে কাজ করেছেন। কিন্তু তাঁর ব্রিলিয়ান্ট অ্যাকাডেমিক কেরিয়ার ছিল, ফার্স্ট ক্লাশ ছিল, কিন্তু অনিলা দেবীর ক্লাশ খুব খারাপ ছিল। উনি যখন এতবড় অ্যাপয়েন্টমেন্ট পেলেন অ্যাকাডেমিক কেরিয়ার নেই পলিটিক্যাল পজিশন থাকার জন্য কাউন্সিলের চেয়ারম্যান হিসাবে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হল সেটাই হল প্রধান ক্রাইটেরিয়ান। পরে সেখানে এডুকেশনের শিক্ষক নন, লোক নিচ্ছেন। প্রপার শিক্ষককে কাউন্সিলে নিয়ে আসছেন। লাস্টলি এইকথা বলব, হায়ার সেকেন্ডারি কাউন্সিল, মাধ্যমিক সিলেবাস নিয়ে বহু আলোচনার দরকার আছে, পরে বলব, এখনও পর্যন্ত যে হায়ার সেকেন্ডারি সিলেবাস আই. আই. টি. জয়েন্ট এনট্রান্স এদের সঙ্গে তাল মিলিয়ে চলতে হয়। ছাত্রছাত্রীরা মাধ্যমিক পাশ করে এসে হায়ার সেকেন্ডারির সিলেবাস কোপ করতে পারছে না, সিলেবাস সম্বন্ধে ভাবা দরকার। সিলেবাস ইস্যু করার ব্যাপারে হায়ার সেকেন্ডারি কাউন্সিলে ঐখন পর্যন্ত কোনও ডিপ থিংকিং করেননি, কেন মাধ্যমিক থেকে হায়ার সেকেন্ডারিতে কমে যাচ্ছে। এই নিয়ে ডিপ থিংকিং. করেননি। এই কারণে আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস :** স্যার, আমি প্রথমেই যে বিল এখানে আনা হয়েছে তার সমর্থন করছি। আমি আমাদের বিরোধী দলের বন্ধুদের বক্তব্য শুনলাম, ১৯৭৫ সালে হায়ার

সেকেন্ডারি এখানে ইন্ট্রোডিউস করার ব্যাপারে যে ব্যবস্থাপনার কথা বলছেন সেই সময়ে শিক্ষামন্ত্রী ছিলেন মাননীয় মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়।

আমি জলপাইগুড়ি জেলার শিক্ষক, আমি বুঝতে পারি না কিভাবে ওরা গণতন্ত্রের কথা বলছিলেন। গণতন্ত্রের কি চেহারা সেটা আমি দেখেছি। সে সময়ে লাইকিং, ডিসলাইকিং ছাড়া উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে ঢুকবার কোনও সুযোগ ছিল না। তারই জন্য পশ্চিমবঙ্গের মানুষ ওদের অপসারিত করেছেন। ওরা বলতেন, কলেজে যারা পড়ান তারা অধ্যাপক, আর উচ্চ মাধ্যমিক স্কুলে যারা পড়ান তারাও অধ্যাপক। এইভাবেই ওরা প্রচার করতেন। আজকে সেই অবস্থার পরিবর্তন ঘটেছে, শিক্ষকরা মর্যাদার আসন লাভ করেছেন। আজকে মাধ্যমিক বিদ্যালয় পরিচালনার ক্ষেত্রে বামফ্রন্ট সরকার নির্বাচনের মধ্যে দিয়ে তার কাউন্সিল গঠন করেছেন এবং সেটা যাতে আরও ভালভাবে চলে সেটাই আজকের অ্যামেন্ডমেন্টের মূল লক্ষ্য। তাদের অভিজ্ঞতা, অভিমত অনুযায়ী হায়ার সেকেন্ডারি কাউন্সিল আরও ভালভাবে চলবে এটাই প্রত্যাশা। আজকে হায়ার সেকেন্ডারি স্কুলগুলিতে ছাত্ররা এসে যে ভিড় করছে এটা আমাদের রাজ্যের গর্ব, কারণ রাজ্যে দ্রুত শিক্ষা প্রসারের ফলে আজকে মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক এবং কলেজগুলিতে ছাত্র সংখ্যা বেড়েছে। এই অবস্থায় আমি আশা করব, হায়ার সেকেন্ডারি কাউন্সিল এবং মধ্যশিক্ষা পর্ষদকে আরও ডিসেন্ট্রালাইজ করে এর সুফলকে বিস্তৃত করবেন এবং ছাত্রছাত্রী এবং তাদের অভিভাবকদের চিন্তার অবসান ঘটাবেন। ওরা ছয়জনের কথা বলছিলেন। আমি জানি না, ওদের ঐ ছয়জনের প্রতি কি অ্যালার্জি। তবে মাধ্যমিক কাউন্সিল প্রতিটি জেলা থেকে প্রতিনিধি রয়েছেন, কিন্তু হায়ার সেকেন্ডারি কাউন্সিলে প্রতিনিধির সংখ্যা সীমিত। কাজেই গোটা রাজ্য থেকে যাতে প্রতিনিধি এতে আসেন তারজন্য ব্যবস্থাপনা থাকা দরকার। আগামী দিনে হায়ার সেকেন্ডারি ব্যবস্থাপনা যদি আরও উন্নত পর্যায়ে নিয়ে যেতে হয় তাহলে রাজ্যে আরও বেশি হায়ার সেকেন্ডারি স্কুল করতে হবে। আমি অনুরোধ করব, আপনি দয়া করে সেই ব্যবস্থাপনা করুন যাতে করে যেসব ব্লকে কোনও হায়ার সেকেন্ডারি স্কুল নেই সেখানে যাতে সেটা হয়। আমি আবার এই বিলকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী আনিসুর রহমান :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধীপক্ষের মাননীয় সদস্য সৌগতবাবু যখন বিলের বিরোধিতায় বক্তব্য রাখছিলেন তখন ভেবেছিলাম, যেহেতু উনি অধ্যাপক মানুষ, তাই হয়ত সবটারই বিরোধিতা করবেন, কিন্তু বক্তব্য শুনবার পর মনে হল, সবটাই সমর্থন করেছেন। মুশকিল হচ্ছে, উনি বলেছেন যে, ১৭ বছর ভোট হল না কেন। আপনারা জানাবেন, হায়ার সেকেন্ডারি কাউন্সিল ১৭ বছর নয়, তৈরি হয়েছিল ১৯৭৫ সালে। কাজেই ওদের সময় কেন ভোট হয়নি সেটা বললে আমরা খুশি হতে পারি। বর্তমানে হায়ার সেকেন্ডারি কাউন্সিলের পরিধি বিরাটভাবে বেড়েছে। ১৯৭৬ সালে যেখানে এক্ষেত্রে পরীক্ষার্থীর সংখ্যা ছিল মাত্র ৪০ হাজার, সেটা বেড়ে এবছর হয়েছে ৩ লক্ষ ৫২ হাজার। কাজেই বুঝতে পারছেন, কাজের পরিধিটা বেড়েছে এবং তারই জন্য

আজকের সংশোধনীটি আনা হয়েছে। এখানে প্রশ্ন উঠেছে গণতন্ত্রের। কিন্তু কংগ্রেসের মুখে গণতন্ত্রের কথা শুনলে অবাক লাগে। কই, তাঁরা তো ভোট করেননি। এই বিলের একটি জায়গায় বলা হয়েছিল—নট এক্সিডিং সেভেন—নোমিনেটেড মেম্বারদের ক্ষেত্রে। আবার বলা হল—নট এক্সিডিং এইট। একটা বাড়ল।

[2-40—2-50 p.m.]

একটা বাড়লো এটা নাকি গণতন্ত্রের পক্ষে বিপদজনক, গণতন্ত্রকে শেষ, করা হল। ৪ জনের জায়গায় ৬ জন করা এটা গণতন্ত্রের বিরুদ্ধে করা কিনা জানি না। ওনাদের বক্তব্য সমস্ত সর্বনাশ হয়ে গেল, ইলেকটেড মেম্বার বাড়ল, সর্বনাশ হয়ে গেল। আমি জানি না সত্যই নিরপেক্ষ মানুষ কাকে বলে। ইলেকটেড হলে সে নিরপেক্ষ হবে আর নমিনেটেড হলে সে পলিটিকাল লোক হবে এই ধারণা কোথা থেকে এল আমি জানি না। এই বিষয়ে ভাবার দরকার আছে। আজকে সৌগতবাবু এবং সঞ্জীববাবুর বলার কিছু নেই। থাকার অবশ্য কথা নয়। তাঁরা সেই ধান ভানতে শিবের গীত গাইলেন, সেই আলিমুদ্দিন স্ট্রীট। একই কথা বার বার শুনি, অন্য কিছু কথা না থাকে সেই আলিমুদ্দিন স্ট্রীট আর অনিলা দেবী এই সমস্ত কথা। তাঁরা পশ্চিমবাংলার শিক্ষার সাফল্য কোনওভাবে ভাবতে পারেন না। আপনারা জানেন না কেন্দ্রীয় সরকারের কতগুলি বোর্ড আছে যারা নির্বাচিত এবং তারা কিভাবে তৈরি হয় তাঁরা জানেন কিনা জানি না। তাদের স্কুলের কতগুলি বোর্ড আছে, কিভাবে তৈরি হয়, তার মালিককে, কিভাবে প্রতিনিধি ঠিক হয় আমি জানি না, আপনারা জানেন কিনা জানি না। সেখানে তো নির্বাচন হয় না। আপনারা বলুন সেখানে। পশ্চিমবাংলায় নিয়মিত নির্বাচন হয়। সেইরকম একই ভাবে পঞ্চায়েত থেকে শুরু করে অন্য সমস্ত সংস্থায় একমাত্র পশ্চিমবাংলায় সব সময় নির্বাচন হয় এবং নির্দিষ্ট সময়ে হয়। যে দলের মধ্যে নির্বাচন হয় না তারা আবার বাইরে গিয়ে নির্বাচন করবে কি করে? নির্বাচন না করা কংগ্রেসের কালচার, আমাদের নয়। এটা আমার গর্ব করে বলতে পারি কিছু কিছু ভদ্রলোকের জন্য, কিছু ভাল জামাকাপড় পরা বড়লোক মানুষের জন্য এই আয়োজন নয়, আমরা সব সময় যাদের কথা বলি, সেই নিচুতলার মানুষ যারা সুযোগ পায় না পড়াশোনার সুযোগ পায় না, স্কুলে আসার সুযোগ পায় না তাদের কিভাবে বেশি করে স্কুলে আনা যায় তার সব রকম প্রচেষ্টা আমরা করতে চাই। আজকে শিক্ষা দপ্তরের বাজেট আছে, আপনারা শুনতে পাবেন সেখানে বেশির ভাগ অর্থ আমরা সেইভাবে খরচ করতে চাই। আমাদের একটা দায়বদ্ধতা আছে। পশ্চিমবাংলার মানুষ যারা অন্ধকারে ছিল তাদের আলোতে আনার জন্যই সমস্ত রকম আয়োজন। আমি মনে করি আপনারা যে বিরোধিতাটা করলেন সেটা নামমাত্র বিরোধিতা। আশা করি আপনারা সমর্থন করবেন। এই কথা বলে সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সংসদের সংশোধনীর যারা আলোচনা করেছেন তাঁদের আমি ধন্যবাদ জানাতে চাই। বিশেষ করে ধন্যবাদ জানাতে চাই মাননীয়

সদস্য মুস্তাফা বিন কাশেম মহাশয়কে, তিনি যে পরামর্শ দিয়েছেন মাদ্রাসা থেকে প্রতিনিধি নেওয়ার ব্যাপারে, নিশ্চয়ই সেটা সরকার ভবিষ্যতে বিবেচনা করবে। আর বিভিন্ন অঞ্চল সম্পর্কে যা বলেছেন সেইগুলি সরকারের নজরে থাকবে। মাননীয় সদস্য সঞ্জীব দাস মহাশয় অনেকগুলি বক্তব্য রেখেছেন। তাছাড়া তিনি কিছু সংশয়ের কথা বলেছেন। ওনার নিজের কিছু সংশয় আছে, আমি সেটা নিরশন করে দেওয়ার চেষ্টা করছি। প্রথমত বলা উচিত ওনার কথাগুলি পরবর্তীকালে সৌগতবাবু বলেছেন। অতএব এক কথা ওনাদের দু'জনের উত্তর একসঙ্গে দিতে চাই। ১৯৭৫ সালে যখন আইনটা করা হয় তখন সময়টা জানবেন জরুরি অবস্থা ছিল। সেইজন্য তাড়াহুড়ো করে আইনটা পাস করা হয়। তাড়াহুড়ো করে আইন পাস করতে গেলে জটিলতা থাকে। এই আইন নিয়ে যতবার নির্বাচনে যাওয়ার চেষ্টা করেছি দেখেছি গলদ আছে, মূল আইনে গলদ আছে। আমরা জানি সমস্ত ব্যাপার আইন আদালত আছে। আমাদের পাশে মহামান্য আদালত আছে, প্রতিটি জায়গাতে ঠেকে যেতে পারি। ১৯৮৯ সালে এই আইন সংশোধন হয়েছে তা নয়, ৪ বার সংশোধন করতে হয়েছে। যখনই প্রস্তুতি নেওয়া হয়েছে নির্বাচনের জন্য একটা প্রতিরোধ গড়ে তোলা হয়েছে। তারপর সেই দুর্বলতা দূর করার জন্য বারে বারে বিধানসভায় আসতে হয়েছে সমস্যা সমাধান করবার জন্য। আপনারা অবস্থার কথা উপলব্ধি করে সমর্থন করেছেন। সর্বস্তরে নির্বাচন হচ্ছে, এখানে কেন হবে না? আমরা ভয় পাব কেন, আমরা ভয় পাই না।

মানুষকে আমরা বিশ্বাস করি। জনসাধারণকে তো আমরা ভয় পাই না। শিক্ষিত সমাজকে আমরা ভয় পাই না। আপনারা ভয় পান। আমাদের যে ত্রুটি আছে সেগুলোকে সংশোধন করতে হবে এবং সেটা করতেই আমরা এটা এখানে এনেছি। শিক্ষার কথা বলছেন? আমাদের মাননীয় সদস্য আনিসুর রহমান বলেছেন, মুস্তাফা বীন কাসেম বলেছেন। আপনারা অঙ্কের হিসাবটা দেখাচ্ছিলেন। কলেজে, যেখানে উচ্চশিক্ষা দেওয়া হয়, সেখানে প্রিন্সিপ্যালকে নিয়ে আসছি। সংখ্যাটা সাতের থেকে এক বাড়বে না। মূল যে সংখ্যা ছিল, তারসঙ্গে যোগ করে আট করেছি। এখানে ঐ ইভেন, আন-ইভেন নিয়ে যা বলছিলেন, ঐসব টসে আমরা বিশ্বাস করি না। জ্যোতিষীর কাছে আপনারা যান, আমরা যাই না। এর আগে চার থেকে ছয় করেছিলাম, সেটা গণতন্ত্রের স্বার্থে করেছিলাম। ছয় থেকে এই যে আট করলাম, তাতে আপনারা বলছেন যে রিপ্রেজেন্টেশন আসতে পারবেন না। আপনারা যদি আমাদের কাছে রিপ্রেজেন্টেশন দেন, সরকার যদি মনে করেন সেটা যুক্তিপূর্ণ, তাহলে আমরা নিয়ে নেব। এর পরে বলেছেন যে কলেজে পড়ানো  হয়, সেখানে শিক্ষকরা কেন আসবেন না? আপনারা দেবেন, আমরা নিশ্চয়ই নেব। এই যে আট, তারমধ্যে শিক্ষক যাঁরা তাঁদের সেখানে নিতে পারি। এখানে বলেছেন, সংখ্যাটা কেন সতেরো করলেন না? না, আমাদের মনোনীত এবং নির্বাচিত এর মধ্যে একটা সামঞ্জস্যপূর্ণ রাখতে হবে। সেজন্য সংখ্যাটা মনোনীত এবং নির্বাচিত, এর মধ্যে নির্বাচিত করে সংখ্যাটা ঠিক করেছি। তিন ধরনের বিদ্যালয় আছে, তারমধ্যে থেকে কি করে আসবেন বলেছেন। এইজন্য ব্যাখ্যাটা

করতে হয়েছে। আইন করলেই হয় না। আইনকে কার্যকর করতে গিয়ে নানা রকম ক্রটি বেরোচ্ছে। সেজন্য বললাম, ইম্পার্টিং এডুকেশন ইন হায়ার সেকেন্ডারি কোর্স, সেখানে আমাদের রুল্‌স আছে। মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিকে নির্দিষ্ট তালিকা আছে। নির্দিষ্টভাবে তালিকা আছে কারা মাধ্যমিক এবং কারা উচ্চ মাধ্যমিক থেকে আসবে। ভোটের তালিকা করার জন্য এটা আনতে হল। টু ক্লাশ নিয়ে যেটা বলেছেন, আপনারা এটা জানেন, কেন্দ্রীয় সরকারের যে শিক্ষানীতি, তাদের যে প্রোগ্রাম অব অ্যাকশন এখানে যা বার হয়েছে, তাতে বলা হয়েছে উচ্চমাধ্যমিক শিক্ষাটা পার্ট অব স্কুল এডুকেশন, টু প্লাস ইলেভেন, টুয়েল্‌ভ— এগুলো রেখেছি। আমরা চেষ্টা করছি স্কুল এডুকেশনকে রাখার এবং কিভাবে এটাকে সংযুক্ত করা যায়। কোনভাবে স্কুল শিক্ষা থেকে আলাদা করার কিছু নেই। সেজন্য এর মাধ্যমে তাঁরা এসে যাবেন, আলাদা থাকবেন না। এজন্য এটা এনেছি। আশা করি, এগুলো আপনারা সমর্থন করবেন। সৌগতবাবু যে কথাগুলো বললেন তা রাজনৈতিক জ্বালা থেকে বললেন। ওঁর কথার কি উত্তর দেব? এইসব জ্বালা থাকবে। গণতন্ত্রের কথা, কোন বাড়িতে কী হয়েছে কী বলব? গতকাল লোকসভায় কী ঘটেছে? কোন রাজনৈতিক দলের সিদ্ধান্ত নিয়ে পৃথিবীতে এমন ঘটেছে? পশ্চিমবঙ্গে এটা ঘটেনি এই রকম কিছু। সেজন্য বলছি, গণতান্ত্রিক পদ্ধতিতে দেশ চলছে, শিক্ষা চলছে, তাকে আপনারা সমর্থন করুন। এই আবেদন আপনাদের কাছে রাখছি।

The motion of Shri Achintya Krishna Roy that the West Bengal Council of Higher Secondary Education (Amendment) Bill, 1994 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1-5 and Preamble**

The question that clauses 1-5 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Achintya Krishna Roy :** Sir, I beg to move that the West Bengal Council of Higher Secondary Education (Amendment) Bill, 1994, as settled in the Assembly be passed.

[2-50—3-00 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি অপ্রাসঙ্গিক কথা বলেছেন, গতকালের লোকসভার তুলনা দিয়েছেন, ওনাকে জিজ্ঞাসা করতে পারি কি—ওঁনাদের ফ্রন্টের শরিক সি. পি. এম., সি. পি. আই.এর মধ্যে সম্পর্কটা কি রকমের? আপনি বলেছেন সব জায়গায় নির্বাচন হয়ে গেছে, কবে নির্বাচন হয়েছিল আমার জানা নেই। আপনি তো বললেন সব জায়গায় নির্বাচন হয়ে গেছে, নেক্সট নির্বাচন আবার কবে করবেন? আপনাদের তো পুলিশ আছে, অ্যান্টি সোশ্যাল আছে, তাদের ধরেই নির্বাচন করবেন।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আবার বলছি এটা রাজনৈতিক জ্বালা থেকে সৌগতবাবু যেমন বললেন, উনিও বললেন। আইনের ত্রুটি-বিচ্যুতি দূর হলে নির্বাচন করব।

The motion of Shri Achintya Krishna Roy that the West Bengal Council of Higher Secondary Education (Amendment) Bill, 1994 as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

## DISCUSSION AND VOTINGS ON DEMAND FOR GRANTS

### Demand No. 30 and Demand No. 45

**Mr. Speaker :** There are 32 cut motions in Demand No. 30 and there is no cut motion in demand No. 45. All the cut motions are in order and taken as moved.

### Demand No. 32

**Shri Abdul Mannan :**
**Shri Subrata Mukherjee :**
**Shri Saugata Roy :**
**Smt. Sabitri Mitra :**
**Shri Prabir Banerjee :**
**Shri Deba Prosad Sarkar :**

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Deba Prosad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-.

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি শিক্ষা খাতে যে ২ হাজার ১১১ কোটি টাকা বরাদ্দ পেশ করা হয়েছে তার বিরোধিতা করছি এবং আমাদের যে কাট মোশনগুলো আছে তার সমর্থন করে কিছু বক্তব্য রাখছি। আমি প্রথমত জানাতে চাই যে, শিক্ষার অবস্থা কি রকম সেটা এই শিক্ষা খাতে কত টাকা প্ল্যান বাজেটে এবং কত টাকা নন-প্ল্যান বাজেটে খরচ করছেন। আপনার ২ হাজার ১১১ কোটি টাকার মধ্যে মাত্র ১০৩ কোটি টাকা প্ল্যান বাজেটে এবং মাইনে ইত্যাদি বাবদ ২ হাজার ৪ কোটি টাকা নন-প্ল্যান বাজেটে খরচ করেছেন। অর্থাৎ স্যালারি, এক্সপেন্ডিচার এবং আনুসঙ্গিক বিষয়ে কত খরচ করেছেন তা বলেছেন। এই কারণে আশোক মিত্র কমিশন কি বলেছেন আমি সেটা পড়ে শোনাচ্ছি : However an over helmingly large proportion of the educational outlay is earmarked to meet the commitment of salary and wages for the teach-

[15th June, 1994]

ing and non-teaching staff. In the case of both primary and secondary education as much as 95 percent of the total outlay goes to pay emoluments; in higher education the proportion is nearly 80 percent and in medical education about 70 percent.

সুতরাং এটা দপ্তরের শিক্ষা অনুপাতে বাজেট নয়। আমি এই শিক্ষাখাতে বলতে গিয়ে মাননীয় সত্য সাধন চক্রবর্তীকে এবং মাননীয় অচিন্ত্যকৃষ্ণ রায় মহাশয়কে কয়েকটি বিষয় স্মরণ করিয়ে দিতে চাই। আপনারা ক্ষমতায় আসার পরে মাননীয় পার্থবাবু, ভাল লোক শিক্ষামন্ত্রী হয়ে প্রথমেই তিনি চেষ্টা করলেন ইংরাজি পড়া প্রথম শ্রেণীর থেকে ৫ শ্রেণী পর্যন্ত তুলে দিতে, এবং এর ফল হল কি—১৯৮২ সালের নির্বাচন জনগণ তাকে ক্ষমা করেনি। তাঁকে নির্বাচনে হেরে যেতে হয়েছিল, তাঁর মতো লোককেও পরাজয় স্বীকার করতে হয়েছিল। তারপরে কান্তি বিশ্বাস মহাশয় প্রাথমিক শিক্ষকদের চোখের জলে ভাসিয়েছিলেন। তিনি শিক্ষকতা থেকে অবসর গ্রহণের সময় ৬৫ বছর থেকে কমিয়ে ৬০ বছরে করে নিয়ে এসেছিলেন। তারফল কি হল—গাইঘাটার জনগণ তাকে ক্ষমা করেনি। তিনি যেমন শিক্ষকদের চোখের জল ফেলিয়ে ছিলেন তেমনি তাঁকেও নির্বাচনে পরাজিত হতে হয়েছিল। আজকে সত্যসাধন চক্রবর্তী মহাশয়কে বলতে চাই তিনি একজন বিরাট শিক্ষাবিদ, এক সময়ে শিক্ষক সমিতির সাধারণ সম্পাদক ছিলেন, ওঁনার সঙ্গে অনেক শিক্ষক আন্দোলন করেছি, আজকে বামফ্রন্ট সরকার কলেজ অধ্যাপকদের যেভাবে চোখের জল ফেলাচ্ছেন এটা কিন্তু ঠিক হবে না।

আজকে ওরা বলে দিচ্ছেন যে শিক্ষকদের জন্য নতুন পেনশন ওরা চালু করলেন। সেই পেনশন পাবেন তারাই যারা ৬০-এ রিটায়ার করবেন। আর যারা পুরানো স্কেলে পেনশন নিতে রাজি আছেন তারা ৬৫ পর্যন্ত এক্সটেনশন পাবেন। আগে নিয়ম ছিল যে শিক্ষকদের ৬০-এ রিটায়ারমেন্টের এজ ছিল এবং তারপর ওদের রি-এমপ্লয়মেন্ট হত দু'বছর, এক বছর এইভাবে। শিক্ষকরা সেইভাবেই তাদের জীবনের পরিকল্পনা করেছিলেন এবং ভবিষ্যতে কিভাবে চলবেন তার পরিকল্পনা করেছিলেন। সেখানে হঠাৎ করে ১৯৯৩ সালে একটা সিদ্ধান্ত নিয়ে সত্যসাধনবাবুরা কলেজ শিক্ষকদের সেই অধিকারটা ছিনিয়ে নিয়েছেন। একজন শিক্ষক হিসাবে আমি মনে করি যে, যে কাজ সত্যসাধনবাবুরা করেছেন তা চূড়ান্তভাবে নির্মম কাজ। এই হাউসেই স্যার, উনি প্রশ্নের জবাবে বলবেন যে ১৬৮ জন শিক্ষক এমন আছেন যারা বলছেন যে তারা পুনর্নিয়োগ চান, নতুন স্কেলে বা বেশি স্কেলে পেনশন তারা চান না। তারা কলেজে যাচ্ছেন, কাজ করছেন কিন্তু তারা মাহিনা পাচ্ছেন না। আর যখন বিধানসভায় আমরা সত্যসাধনবাবুকে চেপে ধরলাম তখন উনি বললেন যে হাইকোর্টে কেস হয়েছে সেইজন্য করতে পারছেন না। এটা স্যার, সবের অসত্য। হাইকোর্টে কি কেস হয়েছে? হাইকোর্টে কেস একটা ছোট্ট ব্যাপারে হয়েছে—১৯৭৮ সালে বামফ্রন্ট সরকারের একটা সিদ্ধান্ত ছিল যে পেনশনের পরিমাণ ঠিক হবে দুটি জিনিস-এ, লেন্থ অফ

সার্ভিস and last pay drawn. এই দুটি ক্রাইটেরিয়াতে পেনশনের পরিমাণ ঠিক হবে। ওরা ১৯৯৩ সালের অক্টোবরে যে সার্কুলার দিয়েছেন তার সঙ্গে একটা শর্ত অ্যাড করেছেন যে এরকম এক্সটেনশন চাইছেন কিনা এবং তার উপর একটা ক্লজ যোগ করেছেন। এখন হাইকোর্টে গিয়েছিলেন কারা? যে শিক্ষকরা গিয়েছিলেন সেখানে তারা শুধু ঐ একটা ক্লজ, বেসিক যে ক্রাইটেরিয়া ছিল পেনশনের ব্যাপারে তাকে সত্যসাধনবাবুরা যে বাড়ালেন এটা লিগ্যাল হয়েছে কিনা? এই একটা সিম্পল প্রশ্নে তারা হাইকোর্টে গিয়েছিলেন। স্যার, শিক্ষকদের পেনশনের অরিজিনাল আইনটা আমাদের করা। অরিজিনাল অর্ডারটা ১৯৭৬ সালে মৃত্যুঞ্জয়বাবু চালু করে গিয়েছিলেন। ইউ. জি. সি.র স্কেল কংগ্রেস আমলে প্রথম চালু হয়েছিল। তখন শিক্ষকরা ভাবতেও পারতেন না সেই স্কেলের কথা। ৭০০ থেকে ১৬০০ স্কেল সেই সময় চালু হয়েছিল। এখন সত্যসাধনবাবু হাইকোর্টে যাবার অজুহাতে এই ১৬৮ জন শিক্ষককে মাহিনা দিচ্ছেন না এবং ওর পলিসি হচ্ছে স্টার্ভ দেম, কতদিন লড়বে দেখব, ওদের মাহিনা দিও না তাহলেই আর বেশিদিন রিএমপ্লয়মেন্টের জন্য চেষ্টা করবে না। যদি জায়গা খালি না হয় পুরানো টিচাররা আটকে আছে পোস্ট। এর আগে স্কুল শিক্ষকদের যখন রিটায়ার করানো হল তখন এস. এফ. আই.-এর একজন তরুণ ভুঁইফোঁড় নেতা বলেছিলেন শিক্ষকরা ৬০-এর পরে ঘুমায়। অথচ তারা ভুলে গিয়েছেন যে তাদের পার্টির অধিকাংশ নেতা ৭০ ছাড়িয়ে এবং এমন কি ৮০ ছাড়িয়ে গিয়েছেন এবং তারা তাদের ধরে রাখার জন্য ব্যস্ত। আর শিক্ষকদের ক্ষেত্রে ৬০-এ তাদের রিটায়ার করানোর জন্য আপনারা ব্যগ্র হয়ে পড়েছেন। রাজনীতিতে তো অবসর নেই তাই ৮০-র পরেও আপনাদের মুখ্যমন্ত্রী থেকে যেতে পারেন, বিনয়বাবুরা থেকে যেতে পারেন। আজকে আপনাদের সিদ্ধান্তের জন্য শিক্ষকদের চোখ দিয়ে জল পড়ছে। শিক্ষকদের চোখের জল শুধু বেসরকারি কলেজেই পড়ছে না, ১৬৮ জন শিক্ষকেরই চোখের জল শুধু পড়ছে না, সরকারি কলেজের শিক্ষকদেরও আপনারা চোখের জল ফেলাচ্ছেন। স্যার, আমি যে কলেজে পড়েছি, যে কলেজ বাংলার তথা ভারতবর্ষের গর্ব সেই প্রেসিডেন্সি কলেজের কথাও আমি বলব। স্যার, এর আগে সরকারি কলেজের ক্ষেত্রেও সুযোগ ছিল যে তারাও একইভাবে বেসরকারি কলেজের শিক্ষকদের মতন এক্সটেনশন চাইতে পারতেন। তারা চেয়েও ছিলেন। গতকাল আমার বন্ধু সুদীপবাবু হাউসে উল্লেখ করেছেন যে একই দিনে প্রেসিডেন্সী কলেজের ২৩ জন শিক্ষককে অবসর গ্রহণ করানো হল। এটা ঠিকই যে যাদের অবসর গ্রহণ করানো হোল তারা বামফ্রন্টের বিরোধী বলে পরিচিত। প্রফেসার অতীন গুহের মতন প্রফেসার, স্টাটিসটিক্সে যার বই— গুহ, গুপ্ত, দাশগুপ্ত না পড়লে স্টাটিসটিক্স শেখা যায় না সেই অতীন গুহকে রিটায়ার করিয়েছেন। কাজল গুপ্তের মতন প্রফেসার যিনি একটা ইনস্টিটিউশন, আমরা কলেজে ভর্তি হবার ৫ বছর আগে থেকে পড়াচ্ছেন এবং অল অ্যালং একটা কলেজের একটা ডিপার্টমেন্ট আগলে রেখেছেন সেই কাজল সেনগুপ্তকে কালকে চোখের জল ফেলে চলে যেতে হল। শিক্ষকদের এই চোখের জল আপনাকে স্পর্শ করবে সত্যসাধনবাবু। আজকে আলিমুদ্দিন স্ট্রিটের নির্দেশে আপনি একটা সিদ্ধান্ত নিতে পারেন কিন্তু তাতে আপনাদের

সরকার শিক্ষক সমাজের মধ্যে, শিক্ষিত মানুষদের মধ্যে, শিক্ষানুরাগী মানুষদের মধ্যে কখনও স্বীকৃতি পাবে না। আমি এখনও বলছি, আপনারা শিক্ষকদের ব্যাপারে আপনাদের পলিসি চেঞ্জ করুন।

[3-00—3-10 p.m.]

যারা এক্সটেনশন চায় পুরানো স্কেলে, তাদের ব্যাপারে অমানবিক ব্যবহার যেটা আপনি করছেন, দয়া করে করবেন না। আপনি ভাল রাষ্ট্র বিজ্ঞানের অধ্যাপক ছিলেন, দেখতে সুপুরুষ সুবক্তা, কিন্তু আপনার হাত দিয়ে সবচেয়ে খারাপ কাজগুলো এই বামফ্রন্ট সরকার, সি. পি. এম. করাচ্ছে যে একটা ভাল ফ্রন্ট ম্যান ডেকে তাকে দিয়ে হ্যাজেড মানের কাজ করাচ্ছে, You are the hatchetman for teachers on behalf of the left front Government and C. P. M.

আমি দুঃখিত এবং লজ্জিত, কারণ আপনি একদিন আমাদের শিক্ষক আন্দোলনের নেতা ছিলেন। আজকে অচিন্তবাবুকে বলি, অচিন্তবাবু আজকে শিক্ষকদের পেনশনের কী ব্যবস্থা করছেন, আপনারও একই নিয়ম, কান্তিবাবু চালু কলেছিলেন, তিনি হেরে গেছেন, চলে গেছেন আবার নাকি ইলেকশন করে ফেরৎ এসেছেন। প্রাথমিক শিক্ষকদের ক্ষেত্রে কি হচ্ছে, প্রাথমিক শিক্ষকদের ক্ষেত্রে পেনশন পেতে দুই থেকে সাত বছর সময় লাগছে এবং হাইকোর্টের রায় আছে যে প্রাথমিক শিক্ষকরা যারা ৬০-এ রিটায়ার করবে না, তারা পুরানো স্কেলে বেতন পাবে। আপনার সরকার তিনটি জেলায় প্রাথমিক শিক্ষকদের এক্সটেনশন সম্পূর্ণভাবে বন্ধ করে দিয়েছে। তাদের মাইনে দেওয়া হচ্ছে না, উত্তর ২৪ পরগনা, দক্ষিণ ২৪ পরগনা এবং আমার ভুল না হয়ে থাকলে জলপাইগুড়ি, এই তিনটি জেলায় প্রাথমিক শিক্ষক যারা ৬০ বছর ছাড়িয়েছে, তারা মাইনে পাচ্ছে না এবং আপনি প্রতি বছর— আপনার আগে থেকে হিসাব করে রাখা উচিত যে প্রতি বছর কত প্রাথমিক শিক্ষক রিটায়ার করবেন, তার টাকা রাখা উচিত। কিন্তু প্রতি বার আপনার ব্যাকলগ পড়ে যাচ্ছে। তাব ফলে আপনার বাজেটে পেনশন দেবার মতো টাকা থাকছে না এবং সেইজন্য প্রাথমিক একটা গরিব শিক্ষক ঘুরে ঘুরে চটি খুইয়ে ফেলছে, কিন্তু তা সত্ত্বেও কিছু হচ্ছে না। সল্ট লেকে বাস পাওয়া যায় না এক ঘন্টা, দু' ঘন্টা দাঁড়িয়ে থাকতে হয়, তা সত্ত্বেও আপনার ডিপার্টমেন্টের করুণা হচ্ছে না। হ্যাঁ, আমি জানি কান্তিবাবু মাধ্যমিক শিক্ষক হিসাবে, রিটায়ার করার পর চট করে তার পেনশন ফিক্সড হয়ে গেছে। আমি জানি সত্যসাধনবাবুও নাকি ৬০-এ রিটায়ার করবেন, তার জন্য পেনশন ঠিক হয়ে গেছে। আমরা চাই যে আমাদেরও ওদের মতো হোক, সব প্রাথমিক শিক্ষক, সব স্কুল শিক্ষক, সব কলেজ শিক্ষকদের হোক। দু'একজনকে করলে এই সমস্যার সমাধান হবে না এই কথা বলতে চাই। স্যার, আমি আজকে যে কথাটা মূলতঃ বামফ্রন্ট সরকারের ক্ষেত্রে সিদ্ধান্তের ব্যাপার বলতে চাই, যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর রাজনৈতিক কারণে শিক্ষার ব্যাপারে ওরা কিছু সিদ্ধান্ত নিয়েছেন, যে সিদ্ধান্তগুলি ভুল। সেটা যে ভুল সেটা আজকে ওরা উপলব্ধি করতে

এবং একটু স্বীকার করতে শুরু করেছেন। কিন্তু শুধু অনমনীয় জেদের জন্য আপনারা ভুলটা বুঝে নিয়ে আপনারা কারেক্ট করছেন না। সবচেয়ে বড় একজাম্পল ক্লাশ ওয়ান থেকে ফাইভ-এ ইংরাজি তুলে দেওয়া। ক্লাশ ওয়ান থেকে ক্লাশ ফাইভ পর্যন্ত আপনারা ইংরাজি তুলে দিয়েছেন। কী রেজাল্ট হয়েছে। রেজাল্ট হয়েছে যে শহর এলাকায় যেখানে লোকেরা অ্যাফোর্ট করতে পারে, লোকের খরচ দেবার ক্ষমতা আছে, সেখানে মাসরুমের মতো ইংলিশ মিডিয়াম প্রাইমারি এবং প্রি-প্রাইমারি স্কুল গজিয়ে উঠেছে। যারা দুটো পয়সা জোগাড় করতে পারে, বস্তিতে থাকুক, কার্পেন্টার হোক, তারা তাদের ছেলেদের সেখানে পাঠাচ্ছে। আপনি কলকাতার প্রাথমিক স্কুলগুলোতে খোঁজ নিয়ে দেখুন কর্পোরেশন কী নন-কর্পোরেশন, সেখানে আপনার স্টাফ একসেস, সেখানে ছাত্র নেই। তার কারণ সবাই ছেলেদের ইংরাজি শেখাতে চায়। আপনারা অবশেষে অশোক মিত্র কমিশন স্বীকার করলেন, মেনে নিলেন যে না, ইংরাজি ক্লাশ ওয়ান থেকে ফাইভ পর্যন্ত তুলেছি, ক্লাশ থেকে ইংরাজি চালু, আর সেটা না করে ক্লাশ ফাইভ থেকে ইংরাজি চালু করা হোক। আপনারা ইংরাজি চালু করেছেন একটা বই, আমাদের সকলকে সার্কুলেট করেছেন, স্টেপ টু লার্নিং ইংলিশ। কী শিখছে, ক্লাশ ফাইভের একটা ছেলে, তার মানে হিসাবে ১০ থেকে ১১ বছর বয়স। এই যে লুক অ্যাট দি পিকচার অ্যান্ড রিড দেয়ার নেম্স। কাউ আবার বাংলায় ব্রাকেটে লিখে দিয়েছেন কাউ একটা গরুর ছবি দিয়ে। ১০ বছরের ছেলে আপনি কম্পিউটারের যুগে বিলাতে ছেলেরা এই কম্পিউটারে ডিফেন্সের লাইনে কি অফ্ করছে আর পশ্চিমবঙ্গে শিক্ষার এই অবস্থা, বাংলায় লিখে দিয়েছেন কাউ। আপনি ইংরাজি শেখাচ্ছেন? ফিশ, ছবি দিয়ে ক্লাশ ফাইভের ছেলেকে এই শিক্ষা দিচ্ছেন? এই লার্নিং ইংলিশ এটা? ক্লাশ ফাইভ-সিক্সে ইংলিশ মিডিয়ামের ছেলেরা সমস্ত ভাল বই অ্যাব্রিশ এডিশন পড়ে। তাদের যে র‍্যাপিড রিডার থাকে ইংলিশে সেটা হয় টেল অব টু সিটিজ, থ্রী মাসকেটিয়ার্স-এর অ্যাব্রিশ ভারসন পড়ে। আর আপনি কাউ আর ফিশ এটা শেখাচ্ছেন। এ. বি. সি. ডি. ক্লাশ ফাইভে শেখাচ্ছেন। এটা প্রি প্রাইমারিতে শেখায়। এই অচিন্ত্যবাবু ইংরাজি শেখান। আমি নিজেকে কোট্ করতে চাই না।

'মাতৃভাষা মাতৃ দুগ্ধ' রবীন্দ্রনাথের কথা আমরা দেয়ালে লেখা দেখেছি। কিন্তু ওঁদের মূল বক্তব্য হচ্ছে—তোমার, আমার ঘরের ছেলে মূর্খ হয়ে থাক। আর আমাদের নেতাদের ঘরের ছেলেরা, জ্যোতিবাবুর নাতনিরা সব ইংরাজি শিখে বিলেতে যাক। আমাদের ছেলেরা বলবে—'অ' অজগর আসছে তেড়ে। ওঁদের বাচ্চারা—টুইংকিল টুইংকিল লিটিল স্টার, বড় হয়ে হবে ফ্লিম স্টার। এই হচ্ছে আপনাদের বক্তব্য। সুনন্দ সান্যাল স্টেটস্‌ম্যান পত্রিকায় প্রাইমারি ইংলিশ শিক্ষা সম্পর্কে একটা আর্টিকেল লিখেছেন। তাতে তিনি তাঁর কনক্লুডিং প্যারায় বলছেন, As has been explained in these columns before, the course cannot be succeeded in the foreseeable future. True, the damage already done is irreparable, but politically the Left Front may not have yet gone post point where it cannot make some amends well before the

[15th June, 1994

next general election. The most dignified thing for it to do now is to put English back exactly where it was (i.e. in Class-III) before the new course was launched with the unambiguous promise that it would compensate for the loss of teaching time. Restoration of English in primary level will not look like making amends.

দি স্টেটসম্যানে তিনি এটা বলেছেন যে, অশোক মিত্র কমিশন এই যে ক্লাশ ফাইভ থেকে করল, এটার কোনও র‍্যাশন্যাল বেসিস নেই। কাউকে কোট্ না করেই এটা আমি আবার আপনাদের উদ্দেশ্যে বলছি নেকস্ট পয়েন্টে, আপনাদের যে নো-ডিটেনশন পলিসি এই পলিসিটা প্রাথমিক স্কুলের স্ট্যান্ডার্ড টোটালি ফেল করে দিয়েছে। আপনারা বার বার একে, তাকে কোট্ করছেন। কিন্তু একটা ছোট পরীক্ষা ছাত্রদের জন্য থাকলে কি এমন ক্ষতি হত? কেন আপনারা পাশ, ফেল তুলে দিলেন? আমরা আপনাদের ইনসিস্ট করা সত্ত্বেও পাশ, ফেল আপনারা চালু করতে পারেননি। এর ফলে প্রাথমিক শিক্ষা এবং প্রাথমিক স্কুলগুলির মান প্রতিদিন পড়ে যাচ্ছে। আপনারা এখনও জেদ ধরে আছেন। আপনারা বলেছেন, আপনারা ছাত্রছাত্রীদের বই দেবেন। গত ১৮ই মে, বুক ডে ছিল। আপনারা সেই সময়ের মিধ্যে জেলাগুলিতে সমস্ত বই পাঠাতে পেরেছিলেন কি? একটা সেসনেরও কি আপনারা উল্লেখ করতে পারবেন, যে বছর ছাত্ররা সমস্ত বই পেয়েছে; কোনও দিন পায়নি। আপনাদের বই সাপ্লাই কখনও সময় মতো হয় না। একে পাশ, ফেল নেই, তারপর বই সময় মতো পায় না, তাহলে কি করে প্রাথমিক শিক্ষার মান উন্নত হবে! অশোক মিত্র কমিশন কি বলেছে, যে ফেনোমেনন অফ ড্রপ-আউট পারসিস্ট। আমি আপনাদের হিসাব দিয়ে দেখাব যে, পশ্চিমবাংলায় ড্রপ-আউট রেট অন্য যে কোনও রাজ্যের চেয়ে বেশি। তার একটা প্রধান কারণ কি জানেন? এটা এমনই একটা রাজ্য যেখানে টোটালি মিড্-ডে মিল দেওয়া বন্ধ হয়েছে। এখানে অনেক রকম নন-প্ল্যান্ড এক্সপেন্ডিচার রয়েছে, আর এটাই বন্ধ করে দেওয়া হয়েছে! গ্রামের গরিব ঘরের বাচ্চা ছেলেমেয়েরা খাবার দিলে গরু না চরিয়ে, মাঠের কাজ না করেও স্কুলে আসত। ক্লাশ ফাইভ পর্যন্ত পাশ, ফেল তুলে দিয়েছেন, খাবার দেওয়া বন্ধ করে দিয়েছেন। ফলে অবস্থাটাকে একটা সাংঘাতিক জায়গায় নিয়ে এসেছেন। কোনও রকমে ক্লাশ ফাইভ পর্যন্ত স্কুলের খাতায় নাম থাকলেই হবে! পার্থবাবু নিজেই স্বীকার করেছেন, ফেনোমেনন অফ ড্রপ-আউট ইজ এ সিরিয়াস ফেনোমেনন এবং বিশেষ করে অ্যাট দি প্রাইমারি লেভেলে। আপনারা এটা দূর করতে পারলেন না।

[3-10—3-20 p.m.]

আপনি বলেছিলেন শিডিউল কাস্টস মেয়েদের ড্রেস দেবেন। কত পারসেন্ট মেয়ে ড্রেস পায়? পার্থবাবুর এডুকেশন কমিটির রিপোর্টটা দেখবেন। সেই রিপোর্টে বলেছে, ড্রেস সবাইকে দেওয়া যায় না আবার যে ড্রেসগুলি দেওয়া হয় সেগুলি তাদের ফিট করে না।

কি করে আপনি মেয়েদের ধরে রাখবেন? প্রাইমারি স্কুল লেভেলে সারা ভারতবর্ষে ৬ টু ১১ এনরোলমেন্ট ৯০ পারসেন্ট হয়। আপনি তো এখানে কৃতিত্ব দেখাচ্ছেন? ড্রপ-আউট কত হয় তার সংখ্যা দিতে পারবেন? কতজন ছাত্র প্রাইমারি স্কুল লেভেল পর্যন্ত শেষ করতে পেরেছে তার হিসাব দিতে পারবেন? আপনি এখানে এনরোলমেন্ট বেশি হয়েছে বলে কৃতিত্ব দেখাচ্ছেন। অপারেশন ব্ল্যাক বোর্ডে রাজীব গান্ধী যখন প্রধানমন্ত্রী তখন প্রাইমারি এডুকেশনেরর জন্য কেন্দ্রীয় সরকার প্রচুর টাকা দিয়েছেন। আর আপনাদের রাজত্বে জেলায় যে এডুকেশন কাউন্সিলগুলি আছে তারা সেইসব টাকা ছয়লাপ করেছে। অপারেশন ব্ল্যাক বোর্ডের টাকা নিয়ে চূড়ান্ত দুর্নীতি হয়েছে। একটি-দুটি নয়, পাবলিক অ্যাকাউন্টস কমিটি ৪টি রিপোর্ট দিয়েছে। আপনারা অপারেশন ব্ল্যাক বোর্ডের টাকার কোনও হিসাব দেখাতে পারেননি। অশোক মিত্র কমিশন বলেছেন, দেয়ার ইজ এ সিরিয়াস ল্যাক অফ ইনফ্রাস্ট্রাকচারাল ফেসিলিটিজ। অশোক মিত্র কমিশন যে কথা বলেছেন এটা খুবই সত্যি কথা। উনি বলেছেন, There is a serious lack of minimum infrastructural facilities in schools. The number of one-roomed school is high, so also the number of one or two teacher schools. The quality and the method of teaching leave much to be desired.

স্কুলের একটি ঘর, সেখানে জানালা নেই, বর্ষার সময় বৃষ্টি আসে। এই ধরনের কতরকম উদাহরণ দেওয়া যায়। আপনারা ৯৫ পারসেন্ট টাকা স্যালারি দিয়ে খরচ করছেন। স্কুল বাড়িগুলি কি করে তৈরি হবে? রিপেয়ার কি করে হবে জানি না। রাজীব গান্ধী বলে গিয়েছিলেন আর. এল. ই. জি. পি. এবং জওহর রোজগার যোজনার টাকা দিয়ে করতে এবং তারজন্য ৮০ পারসেন্ট টাকা কেন্দ্র দেয়, কিন্তু তাতেও আপনারা কিছু করতে পারছেন না। এরপর মাস এডুকেশন। নিশ্চয়ই মাস এডুকেশন পশ্চিমবাংলায় একটা সাকসেস স্টোরি। আপনারা কয়েকটি জেলায় ক্লেম করেছেন ইল্লিটারেসি মুক্ত করেছি। নিরক্ষরতা মুক্ত মানে সবাই নিরক্ষরতা মুক্ত নয়, ৮২ পারসেন্ট রিচ করলে নিরক্ষরমুক্ত জেলা হিসাবে ঘোষণা করতে পারেন। সেইদিক থেকে ৮২ পারসেন্ট নিরক্ষরতা মুক্ত করেছেন কয়েকটি জেলাকে বলে ঘোষণা করেছেন। আপনারা দেওয়ালে স্লোগান লিখেছেন, "এসো ভাই, কিছু করে দেখাই, অ, আ, ক, খ শেখাই"। অনেকে আবার তার তলায় লিখে দিয়েছে, "এতদিন কোথায় ছিলে ভাই"। ১৯৭৭ সালে আপনারা ক্ষমতায় এসেছেন। আর ১৯৯০ সালে মাস এডুকেশন শুরু হল। ১৩ বছর ধরে আপনারা কিছু করলেন না। দিজ্ সোজ ইওর অ্যাটিচিউড। রাজীব গান্ধীর সময় কেন্দ্রে ন্যাশনাল লিটারেসি মিশন তৈরি করলেন। সেই তখন থেকে যেহেতু কেন্দ্রীয় সরকার ৮০ পারসেন্ট টাকা দিচ্ছেন সেই টাকা নিয়ে আপনারা করছেন। কেন্দ্রীয় সরকার টাকা কার্পণ্য করেনি। কেন্দ্রীয় সরকারের এই অ্যাটিচিউডটা নিশ্চয়ই আপনারা স্বীকার করবেন। এই মাস এডুকেশন লিটারেসি মুভমেন্টে পশ্চিমবঙ্গ সবচেয়ে বেশি টাকা পেয়েছে। পশ্চিমবাংলা পেয়েছে ৪০ কোটি ৭৬ লক্ষ টাকা। কর্ণাটক সেখানে পেয়েছে ২০ কোটি টাকা, তামিলনাড়ু পেয়েছে ২০ কোটি টাকা। উত্তরপ্রদেশ সরকার পেয়েছে ১৭ কোটি টাকা। সবচেয়ে বেশি টাকা পশ্চিমবাংলা অ্যাডল্ট লিটারেসিতে পেয়েছে।

[15th June, 1994]

আপনাদের অ্যাডাল্ট লিটারেসির দুটো প্রবলেম। একটা প্রবলেম হচ্ছে পোস্ট লিটারেসি প্রবলেম, আপনারা কোন কোন জেলায় পোস্ট লিটারেসি প্রোগ্রাম নিয়েছেন? কোন ল্যাপস has become a major problem.

তার কারণ পোস্ট লিটারেসির প্রোগ্রাম নিতে দেরি হয়ে যায়। সেজন্য দুটোতে wastage of fund is a serious problem হয়ে যায়। আপনাদের লিটারেসির কাজ শুরু হল। একটা অর্গানাইজেশন বঙ্গীয় সাক্ষরতা সমিতি খুলল, তাদের মাধ্যমে বিভিন্ন জায়গায় সেই অর্গানাইজেশন তাদের কিছু টাকা দিয়ে পোস্ট লিটারেসির প্রোগ্রাম কনটাক্ট করে। প্রোগ্রামটা ভলান্টারি, কিন্তু ভলান্টারি অর্গানাইজেশনকে টাকা দিতে কোথাও আপত্তি নেই। I want a statement which will be laid on the table of the House এবং সাক্ষরতা সমিতি সি. পি. এম.এর পকেট, একটা অর্গানাইজেশন তারা এখনও পর্যন্ত লিটারেসি প্রোগ্রামে কত টাকা পাচ্ছে অন হোয়াট, account they submit to the State Government. আমি তার একটা হিসাব চাই। এই হিসাব দরকার যেহেতু কেন্দ্রের টাকা ৮০ পারসেন্ট আছে। জাতীয় প্রকল্প তার সাকসেস যে লিটারেসি সাকসেস তার প্রসঙ্গে দরকার। আমি বলছি সিরিয়াস ল্যাপস সেখানে আছে, আমরা এটা চাই। আই. এস. আই. অন্যান্য অর্গানাইজেশন এটা নিয়ে সার্ভে করছে, আমরা জানতে চাই তার সার্ভের কমপ্লিট রিপোর্ট কি? যে যে জায়গায় করল পোস্ট লিটারেসির অ্যাকচুয়াল অ্যাটেম্পটের ব্যাপারে কি হচ্ছে? মাননীয় পঞ্চায়েত মন্ত্রী থাকলে বলুন জেলায় যেখানে লিটারেসির টাকা ডিস্ট্রিবিউটেড হয়েছে তার কত পারসেন্ট লোক টিপসই করে নেয়, সেখানে লিস্ট দেখবেন টিপ সইয়ের সংখ্যাই বেশি। আমি একজনকে জিজ্ঞাসা করেছিলাম যে, টিপসই দাও কেন? উত্তরে বললে তাড়াতাড়ি হয়ে যায়, আসল সই করতে গেলে সময় লাগে। বর্ধমান, মেদিনীপুর লিটারেসি ফ্রি করেছেন সেখানে পঞ্চায়েত থেকে একটা প্রপার হিসাবের লিস্ট চাই আমরা নেক্সট যাই, সেকেন্ডারি স্কুলের মেন প্রবলেম হয়ে দাঁড়িয়েছে টিচার্সদের প্র্যাকটিকালি রিক্রুটমেন্ট বন্ধ। একজন রিটায়ার করছে তার বিনিময়ে রিক্রুটমেন্ট নেই। স্কুল ডেভেলপমেন্ট বন্ধ, সব টাকা মাইনে দিতে চলে যাচ্ছে। ডেভেলপমেন্ট ফি নেওয়া হচ্ছে। এখানে একটা সিরিয়াস ব্যাপার আছে। সেকেন্ডারিতে ৫০ পারসেন্ট সিলেবাসের প্রশ্ন ট্রিমেন্ডাস হয়েছিল। আজকে সিলেবাস নিয়ে মাধ্যমিক ও হায়ার সেকেন্ডারি স্কুলে বড় গ্যাপ হয়ে যাচ্ছে। আপনারা মাধ্যমিক স্টেজে যদি সিলেবাস একটু নতুন করতে পারেন, ইতিমধ্যে সাবজেক্ট বাড়াতে না পারেন তাহলে মাধ্যমিকে স্ট্যান্ডার্ডটা বাড়াতে পারবেন না। সেখানে আমি বলব—মাননীয় বংশগোপালবাবু তরুণ মন্ত্রী হয়েছেন—স্কুল লেভেলে ভোকেশন্যালাইজেশন করুন না। যা করেছেন ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায় পলিটেকনিক ইমপ্রুভমেন্ট করেছেন, সেখানে ওয়ার্ল্ড ব্যাঙ্ক যে খুব উন্নত, আমার কাছে হিসাব আছে, কেন্দ্রীয় সরকার হিসাব দিচ্ছে ভোকেশন্যাল এডুকেশন স্টেট থেকে কত টাকা খরচ হয়েছে। পশ্চিমবঙ্গে স্কুলে ভোকেশন্যালাইজেশনে কোনও টাকা এখনও পর্যন্ত খরচ করতে পারেন না। যার জন্য মাধ্যমিক সিলেবাস থেকে হায়ার সেকেন্ডারিতে গেলে তারা কোপ আপ করতে পারে না। আর একটা বলি, ডিস্ট্রিক্ট

ইন্সটিটিউট অফ এডুকেশন অ্যান্ড ট্রেনিং একটা করে পরিকল্পনা কেন্দ্রীয় সরকার থেকে দিলে সেখানে সমস্ত দেখে সেগুলি এস্টাবলিশ করছে। আবার একটা আপনাদের জিদ আপনারা এখানে এস্টাবলিশড করেন, ওয়েস্টবেঙ্গল কোনও টাকা পায় না, অন্যান্য রাজ্য তামিলনাড়ু, ৪ কোটি ২৯ লক্ষর মধ্যে ৩ কোটি ৫৫ লক্ষ এবং কেরালা ডিস্ট্রিক্ট ইন্সটিটিউট অফ এডুকেশন অ্যান্ড ট্রেনিং ৯ কোটি ৯৯ লক্ষ টাকা পাচ্ছে। Central Standard, District Institute of Education and Training-এর জন্য টাকা-পয়সা পায় না, তার কারণ তারা এটা সেট আপ করেনি। আপনাদের জিদ মুর্খতার একটা উদাহরণ দিচ্ছি। আপনাদের স্কুলের স্ট্যান্ডার্ড ইমপোজ করছেন, সেজন্য নবোদয় বলে যে কথা বলা হয়েছিল সমস্ত ভারতবর্ষে ইনক্লুডিং কেরালা প্রত্যেক জেলায় নবোদয় বিকাশ কমপ্লিট হতে চলেছে, পশ্চিমবঙ্গ নবোদয় বিকাশ করতে পারছে না। আমি আপনাদের জিজ্ঞাসা করতে চাই, স্কুল লেবেলে এক্সিলেন্সির দরকার আছে। আপনাদের একটা পয়সাও খরচ করতে হচ্ছে না, সেন্ট্রাল দিচ্ছে, তার খরচে একটা হাই স্ট্যান্ডার্ড স্কুল করতে পারে, সেখানে ছাত্রছাত্রীরা ফ্রি, সেখানে এস. সি. এস. টি. কোটা থাকে। অল্প পয়সায় কম্প্যুটার শেখানো হয়। ফুল ফ্লেজেড ফেসিলিটি স্কুল দিতে কেন্দ্রের আপত্তি ছিল?

[3-20—3-30 p.m.]

কিন্তু আপনারা দেয়ালে দেয়ালে প্রচারের জন্য নবোদয় থেকে বঞ্চিত হলেন। আজকে এই হাউসে আপনি পলিসি স্টেটমেন্ট করুন, অশোক মিত্র কমিশন বলে দিয়েছেন যে, নবোদয় কন্সিডার করা হতে পারে। নবোদয় বিদ্যালয়ের ব্যাপারে ঐ কমিশন যে এস্কেপ রুট দিয়েছেন আপনারা সেটা ধরবার চেষ্টা করুন। গ্রান্ট দিস এস্কেপ রুট। ইট ইজ স্টিল নট টু লেট। আমি এখানে নিশ্চয়ই বলব যে, মাধ্যমিক স্কুলের মেন প্রবলেম হচ্ছে স্কুলের ক্লাশ রেগুলার না হওয়া। সেখানে রেগুলার ইন্সপেকশন ব্যবস্থা রাখতে হবে যাতে ছাত্ররা উঁচু ক্লাশ থেকে পালাতে না পারে। আজকে তারজন্য অভিভাবকরা ইংলিশ মিডিয়াম স্কুলের দিকে এগোচ্ছেন, কারণ সেখানে ডিসিপ্লিনটা রয়েছে। কিন্তু গভর্নমেন্ট স্কুলে ডিসিপ্লিন রাখতে পারছেন না। ফলে বালিগঞ্জ গভর্নমেন্ট স্কুল, সাখাওয়াত, হিন্দু, হেয়ার স্কুলগুলি ভাল হলেও ঐসব চালু গভর্নমেন্ট স্কুলগুলি এক্সিলেন্সের ব্যাপারে পিছিয়ে পড়ছে। আগে দেখতাম, হায়ার সেকেন্ডারিতে ভর্তির জন্য সবাই কলকাতার নামি গভর্নমেন্ট স্কুলগুলির দিকে ছুটত, কিন্তু বর্তমানে সবাই সেন্ট জেভিয়ার্স, সেন্ট লরেন্স, নরেন্দ্রপুর, পাঠভবন ইত্যাদি স্কুলগুলির দিকে ছুটছে। আজকে কেন গভর্নমেন্ট স্কুলগুলিতে এক্সিলেন্স অ্যাচিভ করতে পারছেন না? এটা কি রিক্রুটমেন্ট পলিসির জন্য, নাকি ট্রান্সফার পলিসির জন্য ঘটছে, এটা নিয়ে সিরিয়াসলি ভেবে দেখা দরকার। এক একটি গভর্নমেন্ট স্কুলে পাঁচটি করে কোটা রেখে দিয়েছেন যার সুযোগে রেকমেন্ডেশন নিয়ে অ্যাডমিশন হচ্ছে। আপনারা স্কুলগুলিতেও কোটা সিস্টেম ইন্ট্রোডিউস করে দিয়েছেন।

নেক্সট আমি বলতে চাই, আমি সত্যসাধনবাবুকে বার বার বলেছি, আপনি

কলেজগুলোতে এক্সিলেন্স বাঁচিয়ে রাখতে পারছেন না। আমি বার বার বলেছি, সারা পৃথিবীতে অটোনমাস গ্র্যাজুয়েট কলেজ রয়েছে। আমেরিকাতেও অটোনমাস গ্র্যাজুয়েট কলেজ রয়েছে, কিন্তু প্রেসিডেন্সি কলেজের মতো একটি কলেজ, তাকে পর্যন্ত অটোনমাস স্ট্যাটাস দেননি। আপনি বি. ই. কলেজকে ডিমড্ ইউনিভার্সিটি করেছেন, ওয়েলকাম করছি, কিন্তু আজও প্রেসিডেন্সি কলেজকে অটোনমাস স্ট্যাটাস দিলেন না। যদি সত্যিই এডুকেশন সিস্টেম ইম্প্রুভ করতে চান তাহলে দশ-পনেরোটি কলেজ, যাদের প্রয়োজনীয় টিচার আছেন, জায়গা আছে, স্টাফ আছে, তাদের অটোনমাস স্ট্যাটাস দিন। আমার মনে হয়, এ ব্যাপারে আপনার জিদ ছাড়া উচিত, কারণ এডুকেশন শুড বি সিন অ্যাড পারস্যুট অফ এক্সিলেন্স। এ ব্যাপারে অন্যরকম চিন্তা থাকা উচিত নয়। আপনি ঐ কলেজগুলোকে যদি ইউনিভার্সিটির বাইরে নিয়ে আসতে না পারেন তাহলে শিক্ষার উন্নতি করতে পারবেন না।

শেষে আর একটা কথা বলছি যে, পার্থবাবুকে ধন্যবাদ, কারণ হি ইজ এন এক্সিলেন্ট ম্যান অ্যান্ড ওয়াজ এন এক্সিলেন্ট এডুকেশন মিনিস্টার, তবে একটি ভুল ডিসিসন নেওয়ায় সাফার করতে হচ্ছে তাঁকে। তিনি এডুকেশন কমিটির চেয়ারম্যান হিসাবে একটা এক্সিলেন্ট রিপোর্ট দিয়েছেন। আই অ্যাপ্রিশিয়েট ফিনান্সিং ইন এডুকেশন। অশোক মিত্র কমিশনও বিষয়টা নিয়ে ডিটেলসে ডিল করেছেন। কিন্তু এক্ষেত্রে আপনাদের একটা সিদ্ধান্ত পলিটিক্যাল গিমিক্রি—শিক্ষা অবৈতনিক করে দেওয়া। এটা ভাল, কিন্তু ফ্যাক্ট হচ্ছে, ফ্রি এডুকেশন করবার ফলে স্কুলগুলির টিচারদের মাইনে দিতেই সমস্ত বাজেটের টাকা চলে যাচ্ছে। হোয়াই কান্ট ইউ টেক ফি ফ্রম দোজ হু আর প্রিপেয়ার্ড টু পে? একটা বিশেষ সোস্যাল গ্রুপের পেরেন্ট যারা একটা জায়গায় গিয়ে তাদের বাচ্চাদের দুই-তিনশো টাকা দিয়ে পড়াচ্ছেন, তাদের মতো মানুষদের কাছ থেকে কেন ফি নেবেন না?

পার্থবাবু এই ব্যাপারে যে রিপোর্ট দিয়েছেন আমি পার্থবাবুকে সম্পূর্ণভাবে সমর্থন করি। ইউনিভার্সিটির ব্যাপারে আপনাদের ভাবতে হবে। ইউনিভার্সিটির ব্যাপারে আপনাদের বাইরে থেকে এনডাওমেন্ট নিতে শুরু করতে হবে। গতকাল আমি যখন প্রেসিডেন্সি কলেজে ১৭৫তম বর্ষ পূর্তি উৎসবে গিয়েছিলাম তখন আমি বলেছিলাম আমরা কেন একটা ইউনিভার্সিটি খুলতে পারব না এইভাবে? আমেরিকার সমস্ত ইউনিভার্সিটি, বিলেতের সমস্ত ইউনিভার্সিটি এনডাওমেন্টে চলে। পুরানো ছাত্র যারা পাশ করে গিয়েছে তারা ইউনিভার্সিটিকে টাকা দেয়, সেই টাকা নিয়ে ইউনিভার্সিটি চলে। সরকার সমস্ত বার্ডেন নেবে কেন? সরকার বার্ডেন নেবে যাদের দেবার ক্ষমতা নেই। যাদের দেবার ক্ষমতা আছে তাদের থেকে সরকার নিক। নইলে আপনার স্কুলে সে কি পড়ে প্রাইভেট টিউটরের কাছে যাচেছ। আপনি স্কুলে স্টান্ডার্ড ইম্প্রুভ করুন। যারা টাকা দিতে পারে তাদের থেকে টাকা নেবেন না কেন? ইউ হ্যাভ টু ব্রেক দিস মনোপলি। আপনার ফাইনান্সিং অফ হায়ার এডুকেশন নিয়ে নতুন করে ভাবা দরকার। আমার এখানে প্রস্তাব আপনার এই স্টেজে প্রাইভেট ইঞ্জিনিয়ারিং এবং মেডিক্যাল কলেজ করার দরকার আছে। আপনার সরকারের টাকা নেই।

আপনি আগামী ৫ বছরে একটা ইঞ্জিনিয়ারিং কলেজ বা মেডিক্যাল কলেজ করতে পারবেন এমন ভরসা আপনি দিতে পারবেন ন। সুতরাং আপনাকে সেই প্রাইভেট ট্রাস্টকে নিয়ে আসতে হবে। সুপ্রীম কোর্ট ডিসিসন নিয়েছেন যে ক্যাপিটেশন ফি নয়, মেরিটের বেসিসে নিয়ম মেনে যদি কোনও প্রাইভেট ট্রাস্ট করে হোয়াই শুড উই এক্সক্লুড দ্যাট পলিটেকনিক। আমাদের এখানে পলিটেকনিক টাই আপ হয়নি। বংশগোপালবাবু চেষ্টা করছেন। শুনলাম বারামতিতে একটা ইঞ্জিনিয়ারিং কলেজ করছেন, ওরা শুধু অটোমোবাইল ইঞ্জিনিয়ারিং-এর উপর স্পেশালাইজ করছেন। পাশে বাজাজ অটো আছে। ওদের সাথে এগ্রিমেন্ট সমস্ত ছেলে যারা ট্রেনিং নেবে, প্রতি বছর ওদের যা অফ-টেক, সমস্ত বাজাজ অটোর মধ্যে ঢুকে যাবে। আমাদের এখানে টাইং-আপ ইঞ্জিনিয়ারিং ইন্সটিটিউট উইথ ইন্ডাস্ট্রি এখানেও হয়নি। আপনি বলুন তো মেডিক্যাল কলেজের একটা ছাত্রের জন্য মেডিক্যাল কলেজে যে খরচ হয়, কেন একটা বড় ড্রাগ কোম্পানি পার্টলি সেই খরচ দেবে না? ইঞ্জিনিয়ারিং-এর একটা প্রিপেয়ার্ড ছাত্র একটা ইন্ডাস্ট্রি পেয়ে যাচ্ছে। সেই ইঞ্জিনিয়ারিং ছাত্রের জন্য কলেজের যে খরচ হচ্ছে কেন পার্টলি সেই খরচ ইন্ডাস্ট্রি বেয়ার করবে না? এটা আমাদের ভাবতে হবে। আপনার যদি টাকা থাকে তাহলে আপনি প্রাইমারি লেভেলে, বিরাট ছাত্রের জন্য, লিটারেসি প্রোগ্রামে, পোস্ট লিটারেসি প্রোগ্রামে টাকা দিন। ফাইনান্সিং অফ এডুকেশন আপনারা স্ট্রাগেল হোল্ড করছেন, এর থেকে আমাদের ব্রেক আউট করতে হবে। দি ইউনিভার্সিটিজ and the Educational Institutions must find out ways of financing themselves. এটা আমাদের খুব স্ট্রংলি রিপ্রেজেন্ট করা দরকার। স্যার, আমি আর দুটি পয়েন্টে বলে শেষ করব। আমার প্রথম পয়েন্ট হচ্ছে, রাজীব গান্ধী যেটা করেছিলেন আপনারা এখন সেটা স্বীকার করছেন যে দ্যাট ইজ দি ওয়ে। আপনারা এখন স্বীকার করছেন ওপেন ইউনিভার্সিটি, ওপেন স্কুল। আপনাদের এই রাজ্যে উদ্যোগ নেওয়া উচিত। You see the success of Indira Gandhi National open University. দিল্লিতে যে ন্যাশনাল ওপেন স্কুল আছে আপনারা তার সাকসেস দেখুন। আপনারা সেটাকে এক্‌জাম্পেল করতে পারছেন না কেন? এটা নিয়ে আপনাদের ভাবতে হবে। আপনারা নিজেদের রাজ্যে একটা ওপেন ইউনিভার্সিটি করে যাতে করসপন্ডেন্সের ছাত্ররা ডিগ্রি করতে পারে তার ব্যবস্থা করুন। ডিস্টেন্স এডুকেশন আছে, আজকে কম্প্যুটার ডেভেলপ হয়েছে। আপনারা তো সেকেন্ড চ্যানেল চান। আপনার রাজ্যের পোস্ট লিটারেটদের জন্য নতুন একটা স্যাটেলাইট চ্যানেল নিন না? আপনার রাজ্যের জন্য একটা চ্যানেল চান। যা টাকা লাগবে সেটা আপনি বিজ্ঞাপন দিয়ে স্পনসর করতে পারেন। প্রথম করতে হলে শুধু সরকারি ফান্ড দিয়ে আপনি করতে পারবেন না। প্রথমে ইউ হ্যাভ টু এনোভেট ইট। আপনি এনোভেটিং হন তাহলে অর্দ্ধেক আপনি বিজ্ঞাপন দেবেন। আপনি যদি এন্টারটেনমেন্ট চান সেটা করবেন, বাকিটা বিজ্ঞাপনে স্পনসর করবে পোস্ট লিটারেসি শিক্ষার ব্যাপারে। আমি আর দু-একটা এক্‌জাম্পেল দিয়ে আমার বক্তব্য শেষ করব। যেমন কান্দি রাজ কলেজ, অতীশদাদের ফ্যামিলি প্রতিষ্ঠা করেছিল। এখানে অতীশদার ভাই ডাঃ বিকাশ সিন্‌হা যিনি নাম করা ফিজিসিয়ান, তিনি এখন সেখানে

চেয়ারম্যান হয়েছেন। কিন্তু হাইকোর্টে মামলা করে হয়েছেন। আগের দিনের লোকেরা ভিক্ষ করে কলেজ করতেন। যেমন আমাদের আশুতোষ কলেজ, স্যার, আশুতোষ টাকা চেয়েছেন শ্যামাপ্রসাদবাবু টাকা চেয়েছেন রাজাদের কাছ থেকে কলেজ করার জন্য। আপনি তাদে সমস্ত ইন্সটিটিউট থেকে তাড়িয়ে দেন তাহলে তো লোকের ইনসেন্টিভ থাকবে না। অতীশদাদে কেন মামলা করতে হল? আমাদের কাছে দুটি কলেজের প্রপোজাল এসেছে, সেইগুলিতে আমি স্ট্রংলি স্পনসর করছি। একটা হচ্ছে খেজুরিতে। খেজুরি ডিগ্রি কলেজ, ভোকেশন্যাল তার জন্য দাবি করেছে। খেজুরি একটা শিডিউল্ড কাস্ট ডোমিনেটেড এলাকা, মেদিনীপুরে প্রত্যন্ত সমুদ্রের ধারে। দুর্ভাগ্যবশত সেখানকার এম. এল. এ. সোসালিস্ট পার্টির, একটা কমজোরি শরিক আপনাদের। এই সমস্ত রিমোট এলাকায় আপনারা তো কলেজ দেবেন সত্য বাপুলি আমার কাছে বলে গিয়েছে যে রায়দিঘীতে ওঁরা কলেজের জন্য জমি ঠিক করে দিয়ে গিয়েছেন।

[3-30—3-40 p.m.]

আপনি বলছেন যে আপনি কলেজ করবেন না, ভোকেশন্যাল কলেজ করবেন ভোকেশন্যাল কলেজেরও তো ইন্সপেকশন হবে। এই নিয়মে কলেজের সব ব্যাপারে শিক্ষ সেলের দিকে তাকিয়ে থাকলে কি করে হবে? মন্ত্রীদের নিজেদের নিজস্ব কিছু উদ্যোগ থাকা দরকার। আমি সেই উদ্যোগটা নিতে বলছি। আমি আপনাকে লাস্টলি বলছি যে আমাদের স্টেটের ইউনিভার্সিটি এবং কলেজগুলো ছাড়া অন্যান্য এডুকেশনাল ইনস্টিটিউশনস আছে। আমি খুশি যে আপনি অনেকগুলো মেনশন করেছেন। সেন্টার অব স্টাডি— সোশ্যাল সায়েন্স, বোস ইনস্টিটিউট, বঙ্গীয় সাহিত্য পরিষদ ইত্যাদি অনেকগুলোর ভাল ট্র্যাডিশন আছে, অনেকগুলোর সেইরকম ট্র্যাডিশন, যেটা আগে ছিল তা পড়ে গিয়েছে আমাদের এখানে একটা আই. আই. টি. আছে, বিশ্বভারতী ইউনিভার্সিটি আছে, আমাদের এখানে ন্যাশনাল লাইব্রেরি আছে, একটা ইন্ডিয়ান মিউজিয়াম আছে। কিন্তু মেডিক্যালের ব্যাপারে এই রাজ্যে অ্যাপেক্স বডি নেই। আপনি কাউন্সিল অন হায়ার এডুকেশন এখানে তৈরি করুন, তাতে এই ইউনিভার্সিটিগুলোকে যুক্ত করুন, সেন্ট্রাল ইনস্টিটিউট অব ইউনিভার্সিটিগুলোকে যুক্ত করুন। তারাও তো আমাদের রাজ্যের অংশ। আমাদের রাজ্যের ছেলেরা সেগুলোকে ব্যবহার করছে, সেগুলোতে যাচ্ছে। সাহা ইনস্টিটিউট অব নিউক্লিয়ার ফিজিক্স আছে, কত ইন্ডিয়ান ইনস্টিটিউট অব কাল্টিভেশন আছে, সায়েন্টিস্টস্ আছে— আমাদের একটা অ্যাপেক্স বডি অন রিসার্চ অ্যান্ড টেকনোলজি করতে হবে। আপনি সত্যসাধনবাবু রিয়ালাইজ করুন যে, মেঘনাদ সাহা, সত্যেন বোসের শতবার্ষিকী পালন করা হল। আজকে কলকাতা বেসড্ কটা সায়েন্টিস্ আছে? কটা হিস্টোরিয়ান আছে, ক'জন ফিলোজফার আছে। আমরা গর্ব করতে পারি যে দেয়ার নাম্বার ইজ ওয়ান ইন দি কান্ট্রি? কোথায় আপনার ইউনিভার্সিটি আছে যার ভাইস-চ্যান্সেলারকে বলবেন, যাঁর নাম এক ডাকে সারা ভারতবর্ষ চেনে? উই আর ল্যাগিং বিহাইন্ড ইন দি পারস্যুট অব একসেলেন্স। আমরা পারছি না। আমাদের কোনও ইউনিভার্সিটি ভাল রিসার্চ টার্ন-আউট করছে না একটা দুটো

ডিপার্টমেন্ট ছাড়া। আমাদের ইউনিভার্সিটিগুলো ফুল অব পিউপিল-লাইক। প্রবোধ ভৌমিক, যে ইনফ্লুয়েন্স করে বাচ্চা মেয়েদের নম্বর কেটে দেয়। উই আর নট পারস্যুয়িং এক্সিলেন্ট ইন হায়ার এডুকেশন। আপনার মোটোটা ক্লিয়ারলি ডিক্লেয়ার করা উচিত যে উচ্চতর শিক্ষায় আমরা চাই শিক্ষা ব্যবস্থাটা একটা পিরামিডের মতো হোক। উচ্চতর শিক্ষায় থাকবে চূড়ান্ত উৎকর্ষ এবং তার বেসটা থাকবে সমস্ত মানুষকে স্পর্শ করে। শিক্ষার যে উদ্দেশ্য, মানুষকে উত্তরণ করা। উচ্চতর স্তরে আমাদের শিক্ষা সঙ্কীর্ণ গণ্ডীবদ্ধ দৃষ্টিভঙ্গি থেকে নয়। শিক্ষা বৃহত্তর দৃষ্টিভঙ্গি থেকে হওয়া দরকার। সেজন্য আমি যেখানে আপনাকে বিরোধিতা করছি—আপনাদের হাতে রাজ্য আছে, '৯৬ সাল অবধি আপনারা ক্ষমতায় থাকবেন। এই রাজ্যে আমি, আপনি, সকলের সন্তান-সন্ততিরা এই রাজ্যের অংশ। এই রাজ্য যদি পিছিয়ে যায়, এই রাজ্যের ছেলেমেয়েরা যদি আই. এ. এস., আই. পি. এস. না হতে পারে, এই রাজ্যের ছেলেমেয়েরা যদি এই রাজ্যের ইউনিভার্সিটি ছেড়ে দিল্লির ইউনিভার্সিটিতে যায়, ব্যাঙ্গালোরে ইন্ডিয়ান ইনস্টিটিউট অব সায়েন্সে যায়, বিদেশে চলে যায় আর ফিরে না আসে, তাতে লোকসান, আমাদের সকলের লোকসান। দি মোস্ট ট্যালেন্টেড পিপল অব দিস স্টেট আর গোয়িং অ্যাওয়ে। এক সময়ে সারা ভারতবর্ষ থেকে কলকাতায় লোকে পড়তে আসত। এঁদের মধ্যে স্যার সি. ভি. রমন ছিলেন, রাধাকৃষ্ণাণ ছিলেন, গণেশপ্রসাদ ছিলেন, সত্যেন বোস ছিলেন, মেঘনাদ সাহা ছিলেন। কিন্তু আজ কোথায়? আমাদের রাজ্যের যারা ভাল ছেলে তারা সুযোগ পেলে দিল্লিতে চলে যায়, জওহরলাল নেহেরু ইউনিভার্সিটিতে চলে যায়, ইন্ডিয়ান ইনস্টিটিউট অব সায়েন্সে চলে যায়। কেন এই অধঃপতন? এই যে অধঃপতন এটা আপনাদের আমলে তরান্বিত হয়েছে। এ সম্বন্ধে গভীরভাবে ভেবে দেখা দরকার। তাই আমার বক্তব্য শেষ করার আগে আমি রবীন্দ্রনাথের যে কবিতাটা বার বার বলি তা আবার মনে করিয়ে দিই যে শিক্ষার লক্ষ্য কোথায়-

"চিত্ত যেথা ভয়শূন্য, উচ্চ যেথা শির,
জ্ঞান যেথা মুক্ত, যেথা গৃহের প্রাচীর
আপন প্রাঙ্গণতলে দিবসশর্বরী
বসুধারে রাখে নাই খণ্ড ক্ষুদ্র করি,
যেথা বাক্য হৃদয়ের উৎসমুখ হতে
উচ্ছ্বসিয়া উঠে, যেথা নির্বারিত স্রোতে
দেশে দেশে দিশে দিশে কর্মধারা ধায়
অজস্র সহস্রবিধ চরিতার্থতায়—
যেথা তুচ্ছ আচারের মরু বালুরাশি
বিচারের স্রোতপথ ফেলে নাই গ্রাসি,
পৌরুষেরে করেনি শতধা; নিত্য যেথা
তুমি সর্ব কর্ম চিন্তা আনন্দের নেতা—
নিজ হস্তে নির্দয় আঘাত করি পিতঃ,
ভারতেরে সেই স্বর্গে করো জাগরিত।"

এই লক্ষ্যে আসুন, আমরা শিক্ষাকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করি।

**ডাঃ গৌরীপদ দত্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সৌগতবাবু কবিতা দিয়ে তাঁর বক্তব্য শেষ করলেন, আমি কবিতা দিয়ে বক্তৃতা শুরু করছি, খঞ্জ নেতা গঞ্জনা দেয়, চলতে নারে দেশ যে সাথে, টেকো বলে টাক ভাল হয়, আমার তেলে লাগাও মাথে' মাননীয় সৌগতবাবু শিক্ষার কথা বলতে গিয়ে একেবারে বিগলিত হয়ে পড়েছিলেন, এই প্রসঙ্গে আমাকে একটি কথা মনে করিয়ে দিলেন—সৌগতবাবু তখন হাফ প্যান্ট পরতেন সেই সময়ে আপনাদের আমলে শিক্ষকদের উপরে ঘোড় শোওয়ার চালিয়ে দেওয়া হয়েছিল। তখন আমি প্রাথমিক শিক্ষকতা করতাম। উচ্চ মাধ্যমিক স্কুলের হায়ার ইংলিশের অ্যাসিস্টেন্ট হেড মাস্টারের মাইনে তখন ছিল ৯০ টাকা, তাও ৩ মাস পরে পরে পেতেন। কাজেই শিক্ষার দরদের কথা আপনারা বলেন—আপনারা যখন এই রাজ্যে ছিলেন তখন আপনাদের যে বাজেট ছিল ১৯৭৬-৭৭ সালে—তার আগে সি. বি. রমনের কথা বলেছেন, সেই বিষয় তো বাদই দিলাম, ওই ১৯৭৬-৭৭ সালে কংগ্রেস রাজত্বে শিক্ষা খাতে বরাদ্দ ছিল ১২.৮৯ আর ১৯৯২-৯৩ সালে ২১.১০। আপনারা কিনা শিক্ষার দরদ দেখাচ্ছেন? আজকে সারা ভারতবর্ষে শিক্ষা খাতে খরচ এডুকেশন এক্সপেন্ডিচার ন্যাশনাল ইনকামের ৩.৩ পারসেন্ট আর ওয়েস্ট বেঙ্গলে ১০.৪৮। গভর্নমেন্টের এক্সপেন্ডিচার ৯.৪ পারসেন্ট, সেখানে ওয়েস্ট বেঙ্গল ১৩.৪ পারসেন্ট এক্সপেন্ডিচার, যেটা হচ্ছে হায়েস্ট ইন দি ওয়ার্ল্ড। আপনারা শিক্ষা নিয়ে বলছেন, মাননীয় সৌগতবাবু শিক্ষার সম্বন্ধে বলতে গিয়ে যা বলেছেন তারমধ্যে শেষের দিকের কথাটাই ঠিক যে দৃষ্টিভঙ্গির তফাৎ। হ্যাঁ, ঠিকই দৃষ্টিভঙ্গির একটা তফাৎ আছে—আপনারা প্রাইভেটাইজেশন কলেজের কথা বলেছেন, আমি সেই প্রসঙ্গে বলি যে মহারাষ্ট্রের নাসিকে একটি মেডিক্যাল কলেজ আপনাদেরই একজন খ্যাতনামা সাংসদের প্রচেষ্টাতে গঠিত হয়েছে। এই কলেজটি ১২০ জন ছাত্র নেওয়া হয়। ডাক্তারি পড়তে যেসব ছাত্ররা আসছে তাদের প্রথম ৫০ জনকে শুধু ভর্তি হতে ৪০ হাজার টাকা দিতে হবে। এরমধ্যে ৪০ হাজার টাকা বাদ দিয়ে অন্যান্য কলেজের খরচ রয়েছে। এই ৪০ হাজার টাকার মধ্যে সরকার নেবে ২০ হাজার টাকা আর কলেজ নেবে ২০ হাজার টাকা। এরপরে বাকি ৫০ জন ছাত্র কলেজের ভর্তির জন্যে ১ লক্ষ ৪০ হাজার টাকা দেবে। এটা প্রতিষ্ঠানই পাবে, সুতরাং এইভাবে প্রতিষ্ঠানটি চলছে। তারপরে যে ২০ জন ভর্তি হবে তাদের টাকা দেওয়ার কোনও লিমিটেশন নেই, হয়তো ৩ লক্ষ, ৪ লক্ষ দিতে হবে। সুতরাং এই যে সংগঠন করেছেন এই হচ্ছে। প্রাইভেটাইজেশনের পার্থক্য। এই মেডিক্যাল কলেজটি কেন্দ্রীয় সরকারের অনুমতিক্রমে মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়া অনুমোদন দিতে বাধ্য হয়েছে। আমরা প্রতিষ্ঠানটিতে গিয়ে দেখলাম সেখানে কোনও হাসপাতাল নেই, মেডিক্যাল শিক্ষকরা অনেক মাইনে পান। আমি একটি ছেলেকে জিজ্ঞাসা করলাম যে তারা যে ৭ লক্ষ, ৮ লক্ষ টাকা খরচ করে পড়ছে এর টাকা আসবে কি করে? তাদেরই একজন বললেন 'দাহেজ মে মিলেগা' অর্থাৎ পণ নিয়ে মিলবে। আজকে শিক্ষার ব্যাপারে সমস্যাটা কোথায় সেটা দেখতে হবে। আজকে সৌগতবাবু শিক্ষকদের ব্যাপারে অনেক ওকালতি করলেন, আমি এই প্রসঙ্গে বলতে চাই

১৮৬৪ সালে মেকলে সাহেব যে কথাগুলো বলেছিলেন সেগুলো তুলে ধরতে চাই। তিনি বলেছিলেন এমন একটা শিক্ষিত গোষ্ঠী করা যাবে যারা আমাদের বশংবদ হয়ে থাকবে।

[3-40—3-50 p.m.]

এন্সিয়েন্ট সিস্টেমে এডুকেশনের ছিল যেটা ঐ সাহেবরাই—ওদের একটা গুণ ছিল যে ওরা একটা করে সার্ভে করাতো। স্বাধীনতার পরে আর সেইভাবে হয়নি। তখন বম্বেতে এলফিনস্টোন করেছিলেন, মাদ্রাজে মনরো করেছিলেন এবং পশ্চিমবঙ্গে একজন পাদ্রী, এডমস করেছিলেন। তিনখানা রিপোর্ট ছিল এবং তাতে বলেছিলেন, system of our education was much better. দুটো প্রবলেম ছিল—ইউনিভার্সালাইজেশন of education and content of education. আপনারা জানেন যে আপনাদের আমাদের বাবা, ঠাকুরদারা সবাই বলে গিয়েছেন যে ইউনিভার্সিটি হচ্ছে গোলামখানা। স্বাধীনতার পরে এই গোলামখানাকে কি পরিবর্তন করার কোনও চেষ্টা হয়েছে? এখানে যারা বিরোধীপক্ষ আছেন, আপনারা তো বহুদিন কেন্দ্রে সরকার চালাচ্ছেন, এখানেও সরকার চালিয়েছেন, আপনারা জানেন হেল্‌থ এডুকেশনের ব্যাপারটা কি। মেডিক্যাল এডুকেশন in any education policy is done by the centre. সেই মেডিক্যাল এডুকেশন, কনটেন্ট অব এডুকেশন এইসব নিয়ে কি কখনও ভাবার চেষ্টা করেছেন? তাদের নিজেদের রুট থেকে সরিয়ে নিয়ে চলে এসে যে শিক্ষায় প্রোথিত করা হয়েছিল আমাদের পুরানো শিক্ষাকে ভেঙে দিয়ে ঐ মেকলে, ডক্টরিনের মাধ্যমে, যে শিক্ষাটা কন্ট্রারি টু দি doctrine of Elfinstone, Monro and Adam সেই শিক্ষার কথাটা আপনারা তো বললেন না। আসল শিক্ষাটা করার চেষ্টা তো করলেন না আপনারা? অথচ আপনারাই গালাগাল দিচ্ছেন ইংরাজি উঠিয়ে দেওয়ার জন্য বামফ্রন্ট সরকারকে। কোঠারি কমিশন কারা করেছিলেন? কি রেকমেন্ডেশন ছিল তাদের? সারা পৃথিবীতে ঘুরে দেখুন তো কোন দেশ মাতৃভাষা ছাড়া অন্য একটা ভাষায় তাদের শিখানো হয়? আপনারা তো অদ্ভুত সব কথা বলছেন। আপনাদের যে জায়গাতে জোর দেওয়ার কথা—ইউনিভার্সালাইজেশন অব এডুকেশনে সেটা তো আপনারা করতে পারেননি। আপনারা তো অনেক বছর ধরে ভারতবর্ষে রাজত্ব করছেন কিন্তু আপনারা তো সেটা করতে পারেননি। পৃথিবীতে যত নিরক্ষর তার অৰ্দ্ধেক এখন এই ভারতবর্ষে রয়েছে। তাহলে আমাদের এমফ্যাসিসটা কোথায় হবে? আমদের এমফ্যাসিস হবে কি ঐ ১০ পারসেন্ট, ১৫ পারসেন্ট বা ২৫ পারসেন্ট লোকের জন্য? না, এমফ্যাসিস হবে ইউনিভার্সালাইজেশন অব এডুকেশনের জন্য? আমাদের এমফ্যাসিস হবে প্রত্যেকটা মানুষকে যাতে সাক্ষর করে তুলতে পারি। কেন আপনারা তা করেননি? আমরা তার কারণটা অবশ্য জানি। তার কারণ হচ্ছে, আপনাদের পুরো দৃষ্টিভঙ্গিটা হচ্ছে, শিক্ষা ব্যবস্থাটাকে একটা রাজনৈতিক হাতিয়ার হিসাবে ব্যবহার করা। আর আপনারা আমাদের দোষ দিচ্ছেন এই বলে যে শিক্ষাকে আমরা রাজনৈতিক হাতিয়ার হিসাবে ব্যবহার করছি? আপনাদের অভিযোগ সম্পূর্ণ অসত্য। বরং আমরা শিক্ষাকে সর্বজনীন করতে চাইছি। প্রত্যেকটা মানুষকে অজ্ঞতার

অন্ধকার থেকে তুলে আনতে চাইছি। আমরা চাইছি, তারা বুঝুক এবং তারাই নির্ধারণ করুক কি করতে হবে। সেইজন্যই লিটারেসি ক্যাম্প। আপনারা এ ব্যাপারে রাজীব গান্ধীর কথা বললেন। কিন্তু এই অ্যাডাল্ট এডুকেশন কবে থেকে হচ্ছে? এরজন্য আপনারা কি করেছেন? আর এ ক্ষেত্রে দলমত নির্বিশেষে প্রতিটি মানুষকে নিয়ে লিটারেসিকে একটা ক্যাম্পেনহিসাবে আমরা ব্যবহার করেছি। এটা কোনও একটা পার্টিকুলার দলের ব্যাপার নয়। আমরা স্বীকার করি, যে যে জায়গাতে আমরা এটাকে কার্যকরি করতে পেরেছি সেখানে দলমত নির্বিশেষে প্রত্যেকটি মানুষকে আমরা এর সঙ্গে যুক্ত করতে পেরেছি এবং তারা সেখানে গিয়েছেন। আপনাদের কি এ অভিজ্ঞতা আছে, কখনও কি আপনাদের আমলে করেছেন এসব? এটা আমাদের অভিজ্ঞতা যে ঐ ফর্ম্যাল এডুকেশন থেকে ছেলেরা লিটারেসি সেন্টারে চলে আসছে কেন না ফর্মাল এডুকেশনে যেভাবে পড়ানো হচ্ছে তা সেই সেকালের মতন শিক্ষক ও ছাত্রদের কোনও সম্পর্ক থাকছে না। এটা একটা ব্যবসায়িক জিনিস হয়ে যাচ্ছে। বা বলতে পারেন ঐ ১০ টা ৫ টা অফিস টাইমের মতন ব্যাপারটা হয়ে যাচ্ছে। এমন কি পয়সা দিয়েও ছাত্ররা আসতে চাইছে ঐ ওপেন স্কুল যেটা আছে বা এই সমস্ত লিটারেসি ক্যাম্প যেগুলি আমরা করেছি তাতে। তারপর ফিমেল এডুকেশনেও আপনারা কোনও জোর দেননি। মন্ত্রী মহাশয় সেসব হিসাব দেবেন, আমার সময় অল্প,, সেই পরিসংখ্যান আমি দিতে পারছি না, আমি খালি কন্টেন্টের কথাটা বলছি। আজকে নেক্সট স্টেপে আমাদের ভাবা উচিত ছিল যে এই লিটারেসি ক্যাম্পেন যেটা আমরা করলাম এবং তাতে যেটুকু সাকসেসফুল হওয়া গিয়েছে তারপর সেটাকে কি করে ধরে রাখা যাবে এবং কি করে আমরা নন-ফরম্যাল এডুকেশনকে ফরম্যাল এডুকেশনে ট্যাগ করব। সৌগতবাবু একজন অধ্যাপক মানুষ, তিনি কিন্তু নন-ফরম্যালের সঙ্গে ফরম্যাল এডুকেশনকে কি করে ব্রীজ আপ করতে পারা যায় সে কথা বলেননি। আজকে আমাদের এই প্রথাগত শিক্ষা, একটা বেসিক এডুকেশনের পর, এলিমেন্টারি এডুকেশনের পর কোনও জায়গা থেকে ভোকেশনাল স্ট্রিমে আমরা কিভাবে যাব এবং ভোকেশন্যাল এডুকেশন যদি দিতে হয় তাহলে তার একটা জব অপারচুনেটি, তার একটা ওরিয়েন্টেশনের যে ব্যবস্থা করতে হবে সেটাও চিন্তা করতে হবে, তা না হলে এটা করে লাভ নেই। এমনিতেই আমাদের এখানে যারা আর্টিজেন রয়েছেন, যারা এতদিন এটা করে খাচ্ছিলেন, কেউ কার্পেন্টারি করে, কেউ ব্ল্যাকস্মিথি করে, কেউ উয়েভারি করে তাদেরও তো দেখতে হবে। এমনিতেই তো তারা নিঃস্ব, তাদের কোনও রকমে আমরা ঠেকা দিয়ে রেখেছি, তার উপর যদি আমরা কিছু শিক্ষিত লোককে তাদের উপর চাপিয়ে দিই তাহলে সেটাও তো একটা বোঝা হয়ে যাবে। আগে থেকে পরিকল্পনা করে আমরা স্মল স্কেল ইন্ডাস্ট্রি বাড়িয়ে যদি না করতে পারি তাহলে এইভাবে ভোকেশনাল এডুকেশন করে লাভ হবে না। সৌগতবাবুরা যা বক্তৃতা করছেন তাতে দেখছি তারা কন্ট্রাডিক্টরি কথাবার্তা বলছেন। কলেজ নিশ্চয় আরও বেশি করতে হবে কিন্তু কলেজ কি জন্য করতে হবে? আরও বেশি শিক্ষিত বেকারের জন্য করতে হবে? ভোকেশনাল এডুকেশনের জন্য তাহলে পরিকল্পনাটা কি?

যাদের এক্সিস্ট্যান্স ইজ অ্যাট স্টেক হয়ে পড়েছে, কাজেই একটা প্ল্যান, যদি আপনারা মনে করেন—এখানেই দৃষ্টিভঙ্গির তফাৎ। আমরা মনে করছি শিক্ষাটা কোনও সেবামূলক ব্যবস্থা নয়। এখনও তো আপনাদের যে বাজেট যেখানে তৈরি হয়, আমাদের এখানে দেওয়া হয়েছে এডুকেশন, রেল এইগুলো হচ্ছে সোশ্যাল সার্ভিস এবং এটা আমরা ক্রেডিট নিতে পারি। পার্থবাবুর কথা বললেন, পার্থবাবু ভোটে হেরে গিয়েছিলেন, কিন্তু পার্থবাবু আবার ভোটে জিতেও এসেছেন, সেই এলাকাতেই জিতেছেন, বেশি ভোটে জিতেছেন। কাজেই ওটা ফ্যাক্টার ছিল না ইংরাজি তুলে দেওয়া না তুলে দেওয়াটা। ইংরাজি তুলে দেওয়া, না তুলে দেওয়ার বিরুদ্ধে যারা লড়ে গেছেন, তারা হচ্ছে আমাদের মতো একটু এলিট পলিটিশিয়ান্স, এলিট পার্সন্স যারা চায় না যে ইউনিভার্সালাইজেশন হোক। একটা গ্রামের লোকের কতখানি ইংরাজি লাগে, তারা ইংরাজি না শিখলে সে অন্য কিছু করতে পারবে না, এটা কেউ বিশ্বাসই করতে পারে না। এটা কোনও পরীক্ষাতে ব্যাপারই নয়। কিন্তু কথাটা হচ্ছে এখানে যে এই পার্থবাবুই কিন্তু ঘোষণা করতে পেরেছিলেন যে শিক্ষাটা কোনও সেবামূলক ব্যবস্থা নয়। শিক্ষা একটা সমাজ সংস্কারের হাতিয়ার। আপনারা এই শিক্ষাটাকে ভয় পান। আপনাদের দৃষ্টিভঙ্গি হচ্ছে এই, সেইজন্য নবোদয় স্কুল হোক, আমার আপত্তি নেই, কিন্তু নবোদয় স্কুল, নবোদয় অ্যাট দি কস্ট অব মাস লিটারেসি নয়। নবোদয় অ্যাট দি কস্ট অব ইউনিভার্সালাইজেশন অব দি এডুকেশন নয়। কাজেই এটা বিচারের মধ্যে আনতে হবে। আজকে যে প্রশ্নটা আসছে, আজকে সমস্ত জায়গায় কি প্রাইভেটাইজেশন করবে? আজকে দেখতে পাচ্ছি সমস্ত হাসপাতাল থেকে আরম্ভ করে স্কুল থেকে আরম্ভ করে একটা অত্যন্ত সক্রিয় চক্রান্ত চলছে টু ডেনিগ্রেস অল পাবলিক ইনস্টিটিউশন্স। তাতে করে কি হবে, তাতে করে আমরা একটা প্রাইভেটাইজেশনের স্কোপ পাবে, তাতে করে আমরা এটাকে নিয়ে আমাদের কমার্সিয়াল ইন্টারেস্ট, একটা বাণিজ্যিক লাভ, সেই লাভের জন্য আমরা চেষ্টা করছি। আমরা জানি যে কংগ্রেস দল সেই রকম চেষ্টা করছে। কিন্তু অন্তত আপনারা পশ্চিমবাংলার মানুষ, আপনারা এই কথাটা বলবেন যে আমরা শিক্ষাকে নিয়ে একটা বাণিজ্য করব? শিক্ষাকে ব্যবসা করে আমরা ব্যক্তিগত একটা মুনাফার জায়গায় নিয়ে যাব, যেটা আজকে সমস্ত জায়গায় হচ্ছে? আপনি একটু আগে বললেন যে আমাকে যদি শিক্ষা বাড়াতে হয় তাহলে শিক্ষক বাড়াতে হবে, শিক্ষকের দরকারের কথা বললেন, আবার বললেন ৯৫ পারসেন্ট চলে যাচ্ছে স্যালারিতে। যেন শিক্ষক থাকে, স্যালারি দেবো না, এটা কি হবে? তবুও সেটা করা গেছে, পশ্চিমবঙ্গ সরকার করতে পেরেছে, লিটারেসি ক্যাম্পেন একটা একজাম্পলারি ভলান্টারিজম। হাজার হাজার ভি. টি., হাজার হাজার যারা মাস্টার ট্রেনার, হাজার হাজার যারা রিসোর্স পার্সন, তারা না খেয়ে এই কাজটা করছে, ইট ইজ এ গ্লোরিয়াস একজাম্পল অব ভলান্টারিজম। কারণ এইটুকু আমরা ধরে নিয়েছি, এটা একটা পারপাস, এটা মানুষকে এনলাইটেন করার জন্য, তাকে একটা জায়গায় উন্নত করার জন্য যাতে সে তার অবস্থাটাকে সেইভাবে ঠিক করতে পারে সেইজন্য আমরা এটাকে গ্রহণ করে ফেলেছি এবং সেইজন্য দেখা যাচ্ছে প্রত্যেকটি জায়গায় যদি এনরোলমেন্ট ফেলেন—

এইগুলো আমাদের মন্ত্রীরা বলবেন, সেখানে আমরা বেশি স্ট্রেস দিয়েছি। আমরা সেকেন্ডারি এডুকেশনের উপর এবং সেই সঙ্গে সঙ্গে দেখা যাচ্ছে শিফ্‌ট অব ওভার অল এডুকেশন ইন ফেভার অব প্রাইমারি অ্যান্ড সেকেন্ডারি, যেটা আপনারা এই তথ্য খুলে দেখতে পাবেন এখানে দেওয়া হয়েছে এবং লিটারেসিদের যখন ৭৬-৭৭ সালে লিটারেসি ছিল ৪০ পারসেন্ট আজকে সেটা আমাদের লাস্ট দেখা গেছে ৬৭ পারসেন্ট। এভাবে যদি সেন্সাস হয় দেখা যাবে ১০ পারসেন্ট বেড়েছে, দু' বছরে আমরা ১০ পারসেন্ট বাড়াতে পেরেছি। বাড়াতে পেরেছি এই কারণের জন্য যে যেহেতু এটাকে ধরে নেওয়া হয়েছিল যে এটা আমাদের একটা পলিটিক্যাল কমিটমেন্ট। হ্যাঁ, আমরা বহু জায়গায় মিড ডে মিল দিতে পারিনি। বহু জায়গায় হয়তো আমরা খাবার দিতে পারিনি, কিন্তু যেটা আমরা সবচেয়ে বেশি পারিনি সেটা হচ্ছে এই যে আপনারা যেটা ইমপোজ করতে চাইছেন মানুষের মন থেকে, এটা থেকে সমস্ত মানুষকে মুক্ত করতে পারিনি, সেইজন্য লোকেরা তারা ইংলিশ মিডিয়াম স্কুলে পড়ানোর দিকে যাচ্ছে। সেইজন্য একটা ভাল স্কুলে গিয়েও যে সমস্ত স্কুলের নাম করলেন, সৌগতবাবু নিজেও জানেন, সেই স্কুলের টিচাররা ইনসিস্টিং অন প্রাইভেট টিউশন। আজকে প্রাইভেট টিউশন একটা সাংঘাতিক অবস্থায় এসে দাঁড়িয়ে গেছে। ভাল ভাল স্কুলের মাস্টার মহাশয়রাও বলছে প্রাইভেট টিউটর রাখতে হবে। যদি এটা ছাত্রকে গোড়া থেকে আরম্ভ করে প্রাইভেট টিউশনের উপর ডিপেন্ড করতে হয় তাহলে একটা ইনস্টিটিউশন রেখে লাভটা কি আছে? তাহলে এখানে কি সিদ্ধান্ত হবে, সেটা আপনাদের বলতে হবে, এটাই হচ্ছে আমার কাছে প্রশ্ন। এবং সর্বশেষ প্রশ্ন যেটা হচ্ছে, আমরা যারা সাধারণ লোক, যে প্রথাগত শিক্ষা আমরা দিয়ে আসছি এবং যে সে সম্পর্কে আপনারা এত বলছেন, খোঁজ করে দেখেছেন কী যে সেই শিক্ষায় শিক্ষিত মানুষরা যে রুট, তাতে সে অ্যালিরিয়োটেড হয়ে যাচ্ছে। যেভাবে আমাদের শিক্ষা পদ্ধতি আমরা চালিয়ে আসছি, আমাকে একজন কৃষক, আমরা যখন অ্যাডাল্ট এডুকেশন করতে যাচ্ছিলাম, ফর্মাল ফর্মে আমাকে বলেছিল বাবু এমন লেখাপড়া শিখিও না যাতে ছেলে বাপকে ঘেন্না করে।

[3-50—4-00 p.m.]

আমরা দেখছি গরিব ঘরের ছেলেমেয়েদের লেখাপড়া শেখার পরিপ্রেক্ষিতে আমাদের সামনে দু'রকমের বক্তব্য এসে উপস্থিত হচ্ছে এবং মাস এডুকেশনের ক্ষেত্রেও আমরা সেই জিনিসই লক্ষ্য করছি। মধ্যবিত্তরা বলছে, 'ওদের শিক্ষিত করছেন, এরপর ওঁরা আমাদের কথা শুনবে না, আমাদের কোনও কাজ করবে না।' তেমনি আবার দেখছি ঐ সমস্ত ঘরের যে সমস্ত ছেলেমেয়েদের শিক্ষিত করে তোলা হচ্ছে তারা তাদের পরিবেশ, পরিস্থিতি, বাবা-মা'র থেকে বিচ্ছিন্ন হয়ে যাচ্ছে। এই একটা সাংঘাতিক অবস্থা ভারতবর্ষে চলছে। নীতিগতভাবে, আদর্শগতভাবে শিক্ষা সম্পর্কে বিবেচনা করার সুযোগ আমাদের সামনে এসে উপস্থিত হয়েছে। আমি জানি আমাদের বিরোধী দলের বন্ধুদের মধ্যেও অনেকে শিক্ষা দরদী মানুষ আছেন, তাঁদের আমি বিষয়টা গভীরভাবে বিবেচনা করতে অনুরোধ করছি। শিক্ষার

পেছনে শুধু খরচ করলেই হবে না, শিক্ষার পেছনে সঠিক মানসিকতার প্রয়োজন। রাজনৈতিক এবং সামাজিক দিক দিয়েও একে উন্নত করে তোলার জন্য প্রচেষ্টা গ্রহণের প্রয়োজনীয়তা আছে। আমি বিরোধীদের অনুরোধ করছি, সে ক্ষেত্রে আপনারা আমাদের সঙ্গে হাত মেলান। এই আবেদন রেখে, এই বাজেটকে সমর্থন করে, বিরোধীদের তরফ থেকে যে সমস্ত কাট মোশন এখানে রাখা হয়েছে তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অর্ধ ডজন শিক্ষামন্ত্রী তাঁদের দপ্তরের যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন আমি সেই দাবির বিরোধিতা করে আমাদের দলের পক্ষ থেকে এবং আমার পক্ষ থেকে যে সমস্ত কাট মোশন এসেছে সেগুলোকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। ভেবেছিলাম গৌরীবাবু সৌগতবাবুর সমালোচনার উত্তরে বামফ্রন্টের শিক্ষা ক্ষেত্রের সাফল্যের কথা বলবেন। কিন্তু উনি সাফল্যের কথা না বলে কিছু কাল্পনিক কথা বলে গেলেন এবং কংগ্রেস আমলের সঙ্গে কিছু তুলনা করলেন। আর কেন্দ্রীয় নবোদয় বিদ্যালয়ের কথা বললেন। পরিশেষে উনি বললেন, পার্থবাবু জিতেছেন। উনি জানেন না—বামফ্রন্ট আমলে তিনবার নির্বাচন হয়েছে তার মধ্যে দু'বার শিক্ষামন্ত্রী পরাজিত হয়েছেন। বামফ্রন্ট সরকারের শিক্ষানীতি যদি অতই জনপ্রিয় হবে তাহলে বামফ্রন্ট যখন এত মেজরিটি পাচ্ছে, যখন আপনারা বলছেন ভালভাবে নির্বাচন করে জিতেছেন তখন শিক্ষামন্ত্রীরা পরাজিত হন কি করে? তিন বারের নির্বাচনে বামফ্রন্ট সরকারের শিক্ষা নীতিকে সাধারণ মানুষ এমন সমর্থনই করেছে যে, তার মধ্যে দু'বার শিক্ষামন্ত্রী পরাজিত হয়েছেন! এর ফলেই বোঝা যাচ্ছে যে, বামফ্রন্ট সরকারের শিক্ষানীতি কতটা সাধারণ মানুষ গ্রহণ করেছে। এ প্রসঙ্গে আমি অশোক মিত্র কমিশনের রিপোর্টের মধ্যে যাচ্ছি না। রাজ্যের প্রাথমিক স্কুলগুলির কি অবস্থা সেটাই আমি প্রথমে উল্লেখ করতে চাই। প্রাথমিক শিক্ষা দপ্তরের মন্ত্রী মহোদয় বলুন তো গোটা রাজ্যে এমন প্রাথমিক বিদ্যালয় কটা আছে যেখানে স্কুলও নেই, ছাত্রও নেই, কিন্তু শিক্ষক আছে? এ বিষয়ে বিশেষ কোনও উদাহরণ দেবার দরকার নেই। আপনাদের মন্ত্রিসভার সহকর্মী মাননীয় মন্ত্রী বিশ্বনাথ চৌধুরি একটা প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষক, তিনি বর্তমানে লিয়েনে আছেন, তিনি যে স্কুলের শিক্ষক সেই স্কুলের কি কোনও অস্তিত্ব আছে? স্কুলও নেই, ছাত্রও নেই, কিন্তু সেখানে শিক্ষকরা নিয়মিত বেতন পাচ্ছেন। আপনাদের ৪০ জন ছাত্র প্রতি একজন শিক্ষক দেওয়ার কথা। একটা প্রাইমারি স্কুলে মিনিমাম তিনজন শিক্ষক দেওয়ার কথা। অথচ আমরা দেখছি সব জায়গায় ৪০ জন ১ হিসাবে শিক্ষক নিয়োগ করা হয়নি। গ্রামাঞ্চলে অনেক বিদ্যালয় আছে যেখানে ৩০০/৪০০ ছাত্রছাত্রী নিয়মিত বিদ্যালয়ে যাচ্ছে, সেখানে মাত্র তিনজন শিক্ষক রয়েছেন। অপর দিকে অনেক জায়গায় ১০-১২ জন ছাত্রছাত্রীর জন্য তিনজন শিক্ষক রয়েছেন। ছাত্রছাত্রীই নেই, শিক্ষক রয়েছেন এবং বেতন পাচ্ছেন! এই রকম বৈষম্যমূলক পরিস্থিতি গোটা পশ্চিমবাংলায়। এর ফলে প্রকৃত শিক্ষা বলে কিছু নেই। প্রাইমারি স্কুলের ছাত্রছাত্রীদের সরকারের পক্ষ থেকে বই দেওয়ার কথা। সেই বই শিক্ষা বৎসরের অর্দ্ধেক হয়ে যাবার পরেও বিদ্যালয়ে

গিয়ে পৌঁছায় না। বহু জায়গায় পুজোর পরে বই দেওয়া হয়।

বছরের প্রথমে তারা কখনই বই পেল না, অথচ পরের বছর তাদের তুলে দেওয়া হল। প্রাথমিক পর্যায়ে শিক্ষা ব্যবস্থায় এইরকম অবস্থা হয়েছে। ক্লাস ৪ থেকে ক্লাস ৫ যখন উঠছে তখন তাদের অ. আ. ক. খ. শিখতে হচ্ছে। সৌগতবাবু মিড ডে মিলের ব্যাপারে বললেন। আপনারা বাহবা কুড়িয়ে বললেন আপনারা মিড ডে মিল স্কুলে দেবেন। কিন্তু কোথায় মিড ডে মিল? তারপর ড্রেস দেবেন বললেন। কোথায় ড্রেস? আদিবাসীদের কোথায় ড্রেস দিচ্ছেন? যাও বা দিচ্ছেন সেইগুলো তাদের ফিট করছে না। সবই কেন্দ্রীয় সরকারের উপর দোষ চাপিয়ে দিয়ে আপনারা বাহবা কুড়োতে চাইছেন ব্যর্থতা ঢাকবার জন্য। কিন্তু এগুলি আপনারা দেবেন বলেছেন কিন্তু প্রতিশ্রুতি রক্ষা করতে পারলেন না। কারণ আপনারা ভিনডিকটিভ অ্যাটিচিউড নিয়ে চলেন। আগে আগে হত অনেক মাস্টারমশাই বিভিন্ন স্কুল অর্গানাইজড করে স্কুল তৈরি করলেন। সেইসব স্কুলগুলিকে মনোনয়ন দেওয়া হত। তাদের মধ্যে কেউ কেউ ২ বছর, ৪ বছর, কিম্বা ৫ বছর ভলেন্টারি সার্ভিস দিয়েছেন, বিনা পারিশ্রমিকে ছাত্রদের পড়িয়েছেন। সেই সমস্ত স্কুলগুলিকে রেকগনাইজ্‌ড করে তাদের চাকরি দেওয়া হত। কিন্তু এমন আর দেওয়া হয় না। এইরকম কয়েক শো অর্গানাইজ্‌ড স্কুল রয়েছে এবং কয়েক হাজার শিক্ষক রয়েছেন। তারা কোর্টের রায় পর্যন্ত পেয়েছেন, কিন্তু আপনাদের ভিনডিকটিভ অ্যাটিচিউডের জন্য অ্যাফিলিয়েশন দিচ্ছেন না এই সমস্ত অর্গানাইজড স্কুলগুলিকে। ফলে কয়েক হাজার শিক্ষক চাকরি পাচ্ছে না। এরা প্রায় ১৭ বছর, ২০ বছর ধরে বিনা পারিশ্রমিকে শিক্ষকতা করে যাচ্ছেন। বামফ্রন্ট সরকারের আমলে শিক্ষা ব্যবস্থায় কি হয়েছে! আপনারা জানেন এবং খবর নিয়ে দেখবেন, আপনার জেলাতেও হচ্ছে। হায়ার সেকেন্ডারি এবং সেকেন্ডারি স্কুলে অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে। সরকার নিয়ম করে দিয়েছেন এত পারসেন্ট মার্কস পেলে, খেলাধূলায় এত পারসেন্ট পেলে তাদের নেওয়া হবে। সবকিছু যোগ্যতা তাদের আছে। তবুও দেখা যাচ্ছে, স্কুলের ম্যানেজিং কমিটি একটা অলিখিত চুক্তি করে নিচ্ছে, তোমার নাম প্যানেলে নেবো যদি তুমি স্কুল বিল্ডিং ফান্ডে, ডেভেলপমেন্টের জন্য ৪০ হাজার, ৫০ হাজার, কিম্বা ৬০ হাজার টাকা দাও। এইভাবে স্কুলের উন্নয়নের নাম করে টাকা নেওয়া হচ্ছে। যারা প্রার্থী তাদের টাকা দিতে হচ্ছে। এটা শুধু কংগ্রেস, সি. পি. এম.এর ব্যাপার নয়, এই জিনিস সর্বত্র ঘটছে। এক-একটা ম্যানেজিং কমিটি যারা প্রার্থী যাদের নাম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে গেছে তাদের খুঁজে খুঁজে ধরে বলছে এই পরিমাণ টাকা দিলে তোমাকে স্কুলে অ্যাপয়েন্টমেন্ট দেব। এটা কিন্তু আপনাদের আমলে বন্ধ করতে পারলেন না। কান্তিবাবু যখন মন্ত্রী ছিলেন তখন বলেছিলেন স্কুলের শিক্ষকদের পেনশন যথা সময়ে দেব। এই পেনশন দেবার জন্য বিশেষ শিবির চালু করেছিলেন। ১৯৯১ সালে নির্বাচনের সময় এইরকম বিশেষ শিবির চালু করেছিলেন এবং কিছু দিয়েও ছিলেন। কিন্তু এখন সেই সমস্ত শিবির বন্ধ হয়ে গেছে। মাস্টারমশাইরা রিটেয়ার করার ১০-১৫ বছর পরেও পেনশন পাচ্ছে না। এই ব্যাপারে অনেক চিঠিপত্র আসছে এবং

সংবাদপত্রে বেরুচ্ছে আকুল আবেদন করে যে তাদের পেনশন দেওয়া হচ্ছে না। পেনশন সরলীকরণ করার ব্যাপারে আজ পর্যন্ত কোনও ব্যবস্থা নিতে পারলেন না। ১৭ বছর ধরে খালি ফাইল চালাচালি হচ্ছে, মাস্টারমশাইরা রিটায়ার করে যাচ্ছেন, পেনশন না পেয়ে ১০-২০ বছর পরে তারা মারা যাচ্ছেন, তবুও তাদের পেনশন দিতে পারলেন না। এই সরকার মাস্টারমশাইদের জন্য অনেক কিছু করেছেন বলছেন। পি. এফ.এর টাকা ব্যাঙ্কে এবং অন্যান্য জায়গায় থাকতো। এই সরকার সেই টাকা জমা নিয়ে নিলেন। এখন কোনও মাস্টারমশাইকে পি. এফ.এর টাকা তুলতে গেলে কম সে কম ৬-৭ দিন ছুটি নিয়ে দৌড়াতে হয় ট্রেজারিতে এবং অন্য জায়গায়। নিজের টাকা তুলতে যাবেন তবু তাকে হয়রানির একশেষ হতে হয়। এই দেউলিয়া সরকার পি. এফ.এর টাকা পর্যন্ত নিয়ে নিলেন। এই অবস্থা আপনারা শিক্ষাক্ষেত্রে নিয়ে এসেছেন। আপনারা আন্দোলন করেছিলেন, পার্থবাবুও আন্দোলন করেছিলেন। আপনাদের এ. বি. টি.-এর সত্যপ্রিয় রায় বলেছিলেন ৬৫ বছরে অবসর নিতে হবে।

[4-00—4-10 p.m.]

আর এই সব আর. এস. পি. ফরওয়ার্ড ব্লক অছে এদের সব এখানে না রেখে অন্য জায়গায় রাখা দরকার। বাইরে গিয়ে বলে ৬৫ বছর সময় সীমা নির্ধারণ করতে হবে। বড় বড় কথা বলবেন, আর এখানে 'যো হুকুম' বলে আপনাদের সাপোর্ট করে বলে যে ঠিক আছে। আমাদের কাট মোশনের বিরোধিতা করবেন, ভোট চাইলে আপনাদের পক্ষে ভোট দেবেন বাইরে জনগণের চাপে পড়ে ৬৫ বছর পর্যন্ত সীমা নির্ধারণ করতে হবে এই কথা বলেন। আপনাদের দুরবস্থা আমরা জানি। আপনারা মাস্টার মহাশয়দের কাছে প্রতিশ্রুতি দিয়ে এসেছিলেন ৬৫ বছর পর্যন্ত অবসরের সীমা নির্ধারণ করা হবে, আজ আপনারা ৬০ বছর করতে চাইছেন কেন? আপনারা বলবেন যে ঠিক আছে মাস্টার মহাশয়দের বেতন আগের থেকে বেড়েছে, যুক্তি আছে মেনে নিচ্ছি, আপনারা ইয়ার ঠিক করে দিয়েছেন ১৯৮১ সালে নতুন পে-স্কেল চালু হয়েছে, ১৯৮১র আগে পর্যন্ত যে সব মাস্টার মহাশয় কষ্ট স্বীকার করেছেন, ত্যাগ স্বীকার করেছেন সেইসব মাস্টার মহাশয়রা কেন বঞ্চিত হবেন আপনাদের আমলে? কেন বলবেন না যে ১৯৮১তে যারা নতুন স্কেল নিয়েছেন তাদের জন্য করে দিন। আপনাদের এটা বোঝা উচিত ১৯৮১র আগে ১৯৬১-৬২তে যাঁরা কাজে যোগদান করেছেন, তাঁদের রিটায়ারের জন্য সীমা নির্ধারণ করে দিলেন, এই অবিচার মাস্টার মহাশয়দের সঙ্গে করছেন এটা অস্বীকার করতে পারেন না। বামফ্রন্ট সরকার শিক্ষার সমৃদ্ধি ঘটাতে পারেননি, শিক্ষার সংহার করেছেন। আমরা ভেবেছিলাম নতুন পথ দেখাবেন। আজ শিক্ষা ব্যবস্থায় জব ওরিয়েন্টেড এডুকেশন চালু করতে পারেননি। ছাত্ররা লেখাপড়া শিখছে, কিন্তু কিছুই পাচ্ছে না। যা উদ্দেশ্য ছিল তা হচ্ছে না, বামফ্রন্ট সরকার সাফল্যের কথা বলেন, নতুনত্ব কিছুই দেখাতে পারেননি। আজকে কলেজগুলির কি অবস্থা, কলেজগুলিতে—মাননীয় মন্ত্রী মহাশয় বার বার বলেন—৬০টি প্রিন্সিপ্যালের পোস্ট খালি ছিল, এক একটি

কলেজে প্রিন্সিপ্যালের পোস্ট খালি থাকছে, প্রিন্সিপ্যাল নিয়োগ করতে পারছেন না। আপনাদের আমলে কলেজগুলিতে এমন অবস্থা হয়েছে, কলেজে কোনও শিক্ষক দায়িত্ব নিতে চান না। এস. এফ. আই. কারখানার মতো অবস্থা তৈরি করেছে, কোনও বিশিষ্ট শিক্ষাবিদ দায়িত্ব নিতে চাইছেন না। কারখানা চালানোর চেয়েও খারাপ অবস্থা, কেউ আসতে চাইছেন না। প্রিন্সিপ্যাল না থাকলে কলেজ চলবে কি করে? মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী এখানে আছেন কলেজ যেখানে হয়েছে কিছু কিছু সংখ্যায় নগন্য হলেও কয়েকটা কলেজ হয়েছে। আগে যে কলেজগুলি ছিল, গ্রামাঞ্চলের ছাত্রছাত্রীদের পক্ষে যেটা খুব অসুবিধা হয়েছে এক্সটেনশন করতে পারলেন না, বায়ো সায়েন্স পড়াবার সুযোগ কম। খানাকুলের একটি ছাত্র অনার্স নিয়ে পড়তে চায়, পারবে না। কলকাতা, শ্রীরামপুর, উত্তরপাড়ায় আসতে হবে। এটা কেন ভাবছেন যে গ্রামের ছাত্ররা শুধুই আর্টস পড়বে। কেন সায়েন্স সাবজেক্টে অনার্স নিয়ে পড়তে পারবে না। সেখানেও তো মেরিটোরিয়াস ছাত্র আছে।

একটা ছাত্রের কেমিস্ট্রি, জুওলজি, বটানিতে অনার্স পড়াবার ইচ্ছা থাকতে পারে। যতগুলি কলেজ দেখবেন ম্যাক্সিমাম কলেজগুলিতে সায়েন্স অনার্স নেই। জুওলজি, ফিজিক্স, কেমিস্ট্রি, বটানি, ফিজিওলজিতে খুব কলেজ আছে এমন কি জিওগ্রাফিতে অনার্স পড়তে চাইলে জেলায় আছে কিনা সন্দেহ। ছাত্রছাত্রীদের পড়ার স্কোপ থেকে বঞ্চিত করে রেখেছেন। কলেজ এক্সটেনশন করতে পারলেন না। কলেজ খুললে সবাইকে আর্টস পড়তে হবে, জোর করে কমার্স পড়তে হবে।

এই অবস্থা আপনারা তৈরি করেছেন। তাদের ইচ্ছামতো সাবজেক্ট দেয়নি। আপনাদের এমন একটা অবস্থা সৃষ্টি হয়েছে যার ফলে সর্বভারতীয় পরীক্ষার ক্ষেত্রে পশ্চিমবঙ্গের ছেলেরা পিছিয়ে পড়ছে এবং তার ফলে সেখানে তারা কোনও স্কোপ পাচ্ছে না। যদি শিক্ষা-ব্যবস্থার উন্নতিই হত -- আমি কোনও প্যারোকিয়ালিজম্ বা প্রভিন্সিয়ালিজমের কথা বলছি না—তাহলে রাজ্যের সাধারণ যে বি. ডি. ও. পদ, সেখানে বাঙালির সংখ্যা কমে গেছে। বাঙালি ছেলেরা আজকে কম্পিটিশনে দাঁড়াতে পারছে না বলে অন্য রাজ্যের ছেলেরা আমাদের রাজ্য-অ্যাডমিনিস্ট্রেশনে চলে আসছে। আজকে এস. ডি. ও.র সঙ্গে কথা বলতে গেলে গ্রামের লোকেদেরও ইংরাজি বা হিন্দিতে কথা বলতে হয়। এক সময় আপনি বলেছিলেন যে, মাতৃভাষা মাতৃদুগ্ধসম। কথাটা সত্যি। কারণ এমন অনেক বিজ্ঞানী আছেন যাঁরা মাতৃভাষা ছাড়া অন্য কোনও ভাষা জানেন না। মাতৃভাষা চালু করবার ব্যাপারে আমাদের কোনও আপত্তি নেই, কিন্তু সেখানে দ্বৈত শিক্ষা-ব্যবস্থা থাকবে না? গ্রামের মানুষের ছেলেমেয়েরা বাংলা স্কুলে পড়বে, অথচ শহরের প্রিভিলেজড ক্লাশের ছেলেমেয়েরা ইংরাজি-মিডিয়াম স্কুলে পড়বে, এটা কেন? কেন এই ডুয়েল সিস্টেম চালু থাকবে? কেন বললেন না যে, রাজ্যের সব স্কুল বাংলা-মিডিয়াম হবে? কেন আজকে সি. বি. এস. সি. স্কুলগুলি সেন্ট্রাল বোর্ডের নামে ইংরাজি স্কুল চালাবে? কেন পারছেন না সেগুলো বন্ধ করতে? সেসব স্কুলে আজকে কমরেডরা গিয়ে ভীড় করছে। কেন আজকে সাধারণ ঘরের ছেলেরা

কেরানি হবে, আর প্রিভিলেজড ক্লাশের ছেলেরা সব উচ্চপদে বসবে—এর জবাব আপনাকে দিতে হবে। আজকে দিকে দিকে ব্যাঙের ছাতার মতো ইংলিশ মিডিয়াম স্কুল গড়ে উঠছে যারা নিজেদের আই. সি. এস. সি.র অনুমোদিত বলে থাকেন, কিন্তু সেগুলোর আই. সি. এস. সি.র অনুমোদন নেই। এটা বন্ধ করতে আপনার অ্যাডমিনিস্ট্রেশন কিছুই করতে পারছে না। ঐসব স্কুলে কন্ট্রাক্ট বেসিসে মাস্টার মহাশয়দের নেওয়া হয়, কিন্তু কাউকে চার-পাঁচশো টাকার বেশি মাস মাইনে দেওয়া হয় না। এভাবে সেন্ট্রাল বোর্ডের নামে তারা মাস্টার মহাশয়দের বঞ্চিত করে ব্যবসা চালিয়ে যাচ্ছেন।

শেষকালে একটি কথা বলব যে, সেকেন্ডারি এবং হায়ার সেকেন্ডারি সিলেবাসের মধ্যে একটা বিরাট পার্থক্য এখনও রয়েছে। একটি ছাত্র, যে মাধ্যমিকে ৮০ পারসেন্ট বা ৯০ পারসেন্ট মার্কস পাচ্ছে সেই ছেলেই কিন্তু উচ্চ মাধ্যমিকে গিয়ে ৫০ পারসেন্ট মার্কসও পাচ্ছে না। এক্ষেত্রে একটা চেঞ্জ, একটা সিমিলারিটি নিয়ে আসার চেষ্টা করুন। আনফরচুনেটলি সেটা আপনারা করছেন না। সিলেবাসের ক্ষেত্রে এই কমিউনিকেশন গ্যাপটা দূর করবার চেষ্টা করুন, হায়ার সেকেন্ডারি সিলেবাসটা আর একটু সরল করুন।

পরিশেষে আপনার ব্যয়-বরাদ্দ দাবির বিরোধিতা করে, কাট মোশনকে সমর্থন করে শেষ করছি।

[4-10—4-20 p.m.]

**শ্রী শৈলেন্দ্রনাথ মণ্ডল :** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় মন্ত্রীগণ ৩০ এবং ৪৫ নম্বর খাতে যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। সেই সঙ্গে সঙ্গে স্মরণ করিয়ে দিতে চাই কেন্দ্রীয় সরকারের কেন্দ্রীয়করণের যে ক্রমাগত প্রবণতা তার বিরুদ্ধে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার দীর্ঘ ১৭ বছর ধরে আমাদের রাজ্যে শিক্ষা বিস্তারের ক্ষেত্রে, শিক্ষার উন্নয়নের ক্ষেত্রে যে ভূমিকা পালন করছে তাকে আমি সমর্থন করছি। প্রাথমিক শিক্ষা আজকে যে জায়গায় অবস্থান করছে এবং তার সঙ্গে বিশেষ করে সাক্ষরতা কর্মসূচিকে সামনে রেখে সারা রাজ্যে শিক্ষা ক্ষেত্রে যে উল্লেখযোগ্য পরিবর্তন ঘটেছে তার ফলশ্রুতি হিসাবে একটা বিরাট সমস্যা দেখা দিয়েছে। সেই সমস্ত হচ্ছে প্রাথমিক স্তরে ছাত্র ভর্তির সমস্যা। এই সমস্যা সমাধানের ক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যাতে আরও প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা যায়, যাতে আরও শিক্ষক নিয়োগ করা যায় এবং যাতে আরও দ্রুত গতি আনতে পারি তার জন্য তিনি যেন সচেষ্ট হন। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তৃতায় রেখেছেন যে সমস্যা আছে, অসুবিধা আছে। আমাদের সারা রাজ্যে এই মুহূর্তে দেখাতে পারি একজন শিক্ষক বিশিষ্ট স্কুল বিরাট সংখ্যায় আছে, দু'জন শিক্ষক বিশিষ্ট স্কুল বিরাট সংখ্যক আছে। সেই অবস্থায় দাঁড়িয়ে যাতে আরও শিক্ষক নিয়োগ করা যায়, আরও প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা যায় সেই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি যেন এই ব্যাপারে উদ্যোগ নেন। আমাদের রাজ্যে সাক্ষরতা কর্মসূচির সাফল্যের

ফলেই এই বিষয়টা আমাদের রাজ্যে একটা সমস্যা হিসাবে দেখা দিয়েছে। আমি আশা করব নতুন বিদ্যালয় স্থাপন এবং শিক্ষক নিয়োগের ব্যাপারে মন্ত্রী মহাশয় যথাযথ উদ্যোগ গ্রহণ করবেন। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার জনগণের উদ্যোগ চান, সম্মান দেন, সেই উদ্যোগ গ্রহণ করেন। আমাদের সারা রাজ্যে কয়েক হাজার সংগঠিত প্রাথমিক বিদ্যালয় আছে, সংগঠিত প্রাথমিক শিক্ষক আছে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই যে সংগঠিত প্রাথমিক বিদ্যালয় এবং শিক্ষক আছেন, সরকারি নিয়মকানুন যেগুলি প্রয়োজন সেইগুলি আমরা গ্রহণ করতে পারি কিনা সেই বিষয়ে তিনি চিন্তাভাবনা করুন। এই উদ্যোগ যদি গ্রহণ করতে পারি তাহলে আমরা উদ্যোগকে যেমন সম্মান জানাতে পারি তেমনিভাবে অর্থের দিক থেকে সরকারের কাছে কিছুটা লাভজনক প্রতিষ্ঠান হতে পারে। দীর্ঘদিন ধরে চালিয়ে যাচ্ছে। এই বিষয়ে কিছু করা যায় কিনা সেটা ভাববার জন্য অনুরোধ করব। প্রাথমিক বিদ্যালয়ে পাঠ্য পুস্তক বিতরণের উদ্যোগ একটা সাফল্যজনক দিক। এই উদ্যোগের ক্ষেত্রে যে সমস্যা আছে সেই বিষয়টা বিশেষভাবে ভাববার দরকার আছে। আমরা দেখি যে সারা রাজ্যে পুস্তক বিতরণের একটা নির্দিষ্ট দিন ঠিক করা হয়। ১৯৯৪ সালে ১৮-৫-৯৪ তারিখটা একটা নির্দিষ্ট দিন হিসাবে ঠিক করা হয়েছিল। কিন্তু আমরা দেখলাম সারা রাজ্যে এইদিনে আমরা যে পুস্তক বিতরণ করেছিলাম সেখানে একটা বিরাট সংখ্যক কম পুস্তক পাওয়া গেল। ক্লাশ ওয়ান থেকে ক্লাশ সিক্স পর্যন্ত আমরা ২০ ধরনের পুস্তক বিতরণ করি। সেই ২০ ধরনের পুস্তকের মধ্যে কোনও কোনও ব্লকে একটা পুস্তকও যায়নি, এমন ঘটনাও ঘটেছে। এই প্রসঙ্গে আমি একটা ঘটনার কথা উল্লেখ করতে চাই। আমার বিধানসভা কেন্দ্র পাঁচলায় ২০টি আইটেমের মধ্যে মাত্র ১২টি আইটেমের বেশি এই নির্দিষ্ট দিনে পুস্তক তুলে দিতে পারিনি, ৮টি আইটেমের একটি বইও ছাত্রদের হাতে তুলে দিতে পারিনি। এই যে ১২টি আইটেম গিয়েছিল সেটা প্রয়োজনের তুলনায় অর্দ্ধেক। সমস্ত ক্ষেত্রে মন্ত্রী মহাশয় তাঁর সমস্ত পরিকল্পনা অত্যন্ত দৃঢ়তার সঙ্গে পালন করছেন এবং শিক্ষা বিস্তারের ক্ষেত্রে পাঠ্যপুস্তক যখন সবচেয়ে বড় ভূমিকা পালন করেন সেই পাঠ্যপুস্তক বিতরণের ক্ষেত্রে সঠিক সময়ে যাতে ছাত্ররা বই পায় সেই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব আপনি প্রয়োজনীয় উদ্যোগ নেবেন।

এই আবেদন রাখব। সেই সঙ্গে সঙ্গে প্রাথমিক বিদ্যালয়ে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে আমরা জানি যে, সারা রাজ্যে বিভিন্ন কেসের মধ্যে দিয়ে বিষয়টি আটকে আছে। কিন্তু কোনও কোনও জেলায় যেখানে শিক্ষক নিয়োগ হচ্ছে, সেখানেও যাতে সরকারি নিয়মনীতি সঠিকভাবে আমরা পালন করতে পারি, এই বিষয়টি দেখা দরকার। শিক্ষক নিয়োগকে সামনে রেখে কিছুটা দুর্নীতির সুযোগ কেউ কেউ নিচ্ছে তা যাতে কেউ না নিতে পারে তারজন্য সরকারের পক্ষ থেকে অত্যন্ত দৃঢ়তার সঙ্গে লক্ষ্য করা দরকার। কারণ অত্যন্ত প্রতিবন্ধকতার মধ্যে দাঁড়িয়ে আমাদের সরকারকে কাজ করতে হচ্ছে। শিক্ষক নিয়োগের ক্ষেত্রে সরকারি নিয়ম নীতি যাতে পালিত হয় তারজন্য মাননীয় মন্ত্রীর কাছে আবেদন

রাখছি। উচ্চমাধ্যমিক স্তরে আমরা দেখছি কিছু কিছু সমস্যা আছে, কিছু কিছু ঘটনা ঘটছে। এই ক্ষেত্রে স্কুল বিস্তারের ক্ষেত্রে, শিক্ষার উন্নয়নের ক্ষেত্রে নানা উদ্যোগ নেওয়া হয়েছে। একটি বিষয়ে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করতে চাই যে শিক্ষকদের শূন্য পদে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে যেন অযথা সময় নষ্ট না হয়। কোনও কোনও ক্ষেত্রে এক দেড় বছর পর্যন্ত পদ পূরণ করতে দেরি হয়ে যাচ্ছে। এইভাবে সময় নষ্ট হওয়ার জন্য ছাত্রদের ব্যাপক ক্ষতি হয়ে যাচ্ছে। সেজন্য বিষয়টি আমাদের নিশ্চয়ই দেখা দরকার। বিরোধী পক্ষ থেকে তাঁরা বলেননি যে শিক্ষার উন্নতি হয়েছে, ছাত্র বৃদ্ধি পেয়েছে। আমরা দেখছি যে বিদ্যালয়গুলির অনুমোদনের ক্ষেত্রে—জুনিয়র হাই থেকে হাইস্কুল, এবং হাইস্কুল থেকে উচ্চ বিদ্যালয়—বহু স্কুল কাউন্সিল থেকে অনুমোদন পেয়ে মাননীয় মন্ত্রীর দপ্তরে পড়ে আছে। সেই স্কুলগুলিকে যাতে দ্রুততার সাথে অনুমোদন দেওয়া যায় সেদিকে লক্ষ্য দেওয়া দরকার। আমি এই ধরনের কয়েকটি স্কুলের নাম বলতে পারি—যেখানে ক্লাশ নাইন-টেন, বর্ধমানের জ্যোৎসাডি জুনিয়র হাইস্কুল, এটি দীর্ঘদিন ধরে পড়ে আছে। হাওড়া জেলার মতিলাল নেহেরু স্মৃতি বালিকা বিদ্যালয় এবং আদর্শ বিদ্যামন্দির, হুগলি জেলার চাঁদপুর বিদ্যা মন্দির এবং নদীয়া জেলার বাথানগাছি জুনিয়র হাইস্কুল। এইরকম বহু স্কুলের নাম আমি দিতে পারি, এখানে কয়েকটি নাম শুধু উল্লেখ করলাম যেগুলো শিক্ষা দপ্তরের কাছে রেকমেন্ডেড হয়ে পড়ে আছে। শিক্ষা বিস্তারের ক্ষেত্রে, ছাত্র ভর্তির ক্ষেত্রে যে যে সমস্যা রয়েছে, সেই সমস্যার সমাধানের ক্ষেত্রে বিষয়টি যাতে বিবেচিত হয় তা দেখা দরকার। উচ্চ শিক্ষার ক্ষেত্রে আমাদের বামফ্রন্ট সরকার দীর্ঘ ১৭ বছর ধরে নতুন নতুন কলেজ স্থাপন করেছেন এবং নতুন নতুন বিষয় কলেজগুলিতে চালু করেছেন। কলেজের গৃহ নির্মাণ বা কলেজ বিল্ডিং স্থাপন করেছেন আমাদের সরকার। এছাড়া আমাদের রাজ্যে শিক্ষা সংস্কারের ক্ষেত্রে যে সমস্ত প্রতিষ্ঠান আছে, তাদের উন্নয়নের জন্য কাজকর্ম করে যাচ্ছে। এছাড়া কারিগরি ও গ্রন্থাগারের ক্ষেত্রে উল্লেখযোগ্য কাজ করেছেন। গ্রন্থাগার স্থাপনের ক্ষেত্রে আমাদের রাজ্যে নতুন গ্রন্থাগারের অনুমোদন দিতে পারছেন না। নতুন গ্রন্থাগার যাতে অনুমোদন পায় তারজন্য মন্ত্রী মহোদয়ের কাছে আমি অনুরোধ করব। আমাদের রাজ্যে শিক্ষা বিস্তারের চেষ্টা সরকার করেছেন, তবে প্রয়োজনীয় স্কুলের অনুমোদন এবং শিক্ষকদের নিয়মিত বেতন দানের বিষয়টি বিশেষভাবে লক্ষ্য রাখতে হবে।

[4-20—4-30 p.m.]

বিদ্যালয়ের পেনশন ব্যবস্থা আরও সরলীকরণ করা হোক এবং পেনশন ব্যবস্থাতে একজন শিক্ষক যেন অ্যাড হক পেনশন পায়। এই ব্যাপারে সরকারকে উদ্যোগী হতে হবে। সেই সঙ্গে সঙ্গে ৬০ থেকে ৬৫ বছরের যে শিক্ষাকতা থেকে অবসরের ব্যবস্থা করেছেন এই সমস্যার সমাধান করুন। আমাদের রাজ্যের শিক্ষামন্ত্রী তার শিক্ষা দপ্তরের কাজ ভালোভাবেই চালিয়ে নিয়ে যাচ্ছেন। এইকথা বলে এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[15th June, 1994]

**শ্রী ফজলে আজম মোল্লা :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আজকে শিক্ষাখাতে মাননীয় মন্ত্রী যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তার বিরোধিতা করে আমাদের আনীত কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। আমাদের দীর্ঘ ১৭ বছরের বামফ্রন্ট সরকারের আমলে বিশেষ করে প্রাথমিক শিক্ষার মান আরও নিচের দিকে নিয়ে এসেছেন। শিক্ষাকে আপনারা ধ্বংস করে দিয়েছেন। তার জ্বলন্ত উদাহরণ হচ্ছে আপনারা হাউসের সামনে বলেছিলেন যে প্রাথমিক স্তর পাশ ফেলের প্রথা তুলে দিচ্ছেন। আমি মনে করি বামফ্রন্ট সরকার পার্টির মধ্যে অনেক বুদ্ধিজীবী আছেন, তারাও কি এই ব্যাপারে একবারও একটি কথা বললেন না। একটি স্কুলের ছেলে জানবে যে তাকে না পড়লেও স্কুলে তাকে পাশ করিয়ে দেবে তাহলে সে কেন পড়বে? বামফ্রন্ট সরকার প্রাথমিক স্তর থেকে ফেল পাশ প্রথা তুলে দিলেন, সাথে সাথে প্রাইমারি সেকশনে ইংরাজি শিক্ষাও তুলে দিলেন। যার ফলে আজকে গ্রামেগঞ্জে প্রাইমারি স্কুলে ভরে গেছে। তারপরে প্রাথমিক স্কুলগুলোর কোনও ম্যানেজিং কমিটি নেই। সেখানে স্কুলে যদি ম্যানেজিং কমিটি থাকত তাহলে স্কুলগুলোকে ভালভাবে পরিচালিত করা যেত। কিন্তু আজকে সেখানে সিস্টেমটা কি দেখছি। একটা এস. আই. একটা জেলার শত শত স্কুলের সঙ্গে জড়িত রয়েছে, তাকেই স্কুলের জন্য নিয়োজিত করা হয়েছে।

এইভাবে পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থাকে একেবারে ধুলিস্যাৎ করে দেওয়া হয়েছে। এই রাজ্যের সর্বত্র প্রাথমিক শিক্ষক নিয়োগ করতে সরকার সম্পূর্ণ ব্যর্থ। আমার মেটেবরুজ কেন্দ্রে বয়েজ প্রাইমারি স্কুল সেখানে প্রায় তিনশোর অধিক ছাত্রছাত্রী পড়াশুনা করে কিন্তু দীর্ঘ ২০ বছর ধরে সেখানে মাত্র তিনজন শিক্ষিকা পড়াচ্ছেন। সেখানকার একজন শিক্ষক মারা যান এবং দু'জনকে বদলি করা হয় কিন্তু তাদের বদলে কোনও শিক্ষক সেখানে দীর্ঘ ২০ বছর ধরে নিয়োগ করা হচ্ছে না। তারপর ৫ম ও ৯ম শ্রেণীতে ছাত্রছাত্রী ভর্তির সমস্যার সমাধানে এই সরকার সম্পূর্ণ ব্যর্থ। ৮ম শ্রেণীতে পাশ করার পর ৯ম শ্রেণীতে ছাত্রছাত্রীরা ভর্তি হতে পারছে না। অপর দিকে এই পশ্চিমবঙ্গের বুকে হাজার হাজার জুনীয়র হাইস্কুল রয়েছে যেগুলিকে আপগ্রেড করা হচ্ছে না। আমার কেন্দ্র গার্ডেনরীচে মেটিয়াবুরুজ গার্লস জুনিয়র হাই স্কুল ১৯৭১ সালে ৮ম শ্রেণী পর্যন্ত অনুমোদন পায়। তিনতলা ২৮ কামরা বিশিষ্ট সুন্দর সাবলীল স্কুল বিল্ডিং। স্থানীয় বিধায়ক হিসাবে তদানিন্তন মন্ত্রী কান্তিবাবু এবং বর্তমান মন্ত্রী অচিন্ত্যবাবুর কাছে বেশ কিছুদিন ধরে এই স্কুলটাকে ১০ম শ্রেণী পর্যন্ত করার জন্য আবেদন জানিয়েছি কিন্তু আজও তা মঞ্জুর হয়নি। অচিন্ত্যবাবু আশ্বাস দিয়েছেন কিন্তু স্যাংশন হবে কিনা জানি না। সরকার সব সময় বলে থাকেন যে তারা সংখ্যালঘু সম্প্রদায়ের জন্য কাজ করতে উদ্‌গ্রীব এবং তারা যাতে ভালোভাবে শিক্ষা পায় তা তারা দেখছেন। কিন্তু স্যার, এই মেটিয়াবুরুজের গার্লস জুনিয়র হাই স্কুলটি সম্পূর্ণরূপে একটি সংখ্যালঘু সম্প্রদায়ের ছাত্রছাত্রীদের স্কুল কিন্তু তবুও সেটির অনুমোদন দেওয়া হচ্ছে না। আপনি জানেন, সংখ্যালঘু মেয়ে যারা পর্দানসীব, তারা ৮ম শ্রেণীর পর

উচ্চ শ্রেণীর পর উচ্চ শিক্ষার সুযোগ পাচ্ছে না, কাজেই মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন, অবিলম্বে এই স্কুলটিকে ১০ম শ্রেণী পর্যন্ত অনুমোদন দিন। এর পর আমি আমার এলাকার যেসব স্কুল দীর্ঘদিন ধরে আবেদন করেও অনুমোদন পাইনি এবং যেসব স্কুল সম্বন্ধে আমি মেনশনে উল্লেখ করেছি সে সম্পর্কে কয়েকটি কথা বলব। আশা করি মন্ত্রী মহাশয়রা এগুলির অনুমোদন দেওয়ার ব্যবস্থা করবেন। গার্ডেনরীচে মুদিয়ালি প্রি-প্রাইমারি স্কুল, সুন্দর বিল্ডিং, দীর্ঘদিন তার অনুমোদন দেওয়া হয়নি। সাতঘরা কবি নজরুল প্রাইমারি স্কুল, তিনতলা বিল্ডিং সুন্দর পরিবেশ, সেখানকার কর্তৃপক্ষ সরকারের কাছে এবং মন্ত্রী মহাশয়ের কাছে বার বার ধর্ণা দিয়েছেন কিন্তু তারাও এখনও অনুমোদন পায়নি। এইসমস্ত স্কুলগুলি যাতে অবিলম্বে অনুমোদন পায় তারজন্য মন্ত্রী মহাশয় ব্যবস্থা নিন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-30—4-40 p.m.]

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রীগণ ৩০ এবং ৪৫ নং ডিমান্ড খাতে ব্যয়বরাদ্দ যা দাবি করেছেন তাকে আমি পুরোপুরি সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। এই পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার গত ১৭ বছর প্রতিষ্ঠিত হয়েছে এবং প্রথম থেকে এই সরকার লক্ষ্য রেখেছে এবং এই জনপ্রিয় সরকার এটা বিবেচনা করেছিল যে পশ্চিমবঙ্গে শিক্ষার প্রসার করা একান্ত প্রয়োজন। সুতরাং একদিকে যেমন শিক্ষার প্রসার হয়েছে, শিক্ষাকে জনমুখী করা হচ্ছে, গণমুখী করা হয়েছে, এর জলন্ত প্রমাণ সাক্ষরতার মধ্যে দিয়ে আমরা বোঝাবার চেষ্টা করেছি যাতে মানুষের মধ্যে শিক্ষা বৃদ্ধি হয়, মানুষ যাতে জ্ঞানের আলো পায়, পশ্চিমবঙ্গে শুধু নয়, শুধু ভারতবর্ষে নয়, বিশ্বের বাজারে শিক্ষার ক্ষেত্রে নিজেদের মর্যাদার আসন করে নিতে পারি, সেইজন্য শিক্ষা কল্যাণের দিকে এগিয়ে গেছে। এর ফলে শিক্ষার প্রসার যেমন ঘটেছে, একদিকে শিক্ষাকে যেমন গণমুখী করে তোলা হয়েছে, আর একদিকে যে তীব্র সমস্যা দেখা দিয়েছে, সে সম্বন্ধে আমি কয়েকটি কথা শিক্ষামন্ত্রীগণের দৃষ্টি আকর্ষণ করছি। প্রথমে মাননীয় মাদ্রাসা বিভাগের মন্ত্রীর উদ্দেশ্যে বলতে চাই, তিনি একটু ভেবে দেখবেন, এই যে মাদ্রাসা শিক্ষা ব্যবস্থা চালু হয়েছে, তাতে দেখা গেছে যে শিডিউল কাস্টের রিজার্ভ সিট আছে, কিন্তু যারা এফ. এম., এম. এম. পাশ করেছে, তাদের মৌলবী পদে নেওয়া হচ্ছে না। সুতরাং এটাকে যদি জেনারেলাইজ না করা যায়—এটা করতে গেলে ডি. আই. অফিসে যেতে হয়, ডি. আই. অফিসে বারংবার ঘুরতে হয়। এটা একটু বিবেচনা করবেন, এটা উঠিয়ে দেওয়া দরকার তা না হলে মাদ্রাসায় মৌলবী পাওয়া যাবে না। শিক্ষার প্রসারের সঙ্গে সঙ্গে আজকে ছাত্রের সংখ্যা বাড়ছে। আবার ছাত্র ভর্তির ব্যাপারে সমস্যা হচ্ছে, ভর্তি হবে কোথায়? স্কুলে শিক্ষক কৈ, শিক্ষকদের অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে না, ডি. আই. অফিসে ঘুরতে ঘুরতে মাথা খারাপ হয়ে যায়। এক একটা সেকশনে ছাত্রসংখ্যা ১০০ থেকে ১৫০-এর মতো। শিক্ষকরা এদের পড়াবে না গোলমাল থামাবে? সুভাষবাবু বললেন এটা ফোর ক্লাশ স্কুলে ৫৫০ জন

ছাত্রছাত্রী। ওখানে চারজন শিক্ষকের পক্ষে ৫০০ জন ছাত্রকে পড়ানো সম্ভব নয়। এই সমস্ত স্কুলে একদিকে বিল্ডিং নেই, পঞ্চায়েত থেকে কিছু কিছু করে দিচ্ছে, কিন্তু যা প্রয়োজন তার তুলনায় কম, সেটা ভাবতে হবে। সুতরাং বিল্ডিং তৈরির জন্য আমি নিমতিতা স্কুলের কথা বলি, আমরা যেখানে অ্যাকাডেমিক কাউন্সিলের সভা করেছিলাম, সেখানে বলা হয়েছিল আমাদের যা ছাত্র আছে, তাতে জায়গা দিতে পারা যাচ্ছে না। আমাদের মাদ্রাসায় ভর্তি করতে হবে ছাত্রীদের। এটা ভাবতে হবে। তাছাড়া যে সমস্ত টিচার রিটায়ার হচ্ছে, তাদের জায়গায় শিক্ষকদের যাতে নিয়োগ করা যায় তার ব্যবস্থা করা উচিত। সুতরাং পশ্চিমবঙ্গে মানুষের আশা আকাঙ্খা পূরণ করার ব্যবস্থা করবেন। শিক্ষকরা পেনশন পাচ্ছেন না, এই সম্পর্কে সরলীকরণ করবার জন্য অনুরোধ করছি।

শেষে একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। গতকাল ক্লাশ ফাইভের একটা ইংরাজি বই আমাদের কাছে দেওয়া হয়েছে। বইটাতে যে ছবিগুলি দেওয়া হয়েছে সেই ছবিগুলির সঙ্গে তার ইংরাজি উচ্চারণ বাংলায় দিয়ে দেওয়া হয়েছে, কিন্তু বাংলা অর্থটা দিয়ে দেওয়া হয়নি। সেটা বোধ হয় শিক্ষকদের শেখাবার কথা। কিন্তু আমার মনে হয় বাংলা অর্থটা দিয়ে দিলে ছাত্রদের পক্ষে বুঝতে সুবিধা হোত। যেমন ধরুন এইচ ই এন - হেন, এই শব্দটার পাশেই যদি মুরগি শব্দটা লেখা থাকত তাহলে ভাল হত। শিক্ষকরা শিখিয়ে দেবার পরেও ছাত্ররা ভুলে যায়। বইতে লেখা থাকলে তারা পরবর্তীকালে নিজেরাই দেখে আবার মনে করে নিতে পারে। আমরা অনেক জিনিস দিনের বেলা মুখস্থ করি, রাত্রিবেলা ভুলে যাই, পরের দিন বই দেখে আবার স্মরণ করে নিই। সেই স্কোপটা এখানে দেওয়া হয়নি। এমন অনেক ছবি বইটাতে দেওয়া হয়েছে যেসব ছবি ছেলেরা অনেকেই কখনো দেখেনি। সুতরাং বইটাতে ছবির সঙ্গে উচ্চরণ এবং বাংলা অনুবাদটাও রাখা উচিত ছিল।

[4-40—4-50 p.m.]

যে পরীক্ষা ব্যবস্থা মাধ্যমিকের ক্ষেত্রে আছে তাতে মডারেটর নিয়ে গোলমাল হয়ে গেল। সুতরাং মাধ্যমিক পরীক্ষার ক্ষেত্রে যারা হায়ার সেকেন্ডারি স্কুলের শিক্ষক তাদের দিয়ে মডারেটর এবং পেপার সেটার করতে হবে। আর যদি কলেজের প্রফেসরকে দিয়ে মডারেটর এবং প্রশ্নপত্র তৈরি করেন তাহলে তারা ক্লাশ টেনের ছেলের মান অনুযায়ী করতে পারবে না। তারা তাদের স্টান্ডার্ড অনুযায়ী কোয়েশ্চেন করেন। তাদের মান অনুযায়ী ইংরাজি প্রশ্নপত্র এবং আনসার স্ক্রিপ্ট আলাদা আলাদা হবে। সবশেষে, ওরা যে কাট মোশন এনেছেন তার বিরোধিতা করছি এবং মন্ত্রী মহাশয়গণ যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের ৬ জন মন্ত্রী মিলে যে শিক্ষা দপ্তরের ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের

যে কাট মোশন আছে তাকে সমর্থন করছি। আমি আমার নির্দিষ্ট সময়ের মধ্যে বক্তব্য রাখছি। সংক্ষিপ্ত সময়ে বিস্তারিতভাবে তথ্যভিত্তিক বক্তব্যর মধ্যে না গিয়ে আমি কয়েকটি বিষয়ে বলতে চাই। ষাটের দশকে এবং আশির দশকের গোড়ায় পশ্চিমবাংলায় দেওয়ালে লেখা থাকত, শিক্ষা আনে চেতনা, চেতনা আনে বিপ্লব এবং বিপ্লব আনে মুক্তি। ১৮ বছর ধরে পশ্চিমবাংলায় যে শিক্ষা ব্যবস্থা চালু করেছেন যা দেখে রবীন্দ্রনাথ ঠাকুর তার শেষের কবিতায় বলেছিলেন, "কমলহীরের পাথরটা বিদ্যে আর তার থেকে যে দ্যুতি ঠিকরে বেরোয় তার নাম কালচার। গত ১৮ বছর ধরে এই শিক্ষা ব্যবস্থায় কি কালচার তৈরি হয়েছে? তার নাম চোলি কালচার। ১৮ বছর ধরে যে কালচার তৈরি হয়েছে তার নাম হোপ-৮৬ কালচার। ১৮ বছর ধরে পশ্চিমবাংলায় শিক্ষা ক্ষেত্রে যে কালচার তৈরি হয়েছে সেটা হচ্ছে ব্যাপক দুর্নীতির কালচার। আজকে পশ্চিমবাংলায় প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে শিক্ষক হিসাবে চাকরি পেতে গেলে ৫০-৬০ হাজার টাকা না দিলে চাকরি পাওয়া যায় না। এই কালচার আপনারা তৈরি করেছেন। একটু আগে মাননীয় সদস্য শ্রী শীশ মহম্মদ সাহেব যা বলেছেন তারজন্য ধন্যবাদ জানাই। ১৮ বছর ধরে যে কালচার তৈরি করেছেন তা দুর্নীতির কালচার। আজকে রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে গোটা শিক্ষা ব্যবস্থা চালু করেছেন। আপনারা একটা ফুটো পয়সার ভিতর দিয়ে শিক্ষাকে দেখছেন আর ফুটো পয়সার চারিদিকে লেখা আছে মার্কসবাদ, মার্কসবাদ। সহজ দৃষ্টিভঙ্গি নিয়ে শিক্ষাকে দেখবার চেষ্টা করেননি। আপনারা পুলিশ প্রশাসন থেকে আরম্ভ করে সর্বত্র রাজনৈতিক অনুপ্রবেশ ঘটাবার চেষ্টা করেছেন। আজকে সস্তা রাজনীতি করার জন্য, পশ্চিমবাংলাকে বিক্রি করে দেবার জন্য শিক্ষা ব্যবস্থাটাকে শেষ করে দিয়েছেন। আপনারা সস্তা রাজনীতি করার জন্য ছাত্রছাত্রীদের কনসেশন দিলেন। কিন্তু সেই ছাত্র-সমাজের দায়ভার নেবার ক্ষমতা আপনাদের নেই। এখানে চূড়ান্ত দলবাজি করেন। এই ১৮ বছরের ব্যর্থতার ইতিহাস মোছা যাবে না। আমি শুধু একটি প্রসঙ্গ তুলে ধরতে চাই। কেন্দ্রীয় সরকারের তরফ থেকে রাজ্য সরকারের কাছে একটা প্রস্তাব এসেছে যে উচ্চ শিক্ষা পর্ষদ গঠন করুন। ভাল কথা, আপনারাও বলেছেন গঠন করবেন। কিন্তু যে প্রস্তাবটা এসেছে সেই প্রস্তাবটি বিবেচনা করার জন্য কাদের হাতে দায়িত্ব দিলেন? কি চূড়ান্ত রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে চলেছেন দেখুন। সি. পি. এম.এর শিক্ষা সেলের সদস্যদের হাতে বিচার করার দায়িত্ব দিলেন। পশ্চিমবঙ্গে এই ৩ জন স্টলওয়ার্ড শিক্ষাবিদ্ আছেন, আর কেউ নেই। কখনও শুনেছেন এরা শিক্ষাবিদ্? যিনি কেমন করে রিগিং করা যায় তা শেখান, কিভাবে মানুষকে মারা যায় তা শেখান। এছাড়া তার কোনও কৃতিত্ব নেই। এই ব্যাপারে উনি এক্সপার্ট।

[**] এডুকেশনের কি জানে? সে জানে গণশক্তি চালাতে পশ্চিমবঙ্গে কি করে রিগিং করতে হয়, কেমন করে মানুষ মারতে হয়, কেমন করে কেন্দ্রীয় সরকারের টাকায় দুর্নীতি করা যায়.....

---

Note ** Expunged as ordered by the chair

(গোলমাল)

কান্তি বিশ্বাস আছেন, কি চূড়ান্ত....

(গোলমাল)

মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর কাছে আমি জানতে চাই যে এঁরা পশ্চিমবঙ্গের কোন দায়িত্বে আছেন? আমি জিজ্ঞাসা করতে চাই পশ্চিমবঙ্গে যাঁদের দায়িত্ব দিলেন দায়িত্ব নিয়েছেন সরকারি মুখপাত্র হাউ ক্যান ইট বি? একজন পলিটিক্যাল নেতা [***] আরও জানিয়েছেন স্বশাসিত উচ্চ পর্ষদে নির্বাচিত সদস্য ছাড়া রাজ্য সরকারের মনোনীত কিছু সদস্য থাকবেন হ্যাজ হি গট এনি অথরিটি? একথা বলার কোনও অধিকার আছে? কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে দায়িত্ব দিচ্ছে রাজ্য সরকার সরকারি স্তরে নিজস্ব প্রশাসনের মধ্যে দিয়ে বিচার করবেন দায়িত্ব দিচ্ছেন, সি. পি. এম.এর এডুকেশন সেল, ৩ জন এডুকেশন সেলের মেম্বার তাদের উপর দায়িত্ব দিয়ে বলছেন তোমরা বিচার কর। আমি যে কথা বলে শুরু করেছিলাম ১৮ বছর আগে যাঁরা বিপ্লবের ব্যাজ বুকে নিয়ে বলতেন আমিই লেলিন, আজকে সেই লেলিনদের চেহারা দেখবার মতো, উল্টো দিকে বসে আছেন, আজকে অগণতান্ত্রিক অবস্থার মধ্যে থেকে লেলিনদের এই অবস্থা হয়েছে। সেদিন ভেবেছিলেন এডুকেশনকে কব্জা করে নেবেন, আজকে ল্যাজে গোবরে হয়ে গেছেন। মাননীয় মুখ্যমন্ত্রী দিল্লিতে গিয়ে কি বলে এলেন। এখানে ক্লাস ফাইভ থেকে ইংরাজি তুলে দিলেন, আমি নিজে হায়ার সেকেন্ডারি পাশ করেছি কেমিস্ট্রি, ফিজিক্স সব বাংলায় পড়েছি, তার জন্য ইংরাজি তুলে দিতে হবে কেন? কোন যুক্তিতে? আপনারা পলিটিক্যালি মোটিভেটেড হয়েছেন পশ্চিমবঙ্গে কাউকে সুশিক্ষিত করতে চান না, অর্দ্ধশিক্ষিত করতে চান, কেননা অর্ধ শিক্ষিত হলে তাদের মাথাটা মুড়িয়ে দেওয়া যাবে আপনাদের পার্পাস সার্ভ করার জন্য। পশ্চিমবঙ্গের নীরেন চক্রবর্তী কি বলেছেন শুনতে ভাল লাগবে না, তিনি বলেছেন বামফ্রন্ট সরকার হচ্ছে জমিদারের বখাটে ছেলে, অর্থাৎ জমিদার যা সম্পত্তি রেখে যান ছেলে হয় বাইজী বাড়ি গিয়ে অথবা মদ্যপান করে সব উড়িয়ে দেয়, ঠিক সেই অবস্থা হয়েছে। পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থাকে চোলী কালচারে পরিণত হয়েছে। নীরেনবাবু ছাড়া আর একজন কবি সুভাষ মুখোপাধ্যায়, যিনি আপনাদের সমর্থক ছিলেন তিনি বলছেন আর যাকে বিশ্বাস কর, মার্কসবাদকে বিশ্বাস করো না। ওরা চায় দেশে অর্ধ শিক্ষিত থাক, সুশিক্ষিত না থাকে। আজকে আপনারা সিলেবাস কি করেছেন?

(গোলমাল)

ভূগোলের সিলেবাস কি করেছেন? ভূগোলে সোভিয়েট রাশিয়ার কথা পড়াচ্ছেন ইতিহাসের সিলেবাস পাল্টে দিয়েছেন, আমাদের কনস্টিটিউশনের কথা পড়াবেন না ইতিহাসে: মধ্যে কি ছিল, আপনাদের শিক্ষার আগে কি পড়ানো হত, এইসব সিলেবাস দেওয়া হচ্ছে গ্রাম পঞ্চায়েতের সভাপতি হিসাবে আপনাদের বলছি সমস্ত অসত্য তথ্য নিয়ে পশ্চিমবঙে

Note ** Expunged as ordered by the chair

নব স্কুল চলছে। স্ট্যাটিস্টিক্স দিয়েছেন ১০০টা স্কুল চালাবার কথা ছিল, ১০টা চলছে। যখন পয়সা ছিল মাস্টার ট্রেনাররা আসতেন, এখন পয়সা নেই, ট্রেনার আসে না। সি. পি. এম.এর নাম দিয়েছিলেন ঐসব এম. টি. ভি. টি. ওরা এখন আর আসে না।

(মাইক বন্ধ হয়ে যায়)

[4-50—5-00 p.m.]

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা বাজেটে অশিক্ষিত লোকেরা পার্টিসিপেট করলে যা হয় তাই হয়েছে। একটু আগে শোভনদেব চট্টোপাধ্যায় সভায় অনিল বিশ্বাস এবং বিমান বসুর নামে যে উক্তি করেছেন তার আমি বিরোধিতা করছি। প্রসিডিংস থেকে তাঁদের নাম এক্সপাঞ্জ করা হোক।

**মিঃ স্পিকার :** নাম বাদ যাবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অর্দ্ধ ডজন মন্ত্রীর যে দপ্তর তার ব্যয়-বরাদ্দ দাবির বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনকে সমর্থন করে কিছু বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে অত্যন্ত উদ্বেগের সঙ্গে বিষয়টা জানাচ্ছি, কারণ আপনিও হয়তো আমাদের সঙ্গে একমত হবেন। সেটা হল, রাজ্য সরকার যেভাবে উচ্চ শিক্ষার উপর আক্রমণ নামিয়ে এনেছেন, বিশেষ করে সরকারি কলেজের অধ্যাপকদের যে রিএমপ্লয়মেন্ট প্রথা চালু ছিল সে সম্পর্কে সম্প্রতি মন্ত্রিসভা থেকে সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে, আগামী ৩০ জুনের পর থেকে আর রিএমপ্লয়মেন্ট দেওয়া হবে না, বাধ্যতামূলকভাবে তাদের অবসর গ্রহণ করতে হবে, এটা উদ্বেগজনক। এই সিদ্ধান্তের পরিপ্রেক্ষিতে অত্যন্ত প্রথিতযশা প্রেসিডেন্সি কলেজের ২৩ জন বিশিষ্ট অধ্যাপককে ৩০শে জুনের পর অবসর গ্রহণ করতে হবে যার ফলে ঐ কলেজের বিভিন্ন বিভাগের পঠন-পাঠনে একটা চূড়ান্ত সঙ্কট দেখা দেবে। এ ব্যাপারে শুধুমাত্র আমিই উদ্বিগ্ন নই, স্বয়ং ঐ কলেজের অধ্যক্ষ এ ব্যাপারে তাঁর উদ্বেগ প্রকাশ করেছেন, কারণ ঐ অধ্যাপকদের মধ্যে কয়েকজন বিভাগীয় প্রধানও রয়েছেন। এর ফলে ইউ. জি. সি. এবং সি. আই. এস. আর.এর মাধ্যমে বিভিন্ন বিভাগে যেসব গবেষণার কাজ চলছে সেই কাজ ব্যাহত হবে। যারা এম. ফিল. বা পি. এইচ. ডি. করছেন তাদের গবেষণার কাজও ব্যহত হবে। এর ফলে উচ্চশিক্ষা ব্যহত হবে। রাজ্য সরকার কিন্তু এক্ষেত্রে একটা দ্বিধা ভাব নিয়ে চলছেন, কারণ একদিকে যখন প্রেসিডেন্সি কলেজের ২৩ জন অধ্যাপকের এক্সটেনশন আটকে দেওয়া হচ্ছে, তখন অপর দিকে দেখা যাচ্ছে, ডায়মণ্ড হারবার কলেজের ইতিহাসের প্রফেসরকে ৬০ বছরের পর এক বছর এক্সটেনশন দেওয়া হয়েছে গত ফেব্রুয়ারি মাসে। আজকে যেভাবে অধ্যাপকদের পুনর্নিয়োগ করার ব্যবস্থাটা তুলে দিচ্ছেন এটা যদি কার্যকর হয় তাহলে পশ্চিমবঙ্গে একসঙ্গে এক হাজার অধ্যাপকের পদ শূন্য হয়ে যাবে। যেখানে দেখতে পাচ্ছি, কলেজ

সার্ভিস কমিশন গত চার বছর ধরে কোনও শিক্ষক নিয়োগ করছেন না যার ফলে গ্রামাঞ্চলের কলেজগুলোতে ৫০ থেকে ৬০ পারসেন্ট অধ্যাপকের পদ শূন্য হয়ে পড়ে আছে, এরসঙ্গে যদি আরও এক হাজার অধ্যাপকের শূন্য পদ যুক্ত হয় তাহলে গোটা পশ্চিমবঙ্গে কলেজ শিক্ষাক্ষেত্রে একটা চরম সঙ্কট নেমে আসবে। এই সর্বনাশা নীতি থেকে যাতে রাজ্য সরকার সরে আসেন তারজন্য আমি দাবি করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু আজকে নয়, বার বার এই সরকার দাবি করছে, এবারের বাজেট ভাষণের প্রথম দিকে আছে, সেটা হচ্ছে সাক্ষরতা অভিযানের সাফল্য নিয়ে। মন্ত্রী মাঠে-ময়দানে, সভায় সাক্ষরতা অভিযানের সাফল্য নিয়ে বলেন। নানা দিক থেকে এই পশ্চিমবাংলায় সাক্ষরতা অভিযান নিয়ে অভিযোগ উঠেছে। যথাযথ তদন্ত না হলে এর সাফল্য কতখানি সেটা বোঝা যাবে না। এই ব্যাপ্যারে আর্মার কাছে নির্দিষ্ট অভিযোগ আছে। নদীয়া জেলা এখনও সাক্ষর জেলা বলে ঘোষিত হয়নি। সেখানে নব সাক্ষর পঞ্চম শ্রেণীর ছাত্রীকে পরীক্ষায় বসানো হচ্ছে। তড়িঘড়ি কি করে পূর্ণ সাক্ষর জেলা হিসাবে ঘোষণা করা যায় তার চেষ্টা চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি একটা নির্দিষ্ট অভিযোগ তুলে ধরছি। নদীয়া জেলার কৃষ্ণনগরের কাছে কোতোয়ালি থানায় দাস পাড়ায় পানিনালা প্রাথমিক বিদ্যালয় কেন্দ্রে বিশেষজ্ঞ দলের সামনে পরীক্ষা হচ্ছে। সেখানে সেই পরীক্ষায় কৃষ্ণনগর নলিনীবালা প্রাথমিক বিদ্যালয়ের পঞ্চম শ্রেণীর ছাত্র বাসুদেব দাস, তৃতীয় শ্রেণীর দু-জন ছাত্র গৌতম দাস এবং গোপাল দাসের পরীক্ষা নিয়ে গেল। এই রকম অভিযোগ স্যার অনেক আছে। কেন আজকে এই জিনিস হচ্ছে? এই জিনিস হচ্ছে এই কারণে যত না সাক্ষর করে তোলার আগ্রহ, তার চেয়ে বেশি আগ্রহ তড়িঘড়ি পূর্ণ সাক্ষর জেলা বলে ঘোষণা করে দলের কৃতিত্ব জাহির করা। তাই আমরা দেখতে পাচ্ছি প্রয়োজনীয় যোগ্য মান অর্জন করার আগেই সাক্ষর জেলা হিসাবে ঘোষণা করার তাগিদে নবসাক্ষরদের বদলে সাক্ষরতা মূল্যায়নে পূর্ণ সাক্ষর বলে ঘোষণা করা হচ্ছে। বলাবাহুল্য এই জালিয়াতির পরিণতি কি খাতায় কলমে রাজ্যের সব মানুষকে সাক্ষর বলে ঘোষণা করা? এই চূড়ান্ত ফাঁকির আস্থা নিয়ে জন শিক্ষা প্রচারে সরকার তথা শাসক দলের সমাজের কাছে দায় এড়িয়ে যাওয়ার সুযোগ সৃষ্টি হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে নির্দিষ্ট দাবি রাখতে চাই সাক্ষরতা অভিযান নিয়ে নানা মহল থেকে যে অভিযোগ উঠছে তার যথাযথ তদন্ত হোক, এই জিনিসের মূল্যায়ন হোক, স্কুল পড়ুয়া এবং নব সাক্ষরদের মধ্যে যেন মিলিয়ে দেওয়া না হয়। আর একটা বিষয় আমি বলতে চাই। আমরা বছরের পর বছর দেখতে পাচ্ছি অবসর প্রাপ্ত শিক্ষকদের পেনশনের ব্যাপারে চরম গাফিলতি, তাদের প্রতি অমানবিক আচরণ করা হচ্ছে। এটা অত্যন্ত বেদনাদায়ক। প্রাথমিক, মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক স্কুলে দেড় বছর আগে অবসর গ্রহণ করেছেন আজ পর্যন্ত তারা পেনশন পায়নি। বহু শিক্ষক পেনশন না পেয়ে মারা গেছে। এইরকম একটা অবস্থা তৈরি হয়েছে। খোঁজ নিয়ে জানা যায় যারা শাসক দলের সঙ্গে যুক্ত নয়, যারা শাসক দলের ছত্র-ছায়ায় নেই সেই সমস্ত শিক্ষকরা সব চেয়ে বেশি বঞ্চিত হচ্ছে। এ. বি. টি. এ. বিভিন্ন জেলা থেকে কিছু

কিছু শিক্ষককের লিস্ট করে পাঠায় তাদের অনুগত শিক্ষকদের, তারা কিছুটা পেনশনের অগ্রাধিকার পায়, তার বাইরে যারা তারা বঞ্চিত হচ্ছে। সদস্য বা মন্ত্রীদের পেনশন পেতে অসুবিধা হচ্ছে না, কিন্তু সাধারণ শিক্ষকরা অবহেলিত হচ্ছেন।

[5-00—5-10 p.m.]

জেলায় জেলায় পেনশন শিবির হবে এই কথা মাননীয় অর্থমন্ত্রী বলেছিলেন এবং এটা করতে পারলে দ্রুত পেনশন দেওয়া হবে। এরপরে উনি বারাসতে একটা পেনশন শিবির-এ অংশগ্রহণ করেছিলেন। কিন্তু তারপর অবস্থা যে তিমিরে ছিল সেই তিমিরেই আছে। শিক্ষকদের উপরে কিভাবে আক্রমণ নেমে আসছে, শিক্ষকদের উপরে তাঁরা জেহাদ ঘোষণা করেছেন ৬০-৬৫'র প্রশ্নে। ৬০-৬৫'র প্রশ্ন যাই হোক শেষ পর্যন্ত জনগণের আন্দোলনের সামনে একটা জায়গায় এসেছে। কিন্তু সেখানেও সরকারি যে ঘোষণা, সেখানে মহামান্য হাইকোর্টের আদেশকে অমান্য করা হচ্ছে। আমি সুনির্দিষ্টভাবে বলছি, দক্ষিণ ২৪ পরগনায় প্রাথমিক উন্নয়ন পর্ষদে সেখানকার ষাটোর্ধ্ব শিক্ষকদের মাসের পর মাস বেতন দিচ্ছেন না। ১৯৯৩ সালের জানুয়ারি মাস থেকে ষাটের পর চাকুরির আদেশ তাঁরা দিচ্ছেন না। এই সরকার এই রকমভাবে সরকারি নির্দেশকে অবহেলা করছেন। মহামান্য আদালতের আদেশকে পর্যন্ত অবহেলা করছেন। পার্টিকুলারলি দক্ষিণ এবং উত্তর ২৪ পরগনা এবং কোচবিহারে এই রকম কাজ হচ্ছে। হাজার হাজার শিক্ষক, বয়োঃবৃদ্ধ শিক্ষকরা মাইনে না পেয়ে অর্দ্ধাহারে অনাহারে দিন যাপন করছেন। এই ব্যাপারে আমি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম, তার জবাব আমরা পাইনি। আশাকরি, আজকে তিনি সন্তোষজনক জবাব দেবেন। আমার পরবর্তী বিষয় যেটা তা হচ্ছে, আজকে দেখুন সরকারের অনুসৃত যে শিক্ষানীতি, অর্থাৎ প্রাথমিক স্তরে পরীক্ষায় পাশ ফেল তুলে দেওয়া এবং ইংরাজি পঠন-পাঠন তুলে দেওয়া, এর ফলে পশ্চিমবাংলায় শিক্ষার মান ক্রমাগত নিচের দিকে নামছে শিক্ষার দিক দিয়ে অবস্থাটা ভয়াবহ। এই সরকারের অনুসৃত শিক্ষানীতির ফলে শিক্ষার মান ভয়াবহভাবে নিম্নগামী হয়েছে। প্রাথমিক বিদ্যালয়গুলোর আকর্ষণ কমে গেছে আজকে। কারণ বিদ্যালয়ে পড়াশোনা নেই, পরীক্ষার কোনও ব্যাপার নেই। আগে পরীক্ষার জন্য পড়াশোনার একটা পরিবেশ ছিল। তার উপরে ইংরাজি তুলে দেওয়া হয়েছে। এই রকম অবস্থায় পড়াশোনায় আকর্ষণ কমে যাচ্ছে। এই কলকাতাতেই একশোর মতো স্কুল উঠে গেছে, অথচ পাশাপাশি বাস্তব যেটা, বাস্তবদিকে তাকালে দেখা যাচ্ছে যে ইংরাজি স্কুলের ক্ষেত্রে শুধু কলকাতায় নয়, গ্রামাঞ্চলে ব্যাঙের ছাতার মতো ইংরাজি স্কুল গজিয়ে উঠছে। এইরকম একটা পরিস্থিতির সামনে দাঁড়িয়ে আমাদের দেশের যাঁরা বুদ্ধিজীবি, শিক্ষাবিদ্, সাহিত্যিক তাঁরা বিগত আশির দশক থেকে বামফ্রন্ট সরকারের ভ্রান্ত ভাষা নীতির, শিক্ষা নীতির পরিবর্তন করার দাবি জানিয়ে আসছেন। কিন্তু সরকার তাঁদের সেই দাবিকে উপেক্ষা করে পাশ ফেল প্রথা তুলে দেবার ফলে গত তিন বছর ধরে এই রাজ্যের শিক্ষকদের দ্বারা গঠিত 'প্রাথমিক শিক্ষা উন্নয়ন পর্ষদ' যার সভাপতি সুশীল মুখার্জি, প্রাক্তন ভাইস চ্যান্সেলার,

কলকাতা বিশ্ববিদ্যালয়ের, তাঁরা বেসরকারিভাবে উদ্যোগ নিয়ে প্রাথমিক বৃত্তি পরীক্ষার ব্যবস্থা করেছেন। প্রথম বছরে এতে পরীক্ষা দিয়েছিল ২০ হাজার, পরের বছরে ৬৪ হাজার এবং গত বছরে দেড় লক্ষ ছাত্রছাত্রী পরীক্ষা দিয়েছে। দলমত নির্বিশেষে সমস্ত অভিভাবক সরকারের এই নীতির বিরোধী, তাঁরা এইভাবে বেসরকারিভাবে বৃত্তি পরীক্ষাকে সমর্থন জানিয়েছেন। কিন্তু বামফ্রন্ট সরকারের সরকারি নির্দেশকে উপেক্ষা করে শিক্ষকরা যেভাবে পড়াচ্ছেন তাতে অভিভাবকরা চিহ্নিত। মুখ্যমন্ত্রীকে যার জন্য বলতে হয়েছে যে, জনগণ একরকম ভাববেন আর আমরা আর একরকম ভাবব, এটা হতে পারে না। যারজন্য আপনারা ৫ম শ্রেণী থেকে ইংরাজি পড়ানোর ব্যবস্থা করেছেন। আপনাদের দপ্তর পরীক্ষা করে দেখছে ইংরাজি পড়ানো হবে কিনা। অর্থাৎ জনগণের দাবির প্রতি শঠতা করছেন আপনারা। জনগণের দাবি মতোই আপনারা প্রাথমিক স্তরে ইংরাজি চালু করেছেন।

এইভাবে জনগণের ক্ষোভের জন্য আপনারা একটা স্তিমিত অপপ্রয়াস চালিয়েছেন। আপনারা যদি সত্যিকারের জনগণের দাবি মর্যাদা দিতে চান তাহলে ৫ম শ্রেণীর থেকে নয়, একেবারে শুরু থেকেই ইংরাজি পঠন-পাঠন চালু করুন। আজকে প্রাথমিক শিক্ষা পর্যদ যেভাবে শিক্ষা পদ্ধতি চালু করেছেন তাতে শিক্ষার মান কখনোই উন্নত হতে পারে না। পশ্চিমবঙ্গে শিক্ষার মান যেখানে স্বাধীনতার পরে দ্বিতীয় স্থানে ছিল, আজকে সেখানে সপ্তদশ স্থানে নেমে এসেছে। আপনাদের ভ্রান্ত শিক্ষানীতির ফলে এবং আপনাদের অনুসৃত শিক্ষানীতির ফলে শিক্ষা ব্যবস্থাটাই ভেঙে পড়েছে। সেই কারণে শিক্ষার ব্যাপারে কতগুলো প্রশ্ন এসেছে, প্রাইভেট টিউশনের ব্যাপারে শিক্ষা কমিশন, মিত্র কমিশনে রিপোর্ট সাবজেক্ট কমিটিতে আলোচিত হয়েছে। সাবজেক্ট কমিটির রিপোর্টে একেবারে বাস্তব কথা বলা হয়েছে যে, শিক্ষাব্যবস্থা আস্তে আস্তে প্রাইভেট টিউশনের উপরে নির্ভরশীল হয়ে যাচ্ছে, এটা খুবই উদ্বেগজনক। এটার প্রতিকার হওয়ার দরকার এবং এটা বন্ধ হওয়ার দরকার। কিন্তু কেন এই ব্যর্থতা সেটা কি আত্ম সমীক্ষা করেছেন? ১৭ বছরে আপনাদের রাজত্বকালে থাকাকালীন আজকে কি অভিভাবকদের পয়সা বেশি হয়ে গেল যে প্রাইভেট টিউটর রাখতে শুরু করেছে? দু'বেলা দু'মুঠো খাবার যাদের সংস্থান হয় না তারা কিনা প্রাইভেট টিউটর রেখে পড়াবেন। শিক্ষা প্রতিষ্ঠানগুলোতে শিক্ষার মান যেভাবে নেমে যাচ্ছে তাতে প্রকৃত ছাত্রছাত্রীরা শিক্ষা পাচ্ছে না। সেখানে সরকারের কোনও দায়দায়িত্ব নেই। আপনাদের নজরদারি এমন একটা পরিবেশ সমস্ত দিক থেকে সৃষ্ট করেছেন যাতে দলবাজি ছাড়া আর কিছু নেই। যার ফলে আজকে স্কুল বলুন বা কলেজ বলুন সমস্ত শিক্ষা প্রতিষ্ঠানে পড়াশুনো বলে আর কিছু নেই। আগে যা হোত এখন আর তা হয় না। অ্যাপয়েন্টমেন্ট হয় দলীয় আনুগত্যের ভিত্তিতে, সেখানে শিক্ষার যোগ্যতা কতটা তার ভিত্তিতে নয়। এর ফলে বাড়ছে দুর্নীতি এবং দলবাজি। এই সমস্তর ফলে আজকে শিক্ষা প্রতিষ্ঠানগুলোতে যতটুকু লেখাপড়া আগে হত আপনাদের অপদার্থতায় এই দীর্ঘ ১৭ বছরে কার্যত লেখাপড়া কিছুই হচ্ছে না। যার ফলে অভিভাবকরা বাধ্য হয়ে টিউটরের উপরে নির্ভরশীল হয়ে পড়েছেন। এবং প্রাইভেট টিউশনটা

একটা ব্যয়বহুল হয়ে পড়েছে। ফলে শুধু টিচার স্কেপ গোট করে এইভাবে বাইপাস করলে হবে না। তারজন্য আপনাদের যেমন দায়িত্ব আছে তেমনি আপনাদের অপদার্থতাও অস্বীকার করলে চলবে না। সেইদিক থেকে এটা এড়িয়ে গেলে চলবে না। আরেকটা জিনিস আমরা দুঃখের সঙ্গে দেখছি যে, এই মিত্র কমিশনের রিপোর্ট কেন্দ্রের জাতীয় শিক্ষানীতির পরিপূরক হয়ে দাঁড়িয়েছে। কেন্দ্রের সর্বনাশা এই শিক্ষানীতি দেশের শিক্ষানীতিকে সঙ্কুচিত করেছে এবং শিক্ষাকে ব্যয়বহুল করেছে। সুতরাং মুখে আপনারা যতই বলুন মিশ্র কমিশনের রিপোর্ট ইট ইজ ব্লু প্রিন্ট অফ দি কার্বন কপি। জাতীয় শিক্ষানীতিতে কেন্দ্রীয় সরকার যে পদক্ষেপ নিয়েছেন প্রকারন্তরে মিত্র কমিশনের রিপোর্টের মধ্যে দিয়েও সেই জিনিসই আমরা দেখতে পাচ্ছি। আজকে মিত্র কমিশনের যে রিপোর্ট তাতে বলা হচ্ছে জিনিসের দাম ৩০-৪০ গুণ বেড়েছে ফলে শিক্ষার ব্যয়ভার বাড়বে। আজকে যে শিক্ষার ব্যয়ভার বাড়ছে এগুলো কি জাস্টিফায়েড? জাতীয় শিক্ষা কমিশনের মতে এই দৃষ্টিভঙ্গি হচ্ছে গণতান্ত্রিক শিক্ষার দৃষ্টিভঙ্গি। এই গণতান্ত্রিক শিক্ষার দাবি উঠেছিল নবজাগরণের যুগে, স্বদেশি আন্দোলনের যুগে। তখন কি দাবি ছিল গোখ্লের, দাবি কি ছিল—লালা রাজপথ রায়ের কি কথা ছিল—কোঠারি কমিশনের কথা কি ছিল সেগুলো মনে করুন। সেখানে কমিশনের কথা ছিল যে শিক্ষাকে যদি জনশিক্ষা এবং গণশিক্ষায় উন্নীত করতে চান তাহলে তার আর্থিক দায়দায়িত্ব সরকারের। আজকে এই সমস্ত ইতিহাসকে ফেলে দেওয়া হয়েছে। আজকে কেন্দ্রীয় সরকারের জাতীয় শিক্ষানীতির সঙ্গে আপনারা সমতালে সুরে সুর মিলিয়ে চলতে শুরু করেছেন। আজকে পার্থবাবু যে রিপোর্ট পড়লেন তাতে দেখা গেল যে ৩০-৪০ গুণ মুল্য বৃদ্ধি হয়েছে ফলে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আপনাদের শিক্ষার ব্যয়ভারের নীতিগত পার্থক্যটা কি? সুতরাং এই বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমাদের আনীত কাটমোশনকে সমর্থন করে এবং বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-10—5-20 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীবর্গ ১৯৯৩-৯৫ সালের জন্য শিক্ষা খাতের যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তা সম্পূর্ণরূপে সমর্থন করে কয়েকটি কথা বলছি। শিক্ষা দপ্তরের প্রসঙ্গে বলতে গিয়ে সকলেরই জানা একটা শ্লোক প্রথমে বলছি। "বিদ্যা বিবাদায় ধনং মদায় শক্তি পরেয়াং পরিপীড়নায়। খলস্য সাধোঃ বিপরীতমেতং জ্ঞানায় দানায় চ রক্ষণীয়।" স্যার, ব্যাপারটা আমি একটু পরিষ্কার করে বলতে চাই। আমাদের বিরোধী দলের বন্ধুদের আমলে তারা এই বিদ্যাকে কিভাবে ব্যবহার করতেন, অর্থকে তারা কিভাবে ব্যবহার করতেন এবং শক্তিকে তারা কিভাবে ব্যবহার করতেন তা আমরা সকলেই জানি। শক্তিকে তারা অপরের পীড়নের জন্য ব্যবহার করতেন। বিদ্যা তাদের কাছে ছিল অহঙ্কারের ক্ষেত্র। বামফ্রন্টের আমলে কিন্তু অবস্থাটা তা নয়। বামফ্রন্টের আমলে অবস্থাটা সম্পূর্ণ পাল্টে গিয়েছে। বামফ্রন্টের আমলে প্রতিটি মানুষ যাতে

শিক্ষার আলো পেতে পারে অথবা বলা যায় শিক্ষার আলোর ঝর্ণাধারায় প্রতিটি মানুষকে যাতে ধুইয়ে দিতে পারা যায় সেই শিক্ষা ব্যবস্থাই বামফ্রন্ট সরকার গ্রহণ করেছেন। তারজন্যই আজকে বিরোধী দল কংগ্রেসের গাত্রদাহ। কারণ, ওদের আমলে ওরা মানুষকে এক্সপ্লয়েড করতেন, মানুষকে শিক্ষার আলো থেকে বঞ্চিত করে রেখেছিলেন। ওরা বলছেন সাক্ষরতা আন্দোলন নিয়ে প্রহসন চলছে। আমাদের অভিজ্ঞতা কিন্তু ভিন্ন কথা বলে। আমরা জেলায় জেলায় এডুকেশন টিম নিয়ে গিয়ে দেখেছি যে জেলাতে জেলাতে এই সাক্ষরতার অভিযান কি অদ্ভুত একটা মাত্রা পেয়েছে এবং গ্রামবাংলার কি অসাধারণ রূপান্তর ঘটিয়েছে। এই সাফল্য ওদের গাত্রদাহের কারণ সেইজন্যই ওরা এর বিরুদ্ধে বলছেন। সৌগতবাবু তার বক্তৃতায় শিক্ষকদের সম্বন্ধে বললেন। শিক্ষকদের ব্যাপারে তিনি কুম্ভীরাশ্রু বিসর্জন করলেন। কিন্তু এই শিক্ষকদের কারা দুর্দশার মধ্যে রেখেছিল, কারা শিক্ষকদের চোখের জল ফেলিয়েছিলেন, কারা শিক্ষকদের অনাহারে, অর্দ্ধাহারে রেখেছিলেন, কারা শিক্ষকদের মানসম্মান ভুলুণ্ঠিত করেছিলেন তার জবাব সৌগতবাবু দেবেন কি?

সৌগতবাবু, জেনে রাখবেন, ইতিহাস কিন্তু আপনাদের ক্ষমা করবে না। ১৯৭৭ সালের পর কিন্তু এখানে শিক্ষকদের মানমর্যাদা অনেক বেড়েছে। বামফ্রন্টের আমলে শিক্ষকরা আসল মর্যাদাটা ফিরে পেয়েছেন এবং আজকে শিক্ষকদের সম্মানের আসনে বসিয়েছেন বামফ্রন্ট সরকার। আগে শিক্ষকদের সঙ্গে কেউ মেয়ের বিয়ে দিতে চাইতো না। মেয়ের বাবারা ভয় পেতেন যে মেয়ে খেতে পাবে না। সেই অবস্থা থেকে শিক্ষকদের বামফ্রন্ট সরকার একটা মর্যাদার আসনে তুলে নিয়ে এসেছেন। মাননীয় সৌগতবাবু যখন কলেজে অধ্যাপনা করতে ঢুকেছিলেন তখন কত টাকা বেতন পেতেন আর আজকে কি অবস্থা বা কত টাকা বেতন পান সেটা তিনি একটু বলবেন কি? তারজন্য কোনও কৃতজ্ঞতা কিন্তু তিনি স্বীকার করেননি। যিনি কৃতজ্ঞ হয়েও কৃতজ্ঞতা স্বীকার করেন না তাকে অকৃতজ্ঞ ছাড়া আর কিছু বলা যায় না। মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী সত্যসাধনবাবু, নামটা তার যথার্থ। তিনি সত্য কথা বলেন, সৎ আচরণ করেন।

আমরা জানি, আমরা স্নান করি আমাদের দেহের মলিনতা দূর করার জন্য আর আমাদের মনের মলিনতা দূর করার জন্য আমরা স্নান করি গ্রন্থাগারে, এতে মানুষের মতো প্রকৃত শুদ্ধ হয়। বামফ্রন্ট সরকার সেই মহান পবিত্র কর্মে নিযুক্ত আছে। আমরা দেখেছি কংগ্রেস আমলে গোটা শিক্ষা ব্যবস্থা ভেঙে পড়ার অবস্থায় ছিল। সেই অবস্থা থেকে শিক্ষা ব্যবস্থাকে তুলে আনতে পেরেছে বামফ্রন্ট সরকার। একটা সুস্থ, সবল শিক্ষা ব্যবস্থা বামফ্রন্ট সরকার এনে দিয়েছে। "ন হি জ্ঞানেন সদৃশ্যং পবিত্রমিহ বিদ্যতে" এটা আমরা জানি। শিক্ষার অনুশীলন করা মানে পবিত্র অনুশীলন করা। সংস্কৃত শিক্ষার প্রচার এবং প্রসার যাতে হয় সেই বিষয়ে দেখা দরকার। এই বলে বাজেটের সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষামন্ত্রীগণ শিক্ষা খাতে বাজেট যা এনেছেন, আমি তার তীব্র বিরোধিতা করছি এবং আমাদের দলের কাট মোশনগুলো আমি ভীষণভাবে সমর্থন করছি। আমি প্রথমে একটা কথা বলতে চাই যে শিক্ষা ব্যবস্থাটা যুগ্ম তালিকায় আছে মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন, কিন্তু একটা কথা আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই, আজ পর্যন্ত এই রাজ্যে শিক্ষা ব্যবস্থাটা National Education Policy. তা ফলো করলেন না। আমি আপনাদের কাছে অনুরোধ করব For the sake of integrity চেষ্টা করুন National Education Policy আপনি ফলো করতে পারেন কি না। আমি কতকগুলো ইনফরমেশন আপনাকে দিতে চাই। আপনি অনুরোধ করতে পারেন কি না। আমি কতকগুলো ইনফরমেশন আপনাকে দিতে চাই। আমি অনুরোধ করব আপনারা সেই ব্যাপারগুলো একটু ভেবে দেখবেন। মাননীয় সদস্য গৌরীবাবু বললেন কেন্দ্রীয় সরকারের বাজেটের কথা—আমি বলি গত ১৪ই ফেব্রুয়ারি চিফ মিনিস্টারদের কনফারেন্স হয় দিল্লিতে এডুকেশন-এর উপর। তাতে প্রাইম মিনিস্টার সমস্ত চিফ মিনিস্টারদের কাছে ঘোষণা করেছিলেন যে প্লান আউট লে ৫৩ হাজার কোটিতে পৌঁছে দিয়েছেন। স্টেটসম্যান কাগজে বেরিয়েছে "The Prime Minister today announced a governmental increase of fund for education to six per cent with respect to Gross Domestic Product for Ninth Five Year Plan. The fund would now amount to about fifty thousand crores of rupees."

এই প্রসঙ্গে আপনাকে অনুরোধ করব ভেবে দেখতে যে সারা রাজ্যে আমাদের percentage of education for next domestic product যেখানে আসামে আছে ৫.২, বিহারে আছে ৫.৫, কেরালায় ৬.৩, ওড়িশাতে ৪.৪, ওয়েস্ট বেঙ্গলে আছে ৪.৩। আমাদের প্রাইম মিনিস্টার চাইছেন এটাকে ৬তে তুলে নিয়ে যাবার জন্য। আমি মাননীয় গৌরীবাবুকে এই কথাটা স্মরণ করতে বলব। প্ল্যান বাজেট আগে ছিল ৯৩-৯৪ সালে ১৮৯ কোটি, ৯৪-৯৫ সালে ২২৫ কোটি, কত ইনক্রিজ হয়েছে কিন্তু আপনি হিসাব করে বলবেন, আপনি সায়েন্স অ্যান্ড টেকনোলজির জন্য কত পারসেন্টেজ বাড়াতে পেরেছেন? মাননীয় মন্ত্রী আনিসুর রহমান বললেন আজকে এইচ. এস.-এ কত পরীক্ষা দিয়েছে, আমি তাকে বলি, এটা ৯৪ সালে ছাত্র সংখ্যা বাড়বে স্বাভাবিক। আমি আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই ৮১ সালে আমাদের রাজ্যে টোটাল পপুলেশন ছিল ৫ কোটি ৮৫ লক্ষ ৯১ হাজার।

[5-20—5-30 p.m.]

১৯৯১ সালের সেন্সাস (আদমসুমারী) অনুযায়ী জনসংখ্যা বৃদ্ধি পেয়ে হল ৬ কোটি ৮০ লক্ষ ৭৮ হাজার। অর্থাৎ ১ কোটি ৩৫ লক্ষ জনসংখ্যা বেড়েছে। ১৯৮১-৮২ সালে মোট প্রাইমারি স্কুল ছিল ৪৭,৬২৬টি, ১৯৯১-৯২ সালে তা বেড়ে হল ৫১,০২৩১টি। প্রাইমারি স্কুলের সংখ্যা বাড়ল কত, ৩,৩৯৫টি। লোকসংখ্যা বাড়ল ১ কোটি ৩৫ লক্ষ,

প্রাইমারি স্কুল বাড়ল ৩,৩৯৫টি। ১৯৯১ সাল পর্যন্ত এই হচ্ছে আপনাদের প্রাথমিক বিদ্যাল বৃদ্ধির অবস্থা। এখন ১৯৯৪ সালে অবস্থার আরও অবনতি হয়েছে। অতএব প্রাইমা স্কুলের সংখ্যা বাড়িয়ে যুগান্তকারি বিপ্লব আনা আপনাদের পক্ষে সম্ভব নয়।

এরপর আমি মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীকে স্মরণ করিয়ে দিতে চাই, ডিউরিং সেভে প্ল্যান—১৯৮৫ সাল থেকে ১৯৯০ সালের মধ্যে সারা ভারতবর্ষে কলেজ বেড়েছে ১,১৩৩টি তার মধ্যে আমাদের রাজ্যে বেড়েছে ক'টি, মাত্র ৩৩টি। পারসেন্টেজ করলে দাঁড়ায় মা ২.৯ শতাংশ। তাহলে আপনি নিজেই অবস্থা একটু ভেবে দেখুন।

মাদ্রাসা শিক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব—গত ৫/৬ বছরে এ রাজে একটাও মাদ্রাসা বাড়েনি। আপনি শুধু কিছু স্কুলকে আপ গ্রেড করেছেন। অবশ্য এবারে বাজেটে দেখছি, আপনি কিছু নতুন মাদ্রাসা করার কথা বলেছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীদের একটু ভেবে দেখতে অনুরোধ করছি যে, আমাদের কস্ট পার স্টুডেন্ট পার অ্যানাম ফর এলিমেন্টারি এডুকেশন অল ইন্ডিয়াতে হচ্ছে ৪২৪ টাকা ৬০ পয়সা, আর ওয়েস্ট বেঙ্গলে হচ্ছে ২৬ টাকা ৩৩ পয়সা। এ বিষয়ে সর্বভারতীয় ক্ষেত্রে পশ্চিমবঙ্গের পজিশন কোথায়, কেবল মাত্র মিজোরামের ঠিক ওপরে। একমাত্র মিজোরাম আমাদের চেয়ে কম পয়সা খরচ করে আমাদের পজিশন ৩২-এর মধ্যে ৩১তম স্থান।

এরপর আসুন ড্রপ আউট, সেখানে কি অবস্থা? ১৯৮৯-৯০ সালের ড্রপ আউট রেট ইন ক্লাশ ওয়ান টু ফোর পশ্চিমবঙ্গে বালকদের ক্ষেত্রে ৬৩ শতাংশ, আর বালিকাদের ক্ষেত্রে ৬৮.৭৬ শতাংশ, টোটাল ৬৫.৭৪ শতাংশ। এই স্টেজে ভারতবর্ষে আমাদের চেয়ে বেশি ড্রপ আউট হচ্ছে কেবল রাজস্থান, মণিপুর ও বিহার। রাজস্থানে ৮০.২১ শতাংশ, মণিপুরে ৭৭.৮৩ শতাংশ এবং বিহারে ৭৯.৫১ শতাংশ। ক্লাশ ওয়ান টু এইচ ১৯৮৯-৯০ সালের পশ্চিমবঙ্গের ড্রপ আউটের রেট হচ্ছে, বয়েজ ৭৫.৭২ শতাংশ, গার্লস ৭৮.৭৯ শতাংশ, টোটাল ৭৭.০৪ শতাংশ। আর ড্রপ আউট পারসেন্টেজ ইন ওয়ান টু টেন আমাদের কত, ১৯৮৯-৯০ সালে বয়েজ ৮৩.৮৫ শতাংশ, গার্লস ৮৫.০৮ শতাংশ, টোটাল ৮৪.৫৮ শতাংশ।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১৮ বছরে পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থায় কোনও কিছু হয়নি, একটা স্কুলও বাড়েনি, একটা কলেজও বাড়েনি—এসব কথা আমি বলতে চাই না। আমি শুধু মন্ত্রী মহাশয়দের সামনে মিত্র কমিশনের সুপারিশের ২.৩৩ নং আর্টিকেল থেকে একটা সেনটেন্স উল্লেখ করতে চাই। ওঁরা নিশ্চয়ই সেটা পড়েছেন। তথাপি আমি এই হাউসে সেটা ওঁদের স্মরণ করিয়ে দিলে খুব একটা অন্যায় করব না। দিস সেন্টেন্স ইজ সাফিসিয়েন্ট টু প্রুভ রাজ্যে শিক্ষা ব্যবস্থা কোন্ জায়গায় দাঁড়িয়েছে। সেন্টেন্সটা হচ্ছে—"পেরেন্টস বিগিন টু থিঙ্ক দ্যাট গোয়িং টু স্কুল ইজ ওয়েস্ট অব টাইম ফর দেয়ার চিলড্রেন।" এই মারাত্মক

সেন্টেন্সটাকে যদি অনুধাবন করেন, পর্যালোচনা করেন তাহলেই প্রকৃত অবস্থা বুঝতে পারবেন। আমি আর একবার শব্দটা পড়ছি, 'পেরেন্টস বিগিন টু থিংক দ্যাট গোয়িং টু স্কুল ইজ ওয়েস্ট অব টাইম ফর দেয়ার চিলড্রেন।'

এই জায়গায় একটা লাইনে মিত্র কমিশন বলে দিচেছ যে আপনারা শিক্ষার ক্ষেত্রে সারা রাজ্যকে কোথায় নিয়ে গেছেন। আজকাল গরিব ছেলেমেয়ের বাবা-মা ভাবছে ছেলেমেয়েদের স্কুলে যাওয়া ওয়েস্টেজ অফ টাইম ছাড়া কিছু নয়। একটি কথা মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই, এই গভর্নমেন্ট ঠিক করলেন ইংরাজি ক্লাশ সিক্স থেকে চালু হবে। তারপর ইংরাজিকে পাত্তা দিলেন না। শিক্ষা কমিশন বলল, ক্লাশ ফাইভ থেকে ইংরাজি চালু হবে। ভাল করেছেন চালু করেছেন। কিন্তু আরও আপনাদের ভাববার জন্য অনুরোধ করব। আমি দায়িত্ব নিয়ে বলতে চাই, এই সরকার যখন ক্লাশ ফাইভ থেকে চালু করলেন It was a decision of the Cabinet, It is the decision of the Front Government.

আমি আপনাকে ছবি দেখাচ্ছি, রিপোর্টে দেখছি—আপনি কি ব্যবস্থা নেবেন? মানুষের কাছে কি বলবেন? এই পত্রিকাটা রিসেন্টলি সমস্ত এম. এল. এ.দের কাছে বিলি হয়েছে যার নাম হচ্ছে 'হাটে-বাজারে'। হাটে-বাজারে পত্রিকার ৩৭ পৃষ্ঠা খুলে দেখুন, এই বামফ্রন্ট সরকারের দুইজন ক্যাবিনেট মিনিস্টার্স খিদিরপুর ইংরাজি গার্লস স্কুল উদ্বোধন করলেন। সেখানে কাকে এনেছেন? বিহার থেকে রাজ্যপালকে নিয়ে এসেছেন এবং এই রাজ্যের দুইজন ক্যাবিনেট মন্ত্রী সেখানে বলছেন, এই স্কুল প্রতিষ্ঠার মধ্য দিয়ে একটা উল্লেখযোগ্য ভূমিকা পালন করবে। আপনি পারবেন এর বিরুদ্ধে ডিসিসন নিতে? আজকে বাংলার মানুষ এক কথা বলছে আর বামফ্রন্ট সরকারের ক্যাবিনেট এক ডিসিসন নিচ্ছে আর বামফ্রন্ট সরকারের মন্ত্রীরা তা মানছেন না, বরং কন্ট্রাডিকশন করে, হোল থিওরীটাকে কন্ট্রাডিকশন করে। এই পত্রিকা আমাদের লেখা নয়, কংগ্রেসের লেখা নয়, ফ্রন্ট সরকার দিয়েছে। এটা দয়া করে দেখে নেবেন এই ফ্রন্ট সরকারের অবস্থাটা কি? কি বলবেন, ইংরাজি পড়া অপরাধ? আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, উনি পড়ে দেখবেন—প্রফেসর সুনন্দা সান্যালের লেখা গত ৩-৬-৯৪ তারিখে স্টেটসম্যান পত্রিকায় বেরিয়েছে, The West Bengal English teaching planners make their own children start English from the age of 5 demonstrating that they do not believe in what they say.

হাটে-বাজারে পত্রিকা আপনাদের হাটে হাঁড়ি ভেঙে দিয়েছে। যে কথাগুলি বলেছিলেন, They do not believe in what they say. You do not believe it.

আপনারা ভাবেন না, কি করবেন? এই গভর্নমেন্ট একটা ডিসিসন নিল, ইংরাজি কোন ক্লাশ থেকে চালু করা উচিত। এই ডিসিসন নিতে এত সময় লাগে? এর পরে যদি

কোনও চিন্তাশীল ব্যক্তি বলেন এই গভর্নমেন্ট ইন ডিসিসন রোগে ভুগছে তাহলে সে কি খুব অন্যায় করবে? আপনারা গ্যাট চুক্তি নিয়ে দেশের সার্বভৌমত্ব এবং অনেক বড় বড় কথা বলেন। কিন্তু কোনও ক্লাস থেকে ইংরাজি পড়ালে বাংলার মানুষ উপকৃত হবে এই ডিসিসন নিতে হেজিটেট করছেন। মুখ্যমন্ত্রীর ভাষায় এখন এই নিয়ে চিন্তা চলছে। আপনারা প্রায়শই বলেন, এবং ঘটনাটা সত্য, শিক্ষকরা কোর্টে যাচ্ছেন।

আপনি হিসাব করে দেখুন, আপনারা তাদের বাধ্য করাচ্ছেন। আমি বিনীতভাবে একটি প্রশ্ন করি, আমরা যারা এম. এল. এ. আমরা শপথ নিয়েছি, আমরা দায়িত্ব নিয়ে ৫ বছর থাকব। মাননীয় মন্ত্রী শ্রী সত্যসাধন চক্রবর্তী মহাশয়ও শপথ নিয়েছেন ৫ বছর জনগণের সেবা করবেন। সাংবিধানিক স্বীকৃতি একেই বলে। কিন্তু কেন্দ্রীয় সরকার যদি কোনও চক্রান্ত করে কোনও রাজ্য সরকারকে ৫ বছর আগে ভেঙে দেয় এবং তারজন্য যদি আপনারা কোর্টে যান তাহলে আপনারা দায়ী নন, কেন্দ্রীয় সরকার দায়ী হবেন।

[5-30—5-40 p.m.]

অস্বীকার করে কোনও লাভ নেই। যে শিক্ষক যেদিন স্কুল বা কলেজে, প্রাইমারি, মাধ্যমিক বা কলেজের চাকরি নিলেন তিনি নিশ্চিতভাবে জানতেন যে ৬৫ বছর পর্যন্ত চাকরি করব। আপনারা কোন অজুহাতে তাঁদের ৬০ বছর করে দিলেন? তাঁরা যদি কোর্টে যান তাহলে ঘটনাটা কি প্রমাণিত হল না যে আপনি তাঁদের বাধ্য করলেন কোর্টে যেতে। আমি আপনাদের অনুরোধ করব যাঁরা খ্যাতি নিয়ে যশ নিয়ে ৬০ বছর শিক্ষকতা করছে তাঁদের ক্ষেত্রে ৬৫ বছর মেনে নিন, এতে কেউ আন্দোলনের পথে গেলে আমি আপনার সঙ্গে একমত হব। এখন যাঁরা অ্যাপয়েন্টমেন্ট পাচ্ছেন তাঁরা প্রস্তুত হয়ে যাবেন যে আমি ৬০ বছর পর্যন্ত চাকরি করতে পারব। আমাদের ক্ষেত্রে যেমন সংবিধানের নিয়ম অনুযায়ী ৬ বছর, ৪ বছর করে দেওয়া আছে, আমাদের মধ্যে কেউ যেদিন শপথ নেবে সে জানবে যে আমরা ৪, ৫ কি ৬ বছর আছি। আপনি ভেবে দেখবেন আজকে আপনিই শিক্ষকদের কোর্টে পাঠাচ্ছেন। আপনি আগে শিক্ষক আন্দোলনের নেতা ছিলেন, মাননীয় মন্ত্রী মহাশয় দুঃখের সঙ্গে স্মরণ করতে হয় পশ্চিমবঙ্গের মানুষ জানত যে আপনি সি. পি. এম.এর নেতা নন, আপনি শিক্ষক আন্দোলনের নেতা। মাঝে মাঝে আপনার প্রথম পরিচয় স্মরণ করতে আমার নিজেরই হেজিটেট আসে। আপনার কাছে বিনীতভাবে আবেদন করছি, শিক্ষকদের ৬০-৬৫ বছরের ব্যাপারে একটু দায়িত্ব নিন, বলুন যারা এখন নতুন চাকরিতে যাচ্ছে তারা ৬০ বছরে রিটায়ার করবে। There is no alternative. পেনশনের কথা যদি বলা যায় তাহলে তো একই কেলেঙ্কারির কথা, আপনি বহুবার বহু জায়গায় বলেছেন যদি পেনশন কোনও কারণে আটকে যায় যার জন্য আটকাবে তাকে শাস্তি দেব। আপনার কাছে একটা উদাহরণ তুলে ধরতে চাই। ভদ্রলোকের নাম বলদেব বাগ, দক্ষিণ ২৪ পরগনায় প্রাইমারি স্কুলের টিচার ছিলেন, তাঁর পেনশন পেপার ডি. আই. লিখেছেন ডিভিসন নম্বর

হচ্ছে ২৪৭-২৩/৩/৯৪ পুরানন্দপুর স্কুল, তাতে লিখছে It is also appeared that P. T. Training certificate and statement of all the pages of service book have not been countersigned by D. I. So, he is requested to make them countersigned by the D. I. with seal.

ডি. আই. পেনশন পেপারে কাউন্টার সাইন করেননি, একজন শিক্ষকের চটি জুতাটা ধূলায় মলিন হয়ে গেছে, আপনি তাদের শাস্তি দেবেন। আপনি বলেছেন শিক্ষকদের সমস্ত ব্যাপার যদি ঠিক করে দেয় তাহলে তাড়াতাড়ি পেনশন হবে, শিক্ষকদের কাউন্টার সাইন করতে হবে না। কাউন্টার সাইন ডি. আই. আপনার কর্মচারী করবে, এই হচ্ছে রাজ্যের অবস্থা। আরও অনেক কথা বলার ছিল আপনি বলছেন শিক্ষকদের কথা ভাবছেন, আমি মনে করি শিক্ষকদের সাথে লড়াই করছেন, আগামী দিনেও লড়াই করবে। কাজেই এই বাজেট সমর্থন করলে অন্যায় হবে, আমি কর্তব্যচ্যুত হব সেজন্য শিক্ষা বাজেট সমর্থন করতে পারলাম না, তাই আমাদের দলের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের শিক্ষা বিভাগের যে বাজেট বরাদ্দ পেশ করা হয়েছে সেই বাজেট বরাদ্দ সম্পর্কে বিরোধী পক্ষ যে বক্তব্য রেখেছেন বা সরকার পক্ষের সদস্যগণ যে বক্তব্য রেখেছেন আমি সেটা শুনেছি। সুনীলবাবু এখানে বলেছেন যে, আমরা ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা নেবার ব্যাপারে কোনও আপত্তি করি না। গত বছর বাজেট আলোচনার সময়েও বলেছিলাম, হ্যাঁ সত্যি, এক্ষেত্রে আমাদের কোনও আপত্তি নেই। তবে তিনি এ ব্যাপারে ওয়াকিবহাল যে, বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে টাকাটা সরাসরি আমরা গ্রহণ করি না, টাকা কেন্দ্রীয় সরকার গ্রহণ করেন। ঐ টাকা থেকে কেন্দ্রীয় সরকার যে পরিমাণ অর্থ রাজ্যগুলিকে দেন তারই উপর আমরা পরিকল্পনা তৈরি করি। আর এটাও আমি জানাতে চাই যে, ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে সুদের যে হারে তারা টাকাটা নেন তার থেকে অনেক বেশি পরিমাণ সুদে রাজ্যগুলির উপর সেই টাকাটা চাপান হয়। কাজেই টাকাটা আমাদের সুদ সমেত কেন্দ্রীয় সরকারকে ফেরৎ দিতে হয়। এভাবেই সাধারণ মানুষের উপর সুদের বোঝা চাপানো হচ্ছে। সুতরাং এটা মনে করবার কোনও কারণ নেই যে, এ-ব্যাপারে কেন্দ্রীয় সরকার আমাদের উপর করুণা করছেন। বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে যে টাকাটা পেয়েছি কেন্দ্রীয় সরকারের মাধ্যমে সেই টাকা আমরা রাজ্যের স্বার্থে, শিক্ষার স্বার্থে পলিটেকনিকের উন্নতি করবার জন্য, আই. টি. আই. উন্নতি করবার জন্য নির্দিষ্ট পরিকল্পনা তৈরি করেছি এবং সেই পরিকল্পনামাফিক কাজ আমরা করছি। আমাদের বিল্ডিং রিপেয়ার এবং নতুন বিল্ডিং নির্মাণের জন্য ৩১.৫২ কোটি টাকা বরাদ্দ ছিল তার বেশিরভাগ টাকাটা এই বছর খরচ করতে পেরেছি। আপনারা বলে থাকেন যে, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা যে টাকা পাই সেটা সময় মতো খরচ করা হয় না। তাই আপনারা জেনে খুশি হবেন যে, এই বছর বিশ্ব ব্যাঙ্ক যে রিভিউ করেছেন তাতে তারা

পশ্চিমবঙ্গের কাজগুলি রিভিউ করে সন্তোষজনক রিপোর্ট দিয়েছেন, বলেছেন যে, বেশ কিছুটা অগ্রগতি এক্ষেত্রে ঘটেছে। আমরা ঐ টাকার মধ্যে আমাদের ২৮টি পুরাতন পলিটেকনিকের রিপেয়ার এবং ৪টি নতুন পলিটেকনিক তৈরি হবে। এরমধ্যে ১৯টি পূর্ত বিভাগের হাতে দেওয়া হয়েছে এবং বাকি ১৩টি বিভিন্ন কনসালটেন্টদের সঙ্গে কথা বলে সকলে মিলে কাজটা করছি। নতুন পলিটেকনিকের মধ্যে রূপনারায়ণপুরের কাজটা শুরু করে দিয়েছি। আগে আমরা বলেছিলাম যে, এই কাজটা আমরা শুরু করতে পারছি না, কারণ গত বছর খরচের ব্যাপারে কিছুটা অসুবিধা ছিল। এবারে অসুবিধাটা অতিক্রম করতে পেরেছি। আমরা রাজ্যের প্রতিটি পলিটেকনিকে ইলেকট্রনিক্স কোর্স চালু করব। এই কোর্সটা আমাদের রাজ্যে এখনও চালু হয়নি, তবে সেটা এখনও আসবে। হলদিয়ায় একটা পলিটেকনিক করছি এবং তার কাজটা এই মাসের মধ্যে বা আগামী মাসে শুরু করতে যাচ্ছে। হলদিয়া পলিটেকনিকে পেট্রো কেমিক্যালস-এর উপর ডিপ্লোমা কোর্স পড়াবার কথা। সেখানে এই নতুন পলিটেকনিকটা শুরু করতে পারলে হলদিয়ার ক্ষেত্রে অগ্রগতি ঘটবে। গত বছর বলেছিলাম যে, চন্দননগরে মহিলাদের জন্য একটা পলিটেকনিক করতে যাচ্ছি। আমাদের কাছে আনন্দের সাথে বলছি এই বছরের মধ্যেই ঐ পলিটেকনিক নির্মাণের কাজটা সম্পূর্ণ হচ্ছে এবং এই বছর থেকেই তাতে ছাত্রী ভর্তি করা হবে। কাজটা জয়েন্ট এনট্রেন্সের মাধ্যমে সম্পন্ন হবে। পলিটেকনিকটা আগামী আগস্ট মাস থেকে খুলে দেব। দ্বিতীয় মহিলা পলিটেকনিক কলেজটি শিলিগুড়িতে হয়েছে এবং সেটা এই মাসের মধ্যেই কাজ শুরু করবে।

[5-40—5-50 p.m.]

আমি এই কথা বলতে চাই ছাত্রীদের জন্য আমাদের রাজ্যে দুটি পলিটেকনিক হচ্ছে। আমরা এটাও সিদ্ধান্ত নিয়েছি যে আমাদের রাজ্যে যে ২৫টি পলিটেকনিক আছে সেইগুলিকেও আমরা কো-এডুকেশন হিসাবে ঘোষণা করে দিয়েছি এবং সেইগুলিসহ শিক্ষা প্রতিষ্ঠান হিসাবে পরিগণিত হবে। আমি আর একটা বিষয় এখানে বলতে চাই। ডাঃ জয়নাল আবেদিন সাহেব এখানে আছেন, বিরোধী পক্ষের কিছু মাননীয় সদস্যও আছেন, এই ব্যাপারে আপনাদের দিল্লির কাছে বলা দরকার। কারণ গতকাল যখন পৌর বাজেট এখানে আলোচনা হয়েছিল তখন আপনারা বলেছিলেন মহিলাদের জন্য আপনারা সিট রিজার্ভেশনে যথেষ্ট সচেষ্ট। খুব ভাল কথা। কিন্তু আমাদের রাজ্যে একটা রিজিওন্যাল ইন্সটিটিউট অফ ভোকেশন্যাল ট্রেনিং ফর ওম্যান হওয়ার কথা চলছে ১৯৮৬ সাল থেকে। এর জন্য জমি ইত্যাদি মাননীয় মন্ত্রী শান্তি ঘটক মহাশয় যখন শ্রম দপ্তরের মধ্যে আমাদের আই. টি. আই. দেখা হত ১৯৮৩ সালে তাদের দিয়েছিলেন সল্ট লেকে। কিন্তু আমরা আশ্চর্যজনকভাবে লক্ষ্য করলাম যে ব্যাঙ্গালোরে কিছুদিন আগে এই কাজ প্রায় সমাপ্ত হচ্ছে। কেন্দ্রের যিনি মন্ত্রী ছিলেন তাঁর সাথে কথা বলেছিলাম, তাঁকে বার বার চিঠি লেখা হয়েছে এবং পরবর্তীকালে অন্যান্য কেন্দ্রীয় মন্ত্রীদের চিঠি লেখা হয়েছে। তাঁরা বললেন এই কাজ সি.

ı. ডব্লু. ডি.কে দেওয়া হয়েছে। এই কাজের অগ্রগতি সম্পর্কে কিছু জানতে পারলাম না। ামার মনে পড়ছে গতবার বাজেট আলোচনার সময় বা কোন এক সময় বিরোধীপক্ষের াননীয় সদস্য সাধন পান্ডে মহাশয় জিজ্ঞাসা করেছিলেন এই ইন্সটিটিউট সম্পর্কে আজকে ঁনি নেই, জয়নাল আবেদিন সাহেব আছেন, ওনাকে বলছি, ব্যাঙ্গালোরে এই কাজ সমাপ্ত তে পারে, অন্য রাজ্যে এই কাজের দ্রুত অগ্রগতি হতে পারে, ১৯৮৩ সালে পশ্চিমবাংলা মি দেওয়ার পরে আজকে ১৯৯৪ সাল হয়ে গেল, কোন রহস্যজনক কারণে এখানে এই াজ করা হচ্ছে না? আমাদের দিক থেকে উদ্যোগের কোনও ঘাটতি নেই। গত ৩ বছর রে বারে বারে কেন্দ্রীয় সরকারের কাছে দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। আমি শুধু আপনাদের াছে অনুরোধ করছি আপনারা কেন্দ্রীয় সরকারের মন্ত্রীর কাছে বলুন কেন এই কাজ শুরু চ্ছে না। এই কাজ শুরু করতে বলুন। মাননীয় মুখ্যমন্ত্রী উদ্যোগ নিয়েছিলেন, শ্রমমন্ত্রী দ্যোগ নিয়েছিলেন এই কাজ শুরু করার জন্য। এই ব্যাপারে আপনাদের কি করনীয় াকতে পারে আপনারা সেটা চিন্তা করে দেখবেন। পরবর্তীকালে আমি যেটা বলতে চাই সটা হল সৌগতবাবু যেটা বলেছেন সেই সম্পর্কে। উনি বলেছেন যে, আমাদের রাজ্যে ন্ডাস্ট্রির সাথে ইন্টার-অ্যাকশন-এর ব্যাপারে কাজের খুব বেশি অগ্রগতি হয়নি। এই কথা ঠক আমাদের রাজ্যের শিল্পের যে অবস্থা তার সঙ্গে সামাঞ্জস্য রেখে আমরা যে কাজ রার চেষ্টা করেছি সেটা বিবৃত করা দরকার। আমরা কনফেডারেশন অফ ইন্ডিয়ান ইন্ডাস্ট্রির াথে একটা চুক্তি করেছি এবং কনফেডারেশন অফ ইন্ডিয়ান ইন্ডাস্ট্রি এই কাজে আমাদের াহায়তা করছে এবং আগামী দিনে শিল্পগুলির সাথে আমরা সংযোগ রক্ষা করতে পারব। ই ক্ষেত্রে আমরা চেষ্টা করছি যাতে শিল্পগুলিকে আরও যুক্ত করা যায়। বজবজে আরও কটা লেদার ইন্ডাস্ট্রি তৈরি হয়েছে। সেই ক্ষেত্রে বাটাকে যুক্ত করার আমরা প্রচেষ্টা শুরু রেছি। আজকে আমরা মিটিং করেছি এবং পরবর্তীকালে আমরা এই কাজগুলির আরও কছুটা জোরদার করতে পারবো। আপনারা জানেন যে শিল্পের ক্ষেত্রে আমাদের কি অবস্থা। র্তমানে আপনারা জানেন যে পাট শিল্পের ক্ষেত্রে সমস্যা আছে। যার জন্য আই. টি. আই. াশ করা ছাত্রদের যে অ্যাপ্রেনটিসশিপ ট্রেনিং, সেই ট্রেনিংটা আমরা পুরো করতে পারিনি, সখানে আমাদের ৩৭ পারসেন্ট ঘাটতি থেকে যায়। আমাদের রাজ্যে আমরা এই যে নতুন কার্স চালু করার চেষ্টা করছি, যে ইন্সটিটিউটগুলি হবে সেইগুলি সেই এলাকার ডিমান্ডের উপর ভিত্তি করে হবে। আপনারা জানাবেন যে জেলাতে কোনও আই. টি. আই. ছিল না সই বাঁকুড়া জেলাতে আমরা নতুন আই. টি. আই. তৈরি করছি। এই বছর আগস্ট মাসে াতনীতে নতুন ইন্সটিটিউট খুলে দেব। উত্তরবঙ্গে চা-শিল্পের সাথে যুক্ত করে কিছু নতুন ভাকেশনাল ট্রেনিং খোলার চেষ্টা করছি। ইতিমধ্যে বালুরঘাটে নতুন ভোকেশনাল ট্রেনিং সন্টার করার সিদ্ধান্ত গ্রহণ করেছি। আমরা এবং সমাজকল্যাণ দপ্তর যৌথভাবে বালুরঘাটে এই ইন্সটিটিউট করতে যাচ্ছে। দুর্গাপুরে এই রকম একটা সেন্টার করতে চাই যেখানে প্রতিবন্ধীদের কিছু সুযোগ থাকবে। কয়লাখনি অঞ্চলে কয়লা শিল্পের সাথে যুক্ত করে মাইনিং ট্রেনিং ইন্সটিটিউট করার চেষ্টা করছি। সেই ব্যাপারে কেন্দ্রের কয়লা মন্ত্রীর সঙ্গে

কথা বলেছি। আমরা মাইনিং সার্ভে এবং মাইনিং ইলেক্ট্রনিক্সের ব্যাপারে কিছু অগ্রগতি ঘটাতে চাইছি। এইভাবে নতুন যে কোর্স আমাদের রাজ্যে সংযোজিত হবে, এই যে নতু কার্যক্রম আমরা গ্রহণ করেছি তাতে আগামী দিনে আমি আশা করি আমাদের রাজ্যে ছাত্রছাত্রীদের বাড়তি সুযোগ হবে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমাদের যে সাহায় পাওয়া দরকার, যে সহযোগিতা পাওয়া দরকার সেই সাহায্য এবং সহযোগিতার ক্ষেত্রে আমাদের মাননীয় বিরোধী দলের সদস্যদের এবং নেতাদের কাছ থেকে সহযোগিতা পাব এই কথা বলে এবং এই আশা রেখে সকলকে ধন্যবাদ জানিয়ে বাজেটকে সমর্থন করে এবং কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## PRESENTATION OF REPORT

### 65th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I now present the 65th Report of the Busines Advisory Committee, as follows :

| Date | | Demand | Department | Time |
|---|---|---|---|---|
| 16-6-94, Thursday : | (i) | Demand No. 24 | | |
| | (ii) | Demand No. 53 | | |
| | (iii) | Demand No. 75 | | |
| | (iv) | Demand No. 76 | | |
| | (v) | Demand No. 87 | Commerce & | |
| | (vi) | Demand No. 88 | Industries | |
| | (vii) | Demand No. 93 | Department | |
| | (viii) | Demand No. 94 | | 4 hours |
| | (ix) | Demand No. 95 | | |
| | (x) | Demand No. 96 | | |
| | (xi) | Demand No. 97 | | |
| | (xii) | Demand No. 74 | Industrial Reconstruction Department | |
| | (xiii) | Demand No. 92 | Public Undertakings Department | |
| | (xiv) | Demand No. 64 | Hill Affairs Department | 1 hour |
| 17-6-94 Friday : | (i) | Demand No. 39 | Labour Department | 3 hours |
| | (ii) | Demand No. 1 | Parliamentary Affairs Department | |
| | (iii) | Demand No. 3 | Home (C & E) | |

| | | | |
|---|---|---|---|
| | | Department | |
| (iv) | Demand No. 4 | Judicial Department | |
| (v) | Demand No. 5 | Home (C & E) Department | |
| (vi) | Demand No. 6 | Finance (Taxation) | |
| (vii) | Demand No. 8 | Department | |
| (viii) | Demand No. 9 | | |
| (ix) | Demand No. 10 | Excise Department | |
| (x) | Demand No 11 | Finance (Taxation) | |
| (xi) | Demand No. 13 | Department | |
| (xii) | Demand No. 14 | Finance (Audit) Deptt. | |
| (xiii) | Demand No. 16 | Finance (Budget) Deptt. | |
| (xiv) | Demand No. 20 | Finance (Audit) Deptt. | |
| (xv) | Demand No. 22 | Home (Jails) Deptt. | |
| (xvi) | Demand No. 27 | Home (Civil Defence) Department | 1 hour |
| (xvii) | Demand No. 28 | Finance (Audit) Deptt. | |
| (xviii) | Demand No. 29 | Finance (Taxation) Department | |
| (xix) | Demand No. 31 | Sports and Youth Services Deptt. | |
| (xx) | Demand No. 42 | Social Welfare | |
| (xxi) | Demand No. 43 | Department | |
| (xxii) | Demand No. 46 | Finance (Taxation) Department | |
| (xxiii) | Demand No. 52 | Forest Department | |
| (xxiv) | Demand No. 65 | Development & Planning Deptt. | |
| (xxv) | Demand No. 82 | Environment Deptt. | |
| (xxvi) | Demand No. 83 | Development Deptt. Planning Deptt. | |
| (xxvii) | Demand No. 84 | Tourism Department | |
| (xxviii) | Demand No. 85 | Development & Planning Deptt. | |
| (xxix) | Demand No. 89 | Environment Deptt. | |
| (xxx) | Demand No. 99 | Finance (Budget) Department | |

[15th June, 1994]

I now request the Parliamentary Affairs Minister to move the motion for acceptance of the Home.

**Sir Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 65th Report of the Bussiness Advisory Committee as Presented in the Home, be agreed to.

The motion was then put and agreed to.

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

**শ্রীমতী অঞ্জু কর :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের শিক্ষা দপ্তরের ব্যয়বরাদ্দের উপরে এতক্ষণ আলোচনা হল। সেই আলোচনায় বিরোধীপক্ষের এবং আমাদের সরকারি পক্ষের যেসব মাননীয় সদস্যরা অংশগ্রহণ করেছেন আমি তাঁদের সবাইকে ধন্যবাদ জানাচ্ছি। তার সাথে সাথে আমি এই কথাটা উল্লেখ করতে চাই যে বিরোধীপক্ষের প্রধান বক্তা মাননীয় সৌগত রায় মহাশয় এবং আর একজন দেবপ্রসাদ সরকার মহাশয়, তাঁরা যে সমস্ত বিষয়গুলো এখানে রাখলেন, তাঁদের বক্তব্যের মধ্যে দিয়ে যা তুলে ধরেছেন তার কোনও ভিত্তি নেই। এই সমস্ত বক্তব্য অসত্য। এই সমস্ত অসত্য ভাষণ রেখে আমি মনে করি যে হাউসকে তাঁরা বিভ্রান্ত করেছেন। সেজন্য আমি বলতে চাই—আমার সময় খুব সংক্ষেপ যে গোটা পৃথিবীতে এবং ভারতবর্ষে শিক্ষা ক্ষেত্রে কি স্থান? এই রকম লজ্জাজনক অবস্থায় আমরা মনে করেছি যে রাজ্যের মানুষের মধ্যে শিক্ষাকে যদি তরান্বিত করতে হয়, শিক্ষার যদি প্রকৃত উন্নতি করতে হয় তাহলে রাজ্যের মানুষের কাছে শিক্ষাকে পৌছে দিতে না পারলে প্রকৃত কাজ করা হবে না। সেজন্য শিক্ষাকে অগ্রাধিকার দিয়ে এই কাজ আমরা করছি। আপনারা দেখেছেন যে ১৯৯০ সাল থেকে সার্বিক সাক্ষরোত্তরের কাজ আমরা শুরু করেছি। আমাদের রাজ্যের ১৬টি জেলায় এই কাজ চলছে। ১৬টি জেলার মধ্যে ২টি জেলায় আমরা মূল্যায়নের কাজ করেছি। এই মূল্যায়ন শুধু আমরা করিনি। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে ন্যাশনাল লিটারেসি মিশন এই সমস্ত মূল্যায়ন করা হয়। আমাদের কাছে এই তথ্য আমরা ব'রে বারে জানিয়েছি। তাঁরাই খাতা দেখেছেন, তাঁরা পরীক্ষা নিয়েছেন, তাঁরা এই সমস্ত মার্কিং করেছেন। তারমধ্যে আমরা দেখতে পাচ্ছি, আমাদের রাজ্যে ৮টি জেলাতে ৫৪ লক্ষ ৫৮ হাজার মানুষকে সাক্ষর করতে পেরেছি। যেভাবে সাক্ষরিত হয়েছে, যেভাবে তার পরে আমাদের রাজ্যের সাক্ষরোত্তর মানুষের হার দাঁড়িয়েছে তা আপনারা শুনেছেন। যেখানে ১৯৯১ সালের সেন্সাসে শতকরা আমাদের রাজ্যে সাক্ষরতার হার ছিল ৫৭.৭২ ভাগ, মাত্র দুই বছরে সাক্ষরতার কাজ করে তাকে প্রায় দশ ভাগ বৃদ্ধি করে ৬৭.৩৫ ভাগে আমরা পৌছুতে পেরেছি। তার সঙ্গে সঙ্গে আমরা সব সময়েই বলতাম সাক্ষরতা মানে শুধু নাম সই করা নয়। সাক্ষরতার সঙ্গে সঙ্গে চেতনা বৃদ্ধি করা যাতে যায়, যা মানুষ তার ব্যবহারিক জীবনে মানুষ হিসাবে প্রতিষ্ঠিত হতে পারে সেদিকে যাওয়ার কাজটা আমাদের করতে হবে। সেদিকে লক্ষ্য রেখে আমরা সাক্ষরোত্তর কাজ চালিয়ে যাচ্ছি। এতে ব্যাপক মানুষ রয়েছে। তার সাক্ষরোত্তর কর্মসূচির কাজ চালিয়ে যাচ্ছে। এখানে সৌগত রায় যেটা

বলেছেন যে পি. এল. সি. কাজটা এখানে হচ্ছে না, তা ঠিক নয়। বিরোধিতা করবেন বলেই কেবল এগুলো বলছেন। মানুষ যেভাবে সাক্ষরোত্তর কাজে যুক্ত হয়েছে, তার সাফল্য কম নয়। সাক্ষরতার সঙ্গে সঙ্গে আমরা এই কাজও করছি। শুধুমাত্র এখানেই থেমে থাকলে চলবে না, ধারাবাহিকভাবে আমাদের এই কাজে এগিয়ে যেতে হবে। আপনারা এখানে সমালোচনা করলে কি হবে, কেন্দ্রীয় সরকার এই কাজের প্রশংসা করেছেন। এবং তাঁরা বর্ধমানে এই ধারাবাহিক কর্মসূচির জন্য গৃহীত 'জনশিক্ষা কর্মসূচি পরিকল্পনা' নামে প্রকল্পের উদ্বোধন করেছেন।

[5-50—6-00 p.m.]

সেখানে ২ হাজার জনশিক্ষানিলম কর্মসূচি চলবে এবং ২ হাজার সেন্টার খোলার কাজও শুরু হয়েছে। আমরা তারসঙ্গে আরও কাজ করেছি এই যে নব সাক্ষর হলেন যারা তারা যাতে আরও বেশি করে পড়ার সুযোগ পান, তাদের পড়ার ক্ষেত্রে আগ্রহটাকে ধরে রাখবার জন্যে আরও উৎসাহিত করার চেষ্টা করছি। মানুষের মধ্যে যাতে আরও বেশি করে সৌভাতৃত্ববোধ আমরা গড়ে তুলতে পারি তার চেষ্টা আমরা করছি। সেই সাথে সাথে সাংস্কৃতিক দিকটাও যাতে উন্নত করতে পারি তার চেষ্টাও আমরা করছি। সেইদিকে লক্ষ্য রেখেই আমরা রাজ্যস্তরে ক্রীড়া প্রতিযোগিতার অনুষ্ঠান করছি। বিভিন্ন জেলার থেকে প্রায় ৩০০ জন প্রতিনিধি সেই অনুষ্ঠানে অংশগ্রহণ করেন। আমরা আগামী বছরে ওই কর্মসূচির সঙ্গে সংস্কৃতিটাকে যুক্ত করবার পরিকল্পনা নিয়েছি। আজকে এই যে কর্মসূচি, এই কর্মসূচির যে সাফল্য সেই সাফল্য সর্বত্র স্বীকৃত। ইউনেসকো বীরভূমের কাজকর্ম দেখে প্রশংসা করেছেন। বাংলাদেশ সরকারও ভারত সরকারের মাধ্যমে আমাদের কাছ থেকে পরামর্শ নিতে চাইছে। ত্রিপুরা আমাদের প্রতিবেশি রাজ্য, আমাদের এখানকার উপকরণ সংগ্রহের জন্য উৎসাহিত হয়েছে। তারা আমাদের সঙ্গে যোগাযোগ করছে এবং সর্বক্ষেত্রে আমরা তাদের সাহায্য করতে পারছি না, কিন্তু আমরা চেষ্টাও করছি। তবে আজকে মানুষ প্রতিটি ক্ষেত্রে সচেতন হয়েছে এবং তার প্রতিফলন সর্বক্ষেত্রে ঘটেছে। কাজেই প্রাইমারি এনরোলমেন্টের ব্যাপারে আপনারা যা বলছেন তাতে মনে হচ্ছে যেন কোথাও কিছুই হয়নি। আজকে একথা অস্বীকার করার উপায় নেই যে, আপনারা যদি এইভাবে বলতে থাকেন তাহলে রাজ্যের মানুষের প্রতি অবিচার, অপমান করা হবে বলে আমি মনে করছি। ভলেন্টারি বেসিসে এত মানুষকে সংগঠিত করা এবং একটা নির্দিষ্ট সময়ের মধ্যে এতগুলো ভাষায় অত নিরক্ষরকে অত অল্প সময়ের মধ্যে ভলেন্টারি বেসিসে এই বিরাট সংখ্যক মানুষকে যে সংগঠিত করে, বিভিন্ন ভাষাভাষির মানুষকে নিরক্ষরতার থেকে তাদের সাক্ষর করতে পেরেছি অতি কম সময়ের মধ্যে তারজন্য ভারতবর্ষে শুধু নয়, আমরা গোটা পৃথিবীর কাছে একটা নজির সৃষ্টি করতে পেরেছি। এবং এটা একটা বে নজির ঘটনা। কাজেই এই যে বিরাট কর্মকাণ্ড এর প্রশংসা করতেই হবে। সেখানে আপনারা অন্য কথা বলছেন। আজকে সর্বস্তরের মানুষের সহযোগিতা আমরা পেয়েছি। আমাদের অভিজ্ঞতা

এটাই যে দলমত নির্বিশেষে সর্বস্তরের মানুষ এতে অংশগ্রহণ করেছেন। আপনাদের এতে অংশগ্রহণ করতে আহ্বান জানাচ্ছি। আমরা এই সঙ্গে সঙ্গে লক্ষ্য করছি যে কিছু কিছু বাজারি পত্রপত্রিকা সংবাদ তারা আজকে প্রতিনিয়ত এই কাজের সমালোচনা করে যাচ্ছেন আজকে এই জিনিসটা আপনাদের লক্ষ্য রাখতে হবে যে এটা অনারারিয়াম বেসিসে কাজ নয়, আমরা এটাকে গণ আন্দোলন হিসাবে গ্রহণ করেছি। গণ আন্দোলন আজকে একই ধারায় প্রবাহিত হতে পারে না, তার উত্থান-পতন, সাফলতা, সমস্যা আসতেই পারে আজকে সাফল্য হচ্ছে বলেই সমস্যার সম্মুখীন হতে হচ্ছে এবং সেখানে যদি ত্রুটি দেখে তা হচ্ছে মাত্র ১ পার্সেন্ট আর সাফল্য হচ্ছে ৯৯ পারসেন্ট। সেখানে যদি সাফল্যকে নস্যাৎ করে দেন তাহলে কিন্তু রাজ্যের মানুষ আপনাকে ক্ষমা করবে না। আজকে চেতনার দিক থেকে মানুষ উন্নত হয়েছে এবং শিক্ষার প্রতি আরও বেশি করে আগ্রহ প্রকাশ করছে তারা নানাভাবে উৎসাহিত হচ্ছে এবং উন্নয়নের বিভিন্ন কাজকর্ম শুরু হয়েছে। আমাদের এই রাজ্যে যে শিক্ষার হোম রয়েছে তার সংখ্যা ৫৯। আমাদের এখানে যে আবাসিক হোমগুলো রয়েছে সেখানে নানারকম অসুবিধা রয়েছে। ৮ হাজার ২৭৫ জন আবাসিকে থাকার কথা কিন্তু নানারকম আর্থিক অসুবিধার মধ্যে থেকেও আমি আনন্দের সঙ্গে আপনাদের কাছে ঘোষণা করছি যে, এই বছরে ১ হাজার শিশুকে আবাসিকে আমরা ভর্তি করতে পারব বলে পরিকল্পনা গ্রহণ করেছি। তার সাথে সাথে সমাজের অসহায় অংশের যেসব প্রতিবন্ধী তাদের জন্যেও আমরা চুপচাপ বসে নেই। সবচেয়ে পিছিয়ে পড়া, সবচেয়ে অসহায় প্রতিবন্ধী মানুষের জন্য কেন্দ্রীয় সরকার কি পরিকল্পনা নিয়েছেন? সেখানে এই বছরে সাক্ষর প্রতিবন্ধীদের জন্য বিশ্বের বিভিন্ন দেশ বিভিন্ন কর্মসূচি গ্রহণ করেছে। এইসব প্রতিবন্ধীদের স্বনির্ভর করবার জন্যে বিভিন্ন ট্রেনিংয়ের মধ্যে দিয়ে বিভিন্ন দিক থেকে উন্নত করার জন্য এবং স্বাভাবিক মানুষের মতো প্রতিষ্ঠিত করার জন্য বিশ্বের দেশগুলো কর্মসূচি গ্রহণ করেছে। ভারত সরকার সেই ধরনের কোনও নীতি গ্রহণ করতে পারেননি। সেখানে আমরা আমাদের এই আর্থিক সীমাবদ্ধতার মধ্যেও রাজ্যের পক্ষ থেকে আমাদের দপ্তরের পক্ষ থেকে এই ব্লাইন্ডদের জন্যে, মূক ও বধিরদের জন্যে এবং মানসিক প্রতিবন্ধীদের জন্যে বিভিন্ন কর্মসূচি গ্রহণ করেছি এবং সেইভাবে কাজ করে চলেছি। তারপরে আমাদের এখানে যারা বিদ্যার্থী, শিক্ষা দপ্তর থেকে ওইসব ছেলেমেয়েদের শিক্ষা সম্পর্কে ট্রেনিং দেওয়ার জন্যে এবং তাদের স্বনির্ভর করার জন্যে কর্মসূচি গ্রহণ করে বিরাট সংখ্যক ছেলেমেয়েদের প্রতি বছর ট্রেনিং দিয়ে চলেছি। এই ব্যাপারে মেদিনীপুর জেলাতে হলদিয়াতে এইরকম একটা শ্রমিক বিদ্যাপীঠ করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে একটা প্রস্তাব পাঠানো হয়েছে। কিন্তু সেই প্রস্তাব অনুমোদন পায়নি। আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি। সর্বশেষে যেকথা বলতে চাই যে, আজকে সকল সদস্যরা একমত হবেন যে আজকে যেভাবে আমরা কাজ করে চলেছি তাতে প্রশংসার যোগ্য।

আমরা যে কাজ করে চলেছি সাক্ষরতার কর্মসূচিতে বিশেষ করে মানুষকে লেখাপড়া

খানোর কর্মসূচিতে, সেই কর্মসূচি খুবই কঠিন। সব মানুষ তো লেখাপড়ার গুরুত্ব বোঝেন তাই তাদের এই বোঝানোর কাজটাও করতে হচ্ছে। এখনও ব্যাপক অংশের মানুষ যারা ক্ষরতা কেন্দ্রে আসেননি এরজন্য শুধু সরকারি ব্যবস্থাপনাই নয়, সকল মানুষের সহযোগিতা কার। শিক্ষা কমিশনও সেই সুপারিশ করেছেন। কাজেই শুধুমাত্র ভলেন্টিয়ারদের দিয়ে য়, শিক্ষার সঙ্গে যুক্ত সকল মানুষ এবং শিক্ষা সম্পর্কে সচেতন সমাজের সকল সম্প্রদায়ের নুষ ও তার সঙ্গে পঞ্চায়েত ও স্বায়ত্তশাসনমূলক প্রতিষ্ঠানগুলিকে যেমন আমরা নিয়ে সেছি তেমনি সর্বস্তরের জনপ্রতিনিধিদেরও এ ব্যাপারে একটা বিরাট ভূমিকা রয়েছে ও য়িত্ব রয়েছে। অশোক মিত্র কমিশনও সেই সুপারিশও করেছেন যে আমরা যারা বিধায়ক মরাও কিন্তু জনসাধারণের প্রতি আমাদের একটা বিশেষ দায়িত্ব নিয়ে এসেছি কাজেই টা যেন আমরা স্মরণ রাখি। কাজেই আমি বলব, একথা স্মরণে রেখে আমরা সকলে ন সার্বিক সাক্ষরতার কর্মসূচিতে অংশগ্রহণ করে প্রকৃত মানুষ গড়ে তোলার কাজে এগিয়ে ই। আমি আশা করি আমাদের এই সাক্ষরতা অভিযানের কাজ এটা হচ্ছে মানুষ তৈরির জ, এই কাজ আগামীদিনে আমরা আরও বেশি করে এগিয়ে নিয়ে যেতে পারব। এরজন্য কলের সহযোগিতা কামনা করে এবং সকলকে ধন্যবাদ জানিয়ে সমস্ত কাট মোশনের রোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিক্ষাখাতের যে ব্যয়বরাদ্দ রাখা হয়েছে । আমি সমর্থন করছি এবং বিরোধীদের আনা সমস্ত কাট মোশনের বিরোধিতা করে য়েকটি কথা বলছি। আমি মূলত গ্রন্থাগার পরিষেবা দপ্তর নিয়ে আমার বক্তব্য রাখব। ন্থাগার পরিষেবা দপ্তর বিগত দিনে তাদের কর্মসূচি কিভাবে পালন করেছে এবং আগামী নে কি করা হবে মূলত সে সম্বন্ধেই আমার বক্তব্য সীমাবদ্ধ রাখব। আপনারা সকলেই নেন যে গ্রন্থাগার একটি পরিষেবা। এই পরিষেবার কাজের তাৎক্ষণিক ফল সবসময় ওয়া যায় না। একটা সচেতন শিক্ষিত সমাজ গড়ে তোলার কাজে আমরা যে এগিয়ে চ্ছি সেখানে আমাদের সীমাবদ্ধতা সম্পর্কে আমরা সচেতন আছি। আমার এই দপ্তর কন্দ্রের মানব সম্পদ উন্নয়ন দপ্তরের সঙ্গে যুক্ত কিন্তু আজ পর্যন্ত তারা এ সম্পর্কে সুস্পষ্ট তি ঘোষণা করতে পারলেন না। আমরা সীমাবদ্ধ ক্ষমতা নিয়েও এই গ্রন্থাগার পরিষেবা রা পশ্চিমবাংলায় ছড়িয়ে দিতে চাইছি। আমাদের সীমাবদ্ধতার কথা আগেই বলেছি— কটা অঙ্গ রাজ্যের কাজেই সে দিক থেকে একটা পরিকাঠামো গড়ে তোলার ক্ষেত্রে মাদের রাজ্য স্তরে এবং জেলাগুলির ক্ষেত্রে কি করতে পেরেছি গত বছর তার একটি পরেখা আমি প্রথমে তুলে ধরতে চাই। কালিম্পং-এ যে ট্রেনিং সেন্টারটি আগে ছিল বং পাহাড়ের গণ্ডগোলের সময় যেটি বন্ধ হয়ে গিয়েছিল সেটা নভেম্বর মাসে আমরা চালু রেছি এবং এর মধ্যেই ১৭ জন সেখানে পরীক্ষা দিয়েছেন এবং আবার নতুন কোর্স চালু তে চলেছে। দ্বিতীয়ত, গ্রন্থ সম্পর্কে মানুষকে সচেতন করতে এবং গ্রন্থাগার আন্দোলন ড়িয়ে দিতে আমরা প্রতিটি জেলাতে গ্রন্থমেলা করেছি। রাজ্য স্তরেও আমরা যে গ্রন্থমেলা রেছি তাতে আমরা একটা নতুন ডাইমেনশন পেয়েছি—এখানে বিহার, ত্রিপুরা, ওড়িশা

পার্টিসিপেট করেছে এবং কলকাতাসহ সারা রাজ্যের মানুষ এই গ্রন্থমেলার প্রশংসা করেছেন এর মাধ্যমে আমরা একটা ইন্টার‍্যাকশন করতে চাইছি সংস্কৃতি এবং শিক্ষার দিক দিয়ে আমরা গত বছর বিভিন্ন লাইব্রেরিকে বিল্ডিং গ্রান্ট, বই কেনা, আসবাবপত্র কেনার জ অর্থ দিয়েছি। আমাদের যে সেন্ট্রাল বুকলিস্ট প্রত্যেকবার প্রকাশিত হয় তার মাধ্যমে বইমে থেকে বই কেনা হয়। অনেকে প্রশ্ন করেছেন, এর ভিত্তি কি? এটা ন্যাশনাল লাইব্রেরি মতন ওয়ান ম্যান কমিটি নয়, এ সম্পর্কে যারা চিন্তাভাবনা করেন তাদের নিয়ে একা কমিটি আছে, তারা চিন্তাভাবনা করে যেসব বই কেনার জন্য অনুমোদন করেন সেই লিস্ থেকে বই কেনা হয়।

এটা ঠিক যে পাঠকের রুচি আছে, বিভিন্ন রকম রুচি। কিন্তু তবুও আমরা চাই একটা সচেতন পাঠক তৈরি করতে এবং একটা বিজ্ঞান বা বিভিন্ন বিষয়ে কিশোরদের বা অন্যান্য যে সমস্ত চেতনা বৃদ্ধি করে, জ্ঞান-বিজ্ঞানের অন্যান্য শাখা, এই বই যাতে লাইব্রেরিতে থাকে এই ব্যবস্থা করার আমরা চেষ্টা করি। আমরা গাইড লাইন দিই। আমরা এটা জানি গ্রন্থাগার পরিষেবার একটা বড় দায়িত্ব রয়েছে যে আজকে সাক্ষরোত্তর যে পর্ব, তার ক্ষেত্রে গ্রন্থাগারে একটা বিরাট ভূমিকা আছে। এটা ঠিক যে তাকে পরিপূর্ণভাবে ব্যবহার করার ক্ষেত্রে যে পরিকাঠামো, তা হয়তো আমাদের এই মুহূর্তে নেই, কিন্তু আমরা ইতিমধ্যে কতকগুলো ব্যবস্থা নিয়েছি। যেমন আমরা নব সাক্ষরদের জন্য বই—আমার আর একজন সহকর্মী বলেছেন সেই নব সাক্ষরদের জন্য বই-এর সিলেকটেড কিছু লিস্ট করেছি, বিগত বছরে গ্রন্থ মেলার মধ্যে দিয়ে সেই নব সাক্ষরদের কিছু বই আমরা গ্রন্থাগারগুলিতে দিয়েছি। কিন্তু এটা আমরা জানি যে শুধু মাত্র গ্রন্থাগারগুলোতে বই দিলেই হবে না, তার কর্মীবাহিনী তৈরি করা, মানুষকে মোটিভেট করা এবং সবচেয়ে বড় কথা নব সাক্ষরদের গ্রন্থাগারের যে একটা যোগাযোগ গড়ে তোলার একটা মানসিকতা তার জন্য আমাদের কিছু কাজ করতে হবে। আমরা এই সম্পর্কে সচেতন আছি। প্রাথমিকভাবে আমরা যেটা করেছি, আমাদের ইতিমধ্যে রাজ্যে কয়েকটি জেলায় শুরু হয়েছে যে নব সাক্ষরদের মধ্যে থেকে তাদেরকে গ্রন্থাগারের সঙ্গে তাদের যোগ সাধন করার জন্য আমরা স্টেপটা নিয়েছি এবং আগামী দিনে আমাদের আরও কিছু পরিকল্পনা আছে। আমরা দায়িত্ব সচেতন এবং আমাদের দায়বদ্ধতা আছে এই নব সাক্ষরদের যদি আগামীদিনে গ্রন্থাগারে নিয়ে আসতে পারি তাহলে একটা নতুন পাঠক সমাজ তৈরি হবে। কারণ এতদিন পর্যন্ত আমরা মূলত শহর এবং গ্রামের শিক্ষিত অংশের মানুষদের মধ্যে গ্রন্থাগারের কাজকে পরিচালিত করেছিলাম কিন্তু এই যে নতুন একটা সুযোগ আমাদের সামনে এল, যার মধ্যে দিয়ে আগামীদিনে একটা সচেতন মানুষ গড়ে উঠবে এবং সমাজের বিভিন্ন অংশের মানুষের উন্নয়নের কাজেও তারা যুক্ত হতে পারবে। আমরা কর্মচারিদের সুযোগসুবিধার ক্ষেত্রে সচেতন আছি। আমাদের কিছু অসুবিধা আছে, আমরা ডাইয়িং ইন হারনেস কেস, যেটা ডি. এইচ. কেস বলে, এই ক্ষেত্রে আমরা ইতিমধ্যে এই বছর ১৩ জনকে ডি. এইচ. কেসে দিয়েছি আরও প্রায় ১৭ থেকে

১৮ জনের কেস আমাদের দপ্তরে আছে অনুমোদনের অপেক্ষায়। আমরা মেন্টেনেন্স গ্রান্ট নিয়মিত দিয়ে যাচ্ছি। যদিও পরিমাণ কম ঠিকই, এটা আমরা জানি, এছাড়াও আমরা পরিকল্পনা নিয়েছি, আগামীদিনে আছে আলিপুর দুয়ার এবং রায়গঞ্জ এই দুটো জায়গায় গ্রেডেশনের প্রশ্নে চিন্তা-ভাবনা আমাদের সরকার করছে। এছাড়া গ্রন্থাগারকে যদি গ্রামের মানুষের কাছে ছড়িয়ে দিতে হয়, নব সাক্ষরদের কাছে ছড়িয়ে দিতে হয়, তাহলে তথ্য পত্রিকা রাখার প্রয়োজন আছে এবং সেইজন্য আমরা গ্রন্থাগারের সঙ্গে গ্রন্থাগারের যে সমস্ত তথ্য বিষয়ক পত্রপত্রিকা সরকার পক্ষ থেকে বেরোয় সেইগুলোকে আমরা রাখার চেষ্টা করছি যাতে গ্রাম এলাকার মানুষ, পঞ্চায়েতের সঙ্গে বা অন্যান্য উন্নয়নের কাজের সঙ্গে যুক্ত হতে পারে, পিছিয়ে পড়া সম্প্রদায় এবং অনগ্রসর সম্প্রদায়, সংখ্যালঘু সম্প্রদায় তাদের যে বিশেষ সুযোগসুবিধা, সরকারি সুযোগ সুবিধা পাওয়া যায় সেইগুলো যাতে তারা গ্রামীণ গ্রন্থাগারে পেতে পারে তার জন্য আমরা ইতিমধ্যে উদ্যোগ নিয়েছি যাতে এইগুলো গ্রামীণ গ্রন্থাগারগুলোতে দেওয়া যায়, একটা নতুন যোগাযোগ ব্যবস্থা স্থাপন করা যায়। এছাড়া আমাদের কেন্দ্রীয় গ্রন্থাগার, আপনারা জানেন মানিকতলায় যেটা রয়েছে, তার কাজ চলছে, সেটা এখনও পর্যন্ত শেষ হয়নি। অর্থের সমস্যা আছে, বহরমপুরেও কাজ চলছে, বারাসতের কাজ ইতিমধ্যে শেষ হয়েছে। আমরা এইভাবে কাজটা চালিয়ে যাবার চেষ্টা করছি। সবচেয়ে বড় একটা উল্লেখযোগ্য বিষয় আমরা করেছি, সেটা আপনারা জানেন যে বিগত পাহাড়ের আন্দোলনের সময় দার্জিলিঙে বেশ কিছু গ্রন্থাগার ক্ষতিগ্রস্থ হয়েছিল। সেইগুলোর ক্ষেত্রে আমরা ১৮ লক্ষ টাকা মঞ্জুর করেছিলাম। এবং আমরা যেটা খবর পেয়েছি, ইতিমধ্যে সেখানকার কনস্ট্রাকশনের কাজ চলছে। এইভাবে আমরা গ্রন্থাগার পরিষেবার কাজকে ছড়িয়ে দেবার চেষ্টা করছি। কিন্তু সর্বোপরি আপনাদের কাছে যেটা আবেদন, আমরা যে যে এলাকায়, বিশেষ করে যে যে বিধানসভা কেন্দ্র এলাকায় আমরা বাস করি, সেখানে আমাদেরও কিছু দায়দায়িত্ব আছে। আপনারা জানেন আমাদের জেলা স্তরে লাইব্রেরি লোকাল অথরিটি আছে। রাজ্য স্তরে আছে, এস. এল. সি. আছে, কিন্তু শুধুমাত্র কয়েকজন লোকাল লাইব্রেরি অথরিটির মেম্বার বা এস. এল. সি.'র কাজ এটা নয় বা দপ্তরের কয়েকজন কর্মীর কাজ এটা শুধু নয়, আমি এই সুযোগে আমাদের সকল বিধায়কের কাছে আবেদন জানাই, আজকে গ্রন্থাগার পরিষেবার যে কাজ সেই কাজের ক্ষেত্রে আপনারাও যদি সহযোগিতার হাত বাড়ান, নিশ্চয়ই আপনারা খোঁজখবর রাখেন, কিন্তু আমি যেটা বলতে চাইছি, আরও নির্দিষ্টভাবে এই গ্রন্থাগারগুলোর সম্পর্কে খোঁজখবর যদি রাখেন, সেইগুলোর ক্ষেত্রে আমাদের সুবিধা হবে এবং বিশেষ করে আমরা জানি আমাদের বিরোধী দলের বন্ধুদের মধ্যে যারা রেগুলার লাইব্রেরিতে যান ফলো করেন, আমি আশা করেছিলাম অন্ততঃপক্ষে আজকে এই আলোচনার মধ্যেও দু'একজন বন্ধু আমাদের সরকার পক্ষের বন্ধু, তারা আলোচনা করেছেন, যেমন আমি গতবারে দেখলাম আমাদের বিধায়ক আব্দুল মান্নান, সৌগত রায় তারা গ্রন্থাগারের ব্যাপারটা তোলেন, এবারে কিন্তু তারা এই ব্যাপারে তুললেন না। কিন্তু আমি বলতে চাইছি এই ক্ষেত্রেও আপনারা গঠনমূলক সমালোচনা করবেন। সাথে সাথে গ্রন্থাগারের পরিষেবার

কাজকে এগিয়ে নিয়ে যাবার ক্ষেত্রে আমাদের প্রত্যেকের যে দায়িত্ব আছে, সেই দায়িত্ব যাতে পালন করে, যাতে করে এই গ্রন্থাগার পরিষেবার মধ্যে দিয়ে আমরা এমন একটা জায়গায় যেতে পারি যাতে আমরা আরও সচেতন পাঠক আগামী দিনে আমরা তৈরি করতে পারব।

[6-00—6-10 p.m.]

বিগত ১৬-১৭ বছর ধরে আইনের মধ্য দিয়েই আমরা গ্রন্থাগার পরিষেবার কাজকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছি এবং এর মধ্যে দিয়ে সমাজের সর্বস্তরের মানুষদের সমাজ সচেতন করার চেষ্টা করছি। এটা ঠিকই যে, এই কাজে এখনও আমরা অনেক ক্ষেত্রে পিছিয়ে আছি। পরিকাঠামোগত সীমাবদ্ধতার মধ্যে দিয়ে আমাদের চলতে হচ্ছে। সকলের সহযোগিতা নিয়ে গ্রন্থমেলার মধ্যে দিয়ে নব সাক্ষরদের নিয়ে একটা সার্বিক প্রচেষ্টা চালানো হচ্ছে। পুঁজিবাদি ব্যবস্থার মধ্যে সংস্কৃতির ক্ষেত্রে সার্বিক পরিবর্তন আনা সম্ভব নয়। তা বলে আমরা চুপ করে বসে থাকতে পারি না। অবক্ষয়কে, অপসংস্কৃতিকে আটকাবার একটা দায়দায়িত্ব আমাদের আছে। সেই দায়িত্ব পালনের ক্ষেত্রে গ্রন্থাগার একটা বিরাট ভূমিকা পালন করতে পারে। আমরা মানুষকে সেখানে নিয়ে এসে সচেতন করতে পারি। এই ক'টি কথা বলে শিক্ষা খাতের ব্যয়-বরাদ্দকে সমর্থন করে, বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আনিসুর রহমান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের দেশে এক ধরনের পাখি আছে, সেই পাখি একটা শব্দই করতে জানে, তা হচ্ছে "কু-উ"। আর বিগত ১৭ বছর ধরে পশ্চিমবাংলার কংগ্রেসি বন্ধুরা একটা শব্দই করতে শিখেছেন, সেটাও হচ্ছে—"কু-উ"। আমাদের দুর্ভাগ্য যে, আমরা ১৭ বছর ধরে ওঁদের আর কোনও শব্দ শেখাতে পারিনি। ওঁদের ঐ শব্দটা পালটাবার ব্যবস্থা করতে পারিনি। এটাই আমাদের শিক্ষা দপ্তরের সব চেয়ে বড় ব্যর্থতা।

এ কথা ঠিক যে, আমাদের শিক্ষা ক্ষেত্রে অনেক সমস্যা আছে। কিন্তু পশ্চিমবাংলার শিক্ষা ক্ষেত্রে কেন এই সমস্যাগুলো আছে তা আমাদের বিরোধী বন্ধুরা শুনবেন কিনা জানি না, তবে আমাদের নিশ্চয়ই শোনা এবং জানা দরকার। যে সমস্যা আছে সে সমস্যা আগামী দিনে আরও তীব্র হবে। কারণ আজ থেকে ঠিক দু' মাস আগে ১৫ই এপ্রিল একটা দিন গেল—শতাব্দীর একটা নতুন দিন—ঐ দিন বঙ্গসন্তান শ্রীমান প্রণব মুখার্জি, যিনি এই বিধানসভার দ্বারা নির্বাচিত হয়ে কেন্দ্রে মন্ত্রিত্বে আছেন। তিনি একটা চুক্তিতে সই করে এসে বললেন, 'এখন থেকে শিক্ষা ব্যবসার বিষয়, টাকা দিয়ে কেনা-বেচা যাবে।' এবার আমি বিরোধীদের জিজ্ঞাসা করছি—এরপরও কি আপনারা আজকে যে সব কথা বললেন সেসব কথার উত্তর দিতে হবে? যাই হোক আমরা আপনাদের প্রশ্নের জবাব দেব। কিন্তু আপনারা কি বলবেন, স্বাধীনতার ৪৭ বছর পরেও ভারতবর্ষের শিক্ষার হার কোথায়?

৯৫১ সালের সেন্সাস রিপোর্ট বলেছিল, ঐ সময়ে চিন দেশে শিক্ষিতের হার যা ছিল, ারতবর্ষেও তাই ছিল। অর্থাৎ মোট জনসংখ্যার ২০ ভাগ শিক্ষিত ছিল। আর আজকে য়না ৮০ শতাংশ পপুলেশনকে শিক্ষিত করতে পেরেছে। আমরা কত পেরেছি? ৫২ তাংশ। এর কে কৈফিয়ৎ দেবে?

১৯৯১ সালে থাইল্যান্ডে একটা সম্মেলন হয়েছিল। সেখানে আপনাদের নেতারা ঘোষণা রেছিলেন যে, জি. ডি. পি.র শতকরা ৬ ভাগ টাকা শিক্ষা খাতে ব্যয় করবেন। কৈ াজও তো তা হয়নি। গত বছর ডিসেম্বর মাসে একটা আন্তর্জাতিক সম্মেলন হয়ে গল—শিক্ষা সামিট হয়ে গেল। সেখানে বেগতিক অবস্থায় পড়ে নরসিমা রাওজী বলতে াধ্য হলেন, '৬ শতাংশ অব জি. ডি. পি. শিক্ষা খাতে ব্যয় করব যখন নবম পরিকল্পনা ুরু হবে, তখন, এখন নয়।' তবে এটা আমরা ভাল করেই জানি যে, তখনও তিনি এটা রতে পারবেন না। কারণ তখন পর্যন্ত তিনি প্রধান মন্ত্রী থাকবেন কিনা এবং তাঁর দলের রকার থাকবে কিনা সে বিষয়ে আমাদের সন্দেহ আছে। উনি অবস্থার চাপে বলে দিয়েছেন। যমন ওদের এক মন্ত্রী সব জায়গায় রেল গাড়ি চালিয়ে দিতেন। যেখানে লাইন নেই, সখানেও বলতেন—রেল গাড়ি চালিয়ে দেব।

কোনও কাজের সাফল্যের বিচার হয় কিসের ভিত্তিতে? তুলনামূলকভাবে সাফল্যের বচার করতে হয়। তাহলে আমাদের কাজের সঙ্গে কার তুলনা করতে হবে? কেন্দ্রের সঙ্গে ুলনা করতে হবে এবং এখানে ওঁদের আমলের সঙ্গে তুলনা করতে হবে। হ্যাঁ, একথা ঠক যে, ওঁরা যা চাইছেন, আমরা তা চাই না। ওঁরা শতকরা ১০ ভাগ মানুষকে সোনার ালায় ভাত খাওয়াতে চান ৯০ ভাগকে অভুক্ত রেখে। আর আমরা শতকরা ১০০ াগকেই কলাপাতায় ভাত খাওয়াবার প্রক্রিয়া চালু করেছি।

বিরোধী দলের মাননীয় সদস্যরা অনেক টাকা-পয়সার হিসাব এখানে উল্লেখ করে বললেন যে, এখানে পরিকল্পনায় টাকা কম। হ্যাঁ, কমই তো। কেন কম হবে না? আজকে ভারতবর্ষে ৯০ কোটি মানুষের জন্য কেন্দ্রীয় সরকারকে খরচ করতে হয়। আমরা মাত্র পৌনে সাত কোটি মানুষের জন্য খরচ করি। কেন্দ্রীয় সরকার শিক্ষা খাতে যে টাকা খরচ করেন তার পুরোটাই তাঁরা পরিকল্পনা খাতে খরচ করেন। সবটাই প্ল্যান, নন-প্ল্যানে ওঁদের কি আছে? কোনও মাস্টারমশাইকে বেতন দিতে কি হয়? কয়েকটা জেলায় নবোদয় বিদ্যালয় করেই কার বাহবা গাইছেন? পশ্চিমবাংলা কি ভারতবর্ষের বাইরে? দেশটা ভারতবর্ষ, পশ্চিমবাংলা নয়। কেন্দ্রের টাকা, আমাদের সকলের টাকা। সারা ভারতবর্ষ থেকে টাকা গিয়ে কেন্দ্রে জমা হয়। পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থায় তাঁদের ক' পয়সার অবদান আছে? শুধু সমালোচনা করলেই হবে না, এসব প্রশ্নেরও উত্তর দিতে হবে। সব চেয়ে আশ্চর্যের ব্যাপার হচ্ছে—ওঁরা বামফ্রন্ট খারাপ, বামফ্রন্ট খারাপ বলতে বলতে পশ্চিমবাংলাকেই খারাপ বলতে শুরু করে দিয়েছেন। আমি ওঁদের সরাসরি প্রশ্ন করি, আপনারা

পশ্চিমবাংলাকেও খারাপ বলে দেবেন? আমাদের রাজ্যে শিক্ষার বিকাশ হয়নি? বিকাশ কোথায় কোথায় হয়েছে, আমি একটু দেখাই। আমি সব জেলার হিসাব দেব না, শুধুমাত্র কয়েকটা জেলার কথা এখানে উল্লেখ করব। যার মধ্যে দুর্বল, পিছিয়ে পড়া জেলা আছে আবার একটু এগিয়ে থাকা জেলাও আছে। আমাদের বাঁকুড়া, পুরুলিয়া, বীরভূমের মতো জেলা আছে, মুর্শিদাবাদ, নদীয়ার মতো জেলাও আছে।

[6-10—6-20 p.m.]

সব মিলিয়ে ৩ মাসের হিসাব দেখুন, ১৯৯০ সালে প্রাইমারি স্কুলে ক্লাশ ওয়ানে ছেলে পড়ত কত? ১০ লক্ষ ৩২ হাজার ৯৬৩ জন। ১৯৯৩ সালে বাড়ল কত? ১৩ লক্ষ ৮৬ হাজার ৩২৯ জন। মাত্র ৩ বছরে ক্লাশ ওয়ানে ছেলে বাড়ল ৩ লক্ষ ৫৩ হাজার ৩৯৬ জন। সাফল্য নয়? আমরা বলেছি, ওদের স্কুলে আরও আনতে। আপনারা চেয়েছেন ঐ বড় বড় বাড়িওলা, ঐ আমেরিকা প্রভুদের কথামতন স্কুল। একজন মাননীয় সদস্য বললেন, খুব ভাল লাগল কথাটা শুনে, উনি বললেন, এই সরকার সিদ্ধান্ত তাড়াতাড়ি নিতে পারে না। হ্যাঁ, একটু দেরি হবে। আপনাদের সিদ্ধান্ত নেওয়া খুবই সহজ। ঐ আমেরিকায় বসে আছেন কিলটন সাহেব, তিনি হুকুম দিলেন, সিদ্ধান্ত হয়ে গেল। কিন্তু আমাদের ভাবতে হয়, আমাদের নীতি ঠিক করতে হয়। এরজন্য আমাদের সিদ্ধান্ত নিতে দেরি হতে পারে। কিন্তু গরিব মানুষের জন্য আমরা সিদ্ধান্ত নিই। আজকে প্রশ্ন তুলেছেন বই বিলি নিয়ে। ভাবতে পারেন? আপনাদের কারও কাছে কোনও উদাহরণ আছে? আমার কাছে সব জেলার হিসাব আছে। শতকরা ৯৫ ভাগ বই ১৮ তারিখের মধ্যে বিলি হয়েছে। সারা পৃথিবীতে, ভারতবর্ষে এমন কোনও উদাহরণ আছে যে একটা রাজ্য সরকার ৩ কোটি বই ছাপায় ক্লাশ ওয়ান থেকে ক্লাশ সিক্স অবধি? সমস্ত ছেলেদের জন্য ৩ কোটি বই ছাপানো এবং ছেলেদের কাছে তা হাজির করা। একদিনে ৬০ হাজার বিদ্যালয়ে হাজির করা হবে ৩ কোটি বই যা কোনও নির্দিষ্ট পরিকাঠামো নেই। পঞ্চায়েতের উপর ভরসা করে এবং তাদের সাহায্য নিয়ে ৩ কোটি বই ছেলেদের কাছে পৌঁছে দেওয়া, এটাকে আপনারা সাফল্য বলবেন না? এটাকে বলবেন কি ব্যর্থতা? হ্যাঁ, আরও আগে দিতে পারলে ভাল হোত। কিন্তু ১লা মে ছুটি, ২রা মে, স্কুল শুরু হয়, তারপর অ্যাডমিশন চলে, অ্যাডমিশনের আগে কাকে বই দেব? আমরা এইজন্য ১৫ দিন সময় নিই, অ্যাডমিশন হোক। ১৮ তারিখে বই আমরা পাঠিয়ে দিয়েছি। একটু দেরি হয়েছে ইংরাজি বইয়ের ক্ষেত্রে। এটা আমরা জানি। ইংরাজি বইয়ের ক্ষেত্রে তাড়াতাড়ি দিতে দেরি হয়েছে, ছুটির জন্য একটু দেরি হয়েছে। তবে আমরা সব ব্যবস্থা নিয়েছি। এই ছুটির মধ্যে সব ইংরাজি বই চলে যাবে এবং সমস্ত ছেলেদের কাছে পৌঁছে যাবে। যাতে তা পৌঁছে যায় তারজন্য আমরা ব্যবস্থা নিয়েছি। আমি আজকে অবাক হয়ে গেলাম, এখানে সৌগতবাবু প্রশ্ন তুলেছেন ইংরাজি বই নিয়ে। আমি জানি না পশ্চিমবাংলা শুধু কলকাতা নিয়ে কিনা? আমি জানি না, পশ্চিমবাংলার পৌনে ৭ কোটি মানুষ সবাই সৌগতবাবুর মতন কিনা? তিনি আজকে বলছেন ইংরাজিতে কাউকে আমি

লিখেছি, কাউ বলে, এতে ওনার কষ্ট হচ্ছে। আমরা জানি, কলকাতায় আপনার মতন কিছু মানুষ আছে, জন্মাবার পর তাদের ঘরের ছেলে বাবাকে ফাদার বলতে পারে, মাকে মাদার বলতে পারে। কিন্তু পশ্চিমবাংলায় কোটি কোটি ছেলে আছে যাদের বিল্লিকে বিড়াল শেখাতে অনেক কষ্ট লাগে। তাদের কাউ শেখাতে কষ্ট হবে এটা আমরা জানি। এটা বুঝতে পারেন না, কেন এটা করা হয়েছে? এছাড়া আরও অনেকগুলি বিষয়ে প্রশ্ন তুলেছেন। আমাদের অনেক কিছু বলার আছে, কিন্তু সময় নেই। তারপর এখানে প্রশ্ন উঠেছে মাদ্রাসা এডুকেশন নিয়ে। মাদ্রাসা এডুকেশনের জন্ম কিন্তু কংগ্রেস আমলে নয়। অনেক আগে কলকাতায় আলেয়া মাদ্রাসার জন্ম। আজকে তার বয়স হল ২১৫ বছর। ইংরেজের পৌনে ২০০ বছর আর আপনাদের ৩০ বছর এই দুটো যোগ করলে হয় ২০০ বছর। আর আমাদের হচ্ছে ১৭ বছর। যোগ করলে হয় ২১৭ বছর। এই ২১৭ বছর রাজত্বে মাদ্রাসা ১৯৬টি হয়েছে। তারমধ্যে ৮৬টি আমরা করেছি। আর আপনাদের রাজত্বে ক'টা করেছেন তার হিসাব দেবেন কি? আমরা এইভাবে করে এখানেই শেষ করে দিইনি। আপনাদের সময়ে কাজ ছিল লাইসেন্স দিয়ে যাও। মৌলবী লাইসেন্স নিয়ে যাও আর ছাত্রদের কাছ থেকে টাকা নিয়ে ব্যবসা করো। আমরা লাইসেন্স উঠিয়ে দিয়েছি। আমরা মাদ্রাসা শিক্ষককে অন্যান্য হাইস্কুলের মাস্টারমশাইদের মতন মর্যাদা দিচ্ছি, তাদের মূল্য দিই। আজকে আরও নতুন ঘটনা ঘটেছে, যারা সুপার যারা জীবনে কোনওদিন স্কেল পেত না, তারা আজকে স্কেল পায় এবং সমস্ত শিক্ষকদের মতন সমান হারে সময় মতন বেতন পায়। শুধু তাই নয়, আজকে মাদ্রাসা বোর্ডের নতুন বাড়ি হয়েছে। আজকে মাদ্রাসা বোর্ডকে স্ট্যাটুটরি করার জন্য আগামী ২৭ তারিখে তার বিল আসবে। আশা করি সেদিন আপনারা সেই বিলটিকে সমর্থন করবেন। এইরকম অসংখ্য সাফল্য আমাদের আছে। আজকে পেনশন নিয়ে প্রশ্ন তুলেছেন। আপনারা কোথায় যে হিসাব পান তা আমি জানি না, এই অঙ্ক যে কোথায় পান তা আমি জানি না। বললেন, দেড় লক্ষ শিক্ষক রিটেয়ার করেছেন। কোথা থেকে তালিকা পেয়েছেন দিতে পারেন? দেবপ্রসাদবাবু বললেন লক্ষ লক্ষ শিক্ষক পেনশন পাচ্ছেন না। একথা শুনে আমি অবাক হয়ে গেলাম। তিনি বললেন, না খেয়ে মরে যাচ্ছে। আমার কাছে হিসাব আছে। হ্যাঁ, দেরি হবে না কেন বলুন তো? দেরি তো হওয়ার কথা। আপনি যদি পাশ বই না নিয়ে গিয়ে ব্যাঙ্কে গিয়ে বলেন ম্যানেজারকে, টাকা দাও। সে টাকা দেবে? আপনাদের সময়ে পাশ বই ছিল? পেনশন ছিল? কি ছিল আপনাদের সময়ে? সিগারেটের একটা কাগজের স্লিপে লিখে চাকরি দিতেন। তার সার্টিফিকেট আছে কিনা খোঁজ নেই, তার অ্যাপয়েন্টমেন্ট লেটার আছে কিনা খোঁজ নেই। সে চাকরি করত, বেতন দিতে লাগত না।

আজকে একটা পদ্ধতির কথা বললেন, পেনশন আমরা চালু করেছিলাম, আজকে মাননীয় দেবপ্রসাদবাবু প্রশ্ন তুলেছেন, মাননীয় সত্যসাধন চক্রবর্তী, অচিন্ত্যকৃষ্ণবাবু এবং মাননীয় বারি সাহেব প্রশ্নে যা দিলেন, আজকে এখানে যাঁরা রিটায়ার করবেন, যাঁদের কাগজপত্র রেডি আছে—আমি দায়িত্ব নিয়ে বলতে পারি—তাড়াতাড়ি তাঁরা পেনশন পেয়ে

যাবেন। যে কোনও লোক, সে কংগ্রেস, সি. পি. এম., ফরওয়ার্ড ব্লক, আর. এস. পি. যেই হোন। যাঁদের কাগজপত্র ঠিক নেই তাঁদের সম্বন্ধেই প্রশ্ন উঠে। আমাদের কাছে এখন যা পড়ে আছে যা হিসাব আছে তা হল ৩০,৩২৮। এতগুলি দরখাস্ত পড়ে আছে, ফাইলে আছে, আমরা ফাইল চালু করেছি, যখন ফাইল আসে আমরা ফাইলে নাম্বারিং করি। ইতিমধ্যে যা হয়ে গেছে তা হল ২৪,৭৯৩, একে সাফল্য বলবেন না? লক্ষ লক্ষ শিক্ষক না খেয়ে মরছে? শুধু তাই নয়, প্রতি মাসে ৮০০ কেস ডিসপোজ অফ করার ক্ষমতা আমাদের আছে। প্রতি মাসে আসে কত, ৫০০ করে গড়ে আসে। কাগজপত্রের গণ্ডগোল আছে, এর মধ্যেও তাড়াতাড়ি করা হচ্ছে, আরও যাতে তাতাড়ি হয় আমরা তা করতে চাই এটা আমাদের সাফল্য বলবেন না? আপনারা অদ্ভুত কথা বলছেন, ৬৫ কে ৬০ করেছেন, অবাক লাগে, বেতন বাড়ছে, কেন বেতন বাড়বে, ৬৫কে কেন ৫০ করা হবে, এদিকে এক কথা বলেন আবার ওদিকে আর এক কথা বলেন। আমাদের সমস্যা আছে জানি, সমস্যার মধ্যে দাঁড়িয়েই পশ্চিমবঙ্গের বিকাশ হয়েছে। রাইটার্স বিল্ডিংসে থাকলে জটিলতা হত, আমরা অনেক জটিলতা কাটিয়ে উঠেছি। কাজেই পরিবেশ হয়েছে। এস. আই. নিয়োগ করা হয়েছে, আগাম ট্রেনিং দিয়ে পাঠানো হবে, পৌনে দু' লক্ষ প্রাথমিক শিক্ষককে ৬ দিনে প্রশিক্ষণ দেওয়া হবে, ইতিমধ্যে অনেককের প্রশিক্ষণ শেষ করা হয়েছে, সমস্ত শিক্ষকদের প্রশিক্ষণ দেওয়া হবে। শিক্ষার সঙ্গে অনেক জিনিস যুক্ত আছে, সেগুলি তুলে ধরতে চাই। ফিজিক্যাল এডুকেশন যুক্ত আছে, বার্সিলোনার খেলাতে আমরা গর্ব করতে পারি, আমাদের স্কুলের ছেলেরা ৫টা ইভেন্টে জিতেছে। শুনলে খুশি হবেন যে পশ্চিমবঙ্গের ৫টিতে চাম্পিয়ান হয়ে ৫টা মেডেল পেয়েছে। আমরা পরিকল্পনা করেছি স্পোর্টস স্কুল খুলব। সারা রাজ্য থেকে বাছাই করে স্কুলে নেব। তাদের থাকা, খাওয়ার ব্যবস্থাও করা হবে। বিশাল পরিকল্পনা নেওয়া হয়েছে। সমগ্র পরিকল্পনা সফল হবে সেদিনই যেদিন সবাইকে নিয়ে সব শিক্ষা দিতে পারব, তা না হলে শিক্ষার বিকাশ হবে না, যদি মানুষকে যুক্ত করতে না পারি। দেশের একটা বিশাল অংশ মানুষের প্রতিনিধিত্ব যাঁরা করেন তাঁরা শুধু আমাদের সব কিছু খারাপই দেখেন কাজে শুধু খারাপই দেখেন না বাগড়া দেন, বাধা দেন, আমি আবেদন করব যা করেছেন এখন আর অন্য কিছু না করে বাজেটকে সমর্থন করুন, এই কথা বলে কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগত রায় এখানে যে বক্তব্য রেখেছেন বিশেষ করে বিদ্যালয়ের শিক্ষকদের সম্পর্কে তার ২-৪টি জায়গায় ঠিকমতো তথ্য অনুধাবন করতে পারেননি, সেজন্য ত্রুটি রয়ে গেছে। আমি সংশোধন করার জন্য বলতে চাই। উনি একটা ডায়েটের কথা বলেছেন, অন্য রাজ্যে হচ্ছে এই রাজ্যে হচ্ছে না। এটা সত্য নয়, আমাদের আগের যে পরিকল্পনা ছিল তাতে রাজি হয়নি। এর উত্তর অনেকবার দিয়েছি, সেটা প্ল্যান করতে গেলে ৭ কোটি টাকা লাগবে। আমরা ৬টা করব, ৬টা অনুমোদন করেছেন। আমরা শুরু করছি, এই বছর শুরু হচ্ছে, আর সেকেন্ডারি

টিচারদের জন্য অনেক কিছুই করা হচ্ছে না, এটাও সঠিক নয়, এখন ভেকেন্সী আছে, ভেকেন্সী অনুযায়ী ম্যানেজিং কমিটি করতে পারেন, সরকার পক্ষ থেকে কোনও বাধা নেই।

[6-20—6-30 p.m.]

স্টেটসম্যান পত্রিকা দেখে সঞ্জীববাবু বলে দিলেন যে, ৫৩ হাজার কোটি টাকা খরচ করা হবে। মুখ্যমন্ত্রীদের সেই মিটিংয়ে আমি এবং শ্রীমতি অঞ্জু কর উপস্থিত ছিলাম। সেখানে ৫৩ হাজার কোটি টাকা লাগবে বলা হয়েছে। তাতে জি. ডি. পি.র ৬ পারসেন্ট টাকার পুরোটাই রাজ্যের ঘাড়ে আসবে। ওদিকে ৭৩, ৭৪তম সংবিধান সংশোধন করে পুরোপুরি ভবিষ্যতের হাতে ছেড়ে দিয়েছেন প্রাথমিক শিক্ষা ব্যবস্থাকে।

এরপর বলি, ভাল লাগলো ক্লাস ফাইভের ইংরেজি বইটা পড়েছেন জেনে। তবে ইংরেজি প্রসঙ্গে যা বলেছেন সেটা ঠিক নয়; পশ্চিমবঙ্গ থেকে এটা উঠে যায়নি। তবে কোন ক্লাশ থেকে ইংরাজি পড়ানো বিজ্ঞান সম্মত হবে সে-ব্যাপারে আপনাদের সঙ্গে আমাদের মতপার্থক্য রয়েছে। আমরা এটা পঞ্চম ক্লাশ থেকে আরম্ভ করছি এবং বারো ক্লাশ পর্যন্ত বাধ্যতামূলকভাবে পড়তে হবে। কিন্তু ইংরেজির কারণে বাংলার ছেলেরা আই. এ. এস., আই. পি. এস. হচ্ছেন না এটা ঠিক নয়। বাস্তব হোল, আমাদের রাজ্যের যারা ট্যালেন্ট তারা এই ধরনের চাকরিতে কম যাচ্ছেন, অনেকেই ভারতের বাইরে চলে যাচ্ছেন। এখানে বলা হয়েছে যে, পশ্চিমবঙ্গে বি. ডি. ও., এস. পি. বা ডি. এম. এঁরা নাকি সবাই নন-বেঙ্গলী। আমাদের রাজ্যের ছেলেমেয়েরা যখন অন্য রাজ্যে বা ইংলণ্ড, আমেরিকায় গিয়ে ভারতবর্ষের গর্ব হচ্ছেন তখন এটাই বা কেন আমরা মেনে নেব না! এত সঙ্কীর্ণ হবেন কেন আপনারা? দেশে যে ন্যাশনাল ট্যালেন্ট টেস্ট হচ্ছে তাতে দেখবেন ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ কোথায় রয়েছে। পশ্চিমবঙ্গ দুর্বল হয়ে যায়নি। বলেছেন যে, নো ডিটেনশন ইত্যাদির কারণে ছেলেমেয়েরা বাংলা মিডিয়াম স্কুলে আসতে চাইছে না। কিন্তু এটা ঠিক নয়। তবে এটি অস্বীকার করার উপায় নেই যে, বর্তমানে পশ্চিমবঙ্গে কিছুটা ইকোনোমিক গ্রোথ হয়েছে, যারজন্য সাধারণ ঘরের ছেলেমেয়েরাও অন্য ধরনের শিক্ষা নিতে ইংলিশ মিডিয়াম স্কুলে যাচ্ছে, এতে আপত্তি করব কেন? আসলে 'হিউম্যান ডেভেলপমেন্ট, ১৯৯৩', এই বইট পড়ে এসব বলছেন না। ভারত সরকার আর একটি বই প্রকাশ করেছেন; বইটির নাম 'এডুকেশন ফর অল', দু'হাজার সালের মধ্যে সবাইকে শিক্ষিত করা হবে। বইটিতে বলা হয়েছে, হিউম্যান ডেভেলপমেন্ট হচ্ছে উন্নতির আসল ইন্ডিকেটর। ১৭৩টি দেশ আছে, এরমধ্যে হিউম্যান ডেভেলপমেন্টের বিচারে ভারতবর্ষের স্থান ১৩৪, পাকিস্তানের স্থান ১৩২, প্রতিবেশি স্থান ১০১। রাশিয়া এক্ষেত্রে অনেক আগে ছিল। এই হচ্ছে হিউম্যান ডেভেলপমেন্টের কথা। আর ড্রপ আউটের ক্ষেত্রে ভারতবর্ষের যা চিত্র তাতে পশ্চিমবঙ্গ গর্বই করতে পারে। তবে আমাদের দুর্বলতা আছে। আমরা চেষ্টা করছি কিভাবে কাটিয়ে ওঠা যায়। কিন্তু সারা ভারতবর্ষের তুলনায় খুব একটা খারাপ জায়গায় নেই আমরা।

উচ্চশিক্ষা নিতে এখানে ২৮.৪৪ ভাগ ছাত্রছাত্রী এগিয়ে যায়। বাকিটা তলায় আছে। সেই তলায় আছে বলে ভারত সরকার এখন চাইছে, আমরা চাইছি যে তলাটা যদি আমরা সাবলম্বী করতে পারি, শিক্ষিত করতে পারি তাহলে আমাদের দেশের উন্নতি হবে। সেইজন্য আমরা এই প্রচেষ্টাগুলি নিয়েছি। এই জন্য নিশ্চয়ই আপনারা এটাকে সমর্থন করবেন। তারপর বলেছেন পেনশন প্রসঙ্গে। পেনশন প্রসঙ্গে ২৪ পরগনা এবং আর একটা কোচবিহার জেলার আপনাদের সংগঠন থেকে আমাকে দিয়েছিলেন। আমি এই কথা বলে দিয়েছি যে যাঁরা অপশন দিয়েছেন তাঁদের ক্ষেত্রে কোনও বাধা হবে না। মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় দক্ষিণ ২৪ পরগনা জেলার ব্যাপারে বলেছিলেন। ২৪ পরগনা জেলা এতদিন একসঙ্গে ছিল, অতি সম্প্রতি দুটি জেলায় আলাদা হয়েছে, আলাদা প্রেসিডেন্ট হয়েছে। আমি দুটো জেলায় পাঠিয়ে দিয়েছি, দক্ষিণ ২৪ পরগনা জেলায় পাঠিয়ে দিয়েছিলাম। খুঁজে বার করবেন। আমি একটা সরকারি সার্কুলারের প্রতি সমস্ত সদস্যের দৃষ্টি আর্কষণ করতে চাই। পুরানো স্কেলে যারা থাকবেন ৬৫ বৎসর পর্যন্ত, তাঁরা যাঁরা রিটায়ার করেছেন এই পর্যন্ত তাদের পেনশন পেতে অসুবিধা হয়েছিল। যেহেতু তাঁরা বর্ধিত হারে টাকা নিয়েছিলেন সেইজন্য অসুবিধা হয়েছিল। তা সত্ত্বেও বলেছিলাম ৬০ দিনের ভেতর বর্ধিত হারে টাকা নেওয়া থাকলে ফেরত দিতে হবে। কেস আছে থাক। কিন্তু তাঁরা যদি নিজেরা চান বা নিজেরা বলেন, অনেকে বলেছেন, আমাদের কাছে যে টাকা আছে তার থেকে ক্যাশ দিতে পারছি না। আমি রিটায়ার করেছি, এই টাকা আমি যে গ্রাচ্যুইটি পাব তার থেকে কেটে নিয়ে আমাকে পেনশন দেওয়া হোক। তাহলে সে পেনশন পাবে। সেই সার্কুলার আমি বার করে দিয়েছি। অতএব এইভাবে যাঁরা চাইবেন তাঁদের পেনশন আটকাবে না। যাঁরা পুরানো স্কেলে রিটায়ার করেছেন তাঁদের ক্ষেত্রে বাধা নেই। এর পর আসল ব্যাপার হল উন্নয়নের ব্যাপার। ডঃ অশোক মিত্র কমিশনের ব্যাপারে বলেছেন। আমিই খোরাক দিয়েছি আপনাদের। আমরা তো কিছু গোপন করিনি। আমরা জানি শিক্ষাটা সমাজের অগ্রগতির সঙ্গে যুক্ত। অতএব আমাদের ত্রুটি-বিচ্যুতি যেখানে আছে সেটা দেখতে হবে। যেখানে যেখানে আমাদের সাফল্য আছে সেইগুলি বলা আছে। এই ব্যাপারে আরও ডিসকাশন করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা অনুরোধ করেছি, মাননীয় মুখ্যমন্ত্রী অনুরোধ করেছেন এই ব্যাপারে আলোচনা আরও করতে হবে। সেখান থেকে আমরা শিক্ষা নিতে চাই। আমরা আরও কিছু সংশোধন করে এগোবার চেষ্টা করব। প্রতিটি জায়গায় আমাদের ইন্সপেকশন চলেছে। প্রাথমিক শিক্ষাকে আমরা নতুন মূল্যায়নের মানদণ্ডে দাঁড় করাতে চাই। সেই, দাঁড় করানোর ক্ষেত্রে শিক্ষক কোনও বাধা নয়। কয়েকটি স্কুলে হয়তো গোলমাল আছে। বেশি শিক্ষক যেখানে আছে সেখান থেকে যেখানে একজন শিক্ষক আছে, আমরা যেটাকে কাউন্সিল বলি, তারা সেখানে ট্রান্সফার করে দেবার চেষ্টা করছে। শিক্ষক নিয়োগে এখন মোটামুটি বাধা নেই। সম্প্রতি হাইকোর্ট থেকে একটা নির্দেশ পাওয়া গেছে, সেইজন্য জেলাগুলি তারা নিজেরা শিক্ষক নিয়োগ করছে। কেবলমাত্র বিদ্যালয় স্থাপনের ক্ষেত্রে একটা রুলিং আছে, সেই রুলিং-এর হেয়ারিং হয়ে গেছে। আমরা আশা করছি যে কোনও দিন রায়

বেরিয়ে যাবে। মাননীয় সদস্য আব্দুল মান্নান সাহেব তাঁর বক্তব্যে বললেন হাই কোর্টের রায় যদি বেরিয়ে যায় সেই রায় মেনে নিয়ে কাজ করবেন কিনা। আমরা এটা বলছি যেখানে বিদ্যালয়ের প্রয়োজন আছে সেখানে বিদ্যালয় করার জন্য সচেষ্ট হব। শিক্ষাটা হচ্ছে সকলের বিষয়। যেখানে সকলের জন্য শিক্ষাকে ২০০০ সালের মধ্যে পৌঁছে দিতে হবে সেখানে আপনারা, আমরা ৬ জন মন্ত্রী হলে ব্যাঙ্গ কেন? কেন ৬ জন জানেন তো? যে অবক্ষয়, যে নৈরাজ্য, যে হতাশাব্যঞ্জক চিত্র শিক্ষক ব্যাপারে আপনারা তৈরি করে গেছেন তাতে আমরা ৬ জন কেন পুরো মন্ত্রিসভা সেটা দূর করতে পারব না। আপনাদের এখানে সহযোগিতার প্রয়োজন আছে। অতএব সেই সহযোগিতা আপনারা করবেন। আপনারা নিজেরা লিখেছেন পঞ্চম শ্রেণীতে ভর্তির সমস্যা। শ্রীমতী সাবিত্রী মিত্র বলেছেন পঞ্চম শ্রেণীতে ভর্তির সমস্যা, সুব্রতবাবু নেই, তিনি বলেছেন, আব্দুল মান্নান বলেছেন পশ্চিমবাংলায় বিভিন্ন জেলায় পঞ্চম এবং নবম শ্রেণীতে ছাত্রছাত্রীর ভর্তির সমস্যা। ছাত্রছাত্রী ভর্তির সমস্যাটা হয় কি করে? যদি শিক্ষা না হয়ে থাকে তাহলে সমস্যাটা হয় কি করে? আপনারা ছাত্র ভর্তির সমস্যা পঞ্চমে বলছেন, নবমে বলছেন। আপনাদের কথাই প্রমাণ করছে শিক্ষার অগ্রগতি হয়েছে। অতএব আপনারা সহযোগিতা করুন। আপনাদের সহযোগিতায় পশ্চিমবঙ্গ বিভিন্ন ক্ষেত্রে তার অগ্রগতির নিদর্শন রেখেছে সেই রকম শিক্ষার ক্ষেত্রেও রাখুক। এই আবেদন জানিয়ে কাট মোশনের বিরোধিতা করে, বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-30—6-40 p.m.]

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা বাজেটের উপরে আমাদের দশজন সদস্য অংশগ্রহণ করেছেন এবং বিরোধী পক্ষের সদস্যরাও অংশগ্রহণ করেছেন। আমি তাঁদের সকলকে ধন্যবাদ জানাই। আমি প্রথমেই বলব বিরোধী পক্ষ থেকে যিনি আজকে এই বিতর্কের সূচনা করলেন, মাননীয় অধ্যাপক সৌগত রায়কে, আমি তাঁকে বিশেষ করে ধন্যবাদ জানাই যে এবারে তাঁর ভঙ্গীটা ততটা আক্রমণাত্মক ছিল না। অভিজ্ঞতার মাধ্যমে তিনি বুঝেছেন যে পশ্চিমবাংলায় শিক্ষার অগ্রগতি হয়েছে। সেজন্য আমি তাঁকে আন্তরিক ধন্যবাদ জানাই। কিন্তু শুরুতে বড় বিপদের কথা বলে শুরু করেছেন। সেটা কি? তিনি বলেছেন, পশ্চিমবাংলাতে শিক্ষার অবস্থা কি তা পরিষ্কার হয়ে যায় যদি আমরা দেখি যে শিক্ষা বাজেটে কত টাকা পরিকল্পনা খাতে ব্যয় হচ্ছে এবং কতটা পরিকল্পনা বহির্ভূত, যেটা নন-প্ল্যান বলে। সেটাতে তিনি সঠিক দেখেছেন। আমরা যে টাকা ব্যয় করি তার একটা বড় অংশ মাননীয় শিক্ষকদের বেতন এবং অন্যান্য সুযোগসুবিধা দিতে ব্যয় হয়ে যায়। এটা থেকে তিনি বলেছেন যে পশ্চিমবাংলায় শিক্ষা বিপর্যস্ত হয়ে পড়েছে, কোনও উন্নয়ন হচ্ছে না। আমি সৌগতবাবুকে বলি, আপনারা তো বার বার মহারাষ্ট্রের কথা বলেন, সেদিন পশ্চিমবাংলায় এসে মহারাষ্ট্রের মাননীয় মুখ্যমন্ত্রী আনভার্নিস্ট ট্রুথ বলে গেলেন। আপনারা প্রতিবাদ করলেন না। আপনারা সমর্থন করেছেন। কিন্তু এবারে আমি

বলি, এই যে বইটা দেখছেন, এটার সঙ্গে আপনারা পরিচিত, হিউম্যান রিসোর্স ডেভেলপমে ১৯৯৩-৯৪। এটাতে দেখা যাচ্ছে যে মহারাষ্ট্রে ১৯৯২-৯৩ সালে প্ল্যান্ড এক্সপেন্ডিচার ছি ৫১.৯৫ ক্রোরস এবং নন-প্ল্যান্ড এক্সপেন্ডিচার ছিল ৯০০.৫২ ক্রোরস, টোটাল ছিল ৯৫ ক্রোরর্স। তাদের শিক্ষা ক্ষেত্রে বাজেটের পারসেন্টেজ ছিল ১৭.৬৯। আর পশ্চিমবাংলা এটা হচ্ছে, প্ল্যান্ড বাজেট ১৪২.৩৬ ক্রোরর্স। মহারাষ্ট্রে যেখানে ৫১ ক্রোরস সেখা পশ্চিমবাংলাতে তা হচ্ছে ১৪২ ক্রোরর্স। হিউম্যান রিসোর্স ডেভেলপমেন্টের ১৯৯২-৯ সালের হিসাবটা যদি দেখেন—এটা তো আমাদের নয়, কেন্দ্রীয় সরকার যা ছেপে দিয়েছে সেখান থেকে আপনাকে দেখাচ্ছি, এটা হচ্ছে আউটলে, যেটা এখানে দেওয়া আছে। ১৯৯ ৯৩ সালে আমাদের বাজেট ছিল ১৪২.৩৬ কোটি টাকা, যা এখানে দেওয়া আছে। অ নন-প্ল্যান বাজেট ১৬৪১.৬৬ কোটি, টোটাল ছিল ১৭৮৪ কোটি টাকা, অর্থাৎ পারসেন্টে ২৭.৫২। এবারে আমাকে বলুন, ৫১ যা মহারাষ্ট্র খরচ করেছে, যাদের নেট ডোমেস্টি প্রোডাক্ট আমাদের চেয়ে ডাবল।

তারা প্ল্যানিংয়ে খরচ করেছেন ৫১ কোটি টাকা এবং সেখানকার মুখ্যমন্ত্রী আব বলে গেলেন যে তাদের টোটাল এলিমেন্টারি এডুকেশন বাজেট হচ্ছে ১৯৫২ কোটি টা এবং তাতে প্রাইভেট এলিমেন্টারি এডুকেশনে খরচ করেন ২ হাজার কোটি টাকা। গো এইট্থ ফাইভ ইয়ার প্ল্যান মহারাষ্ট্র গভর্নমেন্ট এলিমেন্টারি এডুকেশন বাবদ ৩৫০ কো টাকা খরচ করছেন এবং সেখানে টোটাল খরচ হচ্ছে ৯৫০ কোটি টাকা। সেখানে পশ্চিমব অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এলিমেন্টারি এডুকেশন বাবদ ৩৫০ কোটি টাকা খরচ করেছি যেখানে একটি রাজ্য কেন্দ্র থেকে সাহায্য পেয়ে ক্রমে ক্রমে স্ফীত হয়েছে, সেখানে আমাদে পশ্চিমবঙ্গ সরকার এলিমেন্টারি এডুকেশন বাবদ ৩৫০ কোটি টাকা খরচ করেছে। এ সোর্স কোথায় দেখে নিন—হিউম্যান রিসোর্সেস ডেভেলপমেন্ট থেকে বলছি। এখানে হিসাব বা তথ্যগুলো মাননীয় সৌগতবাবু দিয়েছেন তিনি অধ্যাপক এবং অনেক তথ্য জানে ঠিকই, কিন্তু আমি একটি কথা বলি যে statistics is like biknidress. It conceal more than reveals.

আমি আপনাকে যেটা বলতে চাইছি সেটা হচ্ছে যে, পশ্চিমবঙ্গের চিত্র আপনা এতো অন্ধকার বলে মনে করছেন কিন্তু আমি বলতে পারি আপনারা যে কোনও স্ট্যান্ডা বা ক্রাইটেরিয়া ব্যবহার করুন না কেন ভারতবর্ষে অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমব অনেক ভাল। এত সঙ্কটের মধ্যেও ৭০০ কোটি টাকা পাওয়া গেল না, যেখানে মহারা সরকারকে ঢেলে টাকা দেওয়া হচ্ছে। আমি যখন পার্লামেন্টে ছিলাম তখন ডাঃ রায় ফিনান্স কমিশনের কাছে বক্তব্য রেখেছিলেন সেটা কোট করে পড়িয়ে শুনিয়েছিলাম এ সেখানে পশ্চিমবঙ্গকে কিভাবে বঞ্চিত করা হচ্ছে বলেছিলাম। আপনারা যদি সঠিক ত দেন তাহলে দেখবেন যে আমরা অনেক রাজ্য থেকে এগিয়ে আছি এবং কোনও কোন ক্ষেত্রে আমরা কাছাকাছি আছি অথবা এগিয়ে আছি। কিন্তু এতেও আমরা কোনও অবস্থাতে

গর্ব করি না এবং সব ব্যাপারেই যে ছাড়িয়ে গেছি একথা বলি না। আমরা আরও উন্নয়ন করতে চাই। দ্বিতীয়ত সৌগতবাবু এবার যেটা শুরু করেছেন সেটা হল রিএমপ্লয়মেন্ট নিয়ে, সেখানে ৬০-৬৫ বছরের প্রশ্ন তুলেছেন। এই ব্যাপারে সৌগতবাবু ভারি সুন্দরভাবে বলেছেন, খুব ইমোশনাল, চোখের জল এইসব কথা বলেছেন। আমি আপনাকে যেটা শোনাতে চাই সেটা হচ্ছে, আপনি তো জুলিয়াস সিজার এবং মার্ক এন্টোনির যে বক্তৃতা সেটা পড়েছেন, আমি আবার সেটা পড়ে শোনাচ্ছি—Statistics is like bikini dress to conceals more than reveals.

আপনি এত শিক্ষকদের জন্য দরদ দেখালেন আমি জিজ্ঞাসা করি আপনাদের শাসিত কোনও রাজ্যে কোনও শিক্ষক ৬০ বছরের বেশি চাকুরি করেছেন একদিনও? দিল্লি আনফরচুনেটলি সেটা বি. জে. পি.র অধীনে চলে গেছে সেখানেও এই জিনিস চালু করেছে। ভারতবর্ষের কোনও বড় রাজ্যে কোনও শিক্ষক ৬০ বছরের বেশি একদিনও কাজ করেন না, এটা কেন্দ্রীয় সরকারের নির্দেশেই করা হয়েছে। কেরলের রিটায়ারমেন্ট ৫৫ বছরে, এটা আপনাদেরই সরকার। অন্ধ্রপ্রদেশে ৫৮ বছরে, এটা আপনাদেরই সরকার। সুতরাং ভারতবর্ষে আর কোনও রাজ্য নেই যেখানে ৬০ বছরের বেশি একদিনও কোনও শিক্ষক চাকুরি করেন, এই জিনিসটা জেনে রাখুন। রাজস্থান থেকে মুখ্যমন্ত্রীর ডাকে এ. আই. ভুক্ত কনফারেন্সে আমি গিয়েছিলাম, সেখানে আমি বক্তৃতাও দিয়েছিলাম। আপনারা জেনে রাখুন সেখানে ৬০ বছরের বেশি একদিনও চাকুরিতে রাখে না। এই ব্যাপারে রাজনৈতিক মহলে আমি কথা বলেছি। অল ইন্ডিয়া ইউনিভার্সিটি ফেডারেশন তাদের সঙ্গেও কথা বলেছি, তারা রাজি আছেন। এইবার আমি বলি, আমি আগেও বলেছি আপনাদের আমলে ১৯৭০ সালে আপনারা রি-এমপ্লয়মেন্ট তুলে দিলেন। ইন্ডিয়ান ইনস্টিটিউট অফ টেকনোলজিতে কোথাও ৬০ বছরের পরে চাকুরি করতে পারেন না। কারুকে আর ৬০ বছরের পরে রাখা হয় না। আপনাদের বলে রাখি শ্রদ্ধেয় মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ের সঙ্গে দেখা হয়েছিল, তাঁর সঙ্গে এই ব্যাপারে কথাও বলেছিলাম। তিনি বলেছিলেন ঠিকই কাজ করেছেন। এইবার আমি জিজ্ঞাসা করি সৌগতবাবু, আপনি যেরকম ইমোশনাল বক্তব্যতে, সেখান আপনার যদি পুত্র বা কন্যা আপনারই মতো প্রেসিডেন্সি কলেজের ছাত্র, ফার্স্ট ক্লাশ পেয়েও চাকুরি না পেয়ে বসে আছে।

[6-40—6-50 p.m.]

আপনার মুখের কাছে এসে যদি বলে যে, বাবা, তোমাকে সাড়ে ৪ হাজার টাকা পেনশন দেওয়া হচ্ছে, এক লক্ষ টাকা পি. এফ. দেওয়া হচ্ছে, ৭৫ হাজার টাকা তোমাকে গ্রাচ্যুইটি দেওয়া হচ্ছে, সেই টাকা তুমি যদি পোস্ট অফিসে রাখ তাহলে আরও এক হাজার টাকা মান্থলি ইনকাম পাবে এবং তোমার প্রায় সাড়ে পাঁচ হাজার টাকা মাসিক আয় হবে, তুমি ওটা ছেড়ে আমি বেকার বসে আছি আমাকে চাকরির বন্দোবস্ত করে দাও, আমাকে বলে দিন যে আপনার ছেলে বা মেয়ের কাছে আপনি কি উত্তর দেবেন? আমি যদি হাত

জোড় করে মাননীয় অধ্যাপকদের বলি তার কারণ হচ্ছে এইটা যে বহু বেকার ভাল পাশ করা ছেলে বেকার হয়ে বসে আছে—আপনারা আজকে এটা নিয়ে রাজনীতি করছেন। এই রিটায়ারমেন্টের ব্যাপারটা নিয়ে আপনারা রাজনীতি করছেন।

(গোলমাল)

তার বড় প্রমাণ হচ্ছে যে আপনারা শিক্ষকদের প্রতিনিধিত্ব করেন না। শ্রমিকদের হয়ে কোনও কথা বলার অধিকার আপনাদের নেই। বামফ্রন্ট সরকার যখন এই পেনশন এবং এই স্কীম চালু করল তখন আপনার দলের লোকেরা কলেজে কলেজে প্রচার করল যে পেনশন স্কীমে যেও না, বামফ্রন্ট সরকার তোমাদের পেনশন দেবে না, তোমরা জেনারেল প্রভিডেন্ট ফান্ডে থাক। তারপর তারা আবেদন করতে শুরু করল এবং আজও করছে, না, আমাদের পেনশন স্কীম—এই বামফ্রন্ট সরকার যেদিন পেনশন স্কীম চালু করলেন আপনারা তার বিরোধিতা করেছিলেন। শিক্ষকদের ভুল বুঝিয়েছিলেন। আজকেও অধিকাংশ শিক্ষক যখন ৬০-এ যেতে রাজি, তারা জানেন যে আরও বেশি পেনশন পাব, ফ্যামিলি পেনশন বেড়েছে, অন্যান্য সুযোগসুবিধা বেড়েছে—তখন আপনারা কোর্টে গেলেন কেন? শিক্ষকরা যাতে অপশন দিয়ে ৬০-এর পক্ষে মত দিতে না পারেন, এটা বন্ধ করার জন্য। আপনারা শিক্ষকদের থেকে বিচ্ছিন্ন। আপনাদের একটা কথা বলে দিই, আজকে অধিকাংশ শিক্ষক ৬০-এর পক্ষে মত দিয়েছেন। আমি সৌগতবাবুকে জিজ্ঞাসা করি, আপনার কলেজ আশুতোষ কলেজে যখন অধিকাংশ শিক্ষক ৬০-এর পক্ষে মত দিয়েছেন এবং আপনি নিজেও দিয়েছেন, আপনাকে ধন্যবাদ জানাই।

(গোলমাল)

আমি এবারে অন্য ব্যাপারে যাচ্ছি। সৌগতবাবু আরও অনেকগুলি গুরুত্বপূর্ণ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করেছেন। আমি সৌগতবাবুর সঙ্গে একমত যে আমরা যা করতে যাচ্ছি বিশেষ করে উনি বলেছেন প্রেসিডেন্সি কলেজের বিষয়, এই প্রেসিডেন্সি কলেজ সম্পর্কে আমরা সচেতন। প্রেসিডেন্সি কলেজে পড়াশুনা এবং অন্যান্য গবেষণার ব্যাপার যাতে কোনওরকমে ব্যহত না হয় তার সমস্ত ব্যবস্থা আমরা দেব এই প্রতিশ্রুতি দিতে পারি। কিন্তু একটা কথা মনে রাখবেন, শ্রী ভবতোষ দত্তের মতন মানুষকে ৬০-এ রিটায়ার করে প্রেসিডেন্সি কলেজ থেকে চলে যেতে হয়েছিল। এই প্রেসিডেন্সি কলেজে ৬০-এ রিটায়ার করে বহু স্বনামধন্য অধ্যাপক চলে গেছেন। প্রেসিডেন্সি কলেজে তাই তো নিয়ম। তা সত্ত্বেও আমি বলি, পড়াশুনা এবং গবেষণার সেখানে যাতে কোনও বিঘ্ন না ঘটে সে দিকে আমরা যত্ন নেব। তার কারণ, অন্যান্য কলেজও যেমন আমাদের গর্ব, প্রেসিডেন্সি কলেজও আমাদের গর্ব এবং এটাকে আমাদের রক্ষা করতে হবে। আমরা ইতিমধ্যেই অনেকগুলি ব্যাপারে গুরুত্বপূর্ণ পদক্ষেপ নিয়েছি। অনেকগুলি জায়গায় পোস্ট গ্র্যাজুয়েট কোর্সেস খুলেছি। আপনাদের আমি দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে আমরা এ বছর উদ্যোগ নিয়েছি যে

আরও কিছু কিছু পোস্ট গ্র্যাজুয়েট সাবজেক্টস খোলার জন্য যাতে আমাদের ছেলেমেয়েরা যারা ভাল ফল করেছে তাদের পড়ার সুযোগ দেওয়া যায়। আমরা এ বছরই আরও কয়েকটা নতুন কলেজ করবো। এ ব্যাপারে আমরা উদ্যোগ গ্রহণ করেছি। তার ইন্সপেকশন হয়ে গিয়েছে। আমরা অঞ্চলের প্রয়োজনীয়তার কথা মাথায় রেখে এগুলি করব।

এবং আমরা ইউ. জি. সি.-র সঙ্গে আলোচনা করে যাতে নাকি ভোকেশনাল সাবজেক্টস যেগুলো পাশ করে চাকরি পেতে পারি, আমরা সেই নতুন নতুন বিষয় চালু করব। আপনাদের শুনে ভাল লাগবে, আমরা যেমন শিবপুরটাকে ডিম্‌ড ইউনিভার্সিটি করেছি, তেমনি সংস্কৃত কলেজটাকেও আমরা ডিম্‌ড ইউনিভার্সিটি করতে চাই, আমরা সিদ্ধান্ত নিয়েছি, আমরা কেন্দ্রের কাছে চিঠি দিতে যাচ্ছি। কিছু কিছু কথা হয়েছে, আমরা আশা করি এটা করতে পারব। আপনারা জানেন যে শ্রীরামপুরে যে সিরামিক টেকনোলজির কলেজ আছে, সেখানে আমরা পোস্ট গ্র্যাজুয়েট কোর্স চালু করতে যাচ্ছি। আজকে আমি হাউসে ঘোষণা করেছি যে বাণীপুরে আমরা ফিজিক্যাল এডুকেশনের পোস্ট গ্র্যাজুয়েট কোর্স চালু করতে যাচ্ছি। যাদবপুরে ইতিমধ্যেই চালু হয়েছে। উত্তরবঙ্গে আমরা টি টেকনোলজি, এটা চালু করার উদ্যোগ নিয়েছি। এই বছরেই সেখানে আহ্বান করা হয়েছে ছাত্রছাত্রীদের যাতে তারা সেখানে দরখাস্ত দিতে পারে। আমরা এই দায়িত্ব নিচ্ছি। আমরা দায়িত্ব নিয়ে এইগুলো করছি। সৌগতবাবু একটা সঠিক কথা বলেছেন, ডিস্ট্যান্স এডুকেশনের কথা তিনি বলেছেন। আমরা পশ্চিমবাংলায় বর্ধমান বিশ্ববিদ্যালয়কে দায়িত্ব দিয়েছি, ডিস্ট্যান্স এডুকেশন কোর্স বা করেস্পন্ডেন্স কোর্স যেটা বলছেন সেটা চালু করার। এবং এই বছর থেকে এই শিক্ষাবর্ষ থেকেই তারা এই ডিস্ট্যান্স এডুকেশন কোর্স চালু করার উদ্যোগ নিচ্ছে। আমরা চাই আরও বেসি করেস্পন্ডেন্স কোর্স আমরা খুলে দিতে। সৌগতবাবু ওপেন ইউনিভার্সিটির কথা বলেছেন। আপনি দেখবেন অশোক মিত্র কমিশনের রিপোর্টেও বলা হয়েছে যে ইন্দিরা গান্ধী ওপেন ইউনিভার্সিটি সুযোগ নেবার জন্য, ওরা যখনই আমাদের কাছে যা সাহায্য চাইছেন আমরা ওদের সাহায্য করছি এবং ওদের অনেকগুলোর মতো সেন্টার ওরা করেছে। এবং আপনারা দেখবেন এই বছর আমাদের অ্যানুয়াল রিপোর্ট দেওয়া হয়েছে, অ্যানুয়াল রিপোর্টে আমরা পুরো বলেছি কোথায় কোথায় হয়েছে। তথ্যটা আমরা দিয়েছি। এটা আপনারা জানেন এবং সৌগতবাবু বলেছেন যে,—এর আগেও বলেছেন আই. এ. এস. ইত্যাদির জন্য সেন্টার খুলুন। আপনারা জানেন গত দু'বছরের মধ্যে আমরা আশুতোষ কলেজে, বাসন্তী দেবীর কলেজে এবং এখানে যে বিজনেস ম্যানেজমেন্টের ইনস্টিটিউট আছে সেখানে ছাত্রছাত্রীরা পড়াশোনা করছে এবং আমাদের খবর হচ্ছে এই বছর আমাদের ওখান থেকে যাদের ট্রেনিং দেওয়া হয়েছে, বেশ কয়েকজন ছাত্রছাত্রী লিখিত পরীক্ষায় যোগ্য বলে বিবেচিত হয়েছে। আমরা একটা বই পরিবর্তন আনতে যাচ্ছি, আমাদের পশ্চিমবাংলার উচ্চ শিক্ষা ব্যবস্থায়, সেটা হচ্ছে কাউন্সিল অফ হায়ার এডুকেশন, আমরা এটা গড়তে যাচ্ছি। এটা ঠিক যে ইউ. জি. সি. এই কাউন্সিল অফ হায়ার এডুকেশন করার কথা

বলেছেন এবং আমরা এই অ্যাসেম্বলিতে এই বিল আনার চেষ্টা করছি।

এটা যদি আমরা করি তাহলে পশ্চিমবাংলার উচ্চ শিক্ষার ক্ষেত্রে একটা বড় পরিবর্তন আসবে। সেই পরিবর্তনটা মাননীয় সদস্যবৃন্দ আমি আপনাদের সঙ্গে একমত সরকার পক্ষ এবং বিরোধীপক্ষ থেকে যাঁরা বলেছেন—একটা জায়গায় একমত সেটা হচ্ছে উচ্চ শিক্ষার মানের উপর আমাদের সমস্ত অগ্রগতি নির্ভর করে এবং সেই উচ্চ শিক্ষার মান এবং অশোক মিত্র কমিশনেও দেখবেন বার বার বলেছেন যে ইউনিভার্সিটির গবেষণার ব্যাপারে এক্সিলেন্সির কথা বলেছেন, মানের কথা বলেছেন। এটার জন্য আমরা কাউন্সিল অফ হায়ার এডুকেশন করছি। আপনারা জানেন আজকে পৃথিবীতে একটা বড় প্রতিযোগিতা দেশগুলোর মধ্যে হচ্ছে, সেটা হচ্ছে এই যে ডেভেলপমেন্ট কান্ট্রিগুলো তারা আজকে সায়েন্স এবং টেকনোলজিতে আমাদের মত অনুন্নত এবং উন্নয়নশীল দেশগুলোকে ছাড়িয়ে গিয়ে স্থায়ীভাবে, অর্থনৈতিকভাবে আমাদেরকে কলোনি করার চেষ্টা করছে। এটা যদি ভাঙতে হয়, যেটা চাইনিজ ডকুমেন্টে খুব সুন্দরভাবে বলা হয়েছে—

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাদের সময় ৬-৫১য় শেষ হয়ে যাচ্ছে, কাজেই আমি এটা ৭টা পর্যন্ত বাড়িয়ে দিচ্ছি, আশা করি আপনাদের কারোর অমত নেই।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** থ্যাঙ্ক ইউ স্যার, আপনি দেখবেন যে ভারি সুন্দরভাবে বলা হয়েছে।

[6-50—7-02 p.m.]

আপনারা দেখবেন ভারি সুন্দর বলা হয়েছে—শুধু সেখানেই নয় দিল্লিতে যেসব কমিটিগুলোতে আলোচনা হয়েছে, তাতেও বলা হয়েছে—আগামী শতাব্দীতে যে প্রতিযোগিতা হবে সে প্রতিযোগিতা হবে শিক্ষার, সে প্রতিযোগিতা হবে বিজ্ঞান ও প্রযুক্তি বিদ্যা ইত্যাদির। গোটা পৃথিবীতে রিসার্চ অ্যান্ড ডেভেলপমেন্টের জন্য যত টাকা ব্যয় করা হয় তার ৮০ শতাংশ টাকা ব্যয় করছে 'জি-৭' কান্ট্রিস; মাত্র ৭টা উন্নত দেশ। তারা আমাদের মতো দেশগুলোর সায়েন্স অ্যান্ড টেকনোলজিকে নিয়ন্ত্রণ করে রাখতে চাইছে। চাইনিজ ডকুমেন্টে পরিষ্কারভাবে বলা হয়েছে, "আমাদের শিক্ষা, বিজ্ঞান, উচ্চ শিক্ষাকে এমনভাবে মডার্নাইজ করতে হবে, এমন হবে, এমন ভাবে বিজ্ঞান, প্রযুক্তিকে এগিয়ে নিয়ে যেতে হবে যাতে উন্নত দেশগুলো আমাদের পেছনে ফেলে রাখতে না পারে।" আমাদেরও তা যদি করতে হয় তাহলে আমাদের উচ্চ শিক্ষার ক্ষেত্রে বিরাট পরিবর্তন আনা দরকার এবং বায়াস নিয়ে আসা দরকার সায়েন্স অ্যান্ড টেকনোলজিতে বিজ্ঞানের সমস্ত ব্যাপারে। আপনারা দেখবেন সেদিক থেকে পশ্চিমবাংলায় আমরা খানিকটা পদক্ষেপ গ্রহণ করেছি। এই কাজের জন্য প্রচুর টাকার দরকার, বড় ইনভেস্টমেন্ট দরকার। কিন্তু এই টাকা কোথা থেকে আসবে? সে জন্যই আমরা বলছি, কেন্দ্রের সঙ্গে আমাদের এখানেই বিরোধ। সৌগতবাবু বললেন, কিন্তু

পরিমাণ রিসোর্স জোগাড় করা হোক। কিন্তু কার কাছ থেকে? উনি বললেন, সেল্‌ফ ফিনান্স করে, প্রাইভেটাইজ করে, কমার্সিয়ালাইজ করে। উনি ভুলে যাচ্ছেন যে, দেশটা ইউ. এস. এ. নয়। আমাদের ডেভেলপমেন্ট সেভাবে হয়নি, সেভাবে আমাদের বায়্যাস গড়ে উঠে নি। সুতরাং আমাদের যা দায়িত্ব এবং কেন্দ্রীয় সরকারের যা দায়িত্ব তা আমাদের উভয়কেই বহন করতে হবে। আমাদের শিক্ষায় একটা মৌলিক পরিবর্তন আনতে হবে। সেটা কি? আমরা অনেক কথাই বলতে পারি। ইংরেজরা আমাদের দুটো জিনিস ঘৃণা করতে শিখিয়েছিল তাদের শিক্ষা ব্যবস্থার মাধ্যমে—একটা মাতৃভাষা, আর একটা কায়িক শ্রম। আমরা কেন ভোকেশনালাইজেশন করতে চাইছি? আমরা শিক্ষার জন্য যে বিপুল পরিমাণ টাকা ব্যয় করছি তার একটা বড় অংশই ব্যয় করে এমন ছেলেমেয়ে তৈরি করছি যাঁরা আন-এমপ্লয়েবল এবং যদি আমরা শিক্ষা ব্যবস্থা না পাল্টাতে পারি, ওঁদের এমপ্লয়মেন্ট মার্কেটের জন্য তৈরি করে নিতে না পারি তাহলে শিক্ষার বিরাট প্রসার ঘটিয়েও কোনও লাভ হবে না। সেদিক থেকে পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থায় একটা বড় পরিবর্তন আনছি। তবে আমি আগেও বলেছি এবং এখনও বলছি—শিক্ষা ব্যবস্থায় রাতারাতি পরিবর্তন আনা ঠিক নয়। ধীরে এবং ভেবেচিন্তে আনতে হবে। আগামী দিনে আমরা সে পরিবর্তন আনছি। পশ্চিমবাংলার ক্ষেত্রে আপনারা দেখবেন টেকনিক্যালে, ভোকেশন্যালে আমাদের বাজেট বরাদ্দ বাড়ানো হয়েছে। ইঞ্জিনিয়ারিং, টেকনোলজির ক্ষেত্রে বাজেট বরাদ্দ বাড়ছে। সুতরাং আমরা পরিবর্তন আনবার চেষ্টা করছি। আপনারা প্রশ্ন রেখেছেন যে, আমরা নতুন কলেজ করছি না কেন? সেদিন আসামের শিক্ষামন্ত্রী এখানে এসেছিলেন। আসামের মতো জায়গায় ৩০০ ওপর কলেজ আছে। তাঁকে আমরা জিজ্ঞাসা করেছিলাম যে, তাঁরা কি করে চালাচ্ছেন? তিনি আমাদের জানালেন, ১২৩টা কলেজকে গভর্নমেন্ট টাকা দেয়। বাকিগুলোকে একটা পয়সাও দেয় না। আমরা কি চাইব ঐরকম শিক্ষা বিস্তার ঘটুক? আমি তো বলছি আপনারা অন্য রাজ্যের সঙ্গে একটু তুলনা করুন। আমরা তো অন্য রাজ্যে যাই—সেখানে কি দেখি? আমি কোনও রাজ্যকেই ছোট করতে চাই না। কিন্তু আমরা কি দেখছি আমাদের প্রতিবেশি রাজ্যগুলোয়? ২০০-৩০০ কলেজ খুলে দিচ্ছে। যে যেখানে চাইছে সেখানেই কলেজ খুলে দিচ্ছে। সরকার একটা পয়সাও দিচ্ছে না। ফলে শিক্ষকরা, কর্মচারিরা বেতন পান না। আপনারা এক্সিলেন্সের কথা বলেছেন। এক্সিলেন্স সম্বন্ধে ইউ. জি. সি. বলেছে—আমি যে কমিটিতে ছিলাম, সেই রেড্ডি কমিটির রিপোর্টে আমরা বলেছি—কলেজের উপযুক্ত ইনফ্রাস্ট্রাকচার ছাড়া তা করা উচিত নয়। এক্সিলেন্স করতে উপযুক্ত ইনফ্রাস্ট্রাকচারের দরকার। সেদিক থেকেও পশ্চিমবাংলায় বেশি কলেজ খোলা যাচ্ছে না। যতটুকু প্রয়োজন ততটুকুই খুলছি, তাদের ইক্যুইপ্ট করার চেষ্টা করছি। আমি আপনাদের সামগ্রিকভাবে সমস্ত কিছু বিচার করতে বলছি। আপনারা (বিরোধীরা) আমাদের বিরোধিতা করুন, সমালোচনা করুন, ঠিক আছে। কিন্তু বিভিন্ন ক্ষেত্রে আমরা জাতীয় স্তরের বিভিন্ন আলোচনার ভিত্তিতে যে পদক্ষেপগুলো নিয়েছি পশ্চিমবাংলার স্বার্থের দিকে তাকিয়ে সেগুলো আপনারা সমর্থন করবেন না কেন? কেন একবারও বলবেন না, এসব ক্ষেত্রে আপনাদের সঙ্গে আমরা আছি?

আজকে আমি বলি, পাঁচটা ইউ. জি. সি. সেন্টার করা হবে।

আমি ইউ. জি. সি.কে চিঠি দিয়ে জানিয়েছি যে, কলকাতায় ঐ ইউ. জি. সি. সেন্টার হোক, আমরা এটা চাই। কিন্তু কয়েকদিন আগে আমি দিল্লিতে ছিলাম, খবর শুনলাম, যে না, আমাদের এখানে নাকি করা হবে না। আমি অর্জুন সিং মহাশয়ের কাছে প্রতিবাদ জানিয়েছি, কেন করা হবে না? উত্তর-পূর্বাঞ্চলে যদি ইউ. জি. সি. সেন্টার করতে হয় তাহলে কলকাতা ছাড়া আর কোথায় করা যাবে? তা কেন্দ্রীয় সরকারের যে বিমাতৃসুলভ মনোভাব সেটা তাকে ছাড়তে হবে। আমি বলছি, যে কোথায় ওরা ঠিক করেছেন সেটা ওরাই ঘোষণা করবেন এবং দেখবেন যে, কোনও কারণ নেই এই সেন্টারটাকে কলকাতায় না করে অন্য জায়গায় করা, কোনও যুক্তি নেই। আমি চিঠি দিয়ে জানিয়েছি যে কলকাতায় হোক, আমরা রাজি আছি। আপনাদের কাছে আবেদন করব—আজকে আমি মাননীয় শিক্ষকদের স্বার্থের দিকে তাকিয়ে করেছি এবং আপনাদের এটাও বলি, অনেক রাজনৈতিক নেতাদের সঙ্গে আমি ব্যক্তিগতভাবে আলোচনা করেছি। আলোচনা ছাড়া কিছু হয়নি এবং কোন জায়গায়, কি কেন্দ্রে কি কোনও জায়গায় এ. আই. ভুক্ত যে সর্বভারতীয় কনফারেন্স হয়েছিল সেখানেও বলা হয়নি যে ৬০ বছরের পর একদিনও থাকবে। আমরা মাস্টারমশাইদের স্বার্থের জন্য কাজ করছি এবং আশা করি আমাদের এই যে বাজেট এবং যে প্রস্তাবগুলি দিয়েছি তা আপনারা সমর্থন করবেন। দুর্বলতাগুলি আমাদের দেখাবেন। তাতে আমাদের কোনও অসুবিধা নেই, গণতন্ত্রে এটাই স্বাভাবিক। আমরা কাজ করতে গিয়ে ভুল করতে পারি, এটা ঠিকই, কিন্তু সেটা আপনারা দেখিয়ে দিন। আপনাদের প্রতিশ্রুতি দিতে পারি যেখানে আমাদের ভুল থাকবে, আমরা শুধরে নেব। ডঃ অশোক মিত্র কমিশন যখন করা হল তখন আপনারা আশঙ্কা করেছিলেন যে অশোক মিত্রর নেতৃত্বে কমিশন কি হবে? আর আজকে আপনারাই তার অনেক কিছু প্রশংসা করছেন এবং বলছেন যে ইমপ্লিমেন্ট করছে না কেন? আমি বলছি আলোচনা করুন, এরপরেও আলোচনা করা হবে। আলোচনা করে আসুন আমরা দেশের স্বার্থে এগিয়ে যাই। আমাদের সবচেয়ে বড় স্বার্থ হচ্ছে, এই পশ্চিমবাংলায় যেখানে অধিকাংশ আর কি আছে? আমাদের ইন্ডাস্ট্রি এটা সবসময় আমাদের হাতে নেই—এই পশ্চিমবাংলায় শিক্ষা ব্যবস্থা দিয়ে যাতে আমরা গর্ব করতে পারি তারজন্য কাজ করি। আমি আপনাদের বলি, এটা গর্ব করার মতন যখন অন্যান্য কিছুর সঙ্গে তুলনা করি। ত্রুটি নেই, তা নয়, এটাকে আরও ভাল করতে হবে। আপনাদের আহ্বান করব, আসুন, সকলে মিলে আরও উন্নত যেটা আপনারা চাচ্ছেন সেই শিক্ষা ব্যবস্থা আমরা গড়ে তুলি। আপনাদের সকলকে ধন্যবাদ জানিয়ে এই বাজেটকে সমর্থন করে এবং কাট মোশনগুলির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি ৩৩২ ধারা অনুযায়ী একটা পয়েন্ট অফ পার্সোনাল এক্সপ্ল্যানেশনের জন্য দাঁড়িয়েছি। আমি অত্যন্ত দুঃখিত, মাননীয় সত্যসাধন চক্রবর্তী মহাশয় আজকে ডেভিলস লজিক ব্যবহার করেছেন। একটা বড় ঘটনার ব্যাখ্যা দিতে গিয়ে উনি

একটা ব্যক্তিগত প্রসঙ্গ টেনেছেন। ব্যাপারটি খুবই সহজ। আমি কি বলেছি? যখন বামফ্রন্ট সরকার কলেজ শিক্ষকদের অর্জিত অধিকার, ৬৫ বছর রি-এমপ্লয়মেন্ট পাওয়ার যে অর্জিত অধিকার সেই অধিকার জোর করে কেড়ে নিচ্ছেন তখন আমি বলেছি, ১৬৮ জন শিক্ষক যাদের ৬০ বছর পার হয়ে গেছে তারা কোনওরকম বেতন পাচ্ছেন না। সত্যসাধনবাবু জবাব দিলেন, আশুতোষ কলেজে যেখানে আমি পড়াই সেখানে নাকি বেশিরভাগ শিক্ষক এবং আমি ব্যক্তিগতভাবে অপশন দিয়েছি ৬০ বছরের জন্য। ব্যক্তিগতভাবে আমি অপশন সবসময় দিতে পারি, ৬০ বছর পর্যন্ত কাজ করার জন্য আমি অপশন দিতে পারি। তার কারণ কথাটা অপশন। আমি সত্যসাধনবাবুকে উল্টো লজিক বলতে চাই, আপনি শিক্ষকদের হ্যাজেডম্যান হিসাবে কাজ করছেন। আমি এই হাউসে ঘোষণা করছি যদি আপনি শিক্ষকদের ৬৫ বছর অবধি এক্সটেনশন দেন তাহলে আমি হিয়ার অ্যান্ড নাউ পদত্যাগ করব। আপনি রাজি আছেন? মরাল কারেজ নেই আপনার। আপনি ডেভিলস লজিক ব্যবহার করেছেন। আমি বলে রাখছি, আপনার যারা সমর্থক প্রিন্সিপ্যাল তারা প্রত্যেক কলেজে শিক্ষকদের ভয় দেখাচ্ছে, এক্সটেনশন রেকমেন্ড করবে না। আপনারা ভয় দেখিয়ে শিক্ষকদের এই রাস্তায় আনার চেষ্টা করছেন। আমি এর তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

**Mr. Deputy Speaker :** There are 32 cut motions to Demand No. 30 and the cut motions have already been moved.

The motion (cut motions no. 1-25 and 29-32) of Shri Abdul Mannan, Shri Subrata Mukherjee, Shri Saugata Roy, Smt. Sabitri Mitra, Shri Prabir Banerjee and Shri Deba Prasad Sarkar that the Amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion (cut motions no. 26-28) of Shri Deba Prasad Sarkar that the Amount of the Demand be reduced to Re. 1/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 21,11,78,37,000 be granted for expenditure under Demand No. 30 Major Head : "2202–General Education, 2203–Technical Education, 2205–Art and culture and 6202–Loans for Education, Sports, Art and Culture".

(This is inclusive of a total sum of Rs. 7,03,92,85,000 already voted on Account in March, 1994)
was then put and agreed to.

**Demand No. 45**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.

10,40,25,000 be granted for expenditure under Demand No. 45, Major Head : "2251-Secretariat-Social Services."

(This is inclusive of a total sum of Rs. 3,46,75,000 already voted on account in March, 1994)

was then put and agreed to.

## Adjournment

At this stage the House was adjourned at 7-02 p.m. till 11-00 a.m. Thursday on the 16th June, 1994 at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 16th June, 1994 at 11-00 a.m.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Ministers, 08 Ministers of State and 142 Members.

11-00 — 11-10 a.m.]

## Starred Questions
## (to which oral answers were given)

### মুখ্যমন্ত্রীর নিরাপত্তার ব্যয়

৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৯) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৩-৯৪ আর্থিক বছরে মুখ্যমন্ত্রীর নিরাপত্তার জন্য রাজ্য সরকারের মোট ব্যয়ের পরিমাণ কত?

**শ্রী জ্যোতি বসু ঃ**

প্রাপ্ত হিসাব অনুযায়ী সতের লক্ষ আটচল্লিশ হাজার একশত নয় টাকা আশি পয়সা।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** এটা কি সত্য যে, রাজ্যের মুখ্যমন্ত্রীকে জেড স্পেশ্যাল ক্যাটাগরির নিরাপত্তা দেবার জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব দিয়েছিলেন, কিন্তু কেন্দ্রীয় সরকার সে প্রস্তাব বাতিল করে দিয়েছেন? যদি বাতিল করে দিয়ে থাকেন তাহলে রাজ্য সরকার নিজস্ব উদ্যোগে মুখ্যমন্ত্রীর নিরাপত্তা নিঃছিদ্র করবার জন্য কী ব্যবস্থা নিয়েছেন অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** কেন্দ্রীয় সরকার আমাদের কাছে প্রস্তাব পাঠিয়েছিলেন এ ব্যাপারে। সমস্ত ভারতব্যাপী নিরাপত্তা দেবার ব্যাপার তাদের একটা নিরিখ আছে যার দ্বারা তারা ঠিক করেন কাকে কোন ক্যাটাগরির নিরাপত্তা দিতে হবে। আমাকে ওরা জেড ক্যাটাগরিতে ফেলেছেন সৌভাগ্য বা দুর্ভাগ্যবশত।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** ১৯৯২-৯৩ এবং ১৯৯৩-৯৪ এই দুই আর্থিক বছরে মুখ্যমন্ত্রীর নিরাপত্ত রক্ষার জন্য ঠিকঠিকভাবে রাজ্য সরকারের কত টাকা খরচ হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি যেরকম প্রশ্ন করেছিলেন তার উত্তর তো আমি দিয়েছি।

জানবার থাকলে এটাও লিখিতভাবে দিলেন না কেন, তাহলে তারও উত্তর দিয়ে দিতাম

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মুখ্যমন্ত্রীর নিরাপত্তার ব্যাপারে কিছু ঘাটতি ছিল বলে শো গিয়েছে এবং তারজন্য স্বরাষ্ট্র দপ্তর পরবর্তী পর্যায়ে সাম্প্রতিক কালে যথাযথ গুরুত্ব নি মুখ্যমন্ত্রীর নিরাপত্তা জোরদার করবার ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা নিয়েছেন এটা আমরা জানি আমার প্রশ্ন, এই নতুন ব্যবস্থা যা নিয়েছেন তারজন্য পূর্বের চেয়ে রাজ্য সরকারের এই খা ব্যয় কতটা বৃদ্ধি পেয়েছে বলবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** নিরাপত্তার ঘাটতি ছিল এটা ঠিক নয়। তবে ওখান থেকে জানিয়েছে যে, মুখ্যমন্ত্রী এখানে জেড ক্যাটাগরিতে পড়বেন এবং সেক্ষেত্রে এক এক রাজ্যে ওদের নির্দি অনুযায়ী নিরাপত্তার ব্যাপারটা এক এক রকম। আমাকে এখানে কিরকম নিরাপত্তার বেষ্টনি রাখতে হবে সেটা পুলিশ ঠিক করেছেন। কটি গাড়ি বা কটি পুলিশ লাগবে সেটা তারা ঠিক করেছেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে মুখ্যমন্ত্রী নিরাপত্তা রক্ষার জন্য যে ব্যয় সেটা তুলনামূলকভাবে কম, না বেশি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আবার বলছি, আপনি যদি লিখিতভাবে প্রশ্ন করতেন তাহলে নির্দিষ্টভাবে হিসেবটা আনতাম। যেহেতু হিসেবটা আমার সঙ্গে নেই তারজন্য তুলনামূলক হিসেবটা এখন দিতে পারছি না।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আমার সাপ্লিমেন্টারি হল আমাদের রাজ্যে বিরোধী দলের নেতা এবং প্রদেশ কংগ্রেস সভাপতির নিরাপত্তা ব্যবস্থা আছে কিনা এবং যদি থাকে তাহলে কত খরচ হয় আপনার হাতে সামনে হিসাব থাকলে দেবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** বিরোধী দলের নেতার নিরাপত্তা ব্যবস্থা আছে এবং যারা আমার কাছে এসে বলেন তার নিরাপত্তা ব্যবস্থার দরকার আছে, আমি তাদের দিই। আপনার আছে কিনা জানি না। এম এল এ জনপ্রতিনিধি এদের নিরাপত্তা দেওয়ার ব্যবস্থা আছে। এমন কি হাইকোর্টের অর্ডারে একজন খুনি, তার নামে খুনের মামলা আছে, তাকে নিরাপত্তা দিতে বলা হয়েছে। সেই ক্ষেত্রেও দেওয়া হয়।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী যখন কলকাতায় যাতায়াত করেন তখন দেখেছি ১০টি গাড়ি সামনে পেছনে থাকে এবং তার মধ্যে একটা গাড়িতে মহিলা পুলিশ থাকে এবং আর একটা গাড়িতে স্নিফার ডগ থাকে এবং আরও গাড়িতে কিছু সিকিউরিটি থাকে। মুখ্যমন্ত্রী যখন দিল্লিতে যান তখন তার আগে থেকে ১০/১২ জন সন্ডামার্কা লোক সিকিউরিটি হিসাবে যান এবং আগে থেকে তারা দিল্লির বঙ্গভবনে বসে থাকেন এবং তারা রাজধানীতে যান মাননীয় মুখ্যমন্ত্রী যখন ত্রিপুরায় গিয়েছিলেন তখন আগে থেকে ডি আই জি র‍্যাঙ্কের কিছু অফিসার সেখানে গিয়ে বসে ছিলেন। আমার সাধারণ বুদ্ধিতে বলে আপনি এই যে ১৭ লক্ষ টাকা খরচ দেখিয়েছেন এটা মনে হচ্ছে কম হচ্ছে। আমি জানতে চাই, এক দিকে গাড়ির খরচ তার উপর নিরাপত্তা রক্ষী বাহিনীর যারা থাকে তাদের মাইনের খরচ, তাদের অ্যালাউন্স

তার সাথে নিরাপত্তা রক্ষী বাহিনী গাড়ি ব্যবহার করে এবং সিকিউরিটি ইকিউভমেন্ট আছে এইগুলি সব ধরে না মাইনাস পারসোনাল যা লাগে তার খরচ?

**শ্রী জ্যোতি বসু :** আমি তো বললাম বরাবরই গাড়ি আছে, পেট্রোল আছে। ড্রাইভার আছে, নিরাপত্তার লোক আছে এবং সশস্ত্র বাহিনীর লোক আছে। রাইফেলের খরচ ধরা হয়েছে কিনা, রিভলবারের খরচ ধরা হয়েছে কিনা সেটা বলতে পারব না। এই সমস্ত ব্যাপারে একটা নিরিখ আছে। আমাকে জেড ক্যাটাগরিতে ফেলা হয়েছে, জেড ক্যাটাগরি না হলে ওয়াই ক্যাটাগরি হলে কি হত আমি জানি না।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কেন্দ্রীয় সরকারের প্রস্তাব অনুযায়ী, নিরিখ অনুযায়ী আপনাকে জেড ক্যাটাগরিতে ফেলা হয়েছে। তার জন্য যে ব্যবস্থা নেওয়া দরকার সরকার তা নিয়েছে ১৯৯১ সালে পশ্চিমবঙ্গ বিধানসভা যখন গঠিত হয় তখন যিনি বিরোধী দলের নেতা ছিলেন তিনি কোনও ক্যাটাগরিতে ছিলেন এবং তার নিরাপত্তার জন্য রাজ্য সরকারের কত খরচ হয়েছে?

**শ্রী জ্যোতি বসু :** আপনি যদি জানতে চান তাহলে ফাইলে সমস্ত কিছু আছে কিনা জানি না আমি খুঁজে বার করব। আমাকে বারে বারে দিল্লি থেকে জানায়, আমার নিজের রিপোর্টও আছে, আমি তাদের সিকিউরিটির ব্যবস্থা করি, নিরাপত্তার ব্যবস্থা করি। দিল্লি কেন জানি না কংগ্রেস নেতা বা নেত্রীদের ব্যাপারে বলেন যে সিকিউরিটির অভাব হচ্ছে। আমি ওদের বলেছি অভাব হবার কোনও কারণ নেই। কি নির্দিষ্ট ভাবে অভাব হচ্ছে বলুন তাহলে আমি তাদের সঙ্গে করসপনডেন্স করব। ওনাদের এমনও নেতা বা নেত্রী আছেন তারা সিকিউরিটি চান না। কিন্তু কেন্দ্র বলে দিতে হবে। আমি দিয়েছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় মুখ্যমন্ত্রী যখন বিদেশ সফরে যান তখন আমরা দেখেছি প্রসূন মুখার্জি এবং রজত মজুমদারের মতো অফিসাররা মুখ্যমন্ত্রীর সঙ্গে বিদেশে যান সরকারি খরচে। এই সামনের মাসে আপনি যখন লন্ডন এবং জেনেভাতে গিয়েছিলেন বিদেশে আপনার নিরাপত্তা ব্যবস্থার জন্য রাজ্য পুলিশ থেকে আই. পি এস র‍্যাঙ্কের অফিসারদের সঙ্গে নিয়ে যাচ্ছেন। এই খরচটা কি আপনার নিরাপত্তা খরচের সঙ্গে ইনক্লুডেড নাকি বিদেশের খরচ?

[11-10 — 11-20 a.m.]

**শ্রী জ্যোতি বসু :** একবার দুজন অফিসার গিয়েছিল। কেন্দ্র রিপোর্ট দিয়েছিল আপনার সঙ্গে সিকিউরিটি থাক, ওরা আপনার সঙ্গে গেলে ভাল হয়। ওদের কাছে কিছু রিপোর্ট ছিল এবং পরে আমি দেখেছি সেটা কিছু নয়। শুধু একটা ডেমনেসট্রেশন হয়েছে আনন্দমার্গীদের লন্ডনে একবার এবং স্পেনে একবার। এই ব্যাপারে কেন্দ্র যখন রিপোর্ট পায় সেটা আমাকে জানিয়েছিল। কিন্তু আমি পরে বলেছি যে আমি নেব না। বিলেতে গেলে বা আমার দেশের বাইরে আমার নিরাপত্তার দরকার নেই। সেখানে আপনাদের লোকজন যারা আছেন, হাইকমিশনার আছেন, তারা যা করবার তা করবেন। আমি যখন স্পেনে গিয়েছিলাম তখন স্পেনের সরকার

আমার জন্য নিরাপত্তার ব্যবস্থা করেছিলেন। কারণ ওরা বলেছিলেন যে, আপনার ব্যাপারে খবর আছে। এছাড়া আমি একবার যখন প্যারিসে গিয়েছিলাম তখন ওরা বলেছিলেন, আপনার ব্যাপারে খবর এসেছে। আমি বলেছিলাম, ওসব কিছুই না। তবে ওরা বলেছে যে, আপনি যখন চলে যাবেন তখন এয়ার পোর্টে সি অফ করার সময়ে আমরা আপনার নিরাপত্তার ব্যবস্থা করব।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়, আপনাকে এই যে জেড ক্যাটাগরিতে আনা হয়েছে, এটা সিকের ভিত্তিতে আনা হয়েছে? সরকারের ভিত্তিটা কি? পশ্চিমবাংলায় তো বিচ্ছিন্নতাবাদী আন্দোলন নেই বা সাম্প্রদায়িক দাঙ্গা নেই, তবে কিসের ভিত্তিতে আপনাকে এই জেড ক্যাটাগরিতে আনা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি জানিনা, যদিও আমি স্বরাষ্ট্রমন্ত্রী, আমি পুলিশ মন্ত্রী। কিসের ভিত্তিতে বা কিসের নিরিখে এটা করা হয় আমি জানি না। তবে ভারতবর্ষব্যাপী ওরা এটা করেন জেড ক্যাটাগরিতে ওরা একটা সিকিউরিটির ব্যবস্থা করেন। এছাড়া সাধারণ ভাবেও অনেককে নিরাপত্তা দিতে হয়। এর আগে কেন্দ্র থেকে যখন আমাকে বলেছিলেন তখন, সিদ্ধার্থশঙ্কর রায় সম্পর্কে বলেছিলেন, উনি জেড ক্যাটাগরিতে পড়েন। সেজন্য সেইভাবে তার ব্যাপারে আমরা যেন নিরাপত্তার ব্যবস্থা করি। এটা স্বাভাবিক। কারণ উনি পাঞ্জাবের রাজ্যপাল ছিলেন, এইসব আমরা জানি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, জানাবেন কি, সম্প্রতি যে উপনির্বাচন হয়ে গেল তখন আপনি দলের নেতা হিসাবে বা মুখ্যমন্ত্রী হিসাবে যে প্রচারে গিয়েছিলেন, তখন নির্বাচন কমিশনারের নির্দেশে গাড়ি কমিয়ে দেওয়া হয়েছিল, তখন কি জেড ক্যাটাগোরির যে সিকিউরিটি পার্সোনেল থাকত, সেই সময়ে কি এই সমস্ত বাহিনী নিয়ে যাওয়া সম্ভব হয়েছিল, না সম্ভব হয়নি?

**শ্রী জ্যোতি বসু ঃ** সম্ভব হয়েছিল। ইলেকশন কমিশনারের একটা নির্দেশ ছিল ঠিকই। তবে পরে আমরা কেন্দ্রীয় সরকারকে জিজ্ঞাসা করেছিলাম। আমাদের চিফ সেক্রেটারি তাদের সাথে যোগাযোগ করেন। তারা বলেন যে, আপনি জেড ক্যাটাগোরিতে আছেন। আপনার নিরাপত্তার ব্যাপারে ইলেকশন কমিশনারের ঐ নির্দেশের কোনও সম্পর্ক নেই।

## পুরুলিয়া জেলার খনিজ পদার্থ

*৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৪১) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** বিগত ১১ মার্চ, ১৯৯৩ তারিখে বিধানসভায় প্রদত্ত অনুমোদিত প্রশ্ন নং *৩৮৫-এর উত্তরের পরিপ্রেক্ষিতে শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩ সালের জানুয়ারি থেকে ১৯৯৪ সালের এপ্রিল মাস পর্যন্ত সময়ে পুরুলিয়া জেলায় আর কোনও নতুন খনিজ পদার্থের সন্ধান পাওয়া গেছে কি না; এবং

(খ) পাওয়া গেলে—

(১) কি কি খনিজ পদার্থ, এবং

(২) ঐ নতুন খনিজ পদার্থ উত্তোলনের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ**

(ক) প্রশ্ন *৩৮৫-এর উত্তরে বর্ণিত খনিজগুলি ছাড়া ১৯৯৩-১৯৯৪-এর উল্লিখিত সময়ের মধ্যে অন্য কিছু নতুন খনিজ পদার্থের সন্ধান পাওয়া যায় নি।

(খ) ক-এর পরিপ্রেক্ষিতে প্রশ্ন ওঠে না।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** পুরুলিয়া জেলায় ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ সেন্টার করার পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** পুরুলিয়া জেলায় শিল্প সম্ভাবনা সম্পর্কে একটা সমীক্ষা করা হচ্ছে। কিন্তু বিকাশ কেন্দ্র গড়ে তোলার কোনও সম্ভাবনা আপাতত আমাদের নেই।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** পুরুলিয়া জেলার ঝালদায় লাইম স্টোন আছে, সেখানে সিমেন্টের কারখানা করা সম্ভব কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** কতকগুলো প্রস্তাব এসেছে, সেগুলোর খতিয়ে দেখা হচ্ছে।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** আমার বিধানসভা কেন্দ্রের কাটারিতে সিরামিক কারখানা করার ব্যাপারে সার্ভে করা হয়েছিল এবং বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে একটা সিদ্ধান্ত নেওয়া হয়েছিল। সেই ব্যাপারে আপনার জানা আছে কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** আমাদের শিল্প দপ্তর এবং কনফেডারেশন অব ইন্ডিয়ান ইন্ডাস্ট্রি, এই দুটি সংস্থা মিলে পুরুলিয়াতে এইসব করার সম্ভাবনাগুলো সম্বন্ধে বিস্তারিত ভাবে পরীক্ষা করে দেখেছেন। তবে এখনও সিদ্ধান্তে আসার মতো অবস্থা হয়নি।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, ধানবাদ এবং বোখারো ও টাটার মাঝখানে যে ছোটনাগপুর শহর রয়েছে। সেখানে প্রচুর খনিজ পদার্থ রয়েছে, সরকারের পক্ষ থেকে সেগুলো উত্তোলন করে শ্রম দিবস সৃষ্টি করে অর্থনৈতিক উন্নয়নের পরিকল্পনা ব্যাপারে রাজ্য সরকার কতখানি এগিয়েছেন?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** পুরুলিয়াতে যে খনিজ পদার্থ আছে তারজন্য বিস্তৃত সমীক্ষা করা হয়, তারমধ্যে যেগুলো লাভজনক হতে পারে সেগুলো সরকারি এবং বেসরকারি উদ্যোগে উত্তোলন করে বড় ধরনের বাণিজ্যিক ভিত্তিতে ব্যবহার করা যায় কিনা তার সমীক্ষা চলছে।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে, পুরুলিয়া জেলায় সোনা পাওয়ার ব্যাপারে যে বিতর্ক রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের মধ্যে হয়েছিল সেই ব্যাপারে কোনও তথ্য আপনার কাছে আছে কিনা এবং এটা সত্যি কিনা রাজ্য সরকারের পক্ষ থেকে উদ্যোগ গ্রহণ করেছিলেন?

[ 16th June, 1994 ]

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** সোনা কতটা আছে কি না আছে সেই ব্যাপারে সমীক্ষা চলছে। কিন্তু অন্য যে সমস্ত পদার্থের সঙ্গে সোনা মিলে থাকে তার থেকে আলাদ করে বাণিজ্যিক কাজে লাগাতে পারা যায় কিনা সেই ব্যাপারে পরীক্ষা চালানোর জন্য কলকাতা বিশ্ববিদ্যালয়ে নমুনা পাঠানো হয়েছিল। তারা পরীক্ষা করে ইতিবাচক ফল দেওয়ার পরে আমরা সেটা মাইনিং অ্যাডভাইসারি কমিটির কাছে পাঠাই। সেই কমিটির জিয়োলজিক্যাল সার্ভে অফ ইন্ডিয়া এই তথ্য ভুল বলেন এবং এতো বেশি সোনা সারা পৃথিবীতে কোথাও উত্তোলন হয় না বলে পৃথিবীতে উত্তোলন হয় না বলে জানায়। তখন আবার কেন্দ্রীয় সরকারের গবেষণাগারে পাঠানো হয়, তারাও এটাতে সায় দেয় নি। তখন আবার আমরা কলকাতা বিশ্ববিদ্যালয়ে পাঠিয়েছি এটা নতুন করে গবেষণা করার জন্য এবং সেখানে বলা হয় এটা লাভজনক হবে কিনা এবং সার্ভে রিপোর্ট দিতে বলা হয়।

**শ্রী নরেন হাঁসদা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পুরুলিয়া একটি পিছিয়ে পড়া জেলা, এখানে শ্রম সম্পদ সৃষ্টি করার পরিকল্পনা সরকার নিয়েছেন কিনা?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** শ্রম সম্পদ বলতে কৃষি, বাগিচা, খনিজ পদার্থ সবই বোঝায় এবং এই ব্যাপারে বামফ্রন্ট সরকার যে উদ্যোগ নিয়েছে তা আগে কখনও হয় নি। খনিজ পদার্থের ব্যাপারে ফেডারেশন অফ ইন্ডিয়ান ইন্ডাস্ট্রিজের যে সমস্ত শিল্প যুক্ত আছে তাদেরকে এই ব্যাপারে সমীক্ষা করার জন্য বলা হয়েছে। তারা সমীক্ষা চালাচ্ছে, তার রিপোর্ট পেলেই আমরা চূড়ান্ত সিদ্ধান্ত নেব।

**শ্রী মনোহর তিরকি :** মাননীয় মন্ত্রীর কাজে জানতে চাই যে, কুচবিহার জেলাতে যে খনিজ পাথর পাওয়া গেছে সেই ব্যাপারে কোনও খরব আছে কিনা এবং সেই পাথরকে কাজে লাগানোর কোনও ব্যবস্থা করছেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** এটা আমাকে খুঁজে দেখতে হবে।

**শ্রী তুলসী ভট্টরাই :** দার্জিলিং এবং জলপাইগুড়ি জেলায় বাগরাকোটে যে কয়লা খনি ছিল সেটা চালু করার চেষ্টা রাজ্য সরকার করছেন কিনা?

**মিঃ স্পিকার :** এ প্রশ্ন হয় না।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী আবুল হাসনাৎ খান :** পুরুলিয়ায় এই যে খনিজ পদার্থ পাওয়া গিয়েছে, শিল্প কারখানা হচ্ছে, পুরুলিয়া তো নো ইন্ডাস্ট্রি ডিস্ট্রিক্ট এর মধ্যে পড়ে, এই সমস্ত শিল্প কারখানা বৃদ্ধির ফলে নো ইন্ডাস্ট্রি ডিস্ট্রিক্ট হিসাবে কি পুরুলিয়া পরিগণিত হতে থাকবে না ইন্ডাস্ট্রি ডিস্ট্রিক্ট হিসাবে চিহ্নিত করার জন্য রাজ্য সরকার চিন্তা ভাবনা করছেন?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** অন্যান্য শিল্পদ্যোগ ছাড়া খনিজ পদার্থ সম্বন্ধে আমাদের আলোচনা হয়েছে, খনিজ পদার্থ শিল্পে একটা বিশাল শিল্প হতে পারে না তার জন্য কিছুটা আছে আরও কিছুটা হবে, তার সমস্ত প্রচেষ্টা নেওয়া হয়েছে। কিন্তু নো ইন্ডাস্ট্রি ডিস্ট্রিক্ট হিসাবে

চিহ্নিত থাকলে ক্ষতি নেই, কারণ এতে নো ইন্ডাস্ট্রি ডিস্ট্রিক্ট হিসাবে চিহ্নিত হলে রাজ্য সরকারের যে সমস্ত উৎসাহদানে সুযোগ আছে, তার সর্বোচ্চ সাহায্যের যে সুযোগ সেটা ঐ ক্যাটাগরিতে পাওয়া যাবে। এইটার একটা সর্বভারতীয় নিরীখ আছে সেই নিরীখের ভিত্তিতে কোনটা ইন্ডাস্ট্রি ডিস্ট্রিক্ট সেটা এ বি সি ডি ভাবে ভাগ করা আছে, ডি ক্যাটাগরি হলে সেখানে শিল্পদ্যোগীরা আর্কষিত হতে পারে, এই সম্ভাবনা থাকে।

**শ্রী কৃষ্ণধন হালদার :** পুরুলিয়াতে যে সমস্ত খনিজ পদার্থ বাণিজ্যিক ভিত্তিতে উত্তোলন হচ্ছে, বা শিল্প বাণিজ্য করা যাবে, কোন কোন খনিজ পদার্থ বাণিজ্যিক ভিত্তিতে শিল্পের কাজে লাগতে পারবে সেইগুলি সম্বন্ধে জানতে চাইছি।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** কয়েকটি খনিজ পদার্থের মধ্যে আমাদের ওয়েস্ট বেঙ্গল মিনারেল ট্রেডিং ডেভেলপমেন্ট কর্পোরেশন তাদের উদ্যোগ বাণিজ্যিক ভিত্তিতে কাজ হচ্ছে, কতকগুলি ক্ষেত্রে বেসরকারি উদ্যোগ কিছু কিছু কাজ দেওয়া হয়েছে, আরও সামগ্রিকভাবে এর জন্য যে যন্ত্রপাতি দরকার যে বিনিয়োগ দরকার সেইসব মিলিয়ে কতটা করা যায় কিভাবে এই সংস্থাগুলি তৈরি করা যায় সেটা ঠিক করার জন্য আমরা আগেই বলেছি আমাদের কনফেডারেশন অফ ইন্ডিয়ান ইন্ডাস্ট্রি এবং আমাদের ইন্ডাস্ট্রি দপ্তর যুগ্মভাবে সমীক্ষা চালাচ্ছে, আশা করব খুব শীঘ্রই এই সমীক্ষার রিপোর্ট পাব।

**শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস :** পুরুলিয়ায় যে গ্রানাইড পাথর পাওয়া গিয়েছে সেটাকে বাণিজ্যিক ভিত্তিতে ব্যবহার করা যাবে কিনা জানাবেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** পুরুলিয়া এবং বাঁকুড়ায় যত গ্রানাইড মজুত আছে খনিজগুলিতে তার সম্পূর্ণ অনুসন্ধান আমরা করেছি, এবং যেটুকু বাণিজ্যিক ভিত্তিতে কাজে লাগাবার সেই ব্যাপারে রাজ্য সরকার একটা পরিকল্পনা গ্রহণ করেছে, কতকগুলি কারণে সেই সিদ্ধান্ত এখনও গ্রহণ করা যায়নি খুব শীঘ্রই সিদ্ধান্ত গৃহীত হবে। যাতে বাণিজ্যিক ভিত্তিতে গ্রানাইডকে কাজে লাগিয়ে সম্পদ তৈরি করা যায় এবং রাজ্যের আয় বাড়ানো যায়।

**Mr. Speaker :** Starred Question Nos.90 & 96 will be taken together.

## Incidents of Dacoity, Rape and Murder in the State

*90. (Admitted Question No. *425) **Shri Sailaja Kumar Das** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(i) the mumber of incidents of (a) dacoities, (b) rape and (c) muders took place in the state during January, 1994 to April 1994 and

(ii) the numbers in the corresponding months of 1993 ?

**Shri Jyoti Basu :**

(i) (a) Dacoities—191

(b) Cases of Rape—244

(c) Murders—614

(ii) (a) Dacoities—179

(b) Cases of Rape—227

(c) Murders—549

**রাজ্যে খুনের ঘটনা**

*৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩১০) শ্রী শিবপ্রসাদ মালিক ঃ স্বরাষ্ট্র (আরক্ষ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৯৪ সালের ৩০শে এপ্রিল পর্যন্ত সময় রাজ্যে কতগুলি খুনের ঘটনা ঘটেছে ; এবং

(খ) তন্মধ্যে, রাজনৈতিক খুনের সংখ্যা কত?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ২২৯১টি।

(খ) ১৪১টি।

**Shri Saugata Roy :** From the statement made by the Hon'ble Chief Minister it is apparent that docities, rapes and murders have all increased during January to April, 1994 compared to the corresponding period of the previous year. In fact murders in just four months have risen to 614 which means 65 more murders have been committed in the State. Will the Chief Minister be pleased to state that what according to him or his department are the reasons for rise in the number of incidents of dacoities, rape and murders and what his department is doing arrest this increasing trend?

**Shri Jyoti Basu :** I have given figures for the two years and there is an increase in cases of dacoities, rape and murders from 1993 to 1994. Now the Hon'ble Member wants to know what are the reasons for this increase ? Reasons are various which are know to all of us. There are socio-economic reasons and various reasons are there. But the main point is that we are all anxious to see that these crimes do not take place and they do no rise but unfortunately some years as I have stated in my budget speech we see a little decrease and some time a little increase. This is going on for the last so many years. W

try to arrest the culprits, pursue cases, make investigations, charge-sheet them and see that they are punished. That is all we can do at the moment but the main point is that the socio-economic situation is that not ony in our State, this is least in our State compared many other States in India all over India such things are happening. We are a non-violent country true, but we are becoming a little more violent that what we should be. That is what is happening all over India. It is a matter of great concern.

**Shri Saugata Ray** : I am glad that the Chief Minister has concern over rising trend of violence in life and he is fully consicous about the increasing trend but the Chief Minister did not reply to the second part of my question that in view of this increasing trend in first four months of this year normally what should have been done a review meeting is conducted to assess as to why this increase has taken place ? I wanted to know whether such a meeting has taken place, if any particular course is being charted out ? I hope he will clarify that in his reply. What I want to know from the Chief Minister is that whether he thinks that the failure of the police in arresting culprits and in ensuring conviction of the accused in various cases of murders dacoities and rapes is the reason for the increasing trend ? I am giving one example in Chetla one and a half years back one Kachi Mondal murdered a person on the open street. One and a half years have passed and Kachi Mondal has not been arrested. My letter question will show that the same person is being looked for by the police. Similarly, one person was murdered two weeks ago. The murderer has not been arrested. So, I want to ask the Chief Minister whether he really feels that there is lapse on the part of the police both in arresting culprits and in ensuring conviction of the murderers for which the increasing rend in crime is taking place ?

[11-30 — 11-40 a.m.]

**Shri Jyoti Basu** : There may be some lapses sometimes. How can I give you the figures now of all the lapses. But I asked the Police to be vigilant at all levels so that action can be taken before-hand. Sometimes it is not, the information is not kept, sometimes it is not received. In any case if such things happened anywhere, this is certainly lack of information. Sometimes these people are escaped may be for weeks, may be for months, may be for years also. Sometimes they left our State, our country in some cases. I say that the lapses comes where the police intelligence report is lagging. If the proper people were arrested, probably some of the incidents would not have

taken place. What happened is that in many cases they got the bail and again they engaged themselves in anti-social activities. So this process is going on. The other question is related to the incidents of crimes and murders and so on. I have got a list Many of these incidents had taken place before, during and after the Panchayat Election. In this period 755 incidents of political clash took place and 141 people were killed. Their political identity is as follows :

CPM—64, Congress (I)—36, RSP—9, IPF—6, SUC—5, JKP—4, CPI—5, Forward Bloc—3, MCP—1, GNLF—1, CPI(ML)—1, There are other 5 also. Their political identity has not been indentified.

**শ্রী শিবপ্রসাদ মালিক :** মাননীয় মুখ্যমন্ত্রী বললেন ২ হাজার ২৯৯ টি খুন হয়েছে। এই খুনের ঘটনায় কতজনকে গ্রেপ্তার করা হয়েছে।

**Shri Jyoti Basu :** I have not got the figures now.

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Chief Minister be pleased to state as to whether all the crimes are properly recorded in the police station or not ?

**Shri Jyoti Basu :** Definite instructions are there to record all the crimes if people come to police station to record the incidents of crime. But if there is any departure from this, the responsible police officer will be punished.

**Dr. Zainal Abedin :** I have definite a information that record had not been made. I sent a letter but no action had been taken.

**শ্রী আবু আয়েশ মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয়, বিগত ১৯৯৩ সালে এ রাজ্যে উপদলীয় সংঘর্ষে যারা নিহত হয়েছে তাদের রাজনৈতিক পরিচিতি কি?

**শ্রী জ্যোতি বসু :** আমি তো একটা সময়ের হিসাব দিলাম, বিশেষ করে বিগত পঞ্চায়েত নির্বাচনের সময়ের। পঞ্চায়েত নির্বাচনের আগে, নির্বাচনের সময় এবং নির্বাচনের পরে কত জন খুন হয়েছে এবং কোন দলের কত জন সবই তো বললাম।

**শ্রী আবু আয়েশ মন্ডল :** আমি জানতে চাইছি একই দলের বিভিন্ন উপদলের মধ্যে সংঘর্ষে কত জন মারা গেছে এবং তাদের রাজনৈতিক পরিচিতি কি?

**শ্রী জ্যোতি বসু :** সে হিসাব আমার কাছে নেই।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, from the crime figures given by the Hon'ble Chief Minister to the House it is evident that there has been a deplorable increases in the number of murders, rapes and

lacoities. Naturally it is a matter of serious concern for all of us. The government on its part must be considering measures to check the ising trend. One of the method to check the rising trend, in my opinion s to ensure conviction of the acccused persons. It is in this context I would like to know from the Hon'ble Chief Minister the number of nurder, rape and dacoity cases in which charge sheets have been submitted during the period under consideration.

**Shri Jyoti Basu :** I cannot give you the fitures right now. My mpression is that crimes are increasing. But it takes 7 to 8 years to convict the accused. If there be more convictions, it will be better for he police to tackle the position, I have no doubt about it.

[11-40 — 11-50 a.m.]

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে জানতে চাইছি— উনি একটু আগে জবাব দেবার সময় বললেন, সর্বভারতীয় ক্ষেত্রের তুলনায় পশ্চিমবঙ্গে মার্ডার, রেপ ইত্যাদির সংখ্যা খুবই কম। এ বিষয়ে ১৯৯৩ সালের জানুয়ারি থেকে ১৯৯৪ সালের এপ্রিল মাস পর্যন্ত সর্ব ভারতীয় পরিসংখ্যানটা কি এবং মহারাষ্ট্র ও অন্ধ্র প্রদেশের তুলনায় পশ্চিমবঙ্গের তথ্যটাই বা কি? এই সময়কালে তুলনামূলক তথ্য আমি আপনার কাছ থেকে জানতে চাইছি। আপনি বলেছেন এই পিরিওডের মধ্যে আমাদের রাজ্যে লিস্ট অ্যামাউন্ট অফ মার্ডার হয়েছে, রেপ ইত্যাদি হয়েছে। সেটা আমি জানতে চাইছি?

**শ্রী জ্যোতি বসু :** আমার বাজেট বক্তৃতা আপনি আর একবার পড়ে নিন। সেখানে আমি ভারতবর্ষে কি হয়েছে তা তুলনামূলক দিয়েছি। এইসব বলার আগে তার আমি কতকগুলি পরিসংখ্যান দিয়েছি। পশ্চিমবাংলায় আমি আবার বলছি, অনেক কম, তবুও আমি বলছি এতে কোনও আত্মসন্তুষ্টির জায়গা নেই। ক্রাইম এগেনস্ট উইমেন যাকে বলে মহিলাদের উপর অপরাধমূলক ঘটনা ঘটছে তা অনেক কম, তবুও আত্মসন্তুষ্টির জায়গা নেই। অন্য জায়গায় বেশি হচ্ছে, আমাদের এখানে কম হচ্ছে। এগুলি সামগ্রিকভাবে বিচার করে বুঝতে হবে এইসব অপরাধ যাতে কমে। অপরাধ কিছু হবে, তবে যাতে কমে তার ব্যবস্থার দিকে যেতে পারি কিনা দেখতে হবে। আমাদের এখানে কম, অন্য জায়গায় অনেক বেশি এই নিয়ে রাজনীতি করে কি হবে, কোনও লাভ নেই।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ১৪ মাসে ১৪১ জন রাজনৈতিক কর্মী খুন হয়েছে অর্থাৎ মাসে ১০টি করে। এই ১৪১ জনের মধ্যে কত জন মহিলা, কতজন তফসিলি সম্প্রদায়ের, কতজন সংখ্যালঘু সম্প্রদায়ের তার ব্রেক-আপটা কি দেবেন?

**শ্রী জ্যোতি বসু :** এইরকম পরিসংখ্যান আমার কাছে নেই, কতজন মহিলা রাজনৈতিক কারণে খুন হয়েছে এইসব আমার কাছে সংবাদ নেই।

**শ্রী নির্মল দাস :** আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে যে ইন্সট্রাকশন পুলিশকে দেওয়া হয় তাতে নিরপেক্ষভাবে ক্রিমিনালদের গ্রেপ্তার করার জন্য। সেখানে আমরা দেখছি, কুমারগ্রামদুয়ার থানায় গত রবীন্দ্র জয়ন্তী উৎসবের আগে দিন প্রকাশ্য দিবালোকে ৬৫ বছরের বৃদ্ধ কালীপদ মন্ডলকে সমাজবিরোধীরা খুন করল।

**মিঃ স্পিকার :** উত্তর কি করে দেবেন স্পেসিফিক কেস জিজ্ঞাসা করছেন?

**শ্রী নির্মল দাস :** আচ্ছা আমি প্রশ্ন করছি, ওখানে ডাকাতরা ২জনকে গুলি করে মারলো। একজনের নাম মোহন ঠাকুর আর একজনের নাম রামেশ্বর ঠাকুর। যেখানে আপনি পুলিশকে নির্দেশ দিয়েছেন তাসত্ত্বেও অপরাধীদের ধরছে না। সেই অবস্থায় নতুন করে জলপাইগুড়ি জেলায় জেলা পুলিশকে নির্দেশ দেবেন কিনা যাতে দ্রুত কালপ্রিটদের গ্রেপ্তার করে?

**মিঃ স্পিকার :** এইভাবে হয় না। ছেড়ে দিন।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, যে সমস্ত হত্যা হচ্ছে, খুন হচ্ছে, আন-ন্যাচারাল ডেথ হচ্ছে এই সমস্ত কেসে আমরা দেখতে পাচ্ছি, পোস্ট মোর্টেমের পরে যখন ট্রায়ালে যাচ্ছে সমস্ত কেসগুলি আটকে যাচ্ছে। কারণ ভিসেরা রিপোর্ট আসছে না। পশ্চিমবঙ্গে এই মুহূর্তে জেলাওয়াইজ পরিসংখ্যান দেখছিলাম ১৯৮৭ সাল থেকে আজ পর্যন্ত সমস্ত ভিসেরা, মেডিক্যাল রিপোর্ট ফরেনসিক ল্যাবরেটারিতে না আসার ফলে প্রায় ৭০ ভাগ কেস ট্রায়াল করা যাচ্ছে না, এটা কি ইচ্ছাকৃতভাবে, নাকি পদ্ধতিগত গোলমালের জন্য হচ্ছে? রিপোর্ট না আসার জন্য ট্রায়াল করা যাচ্ছে না, পুলিশের অসুবিধা হচ্ছে, বিচার ব্যবস্থার অসুবিধা হচ্ছে। এ ব্যাপারে কি পদক্ষেপ নিয়েছেন?

**শ্রী জ্যোতি বসু :** আমার কাছে এ রকম কোনও খবর নেই, বেশিরভাগ এই রকম হচ্ছে হত্যার ব্যাপারে। তবে এটা ঠিক কিছু কিছু ক্ষেত্রে অনেক দেরি হয় এর জন্য আমাদের যদি খবর এবং প্রমাণ থাকে তাহলে সেগুলি কোর্টে গ্রাহ্য হয় না যতক্ষণ না রিপোর্ট পাওয়া যাচ্ছে। মাননীয় সদস্য যেভাবে বললেন বেশিরভাগ ক্ষেত্রে এই রকম অভাব হচ্ছে আমাদের কাছে এই রকম কোনও হিসাব নেই।

**শ্রী রবীন দেব :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—গত ১৯৯৩ সালের ২০ শে আগস্ট হাওড়ার কংগ্রেস কর্মী উৎপল ভৌমিক এবং দেবু খুন হয় আমরা খবরের কাগজে দেখেছি, এই খুনের আসামিদের শাস্তি মকুবের জন্য কংগ্রেসের পক্ষ থেকে আপনার কাছে কোনও আবেদন করেছে কি?

**শ্রী জ্যোতি বসু :** আমার কাছে এ রকম কোনও আবেদন আসেনি। তবে এইমাত্র আমার কাছে স্বরাষ্ট্র বিভাগ থেকে নোট দেওয়া হয়েছে যে কমিটি ওয়াজ সেট আপ টু লুক ইনটু দি ডিফিকালটিজ, রিপোর্ট আসেনি, একটা ইনটারিম রিপোর্ট দিয়েছে সেটা দেখছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র :** মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে জানতে চাইছি যে গত ১৭ই মে,

মালদহের চাঁচল থানার অন্তর্গত ভাতভাগো গ্রামে সি পি এমরা ঘরবাড়ি ভেঙ্গে মানুষকে মারধোর করেছে, তাদের নিরপেক্ষ ভাবে পুলিশি তদন্ত করে শাস্তি দেওয়া হোক। যারা মারধোর করে মানুষকে হসপিটালাইজ করল তাদের বিরুদ্ধে থানায় বলতে গেলে মেজোবাবু বলছেন ওদের বিরুদ্ধে কোনও ডায়রি নেই, ডায়রির কার্বন কপি দেখালে তা নিচ্ছে না, এতে আপনার করণীয় কিছু আছে কি?

**মিঃ স্পিকার :** এ প্রশ্ন হয় না।

**শ্রী পদ্মনিধি ধর :** স্যার, ১৯৭২ থেকে ১৯৭৭ পর্যন্ত ১১০০ কর্মী

**মিঃ স্পিকার :** হবে না, হবে না, নট অ্যালাউড।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আপনি আপনার কথার মধ্যে একটা সিরিয়াস কথা বলেছেন, যে ইনটেলিজেন্স ব্রাঞ্চ আরও সক্রিয় হলে তাদের ইনফরমেশন চ্যালেন ঠিক থাকলে অনেক খুন অ্যাভয়েড করা যেত, ইনটেলিজেন্স ব্রাঞ্চের ব্যর্থতার কথা আপনি স্বীকার করছেন, এই রকম কোনও ঘটনা ঘটলে দোষী পুলিশ অফিসারদের কোনও রকম শাস্তি প্রদান করা হয়েছে কি?

**শ্রী জ্যোতি বসু :** এই রকম নির্দিষ্ট ভাবে আমার কাছে কোনও অভিযোগ নেই। যেটা প্রমাণ হয়েছে ইনটেলিজেন্স ডিপার্টমেন্ট থেকে অনেক অসুবিধা আছে, ক্রাইম ডিটেকশনের ব্যাপারে। আমি সাধারণভাবে বলেছি, নির্দিষ্টভাবে বিশেষ কোনও ফেলিওরের খবর আমার জানা নেই।

## Attack on Policemen by a Mob

*92. (Admitted Question No. *427) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) whether it is is a fact that, on the 17th May, 1994 some Policemen, who entered the house of Minister-in-charge of Agricultural Marketing Department in search of an absconding criminal, were attacked by a mob;

(b) if so, the details thereof; and

(c) the steps taken against the attackers and other, if any?

**Shri Jyoti Basu :**

(a) No.

(b) (c) Does not arise

[11-50 — 12-00 Noon]

**Shri Saugata Roy :** Sir, may I know from the Hon'ble Chief Minister as to what was the incident on 17th May, 1994 at the House of the Minister-in-charge of Agricultural Marketing Department at Kaila Sarak Road, Khidirpur, due to which two policemen of the Detective Department of Calcutta Police were suspended.

**Shri Jyoti Basu :** On 17.5.94 a police party of Detective Department of Calcutta Police accompanied by accused person, Tapan Das, had been in the vicinity of the Hon'ble Minister-in-chage of Agricultural Marketing Department in search of Kachi Haldar, a person just now named by the Hon'ble Member. Some of the members of the party believing in the information of Tapan Das entered the residence of the Hon'ble MIC. He was in the house at that time. But his permission was not taken. He ws not asked anything but the policemen entered into his house and insulted his mother and son. They went in search of Kachi Halder. They did not find him there. Two police personnel of the aforesaid party has been placed under suspension and departmental proceedings had been drawn up against them because this is certainly dereliction of duty. The policemen cannot act in this manner. Tapan Das is at present in the judicial custody.

**Shri Saugata Roy :** Sir, I am happy that the Chief Minister made a statement that his policemen should not have entered the house of the Hon'ble Minister-in-charge of Agricultural Marketing Department without taking permission form him and also they have no business to insult his mother and son. So, he has taken it as a dereliction of duty and hence suspended the police officials. May I know from the Hon'ble Chief Minister whether these policemen were in search of an absconding murderer criminal, that is Kachi Halder who murdered a person in my area. Now if the police receives specific information that a particular murderer has taken shelter in the house of a high dignatory, be a Minister or be an MLA or anybody else, whether the police has to take the permission of such persons to enter the house to catch an absconding and serious type of criminal. This is a point whether this privilage is reserved for Ministers only that policemen have to take permission from the Minister to go into his house or from any citizen's to enter his house. What is the position ?

**Shri Jyoti Basu :** In my reply I have said just now that one anti social element who was arrested gave the information, not Saugata Roy. It was day time. They could have waited, they could have sur-

rounded the house, they could have told the Minister that some person, murdered has taken shelter in your house. Even if it is Shri Saugata Roy's house and somebody says that somebody has taken shelter there, anti social, criminal, smuggler or somebody, I would ask the police to ring up Shri Saugata Roy immediately, day time particularly, and ask him whether such information, which we have got it is true. Representative of the people cannot be treated in this manner.

**Shri Saugata Roy :** Sir, the Chief Minister is very kind. He has referred that the police can enter my house after seeking my permission. Now it has appeared in the newspaper and also I gathered that policemen concerned were beaten up by mob which had gathered outside and also the Minister had used unparliamentary languages on them. Now these policemen may have committed dereliction of duty but the basic purpose was to look for a serious criminal. May I know from the Hon'ble Chief Minister whether he has any report that these policemen were roughed up by a mob which has gathered outside and abused by the Minister concerned

**Shri Jyoti Basu :** I find that Hon'ble Minister reads the 'Aajkal' everyday. This report appeared in the 'Aajkal'. I also read it in the morning. The policemen were asked whether they were roughed up, whether anybody surrounded them, whether they were beaten up and they said, 'no'. This is not the reply of the policemen. This was reported in the 'Aajkal'.

### দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদে বরাদ্দকৃত অর্থ

*৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫১) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** পার্বত্য-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪-এর মার্চ পর্যন্ত দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে কোন কোন খাতে কত কত টাকা দেওয়া হয়েছে (আলাদাভাবে) ; এবং

(খ) রাজ্য সরকারের কাছে ঐ পরিষদের আর কোনও পাওনা আছে কি না ; এবং থাকলে তা কত?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) যোজনা খাতে ৫২ কোটি ৬৪ লক্ষ ১৮ হাজার টাকা।

যোজনা বহির্ভূতখাতে ৫৪ কোটি ২৩ লক্ষ ৩১ হাজার টাকা।

বিশেষ কেন্দ্রীয় সহায়তা ৭২ কোটি ৬৯ লক্ষ

খাতে —৭২ হাজার টাকা।

কেন্দ্রীয় সহায়তা—২৫ লক্ষ ৬২ হাজার টাকা। প্রকল্প খাতে।

(খ) পার্বত্য অঞ্চলের উন্নয়নের জন্য ১৯৯৪-৯৫ আর্থিক বছরে কোনও বিশেষ কেন্দ্রীয় সহায়তা পাওয়া যায় নি। ১৯৯৩-৯৪ আর্থিক বছরে শেষদিন ঐ বছরের জন্য প্রাপ্ত ২০ কোটি ৬১ লক্ষ টাকার মধ্যে ১০ কোটি টাকা বর্তমান আর্থিক বছরের প্রথমেই দার্জিলিং পার্বত্য পরিষদকে অনুদান হিসেবে দেওয়া হয়েছে। উক্ত সহায়তার অবশিষ্ট অর্থ থেকে পরিষদের অধীনে দপ্তরগুলির জন্য পরিষদকে আরও কিছু টাকা দেওয়া সম্ভব হবে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই এই যে বিশাল পরিমাণ অর্থ দেওয়া হয়েছে সেই অর্থের হিসাব আজ পর্যন্ত পাওয়া গেছে কিনা? গত আর্থিক বছর পর্যন্ত খরচের হিসাব পার্বত্য পরিষদ দিয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এর আগে বাজেট আলোচনার সময় বলেছিলাম আজকে পার্বত্য পরিষদের বাজেট আলোচনা আছে শেষ পর্যন্ত হিসাব দিয়েছে। আমি কয়েক মাস আগের কথা বলছি, বারে বারে চেয়ে যাচ্ছিলাম, আমাদের অ্যাকাউনটেন্ট জেনারেলকে দিয়ে চেয়ে যাচ্ছিলাম। তখন তারা দেন নি, পরবর্তীকালে দিয়েছেন। তারপর আমাদের যে টাকা দেওয়া কথা, ওদের যেটা পাওনা, সেটা আমরা দিয়েছি। ঘটনা হচ্ছে, ওরা একটা ভুল করছে কেন্দ্রের কিছু সহায়তা দেওয়ার ব্যাপার আছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই এই যে বিশাল পরিমাণ অর্থ দেওয়া হয়েছে সেই অর্থের হিসাব আজ পর্যন্ত পাওয়া গেছে কিনা? গত আর্থিক বছর পর্যন্ত খরচের হিসাব পার্বত্য পরিষদ দিয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এর আগে বাজেট আলোচনার সময় বলেছিলাম আজকে পার্বত্য পরিষদের বাজেট আলোচনা আছে—শেষ পর্যন্ত হিসাব দিয়েছে। আমি কয়েক মাস আগের কথা বলছি, বারে বারে চেয়ে যাচ্ছিলাম, আমাদের অ্যাকাউনটেন্ট জেনারেলকে দিয়ে চেয়ে যাচ্ছিলাম। তখন তারা দেন নি, পরবর্তীকালে দিয়েছেন। তারপর আমাদের যে টাকা দেওয়ার কথা, ওদের যেটা পাওনা, সেটা আমরা দিয়েছি। ঘটনা হচ্ছে, ওরা একটা ভুল করছে কেন্দ্রের কিছু সহায়ক দেওয়ার ব্যাপার আছে। সেইগুলি ওরা পরিষদের জন্য দেখান। সেইগুলি শুধু পরিষদের জন্য নয়, নন-ট্রান্সফাড যে সব সাবজেক্ট আছে তার জন্যও সেইগুলি খরা করতে হয়। এখনও ১০ কোটি টাকা বাকি আছে, শেষ অবধি যা পাওয়া গেছে কেন্দ্র থেকে কিছু টাকা তারা পাবেন, তার হিসাবপত্র হচ্ছে। কিছুটা অন্য দপ্তরের আছে, নন-ট্রান্সফাডের

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কেন্দ্রের থেকে হি এরিয়ার উন্নয়নের জন্য যে অ্যালটমেন্ট হয়, সেটা ডি জি এইচ সি-র চেয়ারম্যান সুভা ঘিসিং রাজ্য সরকারের উপর নির্ভর না করে সরাসরি কেন্দ্রের থেকে টাকা নেবার ব্যাপা চিঠি লিখছে? অর্থাৎ রাজ্য সরকারকে অ্যাভয়েড করে উপেক্ষা করে সরাসরি কেন্দ্রের স

যোগাযোগ করছে চিঠির মাধ্যমে সেই টাকা পাওয়ার ব্যাপার এটা কি আপনার জানা আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার কাছে এই রকম কোনও রিপোর্ট নেই যে ঘিসিং কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলছেন। এই রিপোর্ট আমার কাছে আছে যে কংগ্রেস থেকে চেষ্টা হচ্ছে ওদের দলে টানবার।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ঘিসিং যেটা করছে পি এইচ সি যে সমস্ত কাজকর্ম হচ্ছে, গৌতমবাবু ভাল করে জানেন, সেখানে রাজ্য সরকারের কোনও কর্তৃত্ব নেই, টুরিজিমের ব্যাপারে রাজ্য সরকারের কোনও কর্তৃত্ব নেই, সেখানে মিস ইউজ অফ মানি হচ্ছে। রাজ্য সরকার টাকা দিচ্ছে, কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে তার প্রপার ইউটিলাইজেশন হচ্ছে না। এই ব্যাপারে কোনও তথ্য রাজ্য সরকারের কাছে আছে কিনা এবং থাকলে কী ব্যবস্থা নেওয়া হচ্ছে?

[12-00 — 12-10 p.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** না, না, এইরকম কোনও বিশেষ তথ্য আমাদের কাছে নেই। গতকাল আমরা আলোচনা করেছি। কারণ ওখানে তো এই বছরে পঞ্চায়েত নির্বাচন হবার কথা। সেখানে আমরা আলোচনা করেছি যে, কিছু অসুবিধা যদি থাকে হিসাবপত্র করার ব্যাপারে, আগে আমরা সাহায্য করেছি, সেটা আমরা করব। তবে এই রকম কোনও খবর নেই যে টাকা পয়সা নষ্ট করেছে, খরচ করেছে। এই রকম ভাবে নির্দিষ্ট ভাবে কোনও কিছু নেই। তবে কেউ কেউ এই রকম বলেন। তার প্রমাণ না থাকলে তো আমরা কিছু করতে পারব না।

**মিঃ স্পিকার ঃ** আমি মিঃ রবীন দেবের কাছ থেকে একটা প্রিভিলেজ নোটিশ পেয়েছি। রবীনবাবু, আপনি সংক্ষেপে আপনার বক্তব্য রাখুন।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৩ই জুন এই সভায় মাননীয় বিধায়ক শ্রী শক্তি বল উল্লেখ পর্বে একটি বিষয়ে উল্লেখ করেন। বিষয়টি হচ্ছে প্রাণীসম্পদ বিকাশ মন্ত্রী কলকাতা ও হাওড়া মহানগরী পরিচ্ছন্ন রাখতে এবং পরিবেশ দূষণের হাত থেকে মুক্ত করার জন্য খাটাল উচ্ছেদের পরিকল্পনা। দুর্ভাগ্যের বিষয় এই পরিকল্পনাকে বানচাল করবার জন্য কংগ্রেসের পৌরপিতা গরু মহিষ নিয়ে কর্পোরেশনের চারদিকে ঘুরে বিক্ষোভ দেখিয়েছেন। এই দলটি আবার এখানে ৩৬৫ ধারার প্রয়োগ চায় দীর্ঘদিন যাবৎ বামপন্থী আন্দোলনের সঙ্গে যুক্ত আছি। গত ৯ তারিখে ব্যবসায়ীরা মিছিল করে একটি সভা অনুষ্ঠিত করে। যে সভা সেদিন অনুষ্ঠিত হয়, সেই সভায় একই মঞ্চে একজন বামপন্থী ট্রেড ইউনিয়নের নেতা কি করে উপস্থিত হলেন তা বুঝতে পারলাম না। এই কথাগুলি উল্লেখ করে মাননীয় বিধায়ক শক্তি বল উল্লেখপর্বে বলে যান। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৩ই জুন আকাশবাণী কলকাতার ৭-৫০ এর স্থানীয় সংবাদে বুলেটিনের শেষ দিকে বলা হয় যে খাটাল উচ্ছেদের যে মিছিল হয়েছে এবং তারপর যে সভা হয়েছে, সেই সভায় প্রদেশ কংগ্রেসের সভাপতি এবং একজন সি পি এম-র বিধায়ক একই মঞ্চে বক্তৃতা দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

এই বিকৃত সংবাদের প্রচারের মধ্যে দিয়ে আকাশবাণী কলকাতা কেন্দ্র তারা এই স বিশেষাধিকার লঙ্ঘন করেছেন। এই সংবাদ বুলেটিন প্রচারিত হবার সাথে সাথে মান বিধায়ক শ্রী শক্তি বল একটি প্রতিবাদ করেছিলেন টেলিফোনে। পরের দিন, ১৪ই জুন স ৭-৩৫ মিনিটের স্থানীয় সংবাদ বুলেটিনে আবার এই সংবাদটি প্রচার করেছেন। কিন্তু সি এমের বিধায়ক বলে যে কথাটি আগের দিন উল্লেখিত হয়েছিল, সেটি সংশোধিত হয় ঐদিন একইভাবে উল্লেখ করা হয়েছে ঐ বুলেটিনে পর্বে। আকাশবাণী এই সভার স্বাধি লঙ্ঘন করেছে।

**মিঃ স্পিকার :** আমাদের যা নিয়ম আছে, ওদের কাছে এক্সপ্ল্যানেশন কল কর সেক্রেটারি চিঠি লিখবেন। ওদের বক্তব্য পাওয়ার পর আমাদের যা করার তা করব।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### গ্রামীণ জলসরবরাহ্ প্রকল্প

*৯১। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৬) **শ্রী অঞ্জন চ্যাটার্জি :** জনস্বাস্থ্য কারিগরি বিভা ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে গ্রামীণ জল সরবরাহ্ প্রকল্পে মোট বরাদ্দকৃত অ পরিমাণ কত ছিল ; এবং

(খ) ঐ অর্থে মোট কতগুলি প্রকল্প রূপায়িত হয়েছে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে গ্রামীণ জল সরবরাহ্ প্রকল্পে মোট বরাদ্দকৃত অর্থে পরিমাণ ৪৭১৯ লক্ষ টাকা।

(খ) ঐ অর্থে ১৯৯৩-৯৪ অর্ধবর্ষে ১৯৬টি নলবাহিত প্রকল্প রূপায়িত হয়েছে, ৬৭৯ রিগ-প্রোথিত নলকূপ খনন করা হয়েছে ও ৮৫৬টি হস্তপ্রোথিত নলকূপ খন করা হয়েছে।

### নদীয়া জেলায় খুনের ঘটনা

*৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫২০) **শ্রী অজয় দে :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগে ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪ সালের জানুয়ারি থেকে এপ্রিল মাস পর্যন্ত সময়ে নদীয়া জেলায় কতগু খুনের ঘটনা ঘটেছে ও কত জন মানুষ খুন হয়েছেন ; এবং

(খ) ঐ সব খুনের ঘটনায় জড়িত কত জনকে এ পর্যন্ত গ্রেপ্তার করা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) খুনের ঘটনা—৩৯টি, খুন ৪৫ জন।

(খ) ১৬৫ জনকে।

## পুরুলিয়া জেলায় শিল্প স্থাপন

*৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯০) **শ্রী নটবর বাগদি ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত পাঁচ বছরে পুরুলিয়া জেলায় শিল্প স্থাপনের জন্য কত জন শিল্পপতি আগ্রহ প্রকাশ করে সরকারের নিকট আবেদন করেছেন ; এবং

(খ) এই জেলায় সরকারি উদ্যোগে শিল্প স্থাপনের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না ; এবং থাকলে তা কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত ৫ বছরে পুরুলিয়া জেলায় শিল্প স্থাপনের জন্য বৃহৎ ও মাঝারি ক্ষেত্রে মোট ৫৩ জন শিল্পোদ্যোগী আগ্রহ প্রকাশ করে সরকারের নিকট আবেদন করেছেন।

(খ) এই জেলায় সরকারি উদ্যোগে শিল্প স্থাপনা সম্পর্কে সরকার আগ্রহী এবং এজন্য বিভিন্ন শিল্পের সম্ভাব্যতা নিয়ে সমীক্ষা করা হচ্ছে।

## উগ্রপন্থী কার্যকলাপ

*৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৪) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত তিন বছরে রাজ্যের কোন কোন জেলায় উগ্রপন্থীদের কার্যকলাপ বৃদ্ধি পেয়েছে ;

(খ) ঐ কার্যকলাপ রোধে সরকারি কি ব্যবস্থা গ্রহণ করেছে ; এবং

(গ) এ পর্যন্ত কত জন উগ্রপন্থী গ্রেপ্তার ও কত পরিমাণ অস্ত্রশস্ত্র উদ্ধার করা হয়েছে?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের কোথাও উগ্রপন্থীদের কার্যকলাপ বৃদ্ধি পায়নি।

(খ) উগ্রপন্থী কার্যকলাপ রোধে আরক্ষা বিভাগের অধীনে বিশেষ উগ্রপন্থী দমন শাখা সংগঠিত করা হয়েছে।

(গ) উগ্রপন্থী সন্দেহে ২৪ (চব্বিশ) জনকে গ্রেপ্তার করা হয়েছে।

চারটি এ. কে. ৪৭ রাইফেল, একটি মাউজার পিস্তল, দুটি রিভলভার ও একটি স্প্যানিশ পিস্তল উদ্ধার করা হয়েছে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri Sobhan Deb Chattopadhyay on the subject of report of a Parliamentary Sub-committee regarding default in depositing Provident Fund and ESI dues in different states. I do not understand how this matter can be discussed here. It could be discussed in the Lok Sabha. As such, it is out of order.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received four notices of Calling Attention, namley :-

1. Alleged death of a youth under Lock-up on 14.6.94 in the Siliguri Police Station. : Shri Shish Mohammed, Shri Id Mohammad, Shri Tapan Hore, Shri Kshiti Goswami, Shri Satya Ranjan Bapuli and Shri Saugata Roy.
2. Reported abduction of women and teen aged girls in the Midnapore district : Dr. Manas Bhunia.
3. Proposal of State Government regarding the National Cultural Policy. : Shri Nirmal Das.
4. Reported obstruction to the Patta owned farmers of Raninagar Char, Nadia by anti-socials. : Shri Kamalendu Sanyal.

I have selected the notice of Shri Shish Mohammad and others on the subject of Alleged death of a youth under Lock-up on 14.6.94 in the Siliguri Police Station. The Minister-in-charge may please make a statement today, if possible on give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 29th June.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of the commerce and

Industries department will make a statement on the subject of crisis of wagon making units of the State and the steps taken by the Government.

(Attention called by Shri Santasri Chatterjee, M.L.A.)

**Shri Bidyut Ganguly :** Mr. Speaker Sir, in response to the Notice of Calling Attention tabled by Shri Santasri Chatterjee, MLA, regarding "Crisis in Wagon making units of the State and the steps taken by the Government", I would like to make the following statement :-

Wagon-building industries-both in the Public and Private Sectors have been passing through a crisis for some time. Unusual delay in release of wagon orders by the Railways and drastic reduction of the Wagon procurement programme of the Railways have caused the present crises.

In 1993-94, the Wagon-building industries were faced with the crisis more than once because of inordinate delay in release of wagon orders by the Railways. Chief Minister wrote to the Union Railway Minister and the Prime Minister several times drawing their attention to the seriousness of the problem. Though wagon orders were released, the wagon-building industries had to bear the burnt of a drastic reduction in the quantum of wagons. In reply to a letter of the Chief Minister, the Union Railways Minister mentioned that the traffic offters by the various sectors of the economy to the Railways had not picked up as initially estimated. This had resulted in Railway earnings not materialising as per projections and therefore, the Railways had been constrained to make a steep cut in Plan funds. As a consequence, the wagon acquisition target had to be scaled down from 22,500 to 20,000 Four-Whellers.

With the beginning of the current financial year, the crisis has intensified. During the first two months of the current year, i.e. in April-May, wagon orders were not received. In April, Chief Minister wrote to the Union Railway Minister bringing to his notice the precarious state of the Wagon-building industries and their ancillaries for lack of release of wagon orders. Orders for 7600 Four-Wheellers have just been released on various wagon manufacturers, in addition to 1000 issued on Railway Workshops. According to indications available, there is a possiblility of placement of orders for another 1800-2000 Four-Wheellers latter during this year. Thus, the wagon procurement target of the Railways for the current year, according to our information, is likely to be substantially slashed from 18000 as orginally fixed. to some-

thing around 10000-12000 Four Wheelers. Whatever may be actual quantum of wagon procurement of the Railways, there is no doubt that there is going to be a drastic reduction in the quantum of wagon during the current financial year.

In view of the present crisis which has already grown in alarming proportions, the Chief Minister has written to the Prime Minister urging him to intervene and review the entire wagon procurement programme of the Railways.

It is worth mentioning that wagon building capacities both in the Public and Private Sectors have been developed only to cater to the Railway requirement. The Railways are as much dependent upon these industries, as they are upon the Railways. It is unfortunate that this mutuality of interest between the Railways and the Wagon-building industries is lost sight of in the formulation of policies related to wagon procurement by the Railways.

A large number of ancillary units draw their sustenance from the Wagon-building industries. Therefore, lack of adequate jobs has not only hit the Wagon-building industries but also numerous smaller units which depend upon them for their existence. It the position of wagon orders is not improved, survival of the Wagon-building industries and their ancillary units will be in jeopardy which in turn is bound to cause severe hardship to a huge number of people working in these industries.

## MENTION CASES

[12-10 — 12-20 p.m.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, সি পি এমের নেতৃত্বে এবং সাংসদ গুরুদাস দাশগুপ্তকে দিয়ে যারা পি এফের বকেয়া টাকা ফেরৎ দেয়নি সেই ব্যাপারে একটি তদন্ত করে কেন্দ্রীয় মন্ত্রী সাংমার কাছে তাদের রিপোর্ট জমা দিয়েছেন। এই পি এফের বকেয়া টাকা রাখার ব্যাপারে আমরা দেখছি পশ্চিমবঙ্গের স্থান প্রথমে আছে। তাদের বকেয়া ১৪১ কোটি ৪ লক্ষ টাকা, সেখানে মহারাষ্ট্র ৪ লক্ষ টাকা, উত্তরপ্রদেশ ১৯ কোটি ২১ লক্ষ টাকা এই পি এফের টাকা আদায় করার ব্যাপারে রাজ্য সরকার এনাফ সিরিয়াস নয় এবং তাদের পদক্ষেপও সাফিসিয়েন্ট নয়। আজকে সেইজন্য বলছি যে যেসব মালিক পি এফের টাকা বাকি রাখছে তাদের সম্পত্তি ক্রোক করা হোক। দরকার হলে সংবাদপত্রে এবং টি ভিতে এদের সচিত্র ফটো দিয়ে মানুষের কাছে এদেরকে এক্সপোজ করুন যাতে মানুষ এদেরকে চিহ্নিত করতে পারে। পি এফ-এর বকেয়া টাকা জমা দেওয়ার প্রশ্নে কেবলমাত্র আমাদের প্রাইভেট কনসার্নগুলি নয় রাজ্য সরকারের বেশ কিছু দপ্তরও পি এফ-এর টাকা সময় মতো জমা দিতে পারছে না। আজকে এই রকম একটা ভয়ঙ্কর অবস্থার মুখোমুখি হয়ে সাধারণ মানুষের নাভিশ্বাস

উঠেছে। আমরা অবিলম্বে দাবি করছি যারা এই পি এফ-এর টাকা জমা না দিয়ে গর্হিত কাজ করছেন এবং রাজ্য সরকার যেখানে কোনও পদক্ষেপ গ্রহণ করছেন না সেই ব্যাপারে অবিলম্বে রাজ্য সরকার যেন মনোনিবেশ করেন এবং পি এফ-এর টাকার সমস্যার সমাধান করেন।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষি বিপণন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় ভরতপুরে সালারে একটা রেগুলেটেড মার্কেট করার জন্য প্রস্তাব রাখছি। সালার হচ্ছে একটা গঞ্জ জায়গা, এই এলাকায় বহু কৃষি ফসল উৎপাদিত হয়, তা বিক্রি করার জায়গা থাকে না, তার জন্য চাষীরা ক্ষতিগ্রস্ত হয়। তাই আমি আপনার মাধ্যমে কৃষি বিপণন মন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি সালারে যাতে একটা রেগুলেটেড মার্কেট হয় সেই ব্যাপারে পদক্ষেপ গ্রহণ করুন।

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার চাপরা থানার আড়ং সরিষা গ্রামে জলঙ্গী নদীর উপর একটা কাঠের সেতু আছে, সেই সেতু ১ বছর যাবৎ ভেঙে গিয়েছে। যার ফলে সীমান্তবর্তী জেলায় যাতায়াতের খুব অসুবিধা হচ্ছে। সেখানে যে ১৫/১৬টি গ্রাম আছে, সেই গ্রামের সঙ্গে হাজার অনেক মানুষের যোগাযোগ আছে, কিন্তু জলঙ্গী নদীর উপর যে সেতু আছে আড়ং সরিষা গ্রামে সেই ব্রিজ ভেঙে যাওয়ার জন্য নদীয়া জেলার কৃষ্ণনগরের সঙ্গে যোগাযোগ করা যাচ্ছে না। এর ফলে সেখানে কলেজের ছাত্ররা আসতে পারছে না জেলার আদালতে মামলার লোকে যেতে পারছে না এবং বিভিন্ন কাজে লোকে আসতে পারছে না। তাই পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি সীমান্তবর্তী জেলার চাপরা কেন্দ্রে সঙ্গে কৃষ্ণনগরের যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে গেছে। সেই যোগাযোগ যাতে অবিলম্বে করা যায় এবং সেতুটি যাতে কংক্রিটে করা যায় তার জন্য আপনার মাধ্যমে পূর্তমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। এই ব্যাপারে প্রশাসনকে আগে জানানো হয়েছে, সরকারকে আগে জানানো হয়েছে, এই ব্রিজটি না হওয়ার জন্য চাপরা থানার যে জনগণ আছে তাদের অসুবিধা হচ্ছে, তাদের যাতে অসুবিধা না হয় তার জন্য পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী অনুরাধা পুতাতুন্ডা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে এই সভার সামনে হাজির করছি। পশ্চিমবাংলায় আমরা গর্ব করি, এই বাংলার মহিলাদের মর্যাদা অত্যন্ত উন্নত জায়গায় আছে। কিন্তু আমরা দেখেছি কিছুদিন ধরে কোনও কোনও জায়গায় নারীদের উপর নির্যাতনের সংখ্যা বাড়ছে। যাদবপুর এলাকায় কানন মন্ডল গরিব মহিলা তার উপর দুলাল সরদারের নেতৃত্বে একদল লোক আক্রমণ ও নৃশংস অত্যাচার চালায় এবং সেখানে থেকে তাকে উদ্ধার করে, গণতান্ত্রিক মহিলা সমিতির নেতৃত্বে তার চিকিৎসার ব্যবস্থা করা হয়। গত ১৪ তারিখে এই কলকাতায় একটা জন সমাবেশ হয়, সেখানে সেই জনসমাবেশে মানুষের চাপে সেই সমাজবিরোধীরা ক্ষমা চাইতে বাধ্য হয়। আমরা ভেবেছিলাম মানুষের দরবারে এসে ক্ষমা চাইলে এই সমস্ত সমাজবিরোধীরা সতর্ক হবে। কিন্তু আমরা দেখলাম যাদবপুর এলাকায় কংগ্রেস দলের যিনি প্রার্থী ছিলেন, যার জামানা জব্দ হতে হতে বেঁচে যায়, তারই নেতৃত্বে সেখানে কিছু সমাজবিরোধীকে নিয়ে ঐ এলাকায় ঢোকে এবং

বাড়ি বাড়ি গিয়ে মহিলাদের হুমকি দেয় বলে গণতান্ত্রিক মহিলা সমিতির সভায় কেন গিয়ে এবং বলা হচ্ছে আগামী দিনে তারা এই রকম আরও অত্যাচার চালাবে।

স্যার, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করার জন্য এই বিষয় উত্থাপন করলাম। আমার আবেদন, যেসব সমাজবিরোধীরা এইসব কাজ করছে এবং যেখানে যেখানে প্রকাশ্যে কংগ্রেসের নেতারা এইসব সমাজবিরোধীরা নেতৃত্ব দিচ্ছে অবিলম্বে তাদে গ্রেপ্তার করা হোক শান্তিরক্ষার স্বার্থে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার বিষয়টি অত্যন্ত উদ্বেগজনক। পশ্চিমবঙ্গের ইতিহাসে যা কখনও ঘটে নি এই কলকাতা মহানগরীতে তাই ঘটতে চলেছে। স্যার, রাজ্য সরকার সিদ্ধান্ত নিয়েছেন যে কলকাতা পৌর এলাকার প্রতিটি বাড়িতে যেখানে পানীয় জল সরবরাহ করা হচ্ছে সেই পানীয় জলের লাইনে মিটার বসবে এবং যেকোনও বাড়িতে সেখানে বার্ষিক কর ধার্য করা হবে। স্যার, আই এম এফের শর্ত মেনেই এই পানীয় জলের উপর কর ধার্য হচ্ছে। প্রাক্তন নগর উন্নয়ন মন্ত্রী বুদ্ধদেববাবু রেজিগনেশন দেবার পর বর্তমান নগর উন্নয়নমন্ত্রী অসীমবাবু যদিও দায়িত্ব নেওয়ার পর বলেছিলেন যে পানীয় জলের উপর কোনও রকম কর বসানা হবে না, ভারত সরকারের মতোন আই এম এফের কাছে নতজানু হয়ে জনস্বার্থ বিরোধী কোনও ঋণ নেব না কিন্তু আমরা উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি যে আই এম এফের শর্ত মেনেই পশ্চিমবঙ্গ সরকার এই নজিরবিহীন কাজ করছেন এবং সেখানে ধনী, দরিদ্র নির্বিশেষে কলকাতার সমস্ত গৃহস্থের বাড়িতে পানীয় জলের উপর কর বাসানোর জন্য অর্ডিন্যান্স জারি করেছেন। বিধানসভায় বিল পেশ করা হবে। স্যার, মানুষ যেখানে দ্রব্যমূল্য বৃদ্ধির চাপে বিপর্যস্ত সেখানে আবার নতুন করে জনস্বার্থবিরোধী কর যাতে না বসানো হয় তারজন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রীমতী নন্দরানী ডাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী কেন্দ্র কেশপুরের একটি সমস্যার প্রতি আপনার মাধ্যমে মাননীয় মাধ্যমিক শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কেশপুরের জনসংখ্যা ২ লক্ষ ৪১ হাজার মতোন। এর মধ্যে তফসিলি জাতি উপজাতি সংখ্যা ৭৮ হাজার। সাক্ষরতা অভিযান সফলভাবে চালু করার পর যে সমস্ত ছাত্রছাত্রী শিক্ষার আঙ্গীনায় এসেছে তাদের আজেক স্কুলে জায়গা দেওয়া বা ভর্তির সুযোগ দেওয়া যাচ্ছে না। প্রয়োজনের তুলনায় সেখানে জুনিয়র এবং হাইস্কুলের সংখ্যা কম। ১৯৭৫ সালে জরুরি অবস্থায় সময় কংগ্রেসের আমলে ২৫ টাকা দিয়ে বহু স্কুল আবেদন করেছিল মঞ্জুরের জন্য এরকম আমার এলাকায় একটি স্কুল আছে যার ছাত্র সংখ্যা বর্তমানে ৮৮৪টি কিন্তু স্যার, আমার বক্তব্য হচ্ছে ৭৫ সালের ঐ ২৫ টাকা দিয়ে আবেদনকে ভিত্তি না করে যেখানে প্রকৃতই দরকার সেখানে জুনিয়র এবং হাইস্কুল করা হোক। কেশপুরে এরকম অনেক স্কুল আছে যেগুলি এখনই হাইস্কুল করার দরকার আছে বলে আমি মনে করি।

[12-20 — 12-30 p.m.]

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মালদহ জেলাতে দুস্থ মেয়েদের পড়াবার জন্য সরকারের টাকা, সেই টাকা আত্মসাৎ করেছেন মালদহ জেলাপরিষদের সহকারী সভাধিপতি এবং লোক্যাল ও জোনাল কমিটির সম্পাদিকা শেফালি খাতুন। তার বিরুদ্ধে অভিযোগ করেছেন ফিরদৌসী জেসমিন উত্তরা দাস যারা সি পি এমের সমর্থক। থানায় এ ব্যাপারে গত ২রা মার্চ ডায়রিও করা হয়। জেলা সি পি এমের সম্পাদকের কাছে তারা লিখিত অভিযোগও করেন। তাদের অভিযোগে বলা হয়েছে যে ৭ম ও ৮ম শ্রেণীর যে সমস্ত দুস্থ ছেলেমেয়ে পড়তে পারছেন না কেন্দ্রীয় মানব সম্পদ উন্নয়ন দপ্তর থেকে তাদের জন্য দু লক্ষ টাকার প্রকল্প মঞ্জুর করা হয়েছে। আজকে সেই সম্পূর্ণ টাকা নয় ছয় করা হচ্ছে। সেখানে কোনও হস্টেল নেই, ছাত্রী সংখ্যা মাত্র দুই। ওখানে ফিরদৌশি এবং উত্তরাকে নারী কল্যাণ সমিতির শিক্ষিকা হিসাবে নিয়োগ করা হয়েছিল এবং সরকারি ভাবে যে বেতন পান, তাদের তা সম্পূর্ণ না দিয়ে সম্পূর্ণভাবে বেতন পেয়েছে বলে লিখিয়ে নেওয়া হয়, এই রকম অভিযোগও আছে। আজকে কেন্দ্রীয় সরকারের টাকা জেলা পরিষদের সহকারী সভাধিপতি যদি চুরি করে থাকেন এটা একটা লজ্জার কথা। তাই আমি পঞ্চায়েত মন্ত্রীর কাছে আমি আবেদন করব, এই ব্যাপারে তিনি তদন্ত করুন এবং দোষী ব্যক্তিকে শাস্তি দিন।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিভাগীয় মন্ত্রী এবং সভার একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আই সি এস সি এবং সি বি এস সি বিদ্যালয়গুলোতে ছাত্রছাত্রী ভর্তি এবং পঠন পাঠন হিন্দি ভাষায় বাধ্যতামূলক করা হচ্ছে। এর ফলে অন্য ভাষাভাষী ছাত্রছাত্রী তারা পিছিয়ে পড়তে বাধ্য। ভারতবর্ষ বিভিন্ন ভাষাভাষী মানুষ বাস করে। সেইজন্য কবি বলেছিলেন, নানা ভাষা, নানা মত, নানা পরিধান, এই ঐতিহ্যবাহী দেশের জাতীয় সংহতি আজকে বিপন্ন হতে চলেছে। অতীতের ইতিহাস যদি আমরা দেখি, যখন ইসলামিক শাসন ব্যবস্থা ছিল, তখন আরবী এবং ফরাসী ভাষাকে চালু করানো হয়েছিল, ইংরাজরা যখন ভারতবর্ষে শাসন করে, তখন ইংরাজি ভাষাকে সাধারণ মানুষের উপর চাপিয়ে দেওয়া হয়। আজকে দেখা যাচ্ছে সেই জিনিস হিন্দিকে জোর করে ভারতবর্ষের সমস্ত মানুষের ঘাড়ে চাপিয়ে দেওয়া হচ্ছে। সেই জন্য আপনার মাধ্যমে আবেদন রাখছি, এই ধরনের পদক্ষেপ শিক্ষা ক্ষেত্রকে কুক্ষিগত করার যে একটা অপচেষ্টা, একটা বিশেষ ভাষাকে ছাত্রছাত্রীদের উপর জোর করে চাপানোর যে অপচেষ্টা তা থেকে ছাত্রছাত্রীদের রক্ষা করার জন্য আবেদন রাখছি।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে একটি জরুরি বিষয় সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন পরাধীন ভারতবর্ষকে স্বাধীন করার স্বার্থে যে মহান চিন্তা ভাবনা নিয়ে সিধু কানহু ১৮৫৭ সালের ৩০শে জুন ঘোষণা করেছিলেন, হুল হুল। আমি দাবি করছি সেই তারিখটিকে স্মরণে রাখার জন্য এবং সিধু কানহুর প্রতি সম্মান দেখানোর জন্য ৩০শে জুন হুল দিবস হিসাবে ছুটির দিন ঘোষণা করা হোক।

**শ্রী সুভাষ বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়

পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার রানাঘাট কেন্দ্রের উপর দিয়ে চুর্নী নদী প্রবাহিত। রামনগর থেকে রানাঘাটের একমাত্র যোগাযোগ ব্যবস্থা হচ্ছে খেয়া পারাপার। ইতিপূর্বে একবার খেয়া ডুবে গেছে যাত্রী এবং ছাত্রছাত্রীদের নিয়ে। আর একবার ঐ রকম ঘটনা ঘটতে যাচ্ছিল। মন্ত্রী মহাশয় গিয়ে দেখে এসেছেন। ওখানে একটা পায়ে হাঁটা সেতু পথ করা প্রয়োজন। এই সম্পর্কে মন্ত্রী মহাশয় আশ্বাসও দিয়ে এসেছেন। কয়েকদিন পূর্বে আবার একটা নৌ ডোবার মতো হয়েছিল। সেই জন্য মাননীয় পূর্তমন্ত্রী এখানে আছেন, তাকে আমি বলব, এই পায়ে হাঁটা সেতুটি তৈরি করে ওখানকার মানুষকে রক্ষা করবেন এবং ব্যবসা বাণিজ্য পড়াশুনা এতে ভাল ভাবে চলবে। আমার দৃঢ় বিশ্বাস তাতে যদি পায়ে হাঁটা সেতুটির জন্য জনসাধারণের কাছ থেকে কিছু পয়সা নিতে হয়, তাহলেও জনসাধারণ তা দিতে রাজি আছে। মাননীয় মন্ত্রী মহাশয়, নিজে আশ্বাস দিয়ে এসেছেন, আশা করি তিনি এই বিষয় কার্যকর করার জন্য দৃষ্টি দেবেন।

**শ্রী তপন হোড় :** স্যার, আমাদের বোলপুর, শান্তিনিকেতন শিক্ষা এবং সাংস্কৃতির পীঠস্থান। এ ছাড়াও খেলাধূলায় বোলপুর শান্তি নিকেতনের একটা বিশেষ স্থান আছে। রাজ্য স্তরে এবং জাতীয় স্তরে বোলপুরের অনেক খেলোয়াড়ই প্রতিনিধিত্ব করেছেন, বিশেষ করে বাস্কেট বলে। ১৯৮০ সালে সেখানে একটা স্টেডিয়াম হবার কথা ছিল, কিন্তু সেই স্টেডিয়াম এখন পর্যন্ত অসমাপ্ত হয়ে পড়ে আছে। আমি স্টেডিয়াম কমিটির একজন সদস্য। অসমাপ্ত কাজের এস্টিমেট করে এস ডি ও-র মারফত ক্রীড়া মন্ত্রীর কাছে জমা দিয়েছি। কিন্তু দীর্ঘ দিন হয়ে যাবার পরেও সেবিষয়ে ক্রীড়া দপ্তর থেকে কোনও উচ্চবাচ্চ নেই। স্টেডিয়ামের অভাবে ওখানকার খেলোয়াড়রা নিত্য চর্চার ক্ষেত্রে, অনুশীলনের ক্ষেত্রে, কনটিনিউয়াস প্রসেস এর ক্ষেত্রে খুবই অসুবিধা বোধ করছে। এই অবস্থায় আমি ক্রীড়া মন্ত্রীর কাছ দাবি করছি অবিলম্বে বোলপুর স্টেডিয়ামটির অসমাপ্ত কাজ সম্পূর্ণ করা হোক।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে গোটা বামফ্রন্ট সরকারের কাছে একটা বিষয় উল্লেখ করতে চাইছি এবং একটা আবেদন জানাচ্ছি। আমরা জানি বিশ্ব সুন্দরী প্রতিযোগিতায় বাঙালি প্রতিযোগিনী শ্রীমতী সুস্মিতা সেন বিশ্ব সুন্দরী নির্বাচিত হয়েছেন। আমরা আজকের সংবাদপত্রে দেখলাম তিনি নাকি এ রাজ্যে বামফ্রন্টের দ্বারা আক্রান্ত হবার ভয়ে এবং সমালোচিত হবার ভয়ে আসতে চাইছেন না। এটা যদি সত্যি হয় তাহলে আমি মনে করি এটা আমাদের সকলের লজ্জার বিষয়। একটা বাঙালি মেয়ে সারা পৃথিবীকে পরাজিত করে নিজেকে প্রতিষ্ঠিত করেছেন, নিংসন্দেহে এটা আমাদের গর্ব। অবশ্য আমি তাকে রবীন্দ্রনাথ বা সত্যজিৎ-এর সঙ্গে তুলনা করছি না। কিন্তু তথাপি একজন বাঙালি আবার সারা পৃথিবীকে পরাজিত করে নিজেকে প্রতিষ্ঠিত করতে সক্ষম হয়েছে। এটাও কম গর্বের বিষয় নয়। সেজন্য আমি রাজ্য সরকারকে অনুরোধ করছি তাকে আমাদের রাজ্যে আসার জন্য আমন্ত্রণ জানানো হোক এবং তাকে রাজ্য সরকার পক্ষ থেকে সম্বর্দ্ধনা দেওয়া হোক। এই দাবি আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে রাখছি।

**শ্রী কালীপদ বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি মাননীয় মাধ্যমিক ও প্রাথমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার,

আপনি জানেন নিরক্ষরতা উৎস মুখ বন্ধ করার জন্য গত কয়েক বছর প্রতিটি জেলায় প্রাথমিক শিক্ষা পর্ষদ, মাস্টার মশাইরা এবং পঞ্চায়েতগুলি যুক্ত ভাবে প্রাথমিক স্কুলগুলিতে অতিরিক্ত ছাত্র ভর্তির জন্য উদ্যোগ নিয়েছেন। এই উদ্যোগের ফলে কয়েক বছরের মধ্যেই প্রাথমিক স্তরে ছাত্র-ছাত্রীর সংখ্যা যথেষ্ট বৃদ্ধি পেয়েছে। স্যার, আপনি জানেন প্রাথমিক স্কুলে গৃহ সমস্যা দেখা দিলে জওহর রোজগার যোজনার থেকে অতিরিক্ত কিছু টাকা দেওয়া হয়। এখন প্রাথমিক স্তরে ছাত্র-ছাত্রীর সংখ্যা বাড়ার সঙ্গে সঙ্গে মাধ্যমিক স্কুলগুলিতে ছাত্র-ছাত্রীর সংখ্যা ক্রমশ বৃদ্ধি পাচ্ছে। অথচ আমরা জানি আমাদের বেশিরভাগ মাধ্যমিক স্কুলেই ছাত্র-ছাত্রীদের বসার বেশি জায়গা নেই এবং রাজ্য সরকারের পক্ষ থেকে মাধ্যমিক স্কুলে টাকা দেওয়ারও কোনও ব্যবস্থা নেই। সেই জন্য আমি আপনার মাধ্যমে মাধ্যমিক স্কুলগুলিকে ক্যাপিটাল গ্রান্ট দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকের খবরের কাগজে দেখলাম যে, রাজ্য সরকারের তথ্য বিভাগ থেকে জানানো হয়েছে—কলকাতা শহরে এবং সল্ট লেক এলাকায় সপ্তাহে মাথা পিছু এক লিটার করে কেরোসিন তেল দেয়া (বাড়ানো) হচ্ছে। এই বাড়ানোতে আমাদের আপত্তি নেই, কারণ কলকাতায় আলো আছে, জল আছে, রাস্তা আছে, কলকাতার লোকে আরও তেল পাক তাতে আমাদের আপত্তি নেই। আপনারা জানেন আমরা মফঃস্বল থেকে এসেছি এবং এটাও জানেন যে, মফঃস্বল বর্ষাকালে কেরোসিনের চাহিদা প্রচুর সমস্ত রকম কাজের ক্ষেত্রে এবং চাষবাসের প্রয়োজনে। সমস্ত দিক দিয়েই মফঃস্বলের সঙ্গে শহর এলাকায় তারতম্য আমরা লক্ষ্য করছি। এটা দূর করার জন্য আমরা চাইছি শহরে যে পরিমাণ তেল দেওয়া হচ্ছে অন্তত সেই পরিমাণ তেল মফঃস্বলেও দেওয়া হোক, গ্রাম এলাকায় সেই পরিমাণ তেল দেওয়া হোক। গ্রামাঞ্চলের মানুষদের মাথা পিছু এক লিটার করে তেল দেওয়া হলে গরিব মানুষরা বর্ষাকালের দুর্বিসহ পরিবেশ থেকে কিছু মুক্তি পাবে। এই বক্তব্য আপনার মাধ্যমে আমি সরকারের কাছে তুলে ধরতে চাইছি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি খুবই গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। আমার কেন্দ্র ছাড়া গলসী থানার ৭টি গ্রাম দামোদর নদীর প্রকোপে পড়েছে। এর মধ্যে আমার কেন্দ্রের অমরপুর গ্রামে গত বছর প্রায় ২০০/৩০০ বিঘা ধানের জমি দামোদর নদীতে বিলুপ্ত হয়ে গেছে। এছাড়া শিরোরাই সোহগ্রাম, শিকারপুর এবং কোমরবাঁধপুর এবং আরও ৩টি গ্রাম বন্যায় বিপন্ন হয়ে পড়েছে। এরফলে ২৫ হাজার মানুষের জমি, ঘরবাড়ি বিপন্ন হয়ে পড়েছে। আপনি জানেন, বর্ষার সময়ে দামোদর নদীর কিরকম ভয়াল অবস্থা হয়। এই দপ্তর ঠিক করেছিলেন শিল্যা থেকে শিকারপুরের বাঁধ স্ট্রেনদেন করবেন, কিন্তু করেননি। শিকারপুরের উপর যে জেরে বাঁধ আছে তাতে ফাটল দেখা দিয়েছে। অমরপুর এবং গোহ গ্রামের বাঁধও বিপদাপন্ন অবস্থায়। আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের কাছে দাবি করছি বর্ষার আগে ঐ নদীবাঁধ মেরামত করা হোক যাতে ২৫ হাজার মানুষের জীবন এবং সম্পত্তিহানী না হয় তারজন্য ব্যবস্থা গ্রহণ করা হোক।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের প্রশাসনের কাছে এবং নির্বাচন দপ্তরের কাছে আবেদন রাখছি, আবার নতুন করে নির্বাচন কমিশনের অনুমতিক্রমে বাড়িতে বাড়িতে ইনটেনসিভ রিভিসন অফ ভোটার লিস্ট-এর কাজ শুরু হয়ে যাচ্ছে। আমি বার বার অভিযোগ করেছি এবং দাবি জানিয়েছি, একতরফাভাবে সরকারি কর্মচারী এবং শিক্ষক সংগঠনের লোকেদের এই ভোটার লিস্ট তৈরির কাজে নিযুক্ত করা না হয়। আমি আপনার মাধ্যমে দাবি করব, সুষ্ঠুভাবে বাড়িতে বাড়িতে গিয়ে ইনটেনসিভ রিভিসন অফ ভোটার লিস্ট-এর যে কাজ শুরু হচ্ছে সেখানে সর্বস্তরে সরকারি কর্মচারী এবং জেলায় জেলায় ব্লকে ব্লকে বিভিন্ন যে শিক্ষক সংগঠন আছে সেই সমস্ত শিক্ষকদের যেন নিযুক্ত করা হয়। তা নাহলে একতরফা ভাবে জালিয়াতি এবং অপকর্ম করে এই ভোটার লিস্ট তৈরি হবে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্ত মন্ত্রীর এবং মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৪৯ সালে শীলতোর্ষার পাকা সেতু বন্যায় ধ্বংস হয়ে যায়। এরফলে ৫০ লক্ষ মানুষ ক্ষতিগ্রস্ত হয়। রাজ্য যোজনা পর্ষদ সাড়ে ৪ কোটি টাকা অনুমোদন করেছেন বলে খবর পেয়েছি। মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় ঘোষণা করেছিলেন জেলাপরিষদ যদি ৪০ পারসেন্ট টাকা দেয় তাহলে পূর্ত দপ্তর থেকে ৬০ পারসেন্ট টাকা দিয়ে এই ব্রিজ নির্মাণের কাজ শুরু হবে। এখানে ২ জন মন্ত্রী মহাশয় আছেন। আমি অনুরোধ করব, এই ব্যাপারে দ্রুত সিদ্ধান্ত নিন এবং ক্ষতিগ্রস্ত শীলতোর্ষা নদীর উপর পার্মানেন্ট ব্রিজ নির্মাণ করা হোক।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলা রাজ্যের বৃহত্তম জেলা এবং এই মেদিনীপুর জেলায় কনটাই পুলিশ স্টেশন বৃহত্তম স্টেশন। ৩টি ব্লক আছে, একটি মহকুমা শহর। এই একটি পুলিশ স্টেশন থাকায় থানার পুলিশরা দূর-দূরান্তে যেতে পারে না এবং কাজে মন সংযোগ করতে পারে না। আমি দাবি করছি, আর একটা পুলিশ স্টেশন স্থাপন করার ব্যবস্থা করা হোক। যতক্ষণ না হচ্ছে, মফঃস্বলের ২টি ব্লকে ২টি পুলিশ ফাঁড়ি করার ব্যবস্থা করা হোক।

**শ্রী দেবেশ দাস ঃ** স্যার, আজ ১লা আষাঢ় জলাভূমি দিবস। দুঃখের বিষয়, আজকের দিনেই কলকাতার ইন্ডিয়ান মিউজিয়াম কর্তৃপক্ষ কিড স্ট্রিটের পাশে একটা বড় পুকুর ভরাট করে দিচ্ছে। এই কাজ পরিবেশ রক্ষার বিরোধী। শুধু তাই নয়, আড়াইশো বছরের পুরানো এই পুকুরের সাথে বহু ইতিহাস জড়িয়ে আছে। শোনা যায়, মহারাজ নন্দকুমারকে ফাঁসি দেওয়ার আগে এই পুকুরেই তাকে চান করানো হয়েছিল। অনেক ভূতত্ত্ব বিজ্ঞানী ও জীব বিজ্ঞানীর গবেষণার এই পুকুরটি অনেক সাহায্য করেছে। একটা সময়ে এখানে প্রচুর বায়ো স্পেসিস ছিল। ইদানিংকালে শেষ যখন নিউমার্কেটে আগুন লাগে, তখন দমকলবাহিনী এই পুকুরের সাহায্য নিয়েছিল। এই পুকুর বোজানোর বিরুদ্ধে বহু বিজ্ঞানী, নানা স্বেচ্ছাসেবী সংস্থা এবং পরিবেশ সচেতন মানুষ প্রতিবাদ করছে। আজ পশ্চিমবঙ্গ বিজ্ঞান মঞ্চ ওখানে সভা করছে। জলাভূমির গুরুত্ব বুঝে বামফ্রন্ট সরকারই প্রথম বাংলার ১৩৯৩ সাল থেকে জলাভূমি

দিবসকে চিহ্নিত করে। এই পুকুর রক্ষার্থে আমি রাজ্য সরকারের হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি দুর্নীতির কথা আমি বিধানসভায় আপনার মাধ্যমে সমস্ত মাননীয় মন্ত্রী এবং মাননীয় সদস্যদের শোনাতে চাই। যখন পশ্চিমবাংলার ৫০ লক্ষ বেকার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়ে বসে আছে তাদের নামে চাকরির জন্য, সেই সময় আমার কাছে সংবাদ নয় আমার কাছে কাগজ আছে তাহেরপুর নোটিফায়েড এরিয়া চেয়ারম্যান সেখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম না নিয়ে ৫৪ জন লোককে নিয়ম বহির্ভূত ভাবে নিজেদের পছন্দমত চাকরি দিয়েছেন এবং মাননীয় অধ্যক্ষ মহাশয় এদের কোনও এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে নাম যায় নি। ঐ নোটিফায়েড এরিয়ায় আর এস পি একজন কর্তাব্যক্তি আছেন তিনি এখানে থাকেন এবং তারই জন্য হচ্ছে। এতে সি পি এমের ভাগে পড়েছে ৪৮, আর এস পি-র ৩টে, ফরওয়ার্ড ব্লক ৩টে কিন্তু সি পি আইয়ের ভাগে ৩টে পড়েছিল নেয় নি। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, বিভাগীয় মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ যে তিনি জানেন তিনি জানা সত্ত্বেও কিছু করেন নি। এই যে ৫৪ জন লোক নিয়োগ করা হল নিয়মবহির্ভূত ভাবে তাদের বিরুদ্ধে শাস্তি দেওয়া হোক, মুখ্যমন্ত্রী তদন্ত করুন, ডি আই নদীয়ার মাধ্যমে এবং আমি চাই ঐ ৫৪ জনের অ্যাপয়েন্টমেন্ট বাতিল করা হোক।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ সমস্যার কথা উল্লেখ করতে চাই। এই মহানগরীর চারপাশের বিস্তীর্ণ এলাকাকে মহানগরীর সঙ্গে সংযোজিত করা হয়েছে। কলকাতা পুলিশের এলাকা বলে চিহ্নিত এই সব জায়গার ট্রাফিক নিয়ন্ত্রণ কলকাতা পুলিশের হাতে আছে। ইমপর্ট্যান্ট ট্রাফিক পয়েন্ট হয়েছে এখানে লক্ষ লক্ষ মানুষের বসবাস এবং যান বাহন চলাচলের ফলে ট্রাফিক নিয়ন্ত্রণ পশ্চিমবঙ্গ পুলিশের হাতে আছে। ট্রেন্ড পার্সোনেল নেই, হোমগার্ড দিয়ে করানোর ব্যবস্থা আছে। মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে প্রস্তাব রাখছি যে পশ্চিমবঙ্গ পুলিশের ট্রাফিক পয়েন্ট ধরে ধরে ট্রাফিক স্কোয়াড তৈরি হোক এবং তাদের কাছে ওয়ারলেস ভ্যান ট্রাফিক ইক্যুইপমেন্টস প্রভৃতি থাকবে। ট্রেন্ড পুলিশ বিভিন্ন জায়গায় ট্রাফিক ডিউটি করবেন। তাদের সংখ্যা বৃদ্ধি করতে হবে। যেভাবে মহানগরী বৃদ্ধি ঘটছে সেই অবস্থার মধ্যে দাঁড়িয়ে কলকাতা পুলিশ যেভাবে ট্রাফিক নিয়ন্ত্রণ করেন যাদবপুর বেহালায় সেভাবে হয় না। ঐ সব এলাকায় ট্রেন্ড পুলিশ ট্রাফিক স্কোয়াড তৈরি করুন।

**ডাঃ তরুন অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা নৈহাটি ৭৩, ৭৩এ আপনার এলাকার উপর দিয়ে যায় ৮৭এ বারাসাতে যায়, সরকারি বাসও বিভিন্ন জায়গায় যায়। কিন্তু কোনও বাস টার্মিনাস না থাকার জন্য স্টেশন সংলগ্ন অফিস এবং স্কুলের টাইমে শিশু, মহিলা দুর্ঘটনার মধ্যে পড়েন। তাই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন যে অবিলম্বে নৈহাটিতে একটি বাস টার্মিনাস করার চেষ্টা করুন যাতে বাসগুলি এক জায়গা থেকে ছাড়ে এবং সাধারণ মানুষ যাতে নিস্কৃতি পেতে পারেন তার ব্যবস্থা করুন।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী পদ্মনিধি ধর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, হাওড়া ময়দান থেকে আমার বিধানসভা কেন্দ্র হয়ে একেবারে শিয়াখালা পর্যন্ত মার্টিন রেল ছিল। ঐ রেল উঠে যাবার পর এখন সেখানকার যাত্রীদের একমাত্র অবলম্বন হল সামান্য পরিমাণ প্রাইভেট বাস। আমার এলাকায় বাইগাছিয়া, বেনারস রোড হয়ে চন্ডীতলা, শিয়াখালা পর্যন্ত হাজার হাজার মানুষ দৈনন্দিন যে দুর্ভোগ ভুগে কলকাতায় আসতে বাধ্য হচ্ছেন তার প্রতিকারের জন্য সেখানে অন্ততপক্ষে চার পাঁচটি সরকারি বাস দেবার জন্য অনুরোধ করছি। ১৯৯১ সালে শ্রীমতী ইন্দিরা গান্ধী হাওড়া-আমতা, হাওড়া-শিয়াখালা লাইনকে ব্রডগেজ লাইনে রূপান্তরিত করবার ব্যাপারে আমাদের দাবিমতো হাওড়া ময়দানে তার শিলান্যাস করে গিয়েছিলেন, কিন্তু এখনও পর্যন্ত হাওড়া-শিয়াখালা লাইনের কাজে হাত দেওয়া হয়নি, কেবলমাত্র, হাওড়া-আমতা শাখায় জগৎবল্লভপুর পর্যন্ত তার কাজ শেষ করা হয়েছে। আমি দাবি করছি অবিলম্বে হাওড়া-শিয়াখালা সেকশনে ব্রডগেজ চালু করবার ব্যবস্থা করা হোক এবং অন্তবর্তী সময়কালে সেখানে স্টেট বাস চালাবার ব্যবস্থা করা হোক।

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল কেন্দ্রীয় শ্রমমন্ত্রীর কাছে শ্রমসংক্রান্ত সংসদীয় সাব-কমিটি, যে কমিটির উপর সারা দেশে পি এফের টাকা বাকি পড়ার বিষয়টা দেখতে হয়েছিল, সেই কমিটি তাদের রিপোর্ট জমা দিয়েছেন। ঐ রিপোর্টে গুরুত্বপূর্ণ সব বিষয় আছে। ঐ রিপোর্টের একটি গুরুত্বপূর্ণ সুপারিশ হচ্ছে, যারা পি এফের এমপ্লয়ারস কন্ট্রিবিউশন জমা দেবেন না তাদের বিরুদ্ধে আই পি সি সংশোধন করে ব্যবস্থা নিতে হবে এবং কাজটাকে ক্রিমিনাল অফেন্স বলে গণ্য করতে হবে। আমি এই সুপারিশকে সমর্থন জানাই। ঐ রিপোর্টের একটি দুঃখজনক দিক হল, সারা দেশে যেখানে এই টাকা বাকি পড়ার পরিমাণ ২৬৭ কোটি ৪০ লক্ষ টাকা সেখানে পশ্চিমবঙ্গে বাকি পড়ার পরিমাণ হচ্ছে ১৪১ কোটি ৪ লক্ষ টাকা এবং তারমধ্যে ৯১ কোটি টাকা ফাঁকি দিয়েছে চটকল মালিকরা। এর কারণ হল, আমাদের রাজ্যে পি এফের টাকা ফাঁকি ধরবার ব্যাপারে যথেষ্ট ব্যবস্থা নেই। প্রভিডেন্ট ফান্ড কর্তৃপক্ষ যখন পুলিশ চেয়েছেন, সময়মতো পুলিশ না পাওয়ার যেসব মালিক পি এফের টাকা ফাঁকি দিচ্ছেন তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া যায়নি। আরও দুঃখের বিষয় হল, গুরুদাশ দাশগুপ্তের রিপোর্টে উল্লিখিত হয়েছে যে, অনেক রাজ্য সরকারি সংস্থাও এখানে পি এফের টাকা জমা দেননি। আমি গত পরশু দিন ট্রান্সপোর্ট বাজেট আলোচনাকালে উল্লেখ করেছি যে, পশ্চিমবঙ্গের ট্রাম কোম্পানির ২৬ কোটি পি এফের টাকা বাকি রয়েছে এবং সি এস টি সি, এন বি এস টি সি ও এস বি এস টি সিও পি এফের টাকা বাকি রেখেছে। আমি তাই সরকারকে বলব, সরকারি সংস্থাগুলো যাতে পি এফের টাকা জমা দেয় তার ব্যবস্থা করুন। আমি ঐ রিপোর্টের সমস্ত সুপারিশকে সমর্থন করছি।

**শ্রী নৃপেন গায়েন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় কয়েকটি উপ-স্বাস্থ্য কেন্দ্র রয়েছে যার মধ্যে তিনটিতে ডাক্তার থাকেন না। কেন্দ্রগুলিতে ডাক্তার নেই বলা যাবে না, কিন্তু ডাক্তাররা প্রতিদিন জয়েন

করেই অন্য জায়গায় চলে যান। ব্যাপারটা বারবার জানানো সত্ত্বেও এখনও পর্যন্ত কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী অনুরোধ করব, এ ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন যাতে ঐ এলাকার জনসাধারণ আন্ত্রিক বা অন্য কোনও রোগের মহামারীতে মারা না যান।

**শ্রী অবিনাশ প্রামানিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কেন্দ্র বলাগড় অঞ্চলে গঙ্গা নদীর ভাঙ্গনে ভয়াবহ অবস্থা সৃষ্টি হয়েছে। সেখানে সারা বছর ধরে গঙ্গা নদীর ভাঙ্গনের ফলে গুপ্তিপাড়া ভাঙ্গছে যে গুপ্তিপাড়া বীর মোহনলালের জন্ম ভূমি, সুন্দরপুর ভাঙ্গছে, সুলতানপুর ভাঙ্গছে, এছাড়াও গ্রাম ধীরে ধীরে নদীগর্ভে চলে যাচ্ছে। গত বছর সুলতানপুর গ্রাম সমস্ত নিশ্চিন্ন হয়ে গেছে। সেই গ্রামের মানুষকে যথেষ্ট ত্রাণের ব্যবস্থা করা হয় নি। সেই গ্রামের মানুষ আজ আশ্রয় হীন, তাদের ঘর করার ব্যবস্থা করা হয় নি। এই ব্যাপারে আমি ত্রাণমন্ত্রী এবং সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন গত বছর শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী এই ফ্লোরে ঘোষণা করেছিলেন যে কাকদ্বীপ, সাগর, নামখানা এবং পাথরপ্রতিমা এলাকা নিয়ে একটা মহকুমা হবে। কিন্তু সরকার [illegible] আজ পর্যন্ত কোনও জি ও বার হয় নি। যার ফলে এই মহকুমা কেন্দ্রীক যে হাসপাতাল মাননীয় মন্ত্রী মহাশয় নিজে বলেছেন এটা মহকুমা হাসপাতালে উন্নতি হবে ডিপার্টমেন্ট প্রসেস করতে গিয়ে দেখে ওই জি ও বার হয় নি। এই জি ও না বার হবার ফলে একটা টেকনিক্যাল অসুবিধার জন্য সুন্দরবন এলাকার মানুষেরা বিশেষজ্ঞ ডাক্তার দিয়ে চিকিৎসার করার সুযোগ নেই, আজকে সেই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে, ওই হাসপাতাল মহকুমার হাসপাতালে উন্নতি হচ্ছে না। আমি স্বরাষ্ট্র বিভাগের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই অনুগ্রহ করে এই জি ও বার করুন, তা না হলে এমন একটা ব্যবস্থা করুন যাতে অবিলম্বে ওই হাসপাতালটি মহকুমা হাসপাতালে উন্নতি করা যায়।

**শ্রী এস আর দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকায় বরাবনী নির্বাচন কেন্দ্রে চিত্তরঞ্জন পানুড়িয়া হয়ে দোমহানী পর্যন্ত একটা সুদীর্ঘ মেটাল রোড রয়েছে। তার আশে পাশে বিস্তীর্ণ গ্রাম এলাকা। এই এলাকার ছাত্র-ছাত্রীদের অনেকদূরে স্কুল কলেজে যেতে হয়। তা ছাড়া চিত্তরঞ্জন হিন্দুস্থান কেবলে শ্রমিকরা এই এলাকা থেকে যাতায়াত করে। এখানে যাতায়াতের সুবন্দোবস্ত নেই। এই এলাকায় কোনও বাস রুট নেই। দক্ষিণবঙ্গ পরিবহন সংস্থার বাস যাতে এখানে চালানো হয় তার জন্য আমি পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** স্যার আমি আপনার এবং এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমি যে কথা বলতে চাই তা হল ৮৩ ধারা সংশোধনী নির্বাচন সুষ্ঠুভাবে চালানোর জন্য আনা হয়েছে, সেইজন্য অধিবেশন ডাকা হয়েছিল। কিন্তু শেষ পর্যন্ত যা ঘটেছে তার জন্য আমি ধিক্কার জানাই। ধিক্কার জানিয়ে বলতে চাই ঃ-

পার্লামেন্টে সংবিধানের ৮৩ ধারায় সংশোধন

সারা দেশে কতই আশা, হবে সার্থক নির্বাচন!

জোর বাদ্য ঢাকে ঢোলে

বাধার পাহাড় যাবে টলে

শেষ অবধি গরিবের টাকায় পার্লামেন্টে প্রহসন।

লক্ষজন পাত পাড়বেন নিমন্ত্রণের বাড়ি

সদর গেটে কুলুপ এঁটে কর্তা, গোটালেন পাত্তাড়ি।

....পাপের অংকে জমা,

এই ক্লীবতার ইতিহাসে নেই ক্ষমা।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণই করছি। স্যার, আমার নির্বাচনী কেন্দ্র গোঘাট থেকে আরামবাগ পর্যন্ত সমস্ত রাস্তা-ঘাটের শোচনীয় অবস্থা হয়েছে। বিশেষ করে আরামবাগ থেকে কোতোলপুর, আরামবাগ থেকে বর্ধমান, এবং আরামবাগ থেকে বন্দর, এই রাস্তাগুলির মাঝে মাঝে গর্ত হয়ে গেছে। বর্ষ শুরু হয়েছে, অবিলম্বে যদি এই রাস্তা সারানো না হয় তাহলে যান চলাচল বন্ধ হয়ে যাবে। তাই আমি এই রাস্তা অবিলম্বে মেরামতের জন্য আবেদন জানাচ্ছি।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বাগদা বিধানসভা কেন্দ্রের মধ্যে একটিমাত্র রাস্তা আছে, যেখানে বাস যাতায়াত করত, সেটি চলছে না। আমি ঐ এলাকার মানুষদের নিয়ে ডি এমকে কাগজপত্র জমা দিয়েছি। বাসটি যাতে চালু হয় তারজন্য আমি মাননীয় পরিবহন মন্ত্রীকে দেখার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বিজয় বাগদি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকায় কেন্দ্র গুড়িয়া বলে একটি হাই স্কুল আছে, ছাত্র-ছাত্রীর সংখ্যা প্রায় ৯০০। মাধ্যমিক পাশ করার পরে তাদের সাত আট কিলোমিটার পথ নদী পার হয়ে উচ্চ বিদ্যালয়ে যেতে হয়। এতে ছাত্রদের খুবই অসুবিধা হয়। অনেকে মাধ্যমিক পর্যন্ত পড়ার পরে পড়াশোনা ছেড়ে দেয়। সেজন্য ঐ স্কুলটি যাতে হায়ার সেকেন্ডারি স্কুলে পরিণত করা হয় তারজন্য আমি মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী খবিরুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র নাকাশিপাড়া। নাকাশিপাড়া থানার সামান্য কয়েকজন পুলিশ অফিসার-এর অসামাজিক কার্যকলাপে এবং মদতের ফলে ঐ এলাকায় কিছু খুন জখম হয়েছে এবং আইনশৃঙ্খলা বিঘ্নিত হচ্ছে। অতি সম্প্রতি নাকাশিপাড়া থানার পুলিশ অফিসারদের মধ্যে নিজেদের দ্বন্দ্বের ফলে কয়েকজন

পুলিশকর্মী সি আই অফিস ভাঙচুর করেছে। ঐ এলাকার মধ্যে নিজেদের দ্বন্দ্বের এরফলে যেভাবে বিঘ্নিত হচ্ছে তারজন্য আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সামগ্রিক ভাবে দৃষ্টি দিয়ে তিনি বিষয়টি দেখুন।

**শ্রী মনোহর তিরকি ঃ** স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা আসাম এবং ভূটানের পার্শ্ববর্তী এলাকায় থাকি। কোকড়াঝাড় এলাকায় বোরোদের অত্যাচারের ফলে বহু মানুষের ঘরবাড়ি এবং সম্পত্তির ক্ষতি হয়েছে। যারা বোরোদের দ্বারা আক্রান্ত হয়েছে তারা ওরাও, মুন্ডা এবং সাঁওতাল সম্প্রদায়ের মানুষ। নিজেদের এলাকায় অত্যাচারিত ও আক্রান্ত হয়ে তারা পালিয়ে জলপাইগুড়ি জেলায় চলে এসেছে। যারা ওখানে এসেছে, তাদের আত্মীয় স্বজনদের মধ্যে বোরোদের দ্বারা আক্রান্ত হতে পারে বলে একটা প্রতিক্রিয়া সৃষ্টি হয়েছে। এরফলে ওখানে অশান্তি সৃষ্টি হতে পারে। আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যাতে ওখানে সজাগ দৃষ্টি রাখা হয় এবং আমরা অত্যাচারিত না হই, তারজন্য ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্য ও সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মন্ডেশ্বর এলাকায় কেরোসিন তেল পাওয়া যায় না, বা পাওয়া গেলেও তা খুবই অপ্রতুল। মাঝে মাঝে সরবরাহ আবার বন্ধ হয়ে যায়। কোনও কোনও সপ্তাহে বন্ধ থাকলে পরবর্তী সপ্তাহে মন্ডেশ্বর ব্লকের লোকেরা তা পায় না। কারণ এজেন্ট হচ্ছে বাইরের লোক। তিনি তার এলাকায় কেরোসিন তেল বন্টন করেন। মন্ডেশ্বর কোনও এজেন্ট নেই। সেজন্য ইন্ডিয়ান অয়েল কর্পোরেশনের সাথে যোগাযোগ করে যাতে ওখানে একজন এজেন্টকে নিয়োগ করা যায় তারজন্য আমি মাননীয় খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি, যাতে তিনি এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের পরিবহন মন্ত্রী এবং পর্যটন মন্ত্রী এদের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের দার্জিলিং জেলা তিনটি টী'-এর মধ্যে দাঁড়িয়ে। 'টী' মানে চা, 'টী' মানে টুরিজম, এবং 'টী' মানে টিম্বার। টী'এর পরেই ট্যুরিজম-এর নাম আসে। এই ট্যুরিজমকে বাড়াবার জন্য দুটি বাস, দার্জিলিং থেকে ভায়া শিলিগুড়ি, ভায়া কাঠমন্ডু এবং দার্জিলিং ভায়া মংপু এবং থিম্পু এই দুটি বাস চালাবার জন্য আমি দাবি রাখছি। দার্জিলিং, কার্শিয়াং ভায়া মংপু বাস আসলে দার্জিলিংয়ের ট্যুরিস্টের সংখ্যা আরও বাড়বে বলে আমি মনে করছি। তাই এই দুটি স্থানে নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট এবং ট্যুরিজম বিভাগের পক্ষ থেকে বাস চালালে সেখানে ট্যুরিস্টরা আসতে পারে বলে আমি মনে করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি রাজস্বমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি অদ্ভুত ব্যাপারে। সাধারণ শিক্ষক এবং সরকারি কর্মচারী এরা নিজেদের বাড়ি, জমি দুকাঠা, ৩ কাঠা এবং মিউটিশন সার্টিফিকেট পাওয়ার জন্য অ্যাপ্লাই করেও মিউটিশন সার্টিফিকেট পাচ্ছে না। এই ব্যাপারে এ ডি এমকে এবং এল আর কে বলা সত্ত্বেও কোনও কাজ হচ্ছে না। যারফলে তারা রিকগনাইজড লোন পাচ্ছে না। কারণ

মিউটেশন না হলে সরকারি লোন পাওয়া যায় না। ফলে সরকারি কর্মচারিরা, শিক্ষ নিজেরা লোন করে জমি কিনেও নিজের নামের নামকরণ করতে পারছে না। সুতরাং অবি আমার আবেদন মিউটেশন সার্টিফিকেট দেওয়ার ব্যবস্থা করা হোক।

**শ্রী শিশির সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই স সদস্যদের একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আজকেই খবরের কাগজে দেখলাম যে জিয়া এবং আজিমগঞ্জর পৌরসভার পৌরপিতারা পদত্যাগ করবেন সেটা ঢাক ঢোল পিটিয়ে ঘো করেছেন। এই পৌরপিতাদের বিরুদ্ধে প্রচন্ড অভিযোগ, এরা কর্মচারিদের বেতন দেয় অন্যায় কাজে জড়িত থাকে এবং এরফলে নাগরিক জীবন বিপর্যস্ত। এরফলে ১১ই কর্মচারিরা ধর্মঘট করে এবং গত ২৫শে মে জিয়াগঞ্জ এবং আজিমগঞ্জের নাগরিকরা ব পালন করেন। এর দায় দায়িত্ব পুরোপুরি রাজ্য সরকারের উপরে বর্তায়। এই সমস্ত বোর্ডের পৌর পিতার ১৯৯০ সাল থেকে আজ অবধি ৩ বার করে পদত্যাগ করে এরফলে তারা ফান্ড ডাইভারসিফিকেশন হচ্ছে এবং এরা চুঙ্গি কর ৫ লক্ষ টাকার হি দিতে পারেনি, সুতরাং এদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে রাজ্য সরকা দৃষ্টি আকর্ষণ করছি। জলকরের ব্যাপারে আমরা দেখছি যে, সেখানে কলকাতা সহ রাজে সর্বত্র পানীয় জলের সঙ্কট চরমে পৌচেছে। সেখানে আই এম এফ থেকে লোন নেওয়ার ভ রাজ্য সরকার জলকরের অনুমোদন দিয়েছেন পৌরসভাগুলোকে। আই এম এফের শর্ত মে নেওয়ার ব্যাপার রাজ্য সরকার বারে বারে বাংলা বন্ধ ডেকেছেন। সরকারি পক্ষ থেকে বাংলা বন্ধের ব্যাপারে বহুবার আই এম এফের ঋণের ব্যাপারে বলা হয়েছে। সেখানে রা সরকার নিজেই আই এম এফের শর্ত মেনে নিয়ে জলকর বসাতে চলেছেন। সেখা পরিশ্রুত জল না পাওয়ার ফলে আজকে আন্ত্রিক, মহামারি ভীষণভাবে বেড়ে চলেছে, সেখা এই অমানবিক আচরণ করার কোনও অধিকার এই সরকারের নেই। আপনাদের উচি পরিশুদ্ধ পানীয় জল দেওয়ার, তা না করে আপনারা বিদেশি ঋণের কাছে আত্মসমর্পন ক তাদের শর্ত মেনে নিয়ে জলকর বসাচ্ছেন। আপনারা তো কেন্দ্রীয় সরকারকে আই এ এফের ঋণের নেওয়ার জন্য প্রায়শই দোষারোপ করেন, আপনারা একটা বৈপ্লবিক চরি দেখিয়ে কেন্দ্রীয় জনগণকে বুঝিয়ে দিন যে আমরা বিদেশি ঋণের শর্ত মানি না।

[1-00 — 1-30 p.m. (Including adjournment)]

**শ্রী নরেন হাঁসদা :** মাননীয় স্পিকার জোহার, একটি স্পর্শকাতর বিষয়ের প্রতি সংশ্লি দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন তীর, ধনুক হল আদিবাসীদে পবিত্র ধর্মীয় প্রতীক। কিন্তু পুরুলিয়া জেলা প্রশাসন তীর ধনুক বহন নিষিদ্ধ করেছেন। আমি তার তীব্র প্রতিবাদ করছি। স্যার, আমি সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে দাবি করছি, ধর্মীয় প্রতীক আদিবাসীদের জাতীয় অস্ত্র তীর ধনুকের উপর প্রশাসনিক হস্তক্ষেপ বন্ধ করা হোক। এব আমি আরও দাবি করছি নিষিদ্ধকারী অফিসারদের তদন্ত সাপেক্ষে উপযুক্ত শাস্তি দেওয় হোক। আমি পুনরায় দাবি করছি আদিবাসীদের ধর্মীয় প্রতীক তীর ধনুক এর উপর সরকারি নিষেধাজ্ঞা বন্ধ করতে হবে।

**মিঃ স্পিকার :** এখন বিরতি, আমরা আবার মিলিত হব দেড়টার সময়।

(At this stage the House was adjourned till - 1-30 p.m.)

[1-30 — 1-40 p.m.] (After recess)

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

**Mr. Dy. Speaker :** Now duscussion on Demands No. 24, 53, 75, 76, 87, 88, 93, 94, 95, 96, 97, 74 & 92. There are cut motions to Demands No. 24, 75, 93 and 74. All the cut motions are in order.

### Demand No. 24

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand reduced by Rs. 100/-

### Demand No. 75

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of

**Shri Deba Prasad Sarkar** the Demand be reduced by Rs.

100/-

### Demand No. 74

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be redueced by Rs. 100/-

### Demand No. 93

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে এই সভায় ডিমান্ড নং ২৪, ৫৩, ৭৫, ৭৬, ৮৭, ৮৮, ৯৩, ৯৪, ৯৫, ৯৬, ৯৭, ৭৪, ৯২ যে ব্যয় মঞ্জুরি চাওয়া হয়েছে সেই প্রস্তাবের বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনা কাট মোশনের প্রতি সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলছি। স্যার, প্রথমেই বলি এবারের অর্থাৎ ১৯৯৪-৯৫ সালের বাজেট বরাদ্দ নিয়ে আলোচনার আগে আমরা একটু পিছনের দিকে তাকাই। ১৯৯৩-৯৪ সালে এই শিল্প দপ্তরের যোজনা খাতের জন্য বরাদ্দ ছিল ৮৭ কোটি টাকা কিন্তু পরে দেখা গেল যোজনা খাতে অ্যাকচুয়াল হল ৪৮ কোটি ৩ লক্ষ টাকা। ১৯৯২-৯৩ সালেও সেই একই অবস্থা। এবারে আপনার প্ল্যান আউট লে ৯২ কোটি ৭০ লক্ষ টাকা। বোঝা যাচ্ছে, যোজনা খাতে বরাদ্দ যাই হোক না কেন আপনার দপ্তর অর্থাভাবে ভুগছে। এই শিল্প দপ্তর সম্পর্কে আমাদের মূল অভিযোগ সামগ্রিকভাবে এই রাজ্য শিল্প

পরিস্থিতিতে বিপদ সঙ্কতের মুখে এসে দাঁড়িয়েছে—অ্যালার্মিং সিচুয়েশন। শিল্পায়নের পরিকাঠামোগত কোনও পরিবেশ গড়ে তোলার কোনও উদ্যোগ রাজ্য সরকারের পক্ষে পরিলক্ষিত হচ্ছে না। এটার কারণ হচ্ছে, এই সরকার তাদের ইমাজিনেশনের অভাব হচ্ছে। আপনারা যদি প্ল্যান তৈরি করতে না পারেন, ইমাজিনেশনের যদি অভাব থাকে তাহলে গোটা পশ্চিমবাংলায় শিল্প পরিকাঠামো তেমন ভাবে গড়ে উঠতে পারে না। এ ব্যাপারে রাজ্য সরকারের সম্পূর্ণভাবে ডিরেকশনলেস—দিক নির্দেশহীন অবস্থায় শিল্প পরিবেশের মোকাবিলার করা চেষ্টা করছেন। আজকে এই শিল্পায়নের ব্যর্থতার জন্য পশ্চিমবঙ্গ রাজ্যে রেজিস্টার্ড বেকারের সংখ্যা ৫৩ লক্ষ। এখানে শিল্পে বিনিয়োগ হচ্ছে না। এখানে এন আর আই ইনভেস্টমেন্ট ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলির তুলনায় কোথায় আছে তা সবাই জানেন। এই সরকার সম্পর্কে আমাদের মূল অভিযোগ, আপনারা কেন্দ্রীয় শিল্পনীতি, উদার অর্থনীতির সুযোগটা গ্রহণ করতে পারলেন না। তা না পারার জন্য আজকে পশ্চিমবঙ্গের শিল্পায়নের প্রভৃতি ভয়ঙ্করভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। আমাদের পশ্চিমবঙ্গ মূলত শিল্প পঞ্চক—ইন্ডাস্ট্রিয়াল পেনটাগন। আমাদের আছে পাট, চা কয়লা, ইস্পাত ইঞ্জিনিয়ারিং শিল্প। এই সব কটি গত ১৭ বছরের রাজ্য সরকারের দূরদৃষ্টির অভাবে বিনষ্ট হতে বসেছে। এবং এই সরকারের শিল্প দপ্তর সম্পর্কে আমাদের মূল অভিযোগ যে ওয়ার্ক কালচার এর কথা আপনার বাজেট বক্তৃতায় কোনও বক্তব্য নেই, প্রোডাকটিভিটির কথা নেই, আপনার বাজেট বক্তৃতায় প্রফিটেবিলিটির কথা নেই এবং এই তিনটে কথা বাদ দিয়ে রাজ্যের শিল্পের অগ্রগতি কখনও হয় না এবং হতে পারে না। আজকে আপনাকে যে কারণে বলছি, কেন্দ্রীয় সরকারের ঘোষিত শিল্প নীতির সুযোগ যেমন একদিকে নিতে পারলেন না, অপর দিকে ওয়ার্ক কালচার, প্রফিটেবিলিটি, প্রোডাকটিভিটির কথা বললেন না, অথচ কেন্দ্রের শিল্প নীতি গ্রহণ করছেন না, কিন্তু একচেটিয়া পুঁজিপতিদের সঙ্গে অবস্থান করছেন, আপনারা এন আর আইকে ডাকছেন এবং আবার কেন্দ্রীয় শিল্প নীতির সমালোচনা করা হচ্ছে। কেন্দ্রীয় সরকারের শিল্প নীতির মূল কথাগুলো কী আছে? এম আর টি পিকে বিলোপ করা হয়েছে, আবশ্যিক শিল্পে লাইসেন্স প্রত্যাহার করতে বলেছে, নির্দিষ্ট কয়েকটি ক্ষেত্রে ছাড়, সরাসরি পুঁজি বিনিয়োগের সীমা ৫১ পারসেন্ট করা হয়েছে সরকারি শিল্প সংস্থার ক্ষেত্রে। আটটি সরকারি নির্দিষ্ট ক্ষেত্রে ছাড়া বিদেশি পুঁজি বিনিয়োগ ব্যবস্থাকে সুগম করা হয়েছে। যেমন অ্যাটমিক, নিউক্লিয়ার, ডিফেন্স অর্ডিন্যান্স, টেক্সটাইল ইঞ্জিনিয়ারিং পাওয়ার এবং এই ছাড় ২২৬টি স্মল আইটেম আছে যেগুলেকে রিজার্ভ রাখা হয়েছে। এখানে ফরেন ইনভেস্টমেন্ট হবে না। কিন্তু কেন্দ্রীয় শিল্প নীতির সঙ্গে মূল বিরোধ কোথায়? গত নয় তারিখে দিল্লিতে আমাদের সঙ্গে কেন্দ্রীয় অর্থমন্ত্রীর একটা মিটিং হয়েছিল, তার ঘরে বসে, সেখানে ডাঃ জয়নাল আবেদিন ছিলেন, আব্দুল মান্নান ছিলেন, আমি ছিলাম। সেখানে কেন্দ্রীয় অর্থমন্ত্রী পরিষ্কার ভাবে বলছেন যে আমাদের মুখ্যমন্ত্রী স্বয়ং তিনি বলছেন ৫০০ কোটি টাঁকার একটা লেদার কমপ্লেক্স জাপানি কোলাবোরেশনে ওয়েস্ট বেঙ্গলে করতে চান। তার জন্য বিদেশি পুঁজিকে পশ্চিমবাংলায় অনুমতি দেবার ব্যাপারে সব রকম স্বদর্থক সহযোগিতা তিনি চেয়েছেন। মনমোহন সিং বলছেন যে মুখ্যমন্ত্রী যখন দিল্লিতে থাকেন তিনি তখন অত্যন্ত প্রাগমেটিক, তারপর যখন বিধানসভায় আসেন তখন অন্য রকম। দিল্লিতে গিয়ে যে ভাষায় কথা বলেন, শিল্প নীতির প্রশংসাই হোক বা উদার অর্থনীতির যে কার্য ক্রমই হোক সেটা পশ্চিমবাংলায় যখন ফিরে আসেন তখন দলীয় রাজনীতির চাপে পড়ে জন্য বক্তব্য হয়ে যায়। তিনি নিজের

বক্তব্য সঠিক ভাবে প্রতিফলিত করতে পারেন না। তার জন্য সম্পূর্ণ ভাবে শিল্প পরিস্থিতি মার খাচ্ছে। আজকে আপনি বলছেন ডাঙ্কেল প্রস্তাব, ডাঙ্কেল প্রস্তাব। এটা সম্পূর্ণ ভিত্তিহীন ঘটনা। ডাঙ্কেল প্রস্তাবের আর কোনও অস্তিত্ব নেই। ৯৫ সালের জানুয়ারি থেকে ডাঙ্কেল প্রস্তাব গ্যাট চুক্তি হিসাবে, গ্যাট ৯৩ হিসাবে কার্যকর হয়েছে এখন ডাঙ্কেলের কোনও অস্তিত্ব নেই। কিন্তু আপনি ঘুরে ফিরে সেই ডাঙ্কেল প্রস্তাব, ডাঙ্কেল প্রস্তাব বলছেন। রাস্তায় পার্টি ক্যাডাররা এই কথা বলতে পারে, কিন্তু আপনি বললে এটাকে গ্যাট চুক্তি বলবেন। ৯২ সালের ডিসেম্বর মাসে কেন্দ্রীয় পার্লামেন্টে এই গ্যাট চুক্তি নিয়ে আলোচনা হয়েছে। ৯৩ সালের এপ্রিল, মে, মাসে সমস্ত রাজনৈতিক দলের সঙ্গে আলোচনা করা হয়েছিল। এতে একমাত্র বি জে পি ছাড়া সমস্ত দলগুলো অংশ গ্রহণ করেছিল। এদের সঙ্গে কেন্দ্রীয় অর্থমন্ত্রী এবং কেন্দ্রীয় বাণিজ্যমন্ত্রী বলেছিলেন, বি জে পি তাতে আসেনি। ইদানিং দেখছি গ্যাট নিয়ে বিজেপি এবং সি পি এম এর মধ্যে একটা অদ্ভুত মিল দেখা যাচ্ছে। এই সর্ব দলীয় বৈঠক বিস্তারিত ভাবে আলোচনা হয়েছে।

[1-40 — 1-50 p.m.]

তা সত্ত্বেও আপনারা এখনও বলবেন যে, আপনাদের সঙ্গে কোনও আলোচনা হয় নি! আপনি আপনার বাজেট বক্তৃতায় বলেছেন, এই সিদ্ধান্ত আমাকে কৃষি, ভেষজ ও শিল্পক্ষেত্রে স্বার্থের পরিপন্থী হবে এবং মেধাস্বত্ব রক্ষার ক্ষেত্রে সঙ্কট সৃষ্টি করবে। আপনার জানা উচিত গ্যাট চুক্তির পরিপ্রেক্ষিতে কৃষিজাত পণ্য ৩% থেকে ৫% মাত্র আমদানি করা হবে। আমেরিকা এবং কানাডা থেকে গম আসবে, জাপান থেকে চাল আসবে. এবং তাতে ব্যালেন্স অব পেমেন্ট বা বি ও পি কভারেজ থাকবে। ফলে এই আমদানি লাভজনক হতে পারবে না। কারণ খাদ্য শস্যের ক্ষেত্রে শুল্ক হার হবে ১০০% -এর ওপর। কৃষি পণ্যের ওপর ১৫০% এর ভজ্য তেলের ক্ষেত্রে ৩০০%। অতএব এই পরিমাণ শুল্ক দিয়ে কৃষি পণ্য আমদানি করে দেশীয় কৃষি পণ্যের সঙ্গে কখনই প্রতিযোগিতায় পেরে ওঠা সম্ভব নয়। এই আমদানি শুল্কের ফলে আমদানি করা চাল গমের মূল্য কোথায় পৌঁছে যাবে— কোনও প্রতিষ্ঠানই দেশীয় চাল গমের সঙ্গে প্রতিযোগীতায় দাঁড়াতে পারবে না। সুতরাং আপনার বাজেট বক্তৃতার এই অংশটা সম্পূর্ণভাবে মানুষকে বিভ্রান্ত করার জন্যই পেশ করা হয়েছে। তারপর ইন্টেলেকচুয়াল প্রপার্টি রাইটস-এর ওপর, মেধাস্বত্বর ওপর কখনও হস্তক্ষেপ করা হবে না, এ কথা কেন্দ্রীয় সরকারে পক্ষ থেকে বরাবর বলা হচ্ছে। আপনি আপনার বাজেট বক্তৃতার প্রথম দিকে একটা বিরাট অংশই গ্যাট চুক্তির মধ্যে সীমাবদ্ধ রেখেছেন। অথচ আপনি নিজে জানেন যে, ১৯৮৬ সালে উরুগুয়েতে যখন এই চুক্তি নিয়ে আলোচনা শুরু হয়— জেনারেল এগ্রিমেন্ট অন ট্রেড অ্যান্ড ট্যারিফের ওপর—তারপর ১৯৮৯ সাল থেকে ১৯৯১ সাল পর্যন্ত মাঝের এই সময়টা কেন্দ্রে আপনাদের বন্ধু সরকার ছিল, সেই সরকার আপনাদের সহযোগিতা এবং সমর্থন নিয়ে চলছিল তখন কেন গ্যাট চুক্তি থেকে বেরিয়ে আসার জন্য আপনারা বিশ্বনাথপ্রতাপ সিংকে চাপ দেন নি? কেন বলেন নি, গ্যাট চুক্তি থেকে নিজেদের সম্পূর্ণ ডিসঅ্যাশোসিয়েট করে বেরিয়ে আসতে হবে? অর্থাৎ কেন্দ্রের ক্ষমতায় থেকে দেশের সমস্ত বড় পরিস্থিতিগুলিকে বিচার করা আর দেশের এক কোণে পশ্চিমবঙ্গ রাজ্যে বসে কেবল মাত্র রাজনীতি করা এক নয়। কেবলমাত্র রাজনীতি করার মানসিকতা নিয়ে বসে থাকলে রাজ্যের শিল্প পরিস্থিতি

কখনই উন্নতি হবে না। সেইজন্য রাজ্যের এই ব্যাঙ্করপ্ট অবস্থায় এ সরকারের কাছে মানুষের প্রত্যাশা খুব একটা বিশেষ কিছু নেই। ১৯৪৮ সালে চিন বেরিয়ে গিয়েছিল গ্যাট থেকে। এখন ৮ বছর ধরে চেষ্টা করছে গ্যাটের সদস্য হবার জন্য। গতকাল কেন্দ্রীয় বাণিজ্য মন্ত্রীর সঙ্গে চিনের এক প্রতিনিধি দলে বৈঠক হয়েছে। ভারতবর্ষের সমর্থন এবং সহযোগিতা চাইছে। গ্যাট চুক্তিতে চিনকে যাতে ইনক্লুড করা হয় তার জন্য ভারত যেন উদ্যোগ নেয়। গতকাল বাণিজ্য মন্ত্রী তাদের প্রস্তাব মেনে নিয়ে বলেছেন, চিনকে গ্যাটের সদস্য ভুক্ত করার জন্য ভারতবর্ষ দায়িত্ব নিচ্ছে। সার্বভৌমত্ব! কাদের কাছ থেকে শিখব আমরা সার্বভৌমত্ব কি—এর চেয়ে লজ্জার আর কিছু কি হতে পারে ভারতবর্ষে? আপনাদের কাছ থেকে শিখব সার্বভৌমত্ব! ১১৭টা সার্বভৌমত্ব দেশ গ্যাট চুক্তিতে সই করেছে। আজকে আপনাদের কাছ থেকে শুনব ভারতবর্ষের সার্বভৌমত্ব ক্ষুন্ন হচ্ছে—সারা জীবন বিদেশের দালালি করলেন, কখনও রাশিয়ার, কখন চিনের দালালি করলেন, ভারতবর্ষকে কখনও নিজের দেশ বলে স্বীকৃতি দিলেন না, আর আপনাদের কাছ থেকে শুনতে হবে—দেশের সার্বভৌমত্ব কংগ্রেস দল ক্ষুন্ন করছে!

এইসব গালভরা কথা শিল্প বাণিজ্য দপ্তরের বাজেটে রেখে কিছু লাভ হবে না। গত ১৭ বছর ধরে শিল্প উন্নয়নের ক্ষেত্রে কি সঠিক এবং সদর্থক পদক্ষেপ গ্রহণ করেছেন তা রাজ্যের মানুষ জানতে আগ্রহী। এই ১৭ বছর ধরে কেন্দ্রের দিকে তাকিয়ে নিজেরা দায়িত্বকে সম্পূর্ণভাবে বাই পাশ করে গেলে রাজ্যের মানুষ আপনাকে ক্ষমা করবে না। বিদ্যুতের উন্নতি হয়েছে বলে আপনি আহ্লাদিত হয়েছে। আমরা জানি, শিল্পে সঙ্গে বিদ্যুতের যোগ আছে। কিন্তু শিল্প দপ্তরের এতে আহ্লাদিত হবার কোনও কারণ নেই। ১৯৯৩-৯৪ সালে এই দপ্তরের প্ল্যান আউটলে ছিল ৮৭ কোটি টাকা। অ্যাকচুয়াল ৪৮ কোটি ১০ লক্ষ টাকায় শেষ করেছেন। কি করবেন? পশ্চিমবাংলার মতো রাজ্যে শিল্প উন্নয়নের জন্য ৮৭ কোটি টাকার প্ল্যান আউটলে ৪৮ কোটি টাকায় এসে দাঁড়িয়েছে। এতে করে শিল্প উন্নয়নের সম্ভাবনা আছে? সেই জন্য বলছি, ভারতবর্ষে আজকে নতুন যুগ উন্মোচিত হয়েছে। এই উন্মোচিত যুগে আপনাকে পুরানো জায়গা থেকে বেরিয়ে আসতে হবে। ইউ কাম আউট ফ্রম প্রি-কনসেপ্ট আইডিয়া। আগেকার ধারণা তৈরি করে রেখে এরমধ্যে নিজেকে জড়িয়ে ফেলবেন না। বাস্তবমুখী হতে হবে। রিয়ালসিটিক জায়গায় যেতে হবে। সেইজন্য বলব, উদার অর্থনীতি, কেন্দ্রীয় সরকারের শিল্পনীতি পরিপূর্ণভাবে গ্রহণ করুন। এরপরে বলব, পশ্চিমবাংলায় শিল্পে কোনও বিনিয়োগ হচ্ছে না। কিছুদিন আগে মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রী এসেছিলেন। মহারাষ্ট্রের বোম্বে শহরে সেই যে ভয়ঙ্কর অগ্নিকান্ড ঘটে, বোমা বিস্ফোরণে যে বিধ্বস্থ ঘটনা ঘটেছিল, তারপরে মুখ্যমন্ত্রী শারদ পাওয়ার এখানে এসে সাংবাদিক সম্মেলন করে বলে গেলেন, ১ লক্ষ কোটি টাকা অর্থাৎ ৫০ হাজার কোটি টাকা এন আর আই ওখানে ইনভেস্টমেন্ট করবে আর ভারতীয় শিল্পপতিরা আরও ৫০ হাজার কোটি টাকা সেখানে বিনিয়োগ করতে উৎসাহী। আজকে মহারাষ্ট্রের ইন্ডাস্ট্রি ডিপার্টমেন্টের অফিসাররা কলকাতায় বসে শিল্পপতিদের ডাকছে এবং বলছে অন দিজ স্পট সবাইকে জায়গা দেব, মহারাষ্ট্রে নতুন ইন্ডাস্ট্রি তৈরি কর। সেখানে পশ্চিমবঙ্গ সরকারের বছরে ৪ হাজার কোটি টাকার বেশি শিল্পে বিনিয়োগ হচ্ছে না। সুতরাং এইভাবে শিখতে হবে শিল্পে বিনিয়োগ কিভাবে করতে হয়। অন্য রাজ্যের তুলনায় সেইদিক থেকে আপনারা কতখানি পিছিয়ে আছেন। ফলতা রপ্তানি বাণিজ্য কেন্দ্র হল। এটা কেন্দ্রীয় সরকারের প্রকল্প। আপনারা

কোনও ইনফ্রাস্ট্রাকচার দিতে পারলেন না, রাস্তাঘাটের অবস্থা বেহাল, যাতায়াত করা যায় না। আপনার বাজেট বক্তৃতায় বলেছেন ১৯৮৫-৮৬ সাল থেকে ১৯৯৪ সাল পর্যন্ত ১২৫ কোটি টাকা মূল্যের সামগ্রী রপ্তানি করেছেন। ১৯৮৫-৮৬ সাল থেকে আজ ১৯৯৪ সাল, এই দীর্ঘ সময় ধরে এমন কিছু করতে পারলেন না। সুতরাং এটা একটা ভয়ঙ্কর ব্যর্থতা। আজকে সেই কারণে অভিযোগ, ফলতায় যে প্রসপেক্ট ছিল, যে পসিবিলিটি ছিল সেই সম্ভাবনাকে কোনওভাবেই কাজে লাগাতে পারলেন না। অথচ ফলতার মধ্যে দিয়ে ফ্রি এক্সপোর্ট জোনের মধ্য দিয়ে বিদেশি মুদ্রা অর্জন করতে পারতেন। সেই সুযোগ, সেই সম্ভাবনা থেকে অর্থাৎ সব দিক থেকে ফলতা আপনাকে ব্যর্থ করেছে। আপনারা বিদায়নীতি নিয়ে প্রশ্ন করেছেন এবং তা নিয়ে মানুষকে বিভ্রান্ত করছেন এবং বলছেন সরকারি শিল্পোদ্যোগে ছাঁটাই শুরু হবে, কারখানা বন্ধ করে দেওয়া হবে। আমি আবার বলব, কেন্দ্রীয় সরকারের কোনও সিদ্ধান্ত হয়নি। সরকারি উদোগে যে সমস্ত কারখানা বহু লসে রান করছে সেগুলিকে আবার রিভাইভাল করার জন্য, ফিরিয়ে আনার জন্য কি পরিকল্পনা নেওয়া উচিত নিশ্চয়ই কেন্দ্রীয় সরকার তা বিচার করবে, কিন্তু কোথায় কোনও সরকারি শিল্প সংস্থাকে বন্ধ করে দিয়ে লোক ছাঁটাই করেছে এমন ঘটনা পশ্চিমবাংলায় কটা হয়েছে আপনি আজকে বিধানসভায় তা জানাবেন। এটাও নেই, নট-এ সিঙ্গল কেস। অথচ প্রতিনিয়ত মানুষকে এই প্রশ্নে বিভ্রান্ত করার চেষ্টা করেছেন, মানুষকে ভুল বোঝানোর চেষ্টা করছেন, সমস্ত কিছু তুলে নিয়ে যাবে, সমস্ত কিছুতে বিদেশি পুঁজি ঢুকে পড়বে, সরকারি শিল্প সংস্থান নষ্ট হয়ে যাবে, ছাঁটাই শুরু হয়ে যাবে। কোথায় হচ্ছে?

[1-50 — 2-00 p.m.]

অনেকদিন তো অভিযোগ হল, আপনাদের ২-১টা উদাহরণ বলুন, আমি জানতে চাই কোথায় কোথায় ছাঁটাই হল, সরকারি শিল্পোদ্যোগুলি বন্ধ হয়ে গেছে? ন্যাশনাল রিনিউয়াল ফান্ডের মাধ্যমে যে টাকা বরাদ্দ করা হয়েছে সেটা কোথায় ন্যাশনাল রিনিউয়াল ফান্ড শ্রমিকরা নেবে কিনা ছাঁটাইয়ের আগে সেটা তাদের নিজস্ব মতামত এর উপর নির্ভরশীল। ন্যাশনাল রিনিউয়াল ফান্ড এক কথায় খারিজ করে দিতে পারে না। এটা অত্যন্ত পজিটিভ থিংকিং এবং আইডিয়াল, এই প্রস্তাব আমার মনে হয় আপনারা এর জন্য সুযোগ গ্রহণ করতে পারেন। আজকে মাশুল সমীকরণ নীতি, দীর্ঘদিন ধরে অভিযোগ ছিল রাজ্য সরাকরের যে লোহা এবং ইস্পাতের উপর মাসুল সমীকরণ প্রত্যাহার করতে হবে। এখন মাসুল সমীকরণ নীতি প্রত্যাহৃত হয়েছে। তার ফরে ৬০ কোটি টাকা রাজ্যের রাজস্বের আয় বেড়েছে এটা পজিটিভ ডিসিসন কেন্দ্রীয় সরকার নিয়েছেন, মাসুল সমীকরণ নীতির প্রশ্ন নিঃসন্দেহে প্রশংসনীয় উদ্যোগ। আমরা দীর্ঘদিন ধরে বলে আসছি মাশুল সমীকরণ প্রত্যাহার দাবির সঙ্গে আমাদের দ্বিমত নেই। কেন্দ্রীয় সরকারের শিল্পমন্ত্রী শ্রী সন্তোষমোহন দেব মহাশয়কে এরজন্য ধন্যবাদ এবং অভিনন্দন জানাই। লোহা, ইস্পাতের উপর মাসুল সমীকরণ নীতি প্রত্যাহৃত হয়েছে। আপনাদের আরও একটা প্রেসটিজিয়াস প্রোজেক্ট হল হলদিয়া পেট্রো কেমিকেলস। এটা হোক, কিন্তু যে গড়িমসি এবং গাফিলতি হচ্ছে, একটা সময় পর্যন্ত কেন্দ্রীয় সরকারকে অভিযুক্ত করেছেন, সমালোচনা মেনে নিয়েছি, তারও পরবর্তীকালে কাদের সঙ্গে হলদিয়া করবেন—গোয়েঙ্কা চলে গেল, মাননীয় মুখ্যমন্ত্রীকে জয়েন্ট স্টেটমেন্ট ইস্যু করতে হল যা

কখন হয় নি। একদিকে শিল্পপতিদের সই আর একদিকে জ্যোতিবাবুর সই যুক্ত বিবৃতি বি করা হল যে আমরা পিছিয়ে যাচ্ছি না। তারপর একজন মার্কিন মুলুক থেকে মার্কিন যু রাষ্ট্রের ধনকুবের পুর্ণেন্দু চট্টোপাধ্যায় আসছেন, তা কবে আসবেন, কবে ডাকা হবে সে সম্ব স্পষ্ট ভাবে উনি বিবৃতি দিন। একটা বিষয় মনে রাখতে হবে, মার্কেট স্টাডি করতে হ মার্কেট সার্ভে ক্যাজুয়াল সার্ভে দেখে কেউ কেউ বলে—৪ বছরের উৎপাদন শুরু হ হলদিয়া প্রোজেক্ট ইথিলিন, প্রপিলিন, বুটাডিন যখন উৎপাদিত হবে ঐ উৎপাদিত বস্ত মার্কেট আপনি পাবেন কি না, মার্কেট স্টাডি মার্কেট সার্ভে করতে হবে। এক সঙ্গে অনেকগু পেট্রো কেমিকেল প্রোজেক্ট চালু হয়ে গেছে, ইতিমধ্যে। পশ্চিমবঙ্গের এতকোটি টাকার প্রোজে সেই প্রোজেক্টের উৎপাদিত বস্তু যদি শেষ পর্যন্ত মার্কেট থাকছে না, উৎপাদিত বস্তুগু মার্কেটে বিকোচ্ছে না তখন সেটা আবার হয়ত কাউন্টার পার্ট হয়ে যাবে। সুতরাং একদি হলদিয়া পেট্রোকেমিকেলস ইমপ্লিমেন্টেশন গড়তে পদক্ষেপ নিন, পাশাপাশি মার্কেটে সার্ভে ক হলদিয়ায় উৎপাদিত বস্তুর মার্কেট থাকবে কিনা অ্যানালাইজ করুন। ইস্কোর মডার্নাইজেশন, ক্ষেত্রে মাননীয় জ্যোতিবাবুর স্ববিরোধী উক্তিই হচ্ছে প্রদান অঙ্গ। বার বার ইস্কোর মডার্নাইজেশ একটা ৬ হাজার কোটি টাকার মডার্নাইজেশনের প্রকল্প কেন আজকে সঠিকভাবে হল ন এই যে বি আই এফ আর চলে গেল এবং বি আই এফ আর চলে যাওয়া মানে মানুষে মন থেকে বিশ্বাস যোগ্যতা চলে যাওয়া, যার মানে হল মানুষের ক্ষতি। প্রকল্প চলে গে যে উদ্যোগ মাননীয় মুখ্যমন্ত্রী সি আই টি ইউ-র নেতা হিসাবে ইস্কো সম্বন্ধে ভাবছেন তখ এক রকম ভাবছেন আর মুখ্যমন্ত্রী হিসাবে আর এক রকম ভাবছেন। ইস্কো মডার্নাইজেশনে ব্যাপারটা আজকে সম্পূর্ণ অন্ধকারে চলে গেল। এত ভাল প্রোজেক্ট, কেন্দ্রীয় সরকারে মাধ্যমে এত কোটি টাকার প্রতিশ্রুতি অ্যাসিওরেন্স সবগুলি আমাদের হাতছাড়া হয়ে যাবা উপক্রম হয়েছে। আপনাদের নিজেদের দপ্তরগুলি প্রোজেক্টের কথা আসছে। আপনাদের দপ্তরে যে ডাইরেকটরেট পশ্চিমবঙ্গের শিল্প যখন অনেকগুলি যথা ঃ-

১। ডবলিউ বি আই ডি সি

২। ডবিলউ বি ইলেকট্রনিক ইন্ডাস্ট্রিজ ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড।

৩। গ্রেটার ক্যালকাটা গ্যাস সাপ্লাই কর্পোরেশন লিমিটেড।

৪। ডবলিউ বি টি ডেভেলপমেন্ট কর্পোরেশন।

৫। ডবলিউ বি ফার্মাসিউটিক্যাল অ্যান্ড ফাইটো কর্পোরেশন লিমিটেড।

৬। ডবলিউ বি সুগার ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন লিমিটেড।

৭। ডবলিউ বি মিনারেল ডেভেলপমেন্ট অ্যান্ড ট্রেডিং কর্পোরেশন লিমিটেড।

৮। ডবলিউ বি ইন্ডাস্ট্রিজ ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড।

৯। ডাইরেকটরেট অফ সিংকোনা অ্যান্ড আদার মেডিসিনাল প্ল্যান্ট এর সবগুলিই বছর বছর লসে রাণ করছে।

[2-00 — 2-10 p.m.]

আপনারা যে পরিস্থিতির দিকে রাজ্যের শিল্প বিভাগকে ঠেলে নিয়ে যাচ্ছেন তাতে রাজ্যে শিল্পোন্নয়ন সম্ভব নয়। সেই জন্য আবার বলছি কেন্দ্রীয় সরকারের সঙ্গে সংঘাতের পথে না গিয়ে, তাদের ঘোষিত শিল্প নীতি এবং উদার অর্থনীতির সুযোগ কে কাজে লাগিয়ে পশ্চিমবাংলায় শিল্পের পরিবেশ তৈরি করুন। রাজ্য সরকার তো ডুবে যাচ্ছে। ১৭ বছরের মধ্যে একটার পর একটা প্লান আউটলে তে ৫০ পারসেন্টের বেশি খরচা করতে পারেন নি। ১৫৫০ কোটি টাকার প্লান আউটলে, সেখানে খরচা করতে পারছেন ৮০০ থেকে ৯০০ কোটি টাকা। এটাই করতে গিয়ে আপনারা হুমড়ি খেয়ে পড়ছেন। ভারতবর্ষের সব চেয়ে বেশি দিন উনি মুখ্যমন্ত্রী হিসাবে আছেন, রেকর্ড হল। পশ্চিমবাংলার তাতে কি হল? মাননীয় মুখ্যমন্ত্রী কিছু দিন বিদ্যুৎ দপ্তরে ছিলেন। সেই সময় বিদ্যুত দপ্তরের অবস্থা খারাপ হয়ে গিয়েছিল। এই বিদ্যুত দপ্তরে শঙ্কর সেন মহাশয় এসে মোটামুটি একটা ভাল জায়গায় এনেছেন। কিন্তু কোনও জায়গায় যদি একবার লোড শেডিং হয় তাহলে সেখানে নাভিঃশ্বাস উঠে যাচ্ছে। মুখ্যমন্ত্রী শিল্প দপ্তরে থেকে সেটাকে শেষ করে দিয়েছে। বিদেশ থেকে উনি এন আর আই আনতে যাচ্ছেন। কোথায় এন আর আই আসছে? এবারে জুলাই মাসে বিদেশ থেকে কটা এন আর আই আনতে পারবেন উনি বলুন। পশ্চিমবাংলার ইন্ডাস্ট্রি ক্ষেত্রে এত বড় ব্যর্থতা ভাবা যায় না। আপনার শিল্প দপ্তরের যে ভুমিকা যে কার্যক্রম তাতে এই রাজ্যের শিল্প পরিস্থিতি বিনষ্ট করেছে। আপনারা দপ্তর শিল্পোন্নয়নের ক্ষেত্রে বাধার সৃষ্টি করেছেন। বাংলার বেকার যুবক যুবতীদের নিয়ে ছিনিমিনি খেলেছেন। এখানে শিল্পোন্নয়ন না হওয়ার ফলে বেকার সংখ্যা বৃদ্ধি পেয়েছে। তাই এই শিল্প দপ্তরের ব্যয় বরাদ্দের তীব্র বিরোধিতা করে এবং আমাদের আনা কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের শিল্প বাণিজ্য মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা আমি নিবেদন করব। সুদীপবাবু তার বক্তব্য অনেকটা বিস্তারিত করেছেন। আমার ইচ্ছা ছিল আমার বক্তব্য আমাদের রাজ্য সরকার শিল্পোন্নয়নের ক্ষেত্রে কি কি কাজ করেছে তার মধ্যে সীমাবদ্ধ রাখব। জাতীয় রাজনীতি, আন্তর্জাতিক রাজনীতি, সারা ভারতবর্ষের শিল্পোন্নয়নের অগ্রগতির হার এই সমস্ত ব্যাপারে উল্লেখ করেছেন। স্বাভাবিক ভাবে আমার বক্তব্যকে বিস্তারিত করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা রাজ্যের শিল্পের বিকাশ শুধু একটা রাজ্যের অর্থনীতি এবং শিল্প নীতির উপর নির্ভর করে না। গোটা দেশের জাতীয় শিল্প নীতি, জাতীয় অর্থনীতির উপর দাঁড়িয়ে একটা রাজ্যের শিল্প বিকাশ নির্ভর করে। আমি তথ্য দিয়ে প্রমাণ করব যে ভারতবর্ষে শিল্প বিকাশ ঘটছে না। শিল্পের অবনতি ঘটছে। সাধারণভাবে বলা যায় আমাদের দেশের ৭০ ভাগ মানুষ গ্রামে বাস করে, তারা শিল্পের সঙ্গে যুক্ত নয়। আমাদের দেশের জাতীয় আয়ের ৩০ শতাংশ আসে কৃষি থেকে এবং ২৮ ভাগ আসে শিল্প থেকে। আমাদের দেশের লোক সংখ্যা ৮৭ কোটি টাকা। তার মধ্যে ২ কোটি মাত্র শিল্পের সঙ্গে জড়িত। সুতরাং এই সংখ্যা প্রমাণ করে শিল্পে বিকাশ ঘটে নি। আমাদের দেশ বিশাল দেশ, অফুরন্ত সম্পদ আছে। তা সত্ত্বেও আমাদের দেশ শিল্প বিকাশের দেশ হিসাবে গড়ে উঠতে পারে নি। এই তথ্যও প্রমাণ করে যে আমাদের দেশে শিল্পে বিকাশ ঘটে নি। তার সঙ্গে আমাদের শিল্পে অগ্রগতি কমছে।

একটা পরিসংখ্যান দিলেই প্রমাণ পাওয়া যাবে। ১৯৯০-৯১ সালে যেখানে শিল্পে উৎপাদনের হার ছিল ৮.২ ভাগ আর সেখানে ১৯৯১-৯২ সালে সেটা কমে শূন্যে নেমে গেল। ১৯৯২-৯৩ সালে সেটা হল ১.৮ ভাগ। ১৯৯৩-৯৪ সালে আরও কমে হল ১.৬ ভাগ। এই তথ্য আমি ইকনমিক সার্ভে ১৯৯৩-৯৪, পৃষ্ঠা দুই থেকে বলছি। এই তথ্য প্রমাণ করছে শিল্পে উৎপাদন কমছে। শুধু তাই নয় একটা দেশের শিল্পে উৎপাদন কত খানি হচ্ছে সেটা নির্ভর করছে জাতীয় আয়ের কি ভাবে ফিক্সড ক্যাপিটালের জন্য বিনিয়োগ করা হচ্ছে। আমি যে পরিসংখ্যান দেব তাতে আপনারা দেখবেন কিভাবে বিনিয়োগ কমছে।

১৯৮৮-৮৯ সালে স্থির পুঁজি বিনিয়োগের জন্য আমাদের মোট জাতীয় আয়ের ২৫.৫ শতাংশ বিনিয়োগ করা হয়েছে। ১৯৮৯-৯০ সালে ১৯৯০-৯১ সালে, ১৯৯১-৯২ সালে এবং ১৯৯২-৯৩ সালে বিনিয়োগ করা হয়েছে যথাক্রমে ২৬.৬ শতাংশ, ২৭.৪ শতাংশ ২৪.২ শতাংশ এবং ২৪.৫ শতাংশ। ১৯৮৮-৯৮ সালে যেখানে পুঁজি বিনিয়োগ ছিল জাতীয় আয়ের ২৫.৫ শতাংশ, সেখানে ১৯৯২-৯৩ সালে হয়েছে ২৪.৫ শতাংশ। পুঁজি গঠনে যদি জাতীয় আয়ের তুলনায় বিনিয়োগ কমে তাহলে দেশের শিল্পের বিকাশ কখনও হতে পারে না। শুধু তাই নয়, এতো গেল একটা দিক, অন্যদিকে কিভাবে আমাদের দেশের শিল্প রুগ্ন হচ্ছে তা আমি আপনাদের কাছে হাজির করছি। ১৯৭৯ সালে বৃহৎ এবং মাঝারি রুগ্ন ছিল ৩৪৫টি, ১৯৯০ সালের মার্চে তা দাঁড়িয়েছে ২ লক্ষ ১১ হাজার ৯৭। ১৯৯১ সালে ২ লক্ষ ৩৮ হাজার, ১৯৯২ সালে ২ লক্ষ ৪৭ হাজার মাঝারি শিল্প বন্ধ হয়ে গেছে। একদিকে শিল্পে পুঁজি বিনিয়োগ কম হচ্ছে, শিল্পের উৎপাদন কমছে আর অন্যদিকে, আমাদের দেশের শিল্প কলকারখানা, মাঝারি ও বড় কারখানা বন্ধ হয়েছে। মাননীয় সুদীপবাবু বললেন যে রাষ্ট্রায়ত্ত সংস্থাকে বি আই এফ আর-এ পাঠানো হয়েছে। তার কারণ ন্যাশনাল ডেভেলপমেন্ট ফান্ড পুনর্গঠন করার কথা, উদ্বৃত্ত হলে শ্রমিকদের তা দেওয়া হবে, লোকসানকে লাভজনক করার চেষ্টা করা হচ্ছে। আমি উদাহরণ দিচ্ছি আপনাদের কাছে। এ পর্যন্ত ১০৬টি বি আই এফ আরে পাঠানো হয়েছিল। তারমধ্যে ১২টির মামলা নিষ্পত্তি হয়েছে, দশটিকে বি আই আর এফ-আর ব্যবসা গুটিয়ে নেওয়ার জন্য বলেছে। রাষ্ট্রায়ত্ব সংস্থায় কর্মসংস্থান কিভাবে কমছে তা দেখুন। ২.৭ শতাংশ হারে কমছে। আর বেসরকারি শিল্পে কর্মসংস্থান শূন্যে ঠেকেছে। তাহলে এইসব চিত্র থেকে কি বোঝা যাচ্ছে? এইসব চিত্র ইকনোমিক সার্ভে, কেন্দ্রীয় মন্ত্রী মন্ত্রিসভায় যেসব খবর বলেছেন, আমি তা থেকে বলছি। এটা থেকে প্রমাণ করছে যে আমাদের দেশের শিল্পের বিকাশ ঘটছে না, শিল্প গতিহীন হয়ে পড়েছে। শুধু তাই নয়, বিদেশি বিনিয়োগ ভারতবর্ষে নাকি প্রচন্ড ভাবে বেড়েছে? সেই তথ্য আমি মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনার কাছে হাজির করছি। সেখানে দেখবেন বিদেশি বিনিয়োগ কি ভাবে বেড়েছে। পুঁজি সাধারণত এইভাবে আসে। সরাসরি ভাবে বাড়ে, শেযার বাজারে বিনিয়োগ করে। আর আমাদের দেশের শিল্প প্রতিষ্ঠানগুলো ইউরোপিয়ান বাজার থেকে যেভাবে টাকা নিয়ে আসা, এইভাবে বিনিয়োগ বাড়ে। আমি তথ্য দিচ্ছি। ১৯৯২-৯৩ সালে সরাসরি বিনিয়োগ হয়েছিল ৩৪ কোটি ৩৫ লক্ষ ডলার। ১৯৯৩-৯৪ সালে ৪২ কোটি ৫৩ লক্ষ ডলার। এরমধ্যে ভারতীয় শেযার বাজারে ১৯৯৩-৯৪ সালে ১০০ কোটি ডলার। তাহলে দেখবেন, শিল্পে বিনিয়োগের ক্ষেত্রে বিনিয়োগের পরিমাণ কম, শেয়ার বাজারে বিনিয়োগের পরিমাণ বেশি।

রণটা কি না, শেয়ারের উপরে লাভের পরিমাণ কেন্দ্রীয় সরকার কমিয়ে দিলেন ২১ তাংশ। এইক্ষেত্রে আমাদের স্থান পৃথিবীতে চতুর্থ। তারপর হু হু করে বিদেশিরা শেয়ার কনতে শুরু করলেন, ফাটকা শুরু করলেন। তারা এখানে কলকারখানা করতে আসছে। সজন্য বিনিয়োগ কমে গেছে এবং এইসব শিল্প সংস্থাগুলো সঙ্কটে পড়েছে। আমেরিকা, াপান ও জার্মানিতে শিল্পে মন্দা চলছে, মুদ্রাস্ফীতি বেড়েছে এবং বড় বড় শিল্পের উৎপাদন মছে, শ্রমিক ছাঁটাই হচ্ছে। সেই দেশের বহুজাতিক কোম্পানিগুলো এদেশে কারখানা গড়তে াসবে না।

[2-10 — 2-20 p.m.]

যে শিল্পগুলো ওদের দেশে নষ্ট করা যেতে পারে বলে সেখানে থেকে সরিয়ে দিচ্ছে রাই এখানে এসে শিল্প গড়ছে এবং এইভাবে পরিবেশ দূষণকারী শিল্প এখানে এসে াম্পিং হচ্ছে। এইসব শিল্পই শেয়ার বাজারে ঝড় তুলে দিয়ে ঝাপটা মেরে সব টাকা নিয়ে নবে। আমি একটা হিসাব দিলেই সব পরিষ্কার হয়ে যাবে। ১৯৯৩ সালের ডিসেম্বর মাসে শয়ার বাজার অর্থ বিনিয়োগে পরিমাণ ছিল প্রায় ১৬ হাজার ৮০০ কোটি টাকা। সেই নুয়ায়ী নতুন কারখানা গড়ার জন্য কোনও অর্থ বিনিয়োগ করা হয় নি। সুদীপবাবু ঠিকই থা বলছেন যে, গুজরাট মহারাষ্ট্রে বিনিয়োগের পরিমাণ বেড়েছে। হ্যাঁ কথাটা ঠিকই, পশ্চিম রতে কিছু কারখানা বেড়েছে। কিন্তু ভারতবর্ষের মতো যুক্তরাষ্ট্রীয় কাঠামোতে গুজরাট, হারাষ্ট্রের মতো কয়েকটি রাজ্য শিল্পের বিকাশ হলে কিছু এসে যায় না। শিল্পায়ন মানে গোটা দশের শিল্পায়ন। সমস্ত দেশের শিল্পায়নের নিরীখে ভারতবর্ষের শিল্পের মাপকাঠি হিসাব করা বে। কেন্দ্রীয় যে অর্থনীতি এবং এর আসল চাবিকাঠি সরকারের হাতে। রাষ্ট্রীয় সংস্থায় যে াহায্য দেওয়া হয় তা আর্থিক প্রতিষ্ঠান থেকে অর্থ যোগান দেওয়া হয় কারখানা গড়ে তালার জন্যে। সেখানে যে আর্থিক সাহায্য দেওয়া হয় তা বেশিরভাগ ব্যাঙ্ক থেকে এবং াবলিক ইস্যু থেকে। সেক্ষেত্রে পরিকল্পিতভাবে মহারাষ্ট্র, গুজরাটকে বেশি করে এইসব ব্যাঙ্ক থকে আর্থিক সাহায্য দেওয়া হয়েছে। আমরা দেখেছি পরিকল্পিতভাবে আর্থিক প্রতিষ্ঠান থেকে শিল্পক্ষেত্রে আর্থিক সাহায্য করা হয়েছে ২৩ হাজার ৬০৮ কোটি টাকা, সেখানে পশ্চিমবঙ্গের বিনিয়োগ ছিলমাত্র ৫ হাজার ১৭ কোটি টাকা। এই হল কেন্দ্রীয় মুক্ত অর্থনীতি। কেন্দ্রীয় দারনীতির ফলে আজকে কেন্দ্রীয় সরকার বৈষম্য করে চলেছে পশ্চিমবঙ্গের প্রতি, এখানে শিল্প গড়ে তুলতে দিচ্ছে না। মাশুল সমীকরণ নীতি সবে তো উঠিয়ে দেওয়া হয়েছে। এটা খন চালু ছিল তখন পাট, চা, চিনি সব কিছুর ক্ষেত্রে মাসূল সমীকরণ নীতির ফলে অন্য াজ্য থেকে এসে আমাদের কাছ থেকে কম দামে কিনে নিয়ে গেছে আর আমরা আমাদের তরি জিনিস ওদের কাছ থেকে বেশি দামে কিনেছি। আমাদের রাজ্যের পাট অন্য রাজ্য কম ামে নিয়ে চলে গেছে আর আমরা এখানে শিল্প গড়তে পারেনি ১৯৫৬ সালে কেন্দ্রীয় রকার যে শিল্প নীতি ঘোষণা করেছিলেন তাতে বলেছিলেন এমন কিভাবে শিল্পায়ন করা বে যাতে সারা ভারতবর্ষে সমানভাবে শিল্পের বিকাশ গড়ে উঠে। আঞ্চলিক বৈষম্য যাতে া থাকে। কিন্তু আমরা লক্ষ্য করছি যে, একটা জাতীয় সরকারের যে কর্তব্য সেটা ইউনিয়ন াভর্নমেন্টের কাছ থেকে পাওয়ার কথা তা তারা করেন নি। একটা আঞ্চলিক বৈষম্য রয়েছে শ্চিমবঙ্গের সঙ্গে পূর্বের, উত্তরের সঙ্গে দক্ষিণের। এই বৈষম্যের ফলে আজকে পশ্চিমবঙ্গে

শিল্প গড়ে উঠতে পারেনি। আজকে আমরা কেন্দ্রীয় সরকারের বাজেটে লক্ষ্য করছি যে লো
এবং ইস্পাতের উপর ২৫ শতাংশ বহির্শুল্ক কমিয়ে দেওয়া হল এবং দেশের অভ্যন্ত
লোহা এবং ইস্পাতের উপরে ১৫ পারসেন্ট অর্ন্তশুল্ক বাড়িয়ে দিলেন। এরফলে বিদেশ থে
কয়লা লোহা আসবে আর আমাদের রাজ্যে কয়লা যেটা আসানসোল, রানীগঞ্জ উৎপাদিত হ
তাতে অন্তঃশুল্ক বাড়িয়ে দেওয়া হল। সেখানে বর্হিশুল্ক ৮৫ পারসেন্ট থেকে ২৫ পারসে
বহিঃশুল্ক কমিয়ে দেওয়া হল। মহারাষ্ট্রে, গুজরাটে বেশি করে কয়লা আসবে এবং এরজন
ওইসব জায়গায় কিছু কিছু বেসরকারি বন্দর গড়ে উঠছে। তারা বিদেশ থেকে কয়লা, লো
নিয়ে আসবে, কেমিক্যাল মেটিরিয়ালস নিয়ে আসবে ওই কারণে বেসরকারি বন্দর গ
উঠেছে।

এর ফলে কি পরিণতি হবে, বৈষম্য বাড়ছে, আঞ্চলিক বৈষম্য দেখা যাবে। একদি
পশ্চিমভারতে ২-৩টি রাজ্যে শিল্প কারখানা হবে আর তার উৎপাদিত সামগ্রী আমাদে
পূর্বভারতে বিক্রি হবে। আর পূর্বভারত হবে পশ্চিমভারতের উৎপাদিত সামগ্রির বিক্র
জায়গা। এর ফলে কখনও একটা দেশে ঐক্য থাকতে পারে না, এই রকম একটা পটভূমিক
দাঁড়িয়ে আমাদের রাজ্যের শিল্পের অগ্রগতির কথা আলোচনায় আনতে হবে। এতদসত্ত্বে
পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার শিল্প গড়ে তোলার উদ্যোগ তারা গ্রহণ করেছেন শিল্পে বঞ্চ
থাকা সত্ত্বেও। এক সময়ে এই বাংলা সারা ভারতবর্ষের মধ্যে শিল্পক্ষেত্রে শীর্ষস্থানে ছি
ব্রিটিশ রাজের সময় ভারতে আমরা প্রথম স্থানে ছিলাম। আমাদের সেই সময় ছিল লো
ইস্পাত কয়লাখনি চা, পান, পাট শিল্প একে ভিত্তি করে শুধু এই রাজ্যে সারা ভারতব
অর্থনৈতিক বুনিয়াদ তৈরি হয়েছে। কিন্তু আমরা পরবর্তীকালে দেখছি কেন্দ্রীয় সরকার স্বাধীনত
পর আমাদের রাজ্যকে পশ্চিমবঙ্গকে মরুভূমিতে পরিণত করেছে। এই রাজ্যকে মূলধন
দিয়ে তারা অন্য রাজ্যকে মূলধন দিয়ে এই রাজ্যের প্রতি তারা বৈষম্য করেছে। কিভা
বৈষম্য করা হয়েছে তার সেই তথ্য আমি আপনার কাছে রাখছি। ৮০-৮১ সালে কেন্দ্রী
বিনিয়োগ এই পশ্চিমাবাংলায় ছিল ৮.২ শতাংশ, আর মহারাষ্ট্রে সেই সময় ছিল ৮.
শতাংশ ৯১-৯২ সালে পশ্চিমবঙ্গে সেটা কমে দাঁড়ালো ৭ শতাংশ, সেই সময়ে কেন্দ্রী
বিনিয়োগ মহারাষ্ট্রে বেড়ে দাঁড়ালো ১৬.৩ শতাংশ। এইভাবে এক দিকে কেন্দ্রীয় বিনিয়োগ এ
ক্ষেত্রে বৈষম্য, অন্যদিকে আমাদের রাজ্যে শিল্প ক্ষেত্রে যে অগ্রগতি ছিল, যে শীর্ষস্থান ছি
তাকে ধ্বংস করার জন্য মাশুল সমীকরণ নীতি ইত্যাদির মধ্যে দিয়ে আমাদের পশ্চিমবাংলা
আমরা শিল্পক্ষেত্রে পিছিয়ে গেলাম। সুতরাং বলতে পারেন কেন্দ্রের কংগ্রেস সরকার এবং এ
রাজ্যে যারা আগে ক্ষমতায় ছিলেন তাদের পরিকল্পনা ও ষড়যন্ত্রের ফলে পশ্চিমবাংলা মরুভূমিতে
পরিণত হয়েছে। এই জন্য সারা ভারতবর্ষে আমাদের শিল্প বিকশিত হচ্ছে না। তারই মধ্যে
দিয়ে এই রাজ্যকে এগিয়ে যেতে হচ্ছে। আমাদের দেশের কংগ্রেস সরকার তার শাসনের ফলে
শিল্পের বিকাশ হচ্ছে না, এই কারণে জমির কেন্দ্রীভবন, পুঁজির কেন্দ্রীভবন আমদানি নির্ভর
অর্থনীতি, পুঁজি নির্ভর শিল্প প্রভৃতি কারণে শিল্পের বিকাশ করতে গেলে জমির কেন্দ্রীভবন
ভাঙতে হবে। পুঁজির কেন্দ্রীভবন ভাঙতে হবে এবং শ্রম নির্ভর শিল্প গড়ে তুলতে হবে। শ্রম
নির্ভর প্রযুক্তিকে ব্যবহার করতে হবে সেটা তারা করেননি। এখানে বলা হচ্ছে পশ্চিমবাংলার
জনসংখ্যা হার অনেক বেশি, বাংলাদেশ থেকে আসছে ১ কোটি মানুষ পশ্চিমবাংলার আয়ত

অনেক ছোট। স্যার, এখানে বলা দরকার যদি কর্ণাটকের সঙ্গে তুলনা করা যায় তাহলে দেখা যাবে পশ্চিমবাংলার আয়তন হচ্ছে ২ লক্ষ স্কোয়ার কি.মি. জনসংখ্যা হচ্ছে ২ কোটি আর ওদের আয়তন হচ্ছে ৯০ হাজার স্কোয়ার কি.মি. জনসংখ্যা হচ্ছে ৭ কোটি। স্বাভাবিক ভাবে শিল্প গড়ে তোলার জন্য যে জমি দরকার সেটা পশ্চিমবাংলাতে আছে। পশ্চিমবাংলা জমির মাটির চরিত্র অন্য রকম, এখানে রাস্তা করতে কম খরচ লাগে, মেরামতি করতে কম খরচ লাগে। গোটা রাজ্যের প্রাকৃতিক কাঠামো অনুযায়ী এই রাজ্যে শিল্প গড়ে তোলা দরকার, এই রাজ্যে বিনিয়োগ করা দরকার, এই সমস্ত ব্যাপারে কেন্দ্রীয় সরকার কখনই চিন্তা করেননি, সেই কারণে আমাদের রাজ্যে শিল্প সম্ভাবনা থাকা সত্ত্বেও করা হয়নি। পশ্চিমবাংলাকে মূলত ডি ইন্ডাস্ট্রিয়ালাইজড স্টে করার চেষ্টা হচ্ছে, কিভাবে হচ্ছে সেটা বলছি, আমাদের রাজ্যে কেন্দ্রীয় সরকারের ১২টি রাষ্ট্রায়ত্ত শিল্প সংস্থা আছে, সবগুলি বি আই এফ আর এ গিয়েছে। প্রধানমন্ত্রী ৯ই জুন মুখ্যমন্ত্রীকে একটি চিঠি দিয়েছিলেন সেখানে কি বলা হচ্ছে, সেটা বলছি, আমাদের রাজ্যে As you know a Special tripartite committee under the ministry of Labour is already looking into the problems of sick PUSs in each sector and trying to find a solution. If these are agreed to, in the tripartite committee, the BIFR with then really be required to accord formal approval to the rehabilitation plan.

[2-20 — 2-30 p.m.]

অর্থাৎ যদি বি আই এফ আরে যাবার আগে আমাদের রাজ্যে অবস্থিত রাষ্ট্রীয় সংস্থাগুলি সম্পর্কে ত্রিপাক্ষিক কমিটিতে আলোচনা করে সিদ্ধান্তে আনতে পারা যেত তাহলে সবচেয়ে ভাল হত। কিন্তু প্রধানমন্ত্রী তার প্রতিশ্রুতি রক্ষা করেন নি। পরিশেষে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে কয়েকটি প্রস্তাব রাখছি। একটা পারসপেকটিভ প্ল্যান তৈরি করা হোক আমাদের রাজ্যের শিল্পের বিকাশের জন্য এবং সিঙ্গল window চালু করা হোক এবং একটা এজেন্সিকে কে স্ট্যাটুটারি পাওয়ার দেওয়ার ব্যবস্থা করা হোক। সাথে সাথে হলদিয়া পেট্রো-কেমিক্যালসে যে ডাউন স্ট্রিমে তৈরি করা হবে তার পরিকাঠামো গড়ে তোলার জন্য একটা ডাউন স্ট্রিম এনট্রাপেনিয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন করা হোক। হলদিয়া সার কারখানা চালু করা হোক। স্যার, কেন্দ্রীয় সরকার হলদিয়া সার কারখানা চালু করছেন না অথচ তাদের সংস্থা আর সি এফ ক্রিপকো ওমানে গিয়ে সার কারখানা তৈরি করছেন। হলদিয়া সার কারখানাকে তারা তিনশো-চারশো কোটি টাকা দিচ্ছেন না। অবিলম্বে এই সার কারখানা কেন্দ্রীয় সরকার চালু করুন। আমাদের পূর্ব ভারতে পেট্রোলিয়াম ইন্ডাস্ট্রি গড়ে তোলার জন্য একটি পেট্রোলিয়াম কর্পোরেশন তৈরি করা হোক। এই বলে বাজেটকে সমর্থন করে শেষ করছি।

**Shri Deokinandan Poddar :** Mr. Deputy Speaker, Sir, the demand for Commerce and Industries has been placed in this House for consideration by the Hon'ble Finance Minister. Sir, I oppose the demand supporting our cut-motions. It is not politically that I am opposing the demand. There are basic reasons that this Government has no moral right to come forward for the consideration of a demand which

has been placed in the House supporting with a political speech o
Sir, West Bengal was at the top so far as the industrial atmosph
was concerned in the country. This State was in the forefront of
industrial map of the nation. But, unfortunately, Sir, since the last
16 years industrial growth of this State is moving towards deteriorat
and every now and then, Sir, it is going to be bad. In my opinion,
instead of placing demand for consideration the Government should pr
the reasons why the industrial atmosphere is not cognizable by n
entrepreneurs and the old industries are surviving here because
Government itself is at the fault. They are not in a position either
protect or create atmosphere healthy atmosphere where investors
come forward for the development of the industry as well as for
development of the State.

Sir, the basic fault and the basic thinking of the Left Front G
ernment and their associates have just appeared in the speech of
Hon'ble Member, Shri Lakshman Chandra Seth. Instead of accepti
the faults of the government he has said that the entire money h
been going to the share market. It is really funny. The member dc
not understand how the industrial growth can be done. What is l
concern? His concern is only the share market. You see everywhe
in other parts of the country there is share market in Maharastra a
Tamil Nadu and alike the other states the Share Market is the par
meter of the country. It shows where do we stand in the world mark
In other parts of the world money is being gambled. But that h
nothing do in the sphere of industry. But here if we want the bigg
industries to be grown up, then the government, the government unde
takings, the private undertakings—they will have go to the share mark
to raise their funds. Moreover, the conditions of the industry, the pos
tion of industry and the financial state of the industry is entirely depe
dent on the market value of the share market. As because this go
ernment and the party in power does not want any improvement, the
only put blames some time on the share market, some time on th
industry and some times on the Central Government to hide their fault
to get cheap publicity and to create a friction between the State an
the Centre. They always go on accusing the Central Government an
its Ministers. But how the other states are improving day by day
Apart from Maharashtra and Gujarat, we find that even Rajasthan
Hariyana, Uttar Pradesh, Himachal Pradesh and Karnataka are march
ing ahead day by day in industrialisation.

Sir, the per capita income of Punjab is 100%, the per capita

income of Hariyana is 61% and the per capita income of Maharashtra is 52% whereas the position in per capita income of our state is deteriorating as well as the unemployment is increasing day by day. If you want to run the industries, if you want to establish the industrial units, the government will have to create confidence amongst the entrepreneurs. The biggest example of failure has been created by the Government in the case of a project like the Haldia Petro-Chemicals which could not be commissioned even during the last decade. Whereas in other states various projects are going on faster during the last decade. More than Rs. 22 thousand crores of rupees have been invested in Andhra Pradesh.

Only Hinduja alone has invested Rupees Five thousand in Andhra Pradęsh, for agro-based industries. But why it is not happening here? Because the government's desire is not to build up any industry or not to proceed for the implementation of the industrial projects, but only to accuse the Central Government to cover up their bad intentions on the non-implication of the industries.

[2-30 — 2-40 p.m.]

Investors have no confidence in this government. They are not sure whether the money invested by them will be saved or returned from the State and also whether they will get proper protection from the unruly state of law and order. Here, the law is in the hands of the labourers. Every labourer, every union has right to raise their demand to fight for their right but it should be within the ambit of law. It cannot be in the framework of the CPI(M) rule. It is violated each and every day in big industries and that is the basic reason why day by day industries are not being set up here. This government only believes in the publicity, basic publicity. How could they accuse the Central Government? Industrial growth is not here. A few weeks earlier even our Chief Minister has said that the Finance Minister is impractical. How could he improve the industrialisation in the state? Moreover the Chief Minister has also suggested that the Finance Minister should invite the practicle people who are the industrialists and businessmen to learn how the industrialisation can be done and the State can achieve something out of them. The apex body, Sir, the West Bengal Industrial Development Corporation is in the red. Its losses has gone upto Rs. 39 crores till 92-93. Sir, this is the state of affairs which is going in the state. As long as industries are concerned how can you create new potentiality for improvement? Because of the lack of infrastructure, because of the insecure feelings the entrepreneurs fear to come here.

And if new industries do not set up here, trade and commerce do not flourish, how can you solve the unemployment problem ? Sir, could you please tell me that ? Block industrial plots are lying vacant. Whoever even has got the plot, do not dare to invest money there. Sir, you must be knowing one things. If an entrepreneur go in for basic infrastructure an if security is not there, his entire credibility finishes. Business and Industry are based on the personal credibility.

So before going for industry he has to take loan for several institutions, depending on the size of the industry, and thus that investment is blocked or he cannot bring input and output from the industry. He could not his commitment to the institutions and market by losing his credibility to the people, with the institutions and with the market. These are the basic reasons. You should think about the reasons behind the growth of industry, what they are. You should have thought of this subject. Regarding other things, Sir, there is no initiative on the part of the government to promote any type of industry in the state. Even today, people see that Calcutta can be the best market. It is not only one important market in India even today but even after the set back of the rulling Left Front Government for the Commerce and Industry, it is the only market, in the whole country at any moment or hour. You can buy something. You can sell something. In other state, even in Bombay market, in Madras, in Bangalore, in Ahmedabad which are growing up, they have limitations behind this sudden growth. One thing is available for buying you cannot sell your product. But even after the big set-back, basically even today, it has got the opportunity and people have the attitude to dispose of lethargy. One can bring, to his industry, to his establishment and to the middle of the life, certain improvement. I don't understand what are the incapabilities that are restraining the government to go ahead for more productivity. You have lost industrial productivity to a great extent. You are losing everyday the labour productivity. We are losing everyday the confidence of the people, the confidence of the entrepreneurs small, middle or large ones. In the large scale industry they are only accusing the Central Government. By this they claim that they will be able to solve the problems of the State. And will not insist on having new industrialisation and flourishing of share market. Their steps will not help the Government because the machinery is beyond the control of the State Government. Business in share and investment is entirely controlled by the SEBI under Government of India and the baro-meters of would market. In the State of West Bengal the Economic Market, the Share Market cannot be good at the time of Left Front Government.

So, my submission to the State Government is you please have a probe why not industries are coming and give a real picture and clear the place of the Government. I appreciate the suggestion of the Hon'ble Chief Minister who has suggested the Hon'ble Finance Minister and bureaucracy concerned for proper and practical guidance. Red tapeism which is followed by the Left Front Government used to accuse even today they accuse red tapeism but I am sorry to say ministers in the ministry are still working under red tapeism and working under the advice of them whether they are practical or impractical. I conclude withholding the Demand placed by the Hon'ble Minister and supporting our cut motions and again I submit Sir, not for political reason I am opposing this budget for the basic reasons which I have stated and the total failure of the Government to fulfil their obligations towards the State.

[2-40 — 2-50 p.m.]

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা তাদের বক্তব্য রাখতে গিয়ে যে বিরোধিতা করলেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি। খুব স্বাভাবিকভাবে আমাদের রাজ্যের প্রধান বিরোধী দল কংগ্রেসের কাছ থেকে আমরা রাজ্যের বিধানসভার বাইরে যা দেখি বিধানসভার মধ্যেও আমরা সেই জিনিস দেখলাম। আমাদের রাজ্যের শিল্প উন্নয়ন ও বৃদ্ধির ক্ষেত্রে কেন্দ্রীয় প্রকল্পগুলিতে তাদের সব বক্তব্য রেখে চিরাচরিত প্রথা মতো কেন্দ্রীয় সরকারের গুণগান করতে গিয়ে রাজ্যের প্রতি যে বঞ্চনা জানিয়েছেন তারা তার বিরুদ্ধে বক্তব্য রাখলেন। স্বাভাবিকভাবেই তাদের বিরোধিতা করতে হয় এবং বিরোধিতা করতে গিয়ে আমি এই কথাটা বলতে চাই যে ভারতবর্ষের মতো একটা কৃষি প্রধান দেশ যে দেশের অধিকাংশ মানুষ কৃষির উপর নির্ভরশীল। কৃষিজাত পণ্যের উৎপাদন বৃদ্ধি যাতে করা যায় তার জন্য যন্ত্রপাতির শিল্প সহ বৃহত শিল্পে যে সম্ভাবনা এবং আমাদের দেশে যে চাপসৃষ্টি হয়েছিল এবং বৃদ্ধি ঘটেছিল তাতে কেন্দ্রীয় সরকারের যে নীতি, বৃহত ও মাঝারি যে যে শিল্প নীতির ঘোষণা করেছেন এবং সেই নীতির ঘোষণার সাথে সাথে আন্তর্জাতিক অর্থ ভান্ডার থেকে ঋণ গ্রহণ সহ সর্বশেষে ডাঙ্কেল, গ্যাট চুক্তিতে স্বাক্ষর করে আমাদের দেশের শিল্পে অগ্রগতি ক্ষেত্রে যে ভয়াবহতা সৃষ্টি করলেন সর্ব দিকে দেশের মানুষকে আগামী দিনে দেশের স্বাধীনতা এবং সার্বভৌমত্বর যে বিপদ সেটা অনুভব করবেন এবং স্বাভাবিকভাবে আমরা তাদের বিরোধিতা করে কেন্দ্রীয় সরকারের এই শিল্পনীতির বিরোধিতা করি এবং বিরোধিতা করতে গিয়ে আমরা একথা অত্যন্ত জোরের সঙ্গে বলতে চাই, আমাদের রাজস্ব সংগ্রহের যে উন্নতি, কৃষিক্ষেত্রের যে উন্নতি এবং সেই উন্নতির ক্ষেত্রে আমাদের রাজ্যের ভূমি সংস্কার, পঞ্চায়েত ব্যবস্থার নানা ব্যবস্থার মধ্যে দিয়ে এ রকম কাজের সৃষ্টির মধ্যে দিয়ে অন্যদিকে শিল্পোন্নয়নের ক্ষেত্র গড়ে উঠছে তাকে আমাদের রাজ্য সরকারের ক্ষমতার মধ্যে দিয়ে যেভাবে বাস্তবে প্রয়োগ করা উচিত আমাদের রাজ্য সরকার তাকে সেইভাবে প্রয়োগ করে

যাচ্ছেন। খুব স্বাভাবিকভাবেই কথাটা এসে যায় যে, একটি রাজ্য সরকারকে যদি শিল্পে উ ত্বরান্বিত করতে হয় তাহলে কেন্দ্রীয় সরকারের নীতিও শিল্প প্রসারে সহায়ক হওয়া দর কিন্তু কেন্দ্রীয় সরকার বিভিন্ন সময়ে রেলভাড়াসহ বিভিন্ন জিনিসের দাম বৃদ্ধি ঘটিয়ে যে দেশের অর্থনীতিকে বিপর্যয়ের মুখে ফেলে দিয়েছেন তাতে শিল্পের উন্নয়ন সম্ভব নয়। পর্যন্ত আমরা দেখলাম, কেন্দ্রীয় সরকারের উদারনীতির ফলে দেশের অর্থনীতি যে কৃ উপর দাঁড়িয়ে রয়েছে সেই কৃষিতে উৎপাদন কমছে, শিল্পে উৎপাদনের হারও দুই শতাংশ গেছে। স্বাভাবিকভাবেই বলতে পারি, কেন্দ্রীয় সরকারের উদারনীতি আমাদের দেশে উন্নয়নের ক্ষেত্রে বিশেষ কোনও ভূমিকা নিতে পারেনি। সেজন্য আমরা ঐ নীতির বিরো করছি এবং করব। আন্তর্জাতিক ঋণের শর্ত হিসাবে সেটা বাজেটে আনবার ব্যবস্থা যে করেছেন তারফলে আমরা লক্ষ্য করছি যে, যেসব দেশীয় শিল্প আমাদের দেশের মানু প্রয়োজন মেটাতো তার প্রতি আর তারা নজর দিচ্ছেন না এবং তারফলে দেশীয় শিল্প খাচ্ছে। উন্নত দেশগুলো তাদের দেশীয় শিল্পগুলো বাঁচিয়ে রেখেছেন, কিন্তু আমাদের দেশীয় শিল্প কারখানাগুলি ক্রমশ বন্ধ হয়ে যাচ্ছে। আজকে দেশের শিল্প ব্যবস্থাটা য বিদেশি পুঁজিপতিদের করায়ত্ব হয়ে যায় তার ব্যবস্থা তারা করে দিয়েছেন। বিষয়টা মান মন্ত্রী তার বাজেট বক্তৃতায় বলেছেন। কাজেই এই অবস্থায় একটি রাজ্য সরকারে পক্ষে শি উন্নয়ন ঘটানো সম্ভব নয়। আমাদের রাজ্যে লৌহ ও ইস্পাত শিল্প বিকাশের যে সম্ভাবনা সেটাকেও সঙ্কুচিত করেছেন তারা। ওয়াগন সহ আমাদের রাজ্যে নানা শিল্প ছিল, কিন্তু শিল্প কারখানাগুলিকে অর্ডার না দেবার ফলে সেগুলো অত্যন্ত সঙ্কটের মধ্যে রয়েছে তারফলে শ্রমিকরাও সঙ্কটের মধ্যে পড়েছেন। যে কোনও সময়ে সেগুলো অর্ডারের অভা বন্ধ হয়ে যেতে পারে। মাননীয় সদস্যদের আমি এ ব্যাপারে সরব হতে বলছি, এ পশ্চিমবঙ্গের মানুষ তাদের ধন্যবাদ দেবেন।

[2-50 — 3-00 p.m.]

পশ্চিমবাংলার মানুষের উপকার হবে, পশ্চিমবাংলার মানুষ আপনাদের ধন্যবাদ দে কিন্তু তাদের যে ভূমিকা তারা সেটা পালন করছেন না। আমি মনে করি আপনারা রাজ্যবাসী সঙ্গে বিশ্বাসঘাতকতা করছেন। তাই আপনাদের কাছে আমি আবেদন করতে চাই রাজ্যে প্রয়োজনের আপনারা সমস্ত কিছু সমর্থন করুন। ডাঙ্কেল প্রস্তাবকে আপনারা সমর্থন কর পারেন, আন্তর্জাতিক অর্থ ভান্ডার থেকে ঋণ নিয়ে দেশের অর্থনীতি তছনছ হয়ে যাক এ আপনারা চাইতে পারেন কিন্তু পশ্চিমবাংলার বুকে দাঁড়িয়ে এই জিনিস করবেন না। তা হলে পশ্চিমবাংলার মানুষ আপনাদের যে জায়গায় রেখেছে সেই ভাবেই রাখবে, বরং আর কমের জায়গায় চলে যাবেন। পশ্চিমাবাংলার মানুষের আশীর্বাদ আপনারা পাবেন না। তা আপনাদের কাছে আমার আবেদন পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার শিল্পোন্নয়নের ক্ষেত্রে উদ্যোগ নিয়েছেন তাকে আরও জোরদার করে তুলুন। শিল্পে আরও গতি আনা দরকার বিশেষ করে আমাদের রাজ্যে শিল্পোন্নয়নের ক্ষেত্রে যে সমস্ত প্রকল্প নেওয়া হয়েছে সেখা আরও গতি আনা দরকার। বিশেষ করে যে সমস্ত শিল্প বিকাশ কেন্দ্র গড়ে উঠেছে সেখা যাতে তাড়াতাড়ি শিল্প গড়ে ওঠে সেই দিকে জোর দিতে হবে। কারণ তাতে আমাদের বেকা যুবকদের চাকুরির সংস্থান হবে। শিল্প বিকাশ কেন্দ্রগুলির জন্য দীর্ঘ দিন ধরে জমি অধিগ্রহ

করা হল, কিছু কিছু প্রতিষ্ঠান আসছে, কিন্তু তারা কাজ শুরু করছে না। সেই ব্যাপারে দেখা দরকার এবং সক্রিয় ভূমিকা নেওয়া দরকার। এই রকম একটা শিল্প বিকাশ কেন্দ্র উলুবেড়িয়ার কথা বলছি।

এই শিল্প বিকাশ কেন্দ্রে অনেকগুলি প্রতিষ্ঠান নাম লেখালো, কিন্তু শুরু হল না। তারপর কতকগুলি শুরু হল কিন্তু কয়েক বছর বাদেই সেইগুলি বন্ধ হয়ে গেল। এই বিষয়গুলি দেখা দরকার। শিল্প বিকাশ কেন্দ্রের জন্য অনেক জমি সংগ্রহ করেছেন, পরিকাঠামো তৈরি করেছেন, এইগুলি যাতে সঠিক ভাবে ব্যবহারিত হয় সেটা আমাদের দেখা দরকার। সেই সঙ্গে রুগ্ন শিল্প যেগুলি সরকার অধিগ্রহণ করে চালাচ্ছে সেইগুলিকে একটা ভাল জায়গায় দাঁড় করবার চেষ্টা করা দরকার। এই রুগ্ন শিল্পে যে পরিচালন ব্যবস্থা আছে সেইগুলো যাতে সঠিক ভাবে পরিচালিত হয় সেটা দেখা দরকার এবং সেইগুলি যাতে লাভ জনক প্রতিষ্ঠানে নিয়ে যাওয়া যায় সেই ব্যাপারে সক্রিয় উদ্যোগ নেওয়া দরকার। আমরা জানি কেন্দ্রীয় সরকারের শিল্প নীতির জন্য আমাদের রাজ্যে শিল্পোন্নয়নের সুযোগ সঙ্কুচিত হচ্ছে। এই অবস্থার উপর দাঁড়িয়ে আমাদের শিল্পোন্নয়নের চেষ্টা চালিয়ে যেতে হচ্ছে। আমাদের ক্ষমতার মধ্যে যতটুকু আছে সেটাকে আমরা যাতে সঠিকভাবে প্রয়োগ করতে পারি সেটা আমাদের দেখতে হবে। পাশাপাশি আমাদের দাবিগুলি কেন্দ্রীয় সরকারের কাছে জোরালো ভাবে তুলে ধরতে হবে, শিল্পোন্নয়নের ক্ষেত্রে সক্রিয় ভূমিকা নিতে হবে। হলদিয়া সার প্রকল্পকে যাতে পুনরুজ্জীবিত করা যায় সেটা দেখতে হবে। আমরা দেখতে পাচ্ছি কৃষি পণ্যের বৃদ্ধির সঙ্গে সঙ্গে সারের প্রয়োজন বেশি হচ্ছে। আমাদের রাজ্যে এই রকম একটা প্রকল্প কেন্দ্রীয় সরকারের অনিহার ফলে, কেন্দ্রীয় সরকারের অসহযোগিতার ফলে এই ধরনের প্রতিষ্ঠানের এই অবস্থা দাঁড়িয়েছে। এই কারখানা পুনরুজ্জীবনের আবেদন করব।

এই ব্যাপারে মাননীয় মন্ত্রী নিশ্চয়ই উল্লেখ করেছেন। আমাদের দিক থেকে প্রয়োজনীয় যে উদ্যোগ নেবার, মাননীয় মুখ্যমন্ত্রী এবং রাজ্য সরকারের পক্ষ থেকে যা যা উদ্যোগ নেবার তা আমরা গ্রহণ করেছি। মাননীয় বিরোধী পক্ষের সদস্যদের কাছে আমি অনুরোধ করব যে, ইস্কোর আধুনিকীকরণের ক্ষেত্রে, আমাদের রাজ্যের ইস্পাত শিল্পের বিকাশের ক্ষেত্রে, এই শিল্পের বেঁচে থাকার স্বার্থে এবং পাটশিল্পগুলির আজকে যে অবস্থা সৃষ্টি হয়েছে, ক্রমান্বয়ে রুগ্ন হয়ে পড়ছে এবং অনেকগুলো পাটকল ইতিমধ্যে বন্ধ হয়ে গেছে সেগুলোকে খোলার জন্য যা করার দরকার, আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে যা করা সম্ভব সবটাই আমরা করতে পেরেছি, কিন্তু সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সরকারের যে অনীহা, তাদের যে অনিচ্ছা, কেন্দ্রীয় সরকারের যে নীতি, তাদের যে খারাপ দিক, অর্থাৎ কেন্দ্রীয় সরকারের যে শিল্পনীতি, তাদের ঘোষিত কার্যক্রম, আন্তর্জাতিক অর্থ ভান্ডার থেকে অর্থ গ্রহণ, গ্যাট চুক্তির মধ্যে দিয়ে শিল্পের সার্বিক যে অবস্থা, তার যে বিপদ সেই বিপদ সম্পর্কে মাননীয় বিরোধী পক্ষের সদস্যদের কাছে আবেদন করব, তারা যেন আমাদের সঙ্গে এগিয়ে আসেন। আপনারা বলছেন যে চিন গ্যাট চুক্তিতে আসতে চাইছে। কিন্তু চিনের বাস্তব অবস্থা কি এবং ভারত কোন পরিস্থিতিতে দাঁড়িয়ে আছে সেটা একবার দেখা দরকার। চিন এই চুক্তির মধ্যে দিয়ে বাইরে যে ভাবে কম্পিটিশনে দাঁড়াতে পারবে, তার উৎপাদিত দ্রব্যাদি বিদেশের বাজারে বিক্রি করতে পারবে, পাশাপাশি ভারত কি সেই জায়গায় আছে? ভারত কি সেইভাবে কম্পিটিশনে দাঁড়াতে

পারবে? সুতরাং এতে কৃতিত্বের কোনও ব্যাপার নেই। চিন যেহেতু কমিউনিস্ট দেশ, তারা যেহেতু গ্যাট চুক্তিতে যেতে চাইছে, আর আমরা যেহেতু বামপন্থী সেজন্য আমাদের কাছে এই যে কথা বলছেন চিনকে দেখিয়ে, এইভাবে আপনারা আমাদের বিভ্রান্ত করতে পারবেন না। তাই আমি আপনাদের বলব, শিল্পের ক্ষেত্রে যে উন্নয়ন, শিল্পের উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকারের যা করা উচিত, যেভাবে করা উচিত, তারজন্য আপনারা সক্রিয় হোন। তাতে পশ্চিমবঙ্গের মানুষের উন্নতি হবে, পশ্চিমবঙ্গের শিল্পের উন্নতি হবে। এই আশা রেখে এবং এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের শিল্প ও বাণিজ্য মন্ত্রী এবং শিল্প পুনর্গঠন মন্ত্রী তাদের দপ্তরের ব্যয় বরাদ্দের দাবি যা ডঃ অসীম দাশগুপ্ত পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষের যে কাট মোশনগুলো আছে তার সমর্থনে আমি বক্তব্য রাখছি। আমাদের পক্ষ থেকে দুজন বক্তা বক্তব্য রাখতে গিয়ে কিছু কিছু সরকারি ব্যর্থতার নজির তুলে ধরেছেন এবং ক্ষোভ প্রকাশ করেছেন। আমি যা আশা করেছিলাম, সরকার পক্ষের যে দুজন মাননীয় সদস্য বক্তব্য রাখলেন তাতে তাদের কাছ থেকে পজিটিভ বক্তব্য কিছু শুনতে পেলাম না। দুজন মাননীয় মন্ত্রীর তাদের বাজেট ভাষণের একটা জায়গায় দেখলাম কেন্দ্র বিরোধী কথা বলে নিজেদের দায়িত্ব থেকে অব্যাহতি পাবার চেষ্টা করেছেন। বিদ্যুতবাবু কেন্দ্রের বিরুদ্ধে বলে বক্তব্য শুরু করেছেন কয়েক পাতা ধরে কেন্দ্র বিরোধী বক্তব্য রেখেছেন। সেসের ব্যাপারে কেন্দ্রের বিরুদ্ধে অভিযোগ করে আসল সত্যকে চাপা দেবার চেষ্টা করেছেন। এই ব্যাপারে অর্থমন্ত্রীর কাছ থেকে আমরা বারবার তার বক্তব্য শুনেছি। আমরাও আমাদের বক্তব্য বলেছি। আজকে কেন্দ্রীয় মন্ত্রী অজিত পাঁজা কি বলেছেন সেটা বড় কথা নয়। আমাদের রাজ্যের মন্ত্রী বিদ্যুৎবাবু বললেন যে, আপনারা সেস বসিয়েছেন। আপনারা এই ব্যাপারে হাইকোর্টে হেরে যাবার পরে সুপ্রিম কোর্টে গিয়েছেন। সেখানে মুচলেখা দিয়ে এসেছেন যে, সেখানে যদি হেরে যান তাহলে সেস বাবদ আদায়ীকৃত দুমাসে ফেরত দেবেন। এখন আপনারা যে ১৮০০ কোটি টাকা আদায় করেছেন, যদি হেরে যান তাহলে রাজ্য সরকারকে এই টাকা ফেরত দিতে হবে। ঐ টাকা ফেরত দেবার মতো অবস্থা কি রাজ্য সরকারের আছে? ভারতবর্ষের অনেক রাজ্য কয়লার উপরে নির্ভরশীল। সেইসব রাজ্যগুলো যে দামে কয়লা পাচ্ছে তা আমাদের রাজ্যের চাইতে ১৮০ টাকা পার টন অতিরিক্ত দিয়ে সংগ্রহ করতে হচ্ছে এবং সেই ভাবেই তারা শিল্প চালাচ্ছে। বিহার দেখুন, মহারাষ্ট্র দেখুন, ওড়িষ্যা দেখুন।

[3-00 — 3-10 p.m.]

মধ্যপ্রদেশে দেখুন সেখানে একই দরে কয়লা কিনছে অথচ পশ্চিমবঙ্গে কয়লা কিনতে গেছে বেশি দামে কিনতে হবে। সেখানে অন্যান্য রাজ্যে কয়লার যে দাম যেমন বিহার, উড়িষ্যা, মধ্যপ্রদেশে ৭৬২.৮৪ টাকা পার টন কয়লা কিনছে আর আমাদের রাজ্যে সেই কয়লা কিনতে হচ্ছে ৯০০.০২ টাকা পাঁর টন। এরজন্য তো কেন্দ্রীয় সরকার দায়ী নয়, দায়ী আপনারা আপনারা সেস বসিয়ে দিয়েছেন আর বলে বেড়াচ্ছেন কেন্দ্রীয় সরকারে চক্রান্ত। ঠিক একইভাবে থার্মাল পাওয়ারের ক্ষেত্রে অন্যান্য রাজ্য যেখানে ৫৮৮.২২ টাকা পার টন কিনছে সেখানে

আপনারা ৭৩৯.১৯ টাকা পার টন কয়লা কিনছেন। আপনারা সেস বসিয়ে বেশি বেশি টাকা আদায় করবেন তাহলে কি করে হবে? এরফলে কয়লার উপরে নির্ভরশীল শিল্পগুলোতে বিনিয়োগের পরিমাণ কমছে। আর আপনারা বলে বেড়াচ্ছেন কেন্দ্রীয় সরকার সহযোগিতা করছে না। আপনার শিল্প গড়তে চাইছেন তা আপনার বক্তব্যের মধ্যে বার বার বলতে চাইছেন। আপনি আপনার বক্তব্যের মধ্যে সব সময়ে ভাববাচ্য ব্যবহার করেছেন। কি করছেন কি করবেন সেটা বলেন নি, সব সময়ে বলছেন আশা করা যাচ্ছে। আজকে পশ্চিমবঙ্গের শিল্প প্রায় বন্ধ হতে চলেছে, এখানকার শিল্পপতিরা বাইরে চলে যেতে চাইছে। তারা এই দামে কয়লা কিনে শিল্প চালাতে চাইছেন না। অন্য রাজ্যে সেস কম, সেইকারণে কয়লা জনিত যে সব শিল্প আছে তাতে কম মূল্যে তারা কয়লা ব্যবহার করতে পারছে, অথচ সেটা এই রাজ্যের ক্ষেত্রে সম্ভব হচ্ছে না, ফলে শিল্পপতিরা চলে যাচ্ছে। তারপরে ইস্কো আধুনিকীকরণের ব্যাপারে কথা উঠেছে। ইসকো আধুনিকীকরণের ব্যাপারে মুখ্যমন্ত্রীর সঙ্গে কেন্দ্রীয় মন্ত্রী সন্তোষমোহন দেবের কথা হয়েছিল এবং সেই কথাতে মাননীয় মুখ্যমন্ত্রী সন্তুষ্ট হয়েছিলেন। কিন্তু তারপরে সন্তোষ মোহন দেবের সঙ্গে কথা বলার পরে সিট অফিসে গিয়ে কি যে মত বিনিময় হল জানি না, মুখ্যমন্ত্রী তার মত পাল্টে ফেললেন। 'এইরকম ভাবে কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে আলোচনা করে শর্ত মেনে নেবেন আর বাইরে এসে সেটা পাল্টে ফেলবেন তা কি করে হয়। কে এক মুকুন্দকে দেবেন বলে সন্তোষমোহন দেবের সঙ্গে শর্তে মেনে নিলেন অথচ বাইরে এসে সিটুর চাপে পড়ে মুকুন্দকে না দিয়ে অন্য চিন্তা করছেন, এক্ষেত্রে ইস্কোর আধুনিকীকরণ হবে কি করে? তারপরে হলদিয়া পেট্রোল-কেমিক্যালসের ব্যাপারে বড় বড় ভাষণ দিয়েছেন, মাননীয় মুখ্যমন্ত্রী যখন এই দপ্তরে দায়িত্বে ছিলেন তখন তিনি এই হলদিয়া পেট্রো-কেমিক্যালসের ব্যাপারে প্রতি বছর বিভিন্ন রকম বক্তৃতা করেছেন। ১৯৯১-৯২ সালে উনি বললেন হলদিয়া পেট্রো-কেমিক্যালস গড়ে উঠবে। ১৯৯২-৯৩ সালে বলেছেন হলদিয়া পেট্রো-কেমিক্যালসের গতি সঞ্চায়িত হতে চলেছে। আর ১৯৯৩-৯৪ সালে আপনি ক্ষমতায় আসার পরে বললেন যে কাজ শুরু হয়েছে, চৌকাঠ পেরিয়েছে। সুতরাং এর থেকেই বোঝা যায় অচিরেই শিল্পটা গড়ে উঠবে কিনা সন্দেহ। হলদিয়া পেট্রো-কেমিক্যালসের ব্যাপারে সব কিছুই যেন ভাববাচ্যের মধ্যে থাকছে, বাস্তবের সঙ্গে সঙ্গতি রেখে বক্তব্যটা রাখতে পারেন নি। একবার শুনলাম গোয়েঙ্কা গোষ্ঠী এই হলদিয়া পেট্রোকেমিক্যালসের জন্য ৫ কোটি টাকা খরচ করে তার পাঁচিল অবধি তুলে দিয়ে গেছে, তারপরে সেখানে টাটা এল। তাদের সঙ্গে মতে পোষাল না, তারপরে আরও অন্য শিল্পপতি এলেন। এইভাবে করলে কখনই হলদিয়া পেট্রো-কেমিক্যালস গড়ে উঠতে পারে না।

সত্যি কি আপনারা পারবেন, এতো কানাই ভট্টাচার্য মহাশয়ের আমল থেকে শোনা যাচ্ছে, হবে, হবে, হবে। এতদিন আপনারা কেন্দ্রের ঘাড়ে দোষ চাপিয়ে যাচ্ছিলেন, এখন আর পারছেন না। এটা স্বীকার করার মানসিকতা আপনাদের নেই। আমাদের জুট ইন্ডাস্ট্রি টি ইন্ডাস্ট্রি, ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রি টেক্সটাইল, ছিল, কিন্তু আমরা আজকে এখানে পিছিয়ে গিয়েছি কেন, আমাদের রাজ্যে যে সমস্ত শিল্প আছে তার যে ফিডার ইন্ডাস্ট্রিগুলি, অ্যানসিলিয়ারি ইন্ডাস্ট্রিগুলি সেইগুলি গ্রো করল না। আজকে হিন্দমোটর ফ্যাক্টরির মোটর পার্টস বাইরে থেকে আনতে হচ্ছে। জুট ইন্ডাস্ট্রির ছোটখাটো যেগুলি সেইগুলি পশ্চিমবাংলার বাইরে থেকে আনতে

হচ্ছে। মূল ইন্ডাস্ট্রিগুলিকে বাঁচানোর জন্য ছোটখাটো ইন্ডাস্ট্রি দরকার সেইগুলিকে আপনারা এনকারেজ করলেন না। হাওড়াতে পতিত বাবু আগে যখন উনি যেতেন তখন কি অবস্থা ছিল এখন কি অবস্থা, ছোটখাটো ইন্ডাস্ট্রিগুলিকে আপনারা শেষ করে দিলেন।

আপনারা বিদ্যুত এর প্রশংসা করলেন, আজকে বিদ্যুত এর কি অবস্থা হয়েছে। কলকাতায় লোডশেডিং তো আপনারা বুঝতে পারেন না, গ্রামাঞ্চলে চলুন বুঝতে পারবেন লোডশেডিং এর কি অবস্থা। আজকে তো ১-৩ অংশ ইন্ডাস্ট্রি বন্ধ, যারা প্রধানত বিদ্যুত নেয়। কিন্তু সেই সমস্ত কলকারখানাগুলি তো আজকে বন্ধ। জুট ইন্ডাস্ট্রি যারা বিদ্যুত নেয় তারাও বিদ্যুত এখন নেয় না তাতেও তো লোডশের্ডিং হচ্ছে। উনি ওনার ভাষণের মধ্যে দিয়ে বিদ্যুত এর প্রশংসা করেছেন কিন্তু আপনারা তো ডোমোস্টিক পারপাসেই বিদ্যুত এর চাহিদা পূরণ করতে পারছেন না। আপনাদের তো লজ্জা হওয়া উচিত, সুদীপ বাবু বলছিলেন ১৭ বছরে মুখ্যমন্ত্রী প্রায় ২১-২২ বার বিদেশ গিয়েছেন, ইন্ডাস্ট্রিয়ালদের ধরতে। প্রত্যেকবারে শুনেছি এন আর আই ধরে আনতে যাচ্ছেন। আমরা কংগ্রেস করতে পারি, পশ্চিমবঙ্গে শিল্প হলে কংগ্রেসেরও লাভ। আপনাদের চোখের সামনে কর্ণাটকের মুখ্যমন্ত্রী বীরাপ্পা মইলি, মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রী শারদ পাওয়ার, তামিলনাড়ুর শিল্পমন্ত্রী, এমন কি বিহারের মুখ্যমন্ত্রী লালু প্রসাদও কলকাতায় আসছে এবং শিল্পপতিদের এখানে থেকে নিয়ে চলে যাচ্ছেন। তামিলনাড়ুতে বীরাপ্পা মইলি এখান থেকে শিল্পপতিকে নিয়ে চলে গেলেন। শারদ পাওয়ার দলের কর্মসূচিতে যোগ দিতে এসে তিনি শিল্পপতিদের নিয়ে চলে গেলেন, আর আমাদের মুখ্যমন্ত্রীর কলকাতার শিল্পপতিদের নজরে পড়ে না, তিনি বছরের পর বছর শিল্পপতি ধরতে বিদেশ যাচ্ছেন। আজকে কংগ্রেস যখন সমালোচনা করছে তখন এইগুলি আপনাদের দেখা উচিত, জানা উচিত। আজকে রাজ্য সরকার কিভাবে প্রতিহিংসা পরায়ণ হয়ে একটা সরকারি সংস্থাকে শেষ করে দিতে চলেছেন সেটা বলছি। বি জি প্রেস এর কর্মচারিদের উপর কেন আপনাদের রাগ সেটাই বলছি। বি জি প্রেস আগে প্রফিটে রান করত, আপনারা আসার পর কি অবস্থা হয়েছে সেটা বলছি। আমাদের একজন বিধায়ক তিনি নেই, মারা গিয়েছেন, উনি বহরমপুর মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান ছিলেন, ঐ মিউনিসিপ্যালিটি কে আপনারা তখন বুদ্ধদেব বাবু মন্ত্রী ছিলেন, এখন আসছেন না, কিন্তু উনি হাইকোর্ট-এ জিতে যাওয়ায় আপনারা হেরে যান, ঐ লজ্জাটা আপনারা সামলাতে পারেননি, আপনাদেরকে একটা থাপ্পড় মেরে দিয়েছিল। আপনারা মিউনিসিপ্যালিটিকে ভেঙে দিয়েছিলেন, কিন্তু আপনারা ঠিক সময়ে গেজেট প্রকাশ করতে পারেননি, সেই গেজেট প্রকাশ করার জন্য বি জি প্রেসকে ব্যাক ডেট দিয়ে গেজেট ছাপাতে বলা হয়েছিল, কিন্তু স্পেশাল সেক্রেটারি তাকে কি লেখা হয়েছিল সেই চিঠি সংবাদপত্রে ফাঁস হয়ে যাওয়ায় গেজেট প্রকাশ করা সম্ভব হয়নি, তার পর থেকেই সরকার বি জি প্রেসের উপর রেগে আছে এবং ভেঙে দেওয়ার জন্য দিনের পর দিন চেষ্টা করছে।

[3-10 — 3-20 p.m.]

এই যে কিছুদিন আগে ভোট হল, বাই ইলেকশন হল বহরমপুর, শ্রীরামপুর এবং সন্দেশখালিতে সেখানকার ব্যালট পেপারের ব্যাপারে কি হল? আপনার নর্থ ২৪ পরগনা জেলা পরিষদের নির্বাচনের সময় ১৭ লক্ষ টাকার ব্যালট পেপার ঐ প্রেসে ছাপানো হয়েছিল

পয়সা রেটে এবং ওখান ডি এম সেটা ছাপিয়েছিলেন আর এবারে বাই ইলেকশনে লট পেপার ঐ বি জি প্রেসকে না দিয়ে সরস্বতী প্রেসে ছাপানো হল। বি জি প্রেসের র রাগ তারা ঐ চিঠিটা ফাঁস করে দিয়েছিল আর সরস্বতী প্রেসের উপর মায়া মিঃ জয়ন্ত কার না কার ভাইরা ভাই তিনি ওখানকার অ্যাডমিনিস্ট্রেটর বলে। আপনারা ৫০ পয়সা র ব্যালট পেপার রেটে সরস্বতী প্রেস থেকে ছাপালেন কেন? কেন বি জি প্রেস থেকে পালেন না? আমি এবারে একটা হেডে এখানে খরচ দেখিয়েছেন, এখানে যে কপি দিয়েছেন ত যে সেখানে রেভিনিউ এক্সপেনডিচারে গত বছর বাজেটে Office of the Control- of printing and stationery, printing at Calcutta Gazatte. এর জন্য earness Allowance, House Rent Allowance and other Allowances. নিয়ে রছিলেন, ১ লক্ষ ৪৭ হাজার টাকা, সেটা রিভাইজড এস্টিমেটে গিয়ে দাঁড়াল ১ লক্ষ ৬০ জার টাকা। এবারের বাজেট এস্টিমেটে রেখেছেন ১ লক্ষ ৮০ হাজার টাকা। মাননীয় মন্ত্রী শয় বলুন, এই অফিসে কতজন স্টাফ আছেন? আমাদের কাছে খবর এটাতে কোনও ফিস নেই, কোনও স্টাফ নেই, একটা লোককেও মাহিনা দিতে হয় না। তাহলে ঐ ১ লক্ষ হাজার টাকা কাকে দিয়েছেন? কতজন স্টাফ আছে আপনি বলুন। আগের বছর ছিল মে ১ লক্ষ ৪৭ হাজার, পরে সেটা হল ১ লক্ষ ৬০ হাজার আবার এবারে করলেন লক্ষ ৮০ হাজার। স্যার, এই বামফ্রন্টের রাজত্বে দেখছি ভুতেরাও মাহিনা নেয়। আপনি ন, এখানে কোনও অফিস আছে কিনা, কোনও সরকারি কর্মচারী আছেন কিনা। তারপর খানে তারকেশ্বর মিশ্রকে সুপার করেছেন। অ্যাডমিনিস্ট্রেটিভ অফিসার তাকে সুপার করেছেন। ই ফেব্রুয়ারি ১৯৯৩ সালে, আপনাদের আমলের আগে বা ১৯৯৩ সালের আগে কোনও টেকনিক্যাল ম্যানকে কি সেখানকার সুপার করা হয়েছে? সেখানে কোনও অ্যাডমিনিস্ট্রেটিভ ফিসার সুপারের কাজ করেছেন। আপনাদের ধামাধরা লোক বলে তাকে আপনারা ওখানে সিয়ে দিয়েছেন। এর ফলে বি জি প্রেস আজকে পঙ্গু হয়ে যাচ্ছে। সরকারের একজন মন্ত্রী নি সরকারি সংস্থাকে লাভজনক করার চেষ্টা করবেন, তা নয়, তিনি তার সংস্থাকে পঙ্গু রে দেবার ষড়যন্ত্র করছেন। তাহলে সেই মন্ত্রীর বাজেটকে আমরা সমর্থন করব কি করে? তিতবাবু খুব ভাল লোক বলেছিলেন না? আপনার ডি সি এল অনেকদিন চেষ্টা করার র মিঃ দাশগুপ্ত না কাকে চেয়ারম্যান করে খুলেছেন। সেখানে রাস্তা করার নামে যে টাকা রচ হয়েছে না বলাই ভাল। যদিও এটা বিধান রায়ের আমলে তৈরি হয়েছিল, এর অবস্থা ব খারাপ, তারপর ছোট করা হয়েছে। কিন্তু এটাকে মডার্নাইজেশনের নাম করে যেভাবে কা নয় ছয় হচ্ছে, এই সম্পর্কে আপনার দলের এম এল এদেরও জিজ্ঞাসা করুন কি বে টাকা নয় ছয় হয়েছে। বাই প্রোডাক্টগুলোর মার্কেট যাচাই হচ্ছে না। এটাকে ভায়েবল রার জন্য চেষ্টা করলেন না। এই ব্যাপারে কোনও পজিটিভ স্টেপ নিলেন না। আমরা রোধী পক্ষের লোক, আমরা কিছু বললেই আপনারা বলবেন এটা কেন্দ্রের দোষ। কিন্তু মি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, আপনাদের ১৭ বছরের রাজত্বের আপনারা কটাও শিল্প নগরী গড়ে তুলতে পেরেছেন? শিল্প নগরী গড়ে তুলতে পারলেন না। আমি ন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, কেন এন আর আই পশ্চিমবঙ্গে বিনিয়োগ করতে সছে না? দিল্লিতে যখন মিটিং হল তখন সম্ভবত বিক্রম সরকার, কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রিজ র সেক্রেটারি ছিলেন। তখন একটা প্রেস কনফারেন্সে বিক্রম সরকার বলেছিলেন পশ্চিমবঙ্গে

কোনও এন আর আই আসবে না, কারণ পশ্চিমবঙ্গে সেইরকম কোনও ইনফ্রাস্ট্রাকচার ে
ইনফ্রাস্ট্রাকচার আপনারা তৈরি করুন। কেন্দ্রের যে শিল্পনীতি এবং উদার অর্থনীতি, ে
সুযোগ আপনারা নিতে পারলেন না। ভারতবর্ষের অন্যান্য কেন্দ্রে এই উদার শিল্প নীি
সুযোগ নিয়ে শিল্প গড়ে তোলা ব্যবস্থা করেছেন। সেই রকম আপনারাও চেষ্টা করুন। কা
পশ্চিমবঙ্গ তো ভারতবর্ষের বাইরে নয়। এই আবেদন রেখে এই বাজেটের বিরোধিতা ক
আমাদের কাট মোশনের সমর্থনে বক্তব্য রেখে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিল্প ও বাণিজ্য বিভাগের ব্যয় বর
দাবি এখানে যে পেশ করা হয়েছে, আমি তা সমর্থন করছি। এখানে এই ব্যয় বরাে
বিরুদ্ধে কংগ্রেসের পক্ষ থেকে বিরোধিতা করে বক্তব্য রাখা হয়েছে এবং শিল্প বাণিজে
ক্ষেত্রে এই রাজ্যের একটা সার্বিক ব্যর্থতার চিত্র ওরা তুলে ধরতে চেষ্টা করেছেন। এখা
এই বক্তব্য রাখতে নিয়ে ওরা সারা ভারতবর্ষের কথা বলেছেন এবং তুলনামূলক ভা
বলতে চেষ্টা করছেন যে এই রাজ্যে বামফ্রন্ট সরকার শিল্পোন্নয়নের ক্ষেত্রে, বাণিজ্য বিস্তারে
ক্ষেত্রে ব্যর্থ হয়েছে এবং ওরা প্রশ্ন তুলেছেন দৃষ্টিভঙ্গিগত ভাবে এবং এই প্রশ্নও তুলেছে
যে কেন্দ্রীয় সরকারের কথা। এখানে আমি বলব খুব ব্যাপক নয়, দু তিনটে প্রশ্ন তুলে
সমালোচনা করা হয়েছে, তার নিরিখে সমস্ত বাজেট বক্তব্য এখানে পেশ করা হয়েছে এ
বলতে চেয়েছেন যে এখানে যে কাজগুলো করা দরকার, এখানে শিল্প বাণিজ্য বিস্তারের ক্ষে
যে পদক্ষেপ নেওয়া দরকার তা নেওয়া হচ্ছে না। এই ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারকে প্রাসঙ্গিকভা
টেনে নিয়ে এসেছেন অযথা। কেন্দ্রীয় সরকারের দোষ কে আড়াল করে নিজেরা রেহাই পাব
চেষ্টা করেছেন। কিন্তু আমার মনে হয়, বাজেট বক্তৃতাটা নিশ্চয়ই তিনি পড়েছেন এবং পা
বুঝেছেন যে রাজ্য সরকার একটা সামগ্রিক দৃষ্টিভঙ্গি নিয়ে যেভাবে অগ্রসর হন এবং ।
ভাবে তারা খানিকটা সাফল্যের মুখ দেখতে পাচ্ছেন তাতে আগামী দিনে এই রাজ্যে ব্যাপ
না হলেও একটা মোটামুটি ভাবে শিল্পের বিকাশ ঘটবে। এখন যে অবস্থা চলছে তার থে
খানিকটা উন্নতি ঘটবে। সেটাকে স্বীকৃতি দিলে তাহলে রাজ্য সরকারকে ব্যর্থ বলা যায় ন
সেই কারণে এই বাজেট ভাষণটা দূরে সরিয়ে রেখে ওরা যেভাবে বামফ্রন্ট সরকারকে যা
গালাগালি বিষয়গুলো আছে, সেইগুলো চাপিয়ে দেবার চেষ্টা করেছেন। যে দৃষ্টিভঙ্গি থে
এই বক্তব্য রাখা হয়েছে তাকে কখনও উচ্চস্বরে খুব বেশি কিছু দাবি করা হয় নি। এম
কি নিজেদের দুর্বলতার দিকগুলিও এখানে তুলে ধরা হয়েছে এবং সেগুলি কাটাবার ক্ষে
সরকার যে পদক্ষেপগুলি গ্রহণ করেছেন এবং সেক্ষেত্রে যেটুকু অ্যাচিভমেন্ট এসেছে সেটুকু
এখানে বলার চেষ্টা করা হয়েছে। সাথে সাথে অসুবিধার কথাগুলিও তুলে ধরা হয়েছে
আমরা সকলেই জানি পশ্চিমবঙ্গ একটা অঙ্গ রাজ্য এবং কেন্দ্রীয় সরকারের মূল নীতি
অধীনে একে কাজ করতে হয়, তার বাইরে যাবার কোনও উপায় নেই। কেন্দ্রীয় সরকা
যারা বসে আছেন তাদের সঙ্গে রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গিগত বলা যেতে পারে একটা আকা
পাতাল পার্থক্য আছে। কাজেই রাজ্য সরকার একটা নির্দিষ্ট থেকে এখানে শিল্প বাণিজ্যে
বিস্তারের কথা চিন্তা ভাবনা করছেন। এক্ষেত্রেও তারা তাদের সামাজিক দায় দায়িত্বে প্রশ্না
কখনই এড়িয়ে যেতে চান না। কিন্তু কেন্দ্রীয় সরকারের যে দৃষ্টিভঙ্গি, সেই দৃষ্টিভঙ্গি হচ্ছে

ব্যবসা বাণিজ্যের বিস্তারটাই বড় কথা, সেটা কিভাবে হবে, কোন শর্তে হবে, কাদের স্বার্থে হবে, সেটা বড় কথা নয়, সেটা পরে দেখা যাবে। কেন্দ্রীয় সরকারের এই যে দৃষ্টিভঙ্গি, এই যে ঝোঁক, রাজ্য সরকার এটারই বিরোধী। সেজন্যই তারা বলেছেন, সামাজিক দায় দায়িত্বগুলিকে অস্বীকার করে এই কাজ করা যাবে না এবং তারা করছেনও না। শুধু শিল্পের ব্যাপারে একটা এক পেশে নীতি গ্রহণ করলেই চলবে না। শিল্প আছে, কৃষি আছে, ছোট ছোট শিল্প আছে, কুটির শিল্প আছে—বিভিন্ন দিক বিচার করে সামগ্রিকভাবে একটা সামাজিক দৃষ্টিভঙ্গি গ্রহণ করে চলতে হবে। অর্থাৎ সামগ্রিক সামাজিক দায় দায়িত্বের কথা মনে রেখে এখানে শিল্প বাণিজ্যের বিস্তারের কথা চিন্তা ভাবনা করতে হবে। এটা মনে রাখতে হবে যে, আমাদের দেশটা একটা জনবহুল পিছিয়ে পড়া দেশ। জনবহুল, পিছিয়ে পড়া দেশে আমরা কাজ করছি। কাজেই জনবহুল, পিছিয়ে পড়া দেশে শিল্প বিস্তারের ক্ষেত্রে মানুষকে বাদ দিয়ে কোনও কিছু চিন্তা করা যায় না। কাজেই মানুষের কথা ভাবতে হবে, উৎপাদনের কথা ভাবতে হবে, বাজারের কথা ভাবতে হবে, মুনাফার কথা ভাবতে হবে। ত্রিপদ বা চতুষ্পদ দায় দায়িত্বে দিকে লক্ষ্য রেখে, তাকে সামনে রেখে রাজ্য সরকারকে রাজ্যে শিল্প বিকাশের জন্য কাজ করতে হচ্ছে। রাজ্য সরকারের মন্ত্রীত্বে যারা আছেন তাদের এইভাবেই কাজ করতে হচ্ছে। রাজ্যে ওরা সেই ভাবেই শিল্প, কলকারখানা স্থাপন করতে চাইছেন এবং মূলত একটা সুনির্দিষ্ট সামাজিক দৃষ্টিভঙ্গি নিয়েই রাজ্যের মানুষদের শিল্প বিকাশের জায়গায় পৌঁছে দিতে চাইছেন। কোনওভাবেই রাজ্যের স্বার্থকে বেচে দিয়ে নয়। এর মধ্যেও আদর্শের, মানসিকতার এবং সংস্কৃতির একটা দিক রয়েছে। যেটা নাহলে চলে না। সেই দিকটাকেও সামনে রেখে রাজ্য সরকারকে নীতি নির্ধারণ করতে হচ্ছে।

কেন্দ্রীয় সরকার তার বর্তমান নীতির ফলে যেভাবে এবং যে শর্তে বিদেশি ঋণ নিচ্ছেন, যেভাবে আমদানি নীতিকে শিথিল করে দিয়েছেন, যেভাবে বিদেশি বিনিয়োগকে ঢালাও আমন্ত্রণ জানাচ্ছেন তাতে তার চাপ স্বাভাবিক ভাবেই আমাদের শিল্প বিস্তারের ক্ষেত্রে দেখা দেবে এবং সেটা দেখা দিচ্ছে। ফলে অসুবিধা হচ্ছে। দৃষ্টিভঙ্গিগত কারণেই এই অসুবিধার সৃষ্টি হচ্ছে। দৃষ্টিভঙ্গির দিক দিয়ে ওদের ঠিক উল্টো জায়গায় আমরা দাঁড়িয়ে আছি। ফলে শিল্প বিস্তারের ক্ষেত্রে সঠিকভাবে কাজ করা যাচ্ছে না। কেন্দ্রীয় সরকারের গৃহীত নীতির ফলে আমরা দেখছি আমেরিকা, জাপান, জার্মানির উৎপাদিত পণ্য সামগ্রীর অবাধ অনুপ্রবেশ ঘটতে শুরু করেছে। ফলে আমরা একটা অত্যন্ত গভীর সঙ্কটের সামনে দাঁড়িয়ে এমন কি তারা আমাদের গোটা শিল্প বাণিজ্যের জগতটাকে গ্রাস করতে উদ্যোগী। এই অবস্থায় প্রকৃত কুফলের দিকে আমরা রাজ্যের মানুষদের ঠেলে দিতে পারি না। তার জন্যই আমরা কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গিকে অনুসরণ করতে পারছি না। আমরা ঐ দৃষ্টিভঙ্গির দ্বারা পরিচালিত হব না, ঐভাবে শিল্প, কল-কারখানা স্থাপন করব না। এটাই এখানে পরিষ্কারভাবে মন্ত্রী মহাশয়ের বাজেট বক্তৃতার মধ্যে বলা হয়েছে। কেন্দ্রীয় সরকার যে পদ্ধতি নিয়ে চলছেন, ঐ পদ্ধতিতে দেশের শিল্পকে বেঁচে দেওয়া হবে একচেটিয়া মালিকানার হাতে। কোন একচেটিয়া মালিকানা? বহুজাতিক একচেটিয়া মালিকানার হাতে বেচে দেওয়া হবে। তার মানে আমাদের সর্বনাশ হয়ে যাবে। তার ফলে শুধু শিল্প, ব্যবসা বাণিজ্যই নয় গণতন্ত্র সম্পূর্ণভাবে বিপন্ন হবে।

আমরা সেই পরাধীনতার দিকে পা রাখবার জন্য সেইদিকে পা দিতে পারছি না,

বিপরীত দিকে পা রাখতে রাজ্য সরকারকে কাজগুলি করতে হচ্ছে। এই বাজেট বক্তৃতা যদি ভাল করে খুঁটিয়ে দেখতেন তাহলে দেখতে পেতেন। মাননীয় সদস্য দেওকীনন্দন পোদ্দার মহাশয় বক্তব্য রাখতে গিয়ে বললেন ইনফ্রাস্ট্রাকচারাল যে সাইড সেটা একদম দেখছেন না। যারা বিনিয়োগ করবেন তা কি করে বিনিয়োগ করবেন। বাজেট বক্তব্য পড়ে দেখুন, ইনফ্রাস্ট্রাকচারালে যে সুবিধা সেই সুবিধা দেবার জন্য নতুন ধরনের ব্যবস্থা রাজ্য সরকার গ্রহণ করেছেন এবং তা ঢালাওভাবে সাজাবার জন্য সংস্থা গঠন করেছেন, কমিশন, কমিটি গঠন করেছেন এবং তারা ইতিমধ্যে অনেকটা কাজ করে এগিয়ে গেছেন। উচ্চক্ষমতাসম্পন্ন কমিটি হয়েছে। সেই কমিটিতে শুধুমাত্র রাজ্য সরকারের আধিকারীকরাই নেই, লোকসভার সদস্য আছেন, শিল্পপতিরা আছেন, বাণিজ্য সংস্থার প্রতিনিধিরা আছেন, সকলে মিলে সেখানে থেকে শিল্প উন্নয়নের প্রয়োজনে পরিকাঠামোগত যে সুবিধা দেবার দরকার এই কমিটি সেই চিহ্নিতকরণের কাজ শুরু করেছেন। এরমধ্যে দু দুবার তারা বৈঠকে বসেছেন এবং চিন্তা ভাবনা শুরু করেছেন। সুতরাং রাজ্য সরকার যে দেখছেন না তা নয়। তবে হ্যাঁ আমাদের বিনিয়োগের ক্ষেত্রে কিছুটা অসুবিধা আছে, সেই অসুবিধা দূর করতে হবে। সেই অসুবিধা দূর করবার জন্য রাজ্য সরকার কমিটি গঠন করে ইতিমধ্যে কাজ শুরু করেছেন। সুতরাং এটা দেখতে পারতেন এবং উল্লেখ করতে পারতেন। সুতরাং বিনিয়োগ হচ্ছে না, বিনিয়োগ কমে গেছে এটা ঠিক নয়। বাজেট বক্তৃতার মধ্যে এক জায়গায় বলা আছে, ১৯৯৩ সালে এই রাজ্যে শিল্প স্থাপনের জন্য ৩০৩ জনের স্মারকলিপি নথিভুক্ত হয়েছে আর ১৯৯৪ সালে ৪৪৮ জনের স্মারকলিপি নথিভুক্ত হয়েছে। আজকে যদি এটা বাস্তবে রূপায়িত হয় তাহলে এই রাজ্যে ১ লক্ষেরও বেশি মানুষের কর্মসংস্থান হবে এবং বিনিয়োগ হবে ৯ হাজার ১৮৫ কোটি টাকা। তাহলে এই ব্যারোমিটারের দিকে নজর করলে কি বোঝা যাচ্ছে?

রাজ্যের যে মন্ত্রক এই কাজগুলি করছেন এবং ইতিমধ্যে যে কাজগুলি করেছেন তার মধ্য দিয়ে একটা আস্থা স্থাপন করতে পেরেছেন যারফলে রাজ্যে বিনিয়োগের পরিমাণ বেড়ে যাচ্ছে। সঙ্গে সঙ্গে শিল্পের ক্ষেত্রে টেকনোলজির অ্যাডভান্সমেন্ট হয়েছে। এরজন্য মডার্নাইজেশন করা দরকার এবং সেই মডার্নাইজেশনের জন্য সরকার ইতিমধ্যে পদক্ষেপ গ্রহণ করেছেন। ইন্ডাস্ট্রি মডার্নাইজেশনের ক্ষেত্রে সরকার পদক্ষেপ গ্রহণ করেছেন এবং দেখা যাচ্ছে আমাদের এখানে মডার্নাইজ কম্পিউটার সেন্টার, টেলিফোন, মডার্ন ইলেকট্রনিক গুডস এবং সফট ওয়ারের ক্ষেত্রে বলতে পারি সল্টলেকে ইলেকট্রনিক্স কমপ্লেক্স তৈরি করা হয়েছে। ইতিমধ্যে এইসব কারখানাগুলির কাজ এগিয়ে চলেছে। এইসব দিক বিচার বিবেচনা করে, আমরা যে দৃষ্টিভঙ্গি নিয়ে চলেছি সেই দৃষ্টিভঙ্গির দিকে নজর দিলে বুঝতে পারবেন আমরা সঠিকভাবেই এগুচ্ছি এবং রাজ্যে শিল্প পরিকাঠামো তৈরি করার দিকে অগ্রসর হচ্ছি। সেইজন্য এই বাজেটকে সমর্থন জানাচ্ছি এবং কাট মোশনের বিরোধিতা করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এখানে কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রি ডিপার্টমেন্ট, ইন্ডাস্ট্রিয়াল রি-কনস্ট্রাকশন ডিপার্টমেন্ট এবং পাবলিক আন্ডারটেকিং ডিপার্টমেন্ট-এর পক্ষ থেকে মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা

করছি এবং আমাদের দলের আনীত কাট মোশনকে সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রতিবেদন আমাদের সামনে রাখা হয়েছে, একটু আগে আমাদের দলের মাননীয় সদস্য শ্রী আব্দুল মান্নান এবং মাননীয় সদস্য শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয় বলেছেন যে বছরের পর বছর ধরে একই কথা বলে আসছেন। মূল সমস্যার ধারে-কাছেও যাবার চেষ্টা করছেন না। মূল জায়গায় যে সমস্যা সেই সমস্যার কথা আগে বলার চেষ্টা করেছি আপনাদের কাছে। আবার বলতে চাই যে সমস্যা এখানে নয়, আমাদের রাজ্যে যে মাননীয় মন্ত্রীরা আছেন তারা এ রাজ্যের উন্নয়ন চান না তা বলছি না, মূল সমস্যা অন্য জায়গায়। তা হল আপনাদের এই নীতির যে দ্বন্দ্ব অর্থাৎ আপনারা জানেন যে আজকে ভারতবর্ষের নতুন শিল্পনীতি, নতুন করে গ্যাট চুক্তির ফলে নতুন পরিবেশের উদ্ভব হয়েছে। আজকের দিনে সেটাই বাস্তব, কিন্তু আজ আপনাদের যে পলিটিক্যাল ইডিওলজি বা ফিলজফি যে কারণের জন্য নিজেরা নিজেদের দ্বন্দ্বের জন্য ভুগছেন। নিজেরা পরিষ্কারভাবে কোনও একটা পথ ধরে এগোতে পারছেন না। আপনাদের অবস্থা হচ্ছে, একটা নৌকার যদি পাল ছিঁড়ে যায়, বা নৌকাটা ভেঙ্গে যায় সে যেমন হাওয়ার একবার এদিক একবার ওদিক করে ঠিক সেই অবস্থা হয়েছে। ভারতবর্ষের প্রতিটি রাজ্যে শিল্পোন্নয়ন হচ্ছে সেই সময়ে আমাদের রাজ্যে নিজেদের নিজেদের দ্বন্দ্বের জন্য রাজ্যকে সঠিক পথে নির্দিষ্ট করতে পারছে না। আমার ডান দিকে যারা বসে আছেন তাদের সঙ্গে আলোচনা করে দেখেছি, তারা একটা বোঝেন যে এই পথটাই একমাত্র পথ এছাড়া পথ নেই। অনেকে প্রশ্ন তুলেছিলেন ফরওয়ার্ড ব্লকের বন্ধু বললেন ইন্ডাস্ট্রিয়াল পলিসি গ্যাট চুক্তি নিয়ে অনেক কথা বলেছেন, সেই প্রসঙ্গে তুলতে গিয়ে চীনের প্রসঙ্গ তোলেন, আমি মাননীয় মন্ত্রীদের কাছে একটা প্রশ্ন করতে চাই, নিশ্চয়ই চীন অনেক দূর এগিয়ে গেছে, এগিয়ে যাবার কারণটা কি?

কারণটা বলছেন না। চীন নাকি ৭০ এর দশকে মাল্টিন্যাশনাল কোম্পানি খুলে দিয়েছে, মাল্টি ন্যাশনাল কোম্পানি ৭০-এর দশক থেকে তাদের দেশে ব্যবসা করছে। গ্যাট চুক্তি না করে আমাদের থেকে শিল্পে ৫ গুণ এগিয়ে গেছে, চিন ৫গুণ এগিয়ে গেছে কিন্তু কিউবা, তারা কেন গ্যাট চুক্তিতে সই করেছে? অভাব পড়লে যারা আমাদের কাছ থেকে খাদ্য নিত, আমরা খাদ্যের জাহাজ পাঠাতাম, তারা কেন গ্যাট চুক্তির সুযোগ নিতে চাইছে? এর উত্তর নিশ্চয়ই আপনার কাছে আছে। আপনাদের প্রশ্ন করতে চাই, প্রশ্ন হল এটা আমাদের রাজ্যে শিল্পায়ন হচ্ছে না, শিল্পের দিকে এগোতে পারছেন না। আগে লাইসেন্স নিয়ে চিৎকার করতেন, কেন্দ্রীয় সরকার লাইসেন্স প্রথা কন্ট্রোল করে আমাদের রাজ্যকে বঞ্চিত করছে। ১৯৯১ থেকে লাইসেন্সের ব্যাপারে দু-একটি জায়গা ছাড়া ওপেন করে দেওয়া হয়েছে। কেন্দ্রীয় সরকারের অনুমোদন লাগে না। অথচ আমাদের রাজ্যে নতুন করে কোনও শিল্পপতি আসেন না ১৯৯১ সালে থেকে। আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী অনেকবার বিদেশ গেছেন, অনেকে বলেছেন ২১/২২ বার আমি হিসেব করে বলতে পারি ১৮ বছরে মন্ত্রী মহাশয় গেছেন এবং কাটিয়েছেন ৪৫০ দিন বিদেশে। ইনভলভমেন্ট কী? আমাদের রাজ্যে ১৯৯১ সাল থেকে ১৯৯৩ সালে মধ্যে এন আর আই ইনভেস্টমেন্ট কত? ১২ কোটি ৬৬ লক্ষ টাকা। লজ্জার কথা, এতদিন বিদেশে কাটানোর জন্য তার যে খরচ তার চেয়ে অনেক কম টাকা আমাদের রাজ্যে ইনভেস্টমেন্ট হয়েছে। কেন হল, কারণটা হচ্ছে এই, যে কথা বলছিলাম

আপনাদের নিজেদের নৈতিক দ্বন্দ্ব এর ফলে মানুষের কাছে খুলে বলতে পারেন না। রাস্তায় রাস্তায় মিটিং করছেন নতুন শিল্প হল না। এই রাজ্যে শিল্পপতি কেন আসবে? এই রাজ্যে শিল্পের পরিবেশ আমরা পাব না। কিছুদিন আগে আমার কেন্দ্রের একজন শিল্পপতির কাছে গিয়েছিলাম চাকরি বাকরির ব্যাপারে, ভাটীয়া কোম্পানি, তিনি বললেন আমি এখানে চাকরি বাকরি দিতে পারব না এখন আর তাছাড়া কোনও ব্যবসাও করব না। সেদিন তার সঙ্গে যৌথ উদ্যোগে ব্যবসার দরুন আর একজন শিল্পপতির আসার কথা ছিল, দমদম এয়ার পোর্ট থেকেই হেলড আপ হয়ে গেল—আপনারা ডাঙ্কেল প্রস্তাবের বিরুদ্ধে মানব শৃঙ্খল করছিলেন—তিনি গ্রান্ড হোটেলে আসতে পারলেন না, এই পরিস্থিতি তৈরি করেছেন। বাস্তব যা বলছে তা হল এই যে এই রাজ্য শিল্পে এক পা ও এগিয়ে যেতে পারছে না। ইন্ডাস্ট্রির করতে ইনফ্রাস্ট্রাকচার দরকার, কিন্তু সেটা এই রাজ্যে নেই। বিদ্যুতবাবু বলেছেন যে, রাজ্যে বিদ্যুত উৎপাদনের ক্ষেত্রে উন্নতি হয়েছে। হ্যাঁ, এক্ষেত্রে কিছুটা উন্নতি নিশ্চয়ই হয়েছে, কিন্তু গত ১৮ বছর ধরে রাজ্যে বিদ্যুতের কি শোচনীয় অবস্থা ছিল সেটা ভাবছেন কি? বিদ্যুত যে উন্নতিটা হয়েছে সেখানেও ইফস অ্যান্ড বার্ডস রয়েছে এবং তারফলে ইন্ডাস্ট্রিতে কনজামশন কমে গেছে। এক্ষেত্রে শুধুমাত্র মধ্যবিত্তদের খুশি করে রাখতে চাইছেন, কিন্তু মূলত শিল্প প্রসারের জন্য যে বিদ্যুত প্রয়োজন সেই জায়গায় পৌচেছেন কিনা সন্দেহ আছে। ইন্ডাস্ট্রি গড়ে ওঠার ক্ষেত্রে আর যেটা লাগে সেটা হচ্ছে ফিনান্সিয়াল স্টেবিলিটি অফ দি গভর্নমেন্ট, কিন্তু সেই ফিনান্সিয়াল স্টেবিলিটি এই সরকারের আছে কি? একটি সংস্থা, অতীতে যাকে বাতিল করে দিয়েছিলেন, সেই পিয়ারলেসের কাছ থেকে টাকা ধার করে আজকে কর্মচারিদের মাইনে দিচ্ছেন আপনারা। কাজেই দেখা যাচ্ছে, আমাদের রাজ্যের ফিনান্সিয়াল স্টেবিলিটি নেই। আর যা নেই সেটা হচ্ছে ইন্ডাস্ট্রিয়াল ক্লাইমেট। এখানে ইন্ডাস্ট্রিয়াল ক্লাইমেট নেই, অ্যাট দি সেম টাইম ওয়ার্ক কালচার নেই।

রাজ্যে ওয়ার্ক কালচার একেবারে ধ্বংস হয়ে গেছে। এখানে শ্রমিক-কর্মচারিদের মাঝে মধ্যে ময়দানে নিয়ে গিয়ে বড় বড় সব বিপ্লবের কথা শুনাবেন এবং তার পাশাপাশি আশা করবেন এই রাজ্যে শিল্পপতিরা আসবেন বলে। কিন্তু এই দুটো তো একসঙ্গে মেলে না! কেন তারা আসবেন এখানে কারখানা গড়তে? অন্যান্য স্টেটে স্টাডি করলে দেখা যাবে সেখানে নতুনভাবে শিল্পায়ন হচ্ছে। তাই মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রী সেদিন সদম্ভে বলে গেলেন কেন শিল্পপতিরা পশ্চিমবঙ্গে আসছে না। এক সময় বড় বড় সব শিল্পসংস্থাই শুধু নয়, তাদের বাসস্থানও ছিল এই কলকাত শহরে, কিন্তু তারা আস্তে আস্তে রাজ্য ছেড়ে চলে যাচ্ছেন। এইভাবে লিপটন কোম্পানির হেড অফিস তুলে নিয়ে তারা বাঙ্গালোর চলে গেছেন। একটি বড় মাল্টি ন্যাশনাল কোম্পানি আই টি সি আজকে তারা উৎপাদন বন্ধ করে দেবার কথা বলছেন। কাজেই শুধু চিৎকার করলে কিছু হবে না। গত পাঁচ বছরে কী হয়েছে পশ্চিমবঙ্গে? এই পাঁচ বছরে ২৩ লক্ষ মানুষ লিখিয়েছেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে, কিন্তু চাকরি পেয়েছেন ৪১ হাজার। এই স্ট্যাটিসটিকস প্রমাণ করে দিচ্ছে যে, আমাদের রাজ্যে শিল্পায়ন হচ্ছে না। কোথাও দুশ, কোথায় একশ লোকের কর্মসংস্থান হবে, এই আশার কথা অনেকদিন ধরে শুনেছি এবং সেটা শুনতে শুনতে বছরের পর বছর কেটে যাচ্ছে। আপনারা এক একজন এক একরকম কথা বলছেন। তরুন দত্ত আপনাদেরই লোক, তিনি দিল্লিতে গিয়ে নিউ ইন্ডাস্ট্রিয়াল পলিসিকে

সমর্থন জানিয়ে এসেছেন। মুখ্যমন্ত্রীও কয়েক দিন আগে বলেছেন নতুন পরিস্থিতির সুযোগ নিতে হবে। কিন্তু বলতে পারছে না, এই পরিস্থিতি সুযোগ যত পার নাও। আজকে কিন্তু এই পরিবর্তিত পরিস্থিতি সুযোগটা আমাদের নিতে হবে এবং সেটা মাননীয় মুখ্যমন্ত্রী কয়েক দিন আগে মাত্র বুঝতে পেরেছেন। ইন্ডাস্ট্রির ক্ষেত্রে মূল দুটি কথা প্রোডাক্টিভিটির কথা ভাবতে হবে, সঙ্গে সঙ্গে প্রফিটেবিলিটির কথাও ভাবতে হবে। সর্বোপরি ভাবতে হবে ওয়ার্ক কালচারের কথা। আজকে লাভ না করতে পারলে কোনও ব্যবসায়ীই রাজ্যে ব্যবসা করতে আসবেন না। কাজেই ব্যবসায় যাতে লাভ হয় সেরকম পরিস্থিতি এখানে তৈরি করতে হবে। সেই পরিস্থিতি কিন্তু এখানে তৈরি করতে পারছেন না। এক্ষেত্রে সব থেকে অসুবিধা হচ্ছে রাস্তার। আজকে ব্যারাকপুরে যেতে রাস্তায় বড় বড় গর্ত।

[3-40 — 3-50 p.m.]

অর্থাৎ এখানে শিল্পপতিদের থাকার পরিবেশ কোথায়? তাদের ছেলে-মেয়েরা ভাল স্কুলে পড়বে সেই রকম স্কুল নেই, একটা ভাল হোটেলে থাকবে, সেই রকম ভাল হোটেল নেই, একটা ভাল হলিডে রিসর্টের সুযোগ নেই আমাদের রাজ্যে। আজকে বিদ্যুতবাবুকে বলব শুধু দলের লোকেদের কথা ভেবে নয়, ৭ কোটি মানুষের কথা ভেবে আপনি এই সংকীর্ণতা থেকে বেরিয়ে অসুন যদি শিল্পে উন্নয়ন চান। ইন্ডাস্ট্রিয়ালিস্টরা আসছে আমাদের রাজ্যে, কারখানায় ধর্মঘট হচ্ছে, আলোচনা করতে হবে শুধু সি আই টি ইউ-এর সাথে। বহু জায়গায় দেখেছি সি আই টি ইউ-এর সঙ্গে রাজ্যে সরকারের মিলছে না। শ্রমমন্ত্রী বলছেন ধর্মঘট কর না, কিন্তু ধর্মঘট হচ্ছে। এই ১৭ বছরের রাজত্বকালে আপনাদের দলের মধ্যে কন্ট্রোল হারিয়ে যাচ্ছে। এই জায়গাটা আপনাদের পরিষ্কার করে ভাবতে হবে। সেই সঙ্গে সঙ্গে বলি এবং স্বীকার করে নিই যে কিছু কিছু জায়গায় আপনি ঠিকই বলেছেন, কেন্দ্রীয় সরকারের শিল্প নীতির জন্য কাজ ব্যহত হচ্ছে। যেমন ওয়াগেন ইন্ডাস্ট্রির কথা বলেছেন। আমি বলছি ওয়াগনের অর্ডার যদি কম দেয় বা না দেয় তাহলে এই ক্ষেত্রে আপনাদের সঙ্গে আমরা জয়েন্টলি লড়াই করতে রাজি আছি। এই রাজ্যের প্রতি কেন্দ্রীয় সরকারের অসহযোগিতা বা বঞ্চনার কথা সত্যি হলে আমরা জয়েন্টলি লড়াই করতে রাজি আছি। এই বিধানসভার ইতিহাসে এই রকম নজির আছে, আমরা জয়েন্টলি লড়াই করেছি এবং দিল্লি পর্যন্ত গেছি। জুট মডার্নাইজেশনের ব্যাপারে আমরা গেছি রাজীব গান্ধীর কাছে, সেই ব্যাপারে ২০০ কোটি টাকা দেওয়া হয়েছিল। নতুন করে যদি প্রয়োজন পড়ে তাহলে আমরা নিশ্চয়ই লড়াই করব।

**(এই সময় লাল বাতি জ্বলে ওঠে)**

যেমন ধরুন আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি এন টি সি, এন জে এম সি, বি বি জে এবং জেশপ মডার্নাইজেশনের কথা। এই মডার্নাইনজেশনের ব্যাপারে আপনাদের এবং আমাদের দৃষ্টিভঙ্গির তফাৎ আছে। ইস্কো নিয়ে সারা রাজ্যে হইচই পড়ে গেছে। আপনারা এই ব্যাপারে চিন্তা ভাবনা করুন। এটা বি আই এফ আর এ চলে যাচ্ছে। এটা যদি বি আই এফ আর-এ চলে যায় তাহলে ভবিষ্যতে এর আর উন্নতি হবে কিনা যথেষ্ট সন্দেহ আছে। কারণ বি আই এফ আর-এ প্রতি আমাদের খুব একটা আস্থা নেই। এটা বি আই এফ আর-এ যাক এটা আমরা চাই না। জয়েন্ট সেক্টারে হোক কিম্বা পাবলিক সেক্টারে হোক। এর যদি

ডেভেলপমেন্ট করা শক্ত হয় তাহলে আপনারা অন্য চিন্তা-ভাবনা করুন। আমি সাথে সাথে বলব মনমোহন সিং কিছু দিন আগে বলেছেন কোনও সরকারি সংস্থা থেকে ছাঁটাই হবে না। আপনারা নতুন করে এই ব্যাপারে ভাবুন। আজকে যে সমস্ত সান রাইজ ইন্ডাস্ট্রি আছে সেই সম্পর্কে ভাবুন। মন্ত্রী মহাশয় গিয়েছিলেন, অনেক জায়গায় ফুড প্রসেসিং ইন্ডাস্ট্রি তৈরি করবার সম্ভাবনা আছে। বারুইপুর ওয়ান অফ দি হায়েস্টফুড গ্রোইং এরিয়া। সেখানে ফুড প্রসেসিং জোন কেন করবেন না? শিলিগুড়িতে প্রচুর ফল উৎপন্ন হয়, সেখানে প্রচুর পরিমাণে আনারস হয়, সেখানে কেন ফুড প্রসেসিং জোন করবেন না? ছোট ছোট ইলেকট্রনিক্স ইন্ডাস্ট্রি করার চেষ্টা করুন। খেলাধূলার সাজ-সরঞ্জাম তৈরি করার কারখানা তৈরি করুন। বড় ইন্ডাস্ট্রি না আসে ছোট ছোট ইন্ডাস্ট্রি গোড়ে তোলার চেষ্টা করুন।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

[3-50 — 4-00 p.m.]

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় শিল্প এবং বাণিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করে আমি দু-চারটি কথা বলতে চাই। আমি প্রথমে যে কথা বলতে চাই সেটা হচ্ছে বিরোধী দলের লেখাপড়া জানা লোকেরা যে এই রকম বিভ্রান্তকর বক্তব্য রাখতে পারে সেটা আমার জ্ঞানের বাইরে। আমি যেটা বলতে চাই এই রাজ্যটা যুক্ত রাষ্ট্রীয় কাঠামোর মধ্যে নাকি শূন্যে ঝুলে আছে? আজকে ১৯৯৪-৯৫ সালের কেন্দ্রীয় জনবিরোধী বাজেটের ফলে, অর্থনৈতিক অর্থ ভান্ডারের কাছ থেকে ঋণ নেওয়ার ফলে, গ্যাট চুক্তির কথা তো ছেড়েই দিলাম, আজকে দেশকে কোনও জায়গায় নিয়ে গিয়ে দাঁড় করিয়েছেন বুঝতে পারছেন না।? আমার সময় কম, আমি কতকগুলি পজেটিভ দু-একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব।

স্যার, আমি এটাই বলতে চাইছি যে ১৯৯৪-৯৫ সালের যে জনবিরোধী বাজেট এবং আন্তর্জাতিক অর্থ ভান্ডারের যে ডাইরেকশন, তারফলে গোটা দেশটা শ্মশানে পরিণত হয়েছে। তাহলে পশ্চিমবঙ্গ কি তার বাইরে থাকবে? বিদ্যুত গাঙ্গুলি কেন, ঐ জায়গায় সৌগত রায় বা শোভনদেব চট্টোপাধ্যায় থাকলে কি হত? মনমোহন যে বেসরকারিকরণের ব্যবস্থা করেছেন, ব্যাঙ্ক ইন্ডাস্ট্রি ঘটনা তার জ্বলন্ত উদাহরণ। গত মে মাসে দেশ জুড়ে কয়েকবার স্ট্রাইক হল, তাদের নিজেদের কি সব দাবি ছিল তা নিয়ে। নিজেদের দাবি না, নিজেদের দাবি তাদের সামান্য আছে। বেসরকারিকরণের বিরুদ্ধে তারা জেহাদ ঘোষণা করেছেন। কেন্দ্রীয় সরকার ইতিমধ্যেই বলেছেন যে শেয়ার বাজারে ঢালাও ছাড়া হবে। সমস্ত ইন্ডাস্ট্রি যেগুলো লসে চলছে, সমস্তগুলোকে বেচে দাও। আজকে সমস্ত ইন্ডাস্ট্রি লসে চলছে। বেসরকারিকরণের উপরে এটা একটা আঘাত। পন্ডিত নেহেরু যে রাষ্ট্রীয়করণের ব্যবস্থা নিয়েছিলেন, আজকে সেই নেহেরুর উপর ওরা আঘাত হেনেছেন। পন্ডিত নেহেরু যেভাবে ব্যবস্থা নিয়েছিলেন, একদিকে তিনি ভারতবর্ষে ইন্ডাস্ট্রি গড়তে চেয়েছিলেন, রাষ্ট্রীয় ব্যবস্থাপনায়, অপরদিকে প্রাইভেট ইন্ডাস্ট্রি থেকেছে। আজকে ব্যাঙ্কগুলোর কি অবস্থা। এই অবস্থায় শেয়ারগুলোকে ঢালাও বিক্রি করে দেবার কথা বলা হয়েছে। ১৯৯৫ সালের মধ্যে সব বেসরকারি হয়ে যাবে। সমস্ত ইউনিয়নগুলো মনমোহন সিংয়ের কাছে প্রস্তাব দিয়েছে যে শেয়ার তাকে বিক্রি করতে হবে

না, ব্যাঙ্কের কাছে তাদের যে পাওনা আছে প্রভিডেন্ট ফান্ড বাবদ ৫০ হাজার কোটি টাকা পাওনা আছে কম সুদে তা তারা দেবেন। ঐ টাকা দয়া করে তিনি খাটান। ব্যাঙ্ক ইন্ডাস্ট্রিকে বিক্রি করে ধ্বংস করে দেবেন না। আমি যেটা বলতে চাইছি, বিদায় নীতির ফলে আজকে কি অবস্থা এসে দাঁড়িয়েছে সেটা একটু দেখুন। বি আই এফ আর বলে একটা অর্গানাইজেশন ওরা তৈরি করেছেন। কোনও শিল্পসংস্থা লসে গেলে, যে ইন্ডাস্ট্রি লসে যাবে তা ঠিক করবে কে, না বি আই এফ আর। আমি মনে করি যে, সেই ইন্ডাস্ট্রির শ্রমিকদের যে ইউনিয়ন আছে, রাজ্য সরকার আছে, সবাই মিলে ঠিক করবে। উদাহরণ স্বরূপ বলা যায় সবচেয়ে বড় ইন্ডাস্ট্রি এশিয়া মহাদেশে গড়ে উঠেছিল, বৃহত্তর সার কারখানা গড়ে উঠেছিল। স্যার, যে শিশু ভূমিষ্ঠ হল না, তাকে পঙ্গু বলে কোনও ব্যক্তি ঘোষণা করতে পারে? কারখানা কমিশন্ড হয়নি, যেখানে উৎপাদন হয়নি তাকে বি আই আর এফ আরে পাঠাচ্ছে নরসীমা রাও, প্রণব মুখার্জি কিম্বা মনমোহন সিং। কি সাংঘাতিক অবস্থা। ন্যাশনাল রিনিউয়াল ফান্ডের কথা বলা হচ্ছে। ব্যাঙ্কে শ্রমিক ছাঁটাই হবে। গোল্ডেন হ্যান্ডশেক ঘোষণা করলেন। তাহলে রাজ্যের অবস্থাটা কি রকম হবে? রাজ্যগুলো তো ভারতবর্ষের বাইরে থাকতে পারে না। আমি এবারে মাননীয় মন্ত্রী মহোদয়ের উদ্দেশ্য দু একটি কথা বলার চেষ্টা করি। আমাদের রাজ্যে পেট্রো-কেমিক্যালস করছেন, অভিনন্দযোগ্য। আপনি রাজ্যের মানুষের আশা আকাঙ্খাকে রূপায়িত করতে যাচ্ছেন। আপনাকে অভিনন্দন জানাই যে আপনি পজিটিভ স্টেপস গ্রহণ করেছেন। এটা ওদের কাছে কিছুই নয়। পেট্রো কেমিকেলস কার্যকর হতে যাচ্ছে। আমি আপনার কাছে প্রস্তাব দেব, এগ্রিকালচার বেসড ইন্ডাস্ট্রি আপনাকে করতে হবে। সব জায়গায় আপনি বড় ইন্ডাস্ট্রি করতে পারবেন না। অনেক নো ইন্ডাস্ট্রি ডিস্ট্রিক্ট আছে। নর্থ বেঙ্গলে গিয়ে দেখলাম, কুচবিহারে গ্রোথ সেন্টার ১১০টির মতো, সেখানে জমি ডেভেলপড হয়েছে। বিদ্যুতের জন্য টাকা জমা দেওয়া হয়েছে, জমিও দেওয়া হয়েছে। কিন্তু বিদ্যুতের কানেকশন এখনও পর্যন্ত যায় নি। গ্রোথ সেন্টার যাতে করা যায় তারজন্য আমরা সেখানে জেলাস্তরে অফিসিয়ালদের সঙ্গে মিটিংও করেছি। আপনার সেখানে লেবার ইনটেন সিভ স্কীম করে ফুড প্রসেসিং করার ব্যবস্থা করা যায়। আমাদের রাজ্যে ভালো সুতোর অভাব, এরফলে হোসিয়ারি ইন্ডাস্ট্রিগুলো চলে যাচ্ছে। সেখানে আপনার টেকসটাইল ইউনিটগুলো ভালোভাবে রিভাইভাল করলে হোসিয়ারি শিল্পগুলো এখান থেকে চলে যাবে না। তাছাড়া এগ্রিকালচার বেসড ইন্ডাস্ট্রির উপর বেশি করে জোর দেওয়ার দরকার। এই এগ্রিকালচারের দিক থেকে ফলের ব্যাপারে নর্থ বেঙ্গল বেশ ডেভেলপড। ওখানে আনারস থেকে শুরু করে সব রকমের ফলের চাষ উত্তরবঙ্গে হয়। এইব্যাপারে লেবার ইনটেনসিভ ইউনিট আরও যাতে উন্নত করা যায় সেই দিকটা দেখতে হবে। হোসিয়ারি শিল্পকে বিশেষভাবে গড়ে তুলতে হবে এবং এরজন্য টেক্সটাইল ইউনিটটাকে রিভাইভ করতে হবে। আমাদের রাজ্যের ৭-৮ লক্ষ তন্তুবায় মহাজনদের কাছে মাথা বিক্রি করে রেখে দিয়েছে, এটা হলে পরে তারা বাঁচবে। সর্বশেষে বলি এই বাজেট খুব সুন্দর হয়েছে, এই সামগ্রিক পরিবেশের মধ্যে দাঁড়িয়েও, আন্তর্জাতিক অর্থভান্ডারে ডঃ মনমোহন সিংয়ের বিদায় নীতি, জনবিরোধী নীতির মধ্যে থেকেও এই বাজেট খুব সুন্দর হয়েছে এবং আগামীদিনে হলদিয়া পেট্রো-কেমিক্যালস যাতে আরও কার্যকর হয় এই কথা বলে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে বাজেট বরাদ্দ এখানে পেশ করা হয়েছে আমি তার বিরোধিতা করে দলের পক্ষ থেকে যে কাটমোশন রাখা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। আজকে আমরা খুবই উদ্বিগ্ন কারণ কেন্দ্রীয় সরকারের নয়া শিল্পনীতি জনজীবন বিপর্যস্ত করে তুলেছে। আজকে সেই প্রেক্ষাপটে দাঁড়িয়ে বামফ্রন্ট সরকারের যে দৃষ্টিভঙ্গি নিয়ে পরিচালিত করার কথা ছিল আজকে দুঃখের সঙ্গে লক্ষ্য করছি মুখে কেন্দ্রীয় সরকারের সেই শিল্পনীতির বিরোধিতা করলেও বেসরকারিকরণ বিদেশি পুঁজি অনুপ্রবেশ ঘটিয়ে কার্যত কেন্দ্রীয় সরকারের নীতিকে স্বাগত জানাচ্ছে। বেসরকারিকরণের ক্ষেত্রে আজকে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের সঙ্গে পাল্লা দিয়ে চলছে। ফলে এটা একটা স্ববিরোধী নীতি এবং এরফলে পশ্চিমবঙ্গের শ্রমজীবী সাধারণ মানুষের কাছে একটা বিপর্যয় এনেছেন আমি এই প্রসঙ্গে স্মরণ করিয়ে দিতে চাই গত ফেব্রুয়ারি মাসে ব্রিটিশ বাণিজ্য প্রতিনিধি গ্রেট ব্রিটেন থেকে পশ্চিমবঙ্গে এসেছিলেন। সেই বাণিজ্যিক প্রতিনিধি দলকে বামফ্রন্ট সরকার বেঙ্গল চেম্বার অফ কমার্সে নিয়ে গেছিলেন। সেখানে পশ্চিমবঙ্গের শিল্পের গতিশীলতা নিয়ে আলোচনা হয়েছিল এবং সেই বেঙ্গল অফ কমার্সের বামফ্রন্টের মুখপাত্র হয়ে প্রাক্তন সভাধিপতি কুরিয়ান তাদের সর্বত্র শিল্প প্রতিষ্ঠানগুলিতে ঘুরিয়ে ছিলেন। সেখানে তিনি বলেছিলেন ট্রাডিশনাল শিল্পগুলো উত্তরাধিকার সূত্রে রয়েছে এবং সেগুলোতে যে শ্রমিক প্রযুক্তি রয়েছে সেগুলো অচল প্রযুক্তি রয়েছে এবং নতুন শিল্পের ক্ষেত্রে সমস্যার সৃষ্টি হচ্ছে। গ্রেট ব্রিটেনের বাণিজ্যিক প্রতিনিধিদের কাছে একথাও বলা হয়েছিল যে ট্রেড ইউনিয়ন শিল্পগুলোতে ওয়ার্ক কালচার নেই এবং সঙ্গে সঙ্গে উৎপাদন ক্ষমতার অভাব এবং উৎপাদনশীলতার অভাব পরিলক্ষিত হয়।

বর্তমান পরিবর্তিত শ্রমিকদের মানবিকতার পরিবর্তন হয়েছে এবং তারা আগের মতোন আর স্বেচ্ছা অবসর সম্পর্কে বিরূপ নন, স্টেটসম্যান পত্রিকায় এইসব বক্তব্য ১১ ফেব্রুয়ারি বেরিয়েছে। এইসব কথাগুলির তাৎপর্য কি, আসলে বেঙ্গল চেম্বার অফ কমার্স বামফ্রন্টের মুখপাত্র হয়েই ব্রিটিশ বাণিজ্য প্রতিনিধিদলকে এই কথা বলেছে, এই কথা বলতে চেয়েছে, যে ব্রিটিশ পুঁজির অনুপ্রবেশ সম্পর্কে বামফ্রন্ট সরকার বিরূপ তো নয়ই, তারা তাকে স্বাগত জানায়। তাদেরকে লেবার ইনটেনসিভ ইন্ডাস্ট্রিতে ইনভেস্ট করতে হবে না, তারা উন্নত প্রযুক্তি নির্ভর ক্যাপিটাল ইনটেনসিভ এর ক্ষেত্রে সেখানে অল্প সংখ্যক দক্ষ শ্রমিক নিযুক্ত করতে পারে এবং সেখানে তারা বিনিয়োগও করতে পারে অর্থাৎ ট্রাডিশনাল যে ইন্ডাস্ট্রিতে তারা টাকা ইনভেস্ট করতে চায় সেখানে সমস্যা হবে না। বিদেশি পুঁজির মালিকরা ইচ্ছামতো শ্রমিক ছাঁটাই করতে পারবে এতে সমস্যা হবে না। এই কথা সেখানে বেঙ্গল চেম্বার অফ কমার্স বামফ্রন্টের মুখপাত্র হিসাবে শুনেয়েছি লর্ড কিং যিনি ব্রিটিশ বাণিজ্য প্রতিনিধি, তাদেরকে সেখানে মুখ্যমন্ত্রী যে আশ্বাস দিয়েছিলেন সেটা হচ্ছে এই আপনাদের চিন্তার কোনও কারণ নেই। পশ্চিমাবাংলার শ্রমিক সম্প্রদায়ের উপর বামফ্রন্টের একছত্র আধিপত্য রয়েছে, তাদের কতৃত্ব রয়েছে, তাদের প্রভাব রয়েছে ভাল এই ভাবে আশ্বস্ত করেছিলেন, অর্থাৎ এই কথা বলার তাৎপর্য কী, তাৎপর্য হচ্ছে, এখানে আপনারা এসে যদি পুঁজি বিনিয়োগ করেন এবং আপনাদের পুঁজি বিনিয়োগের প্রয়োজনে আপনাদের যা দরকার অর্থাৎ শ্রমিকদের উপর যত রকম জুলুম অনাচার, শ্রমিক ছাঁটাই , ওয়ার্ক লোড চাপান যা কিছু করবেন তাতে কোনও

মস্যা হবে না, শ্রমিকদের আমরা কন্ট্রোল করি ফলে শ্রমিকরা বাধ্য হবে মালিকদের অন্যায় অত্যাচার জুলুম মাথা পেতে নিতে, মাথা তুলে না দাঁড়িয়ে মাথা নিচু করে মেনে নিতে, কারণ এই সমস্ত শ্রমিকদের আমরা নিয়ন্ত্রণ করতে পারি অর্থাৎ শ্রমিকরা আমাদের কন্ট্রোলে। এইভাবে শ্রমিক আন্দোলনের পায়ে বেড়ি পরিয়ে দেওয়া হচ্ছে, যেটা মালিকদের ভাষায় বলা হয় রেসপনসিবিল ট্রেড ইউনিয়নিজিম, এই জায়গায় নিয়ে চলে গিয়েছে। আমাদের কিছু কিছু মালিকদের মুখপত্র সংবাদপত্রগুলি বামফ্রন্ট সরকারের এই যে পরিণত বুদ্ধি তার তারিফ করে সংবাদ লিখছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে অত্যন্ত আশ্চর্যের ব্যাপার এই যে ব্রিটিশ মালিক, ব্রিটিশ পুঁজি এদের আহ্বান করবার জন্য বিনিয়োগ করবার জন্য আমাদের বামফ্রন্ট সরকারের যাকে বলে হ্যাংলামো সেটাই আজকে ফুটে উঠছে। ব্রিটিশ পুঁজির চরিত্র ভারতবর্ষের সাধারণ মানুষের জানা আছে, ২০০ বছরের পরাধীনতা ইতিহাসের গ্লানি থেকে তাদের জানা আছে, সেই তারাই আজকে ভিক্টোরিয়া অ্যাঙ্গাস জুট মিল যার মালিক ব্রিয়ারলি সেই ব্রিটিশ পুঁজির মালিক এর আচরণ শ্রমিকরা হাড়ে হাড়ে বুঝেছেন। আজকে সেই ব্রিটিশ পুঁজিকে আপনারা কেন্দ্রের সাথে একই সুরে সুর মিলিয়ে আহ্বান করছেন, এটা স্ববিরোধিতারই নামান্তর, একে আমি ধিক্কার জানাচ্ছি।

[4-00 — 4-10 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১১ই ফেব্রুয়ারি সংবাদপত্রে দেখলাম আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় তিনি পরিবহন কর্মচারিদের এক সমাবেশে বক্তৃতা দিতে গিয়ে বলেছেন যে আমরা বিদেশ থেকে উন্নত মানের প্রযুক্তিও মূলধন চাই কিন্তু দেশের সার্বভৌমত্ব বন্ধক রেখে নয়। এখানে একটা ডিমারকেশন করে বলা হল। এসব তো বালখিল্যের মতোন কথা। আমরা বিদেশি পুঁজি চাই কিন্তু দেশের সার্বভৌমত্ব বন্ধক রেখে নয়। এ তো স্ববিরোধী কথাবার্তা। একদিকে তারা কেন্দ্রের নীতির বিরোধিতা করছেন আবার অন্য দিকে বিদেশি পুঁজি পশ্চিমবঙ্গে নিয়ে আসার জন্য তাদের আহ্বান করছেন। স্যার, একটু বুঝে দেখুন, কেন্দ্র যেটা করছেন সেটা সার্বভৌমত্ব বন্ধক রেখে আর পশ্চিমবঙ্গ যেটা করছে সেটা সার্বভৌমত্ব বন্ধক রেখে নয়—এটা কি স্ববিরোধী কথাবার্তা নয়? আমার বুদ্ধি কম, ওরা অনেক চর্চা করেছেন, ওরা আমাকে একটু বুঝিয়ে দেবেন ব্যাপারটা সেই অনুরোধ রাখছি। ভারতবর্ষের একটা অঙ্গরাজ্য পশ্চিমবঙ্গ তারা বিদেশি পুঁজি আহ্বান করছেন, উন্নত পুঁজি আনছেন তারজন্য সার্বভৌমত্ব ক্ষুন্ন হচ্ছে না, সার্বভৌমত্ব বন্ধক রাখা হচ্ছে না। আর ভারতবর্ষের অন্য অঙ্গরাজ্যগুলি যদি অনুরূপভাবে বিদেশি পুঁজি আনেন, উন্নত প্রযুক্ত আনেন তাহলে দেশের সার্বভৌমত্ব বন্ধক রাখা হচ্ছে—এটা কি বালখিল্যের কথা নয়? এসব কথা বলে ওরা সৎ সাজার চেষ্টা করছেন। আসলে কিন্তু ওরা কেন্দ্রীয় সরকারেরই শিল্পনীতি নিয়ে চলছেন কিন্তু মুখে বিরোধিতা করতে হবে তাই এইসব ছেলেমানুষের মতোন কথাবার্তা বলছেন। তারপর স্যার, বেসরকারিকরণের ক্ষেত্রে আমরা দেখছি যে পশ্চিমবাংলায় শুধু শিল্পের ক্ষেত্রেই বেসরকারিকরণ হচ্ছে না এমন কি শিল্প পরিকাঠামো গড়ে তোলার জন্য আমাদের শিল্পমন্ত্রী বেসরকারি সংস্থাগুলিকে সাদরে আমন্ত্রণ জানাচ্ছেন। আজকে ওয়েবেলের মতোন সরকারি সংস্থাকে বেসরকারি মালিকানায় হাতে তুলে দেওয়া হচ্ছে, বিক্রি করে দেওয়া হচ্ছে। এখানে বিদ্যুত থেকে শুরু করে বিভিন্ন ক্ষেত্রে একেবারে ব্যাপকভাবে বেসরকারিকরণ করার ব্যবস্থা করা হচ্ছে। ওরা দেখছি, সর্বত্র

বেসরকারিকরণের নীতি নিয়ে চলেছেন। ওরা বেসরকারি সংস্থাগুলিকে সার্টিফিকেট দিচ্ছেন এই বলে যে বেসরকারি সংস্থাগুলি অনেক দায়িত্বশীল, যোগ্যতা সম্পন্ন। এইভাবে নানান কথার যুক্তি বিস্তার করে ওরা ওদের ক্যাডারদের এবং মানুষকে ভুল বোঝানোর চেষ্টা করছেন। বেসরকারিকরণ করার ব্যাপারে যে কথা বলছিলাম, সে কথায় ফিরে আসি। এই তো ইস্কোর প্রশ্নে আমরা কী দেখলাম? ইস্কোকে বেসরকারি সংস্থা মুকুন্দ গোষ্ঠীর হাতে তুলে দেওয়ার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের যে প্রস্তাব তাতে পশ্চিমবঙ্গ সরকারেও সম্মতি ছিল কিন্তু জাগ্রত শ্রমজীবী মানুষের বিরোধিতার জন্য তারা সেটা করতে পারলেন না। কাজেই স্যার, বলব এদের কাজের সঙ্গে কেন্দ্রীয় সরকারের নীতির কোনও পার্থক্য দেখা যাচ্ছে না। একদিকে তারা কেন্দ্রীয় সরকারের জনস্বার্থ বিরোধী নীতির মুখে বিরোধিতা করছেন অপর দিকে কার্যক্ষেত্রে সেই পথেই চলেছেন। এবারে আমি রুগ্ন শিল্প সম্বন্ধে কয়েকটি কথা বলতে চাই। আজকে পশ্চিমবঙ্গে চট শিল্প মার খাচ্ছে। ওরা বারংবার যে কথাটা বলতে চাইছেন রেসপনসিবল ট্রেড ইউনিয়ানের নামে সেটা হচ্ছে আজকে পরিবর্তিত পরিস্থিতিতে আমাদের নতুন করে এ বিষয়ে চিন্তা করতে হবে। এইসব কথা বলে ওরা শ্রমিকদের পায়ে বেড়ি পরিয়ে দিতে চাইছেন। ১৭ বছর রাজত্ব করার পরে ওরা বলছেন পশ্চিমবঙ্গে শিল্পায়নের স্বার্থে আমাদের সংযত হতে হবে। ওরা বলছেন, পশ্চিমবঙ্গে শিল্পায়নের জন্য বেকারদের কর্মসংস্থানে ব্যবস্থা হয়েছে। বরং আরও দিনের পর দিন সমস্যা আরও ভয়াবহ রূপ নিয়েছে এবং শ্রমিক কর্মচারিদের উপর মালিকদের অত্যাচারে ব্যাপক ভাবে বেড়েছে। আজকে বামফ্রন্ট সরকার শ্রমিক কর্মচারিদের সংগ্রামের হাতিয়ার নয়, মালিকদের রক্ষা করার হাতিয়ার। তা নাহলে আজকে পশ্চিমবাংলার সমস্ত শিল্প কেন মার খাচ্ছে? বকেয়া প্রভিডেন্ট ফান্ড এর টাকা মালিকরা কেন জমা দিচ্ছে না? আজকে পশ্চিমবাংলায় পি এফ বকেয়া থাকার ব্যাপারে শীর্ষ স্থানে রয়েছে। অর্থাৎ মালিকদের রক্ষা করার জন্যই আইন, বিধি ব্যবস্থা থাকা সত্ত্বেও পি এফ এর টাকা, ই এস আই এর টাকা মালিকরা কেন জমা দিচ্ছেনা? ফলে শ্রমিক কর্মচারিরা মার খাচ্ছে। ফলে বামফ্রন্ট সরকার আজকে শ্রমিক কর্মচারিদের সংগ্রামের হাতিয়ার নয়, মালিকদের তোষণ করার জন্যই এই সরকার। ফলে এইটুকু বলে বাজেটের বিরোধিতা করে এবং আমার আনা কাট মোশনের সমর্থনে বক্তব্য রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মদনমোহন নাথ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্প বাণিজ্য মন্ত্রী যে বাজেট বরাদ্দ উপস্থাপিত করেছেন, আমি তার সমর্থনে এবং বিরোধী সদস্যারা যে কাট মোশন এনেছেন, তার সম্পূর্ণ বিরোধিতা করে সামান্য দু একটি কথা বলতে চাই। পশ্চিমবাংলায় শিল্প তৈরি করার ক্ষেত্রে মূল কথা যেটা, পশ্চিমবঙ্গ ভারতের যুক্ত রাজ্য হিসাবে তাকে প্রধানত কেন্দ্রের যে সমস্ত নীতি আছে, তাকে অগ্রাহ্য করে চলতে পারে না। সেই পরিস্থিতিতে আজকে আমাদের রাজ্যের শিল্প গঠনের ক্ষেত্রে কি পরিস্থিতি আছে, তা বিশ্লেষণ করে বলা যেতে পারে আমরা আমাদের বাজেট বরাদ্দ ঠিকভাবে সমর্থন করতে পারি কি না। এই কথা অস্বীকার করা চলে না, আমাদের দেশের মূল শিল্প নীতি, অর্থনীতি নিয়ন্ত্রিত হচ্ছে কেন্দ্রে দ্বারা এবং সেখানে অঙ্গ রাজ্যগুলোকে সেই নীতি মেনে চলতে হয়। ফলে শিল্প বাণিজ্য গড়ার ক্ষেত্রে অধিকার সঙ্কুচিত হয়ে থাকে। সেই পরিস্থিতিটা কি, সেটা আমাদের আলোচনা করা যেতে পারে। বিরোধী পক্ষ থেকে বলা হল যে শিল্পনীতি, যে অর্থ নীতি কেন্দ্রীয়

সরকার গ্রহণ করেছেন সেটা যদি রাজ্য সরকার সুযোগ নিতে পারেন তাহলে পশ্চিমবাংলায় শিল্পের উন্নতি হত। বলতে গেলে যে কথা বললেন, আজকে কেন্দ্রীয় সরকার শিল্পের ক্ষেত্রে লিবারাইজেশন গ্রহণ করেছেন, সেই উদারনীতির সুযোগ রাজ্য নাকি নিতে পারছে না। এই উদার নীতি অন্যান্য রাজ্য গ্রহণ করেছে, তার ফলে তাদের অগ্রগতি ঘটছে। আমরা নিতে পারিনি, সেইজন্য আমরা শিল্পের ক্ষেত্রে পশ্চাদ পদ হয়ে যাচ্ছে। সেই উদার নীতির চেহারাটা কি প্রকৃত ভাবে বিশ্লেষণ করে না দেখে সোজাসুজি এই কথা বললে দেশের অবস্থা বিচার করা যায় না। যেমন উদারনীতিতে যদিও লাইসেন্স ব্যবস্থাগুলো শিথিল করেছে, রাজ্যের ক্ষেত্রে শিল্প তৈরি করতে গিয়ে যেমন কেন্দ্রের কাছ থেকে লাইসেন্স নিতে লালফিতের বাঁধনে শিল্পগুলো দীর্ঘদিন পড়ে থাকে।

[4-10 — 4-20 p.m.]

আজকে যদি লাইসেন্স ব্যবস্থা শিথিল করা হয়ে থাকে এবং শিল্প ক্ষেত্রে তাড়াতাড়ি অনুমোদন পাওয়ার ব্যবস্থা হয়ে থাকে তাহলে নিশ্চয়ই আমরা তাকে স্বাগত জানাব। কারণ আমরা জানি আমাদের রাজ্যে অনেক শিল্পের ক্ষেত্রে লেটার অব ইন্টেন্ট পাওয়া সত্ত্বেও দীর্ঘদিন ধরে লাইসেন্স আমলাতন্ত্রের লাল ফিতের বাঁধনে আটকে থাকার ফলে সমস্ত কিছু আটকে গিয়েছিল। এক্ষেত্রে আমরা উদার নীতিকে সমর্থন করি। একটু আগেই আমাদের আর একজন বক্তব্য বললেন যে সঙ্কুচিত ক্ষেত্রে উদার নীতিকে নিশ্চয়ই আমরা সমর্থন করি। কিন্তু এই উদার নীতির ফল যদি এমন জায়গায় গিয়ে পৌঁছায়, যদি আমাদের দেশের সামগ্রিক শিল্প ব্যবস্থাকে ভেঙে ফেলে, যদি দেখা যায় উদার নীতির ফলে আমাদের দেশীয় শিল্পগুলো একেবারে ভেঙ্গে পড়ছে তাহলে নিশ্চয়ই আমরা উদার নীতিকে সমর্থন করব না। সেই সম্ভাবনা যথেষ্ট পরিমাণে আছে বলেই সামগ্রিক ভাবে সেই উদার নীতিকে সমর্থন করার কোনও প্রশ্নই উঠছে না। কারণ উদার নীতি দেশের সর্বনাশ করবে, গোটা দেশীয় শিল্প ব্যবস্থাকে ভেঙে ফেলবে। এটা আজকে আমাদের সকলের উপলব্ধি করা উচিত। কেন্দ্রীয় সরকারের গৃহীত উদার নীতির ফলে আজকে আমাদের দেশে বিদেশি পুঁজির অবাধ অনুপ্রবেশ ঘটার সুযোগ হয়েছে। প্রকৃত পক্ষে আই এম এফ এর কাছ থেকে শর্তাধীনে বিরাট পরিমাণ ঋণ নেওয়ার ফলেই কেন্দ্রীয় সরকার এরকম উদার নীতি গ্রহণ করতে বাধ্য হয়েছেন। বিদেশি বহুজাতিক শিল্পপতিরা যেসব শর্ত আমাদের দেশে শিল্প গড়তে আসছেন সেসব শর্ত মানতে গিয়ে আমাদের দেশীয় শিল্পগুলি সর্বনাশের মুখে চলে যাচ্ছে। আমরা কখনই শিল্প বিকাশের স্বার্থে বিদেশি পুঁজির বিরোধী নই। নিশ্চয়ই আমাদের দেশে বিদেশি পুঁজিকে প্রবেশ করতে দিতে হবে। একথা বলা যায় না যে, বিদেশি পুঁজি আমাদের দেশে আগে ছিল না, নিশ্চয়ই আগেও ছিল। মাননীয় প্রধান মন্ত্রী নেহেরুর আমল থেকেই বিদেশি পুঁজি আমাদের দেশে আসছে। কিন্তু সেক্ষেত্রেও এত দিন কতগুলো নিয়ন্ত্রণ ছিল এবং তার খুবই দরকার ছিল। কারণ বিদেশি পুঁজি অবাধ হয়ে গেলে নিশ্চয়ই অসুবিধা দেখা দেবে। কি কি নিয়ন্ত্রণের ছিল? আমদানি শুল্কের নিয়ন্ত্রণ ছিল, এক্সাইস ডিউটির নিয়ন্ত্রণ ছিল এবং বিদেশি পুঁজি শিল্পে বিনিয়োগেও একটা সীমারেখা ছিল যাতে তারা কোনও ভাবেই গোটা শিল্পকে সম্পূর্ণভাবে গ্রাস না করতে পারে। যে নিয়ন্ত্রণগুলো এত দিন ছিল সেগুলো এখন তুলে দেওয়া হল। তুলে দিয়ে করা হল যে, দেশের যে কোনও শিল্প ক্ষেত্রেই শতকরা ৫১ ভাগ পর্যন্ত বিদেশি

পুঁজি এমন কি রাষ্ট্রায়ত্ত ক্ষেত্রেও নিয়োগ করা যাবে। এর পরিণতি কি হবে? ওরা বলছেন, খোলা বাজারের দরকার আছে, নাহলে বিদেশি পুঁজি আসবে না, আমাদের দেশের উন্নয়ন হবে না। ওদের বক্তব্য হচ্ছে, আমাদের দেশের বিদেশি পুঁজি আসবে, মাল্টি ন্যাশনালরা শিল্প গড়বেন, আমাদের শিল্পের অগ্রগতি ঘটবে। কিন্তু কিসের মূল্যে, সেটা বললেন না! কোন মূল্যে বিদেশি পুঁজি আসছে, সেটা কিন্তু ব্যাখ্যা করেন নি। বিদেশি পুঁজি কি শর্তে এখানে বিনিয়োগ হতে চলেছে? সেই শর্তগুলি অবশ্যই আমাদের বিচার করে দেখা দরকার। বিদেশি জিনিসকে অবাধ অধিকার দিতে হবে, আমদানি শুল্কের হার কমিয়ে দিতে হবে এবং দেশীয় জিনিসের ওপর এক্সাইজ ডিউটি বাড়িয়ে দিতে হবে। উদার নীতি এবং বিদেশি পুঁজির অনুপ্রবেশের পরিণতিতে দেশীয় শিল্পগুলি ক্রমশ শুকিয়ে যাবে। সেই ঘটনা ইতিমধ্যে ঘটতে শুরু করেছে। একটু আগে একজন মাননীয় সদস্য সঠিকভাবেই বলেছেন যে, পশ্চিমবাংলায় প্রধান শিল্প বলতে যে গুলি আছে সেগুলির এক্ষেত্রে কোনও অগ্রগতিই হবে না। পাট শিল্প বস্ত্র শিল্প, চা শিল্প, ইস্পাত শিল্প, ইঞ্জিনিয়ারিং শিল্প এবং কয়লা শিল্প, এগুলি হচ্ছে পশ্চিমবাংলার নিজস্ব শিল্প। সেখানে বাঞ্ছিত অগ্রগতি ঘটছে না। তা যদি না ঘটে তাহলে উদার নীতি কাজ করছে না সেই কথা বলছেন। আজকে এখানে যে সমস্ত শিল্প গড়ে উঠেছিল, জনবিরোধী উদারনীতির ফলে হয়েছে কি, আমরা দেখতে পাচ্ছি, পাট শিল্প যেটা আমাদের নিজস্ব শিল্প এই পাট শিল্পের ক্ষেত্রে আমি বলতে পারি যে সম্ভাবনা ছিল এখন সারা পৃথিবীতে পাটের বিকল্প রেয়ন এবং তন্তুজ আসার ফলে আজকে পাট থেকে যে সমস্ত জিনিস তৈরি হত তার যে বাজার ছিল সেই বাজার আজকে ধরে রাখতে পারছে না। সুতরাং যে সম্ভাবনা দেখা দিয়েছিল বর্তমানে কেন্দ্রীয় শিল্পনীতি এবং অর্থনীতির পরিণতিতে তা নষ্ট হয়ে গেল। আজকে উৎপাদন করের ক্ষেত্রে শতকরা ১৫ ভাগ বাড়িয়ে দেওয়া হল। হিসাব করে দেখা যাচ্ছে, আজকে শতকরা ১১৫ ভাগ বৃদ্ধি পাবে। আর তার তুলনায় বিদেশ থেকে যে রেয়ন এবং তন্তুজ আসছে তার আমদানি শুল্ক কমিয়ে দেওয়া হবে। এতে করে পাটজাত দ্রব্য অসম প্রতিযোগিতার মুখে পড়বে এবং তার পরিণতি হবে বাজার সে পাবে না। বাস্তবে তাই ঘটছে। পাট শিল্পের যে সম্ভাবনা ছিল সেটা আর দেখা যাচ্ছে না। পাটশিল্পের সঙ্গে যুক্ত যেসব জুট মিলগুলি সেগুলি চলার সম্ভাবনা আর দেখছি না। ইস্পাত শিল্পের ক্ষেত্রে উৎপাদন শুল্ক বৃদ্ধি করা হল শতকরা ১৫ ভাগ। হিসাব করে দেখা যাচ্ছে, টন প্রতি রোল স্টিলের উৎপাদন মূল্য ২ হাজার টাকা বেড়ে যাবে। একদিকে আমদানি করা স্টিলের শুল্ক হ্রাস করা হচ্ছে, অপরদিকে এখানে যে স্টিল উৎপন্ন হচ্ছে তার দাম বাড়িয়ে দেওয়া হচ্ছে। ফলে হচ্ছে, আমদানি করা ইস্পাত এর তুলনায় দেশে যে ইস্পাত তৈরি হচ্ছে তার দাম বেশি হয়ে যাচ্ছে। কম মূল্যে আমরা আমদানি করা জিনিস পাচ্ছি। ছোট ছোট যে রোলিং মিলগুলি ছিল-ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে রোলিং মিলগুলি একটা বিশিষ্ট অবদান ছিল সেখানে লক্ষ লক্ষ মানুষ কাজ করত, সেই রোলিং মিলগুলি পাকাপাকি বন্ধ করে দেবার ব্যবস্থা করে দিয়েছে। কেন্দ্রীয় ইস্পাত মন্ত্রক যে পদক্ষেপ নিয়েছেন তাতে আমরা দেখতে পাচ্ছি ৩০০ রোলিং মিল বন্ধ হয়ে যাচ্ছে এবং প্রায় লক্ষ শ্রমিক বেকার হয়ে যাচ্ছে এবং তাদের পরিবার না খেতে পেয়ে মরে যাচ্ছে। উদার নীতির পরিণতি যদি শ্রমিকরা মরে তাহলে দেশের কি অবস্থা হবে? দেশের শিল্পকে উন্নতির পথে নিয়ে যাবে আর দেশের শ্রমিকরা না খেতে পেয়ে মরবে এই যে ধরনের উদারনীতি এই উদারনীতিকে আমরা সমর্থন

করি না। এই উদার নীতি হচ্ছে দেশের শিল্পগুলিকে ধ্বংস কর আর শ্রমিকরা বেকার হয়ে না খেতে পেয়ে মরুক। বিদেশি পুঁজি এখানে এসে উৎপাদন করবে আর দেশের উৎপাদন বৃদ্ধি পাবে এই যে কেন্দ্রীয় সরকারের নীতি এই নীতিকে আমরা নীতিগতভাবে সমর্থন করি না। গ্লোবালাইজেশনে বিদেশি পুঁজিকে প্রতিযোগিতায় আহ্বান করা হচ্ছে। প্রতিযোগিতা হচ্ছে ডন কুইজ্যালের বীরত্ব দেখিয়ে। এতে কোনও লাভ হবে? জেনেশুনে আপনারা এই জিনিস করছেন। অসম প্রতিযোগিতার ফল কি হবে জানেন? এই দেশের শিল্পকে ধ্বংস করার জন্য আপনারা এই নীতি নিয়েছেন এবং তারই পরিণতি আমরা দেখতে পাচ্ছি। সেক্ষেত্রে আমাদের সরকার এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে ছোট ছোট শিল্পগুলিকে বাঁচিয়ে রাখার জন্য আপ্রাণ চেষ্টা করছেন।

[4-20 — 4-30 p.m.]

এখন সমালোচনা করতে গিয়ে বলছেন। আমরা শুধু একটা কথা বলি ইনফ্রাস্ট্রাকচারের চেষ্টা করা হচ্ছে এবং সেখানে যে তিনি এই ইনফ্রাস্ট্রাকচারের মধ্যে পুঁজি আমদানি করতে পারবেন এবং তার ফলে এ টুকুর মধ্যে দিয়ে মানুষের সাহায্য করা যেতে পারে, শ্রমিক শ্রেণীর সাহায্য করা যেতে পারে এবং করতে পারবেন বলে আমি আশা করি। এই কথা বলে সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, ৩ জন আলাদা আলাদা মন্ত্রী, আজকে শিল্প এবং বাণিজ্য পুনর্গঠন খাদ্য প্রক্রিয়া করণ এবং রাষ্ট্রায়ত্ত শিল্প মন্ত্রীরা যে ৪টে বাজেট বক্তব্য দিয়েছেন তার বিরোধিতা করে আমি আমাদের কাট মোশনের পক্ষে কয়েকটা কথা বলছি প্রথমেই ছোট ছোট বক্তব্যগুলি রাখব, তারপর আসল কথায় যাব। যেমন ধরুন, মাননীয় রেজ্জাক মোল্লা সাহেব, একটি নতুন দপ্তর হয়েছে, ফুড প্রসেসিং ইন্ডাস্ট্রি, ওনার সদিচ্ছা আছে, শুধু সদিচ্ছা আর ৯১ লক্ষ টাকা নিয়ে একটা ডিপার্টমেন্টে চালাবার মানে হয় না। যে ডিপার্টমেন্টের বাজেট ৯১ লক্ষ টাকা অথচ ফুড প্রসেসিং সানরাইজ ইন্ডাস্ট্রি বায়ো টেকনোলজি এতে ফুড প্রসেসিং সবচেয়ে বেশি কাজ হতে পারে। যেখানে মহারাষ্ট্র ৩০০ কোটি টাকার আম, ১৪০ কোটি টাকার আঙুর পাঠিয়েছে সেখানে আমাদের বাজেট হচ্ছে ৯১ লক্ষ টাকা। মাননীয় মন্ত্রী সরল মানুষ, এখানে বলেছেন কি কি হতে পারে তার মধ্যে বলেছেন কনফেকশনারি ফুড রসগোল্লা, সন্দেহ এর উপর ফুড প্রসেসিং নির্ভর করছে। ওর প্রতি আমার সহানুভুতি আছে। আমি আগেই বলতে চাই ফুড প্রসেসিং সারা ভারতবর্ষে পৃথিবীতে তো বটেই ভারতবর্ষের অন্যান্য জায়গায় ভীষণভাবে অগ্রগতি লাভ করেছে। একা পেপসিকোলায় এসে পাঞ্জাব সব সময় আধুনিক, দৃষ্টান্ত স্থাপন করেছে। আমরা এখন পর্যন্ত একটাও বিদেশে ভাল ইনভেস্টমেন্ট প্রোপোজাল আনতে পারে না। আজকে ভারতবর্ষে ওয়াইন তৈরি হচ্ছে, রেডওয়াইন মহারাষ্ট্রে ব্যাপকভাবে তৈরি হচ্ছে। সেখানে নতুন কোনও ভাল প্রোজেক্ট আনতে পারে। পশ্চিমবঙ্গের ট্রাডিশন মদের কারখানা ছিল দুকোটি টাকার বেশি, সেটা নতুন করে কিছু করা যায় না। তাই আমি সরকারকে বলব ফুড প্রসেসিং মন্ত্রীকে আর একটু টাকা দিন, আর সবাই মিলে সাহায্য দিন যেটা ডাইরেকটলি কানেকটিং উইথ দি এগ্রিকালচার এবং সঙ্গে বায়োটেকনোলজি যেখানে অগ্রসর হচ্ছে সেখানে ব্যাপকভাবে কর্মসংস্থানের সুযোগ হবে। তারপর আমি চাই মাননীয়

পতিতপাবন বাবু খুব সিনিয়র মন্ত্রী এবং হাওড়ার সি পি এমের সবচেয়ে পুরানো সদস্য। তার দুটি দপ্তর, তিনি বুঝেছেন কিছু করার নেই, দু পাতার বাজেট বক্তব্যে এই ইন্ডাস্ট্রিয়াল ডিকন্সট্রাকশনে এবং তিনি বলেছেন যে আমার উইথ লিমিটেড পাওয়ারস অ্যান্ড রিসোর্সের এ স্টেট গভর্নমেন্ট ক্যান ডু লিটল টু হেল্প দি সিক ইন্ডাস্ট্রিয়াল ইউনিটস। মানে উনি এটা বুঝেছেন করা খুব কঠিন হবে। আগে ৩৮ কোটি টাকা দিচ্ছে এখন পর্যন্ত উনি যে Industrial Reconstruction Department মাধ্যমে উনি একটা ইউনিট চালাচ্ছেন তার মানে উনি বলছেন একটা Releif আন্ডার টেকিং উনি খুলেছেন কিন্তু আমি ওকে বিনীতভাবে বলতে চাই গত কয়েক বছর একটা বন্ধ কারখানাও খোলার ব্যাপারে ওর দপ্তর উল্লেখযোগ্য ভূমিকা পালন করতে পারছেন না। এনটারপ্রেনিওররা অন্য ইন্ডাস্ট্রিতে আসছেন, কিন্তু ওর দপ্তরে কেউ আসছে না। বাঙালির দুটি কোম্পানি ছিল, একটি নাম ভারত ইলেকট্রিক এবং অপরটার নাম ন্যাশনাল ট্যানারি কোম্পানি। কোম্পানি দুটি ছিল দত্ত এবং সেনদের। ভারত ইলেকট্রিকের ক্ষেত্রে একটি এগ্রিমেন্ট করলেন ৫০ পারসেন্ট ছাঁটাই এর শর্ত মেনে। এখন উনি কিছুটা প্র্যাকটিকাল হয়েছেন, তবে ওর দপ্তরের ক্ষমতার অভাব থাকায় কাজটা ভালভাবে করতে পারছেন না। কৃষ্ণা গ্লাস বেশ কিছুদিন যাবৎ এক ছটাক কাঁচও উৎপাদন করে না। সেটা বন্ধ হয়ে পড়ে রয়েছে। সেখানে কর্মচারিদের বসিয়ে বসিয়ে মাইনে দেওয়া হয়। তারজন্য ওরা আজকে একটা প্যাথেটিক অবস্থার মধ্যে পড়ে রয়েছেন। এর আগেও বলেছি যে, অ্যাট লিস্ট এই ডেড-লক অবস্থাটা ভাঙ্গুন। ইন্ডিয়ান পেপার পাল্প একটা প্ল্যানিং ইন্ডাস্ট্রি। এ সম্পর্কে সুপ্রিম কোর্টের যে অর্ডার এসেছে তাতে ইন্ডাস্ট্রিটি বন্ধ হয়ে যাবার কথা। তারজন্য সেখানে অনেক টাকা ব্যয় করে অ্যান্টি পলিউশন ইউনিট বসাতে হয়েছে। এ ব্যাপারে তারা কিন্তু সরকারের কোনও বাজেটারি সাপোর্ট পাচ্ছেন না। আজকে টোটাল লক-আপ ক্যাপিটালের পরিমাণ পশ্চিমবঙ্গের সিক ইন্ডাস্ট্রিগুলিতে ৮৫৫ কোটি টাকা, কিন্তু মহারাষ্ট্রে এর পরিমাণ ১৫৫৫ কোটি টাকা। ইউনিটের সংখ্যা অনেক কম হওয়া সত্ত্বেও এক্ষেত্রে কোনও উল্লেখযোগ্য ভূমিকা নিতে পারছেন না।

এবারে পাবলিক আন্ডারটেকিং ডিপার্টমেন্টের কথা বলব। এখানে ৯টি সংখ্যা দুর্গাপুর কেমিক্যালস, ওয়েস্টিংহাউস, স্যাকসবি ফারমার, ইলেকট্রো-মেডিক্যাল অ্যান্ড অ্যালায়েড ইন্ডাস্ট্রি, স্টেট অয়ারহাউস কর্পোরেশন, ইস্টার্ন ডিস্টিলারি প্রভৃতির মধ্যে স্টেট অয়ারহাউস কিন্তু ইন্ডাস্ট্রি নয়। কয়েকটি গোডাউন আছে তাদের এবং সেগুলো ভাড়া দিয়ে সরকারের লাভ হয়। বাকিগুলোর অবস্থা আপনি জানেন যে, দুর্গাপুর কেমিক্যালসে গত বছর লস হয়েছে। ১১ কোটি ৮৫ লক্ষ টাকা, অ্যাকুমুলেটেড লস হয়েছে ১১৬ কোটি ৫৪ লক্ষ টাকা। আমার পতিতবাবুর প্রতি ফুললি সিমপ্যাথি রয়েছে, কারণ একটা কমপ্লিট রিভাইভাল প্ল্যান এক্ষেত্রে গ্রহণ না করতে পারলে তিনি ইউনিটগুলি নিয়ে কি করবেন! তেমনি ইলেকট্রো-মেডিক্যাল অ্যান্ড অ্যালায়েড ইন্ডাস্ট্রি, এর পাশাপাশি ফিলিপস, সিমেন্স, ইউলেট ইত্যাদি সংস্থা এই দেশে কোটি কোটি টাকার ব্যবসা করছে। গত বছর এই ইলেকট্রো-মেডিক্যাল ২১ লক্ষ ৭০ হাজার টাকা লস করেছে এবং অ্যাকুমুলেটেড লস ৪ কোটি ২৭ লক্ষ টাকা। আমাদের সময় কিন্তু এত লস ছিল না। স্যাকসবি ফর্মারে গত বছর লস হয়ে ১৪ কোটি টাকা, অ্যাকুমুলেটেড লস ১১১ কোটি ৪৪ লক্ষ টাকা। আমি একটি কথা এখানে বলতে চাই এবং পরে সেটা

আরও বিষদভাবে বলব। এই যে সরকারের নেওয়া কোম্পানিগুলি বর্তমানে লস করছে, কতদিন স্টেট বাজেটের টাকায় গ্রামের রাস্তা না করে, বিদ্যুত না দিয়ে, গ্রামে সেচের জল না দিয়ে এগুলোকে চালাবেন স্টেট এক্সচেক থেকে? এ ব্যাপারে আপনাদের পলিসি কি সেটা ঘোষণা করতে হবে। সেখানে কয়েকটি হাই ফাং এর কথা বলেছেন We at the same time wish to pursue a humane approach instead of dissecting the issue as a techno-economic problem. আমি বলতে চাই, ইন্ডাস্ট্রিকে ইন্ডাস্ট্রির মতো চালাতে হবে। আপনি হয়ত হিউম্যান অ্যাপ্রোচের কথা বা ওয়ার্কারদের কথা বলবেন যে, কে তাদের লুক আফটার করবেন, কিন্তু সেটা একটা সেপারেট ম্যাটার।

[4-30 — 4-40 p.m.]

আপনি যখন ইন্ডাস্ট্রি চালাবেন তখন বছরের পর বছর লস বাড়েন নিয়ে চালাতে পারবেন না। ইট ইজ এ ড্রেন অন দি স্টেট এক্সচেকার। এই রকম জোড়া তালি দিয়ে দপ্তরের কাজ না করে আপনাদের একটা ক্লিয়ার কাট পলিসি নেবার দরকার আছে বলে মনে করি। You are going by the policy of the dirft. এমন করে যায় যদি দিন যাক না এই ধরনের মনোভাব নিলে চলবে না। দিন যাচ্ছে, লস বাড়ছে, অ্যাকুমুলেটেড হচ্ছে। এইভাবে চলছে। আমি এবারে মূল আলোচনার বিষয়ে যাচ্ছি। বিদ্যুতবাবু যে দপ্তরের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী সেই ব্যাপারে বলি। বিদ্যুতবাবু লম্বা বক্তব্য রেখেছেন। সুদীপবাবু তার অ্যানালিসিস করেছেন। উনি বলেছেন কি কি কারণে পশ্চিমাবাংলায় শিল্প হচ্ছে না। আমি উল্টো দিক থেকে বলি। পশ্চিমবাংলায় এত ভাল শিল্পের পরিস্থিতি, এতো সুযোগ কখনও কোনও দিন ছিল না। এক অধিকাংশ শিল্পের লাইসেন্স উঠে গেছে। এই অভিযোগ করার কোনও সুযোগ নেই যে লাইসেন্সিং-এর ক্ষেত্রে বিমাতৃসুলভ ব্যবহার করা হচ্ছে। স্টিলের উপর থেকে ফ্রেট ইকুয়ালাইজেশন উঠে গেছে। যেহেতু আমাদের রাজ্যে স্টিল ইন্ডাস্ট্রি আছে সেই ফ্রেট ইকুয়ালাইজেশনের জন্য সুবিধা হয়েছে। যেটা অসুবিধা ছিল সেটা এখন আমাদের ক্ষেত্রে সুবিধা হয়ে দেখা দিয়েছে। পশ্চিমবাংলার পাওয়ার পজিশন অপেক্ষাকৃত সন্তোষজনক। পাওয়ার এত যে নেবার লোক নেই। আসামে ইন্ডাস্ট্রি নেই বলে এই জিনিস হয়েছে। চতুর্থ যেটা সেটা কখনও আপনারা কেউ ভাবছেন না যে কলকাতা আজকে পুরো সাউথ ইস্ট এশিয়ার ফোকাল পয়েন্ট হতে পারে। আজকে যদি সারা পৃথিবী দেখা হয় তাহলে দেখবেন সারা পৃথিবী রিসেসনের মধ্যে দিয়ে চলছে। একমাত্র গ্রোথ এরিয়া কোনটা? একমাত্র গ্রোথ এরিয়া হচ্ছে সাউথ ইস্ট এশিয়ান টাইগার যাদের বলা হয় সেই তাইওয়ান, সিঙ্গাপুর মালএশিয়া, হংকং এবং ইন্দোনেশিয়া। এই কটা দেশ এখন এশিয়ান টাইগারের মতো সারা পৃথিবীতে। এই সময়ে এই পাঁচটা দেশে ৫ পারসেন্ট রেট অফ গ্রোথ অফ ইন্ডাস্ট্রি রেখেছে। কলকাতার লোকেশন সব চেয়ে ভাল জায়গায়, এখান থেকে সিঙ্গাপুরে যেতে লাগে ৩ ঘন্টা। বার্মায় যেতে লাগ ২ ঘন্টা। যদি বড় করে ভাবা যেত, যদি সত্যিই কোনও একটা রাস্তা করা যেত সিঙ্গাপুরের মধ্যে দিয়ে, বার্মার মধ্যে দিয়ে, থাইল্যান্ডের মধ্যে দিয়ে তাহলে Calcutta could be the nodal point of growth of industry of the South East Asia. তার জন্য বড় ইমাজিশেন দরকার, বড় স্কেলে ভাবতে হবে। আপনি ভাবছেন। আমি বলছি না আপনি ইন্ডাস্ট্রি আনতে চাইছেন না। অ্যাট লিস্ট মুখ্যমন্ত্রী নিজে এখানে যাতে ইন্ডাস্ট্রি হয়

সেই চেষ্টা করছেন। আমি বলছি না যে আপনারা চেষ্টা করছেন না। কিন্তু রেজাল্ট ইজ প্যাথেটিক। তার কারণ যখন আপনারা মুভ করছেন যে স্পিডে মুভ করা দরকার সেটা করতে পারছেন না। কলকাতায় এসে মহারাষ্ট্রের অফিসার মহারাষ্ট্রের জমি বিলি করে দিয়েছে। বম্বের থানে একদম খালি নেই।

বোলপুল, ঔরাঙ্গবাদ একেবারে স্যাচুরেটেড। তারা একটার পর একটা নতুন সেন্টার করছে এবং সিফট করে দিচ্ছে। ওদের ওখানে সিকনেশ নেই তা নয়, ওদেরও সিকনেশ আছে। ওদেরও এন টি সি আছে। কিন্তু ওরা শুধু ওই এন টি সি নিয়ে পড়ে নেই। নতুন এন্টারপ্রেনিয়ারশিপ কোথায় গিয়ে কি করে আনা যায় তার চেষ্টা করছে। মহারাষ্ট্রে যেখানে ১ লক্ষ ৪ হাজার কোটি টাকার ইন্ডাস্ট্রিয়াল প্রোপোজালস পেন্ডিং আফটার বোম ব্লাস্ট, সেখানে আপনাদের পেন্ডিং প্রোপোজাল কত? আপনি যেটা বলেছেন, আপনার হিসাব অনুযায়ী ৭১৮৫ কোটি টাকার পেন্ডিং প্রোপোজাল। তাহলে দাঁড়াচ্ছে মহারাষ্ট্রে ১ লক্ষ ৪ হাজার কোটি টাকা, আপনার ৭১৮৫ কোটি টাকা এবং গুজরাটে ৭৫ হাজার কোটি টাকার পেন্ডিং প্রোপোজাল। কোথায় দাঁড়িয়ে আছি আমরা? আপনাদের বুঝতে হবে কোনও জায়গায় আপনাদের ল্যাগিং হয়েছে। কিছু দিন আগে আমেরিকার কনসুলেট জেনারেল একটা বিবৃতি দিয়েছেন, খুব হইচই পড়ে গেল আমেরিকার কনসুলেট জেনারেল কেন বিবৃতি দিলেন। তিনি বলেছেন আমেরিকার ইন্টারেস্টেড এরিয়া হচ্ছে ইন্ডিয়া। আমেরিকার ফাইনান্সিয়াল ইনভেস্টমেন্ট হচ্ছে মারলিন লিঞ্চ, তারা বলেছেন আমরা আগামী বছর থেকে এখানে ৫ বিলিয়ন ডলার ইনভেস্টমেন্ট করব। এই ৫ বিলিয়ন ডলার মানে ১৫ হাজার কোটি টাকা। পাঁচ বিলিয়ন ইউ এস ডলার, অর্থাৎ পনের হাজার কোটি টাকা তারা আমাদের দিতে চাইছে। দিস ইজ নট মাচ। গত বছরে চায়না তিরিশ বিলিয়ন ইউ এস ডলার পেয়েছে। সেখানে আমরা পাঁচ বিলিয়ন ইউ এস ডলার পেলে তাদের চাইতে আমরা অনেক নিচে থাকব। আমেরিকান কনসাল জেনারেল বলেছেন, আমাদের এখানে কেউ খোঁজ নিতে আসে না। এখনকার কোনও কোম্পানি, কেউ ইন্টারেস্টেড কিনা জানি না। তিনি খোলাখুলি একটা চেম্বার অব কমার্সের মিটিংয়ে এই কথা বলেছেন। আপনি আশা করি নিশ্চয়ই এর উত্তর দেবেন। অজয় রোমাটা, পশ্চিমবাংলার খুব ঘনিষ্ঠ, তিনি নাকি ফিকির প্রেসিডেন্ট হবেন। তিনি দু'দিন পরে এসে রোবট বকসের কথার পুনরাবৃত্তির করে বলেছেন যে পশ্চিমবাংলায় সেইভাবে এন্টারপ্রিনিয়রশিপ ডেভেলপ করার কোনও চেষ্টা নেই, শুধু সদিচ্ছা আছে। আপনাদের সঙ্গে যখনই কথা বলেন তখন ইচ্ছা আছে বলেন। কিন্তু কাজের কাজ কিছু নেই। আগে উল্লেখ করা হয়েছে ইনফ্রাস্ট্রাকচারের কথা। পাওয়ার একটু বেটার। কিন্তু রাস্তা নেই, নন একজিসটেন্ট। অন্য জায়গার কথা ছেড়ে দিন, বজবজ রোডটা দেখুন, সেখানে হেভি ট্যাংকার যায়। রাস্তার অনেক জায়গায় অবস্থা বিপজ্জনক, অনেক জায়গায় গর্ত হয়ে গেছে। সেখানে মাছ চাষ করা যায়। এখানে বিদেশি এন্টারপ্রিনিয়রদের টেনে আনতে পারবেন? একমাত্র ভাল রাস্তা হচ্ছে হলদিয়া থেকে কলকাতা। তাছাড়া অন্য জায়গা, যেমন কল্যাণী রোডের অবস্থাটা দেখুন। আপনি তো ভাটপাড়ায় থাকেন, মাঝে মাঝে সেখানে যান। রাস্তাটির মাঝে মাঝেই বড় বড় গর্ত। এখানে মেন্ যে প্রবলেম, হাউ ডু ইউ এক্সপেক্ট দি এন্টারপ্রিনিয়র্স টু কাম ওভার হেয়ার। আমরা বলি এখানে ওয়ার্ক কালচার নেই। কি একটা শিখিয়ে দিয়ে গিয়েছেন, একটা প্রোডাকশনের কথা উঠলেই স্ট্রাইক

হয়। অনেকদিন আগে আমরা যখন ইউনিয়ন করতাম, জয় ইঞ্জিনিয়ারিংয়ের কর্তৃপক্ষ বলতেন যে, আমরা তো কাউকে ছাঁটাই করছি না, আমাদের কারখানা লসে চলছে, সেজন্য আমরা একটা ব্যবস্থা নিতে চাইছি। আমাদের কারখানায় পাঁচিল তুলতে গেলে সি আই টি ইউয়ের ইউনিয়নের সঙ্গে আলোচনা করতে হবে। এটা হলে নেগেটিভ ট্রেড ইউনিয়নিজম। আজকে ট্রেড ইউনিয়নগুলো ছোটখাট কাজে বাধা দেয়। একটা কাজ করতে গেলে, প্রোডাকশন প্রসেস একটা ইন্ট্রোডিউস করতে গেলে তারা বাধা দেয়। কিন্তু মানুষ কি চায়? মানুষ যায় কাজটা স্মুথলি যাতে হয়, তারা চায় টাকা তুলে নিতে। বোম্বেতে ইন্ডাস্ট্রিয়াল স্ট্রাইক বেশি। কিন্তু কলকাতায় তো সেখানকার মতো দত্ত সেনা নেই, শিব সেনা নেই, কলকাতায় দাঙ্গা হয় না। তা সত্ত্বেও কেন সব মহারাষ্ট্রের যাচ্ছে? লোকেরা টাকা দিতে চায়, কিন্তু তার বিনিময়ে তারা কাজ চায়। আপনারা এতদিন বলেন নি, মুখ্যমন্ত্রী দুঃখ করে বলেন। কিন্তু তা সত্ত্বেও সেটা করা যায় নি। এখানে ফরেন ইনভেস্টমেন্ট আসছে না। এন আর আইদের মধ্যে একজনকে পেয়েছেন। পুর্ণেন্দু চ্যাটার্জি, আমার ছোট ভাইদের সঙ্গে আই আই টিতে পড়ত। আমি শুনেছি ওর হাতে ফাইফ বিলিয়ন ইনভেস্টেবল ডলার আছে। আমি ইকনোমিক টাইমসে পড়ছিলাম, ওরা একটা ইন্টারভিউ নিয়েছিল। নিউ রুটসের কথায় ইকনোমিক টাইমস একটা সুন্দর কথা লিখেছে ইট ওয়াজ লো অন হার্ড নিউজ হাই অন সেন্টিমেন্টস। রজত গুপ্ত ম্যাকিন্টোস-এর ম্যানেজিং ডিরেকটর হয়েছেন। তাতে আমাদের কি হল? ঐ ম্যাকিন্টোস ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্টের উপরে একটা সার্ভে করেছে। তারা বলেছেন এখন পর্যন্ত ইওর প্রোগ্রেস ইজ ভেরি স্লো। ইউ আর মিসিং দি বাস। একটা নেগেটিভ অ্যাটিচিউট। আপনারা বার বার এই রকম করছেন।

[4-40 — 4-50 p.m.]

আপনাদের যে নেগেটিভ অ্যাটিটিচিউট 'ইস্কো'র ব্যাপারে তাতে আমি প্রথমে থেকেই বলেছিলাম যে মুকুল ছাড়া কেউ টাকা দেবে না কিন্তু আপনারা বললেন যে, না, 'সেল'কে দিয়েই করতে হবে। আজকে 'ইস্কো' বি আই এফ আরে গেল। বি আই এফ আরে গিয়ে আরও দুই বছর লাগবে এবং মডার্নাইজেশন এতে পিছিয়ে যাচ্ছে। অল্টারনেটিভলি 'ইস্কোর' মডার্নাইজেশন আজকে যদি বন্ধ হয়ে যায় তাতে ক্ষতি কাদের হবে বলতে পারেন? আপনাদের বিপ্লব এবং নেগেটিভ ট্রেড ইউনিয়ানিজিম থাকলেও 'ইস্কো'র মডার্নাইজেশন প্রবলেম সলভ করতে পারছেন না। আপনারা সুযোগ পেয়েও সেটাকে প্রয়োগ করতে পারছেন না। আপনাদের যে ওয়েবেল টেলিম্যাকস ছিল সিমেন্সের সাথে তার পুরো শেয়ারটা বিক্রি করে দিয়েছেন। আমি বলব এটাই একটা ঠিক কাজ করেছেন এই টাকা বেচে দিয়ে। সিমেন্স এখন ভালো করে চালাবে। আর আপনারা এই শেয়ার বেচে দিয়ে ওই টাকাকে আরেকটা ইন্ডাস্ট্রির কাজে লাগাতে পারবেন। আপনারা জয়েন্ট সেক্টরে ওয়ার্ক করছেন কিন্তু আপনাদের টাকা নেই। আপনারা অ্যাসিস্ট্যান্স সেক্টর চাইছেন কিন্তু দি গ্রোথ ইজ নট অ্যাজ মাচ অ্যাজ নিডেড। পশ্চিমবাংলার এই আন-এমপ্লয়মেন্ট মেকসাসকে ব্রেক করার জন্যে শুধু সদিচ্ছা আছে এই বক্তৃতা দিলে হবে না তারজন্য আপনাদের বছরে অন্তত ২০ হাজার কোটি টাকার ক্রংকিট প্রোপোজাল নিয়ে আসতে হবে এবং এই জিনিসটা আপনাদের দেখাতে হবে। শুধু বছরে ৭০০ কোটি টাকা নয়, পশ্চিমবাংলায় কোনও রকম ব্রেক থ্রু করতে গেলে বছরে অ্যাট লিস্ট

৩ থেকে সাড়ে ৪ হাজার কোটি টাকার প্রোজেক্ট ইমপ্লিমেন্ট করতে হবে। আপনারা ১৯৮২ সালে জয়েন্ট সেক্টর করেছেন আর ১৯৯৪ সালে সিমেন্সের কাছে বেচে দিয়েছেন। এতে সত্যিসত্যি কমিউনিস্ট পার্টির ট্রান্সিসন হলেও তারজন্য বাংলা অপেক্ষা করে থাকবে না। এমন কি শিল্পও অপেক্ষা করে থাকবে না, বেকারি বাড়বে এবং ট্রাডিশনাল ইন্ডাস্ট্রিগুলো তার স্বাভাবিক নিয়মেই তলার দিকে যাবে। যে সেখানে সানরাইজ ইন্ডাস্ট্রিজ আসবে না, ইলেক্ট্রনিক্স আসবে না, হাইটেক ইত্যাদি আসবে না, পশ্চিমবঙ্গ ডুববে। এই সমস্ত কারণে এই বাজেটের বিরোধিতা করে এবং কাট মোশন সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল রেজ্জাক মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিরোধী দলের সদস্য শ্রী আব্দুল মান্নান সাহেব বলেছেন যে, আমার নাকি ইতিবাচক কথাবার্তা বলি না, সব ভাববাচ্যে বলি। দু-একটি ক্ষেত্রে ইতিবাচক হতে পারে কিন্তু আমরা নেই নেই করেও পশ্চিমবাংলাতে ২১৬টি ফুড প্রসেসিং ইউনিট করেছি। যদিও এরমধ্যে ২০-২২টা বড়, ৪০-৪১টা মাঝারি একংশ বাকি ক্ষুদ্র। আমাদের বেশিরভাগ হচ্ছে সিজিন্যাল, সেইজন্য যেসব ফল বা সব্জি যে মরশুমে হয় সেই মরশুমেই তার ফুড প্রসেসিং হয়ে থাকে। আমরা ফিলার ক্রপ করে যাতে এগুলোকে বারো মাস চালাতে পারি এবং টিকিয়ে রাখতে পারি তারজন্য অনেকগুলো প্রস্তাব নিয়েছি। দেওকীনন্দবাবু বললেন যে, আমাদের এখানে নাকি রেড টেপিজিমের জন্য কিছু হয় না। আমি এই প্রসঙ্গে বলতে পারি যে, এখানে রেড টেপিজিমের জায়গা নেই। আমরা সিঙ্গল উইন্ডো সিস্টেমে কাজ করছি। মাননীয় সৌগতবাবু আপনার জানাশুনো আছে, লোকজনও আছে, পাঠাবেন এখানে আমি বলছি ৭ দিনের মধ্যে সমস্ত প্রোজেক্ট ক্লিয়ার হবে। যদিও নাও পাঠাতে পারেন ঠিকানা দিয়ে দেবেন আমাদের লোক গিয়ে যোগাযোগ করে ডেকে আনবেন। এই ব্যাপারে কোনও অসুবিধা হবে না। পরিকাঠামোর বলছি নর্থ বেঙ্গলের ৫টি ডিস্ট্রিক্ট, মেদিনীপুর, পুরুলিয়ায় ফল মূল সব্জি এবং অন্যান্য কি কি পাওয়া যাবে তার একটা প্রোজেক্ট রিপোর্ট এবং তার একটা সমীক্ষা আমি তৈরি করেছি। যেকোনও উদ্যোগী গেলেই নিশ্চিতভাবে তারা পাবেন। এছাড়া মাংস, মুরগি, মাছ ইত্যাদির ব্যাপারে প্রোজেক্ট রিপোর্ট এবং টেকনো ইকনমিক সার্ভে সব রেডি আছে, আপনারা লোক পাঠাবেন নিশ্চয়ই সাহায্য পাবেন। বাণিজ্যের সুযোগ সুবিধার ক্ষেত্রে কৃষিজাতপণ্য কি কি জিনিস, কোথায় কত দামে কিভাবে বিক্রি হতে পারে তার একটা সার্ভে রিপোর্ট আমরা রেডি করেছি। যেকোনও সময়ে গেলে আপনারা তার সহযোগিতা পাবেন। ছোট ছোট শিল্প গড়ে তোলার ক্ষেত্রে যাদের নিজেদের কিছু সঙ্গতি আছে, ইনভেস্টমেন্ট করতে পারে এমন ৭৬ জন ছেলে মেয়েকে আমরা গত বছর ট্রেনিং দিয়েছি। এই বছরও ১০০ জনকে ট্রেনিং দেওয়ার ব্যবস্থা করেছি। ছোট খাটো শিল্প এদের কোনও টেকনোলজি নেই, এদের কোনও রিসার্চ ডেভেলপমেন্ট নেই। সেখানে কোনও জায়গায় ওদের আটকে গেলে যাতে বুঝতে পারে তারজন্য প্রসেস কাম প্রোডাক্ট ডেভেলপমেন্ট সেন্টার বেহালায় তৈরি হয়েছে। সামনের রবিবার সেটা উদ্বোধন হবে।

এখন থেকে ছোটরা সুযোগ সুবিধা পেতে পারেন। এছাড়াও ঝাড়গ্রাম, বেলপাহাড়ি ট্রেনিং কাম প্রোডাকশন সেন্টার তৈরি হয়ে গেছে। সেখানে কাজ শুরু হয়ে গেছে। ডিপার্টমেন্টের কোথায়, কি শিল্প করার জন্য, কোথায় যেতে হবে, কার সঙ্গে যোগাযোগ করতে হবে, কোথায় গেলে লোন পাওয়া যায় এই সমস্ত নিয়ে আমরা একটা হ্যান্ড বুক তৈরি করেছি।

এর সমস্ত সুযোগ এই ছোট শিল্পপতিরা পাবেন। আর এই যে ৭৬ জনকে ট্রেনিং দিয়েছিলাম এর ভেতরে ৫ জন বারুইপুরের, ৫ জন বর্ধমান, ২ জন তারা উৎপাদন শুরু করেছেন। মালদায় ২০ জন তারা একটা কো-অপারেটিভ তৈরি করেছেন এবং খুব শীঘ্রই তারা উৎপাদনের দিকে যেতে পারবেন। আর ছোট শিল্পগুলিকে বড় হাঙরদের থেকে বাঁচাদের জন্য পার্লে বলুন নেস্টলে বলুন, গোদরেজ বলুন, আমরা ৫ লক্ষ টাকার মতোন প্লান্ট মেশিনারিতে ধরেছি, এখন ফুড প্রসেসিং ইউনিট জ্যাম, জেলি, আচার থেকে আরম্ভ করে যত ফুড প্রসেসিং হবে তার ট্যাক্স মুকুব—কোনও সেলস ট্যাক্স দিতে হবে না। এই ব্যবস্থা আমরা করেছি। এছাড়া মালদা থেকে আম আসতো, কলকাতায় সেই আম সেমি প্রসেস হয়ে আসতে গেলে নুনে জারিয়ে ম্যাঙ্গো স্লাইজিং অ্যান্ড ব্রান্ড তাতে এন্ট্রি ট্যাক্স ছিল এইট পারসেন্ট, আমরা সেটা কমিয়ে টু পারসেন্ট করেছি। আবার এই বড়রাও যাতে ইনভেস্ট করে পশ্চিমবাংলায় সেটা দেখার জন্য আমাদের ঐ ইন্ডাস্ট্রিয়াল প্রমোশন অ্যাসিস্ট্যান্স স্কীম পশ্চিমবাংলায় যে বড় ইউনিট আছে, পশ্চিমবাংলায় তারা যদি ইনভেস্ট করেন মার্কেটিং ডেভেলপমেন্টের জন্য, অ্যাডভার্টাইজমেন্টের জন্য যাতে তাদের সেলস ট্যাক্স এর ৯০ পারসেন্ট রি-এমবার্সমেন্ট দেওয়া হবে, এ করে ছোট বড় মাঝারি সবাইকে অ্যাকোমোডেট করে, সবাইকে সুযোগ দেওয়া এই ব্যবস্থা করা হয়েছে যেটা আগে কোনও কালে কেউ ভাবেনি, ছিল না এছাড়া বীরভূম, মুর্শিদাবাদ জেলায় একটা ইউনিট করা হয়েছে, খুব শীঘ্রই সেটা কার্যকর করা হবে। আমাদের সুদীপবাবু যেটা বলছিলেন বারুইপুরের ২৪ পরগনায়, হ্যাঁ এটা আমরা ভেবেছি, ওনাকে বলেছিলাম স্কীম দিন, উনি দিতে পারেননি, কিন্তু সোনারপুরে আমাদের যে তিস্তা ফুড ভেজিটেবিল আন্ডারটেকিং আছে তার নিজস্ব কোনও প্রোডাকশন ইউনিট ছিল না, সেই ইউনিট সোনারপুরে করা হয়েছে এবং তাতে উৎপাদন শুরু হয়ে গেছে, এটা ওকে একটু খোঁজ খবর নিতে বলবেন। মাশরুম চাষের সুযোগটা আছে এবং বাড়িতে বাড়িতে ছেলেমেয়েরা যাতে এর সুযোগ নিতে পারেন, এর জন্য রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়, কল্যাণী বিশ্ববিদ্যালয় ও মিনপিঠকে আমরা টাকা দিয়েছি তারা ল্যাবরেটরি করেছেন, তারা ট্রেনিং দিচ্ছেন এবং রেগুলোর ভাবে ছেলেমেয়েরা ট্রেনিং নিচ্ছেন, তারা স্পনসর্ড সাপ্লাই দিচ্ছেন—এবং তার সুযোগ নিচ্ছেন। দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল তারা আমাদের কাছে একটা প্রোজেক্ট দিয়েছিল ৭০ লক্ষ টাকার, আমরা সেটা ক্লিয়ার করেছি। সেন্ট্রাল গভর্নমেন্ট সাহায্য করছেন, তাদেরও প্রোজেক্ট এগিয়ে যাচ্ছে, যাতে সেখানে মাশরুমের চাষ ভালভাবে হতে পারে। আর বড়দের কথা একটু বলি, দেশীয় কোম্পানি বৎসরে আলানা অ্যান্ড সন্স ওরা, আমাদের কাছ থেকে প্রোজেক্ট ক্লিয়ারেন্স নিয়েছেন, তারা মাছ মাংসের জন্য ৩০ কোটি, ফ্রুট ভেজিটেবিল এর জন্য ১০ কোটি টাকা, মোট ৪০ কোটি টাকা বিনিয়োগ করবেন দুর্গাপুরে এবং মৌরিগ্রাম। তারা কারখানা করবেন কাজ এগুচ্ছে, খুব শীঘ্রই সেটা করা যাবে।

আর মুস্তাফা ফ্রুট প্রোডাক্টস একটা প্রোজেক্ট ক্লিয়ারেন্স নিয়েছেন, তারা ২ কোটি ৪০ লক্ষ টাকার একটা প্রোজেক্ট করবেন জার্মানির কোলাবোরেশনে। এছাড়া সেন্টার ফুড এরা ইজরায়েলি কোলাবোরেশনে ৯ কোটি টাকার একটা প্রোজেক্ট করবেন গোপালপুরে উত্তর ২৪ পরগনায় আগে কিছু লেখা আছে যেমন ক্রশ ওশিয়ান এন্টারপ্রাইজ, এরা দত্তপুকুরে একটা পোল্ট্রি প্রোজেক্ট, মিল্ক প্রোজেক্ট করবেন ২২ লক্ষ টাকায়। এছাড়া আরও শিলিগুড়িতে করছে,

এইসব ব্যবস্থা আছে। এছাড়া এন আর আই-এর কথা বললেন, এন আর আইদের কথাটা ভাববেন এন আর আই দেরকে ডেকে আনছি না, ওরা আসছেন। কারণ গুড় থাকলে পিঁপড়ে আসে। এখন এন আর আইদের আসার জন্য আমাদের কাছে একটা প্রস্তাব আছে ডঃ তপন বিশ্বাস অ্যান্ড আদারস—তারা ফুড প্রসেসিং এর জন্য একটা প্রস্তাব দিয়েছেন, কারণ আপনারা জানেন ঐ দেওকীনন্দন বাবু বলছিলেন যে ক্যালকাটা ইজ এ বিগেস্ট মার্কেট, এখানে সেল করা যায়, পারচেজ করা যায়, গুজরাট এবং মহারাষ্ট্রের চেয়ে এখানকার মার্কেট অনেক বেশি। এখানে একটা স্টেবিল গভর্নমেন্ট আছে, এখানে কোনও দাঙ্গাহাঙ্গামা হয় না, শ্রমিকদের স্কিল আছে এবং চিফ লেবার পাওয়া যায়। হংকং বেস্ড কয়েকটি সংস্থা ব্রিটিশ থেকে চলে আসছে চায়নার হাতে, সেইজন্য ওখানের যারা মাল্টিন্যাশনাল বড় বড় কোম্পানি তাইওয়ান, ইন্দোনেশিয়া, ফিলিপিনস বড় বড় কোম্পানি সাউথ স্প্যাসিফিক ওশিয়ানে ছড়িয়ে পড়েছে। এখন কাঁকড়া রপ্তানি হচ্ছে, কাঁকড়ার দাম ৯০ টাকা, খুব শীঘ্রই কলকাতা হবে কাঁকড়ার একমাত্র সেন্টার। পেট্রো ডলারের জোরে ছিল বোম্বে একমাত্র সেন্টার, এখন কলকাতার সম্ভাবনাকে কেউ ঠেকিয়ে রাখতে পারবে না। স্প্যাশিফিক এশিয়ার সমস্ত মার্কেট খুলে যাচ্ছে এবং কলকাতা হচ্ছে তার একমাত্র ভবিষ্যৎ, এই জায়গায় দাঁড়িয়ে আমি আপনদের কাছে আবেদন করব, আপনারা সহযোগিতা করুন, আপনারা হট্টগোল করবেন না, হতে দিন, আপনাদের ছেলেমেয়েদেরও চাকরির ব্যবস্থা করা যাবে।

[4-50 — 5-00 p.m.]

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার যে দুটি দপ্তর আছে সে সম্বন্ধে সদস্য শ্রী আব্দুল মান্নান এবং শ্রী সৌগত রায় কয়েকটি কথা বলেছেন, আমি সাধ্যমতো তার জবাব দেব। তবে তারও আগে মাননীয় সদস্য শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় এবং তাদের আরও কিছু কিছু সদস্য একই কথার পুনরাবৃত্তি করে মহারাষ্ট্র, মহারাষ্ট্র করে কিছু কথা বলেছেন সে সম্বন্ধেও আমি কয়েকটি কথা বলব। তারা মহারাষ্ট্র মহারাষ্ট্র করে এমন বক্তৃতা করলেন যা শুনে মনে হল মহারাষ্ট্র বোধহয় এমন একটা জায়গা যা স্বর্গের কাছেও হার মানবে। স্যার, বিভিন্ন কারণে আমাকে মহারাষ্ট্রে যেতে হয় এবং মহারাষ্ট্রের ব্যাপার আমি জানি, দেখেছি তারা বললেন, মহারাষ্ট্র নাকি শিল্পে খুবই উন্নত হয়েছে এবং তারা যা বলে গেলেন তাতে আমি হিসাব করতে পারলাম না যে কত হাজার কোটি টাকা সেখানে বিনিয়োগ করা হয়েছে। এটা যদি সত্য হয় তাহলে তার সঙ্গে সঙ্গে আরও একটা সত্য সংযোজন করতে হবে সেটা হচ্ছে সেখানে রুগ্ন ও বন্ধ কলকারখানার সংখ্যা সারা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি, সেখানে বেকারের সংখ্যা সারা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি। তাহলে এই যদি উন্নতির অবস্থা হয় তাহলে অনেকে ভাবতে পারেন এত উন্নতির আর কোনও দরকার নেই— আমাদের বেকারের সংখ্যা কম থাক, বন্ধ কলকারখানার সংখ্যা কম থাক। সৌগতবাবু বলেছেন যে সেখানে শিবসেনা, দত্তসামন্ত আছে। হ্যাঁ, আছে। মহারাষ্ট্র সম্পর্কে কতটা তিনি জানেন কিন্তু নানান কারণে আমাকে মহারাষ্ট্রের বিভিন্ন জায়গাতে যেতে হয় কাজেই এই দপ্তরের মন্ত্রী হিসাবে নয়, বহু ট্রেড ইউনিয়নের সঙ্গে যুক্ত আছি বলে আমি জানি সেখানকার শ্রমিকদের কি দুর্দশা। সবচেয়ে বড় কথা হচ্ছে, এখানকার শ্রমিকরা কোনও অত্যাচার মানতে রাজি নয়, এখানকার শ্রমিকদের একটা আর্দশবোধ, নীতিবোধ, মর্যাদাবোধ

আছে। আমাদের এখানকার শ্রমিকদের এই যে আদর্শ নীতি, মর্যাদাবোধ এটা কোনও অবস্থাতেই আমরা খর্ব হতে দেব না। ইস্কো সম্পর্কে সুদীপবাবু অনেক কথা বলেছেন। ইস্কোর ব্যাপারে যে সিদ্ধান্ত হয়েছে সেখানে সিটুর নাম করে উনি অনেক কথা বললেন। কিন্তু উনি জানেন যে ইস্কোতে আই এন টি ইউ সি আই টি উই সি সিটু—র যুক্ত কনভেনশনের সিদ্ধান্ত অনুযায়ী ইস্কোর ব্যাপারে বক্তব্য রাখা হয়েছিল। সুতরাং ভুল করে শুধু ঐ সিটু কমিউনিস্ট পার্টি এসব বলে কোনও লাভ নেই। আমরা যেটা বলেছি সেটা হচ্ছে, এটা তো প্রাইভেট সেক্টারের আগে ছিল। এটা কেন রুগ্ন হল? এর রুগ্নতা দূর করে একে যদি আধুনিকীকরণ করতে হয় তাহলে অন্য মানসিকতা নিয়ে এখানে কাজ করা দরকার যেটা কোনও ব্যক্তি বা গোষ্ঠী মালিকানার দ্বারা সম্ভবপর নয়। এটাই হচ্ছে মূল কথা। এ বিষয়ে বিরোধীপক্ষের বন্ধুরা সবই বোঝেন কিন্তু বক্তৃতা দেওয়ার সময় অন্য কথা বলেন। কাজেই আমি ওদের বলব, এসব কথা বক্তৃতার জন্য বলা যায় কিন্তু সত্য কথাটা বুকে হাত দিয়ে বলার দরকার আছে। তারজন্য সৎ সাহস থাকার দরকার আছে।

[5-00 — 5-10 p.m.]

আমার পুরানো দিনের বন্ধু দেওকীনন্দন পোদ্দার বললেন যে শেয়ার মার্কেটের সঙ্গে এই কারখানা, এই শিল্পের কোনও সম্পর্কে নেই। সঙ্গে সঙ্গে আবার বলছেন এখানে শেয়ার মার্কেট হচ্ছে একটা রাজ্যের এবং একটা দেশের নিরিখ। ব্যারোমিটার। আমি জানি না উনি ওটা বলেছেন কিভাবে। ভবিষ্যতে উনার এই ব্যাখ্যাটা শোনবার আশা রাখি। আমার বন্ধুদের বিরোধী পক্ষের আব্দুল মান্নান বললেন সরস্বতী প্রেস সম্পর্কে, উনি বললেন বি জি প্রেসটা গভর্নমেন্টের, আর সরস্বতী প্রেসটা আন্ডারটেকিং। দুটোর মধ্যে পার্থক্য কি সেটা বুঝতে পারলাম না। আর বললেন জয়ন্ত রায়, উনি জয়ন্ত রায় নন, উনি পার্থ রায়। আগে একজন আই এ এস অফিসার ছিলেন। রায় পদবী শুনলেই উনার মাথা খারাপ হয়ে যায়। ডি সি এল সম্পর্কে সৌগত বাবুর সমালোচনা সম্পর্কে আমি বুঝি। ওখানে আগে অনেক টাকা লস হয়েছে, এখনও লস হচ্ছে। ডি সি এল সম্পর্কে বলতে গিয়ে যে সব কথা উনি বললেন তা ঠিক নয়। আমি জানাচ্ছি, ডি সি এল তিনটে ইউনিয়ন আছে, সি আই টি ইউ, আই এন টি ইউ সি, এ আই টি ইউ সি। সমস্ত ওয়ার্কারদের সঙ্গে একসঙ্গে বসে করা হয়। ডি সি এল এ নিশ্চয়ই অগ্রগতি হয়েছে। তবে এই কথা বলব না যে সমস্ত লোকসান বন্ধ হয়ে গেছে। তবে যে জায়গায় ওটা পৌঁচেছিল, তার থেকে অনেক উন্নতি হয়েছে। এই সম্পর্কে ঐ এলাকার আই এন টি ইউ সি নেতাদের সঙ্গে কথা বলে জেনে নেবেন সৌগত বাবু। ভারত ইলেকট্রিক্যাল, এটার জন্য এন্টারপ্রিনার বলুন, প্রোমোটার বলুন, ইনভেস্টার বলুন কাউকে পাওয়া যাচ্ছে না। যেহেতু এই সম্পত্তিকে প্রোমোটার এর হাতে চলে যাচ্ছে, তার জন্য সরকার এটা কিনে নেন এবং বর্তমানে ঠিক করছেন কাকে দিয়ে চালানো যায়। দু চার দিনের মধ্যে মীমাংসা হবে এবং যারা আপাতত কাজ পাবে না, তাদের যাদের সময়ের মধ্যে ফেরত নেওয়া যায়, সেই রকম একটা সম্ভাবনা আছে, এইটুকু বললাম। মীমাংসা হয়ে গেলে আমি সৌগত বাবুকে এই সম্পর্কে পরে জানিয়ে দেব। কৃষ্ণা গ্লাস ফ্যাক্টরি, ইলেকট্রো মেডিকেল সম্পর্কে বলা হয়েছে। এই সব জায়গায় সমস্যা আছে। কৃষ্ণা গ্লাস ফ্যাক্টরির একটা কারখানা আছে যাদবপুরে, এটা ম্যানুয়াল, আর একটা বারুইপুরের যেটা আছে সেটা হচ্ছে

কিছুটা সেমি অটোমেটিক। এই দুটোতে উৎপাদন হয় এবং যে উৎপাদন হচ্ছে তার চাহিদা বাজারের সঙ্গে কোনও মতে চলতে পারছে না, যাতে অ্যাট পার চলতে পারে। আমরা কিছু লোককে পাঠিয়েছি তারা দেখছে। আমি আশা করছি খুব শীঘ্র এটার একটা কিছু ব্যবস্থা হবে। মাননীয় সদস্য শোভনদেব চট্টোপাধ্যায় আমার প্রচেষ্টার কথা জানেন। এব্যাপারে আমি আপনাদের সাহায্য আশা করছি। ইলেকট্রো মেডিকেলের ব্যাপারে আপনারা একটু খবর নেবেন যেকটা কারখানা একটু রুগ্নতা কাটিয়ে উঠছে তার মধ্যে এটা একটা

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** ওটা কবে থেকে রগ্ন হল? আমাদের সময় তো রুগ্ন ছিল না।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** জয়নাল সাহেব, আপনি পুরানো দিনের লোক, আমাকে একটু বলতে দিন, তারপর দরকার হয় আপনি বলবেন। আর আপনাদের সময় পশ্চিমবঙ্গে কোনও অসুবিধা ছিল না, এটা একটা সোনার রাজ্য ছিল। সেজন্য আমরা এখানে বসেছি আর মানুষ আপনাদের ঝাঁটা মেরে তাড়িয়ে দিয়েছে। এই হল কথা। যাই হোক ইলেকট্রো মেডিক্যাল সম্বন্ধে একটা কথা বলি, পি বি সি ব্লাড ব্যাঙ্ক তৈরি করার একটা প্রোজেক্ট ন্যাশনাল রিসার্চ অ্যান্ড ডেভেলপমেন্ট কর্পোরেশন করেছে এবং তা যদি আমরা করতে পারি তাহলে নিশ্চয়ই ইলেকট্রো মেডিক্যাল অনেক ভাল হয়ে যাবে। একটা ভাল জায়গায় পৌছাবে। কিন্তু একটা অসুবিধা আবার সৃষ্টি হয়েছে ঐ ওপর থেকে—দিল্লি বললে রেগে যাবেন সেটা হচ্ছে, আগে কথা ছিল ফিনান্সের একটা পার্ট এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক দেবে। এখন আবার সেটা ওরা বলছেন না ওখানে নয়, ব্রিটিশদের কাছে যেতে হবে, ব্রিটিশ ডেভেলপমেন্ট ব্যাঙ্কের কাছে যেতে হবে। আমরা যদি নাও যাই তাহলেও ওরা আমাদের জোর করে ধরে ব্রিটিশদের কাছে পাঠাবেন। যাই হোক এর পরবর্তী ফলশ্রুতি পরে আপনাদের জানাব, এখনও পর্যন্ত জানাবার মতো জায়গায় আমরা আসি নি।

আর একটা বলি, সেটা হচ্ছে স্যাকসবি ফার্মার। এটা খুবই রুগ্ন ছিল রুগ্ন অবস্থায় আছে এবং লোকসান অনেক বেড়েছে। কেন্দ্রীয় সরকারের গৃহীত নীতির দ্বারা স্যাকসবি ফার্মারকে একেবারে শেষ করে দেওয়া হচ্ছে। কারণ এটা প্রধানত রেলওয়ে কমপোনেন্ট তৈরির কারখানা এবং রেলের তরফ থেকে সমস্ত অর্ডার দেওয়া বন্ধ করে দেওয়া হয়েছে। ফলে এ নিজের পায়ে দাঁড়াতে পারছে না। আমরা বিভিন্ন ভাবে এখনও একে বাঁচিয়ে রাখার চেষ্টা করছি। কিন্তু ওরা পশ্চিমবাংলার সমস্ত শিল্পের শ্মশান-যাত্রা করে দিতে চাইছেন। সেটা হবে না। এই কথা বলে সব কটি ব্যয় বরাদ্দকে সমর্থন করার অনুরোধ জানিয়ে, সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার দপ্তরের ব্যয় বরাদ্দের সম্পর্কে যে প্রস্তাব পেশ করা হয়েছে তাকে পুনরায় আমি সমর্থন করছি। যে ছাঁটাই প্রস্তাবগুলি এখানে পেশ করা হয়েছে সেগুলির সম্পূর্ণ বিরোধিতা করছি। প্রথমেই আমি এই কথা বলতে চাই যে, ব্যয় বরাদ্দের দাবি পেশ করার সাথে সাথে শিল্প সংক্রান্ত বর্তমান পরিস্থিতি সম্পর্কে দুটি পুস্তিকা প্রকাশ করেছি। প্রতি বছরই প্রকাশ করা হয়, এ বছরও হয়েছে। সেই পুস্তিকা দুটির মধ্যে বিস্তারিতভাবে আমাদের বক্তব্য বলা আছে। কাজেই পুনরায়

নগুলি উল্লেখ না করে ছাঁটাই প্রস্তাবে যে সব কথা আমাদের বিরুদ্ধে মাননীয় সদস্যরা লেছেন এবং আজকে বিতর্কের সময় যা যা উল্লেখ করেছেন তার আমি জবাব দেবার চেষ্টা রব। ছাঁটাই প্রস্তাবে যা বলেছেন প্রধানত আমাদের সৌগত রায় এবং দেবপ্রসাদ সরকার। সৗগত রায় ৩টি ছাঁটাই প্রস্তাব এনেছেন এবং দেবপ্রসাদবাবু ১টি ছাঁটাই প্রস্তাব এনেছেন। সৗগতবাবুর ছাঁটাই প্রস্তাবে আছে পরিকাঠামোর ব্যর্থতা, হলদিয়া পেট্রোকেমিক্যালস আর বলু বি জি প্রেস। আমি ৩টি সম্বন্ধে বলতে চাই। হলদিয়া পেট্রোকেমিক্যালস সম্পর্কে আমি য়েকদিন আগে বিধানসভায় প্রশ্নোত্তরপর্বে বলেছিলাম, এটা এখন দ্রুত কাজ এগুবার সম্ভাবনার র্যায়ে এসেছে। একজন বক্তা এখানে বলেছেন, আমাদের মাননীয় সদস্য শ্রী আব্দুল মান্নান াহেব ৩ বছরের বাজেট বক্তৃতা উল্লেখ করে তিনি একটা বিরোধিতা দেখাতে চাচ্ছেন, কিন্তু নি অস্বীকার করতে পারেন না এই বিধানসভায় দাঁড়িয়ে যে, ৬০ দশকের মাঝামাঝি দরখাস্ত রে দিল্লির সরকার অনুমোদন দিয়েছেন ১৯৯০ সালে। ১৯৯০ সালে থেকে ১৯৯৪ সাল র্যন্ত অনেক কাজ হয়েছে। ১১০০ কোটি একের বেশি জমি অধিগ্রহণ করা হয়েছে এবং রজন্য মামলা হয়েছে হাইকোর্টে এবং তার নিষ্পত্তি করা হয়েছে। বসবাসকারী মানুষদের পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছে। এইরকম প্রাথমিক স্তরে অনেক কাজ থাকে, সেগুলি খুব দ্রুত গতিতে এগুচ্ছে। পরবর্তীকালে যাতে দেরি না হয় তারজন্য আন্তর্জাতিক ক্ষেত্রে কারিগরি হযোগিতার জন্য যেসব চুক্তি করা দরকার সেগুলি করা হয়েছে। এখন আমাদের কাজের আগে ১৫ বছর দিল্লির সরকার যেটা স্বাভাবিকভাবে এককথায় অনুমোদন দেওয়া দরকার সেই অনুমোদন দিতে দেড় দশক সময় লাগিয়ে দিলেন আর আমাদের দুই বছর, আড়াই বছর সময় লাগছে ঠিক করতে, সেই অগ্রগতির কথা উল্লেখ করলেন না, এটা দুর্ভাগজনক। হলদিয়া পেট্রোকেমিক্যালসের ব্যাপারে বামফ্রন্ট সরকার দ্রুততার সাথে, নীতি, নিষ্ঠার সাথে, গুরুত্বের কথা বিবেচনা করে সঠিকভাবেই কাজ করছে এবং ঠিকভাবে এগিয়ে যাব বলে আশা করি। পরিকাঠামোর ব্যর্থতা সম্পর্কে যে ছাঁটাই প্রস্তাব এনেছেন, সেই পরিকাঠামোর ব্যর্থতা, কিছু দুর্বলতা আমাদের আছে, তবে সমস্ত ব্যর্থতা স্বীকার করি না। শিল্প গড়ে তোলার জন্য পরিকাঠামোর ভীত দরকার এবং সেটা এই সরকারের আমলে হয়েছে যেমন, বিদ্যুতের অগ্রগতির প্রশ্নের শিল্পের অগ্রগতির স্বার্থ অঙ্গাঙ্গিভাবে যুক্ত। টেলিকমিউনিকেশন এটাও আপনার বড় ধরড়ের অগ্রগতি। আগামী দেড়, দুই বছরের মধ্যে টেলিকমিউনিকেশনের ক্ষেত্রে আমাদের রাজ্য গোটা বিশ্বের সাথে যুক্ত হবে। আজকে কেন্দ্রীয় সরকারের সঙ্গে সহযোগিতার ভিত্তিতে দৃঢ়ভাবে কাজ করছি এই দুই ধরনের বিষয়ে। অন্যান্য ফিজিক্যাল ইনফ্রাস্ট্রাকচার, সোশ্যাল ইনফ্রাস্ট্রাকচারের স্বার্থে রাজ্য জুড়ে আরও বেশি অগ্রগতি ঘটানো দরকার। পুঁজি বিনিয়োগ নিশ্চিত করার জন্য সেইসব বিষয়ে সমীক্ষা চালানো হচ্ছে, কাজ করা হচ্ছে। আশা করা যায় এগুলির অনেকটা উন্নতি হবে। সৌগতবাবু বলেছেন কলকাতা থেকে হলদিয়া ছাড়া অন্য কোনও রাস্তা ভাল নয়। কিন্তু আমি বলব, খড়গপুরের ভাল রাস্তা আছে। কলকাতা থেকে কল্যাণী দেড় ঘণ্টার মধ্যে যেতে পারবেন, সেটাও ভাল রাস্তা হয়ে গেছে। বর্ষার পর আরও ভাল হয়ে যাবে। সুতরাং সব খারাপ, বিদ্যুতের ব্যবস্থা নেই তা ঠিক নয়। যেটুকু খারাপ আছে তা ঐ দিল্লির সরকারের অবিচারের জন্য। পরিকাঠামোর ক্ষেত্রে আমাদের যেটুকু ব্যর্থতা আছে সেটা দূর করার জন্য রাজ্য সরকার সচেষ্ট এবং তারজন্য বিশেষজ্ঞদের মতামত নেওয়া হচ্ছে এবং বণিকসভার মতামত নেওয়া হচ্ছে এবং

তাকে কার্যকর করার জন্য সার্বিক উন্নয়ন যাতে ঘটানো যায় তারজন্য চেষ্টা করা হচ্ছে।

[5-10 — 5-20 p.m.]

পরিকাঠামোর মধ্যে, কলকাতার একটাতো পরিকাঠামো, মেট্রো রেল, সেটাতো দিল্লির সরকার করছে, দেখতে পাচ্ছেন না? নানা কারণে দেরি হয় কী করে? মাননীয় দেবপ্রসাদ সরকার মহাশয় আর একটা কথা বলেছেন যে শিল্প বিকাশে ব্যর্থতা, তা উনি যা বলেছেন তার দুটো পয়েন্ট আমি নোট করেছি। একটা হচ্ছে আমাদের রাজ্যতে এখন শ্রমিকরা বামফ্রন্ট সরকারের আমলে শ্রমিকদের পায়ে বেড়ি পরিয়ে দেওয়া হয়েছে। আর একটা বলছেন যে আমরা যখন বেসরকারিকরণ বা ঐসব নীতির বিরোধিতা করছি তখন আমরাই সেগুলি করছি, এই জন্য আমাদের চিন্তা এবং আমাদের কাজের মধ্যে একটা স্ববিরোধিতা আছে। আমি ওনার দুটি বক্তব্যের তীব্রভাবে আপত্তি করছি। যদি উনি বলেন যে এ রাজ্যে শ্রমিকদের পায়ে বেড়ি পরিয়ে দেওয়া হচ্ছে এর মত অসত্য কথা কিছু হতে পারে না। এটা হচ্ছে রাজ্যের শ্রমিকদের প্রতি একটা চক্রান্ত মূলক উক্তি। শ্রমিক এবং শ্রমজীবী মানুষ যতটা গণতান্ত্রিক অধিকার ভোগ করেছেন, নিজেরা অধিকার আদায় করেছেন চেতনার দ্বারা ঐক্যের দ্বারা এটা ভারতবর্ষের অন্য কোনও রাজ্যের মানুষের অভিজ্ঞতার মধ্যেই নেই। আর উনি বলছেন এখানে শ্রমিকদের হাতিয়ার নয়, শ্রমিকরা সমাজের একটা অগ্রগামী অংশ শুধু স্বার্থের সঙ্গে যুক্ত নয়, শ্রমিকরা সমাজের একটা অগ্রগামী অংশ এবং তাদের অবস্থান, তাদের ভূমিকা সমাজের অগ্রগতিতে একটা যথেষ্ট অগ্রগামী ভূমিকা পালন করে। আমাদের পৌনে ২০০/৩০০ বছরের পরে এই ইতিহাসকে কেউ অস্বীকার করতে পারে না। সেই সম্পর্কে আজ পর্যন্ত অন্যান্য জায়গায়, যে সব রাজ্য নিয়ে আপনারা গর্ব করেন, এমন রাজ্যও ভারতবর্ষে আছে যেখানে কংগ্রেসের সরকার আছে সেখানে ১৩ ঘণ্টা ডিউটি দেয়, ওভারটাইম পায় না। এটাই নিয়ম ১৩ ঘণ্টাই ডিউটি। তাই ওভার টাইম পায় না। এখন এই সব কথা, শিল্প বিকাশে ব্যর্থতা, তার হচ্ছে স্ববিরোধিতা উদাহরণটা বলি, স্ববিরোধিতা এটা আর একবার বলছি যে কোনও স্ববিরোধিতা নেই, আমরা যখন ওয়েবেল টেলিমাটিসকে দিই, সিমেন্টকে, ওয়েবেল সিরামিক এ সি সি কে দিয়েছি, শেয়ার বিক্রি করেছি, দামোদর সিমেন্ট যেটা আছে সি সি আই কে দিতে চেয়েছি। একটা দেশের সামগ্রিক জিনিস, পন্ডিত জওহরলাল নেহেরু মহাশয় যে মিশ্র অর্থনীতি ভারতবর্ষে যখন গ্রহণ করেছিলেন তখন আমরা বিরোধিতা করি বা নাই করি যে মিশ্র অর্থনীতি গ্রহণ করেছিলেন সাধারণ নীতির প্রশ্নে আমাদের একটা দৃঢ় বক্তব্য দেওয়া হয়েছিল যে দিল্লির সরকার ভুল পদক্ষেপ নিচ্ছেন, ঢালাও ভাবে বলছে, উদ্ধৃতিটা দিচ্ছি, এটা মিসকোটেড হয়, প্রেসেও হয়, এখানেও হয় সব জায়গায় হয়। দিল্লির কেন্দ্রীয় সরকার আর এখানে রাজ্য সরকার সংবিধানে যাই লেখা থাক না কেন ব্যবহারিক ব্যবস্থাপনায় যা করা হয়েছে— কেন্দ্রীয় সরকার যা করতে পারে রাজ্য সরকার তা পারে না, এখানে সমস্ত কিছু স্বাধীনভাবে তার বলার কোনও অবস্থা নেই, যেটা পুঁজিপতি রাজ্যগুলির মধ্যে যে অবস্থাটা আছে আমাদের তা নেই। কেন্দ্রীয় সরকারের এইসব ব্যাপারে যে নীতিগ্রহণ করার ক্ষমতা আছে গোটা ভারতবর্ষে তা প্রতিফলিত হয়, তার থেকে রাজ্য, কোনও অঞ্চল, কোনও জেলা বাদ যেতে পারে না। আমাদের কোনও স্ববিরোধিতা নেই এটা প্রমাণ করার জন্য আমি আমাদের একটা ঘোষিত বক্তব্য আপনাদের সামনে রাখছি, এটা মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন,

এটা আমাদের সরকারের, দলের মান, ফ্রন্টের বক্তব্য যাই বলুন নীতি হিসাবে ধরতে পারবেন, এটা বার বার বলি, কেউ জেনে করে, কেউ না জেনে করে প্রসঙ্গটা উল্লেখ করে দিচ্ছি।

একথাটার মধ্যে দিয়ে বহুজাতিক সংস্থা, গ্লোবাল নীতি সম্পর্কে বলা হয়েছে। একটি রাজ্য সরকার সামগ্রিকভাবে কোনও নীতি নির্ধারণ করতে পারেন না, কিন্তু এটা যে কোনও বক্তা শুধুমাত্র তথ্যের উপর দাঁড়িয়েও স্বীকার করবেন না, আমাদের রাজ্য সরকার গোটা ভারতবর্ষের মধ্যে একটা নজিরবিহীন অগ্রগতি করতে পেরেছেন। কৃষিতে এই রাজ্য অগ্রগতি করতে পেরেছে যেটা মনমোহন সিংহ স্বীকার করেছেন। আমরা বলিনি তো যে, খাদ্যে আমরা স্বয়ংসম্পূর্ণ! একটি রাজ্য পার্টিশন হয়ে গেলে খন্ডিত রাজ্য কখনও খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে পারে না, তবুও আমরা ভারতবর্ষের মধ্যে কৃষিতে অগ্রগতি করতে পেরেছি এবং খাদ্যশস্য উৎপাদনে তৃতীয় স্থানে রয়েছি। এই অবস্থাতেও আমরা মৎস্য চাষ সামাজিক বন-সৃজন, কুটির শিল্প, স্ত্রী-শিক্ষা প্রভৃতি সমস্ত স্টেট সাবজেক্ট অগ্রগতি করতে পেরেছি। কিন্তু এখনও দিল্লির হাতে সমস্ত চাবিকাঠি রয়েছে। এখানে শিল্পে ডিলাইসেন্সিং হয়ে গেছে বলেছেন, কিন্তু রিপোর্টে দেখছি, ১৫৫০ কোটি টাকা আটকে থাকবার পরও মহারাষ্ট্রে যেভাবে ফিনান্সিয়াল ইনস্টিটিউশনগুলো টাকা লগ্নি করছে, সেখানে রিজার্ভ ব্যাঙ্ক এনকোয়ারি করে ফেভারেবল এনকোয়ারি রিপোর্ট দেওয়া সত্ত্বেও ফিনান্সিয়াল ইনস্টিটিউশনগুলো আমাদের সঙ্গে সেরকম আচরণ করছে না। এর বিরুদ্ধে প্রতিবাদ করতে হবে। বাইরে থেকে লোক এসে মিটিং করে এখান থেকে টাকা, পুঁজি ইত্যাদি তুলে নিয়ে চলে যাচ্ছে বলে আপনারা যা বলেছেন সে-সম্পর্কে দুটো কথা বলতে চাই। এই রাজ্যে যখন কংগ্রেস সরকার ছিল তখনও কিছু কিছু ক্যাপিটাল এখান থেকে চলে গেছে। আপনারা তো এটা বলছেন না, প্রতি বছর ২৫ থেকে ৩০ হাজার কোটি টাকা রাজ্যে যা জমা পড়ে সেই টাকার ব্যাপারটা কেন্দ্রীয় সরকার নিয়ন্ত্রণ করেন এবং ফিনান্সিয়াল ইনস্টিটিউশনগুলোকে আমাদের রাজ্যে সেটা লগ্নি বিনিয়োগ করতে দেন না! এর থেকে অনিয়ম আর কি হতে পারে? এখন পাওয়ারের কথা, ওয়ার্ক কালচারের কথা বলেছেন।

[5-20 — 5-30 p.m.]

আমি কাট মোশন নিয়ে বলে নিই, তারপর বাকি সমস্তগুলি বলব। ডবলু বি জি প্রেস সম্বন্ধে বলেছেন, যতখানি অগ্রগতি ঘটা উচিত ছিল ততখানি ঘটানো যায় নি। এই যে অভিযোগ এসেছে এটা ঠিক নয়। আমি এটা অস্বীকার করছি। ডবলু বি জি প্রেসের অবস্থা অগ্রগতির পথে যাচ্ছে। তবে ওই ৭০/৮০ বছরের পুরানো মেশিন নিয়ে চলবে না। এই ব্যাপারে আমরা একটা টেকনিক্যাল কমিটি করেছি, তার রিপোর্ট পাওয়া গেছে, সেই রিপোর্ট অনুযায়ী আমরা এগোচ্ছি। টাকা-পয়সা বরাদ্দের প্রশ্ন আছে। প্রশাসনিক যে অসুবিধা ছিল সেটা দূর করার চেষ্টা হচ্ছে। অনেক কাজ কিন্তু ডব্লু বি জি প্রেসের কর্মীরা করছে। তবে ওভার টাইম যেটা আগে ঢালাও ভাবে চলতো সেটা বন্ধ করা হয়েছে। সেখানে অনেক কাজের ক্ষেত্রে কিছু সামান্য কাজ হচ্ছে না। এর আগে তারা আরও কাজ করেছে, আরও কাজ তারা পাবে। ডব্লু বি জি প্রেস সম্বন্ধে অনেক বিভ্রান্তিকর খবর এখানে ওখানে বার হয়।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** ব্যালট পেপার ছাপা হয়েছে?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি ঃ** পঞ্চায়েত ইলেকশনের ব্যালট পেপার ছাপা হয়েছে, আমার কাছে লিস্ট আছে কি কি কাজ সেখানে হয়েছে। ডব্লু বি জি প্রেসকে একটা শক্তিশালী প্রেসে পরিণত করার জন্য রাজ্য সরকার সাধ্যমতো প্রচেষ্টা চালাবে। তবে অনেক টাকা বিনিয়োগের এখানে প্রশ্ন আছে। মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় স্ববিরোধী নীতি সম্বন্ধে বললেন এবং যা বলার বললেন। একটা কথা বলেছেন, মাসুল সমীকরণ নীতি প্রত্যাহার করে নেওয়ার পর শিল্প বিনিয়োগে জোয়ার সৃষ্টি হচ্ছে না কেন? আমি বলতে চাই কিউমুলেটিভ অ্যাফেক্ট, পৌনঃপুনিক প্রতিক্রিয়া আমাদের সকলের মাথায় রাখা দরকার। যে মারাত্বক ক্ষতি করেছেন ১৯৫৬ সাল থেকে ১৯৯২ সাল পর্যন্ত সেই ক্ষতিপূরণ করা খুব কষ্টসাধ্য। এর পরেও যেটা করেছেন আপনারা দিল্লিকে সাধুবাদ জানালেন তো? কিন্তু এখনও পর্যন্ত এইটুকু করতে পারলেন না যে সমস্ত কাঁচা মাল আমাদের ১৪০০/১৬০০ কিলোমিটার দূর থেকে আনতে হয় তার উপর রয়েছে। আমাদের রাজ্যের স্বার্থে আমাদের সকলে মিলে এর বিরুদ্ধে প্রতিবাদ করা উচিত। শুধু তাই নয়, ১৯৮২ সালে যে রিপোর্ট সাবমিট হয়েছে সেই রিপোর্ট ওরা গ্রহণ করেছে ১৯৯২ সালে। একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সিদ্ধান্ত গ্রহণ করার ক্ষেত্রে যদি ১০ বছর সময় লাগে—সিদ্ধান্ত কেন্দ্রীয় সরকারের কমিটি জমা দেওয়ার পর তাহলে কি মারাত্মক পরিণতি হতে পারে বুঝুন। এটা অস্বীকার করা যায় না, এই নীতি আমাদের রাজ্যে অপূরণীয় ক্ষতি করেছে। এটা পূরণ করতে সময় লাগবে। সেই জন্য রাজ্য সরকার আপ্রাণ চেষ্টা করছে। আমাদের রাজ্যে যাতে শিল্প গড়ে উঠতে পারে শিল্পের যে সুযোগ এবং সম্ভবনা আছে, আমাদের রাজ্যে যা কাঁচা মালের অবস্থা তাকে কাজে লাগানোর জন্য রাজ্য সরকার উদ্যোগ নিচ্ছে। এর জন্য আমরা সকলের সহযোগিতা চাই। বিনিয়োগ আসছে, আমরা বিদেশি বিনিয়োগ পাচ্ছি। একেবারে সব আসবে না। কিন্তু সম্ভবনা সৃষ্টি হয়েছে। বামফ্রন্ট সরকারের ধারাবাহিক প্রচেষ্টার জন্যই, আপনারা যতই গালি দেন না কেন, আপনারা যতই বিরুদ্ধে প্রচার করুন না কেন, এখানকার কয়েকটি প্রেস আমাদের বিরুদ্ধে প্রচার করা সত্ত্বেও দেশি বিদেশি বিনিয়োগের একটা সম্ভবনা সৃষ্টি হয়েছে। আপনাদের কাছে শুধু অনুরোধ, বিশেষ করে বিরোধী কংগ্রেস সদস্যদের কাছে অনুরোধ, এই যে সরকার দিল্লিতে আছে তারা যাতে আর ক্ষতি না করেন সেটা আপনারা একটু দেখুন। অনেক ক্ষতি তার করে দিয়েছেন, এই অভিযোগ এখানে যাতে আর না ওঠে সেটা আপনারা একটু দেখুন।

আমাদের কলকাতা তথা পশ্চিমবাংলাকে যদি দক্ষিণ পূর্ব এশিয়ার বাণিজ্যের অগ্রগতির সাথে যুক্ত করা যায়, আমরা বারবার সেটা বলছি, কিন্তু সমস্ত পরিকাঠামোর অগ্রগতি কেন্দ্রীয় বিনিয়োগের ক্ষেত্রে অন্যান্য রাজ্যগুলো যেমনভাবে সহায়তা পেয়েছে, আমরা তা পাইনি। এটা ভাববার কথা নয়? যদি গোটা ভারতবর্ষের শিল্পের অগ্রগতি নিয়ে বলেন, সতের আঠারটি রাজ্যে যা হয়নি, ভারতবর্ষের শিল্পের বিকাশ হয়নি, সেখানে আমাদের এখানে কৃষিতে যে অগ্রগতি হয়েছে তা অন্য কোথাও হয়নি। মহারাষ্ট্রের কথায় টাকার অঙ্কে যা বলছেন, সেটা অঙ্কে বাড়েনি। অনেক বেশি বিনিয়োগ হয়, বার হাজার কোটি টাকা ব্যয় করে পাইপ লাইন যা বসিয়ে দেওয়া হয়েছে সেটা রাজ্য সরকার খরচ করেন নি। চার পাঁচ

জার টাকা খরচ করে পেট্রো কেমিকেল বসিয়ে দেওয়া হয়েছে, সেটাতে রাজ্য সরকারের রচ হয়নি। আই পি সি এল করেছে, তারা গ্যাসের পাইপ লাইন করেছে। এখানে তারা রেনি। এমন কি রেলওয়ে নেট ওয়ার্কের ক্ষেত্রে কী অবস্থা দাঁড়িয়েছে? পশ্চিমবাংলায় রলওয়ে ডিফেন্স যদি তিরিশ বছর ধরে হয় তাহলে কী অবস্থা দাঁড়ায়? তারজন্য ভারতবর্ষে াজকে একটা ভারসাম্যহীন অবস্থা দেখা দিয়েছে। তিন চারটি রাজ্য নিয়ে তো হবে না?

ইলেকট্রনিক্সের ক্ষেত্রে আমাদের অগ্রগতি হয়েছে। আপনারা জানেন, মাননীয় মুখ্যমন্ত্রীর চকতার ফলে এবং সংশ্লিষ্ট সমস্ত অফিসার এবং কর্মচারী সংস্থার জোরদার চেষ্টায় এটা য়েছে। আপনারা তো নাকচ করে দিয়েছিলেন। গুজরাটে হবে, পাঞ্জাবে হবে, কিন্তু কলকাতায় বে না। সেইসব কথা অনেকবার বলা হয়েছে। বোম্বেতে সবকিছু ঠিক চলছে তা ঠিক নয়। তবে এটা ঠিক যে অনেকগুলো প্রাথমিক বিষয়, সেগুলো নিয়ে নেওয়া উচিত। আমাকে কজন জিজ্ঞাসা করেছিলেন, সেখানে একটা অনুষ্ঠান হয়েছিল, সেখানে বলেছিলেন যে াদের ওখানে অনেক ভাল অবস্থা। আমি বলেছিলাম ভাল, ঠিক আছে। তাহলে এখানে একটা ইন্ডাস্ট্রির একটা ডিপার্টমেন্ট যেখানে তিনশো লোক কাজ করে, সেটা বেশি ইনসেনটিভ াবে বলে অন্য জায়গায় নিয়ে যাচ্ছে কেন? এটা বোম্বেতে ছিল নাকি? তার বিরুদ্ধে কোনও প্রতিবাদ নেই। প্রতিবাদ না করা খারাপ। এমন একটা অবস্থা করা উচিত? শ্রমিকদের সঙ্গে শিল্পের সম্পর্কে তো ভাল হবে। সম্পর্ক হবে এমন যেখানে শ্রমিকদের প্রতি অবিচারের ম্পর্ক থাকবে না। আমি ওদের জিজ্ঞাসা করেছিলাম, মহারাষ্ট্রের অবস্থা বরাবরই এই রকম নে হয় ভাল। তবে মহারাষ্ট্রে যেসব শিল্প কলকারখানা সংগঠিত হয়েছে, আমরা সেগুলো াই না। যাইহোক আমি ওদের ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি এবং আমার ব্যয় বরাদ্দের াবি সমর্থন করতে গিয়ে দৃঢ়ভাবে বলতে চাই যে কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত নীতির ফলে আমাদের রাজ্য এবং পূর্বাঞ্চলের রাজ্যগুলোর যে অপূরণীয় ক্ষতি করেছেন তা থেকে আপনারা রে আসুন এবং রাজ্য সরকার রাজ্যবাসীর কল্যাণে যে সমস্ত পরিকল্পনা গ্রহণ করেছেন, সেই পরিকল্পনাকে এগিয়ে নিয়ে যাবার জন্য সর্বাত্মক ভাবে সমর্থন করুন, আমাদের কৃষির অগ্রগতির কথা ভেবে, শিল্পের অগ্রগতির কথা ভেবে। আমাদের দাবিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

### Demand No. 24

The motion of Shri Saugata Roy that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 12,26,45,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : "2058—Stationary and Printing" (This is inclusive of a total sum of Rs. 4,08,85,000 already voted on account) was then put and agreed to.

### Demand No. 53

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.

2,00,00,000 be granted for expenditure under Demand No. 53, Major Head : "4407—Capital Outlay on Plantations and 6407—Loans for Plantations". (This is inclusive of a total sum of Rs. 66,70,000 already voted on account in March, 1994) was then put and agreed to.

## Demand No. 75

The motions of Shri Saugata Roy and Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 27,36,15,000 be granted for expenditure under Demand No. 75, Major Head : "2852—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)" (This is inclusive of a total sum of Rs. 9,12,05,000 already voted on account) was then put and agreed to.

## Demand No. 76

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,50,44,000 be granted for expenditure under Demand No. 76, Major Head : "2853—Non-Ferrous Mining and Metallurgical Industries". (This is inclusive of a total sum of Rs. 50,15,000 already voted on account in March, 1994) was then put and agreed to.

## Demand No. 87

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,77,50,000 be granted for expenditure under Demand No. 87, Major Heads : "5465—Investments in General Financial and Trading Institutions and 7465—Loans for General Financial and Trading Institutions." (This is inclusive of a total sum of Rs. 92,55,000 already voted on account in March, 1994) was then put and agreed to.

## Demand No. 88

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 3,22,79,000 be granted for expenditure under Deamnd No. 88, Major Head : "3475—Other General Economic Services" (This is inclusive of a total sum of Rs. 1,07,60,000 already voted on account in March 1994) was then put and agreed to.

**Demand No. 93**

The motion of Shri Saugata Roy that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 14,65,00,000 be granted for expenditure under Demand No. 93, Major Heads : " 4856—Capital Outlay on Petro-Chemical Industries (Excluding Public Undertakings), 4860—Capital Outlay on Consumer Industries Excluding Public Undertakings), 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings) and 6885—Loans for other Industries and Minerals (Excluding Public Undertakings)," (This is inclusive of a total sum of Rs. 14,88,40,000 already voted on account in March, 1994) was then put and agreed. to..

[5-30 — 5-40 p.m.]

**Demand No. 94**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 7,50,00,000 be granted for expenditure under Demand No. 94, Major Heads : "4859—Capital Outlay on Telecommunication and Electronices Industries and 6859—Loans for Telecommunication and Electronics Industries".

(This is inclusive of a total sum of Rs. 2,50,05,000 already voted on account in March, 1994) was then put and agreed to.

**Demand No. 95**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 18,28,00,000 be granted for expenditure under Demand No. 95, Major Heads : " 4860—Capital outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Excluding Public Undetakings and Closed and Sick Industries)"

(This is inclusive of a total sum of Rs. 6,10,00,000 already voted on account in March, 1994) was then put and agreed to.

**Demand No. 96**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 11,10,00,000 be granted for expenditure under Demand No. 96, Major

Heads : " 6875—Loans for Other Industries and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed and Sick Industries)"

(This is inclusive of a total sum of Rs. 3,70,00,000 already voted on account in March, 1994) was then put and agreed to.

### Demand No. 97

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 82,00,000 be granted for expenditure under Demand No. 97, Major Head : 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings and Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 27,35,000 already voted on account in March, 1994) was then put and agreed to.

### Demand No. 74

**Mr. Speaker :** There are 20 cut motions to Demand No. 74 by Shri Abdul Mannan, Shri Subrata Mukherjee, Shri Prabir Banerjee and Shri Deba Prasad Sarkar. All the cut motions are in order and have already been moved.

The motions (cut motion Nos. 1-20) that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 38,01,92,000 be granted for expenditure under Demand No. 74, Major Heads :"2852—Industries (Closed and Sick Industries) 4858—Capital Outlay on Engineering Industries (Closed and Sick Industries) 4860—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries) 4875—Capital Outlay on other Industries (Closed and Sick Industries), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Closed and Sick Industries) and 6880—Loans for Consumer Industries (Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 12,67,45,500 already voted on account in March, 1994) was then put and agreed to.

### Demand No. 92

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 29,12,50,000 be granted for expenditure under Demand No. 92, Major Heads : "4408—Capital Outlay on Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 6401—Loans for Crop Husbandry (Public Undertakings), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries

(Public Undetakings), 6858—Loans for Engineering Industries (Public Undertakings) and 6860—Loans for Commercial Industries (Public Undertakings)", (This is inclusive of a total sum of Rs. 9,70,95,000 already voted on account in Macrh, 1994) was then put and agreed to.

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 64

[5-40 — 5-50 p.m.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পার্বত্য বিষয়ক দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী, রাজ্যের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয়, তিনি ৬৪ নং দাবির অধীনে যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন সে সম্পর্কে আমরা আমাদের অভিমত ব্যক্ত করছি। আমি প্রথমেই মাননীয় মুখ্যমন্ত্রীকে যেটা বলতে চাই সেটা হল যে যখনই পার্বত্য বিষয়ক গোর্খা হিল কাউন্সিল এর ব্যাপারে কোনও বিষয়ের অবতারণা করবেন তখন অন্তত একবার প্রয়াত প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর নামটা বাজেট বক্তৃতায় উল্লেখ করার চেষ্টা করবেন। কারণ, রাজীব গান্ধীর উদ্যোগেই এবং তৎকালীন স্বরাষ্ট্রমন্ত্রী বুটা সিং-এর সহযোগিতায় যেভাবে অশান্ত দার্জিলিংকে শান্ত করার উদ্যোগ নেওয়া হয়েছিল, যেভাবে তারা উদ্যোগ নিয়েছিলেন সেই উদ্যোগের জন্যই আপনারা কথা বলার সুযোগ পেয়েছেন। দার্জিলিং নিয়ে আপনারা রাজনীতি করেছেন, দার্জিলিংয়ের আপনারা অশান্ত করেছেন। দার্জিলিং-এর সমস্ত পরিস্থিতিকে নিয়ন্ত্রণে আনতে যতদিন পর্যন্ত না রাজীব গান্ধী আপনাকে সঙ্গে করে হাত ধরে দার্জিলিং-এর পাহাড়ে না নিয়ে গিয়েছেন ততদিন আপনি দার্জিলিং-এর পাহাড়ে পৌঁছাতে পারেন নি। দার্জিলিং পার্বত্য পরিষদকে ৮৮ সাল থেকে স্বায়ত্ত শাসনের স্বীকৃতি দেওয়া হয়েছিল। আজকে তাদের রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকার টাকা দিয়ে, অনুদান দিয়ে বাঁচিয়ে রাখার চেষ্টা করবেন এটাই আমরা সকলে চাই। আমরা চাই, দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ সুষ্ঠুভাবে কাজ করুক। এরিয়া অব কনফন্ট্রেশন যত বেশি কমে আসে সেটা দেখা উচিত এবং সব দিক থেকে সেটা মেনে নেওয়া উচিত। আজকে সকালে মাননীয় মুখ্যমন্ত্রী প্রশ্নের উত্তর দেবার সময় লগন শেঠের প্রশ্ন ছিল যে ১৯৯৪ সালের মার্চ পর্যন্ত এই গোর্খা পার্বত্য পরিষদকে কোন কোন খাতে কত টাকা দেওয়া হয়েছে এবং রাজ্য সরকারের কাছে পরিষদের আর কোনও পাওনা আছে কিনা, আমি তার সাপ্লিমেন্টারি প্রশ্নে প্রশ্ন করেছিলাম যে আলাদা ভাবে কেন্দ্রকে অর্থ সাহায্য দেবার জন্য সুভাষ ঘিসিং সরাসরি কেন্দ্রকে কোনও চিঠি দিয়েছেন কিনা? আপনি সরাসরি বললেন এই রকম কোনও চিঠি দেবার কথা আমি জানি না। আবার সেখানে সার্কাস্টিক্যালি নোট করলেন। আপনারা সুভাষ ঘিসিং দলে টানার জন্য এখনও নানা কথা বলছেন। আমি গত বারের বাজেট বক্তৃতা শোনাতে চাইছি, তাতে বলছেন, "রাজ্য সরকার আরও দেখছেন যে সভাপতি কেন্দ্র থেকে বার বার সরাসরি ভাবে অর্থ সাহায্য পাওয়ার চেষ্টা করছেন যা সাংবিধানিক অর্থ বরাদ্দ ব্যবস্থার পরিপন্থী। এ ব্যাপারে রাজ্য সরকারের বক্তব্য সঙ্গে সঙ্গে ভারত সরকারকে জানানো হয়েছে কিন্তু দেখা গেছে যে শ্রী ঘিসিং বারে বারেই এই দাবি তুলেছেন।" অথচ আজকে আপনি সভাকে মিসলিড করেছেন, আপনার

বিরুদ্ধে প্রিভিলেজ মোশন আনতে পারতাম, কিন্তু আপনার বয়স হয়ে গেছে এই কথা বিবেচনা করে এই প্রিভিলেজ মোশন আনলাম না। আমি স্পিকারকে বাজেট বক্তৃতা পড়িয়ে শুনিয়ে এসেছি। আজকে প্রশ্নোত্তর যা দিয়েছেন, সেটা ঠিক নয়। আপনি উইলফুলি অ্যান্ড ডেলিবারেটলি হাউসকে মিসলিড করেছেন। আপনি হাউসকে মিসলিড করেছেন। It was totally a incorrect statement. You have will fully mislead the House. It is a breach of privilege and contempt of the House.

এই অভিযোগে আপনি অভিযুক্ত। এই সম্পর্কে আমরা প্রিভিলেজ নোটিশ দিতে পারতাম। কিন্তু তা আমরা করিনি। আজকে আপনাকে বলি, ৯৩-৯৪ সালে বাজেট বক্তৃতায় কতকগুলো বিষয়ে রাজ্য সরকারের পক্ষে কি কি কথা বলেছিলেন, আপনি এক বছর আগে বলেছিলেন, "রাজ্য সরকার পার্বত্য এলাকা উন্নয়ন ও সেখানকার জনগণের ন্যায় সঙ্গত আশা আকাঙ্খাপূর্ণ করার জন্য গভীর ভাবে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। কিন্তু বিগত প্রায় এক বছরের মধ্যে রাজ্য সরকার উদ্বেগের সঙ্গে কিছু বিক্ষিপ্ত ঘটনাবলি লক্ষ্য করছেন যা দার্জিলিং গোর্খা পার্বত্য আইন ও দার্জিলিং ত্রিপাক্ষিক চুক্তির পরিপন্থী এবং যথাযথ রূপায়ণের ক্ষেত্রে বাধা সৃষ্টি করছে"। আপনি আরও বলছেন, "স্মরণ করা যেতে পারে যে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের সভাপতি দার্জিলিং-এর আইনগত অবস্থান, স্ট্যাটাস নিয়েই প্রশ্ন তুলেছেন। আপনি আরও বলেছেন, '২ নো ম্যান্স ল্যান্ডে বাস করেন এই অজুহাতে জি এন এল এফ এর দুজন বিধায়কের পদত্যাগ পার্বত্য এলাকার মানুষের মনে ভুল বোঝাবুঝি এবং অনিশ্চয়তা সৃষ্টি করার উদ্দেশ্যে করা হয়েছে। ত্রিপাক্ষিক চুক্তি এবং দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ গঠনের পরে ঐ এলাকার শান্তি এবং সমতা ফিরে এসেছিল তা নষ্ট করার চেষ্টা হয়েছে।" এক বছর আগে আপনি দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল এবং তার নেতা সুভাষ ঘিসিং সম্পর্কে এতগুলো অভিযোগ করছেন। আপনি বলছেন নোম্যান্স ল্যান্ড বলে দার্জিলিং-এর মানুষকে বিভ্রান্ত করছেন। স্ট্যাটাস সম্পর্কে আপনার অভিযোগ ছিল আপনার বক্তব্যে। আজকে বাজেট বক্তৃতায় যেহেতু দার্জিলিং ছিল কাউন্সিলের নির্বাচনে চারটি আসন ছেড়ে দিয়েছেন এবং দুটি বিধায়ক পদ উচ্ছিষ্ট হিসাবে দিয়ে দিয়েছে। আজকে সেইজন্য গত বছরের ঐ অভিযোগ যা করেছিলেন তা থেকে সরে এসেছেন। আজকে ডি জি এইচ সি সম্পর্কে অভিযোগের পাল্লা কম। আমরা দার্জিলিং-এর উন্নয়নের জন্য প্রতিশ্রুতি বদ্ধ। প্রতিশ্রুতি অনুযায়ী সেই টাকা এখনও পর্যন্ত দিয়ে আসছে। এই বছরও ২০ কোটি টাকা বরাদ্দ হয়েছে। এর আগে দেখেছি, এখানে থেকে আট জন অফিসারকে পাঠানো হল। দার্জিলিং-এ সুভাষ ঘিসিং তাদের ফেরত পাঠিয়ে দিলেন। বলেন প্রিন্সিপ্যাল সেক্রেটারি পাঠাতে হবে। এইগুলো আমাদের আপত্তির কোনও কারণ নেই। কিন্তু যেটা দার্জিলিং-এ হচ্ছে না, সেটা হচ্ছে জওহর রোজগার যোজনার যে অর্থ, সেই অর্থ সঠিকভাবে সকলের মধ্যে ঠিকমতো ডিস্ট্রিবিউট্‌ হচ্ছে না।

[5-50 — 6-00 p.m.]

ওরা আপনাদের দুটো আসন ছেড়ে দিয়েছে বলে আপনারা ওদের কাছে আত্মসমর্পণ করবেন? ঐ পথে গেলে ভুল হবে। আমাদের সকলকে ঐক্যবদ্ধভাবে চেষ্টা করতে হবে

র্জিলিং-এ যাতে আরও বেশি উন্নয়ন এবং অগ্রগতি ঘটে। দার্জিলিং-এ এমপ্লয়মেন্ট জেনারেশন চ্ছে না। ওখানে শুধু রাস্তা তৈরির কাজ হচ্ছে। রাস্তার নিশ্চয়ই প্রয়োজন আছে। কিন্তু খানে জলের তীব্র সঙ্কট রয়েছে। গৌতম দেবকে ধন্যবাদ। তিনি কেন্দ্রীয় সরকারের ডিফেন্সের হযোগিতায় পি এইচ ই দপ্তরের মাধ্যমে কালিম্পঙে নেওড়াখোলা প্রোজেক্ট করেছেন। ফলে নওড়াখেলা থেকে ধাওড়া পর্যন্ত জল সমস্যার মোটামুটি সমাধান হয়েছে। কিন্তু দার্জিলিং এবং কার্শিয়াং-এ জল সমস্যা তীব্র হয়ে আছে। তারপর আমরা দার্জিলিং-এর শিল্প বলতে কি ঝি? টী, ট্যুরিস্ট অ্যান্ড টিম্বার। দার্জিলিং-এ শিল্প বলতে এই তিনটি বিষয় আছে। দার্জিলিং- । দুটো চা বাগান অধিগৃহীত হয়েছিল—একটা সিঙ্গেল, আর একটা রঙ্গীত। ৯৪ সালে ২শে জানুয়ারি ডি এম এবং হাই কোর্টের নিযুক্ত আধিকারিকরা সে দুটোকে আবার বসরকারি মালিকদের হাতে হস্তান্তর করে দিয়েছে। যে দুটো চা বাগান আপনাদের সরকারের ধীন ছিল, সে দুটো হস্তান্তরিত হয়ে গেছে। এরপরে আসুন ট্যুরিজম-এ। আমরা জানি হিলে বার প্রতি টুরিস্টদের একটা আকর্ষণ আছে। আগে কাশ্মীরের শ্রীনগর একটা বড় ট্যুরিস্ট ্যাট্রাকশন স্পট ছিল, সারা ভারতবর্ষের লোক শ্রীনগর যেত। আজকে উগ্রপন্থীদের দৌরাত্মে নগরের ট্রাফিক বন্ধ হয়ে গেছে। যে ট্যুরিস্টদের শ্রীনগরের প্রতি আকর্ষণ ছিল সেই রিস্টদের আজকে দার্জিলিং-এ আকর্ষণ করার একটা সুযোগ আমাদের সামনে ছিল। যদি র্জিলিংকে সেই ভাবে অ্যাট্রাকটিভ করে গড়া যেত তাহলে নিশ্চয়ই আমরা তাহলে দার্জিলিং- । আকর্ষণ করতে পারতাম। দার্জিলিংকে সেভাবে গড়ে তোলার এখনও সুযোগ রয়েছে। এ ্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে বিশেষ আলোচনায় বসতে হবে। কেন্দ্রীয় সরকারকে দার্জিলিং- র গুরুত্ব উলবদ্ধি করাতে হবে। টাইগার হিলের সৌন্দর্য্য থেকে শুরু করে ট্রেকিং ইত্যাদি ; বিদেশিরা ভালবাসে—বিদেশিরা ট্রেকিং করতে ভালভাসে—সমস্ত কিছুর জন্য অর্থাৎ র্জিলিংকে আরও আকর্ষণীয় করে গড়ে তোলার জন্য আমাদের সমস্ত রকমের উদ্যোগ নিতে বে। এ ব্যাপারে আমাদের কারও কোনও দিন দ্বিমত নেই। এরিয়া অফ কনফ্রনটেশন এ ক্ষত্রে অন্তত কমিয়ে নিয়ে আসার জন্য আমাদের সকলকেই উদ্যোগ নিতে হবে। এরপর াসছি টিম্বারের কথায়—আমরা বিধানসভার গভর্নমেন্ট অ্যাসিওরেন্স কমিটির পক্ষে চেয়ারম্যান ী ক্ষিতি গোস্বামির নেতৃত্বে দার্জিলিং-এ গিয়ে কার্শিয়াং এবং দার্জিলিং এলাকার বনসৃজন ম্পর্কে খোঁজ করেছিলাম। আমরা খোঁজ নিয়ে দেখলাম বন সৃজন প্রকল্প সাকসেসফুল হয় া। কাঠের কারবারীরা ঐ এলাকার সমস্ত পুরানো গাছ কেটে সাফ করে দিয়েছে। এখনও খানে অনেক ভাল এবং দামি কাঠের গাছ আছে, কিন্তু সেগুলোও কেটে জঙ্গল সাফ করে বার চেষ্টা হচ্ছে। আমরা সেগুলো রক্ষার কোনও উদ্যোগ সেখানে দেখিনি। তারপর আমরা নেছিলাম। দার্জিলিং-এ পঞ্চায়েত নির্বাচনের কথা ঘোষণা করা হয়েছিল। কিন্তু পরবর্তীকালে ই নির্বাচন স্থগিত রাখা হয়েছে। সুভাষ ঘিসিং অভিযোগ করেন যে, গোর্খা পার্বত্য পরিষদের ধিকার রাজ্য সরকার খর্ব করার চেষ্টা করছে। এই অজুহাতে তিনি পঞ্চায়েত নির্বাচন বন্ধ রার জন্য দাবি জানিয়েছিলেন। তার দাবি মেনে নেওয়া হয়েছিল। ডেমোক্রাটিক প্রোসেস খন ডিসেন্ট্রালাইজেশন সর্বত্র হচ্ছে তখন ওখানেই বা হবে না কেন? ওখানে নির্বাচন হলে, ঞ্চায়েতের নির্বাচন হলে কংগ্রেসের ফল কতটা ভাল হবে, কি হবে না, সেটা কোনও রুত্বপূর্ণ ব্যাপার নয়। ক্ষমতা বিকেন্দ্রীকরণের যে গণতান্ত্রিক পদ্ধতি আছে তাকে পঞ্চায়েত র্বাচনের মাধ্যমে দার্জিলিং-এও একদম শেষ ধাপ পর্যন্ত নিয়ে যেতে হবে। আজকে দার্জিলিং-

[ 16th June, 1994 ]

এ যেহেতু ডি জি এইচ সি আছে সেহেতু জেলা পরিষদ-এর নির্বাচন করতে পারেনি, কারণ সুভাষ ঘিসিং আপনাদের সাথে একমত হবেন না। কিন্তু গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতির নির্বাচন আপনাকে করতে হবে। ৭৩ তম সংবিধান সংশোধনের মাধ্যমে বলছে এই বছরের অক্টোবর মাসের মধ্যে নির্বাচনের কাজ সম্পন্ন করতে হবে। সেইজন্য আপনার কাছে জানতে চাইছি, ৭৩ তম সংবিধান সংশোধনের ভিত্তিতে এই নির্বাচন হচ্ছে কিনা? আপনি দার্জিলিং-এ শিল্প স্থাপনের কিছু চেষ্টা করুন। ওয়েবেল, ইলেকট্রনিক ইন্ডাস্ট্রি সেখানে হতে পারে। হোটেলে পোটেনসিয়াল কতখানি ইউটিলাইজ হয়েছে? রাম্মাম জলবিদ্যুৎ প্রকল্পের কাজ সেখানে চলছে, ভাল, কাজ কিছু করছে। কিন্তু ইমপ্লিমেনটেশন করতে দেরি হচ্ছে টাকা-পয়সার অভাবে জন্য। আপনারা টাকা দিন। হোটেল পোটেনসিয়াল কতখানি ইউটিলাইজ হয়েছে? দার্জিলিং-এ ফুড প্রসেসিং ইন্ডাস্ট্রির ক্ষেত্রে সেখানে এনকারেজ করুন। এরজন্য অন্য কাউকে ডাকার দরকার নেই। দার্জিলিং-এ কোনও ফাইভ স্টার হোটেল নেই। একটা ছিল গ্রান্ড হোটেলের, পর সেটা হল এভারেস্ট হোটেল। সেটাও আন্দোলনের সময়ে ধ্বংস হয়ে গেছে। সুতরাং সেখানে ফাইভ স্টার হোটেল তৈরি করার জন্য উদ্যোগ নিন। ট্যুরিস্ট পয়েন্ট অফ অ্যাট্রাকশন থেকে যাতে দার্জিলিং আরও বেশি অ্যাট্রাকটিভ হতে পারে। এই বাজেট বরাদ্দ নিয়ে বিরোধিতা আছে, কিন্তু স্পিরিটের দিক থেকে সকলেই একমত। দার্জিলিং-এর উন্নয়নকল্পে সকলকে একমত হয়ে কাজে নামতে হবে।

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পার্বত্য বিষয়ক মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে আমি সর্বতোভাবে সমর্থন করি। যেহেতু কাট মোশন নেই, অতএব বিরোধিতা করার প্রশ্ন আসে না। কংগ্রেস দার্জিলিং সম্পর্কে অনভিজ্ঞ, তাই কাট মোশন দিতে পারেনি, তাই কাট মোশনের বিরোধিতা করার প্রশ্ন আসে না। আমার পূর্ববর্তী বিরোধীদলের মাননীয় সদস্য ২ জন ব্যক্তির নাম এখানে টেনে আনলেন। এই দুইজন ব্যক্তির সম্বন্ধে বলা ঠিক নয়, কারণ এই দুইজনের নাম শুনলে দার্জিলিং-এর মানুষ নাক বন্ধ করে। একজনের নাম হচ্ছে বুটা সিং, আর একজন সুভাষ ঘিসিং। এই দুই সিং মিলে দার্জিলিং-এর মানুষের সর্বনাশ করল সেই সময়ে। এই সুভাষ ঘিসিং সম্পর্কে মানুষকে বোঝাতে বোঝাতে হয়রানি হতে হয়েছিল। বুটা সিং চাইলো, পশ্চিমবাংলায় যেহেতু বামপন্থী সরকার চলছে, অতএব এই সরকারকে অসুবিধায় ফেলে দেবার জন্য দার্জিলিং-এ নেপালি ভাষা-ভাষী মানুষকে অস্ত্র হিসাবে ব্যবহার করার জন্য সুভাষ ঘিসিংকে প্রয়োগ করতে চাইলেন রাজ্য সরকারের বিরুদ্ধে চক্রান্ত করার জন্য। কিন্তু তারা যখন দেখলেন দার্জিলিং-এর সাধারণ মানুষ যখন আলাদা হওয়ার কথা বলছে এবং বাংলা ভাষাভাষী মানুষ যখন বলছে না, আমরা আলাদা হতে চাই না এখন যখন তারা বিরোধিতা করতে নামলো, প্রতিবাদ নয়, যখন প্রতিরোধ শুরু হয় তখন বাধ্য হয়ে দার্জিলিং-এ রাজীব গান্ধীকে আসতে হয়েছিল। তারা দেখলেন, দার্জিলিং ডি এন এল এফের হাতে হাত ছাড়া হয়ে যাচ্ছে এবং দার্জিলিং থেকে কংগ্রেসের ছবি মুছে যাবে তখন দার্জিলিং-এ এসে রাজীব গান্ধী সেন্ট জোসেফ ময়দানে জনসভা করলেন মাত্র ১৪ জনকে নিয়ে। সুভাস ঘিসিং দার্জিলিং-এর মানুষকে বলে দিয়েছিলেন প্রধানমন্ত্রীর জনসভায় কেউ যাবেন না। কেউ গেল না। রাজীব গান্ধী বুঝলেন, জ্যোতি বসু ছাড়া উপায় নেই, দার্জিলিং-এ কিছু করতে পারব না, তখন তিনি

পশ্চিমবাংলার মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুকে ডাক দিলেন। তিনি মাউনটেনিয়ারিং ইনস্টিটিউটের একটি সভায় জ্যোতি বসুকে আসতে বললেন। এই ইনস্টিটিউটের কমিটিতে সভাপতি হিসাবে প্রধানমন্ত্রী হিসাবে রাজীব গান্ধী ছিলেন এবং উপ-সভাপতি হিসাবে মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু। তিনি সেই সভায় জ্যোতি বসুকে নিয়ে যেতে বাধ্য হয়েছিলেন।

[6-00 — 6-10 p.m.]

এই হচ্ছে, কিন্তু তিনি সম্পূর্ণভাবে একটা বিভ্রান্তিমূলক কথা বলে মানুষকে ভোলাতে চেয়েছিলেন। দ্বিতীয় কথা হল দার্জিলিংয়ে যখন শান্তি প্রতিষ্ঠা হচ্ছে তখন কংগ্রেসের চুলকানি হচ্ছে, গায়ের জ্বালা হচ্ছে বুঝতে পারছেন না। তারা ভেবেছিলেন দার্জিলিংয়ের শান্তি প্রতিষ্ঠা হলে সুবিধা হবে না, সেজন্য যেখানে সেখানে অশান্তির সৃষ্টি করে চলবেন এতো জানা কথা। এখন শান্তির প্রতিষ্ঠা হয়েছে। গত এক বছরের ল অ্যান্ড অর্ডার সিচুয়েশন যে অবস্থায় পৌঁছেছে তাতে আমরা বুক ফুলিয়ে বলতে পারি যে আমরা এই কাজ করতে সক্ষম হয়েছি। গত মিউনিসিপ্যালিটি নগরপালিকা নির্বাচনের সময় শুধু শান্তি নয়, গণতন্ত্রকে প্রতিষ্ঠা করা হয়েছে। এই সরকারের সঠিক নীতির জন্য আজকে দার্জিলিংয়ের মানুষ ডি এন এল এফের বিরুদ্ধে দাঁড়াতে পেরেছে। যখন কংগ্রেসের সঙ্গে ডি এন এল এফের যোগ ছিল তখন সুভাষ ঘিসিংয়ের বিরুদ্ধে একটা কথাও বলতে পারেন নি, এখন বিচ্ছিন্ন হয়ে গেছে, একটা রাস্তাও খোলা নেই, মানুষ শান্তি এবং গণতন্ত্রকে প্রতিষ্ঠা করেছে এবং এর মধ্যে দিয়েই মানুষ জি এন এল এফের বিরুদ্ধে দাঁড়াতে পেরেছে। দার্জিলিংয়ের ৯টা সিট নিয়ে নির্বাচন হয়েছিল, ৭টাতে জি এন এল এফ বিরোধীরা জিতেছে। এই অবস্থা সৃষ্টি করার জন্য আপনাদের কোনও সদিচ্ছা নেই সেটা মেনে নিতে হবে। আপনারা দার্জিলিংয়ের গোর্খা পার্বত্য পরিষদের ব্যাপার সফল করতে চাইছেন আজকে আসামে বোরো ল্যান্ডে রাস্তা যুক্ত হয়েছে এ পর্যন্ত কিন্তু এখনও নির্দিষ্ট এলাকা ঠিক করতে পারেন নি। যখন শান্তি প্রতিষ্ঠা করতে পারেন নি, কারণ সেখানে আপনাদের সরকার আসেনি। কত ল্যান্ড পড়ে আছে বোরো ল্যান্ডের মধ্যে, আপনাদের সরকার ঠিক করতে পারেন নি কেন? অল্প সংখ্যক জিতুক কংগ্রেস এটা চায়, সকলে জিতুক এ সদিচ্ছা কংগ্রেসের নেই। অল্প সংখ্যক জেতার সঙ্গে নিজে বাঁচতে চায়। কংগ্রেস ইংরেজ, হিন্দু মুসলিম এদের মধ্যে ঝগড়া সৃষ্টি করতে চায়, শুধু জাতিতে জাতিতে নয়, বর্ণে বর্ণে বিভেদ সৃষ্টি করতে চায়। যার প্রমাণ গোর্খা ল্যান্ডের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের গৃহ মন্ত্রী উস্কানি দিতে গিয়েছিলেন। ভারতের মানুষ ভুলে যায় নি। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ যখন যুক্ত হয়েছিল তখন মাননীয় রাজীব গান্ধী এবং মাননীয় বুটা সিং দুটি কথা মেনে নিয়েছিলেন, হিলকার্ট রোড যাকে তেনজিংয়ের নামের সাথে যুক্ত করা হয়েছে জাতীয় রাজ মার্ক ৪ বছর প্রতিষ্ঠা করেছে একটা পয়সাও রাজ মার্ক বরাদ্দ করে নি। কেন্দ্রীয় সরকার বলেছিলেন আমারা করব। অষ্টম পরিকল্পনায় দার্জিলিংয়ের টয় ট্রেন মডার্নাইজ করার জন্য আমরা অর্থ বরাদ্দ করব। আজ পর্যন্ত মডার্নাইজ হয় নি। ছোট ট্রেন, টয় ট্রেন বিশ্ব প্রসিদ্ধ যেটা সেটা বন্ধ করার চেষ্টা করছে। দার্জিলিং—শিলিগুড়ি নয় ট্রেন মাত্র একটা চলছে। সুপ্রীম কোর্টের আদেশে চা বাগান অন্যের হাতে চলে গেল। দুটো চা বাগান গেছে, শ্রমিকরা রাজি আছেন, কেন্দ্রীয় সরকার যে ৩টি চা বাগান নিয়েছেন গত ৪/৫ বছরের মধ্যে রোজ নেই, হাজির নেই, প্রভিডেন্ট ফান্ডের কথাও বলেছেন। এদের প্রভিডেন্ট ফান্ড টি টি

**সি আই য়ের হাতে ছিল। কেন্দ্রীয় সরকার আজ পর্যন্ত প্রভিডেন্ট ফান্ডের একটি পয়সাও আজ পর্যন্ত জমা দেয়নি, একথা কে বলবে। কংগ্রেস বন্ধুরা যদি পশ্চিমবঙ্গকে ভালবাসেন তাহলে এই ভূমি আমাদের ভূমি বলে মনে করা উচিত। আমাদের দেশ বিভিন্ন জাতির দেশ, এটা ওরাও মানেন। নেতা রাজীব গান্ধী এক সময় বলেছিলেন—আমাদের একটিই দেশ, কিন্তু জাতি অনেক। বিভিন্নের মধ্যে ঐক্যের কথা এটা। কিছু অসুবিধা আছে, সেই অসুবিধা মেটাতে হবে আমাদের। কিন্তু কেন্দ্রীয় সরকার সিকিমকে যদি ২০ কোটি টাকা দিতে পারেন, কাশ্মীরকে যদি বেশি করে টাকা দিতে পারেন, তাহলে দার্জিলিংকে কেন বেশি টাকা দেবেন না? আমি বলতে চাই, দার্জিলিং পার্বত্য পরিষদকে বিভিন্ন উন্নয়নমূলক কাজের জন্য একশ কোটি টাকা দিতে হবে বছরে। দার্জিলিংয়ে টুরিস্টদের সংখ্যা বাড়ছে। গত দশ বছরের মধ্যে এবারে সেখানে রেকর্ড সংখ্যক টুরিস্ট গেছেন, সংখ্যাটা ১ লক্ষ ৮৬ হাজার। আজকে সেখানে ট্যুরিস্টদের সংখ্যা বাড়াবার ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে ব্যবস্থা নিতে হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।**

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে বার বার অনুরোধ করেছি যে, মাননীয় মুখ্যমন্ত্রী যদি এই হাউসে বেশি বেশি উপস্থিত থাকনে তাহলে মন্ত্রিসভার সদস্যগণও বেশি বেশি উপস্থিত থাকবেন। আর মুখ্যমন্ত্রী কোয়েশ্চেনগুলো যদি কোয়েশ্চেন আওয়ারের শেষের দিকে রাখেন তাহলে সভার উপস্থিতিটাও ভাল থাকবে। যেখানে একজন উপস্থিত থাকেন সেখানে আপনি দেখতে পাচ্ছেন, এখন ১৫ জন মন্ত্রী সভায় উপস্থিত আছেন। কাজেই সভায় মুখ্যমন্ত্রী উপস্থিত থাকলে ভাল হয়।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ আবেদিন, আপনার দলের লোকেদের উপস্থিতির ব্যাপারটা গ্যারান্টেড করা যাবে তো?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি প্রক্সি দিয়ে অনেক সময় কাজ করেন হেলপও করেন এবং সেজন্য অনেকেই থাকেন। মুখ্যমন্ত্রী নিজে দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলের মতো সেন্সেটিভ বিষয়টা ডিমান্ড নাম্বার ৬৪তে আলাদাভাবে রেখেছেন। ইট ইজ এ ওয়াইজ ডিসিসন যে, উনি এর দায়িত্ব টম ডিক হ্যারিকে দেননি। বাজেট বই এর একটি জায়গায় বলেছেন যে এটা একটা "unique experiment in democratic decentralisation of functions and power within the framework of the State Legislature" কিন্তু সেন্ট্রাল গভর্নমেন্টের নাম কোথাও উল্লেখ করেননি। 'এটা সেন্ট্রাল, জি এন এল এফ এবং স্টেট গভর্নমেন্টের যৌথ প্রয়াসের ফল, কিন্তু স্টিল ইউ আর ডিপেন্ডিং আপন সেন্ট্রাল গভর্নমেন্ট ফর ফিনান্সিয়াল অ্যাসিস্ট্যান্স অ্যান্ড আদার গাইডেন্স। এখানে আমার সরাসরি প্রশ্ন, এর স্ট্যাটাস কি হবে? আপনি বলেছেন ডেমোক্রাটিক ডিসেন্ট্রালাইজেশন অফ ফাংশনিং এর কথা। কিন্তু সংবিধানের ৭৩ তম অ্যামেন্ডমেন্টের ফলে ইউ আর লিভিং আন্ডার থ্রি স্ট্যাটাস, তিনটি গভর্নমেন্টের মধ্যে আমরা আছি যার এক নম্বর হচ্ছেন সেন্ট্রাল গভর্নমেন্ট অ্যান্ড পার্লামেন্ট, দুই নম্বর হচ্ছেন স্টেট ক্যাবিনেট, স্টেট লেজিসলেচার, এবং তিন, পঞ্চায়েত মিউনিসিপ্যালিটি এবং নগরপালিকা। কিন্তু আজকে এর স্ট্যাটাস কোথায়? যদি বলি যে, ইট ইজ অটোনমাস বডি, তাহলে Whether the function of the Hill council is only

a development agency or it is related with non-powers and function of self government. তাই যদি হয় তাহলে what is the function of Panchayat or Nagarpalika ? এটা আপনি তো বলবেন, কারণ সেখানে তিনটি মিউনিসিপ্যালিটি রয়েছে। যেহেতু ওরা এগ্রি করেননি, সেজন্য আপনাদের মহকুমা পরিষদ করতে হয়েছে। এখন যদি সেখানে পঞ্চায়েত নির্বাচন করেন তাহলে you will have to restore the Darjeeling Parishad also. কারণ সংবিধানের বাইরে তো কেউ নন। পরবর্তীকালে অবশ্য উইদিন দি ইন্ডিয়ান কনস্টিটিউশন কথাটা বলেছেন।

[6-10 — 6-20 p.m.]

তাহলে জেলা পরিষদকে রিভাইভ করতে হয়। তাহলে তো মহকুমা পরিষদ রিডানডেন্ট হয়ে যায়। এই জিনিসটা যদি আপনি পরিষ্কার করে দেন তাহলে আমরা কৃতার্থ হব। আজকে শিলিগুড়ি মহকুমা পরিষদের চলে যাবে। সুদীপবাবু সঠিকভাবে বলেছেন হবনবিং আজকে পলিটিক্যাল কোয়ালিজানের যুগ এসেছে, আপনার পার্টি কোয়ালিশনের মধ্যে আছে, আমার ধারণা আপনি হাত বাড়িয়ে আছেন যাতে ৯টির জায়গায় ১০টি পার্টিকে ঢোকানো যায়। কারণ দুটি এম এল এ পাওয়ার জন্য ওদের আপনি যা যা দিয়েছেন—চেয়ারম্যান উইল নমিনেট দি ভাইস-চেয়ারম্যান, ইলেকশন নয়। দাবি করেছেন মনোনীত। আপনার উইসডমকে আমি কোয়েশ্চেন করছি না। কিন্তু যে কনসেনসাস দিয়েছেন ফর পলিটিক্যাল গেন অফ দি রুলিং ফ্রন্ট, আপনার সোবার স্টান্ডার্ড এস্টাবলিশড করেনি। ডেমোক্রাসি এখানে নেই, নোমিনেশনের অধিকার দিচ্ছেন এবং যতখানি আগে ছিল নোমিনেটের স্কোপ, তার চেয়ে বাড়িয়ে দিয়েছেন। আমরা তাতে আপত্তি করছি না, তাতে আপনার যদি শান্তি হয় হোক। কিন্তু লক্ষ্যটাতো আপনারা করেছেন, আমরা নয়। পলিটিক্যাল পার্টি হিসাবে আমরা যদি চেষ্টা করে থাকে নিশ্চয়ই কেউ অপরাধ নয়, টাগ অফ ওয়ার চলতেই পারে। একটা জিনিস আপনার কাছে জানতে চাই। যে কোনও ইন্সটিটিউশনের ফাংশনিং মাস্ট বি ট্রান্সফার্ড। গভর্নমেন্টের ক্ষেত্রে এই কথা যে রকম প্রযোজ্য, ইন্সটিটিউশনের ক্ষেত্রেও প্রযোজ্য। Whether the transferancy of the functions of thier DGHC is possible. এই প্রশ্ন আপনাকে করতে পারি। যেহেতু এত এত পাবলিক মানি ইনভলভড, Whether the accountability is called for and it is maintained, whether they have any accountability. অনেক বছর হয়ে গেল, একটা অডিট হয়েছে? সি এ জি তে কত বার গিয়েছে, অডিট রিপোর্ট কি, এটা যদি আপনি একটু আলোকপাত করেন তাহলে ভাল হয়। কারণ এই সম্বন্ধে অডিট রিপোর্ট এখনও পর্যন্ত পাইনি। যে কোনও জিনিসের অ্যাকাউনটেবিলিটি না থাকলে পাবলিক মানি সম্বন্ধে বলার স্কোপ থাকে না।

আপনাকে আমার অনুরোধ যেহেতু মূলত দিস ইজ দি কুইন অফ দি হিল স্টেশন, এটা সম্পর্কে উৎসবের কথা বলে ছেড়ে দিয়েছেন, এটাতে কতখানি অ্যাট্রাকশন হয়েছে? কারণ ট্যুরিজিম অ্যাট্রাক্ট ইনফ্রাস্ট্রাকচার নেই। সুদীপবাবু ঠিকই বলেছেন হোটেল নেই, মিডিল ক্লাসদের জন্য ওখানে জল নেই। এবারে শুনলাম জলের জন্য ওখানে নাকি ভীষণ কষ্ট। আজকে এইগুলি কতখানি করা সম্ভবপর হয়েছে ইনফ্রাস্ট্রাকচার ফর ওয়াটার, ট্রান্সপোর্ট এবং অ্যাকোমোডেশন, আপনার সরকারি ব্যবস্থা কতখানি আছে এটা যদি আপনি বলে

তাহলে ভাল হয়। দার্জিলিং শুধু হয়, মিরিক ডেভেলপ হচ্ছে, অন্য দিকে সানদাকফু আছে। সানদাকফু তো লোকে যেতে ভয় পায়। এটার অ্যাকসেসিবিলিট এবং পাবলিসিটি দরকার। অল ওভার ইন্ডিয়া বেসিসে কেন পাবলিসিটি হচ্ছে না? অন্য জায়গায় স্টেশনে বসে থাকলে বলে এখানে এসো, ওখানে এসো, কিন্তু দার্জিলিং সম্বন্ধে কোনও কিছু দেখতে পাচ্ছি না। প্রচারের জন্য ইলেকট্রনিক মিডিয়া আছে, কাগজপত্র আছে। রেলওয়ে, ট্রাম এই সমস্ত জায়গায় রাজ অ্যান্ড রাজ আলমিরার অ্যাডভার্টাইজমেন্ট আছে। কিন্তু দার্জিলিং যে সাংঘাতিক হয়েছে এই সম্বন্ধে বলা নেই। আমার বন্ধু ভট্টরাই সুভায ঘিসিং-এর সঙ্গে হাত মিলিয়ে এম এল এ হয়েছে, তা না হলে হয়ত পারতো না। কারণ পরবর্তী কালে মিউনিসিপ্যালিটি ইলেকশন দেখেছি সমস্ত ধুয়ে মুছে গেছে। আমরা দেখেছি আপনারা শতকরা ৪টি সিটও পান নি। আজকে হাতে ধুয়ে হাত মিলিয়ে জিততে পেরেছেন। তাতে আমাদের আপত্তি নেই। কিন্তু এই আনহোলি অ্যালায়েন্স কত দিন চলবে? আমাদের অষ্টম শিডিউলে নেপালি ল্যাঙ্গুয়েজ ইনক্লুড করা নিয়ে অভিযোগ ছিল, গোর্খা লিগ নিয়ে আমি তো কিছু শুনিনি। কিন্তু আমরা যখন গিয়েছিলাম তখন উনি আরও কয়েকটি ভাষার নাম করেছিলেন। এটাও যেন কোনও দানা না বাঁধে এটা আপনি লক্ষ্য রাখবেন বলে আমি মনে করি। এখানে ইন্ডাস্ট্রি যা হওয়ার সম্ভবনা আছে সেটা দেখবেন। দার্জিলিং-এর টি তো ফেমাস, ৬ হাজার টাকা কেজি, এটা কোথাও শোনা যায় না। আপনার এই দিকে দৃষ্টি দেওয়া দরকার। আপনি যদি এটা করেন তাহলে এমপ্লয়মেন্ট কিছু হয়। টি গার্ডেন ছাড়া আর কোথাও কিছু তো নেই। স্মল স্কেল সামান্য কিছু আছে বোধ হয়, উল্লেখযোগ্য কিছু নেই। সুদীপবাবু ঠিকই বলেছেন এখানে আপনারা বড় ইন্ডাস্ট্রি নিয়ে যেতে পারেন নি।

কিন্তু এখানে টী ইন্ডাস্ট্রিটাকে আরও কি করে কোয়ালিটেটিভ ইম্প্রুভমেন্ট করা যায় এবং কোয়ানটিটেটিভ এক্সপানশনের সুযোগ আছে কিনা তারজন্য গাইডেন্স আপনাদের দিতে হবে। কারণ দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল ইজ নট কমপিটেন্ট। এর সঙ্গে টী বোর্ডের একটা ক্লোজ রিলেশনশিপ দরকার। এটা দয়া করে করবেন বলে আমি মনে করি। ওরা মাঝে মাঝে অ্যাজিটেশন করছেন, দাবি করছেন আপনি বলেছেন, আমরা খুশি। গেলোবার প্রশান্তবাবু মেডিক্যাল কলেজে অ্যাডমিশন নিয়ে বলেছেন, এটা আনন্দের কথা। এরপরে ইঞ্জিনিয়ারিং বা অন্য কোনও ডিসিপ্লিনে অ্যাডমিশন হয় কিনা তা দেখবেন। আপনি বিচক্ষণ মানুষ, এটা আপনি দেখবেন। ওদের যেন অভিযোগ না থাকে। এরপর দাবি করে ফেলেছে, হাইকোর্টের সার্কিট বেঞ্চ দার্জিলিং এ করতে হবে। আপনি বিচারকদের একটা কমিটি করে দিয়েছেন, জাজদের রিপোর্ট পেলে দেখবেন, কিন্তু এটা যেন আনফেয়ার না হয়। কারণ ৬টা জেলা নিয়ে উত্তরবঙ্গ। এটা আপনি দেখবেন। আননেসেসারি শুধু প্রেসারের কাছে নতি স্বীকার করবেন না, কিম্বা তুলসী ভট্টরাই হাউসে আসবেন বলে কোনও কনসেসনে দেবেন না। এটা* একটা সেনসিটিভ ইস্যু। দার্জিলিংয়ের অবস্থাটা কিন্তু সাংঘাতিক। এখানে চেন অব স্টেটস রয়েছে—একদিকে চিন আছে, অন্যদিকে নেপাল আছে। মাঝে মাঝে দুষ্ট লোকেরা গ্রেটার নেপালের কথা বলে স্লোগান দেয়। এগুলোর জন্য ভিজিলেন্স থাকা দরকার। আপনাদের ইনটেলিজেন্স দুর্বল হয়ে গেছে। অ্যাডমিনিস্ট্রেশন তো আপনাদের হাতে আছে, এটা আপনি লক্ষ্য রাখবেন। ট্যুরিজমটাকে যেহেতু আপনাদের দেখতে বলেছে, সেখানে টয় ট্রেন এই একটা

মাত্র কথা বলে আর কিছু বললেন না, সেটা কেন যাবে না। আমাদের ছোটবেলায় যখন স্কুলে পড়তাম তখন টয় ট্রেনে চাপার জন্য ওখানে যেতাম। এটা ওখানে একটা আলাদা অ্যাট্রাকশন। আপনি সল্টলেকে ছোট ছোট ছেলেমেয়েদের জন্য টয় ট্রেন করেছেন এটাকে আরও বাড়াবেন বলে। আমি মনে করি যে, আপনি যেগুলো উল্লেখ করেছেন সবগুলো নিশর্ত হয়, হাতের পাঁচ রেখেই করেছেন—রাজনৈতিক দিকে দৃষ্টি রেখে অনেকগুলো করে রেখেছেন। এইসব কারণে আপনার বাজেট আমরা সমর্থন করতে পারছি না, যদিও নীতির প্রশ্নে আমাদের অন্য কোনও বিরোধ নেই। কিন্তু আপনার রাজনৈতিক লালসাকে ইগনোর করতে পারেন নি, অ্যাট লিস্ট ফর দি টাইম বিয়িং। শেষ কথা, এখানে যেগুলো সম্ভবপর, এগুলোতে প্যাকেজ অব ইনসেন্টিভের কথা, বিদ্যুতের কথা বোধহয় বলবার চেষ্টা করেছেন। উনি বলেছেন নো ইন্ডাস্ট্রি ডিস্ট্রিক্ট-এ প্যাকেজ অব ইনসেনটিভ দেবেন। এখানে প্যাকেজ অব ইনসেনটিভ ফর সেল্ফ এমপ্লয়মেন্ট বাড়ানো যায় কিনা এটা তো স্যার, দয়া করে দেখবেন। কারণ ইট ইজ এ পার্ট অব নর্থ বেঙ্গল। নর্থ বেঙ্গলে সব সময়ে অভিযোগ আছে নর্থ বেঙ্গলকে আপনি দেখছেন না। আপনার বিচক্ষণতা এবং বুদ্ধিমত্তার আমরা বিরুদ্ধে নই, কিন্তু আপনার রাজনৈতিক লালসার বিরোধী। গোর্খা আন্দোলনের সময়ে প্রশাসনকে কাজে না লাগিয়ে আপনি ক্যাডার দিয়ে দমন করার চেষ্টা করেছিলেন। সেজন্য অনেক বেআইনি অস্ত্রশস্ত্র তখন এসেছিল। সেগুলো কতখানি আন-আর্মড হয়েছে তা দেখা দরকার, নাহলে যে কোনও সময়ে যে কোনও ঘটনা ঘটতে পারে। দার্জিলিং ডিস্ট্রিক্ট পার্ট হচ্ছে প্লেন এবং পার্ট হিল, ওখানে যেন সোসাল টেনশন না হয়। সেজন্য প্লেন-এর দিকে ভিসা-ভিস দৃষ্টি দিতে হবে। ওরা যে কথা বলছে, হিলকাট রোডকে ন্যাশনাল হাইওয়ে করতে হবে। এটা যদি আপনার কমিটমেন্ট হয়, তাহলে কোনও কমিটমেন্ট ফুলফিল হবে না, এটা আপনার বলা দরকার। আপনি প্রবীণ মানুষ, রাজনীতিজ্ঞ। আপনি দেড় পাতার বক্তব্য রেখেছেন, এতে বিচারের বা বলার স্কোপ অল্প। আমরা আশা করব যে আর একটু ডিটেলসড তথ্য পরবর্তীকালে রাখবেন। এটা কনস্ট্যান্ট সুপারভিসন আপনি রাখবেন বলে আমরা আশা করব। আমরা ভারতের বাইরে নই। আমাদের সংবিধানের যে ব্যবস্থাগুলো আছে, সেগুলো কার্যকর হবে বলে মনে করি। আমি পঞ্চায়েতের ব্যাপারে ইঙ্গিত করছি—এখানে ক্লিয়ার সম্ভবপর নয় কখনও, কিন্তু ডাবটেল করা সম্ভবপর বলে মনে হয়। আপনি অনেক কথা অনুক্ত রেখেছেন এবং রাজনৈতিক লালসা সম্বরণ করতে পারেন নি। সেজন্য এটাকে আমি সমর্থন করতে পারলাম না।

[6-20 — 6-30 p.m.]

**শ্রী মনোহর তিরকি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বিধানসভার সামনে যে বক্তব্য রেখেছেন আমি সেই সম্পর্কে বলতে চাই। দার্জিলিং গোর্খা হিল পর্ষদ যেটা ভারতবর্ষের নতুন একটা নাম সৃষ্টি করতে পেরেছে পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে সেটা যাতে আরও শক্তিশালী হয় তার অনুরোধ আমি রাখছি। আমি এই প্রসঙ্গে বলতে চাই যে এখানে যে বিশেষ ট্যুরিজিম স্কোপ আছে সেগুলোর যাবার পক্ষে যাতায়াতের খুবই অসুবিধা। এইক্ষেত্রে ট্যুরিজিম ডেভেলপমেন্টের যদি উন্নতি করা যায় তাহলে আমার মনে হয় অর্থনীতিটাকে একটু চাঙ্গা করা যাবে। এই প্রসঙ্গে তুলসী ভট্টরাই অনেক সুন্দরভাবে বলেছেন। ট্যুরিজিমের ব্যাপারে কিভাবে উন্নতি করা যায়, বিশেষ করে হিল এরিয়াতে অ্যাট্রাকশন

বাড়ানোর ক্ষেত্রে কিভাবে ট্যুরিজিমকে কাজে লাগিয়ে ইন্ডাস্ট্রি বাড়ানো যায় সেইদিকটা দেখতে হবে। সিজন টাইমে ঘর ভাড়া পেতে খুবই অসুবিধা হয়। অফ সিজিনে অসুবিধা নেই ঠিক কথা, কিন্তু সিজিন টাইমে সরকারি তরফ থেকে যদি কোনও ব্যবস্থা নেওয়া হয়। তাহলে এত অসুবিধা হয় না। তারপরে শিলিগুড়ি থেকে দার্জিলিং আসতে ট্রান্সপোর্টের খুবই অসুবিধা হয়, এই সময়ে ট্যাক্সি ভাড়াই লাগে প্রায় ১০০ টাকা পার হেড। ভীষণ হাইরেট হয় এই সিজিন সময়ে ট্যাক্সির-এর একটা ব্যবস্থা করা দরকার। তারপরে ট্রান্সপোর্টের ক্ষেত্রে দার্জিলিংকে কেন্দ্র করে ডুয়ার্স নেপাল, ভূটান যাওয়ার বাস লিংক যদি করা যায় তাহলে বিশেষ উপকার হয়। তারপরে মেন ব্যাপার হচ্ছে সবচেয়ে যার থেকে টাকা আসতে পারে সেটা হচ্ছে যে, দার্জিলিং এই হিল স্টেশন সম্পর্কে টি ভি মিডিয়াতে কেনওরকম প্রচার হয় না। দার্জিলিংয়ের যে ম্যাল জায়গাট এত সুন্দর তার সম্পর্কে কোনও প্রচারই হয় না। তবে আমাদের জ্যোতি বাবু যেভাবে এর উন্নতি করছেন তাতে আশা করি ক্রমে ক্রমে আরও সুন্দর হয়ে উঠবে এই জায়গাগুলো। যেসব অর্থনৈতিক সঙ্কট ছিল তা মাননীয় মুখ্যমন্ত্রীর তত্বাবধানে তা সম্পন্ন করা গেছে এবং সমস্ত অসন্তোষের মোকাবিলা করতে সক্ষম হয়েছেন। তারপরে আমি যেটা অনুরোধ করব সেটা হচ্ছে যে, এখানে অনেক নতুন নতুন স্পট আছে যেমন নেওড়াখোলা, কালিঝোড়া প্রভৃতি জায়গা আছে, সেগুলো যাতে ট্যুরিস্টদের অ্যাট্রাকশন করানো যেতে পারে তার ব্যবস্থা করবেন। তাছাড়া অনেক কিছু ডেভেলপমেন্ট হওয়ার জন্য বহু লোকের সম্পত্তি কিছুটা অংশ দিতে হয়েছে, তারা যাতে কমপেনসেশন পায় সেইদিকটাও দেখবেন এরজন্য তারা মুভমেন্ট করছে, তার মোকাবিলা করবেন। ট্যুরিজিমের ক্ষেত্রে এই যে ডেভেলপমেন্ট তাতে যেন সারা ভারতবর্ষের মধ্যে একটা শ্রেষ্ঠ স্থান অধিকার করতে পারে আমাদের এই দার্জিলিং তার আবেদন রেখে এই গোর্খা পার্বত্য পরিষদের যে বিলটি এসেছে তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে বলতে চাই, আমাদের বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল আবেদিন যে বাজেটটা সমর্থন করতে পারছেন না বলছেন, তাই বাজেটের বিরোধিতা করছেন। আমি বাজেটের সমর্থনে বলতে চাই, তারা কেন বিরোধিতা করছেন। সম্ভবত এই কারণে বিরোধিতা করছেন যেটা সুদীপবাবু বললেন, গত বছরে বাজেট বক্তৃতায় বলা হয়েছিল এই অসুবিধা হচ্ছে। গত বছরে বাজেট বক্তৃতায় অনেকগুলি অভিযোগ তোলা হয়েছিল ওদের দুঃখের বিষয় হচ্ছে, অভিযোগগুলি কেন নেই। কেন দিনের পর দিন দার্জিলিং শান্তি ফিরে আসছে, কেন দিনের পর দিন দার্জিলিং-এর সঙ্গে, মানুষের সঙ্গে, রাজ্য সরকারের বিরোধের কথাগুলি কমে আসছে, সেটাই হচ্ছে ওদের দুঃখের কারণ কেন জল ঘোলা হচ্ছে না। কেন শ্রীনগরের মতো হচ্ছে না, সেটাই হচ্ছে ওদের দুঃখের কারণ। স্বভাবতই সমর্থন করতে পারছে না। এটা বলতে গিয়ে তারা আরও অনেকগুলি কথা বলেছেন সেটা প্রমাণ করে ডাঃ জয়নাল আবেদিনের মতো বিরোধী দলের নেতা তিনিও ভাল করে এত আইন কানুন সংবিধান সংশোধন সম্বন্ধে যথেষ্ট ওয়াকিবহাল নন। এখানে বক্তৃতা করতে গিয়ে ওরা বললেন দার্জিলিংয়ের পঞ্চায়েত নির্বাচনের কথা, দেশের ৭৩ তম সংবিধান সংশোধনের পর সুদীপবাবু বললেন যে জেলা পরিষদ করতে দেবে না কারণ ওখানে ডি জি এইচ সি আছে। আর জয়নাল আবেদিন বলছেন ওখানে জেলা পরিষদ করতে হবে, এটা

নাকি ৭৩ তম সংবিধান সংশোধনীতে আছে। আর ৭৩ তম সংবিধান সংশোধনীটা আমি একটু অবগতির জন্য বলছি 243(A) Nothing in this part relating to Panchayats at the district level shall apply to the hill areas of the district of Darjeeling in the State of West Bengal for which DGHC exist under any law for the time being in force.

বুঝলেন তো, একটু সংশোধন করে নেবেন ধারণাটা। আর সব বুঝে বুঝে কতৃত্ব করে দিলেন। সেইজন্য পরিষ্কার বলছি, ডিস্ট্রিক্ট লেভেল পঞ্চায়েত ওখানে থাকবে, বাকি যে ২টি আছে পঞ্চায়েত সমিতি আর গ্রাম পঞ্চায়েত, তার নির্বাচন করবার জন্য আমরা ঠিক করেছিলাম। ওরা বলেছেন, কিছু অসুবিধার কথা। শ্রী ঘিসিং বলেছেন, মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা হয়েছে, আমাদের সঙ্গেও আলোচনা হয়েছে, আমাদের কেন্দ্রীয় মন্ত্রী রামেশ্বর ঠাকুরের সঙ্গেও সেখানে মিটিং হয়েছে, তিনি গিয়েছিলেন, সেখানে আমরা ওকে ডেকেছিলাম, সেখানে আলোচনা হয়েছে। কাজেই আমরা ঠিক করেছি এইসবের পরিপ্রেক্ষিতে আরও যা হবে, বিভাগীয় বিষয় যদি থাকে তাহলে আমরা সেটা অন্তর্ভুক্ত করে নেব। যথা সময়ে অক্টোবর মাসের মধ্যে দার্জিলিংয়ের নির্বাচন হবে। কিন্তু সেখানে নির্বাচন হলে আপনারা খুশি হবেন কিনা জানি না। আর বলছেন সম্পর্ক কি হবে, সেটাও আমাদের কন্সটিটিউয়েন্সির বি ধারায় লেখা আছে। আমি এটা আগে পড়লাম, বি টা পড়ছি nothing in this Part shall be concerned to effect the function and Power of the DGHC according to law under the constitution. সুতরাং পাওয়ার ও ফাংশন ডি জি এইচ সি-র কি, সেটা ডি জি এইচ সি-র অরিজিনাল বিলে আছে। সেই আইনের বিরোধিতা করার কিছু নেই। সুতরাং এটা পরিষ্কার, কি সম্পর্ক দার্জিলিংয়ের ডি জি এইচ সি-র পঞ্চায়েতের সঙ্গে হবে। আপনি জেনে আনন্দিত হবেন, এটা সিলেকট কমিটির যখন রিপোর্ট আসে তখন এটা ছিল না। তারপর যখন ফ্লোরে আলোচনা হয়, ওখানকার সাংসদ ইন্দ্রজিৎ খুল্লার এবং সকলের সমর্থনে আলোচনা হয়েছে, যখন ফাইনালি এই বিলটা পাস হয়। বাকি কতকগুলি কথা বলেছেন, জওহর রোজগার যোজনায় ইত্যাদিরতে কি খরচ হচ্ছে না, এমপ্লয়মেন্ট জেনাশন হচ্ছে না, আমি আপনার অবগতির জন্য বলতে পারি ওখানে এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স স্কীমের যে প্রকল্প চালু হয়েছে, যাতে কেন্দ্র এবং রাজ্য উভয়ের স্কীম আছে, সেখানে দার্জিলিংয়ের এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স স্কীম ডি জি এইচ সি-র ৮০টি ব্লকে এসেছে এবং গত বছরে ওখানে ৫০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল, এই বছরে প্রত্যেক ব্লকে ২০ লক্ষ ঢাকা দেওয়া হয়ে গেছে, আরও টাকা ওরা পাবেন, খরচ করার মতো হিসাব দিলে। সুতরাং ওখানে কর্মসংস্থান সৃষ্টি করার জন্য এই ব্যবস্থাগুলি নেওয়া হয়েছে।

[6-30 — 6-40 p.m.]

জওহর রোজগার যোজনা তো আছেই, তা ছাড়াও কর্মসংস্থানের জন্য ওখানে আমরা আরও কিছু উদ্যোগ নিয়েছি। সুদীপবাবু এবিষয়ে কিছু বক্তব্য রেখেছেন বলে আমি তাকে বলছি, ওখানে ওয়েস্ট ল্যান্ড ডেভেলপমেন্ট প্রকল্প তৈরি হয়েছে। এছাড়াও আপনারা জেনে খুশি হবেন, কি হবেন না জানি না, রাজ্যের পরিকল্পনা বহির্ভুত সাহায্য এবং কেন্দ্রের স্পেশ্যাল সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্সও সেখানে দেওয়া হয়েছে। ১৯৮৮-৮৯ সাল থেকে ১৯৯৩-৯৪

সাল পর্যন্ত ১০২ কোটি ৫০ লক্ষ ২২ হাজার টাকা কেন্দ্র স্পেশ্যাল সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্স দিয়েছে ; আর রাজ্য সরকার রাজ্য পরিকল্পনা বহির্ভূত ১১০ কোটি ৭৫ লক্ষ টাকা দিয়েছে।

এখানে হাইডেল পাওয়ারের কথা উঠেছে। মাননীয় বিদ্যুত মন্ত্রী ওখানে গিয়েছেন। ওখানে জল-বিদ্যুতের যে সম্ভাবনা আছে তা খতিয়ে দেখা হচ্ছে।

দার্জিলিং-এর পানীয় জলের কথা সুদীপবাবু উল্লেখ করেছেন এবং জনস্বাস্থ্য কারিগরি বিভাগের মন্ত্রীকে অভিনন্দন জানিয়েছেন। সুতরাং ও বিষয়ে আমার আর কিছু বলার নেই।

সার্বিক পরিকাঠামোর উন্নয়ন এবং নির্মাণের জন্য ডি জি এইচ সি এবং তারা ছাড়াও যে সব দপ্তর হস্তান্তর হয় নি, সবাই চেষ্টা করছে। ইতিমধ্যেই অনেক অগ্রগতি হয়েছে। ট্যুরিজম-এর অনেকটাই বিকাশ ঘটেছে। তবে এটা আরও ভাল ভাবে প্রচার করা দরকার। গত বছর ওখানে ট্যুরিজম ফেস্টিভ্যাল হয়েছিল। তারপর এ বছর লাস্ট সেসনে যে পরিমাণ পর্যটকের ওখানে আনা-গোনা হয়েছে, সেটা সাম্প্রতিককালের রেকর্ড। আমি অবশ্য জানি না, তার জন্য আপনাদের (বিরোধীদের) দুঃখ হচ্ছে কিনা, সে জন্যই বাজেটের বিরোধিতা করছেন কিনা!

তারপর আপনারা বিশেষ করে বিরোধী দলের নেতা ট্রান্সফারেন্স অব অ্যাকাউন্টস, অ্যাকাউন্টেবিলিটি ইত্যাদির কথা বলেছেন। আমি আপনাকে বলছি, ওখানে এখন অনেক অফিসার দেওয়া হয়েছে। ওরা একটা কথা বলেছিলেন যে, টাকা পয়সা কাউন্সিলের ইত্যাদির মাধ্যমে খরচ করতে একটু অসুবিধা হয়। আমরা আলোচনা করেছি এবং ওদের জানিয়ে দিয়েছি যে, ওরা ব্লক প্রশাসনে বি ডি ওকে পুরোপুরি ব্যবহার করতে পারবেন। কাউন্সিল যে কোনও কাজ তাদের দিতে পারবেন এবং তাদের মাধ্যমে যে কোনও কাজ করতে পারবেন।

বাকি যে সব আলোচনা এখানে আজকে হল সেসব এখন আর করে লাভ কি? আপনাদের সঙ্গে আলোচনা করেই আইনের অ্যামেন্ডমেন্টের অর্ডিনান্স করা হয়েছিল। সুতরাং আমরা আশা করি আগামী দিনে দার্জিলিং পার্বত্য এলাকার মানুষের উন্নয়নের ক্ষেত্রে ডি জি এইচ সি এবং দুই স্তরের পঞ্চায়েতের সহযোগিতা নিয়ে একটা দৃষ্টান্ত স্থাপন করতে পারব। এখন আসাম থেকে সবাই ছুটে আসছে— বোরো ল্যান্ডের কি হবে, কি করবে তা আমাদের কাছে জানবার জন্য। আমি আশা করব সেখানকার কর্তারা আমাদের শিক্ষা দেবেন। ধন্যবাদ।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী, আপনার কত মিনিট সময় লাগবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** ১০ মিনিট মতো।

**মিঃ স্পিকার ঃ** আমি সভার অনুমতি নিয়ে এই আলোচনার সময় আরও ১০ মিনিট বাড়িয়ে দিচ্ছি। আশা করছি এতে কারও আপত্তি নেই।

(দি মোশন ওয়াজ দেন পুট অ্যান্ড এগ্রিড টু।)

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহোদয়, ৬৪নং আমাদের ব্যয় বরাদ্দের যে প্রস্তাব আমরা এখানে রেখেছি তাকে সমর্থন করে, মাননীয় সদস্যদের তোলা প্রশ্নগুলোর উত্তর বা জবাব দিচ্ছি।

প্রথমেই আমি বলি যে, এখানে কোন কাট মোশন বা ছাঁটাই প্রস্তাব নেই। প্রতিবারই আমরা দেখছি এই দপ্তরের বাজেটের ওপর আলোচনার সুযোগ নিয়ে বিরোধী দল থেকে রাজীব গান্ধী, কংগ্রেস, পুরানো ইতিহাস ইত্যাদি উত্থাপন করা হয় এবং আমরা প্রতিবারই জবাব দিই। রাজীব গান্ধী যখন প্রধান মন্ত্রী ছিলেন তখন তাকে বোঝাতে আমাদের অন্তত তিন মাস বা তার চেয়েও বেশি সময় লেগেছিল যে, ওরা যে আন্দোলন করছিল, যেভাবে আন্দোলন শুরু হয়েছিল, ওদের যে সব দাবি ছিল ঐসব আমরা কখনই মানতে পারি না ; কিন্তু পশ্চিমবাংলার মধ্যেই ওখানে একটা স্বায়ত্তশাসনের ব্যবস্থা করা যায়। স্বায়ত্ত-শাসনের কথা ২০/২৫ বছর ধরে আমরাই বলছিলাম। আমরা কমিউনিস্ট পার্টি এই কথা বলছি, মার্কসবাদী কমিউনিস্ট পার্টি এই কথা বলছে এবং এটা যদি হয় তাহলে আমাদের কেন্দ্রীয় সরকার এবং পশ্চিমবঙ্গে সরকার এক সঙ্গে করা উচিত। ওকে বোঝতে আমার তিন মাস সময় লেগেছে, উনি হঠাৎ একদিন বললেন যে না উনি একাই চাচ্ছেন দার্জিলিং-এ পার্টির মিটিং করতে কংগ্রেস পার্টির যেটুকু ছিল এবং আমাকে বললেন আপনি আমার সঙ্গে চলুন। আমি বললাম, না, আমি কি করে আপনার সঙ্গে যাবো? ওর সঙ্গে আমি এয়ারপোর্টে গিয়ে দেখা করলাম এবং বললাম, আমাকে কেন যেতে বলছেন আপনি? আপনার পার্টির মিটিং করছেন আপনি বলুন আপনি কি করবেন। আমি তো জানি না আপনি কি বলবেন, আমরা কাগজে দেখব। তখন উনি বুঝলেন, তখন উনি বললেন তাহলে আমি ফিরে এসে, কালকে ফিরব আমি, আপনি দিল্লিতে আসুন, আমরা এটা নিয়ে কথা বলি কি করা যায় এটা দেখি। এই তো ইতিহাস এবং শেষ পর্যন্ত ওখানে একমত হলাম যে কি করতে হবে, স্বায়ত্তশাসন পশ্চিমবাংলার মধ্যে থাক এবং সেখানে কংগ্রেস সেই সময় কি করেছিলেন, কোথায় সব পালিয়ে গেল। কংগ্রেসের সদস্য ইত্যাদি কিছু ছিল তো ওখানে, তারা কোথায় সব পালিয়ে গেল বা জি এন এল এফ এর সঙ্গে যোগ দিল। এই জিনিস আমরা দেখলাম। কিন্তু আমাদের পার্টি, এটা ঠিক যে ১২৫ জন আমাদের খুন হয়েছে সেখানে বা তারও বেশি হতে পারে। পাঁচ হাজার, দশ হাজার লোককে আমাদের আশ্রয় দিতে হয়েছে এখানে ওখানে, কারণ তাদের উপর আক্রমণ হয়েছে, এই সব হয়েছে। তথাপি সেই দাবি একই দাবি যেটা আমরা ২০/২৫ বছর ধরে করে আসছি, সেই দাবি নিয়ে তারা সেখানে রাজনীতিগত ভাবে মানুষকে বোঝাবার চেষ্টা করেছে এবং আমাদেরও তারা সাহায্য করেছে সেখানে এবং শেষ পর্যন্ত তাহলে কি হল, রাজনীতির দিক থেকে আমাদেরই জয় হল। যারা আমরা বলেছিলাম স্বায়ত্ত শাসন পশ্চিমবাংলার মধ্যে। এই কথাটা কেন বারে বারে ওরা ভুলে যান আমি জানি না। এটাই হচ্ছে ইতিহাস সংক্ষেপে। দ্বিতীয় নং কথা হচ্ছে যে কেউ কেউ বলছেন ওখানে নতুন একটা এক্সপেরিমেন্ট হচ্ছে, পরীক্ষা হচ্ছে স্বায়ত্ব শাসন। কিন্তু এর অগ্রগতি হচ্ছে কি না, ওদের ডেভেলপমেন্টের কি হচ্ছে, এইগুলো তারা প্রশ্ন তুলেছেন। সেখানে আমার কথা হচ্ছে যে কিছু নিশ্চয়ই হচ্ছে, প্রথমত গণতন্ত্র নিশ্চয়ই অনেকাংশ সেখানে প্রতিষ্ঠিত হয়েছে, তা নাহলে এই রকম ইলেকশনগুলো হল কি করে? দু নং সেখানে কিছু কাজ ডি জি এইচ

সি নিশ্চয়ই করেছে। কিন্তু আমি বলতে পারি না, যত কাজ যা করার কথা ছিল, লক্ষ্য ছিল, আমাদের বা ওদের সেটা সমস্ত হয়েছে, আমি বলতে পারি না। কারণ অনেক দুর্বলতা আছে, অনেক নেতিবাচক দিক আছে, সেইগুলো মাঝে মাঝে আমাদের আলোচনা হয়, ওদের কাউন্সিলের সুভাষ ঘিসিং-এর সঙ্গে আলোচনা হয়। আমরা ওদের বলি, আমাদের কি অসুবিধা আছে, আমরা কি করতে পারি। ওরা আমাদের বলেন, ওদের কি অসুবিধা, আমাদের কি করা উচিত, ওদের কি করা উচিত এই সব হয়। কিন্তু ডেভেলপমেন্টের দিক থেকে আরও অনেক কিছু আমাদের করার আছে সামগ্রিকভাবে বিচার করলে। তারপর আমার কথা হচ্ছে এখানে যে বিশেষ সমস্যা আছে, যেমন ট্যুরিজম সেন্টার, কুইন অব হিলস হিল আমরা বলি আমরা দার্জিলিংকে। সত্যই সেইভাবে এখনও আমরা গড়ে তুলতে পারিনি। আমরা সরকার থেকে পারিনি, যে সরকারই থাকুক, কংগ্রেসই থাকুক, আর আমরাই থাকি বা এখন ডি জি এইচ সি হয়েছে, পার্বত্য পরিষদ, তারাও যে এখনও পর্যন্ত সেটা করতে পেরেছে বলতে পারিনা। তবুও দার্জিলিং মানুষকে এমন আকর্ষণ করে যে অসুবিধা অনেক থাকা সত্ত্বেও এই জলের কিছু অসুবিধা আছে, কিছু বিদ্যুতের অসুবিধা আছে, আলোর অসুবিধা আছে, তাসত্ত্বেও সেখানে জায়গা দেওয়া যায় না, এত মানুষ সেখানে যাচ্ছে। আমরা তার জন্য ট্যুরিজমের দিকে নজর দিয়েছি, আমিও গিয়েছিলাম, ডি জি এইচ সি থেকে সুভাষ ঘিসিং আমরা সবাই মিলে জলা পাহাড়ের ওদিকে আমরা একটা প্রদর্শনী করেছিলাম, সেখানে আলোচনা হয়েছে যে কি করে এটাকে আরও সুসংহত করা যায়, আরও যাতে ব্যাপক ভাবে সেখানে মানুষ যেতে পারে। এবং সেখানে আমাদের কথা হয়েছে, আমি জানিনা সেটা পরিবেশ বিভাগ বলতে পারবেন দিল্লির সেটা হচ্ছে যে একটা জায়গায় একটা এয়ারপোর্ট ছোট মতো হতে পারে কি না, ছোট প্লেন সেখানে যেতে পারে কি না বা হ্যালিকপ্টার সেখানে যেতে পারে কি না। কিন্তু ওপরে সেই রকম কোনও জায়গা দেওয়া হয়নি। কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমরা কথা বলেছি আমি নিজে বলেছি, ওরা বলেছে যেখানে উনি করতে চাইছিলেন, আমাকেও সুভাষ ঘিসিং নিয়ে গিয়ে দেখিয়েছিলেন সেই জায়গা, কিন্তু সেখানে হয় না, সেখানে হলে আমাদের জলের ব্যাপারটা ব্যাহত হয়ে যাবে। সেইজন্য সেটা আমরা করতে পারছি না। এখন উনি একটা প্রস্তাব পাঠিয়েছেন সেটা দিল্লির সঙ্গে আমাদের আলোচনা হচ্ছে, অন্য একটা নিজের জায়গায়, সেখানে আমরা এইরকম কিছু করতে পারি কি না। ওখানে যাতে আরও বেশি করে মানুষ যেতে পারে তাড়াতাড়ি করে। এই সব হচ্ছে। আর জলের ব্যাপারে আপনারা শুনলেন যে কালিম্পং এর ব্যবস্থা, ওখানকার মিলিটারি এবং আমরা মিলে অনেক সময়ে লেগেছে, কারণ আন্দোলনের মাঝে সমস্ত কাজ বন্ধ হয়ে গিয়েছিল। সেই জলের ব্যবস্থা এখন আমরা করেছি। কালিম্পং-এ জল আসতে শুরু করেছে। কালিম্পং জল দেওয়া শুরু করেছি। আমরা সবাই সেখানে গিয়েছিলেন কিছু কিছু কমপ্লেন আমাদের কাছে এসেছে। যে জল যেভাবে সবার কাছে পৌঁছে দেবার কথা সেটা সেভাবে পৌঁচচ্ছে না। সেটা আমাদের দেখতে হবে। আমাদের মন্ত্রী আছেন গৌতম দেব, তাকে দেখতে বলেছি। ডি জি এইচ সি দেখতে পারবে না, ওটা আমাদেরই দেখতে হবে। হ্যাঁ, দার্জিলিং মহকুমায়, বিশেষ করে দার্জিলিং শহরে জলের অসুবিধা হচ্ছে।

[6-40 — 6-46 p.m.]

গৌতম দেব সকলের সঙ্গে কথা বলে ব্যবস্থা গ্রহণের চেষ্টা করছেন। ওরা পি এইচ ই থেকে একটা পরিকল্পনা তৈরি করেছিলেন, কিন্তু তাতে কিছু অসুবিধা ধরা পড়েছে। এখন আমরা ওয়াটার ফান্ডিং কমিটি করেছি। ওখানে ৩০-টা বোঝা আছে, তা ছাড়াও আমরা বলছি জলের উৎস বাড়াবার জন্য আরও কি করা যায় তার খোঁজ করা হোক। কেন্দ্রীয় সরকারের প্রতিনিধিদেরও নিয়ে কমিটি করেছি। এখন আমরা দেখছি কি করা যায়। টেকনিক্যাল ব্যাপার। একটা প্রোজেক্টের কথা শুনছি। তবে যদি এসব কিছু না করা যায় তাহলে আমাদের বাধ্য হয়ে ৩০০০ ফুট নিচে থেকে পাম্প করে জল তুলতে হবে এবং ৮০০০ ফুটে তুলতে হবে। এই সব আলোচনা চলছে। সত্যিই পুরানো ব্যবস্থায় অসুবিধা আছে। যে জল দেওয়া দরকার ওখানকার মানুষকে এবং বাইরে থেকে ওখানে যারা যান তাদের তা আমরা দিতে পারছি না। সেই ব্যবস্থা আমাদের করতে হবে।

তারপর বিদ্যুতমন্ত্রী ডঃ সেন ঝোরাগুলো থেকে ছোট ছোট জল বিদ্যুত উৎপাদন কেন্দ্রের একটা পরিকল্পনা করেছেন। এ ব্যাপারে ওদের সঙ্গে কথা বলতে তিনি শীঘ্রই দার্জিলিং-এ যাবেন। এ বিষয়ে কতটা কি করা যায় আমরা দেখছি। আমরা আশা করছি গণতান্ত্রিক পদ্ধতির মধ্যে দিয়ে—পশ্চিমবঙ্গ সরকার এবং ডি জি এইচ সি নিজেদের মধ্যে আলোচনা করে যেসব অসুবিধা আছে তা দূর করে—আমাদের অগ্রগতির পথে আমরা যেতে পারব।

তারপর ওখানে যে সব ইলেকশনগুলো বাকি ছিল সেসবগুলো হয়ে গেছে। এখন শুধু পঞ্চায়েতটা বাকি আছে। ওটা নিয়ে কতগুলো প্রশ্ন উঠেছিল। আমরা ওদের সঙ্গে ওটা নিয়ে আলোচনা করেছিলাম, যখন আমরা দার্জিলিং-এ গিয়েছিলাম। তারপর আমি মন্ত্রী ডাঃ সূর্য মিশ্রকে বলেছিলাম। তিনি আজকেই এখানে ও বিষয়ে জবাব দিয়েছেন। তিনি এবং কেন্দ্রীয় পঞ্চায়েত সংক্রান্ত মন্ত্রী দার্জিলিং-এ গিয়ে আলোচনা করেছিলেন। টাইম টেবল যা আমাদের ধরা আছে তাতে আগামী অক্টোবরের মধ্যে পঞ্চায়েত নির্বাচন শেষ হবে। আইনের যা পরিবর্তন বা অদল-বদল হয়েছে তা মেনে নিয়েই আমাদের করতে হবে। এতে কোনও অসুবিধা হওয়ার কথা নেই।

শেষ যেটা বলা হয়েছে, সেটা হচ্ছে, ফ্যাংশনের কথা। এটা ঠিক যে, ডি জি এইচ সি-তে জি এন এল এফ-এর প্রাধান্য আছে। ইলেকশন হয়েছে, মানুষ যা ভাল মনে করেছে তাই করেছে, ওদের হাতে কাউন্সিল তুলে দিয়েছে। এখন তাদের যতটা পারা যায় ততটাই সাহায্য করা আমাদের দায়িত্ব। আর টাকা পয়সা ব্যাপারে আগে কথা হয়েছিল কেন্দ্র সরাসরি পাঠাবে, না কি করবে। এখন ঐসব কথা আর নেই। এখন যা হচ্ছে, কেন্দ্র এবং আমরা এক সঙ্গে বসে সব ব্যবস্থা করছি। কাউন্সিলকে দেয়ার জন্য কেন্দ্র থেকে যে টাকা আসে এবং আমরা যে টাকা দিই তা আমরা এক সঙ্গে বসে ঠিক করে দিচ্ছি। শুধু ট্রান্সফার সাবজেক্টের যেসব ডিপার্টমেন্ট আছে তাদের জন্যই নয়, যেসব নন-ট্রান্সফার সাবজেক্টস আছে তাদের জন্যও দেওয়া হয়। প্ল্যানিং বোর্ড ইত্যাদি করে আমরা সে সব ব্যবস্থা করেছি। এইটুকুই আমি বলতে চাই।

আমি জানি না কেন ডাঃ জয়নাল আবেদিন শেষ পর্যন্ত বললেন, 'আমি বিরোধিতা করছি!' আমার মনে হয় বোধ হয় এই জন্য, উনি ভাবলেন যে, উনি মাইনে পান বিরোধী দলের নেতা হিসেবে বিরোধিতা করার জন্যই তাই উনি বিরোধিতা করলেন। কিন্তু সংসদীয় গণতন্ত্রে কখনও কখনও সমর্থনও করতে হয়। এটা সংসদীয় গণতন্ত্রে আছে। অথচ এখানে কোনও বক্তব্য নেই, ছাঁটাই প্রস্তাব নেই, তবুও বিরোধিতা করলেন। বিরোধিতার জন্য বিরোধী দলের নেতা হিসেবে তিনি যখন মাইনে পাচ্ছেন তখন বিরোধিতা করতেই হবে—আমরা আর কি করব!

যাই হোক আমি আশা করব আপনারা সকলে এই বাজেট প্রস্তাব সমর্থন করবেন। ধন্যবাদ।

## Demand No. 64

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 58,31,23,000 be granted for expenditure under Demand No. 64 Major Heads : "2551-Hill Areas, 4551—Capital Outlay on Hill Areas and 6551—Loans for Hill Areas.

(This is inclusive of a total sum of Rs. 19,43,80,000 already voted on account in March, 1994) was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6.46 p.m. till 11 a. m. on Friday the 17th June, 1994. at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 17th June, 1994 at 11.00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 10 Ministers, 6 Ministers of State and 114 Members.

[11-00 — 11-10 a.m.]

## Starred Questions
## (to which oral answers were given)

### E.S.I. Defaulters

*98. (Admitted Question No. *20) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) the total number of ESI defaulters in West Bengal as on 31.3.1994;

(b) the total amount involved in (a);

(c) whether FIRs have been filed with the police against the defaulters; and

(d) if not, the reasons thereon ?

**Shri Santi Ranjan Ghatak :**

(a) About 3500.

(b) Rs.6302.26 lacs.

(c) Yes.

(d) Does not arise.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, the Left Front Government has brought laurels in West Bengal. The first gold medal was brought by the Government when West Bengal secured the first position in the number of job seekers. There are about 53 lakhs job seekers in the state, I am told according to the life register of employment exchanges.

The second and the third gold medals came in succession when it was declared by the concerned Parliamentary Committee that West Bengal was at the top of the list of P.F. defaulters and the ESI defaulters. Sir, can there be anything more disgraceful than this. The figures that the Hon'ble minister has provided are also confusing and needs clarifications. I remember, I have seen somewhere, the outstanding dues against public sector undertakings is to the tune of Rs.63-64 crores and against the private sector undertakings is about Rs.32-33 crores. So, I would like to know from the Hon'ble Minister whether the amount mentioned by him in answering question (b) is relating to private sector and public sector ? If not, he may kindly give the break-up of public and private sector. If it is so, then the total outstanding dues — both against the Private and Public Sectors may be stated.

**Shri Santi Ranjan Ghatak :** Sir, the difficulty is that we obtained the figures from the Regional Directorate of ESI Corporation. They are administering this ESI payments etc. etc.

**Shri Gyan Singh Sohanpal :** These figures have been given by them ? Are they in relation to the Private and Public Sectors ?

**Shri Santi Ranjan Ghatak :** Yes, they have given the total figures.

**Shri Gyan Singh Sohanpal :** I would like to know categorically whether these are in relation to the Private or Public Sector dues ?

**Shri Santi Ranjan Ghatak :** Total number of defaulters — 3500. Total amount involved Rs.6,302.26 lacs. Then classification of areas in respect of major defaulters that also I have given. It is textile, jute, other factories etc. State Govt. undertakings — 2, textile — 2, Rs.16.53 (In lacs) : 739 involved in factories. Other factories you do not want ? Central Govt. undertaking — 14, Rs.313.88 lacs. Then the amount involved the Central Government has five jute undertakings. It is Rs.179.27 lacs and then there are other factories. Central Government Rs.195.15. Total Rs.689.30 (In lacs). Then about the public sector, state Government undertakings I have told you. There are other public sector undertakings 50 : 24. All these things, figures—they have given. At the same time, they have given the prosecution figures also. Prosecution filed against those units upto 31st March, 1994 textile 2 cases, jute 25 cases, other 52 cases. Total : 79 cases. And they have given another classification in respect of the amount of money involved. Default exceeding Rs. 1 crore — 16 units in total. Of them a default exceeding Rs. 25 lakhs to Rs. 1 crore — only jute mills — 30 units. Default

exceeding Rs.10 lakhs to Rs. 25 lakhs — 29 units. Default exceeding Rs.1 lakh to below 10 lakhs — 216 units. Default below Rs.1 lakh — 3209 units. In respect of number, this is the maximum. But in respect of the amount involved, I would like to mention those units. There are the maximum number of units where the default is also maximum and those major defaulters have a default exceeding Rs.10 lacs : 75 units which covers the arrears to the tune of Rs.5447.48 (in lacs). Then cases have been lodged under Section 406 and 409 of IPC — 109 FIR have been lodged. Cases filed U/S. 406 and 409 IPC for non-payment of employees share of contribution as defaulters — as deducted from the wages of the employees — 119 cases. All these cases are still sub-judice pending in the High Court or in different courts. Those cases have been filed with the Calcutta Metropolitan Magistrate's Court, i.e. under section 85 (a) of the ESI Act, where the actual contributions sometimes have been deducted less than the amount should be deducted or the contributions has been paid less than the amount should have been paid. Under the revised rate the worker is paid 2.5% of his wage while the employer pays 5%. There are other cases where the employer has not deposited or he has not paid full share. Such cases come under 85 (a) to 85 (g) of the ESI Act. There are 949 such cases. All these cases are still sub-judice. This is the action in respect of the units of the State Govt/ Central Govt. For a Central Govt. unit we have to start prosecution. Then we have to take permission of the concerned government.

This is the total position which I am able to give you.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, my second supplimentary is that whether the FIR has been filed against top ten ESI defaulters both in public and private sector. If so, the result there of, if not the reason therefor.

**Shri Santi Ranjan Ghatak :** Hon'ble Member should know about the FIR's which have been filed by the ESI authorities. When we get the information we chase them. In respect of PF also it is the Regional Provident Fund Commissioner who has to file the FIR. And it is the Regional ESI Director who has to file the FIR. When we get the hints, when we get the information, we chase them that the FIR has to be filed. After the FIR has been filed........

**Shri Gyan Singh Sohanpal :** I am not asking that. I want to know about the cases which have been filed against top ten defaulters.

**Shri Santi Ranjan Ghatak :** They have not given the figures. I

don't know that whether it is ostensibly the maximum amount. Naturally the cases are more in numbers and that is very natural. I asked them for a list. But they could not give the list and perhaps you will accuse me. You will get the detailed list in Labour In West Bengal — company-wise names are there, against whom cases are pending, which we have given every year in Labour in West Bengal. That is a complete list about the information which we get from them.

**Shri Gyan Singh Sohanpal :** Will the Minister be pleased to state the number of defaulters arrested and the amount released from them.

**Shri Santi Ranjan Ghatak :** I am sorry. These figures are not there i.e., about the amount released.

[11-10 — 11-20 a.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আমার সাপ্লিমেন্টারি প্রশ্ন হচ্ছে পি এফের বকেয়া টাকা থাকার ব্যাপারে পশ্চিমবঙ্গের স্থান সারা ভারতবর্ষের মধ্যে শীর্ষস্থানে। ই এস আইয়ের ডিফলটারদের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ কোন জায়গায় রয়েছে একটু জানাবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমার কাছে অন্য জায়গার হিসাব নেই।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বকেয়া ই এস আই লিস্ট পড়লেন তারমধ্যে চটকল মালিকদের সংখ্যা কত এবং বেসরকারি সংখ্যা কত?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** কেন্দ্রীয় সরকার এবং প্রাইভেটের ব্রেক আপ আমি বলে দিয়েছি তাতে চটকলের সংখ্যাও বলে দিয়েছি। ডিফলটার একজিষ্ট করেছে প্রায় ১ কোটি এবং জুট মিলের সংখ্যা প্রায় ৩০।

**শ্রী দেওকিনন্দন পোদ্দার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, বেসরকারি সংস্থায় প্রোমোটারদের ধরা হয়েছে কিনা এবং কতজন অ্যাডমিনিস্ট্রেটরকে ধরা হয়েছে তার কেস ফাইল করা হয়েছে কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় সদস্যদের জানাই যে এফ আই আর ওয়ান টু, ৯, কেস আর পেন্ডিং ১০৯, চিফ মেট্রোপলিটন ম্যাজিস্ট্রেটের অফিসে ৮৫।

**শ্রী দেওকিনন্দন পোদ্দার ঃ** কতজন বেসরকারি মালিকের এগেন্সটে ব্যবস্থা নেওয়া হয়েছে জানাবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** সরকারে আমরা যারা আছি তাদের কোনও অসুবিধা হয়না, কেন্দ্রীয় সরকারের ওখান থেকে স্যাংশন করা আছে। যা ধরা হচ্ছে সেটা প্রাইভেট সেক্টরেই ধরা হচ্ছে। সম্প্রতি আরও ছয়জনকে ধরা হয়েছে, কিন্তু তাদের নাম বা বিবরণ জানা নেই, তবে এফ.আই.আর যখন হয়েছে তখন ধরেই নিতে হবে যে, ওদের ধরা হয়েছে।

**শ্রী দেওকিনন্দন পোদ্দার ঃ** আমার প্রশ্ন ছিল, কত সরকারি সংস্থার অ্যাডমিনিস্ট্রেটর এবং কত বেসরকারি সংস্থার মালিককে গ্রেপ্তার করা হয়েছে। এর স্পেসিফিক উত্তর আমি চাই।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় সদস্যকে বলে দিচ্ছি, সেন্ট্রাল বা স্টেটের কাউকে ধরবার দরকার পড়ে না।

**নন্দীগ্রাম-মালদা রাস্তা**

*৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪) **শ্রী শক্তি প্রসাদ বল ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নন্দীগ্রাম-মালদা (খেজুরি থানা) পর্যন্ত রাস্তাটি ১৯৯৪-৯৫ সালের মধ্যে তৈরি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, এরজন্য অর্থ-বরাদ্দের পরিমাণ কত?

**শ্রী মতীশ রায় ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** ঐ যে রাস্তাটি ব্লকের পর জেলারও অনুমোদন পেয়েছে সেটা ১৯৫২ সাল থেকে পি.ডব্লু.ডির নিয়ন্ত্রণাধীন রাস্তা, তা সত্ত্বেও সেটা না করবার কারণ কি?

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় সদস্যকে জানাচ্ছি যে, মেদিনীপুর জেলার নন্দীগ্রাম-মালদা যে নির্মিয়মান রাস্তাটি রয়েছে তার দৈর্ঘ্য ১৩.৬ কিলোমিটার সংশোধিত প্রাক্কালে, মূল্য হচ্ছে ২৫৮.০৫ লক্ষ এবং এ-পর্যন্ত রাস্তাটির ১৩ কিলোমিটার পর্যন্ত মাটির কাজ শেষ করেছি। ৩.১ কিলোমিটার যে রাস্তাটি আছে সেটাকে ঝামা কনসোলিডেশন ইতিমধ্যে করেছি। বর্তমান আর্থিক বছরে ঐ রাস্তাটি নির্মাণের জন্য ১৬ লক্ষ টাকা ধার্য করেছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** ঐ রাস্তাটির মধ্যে একটি বড় ব্রিজ করবার জন্য টাকা অনুমোদিত হয়ে পড়ে আছে, অথচ ব্রিজটি না হবার জন্য রাস্তাটির কাজ এগোচ্ছে না। এ-ব্যাপারে কিছু বলবেন কি?

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় সদস্যকে আমি ইতিমধ্যে জানিয়ে দিয়েছি যে, বর্তমান আর্থিক বছরে রাস্তাটির জন্য আমার দপ্তর থেকে ১৬ লক্ষ টাকা বাজেট সংস্থান করা হয়েছে। তিনি স্পেসিফিক যে বিষয়টা উল্লেখ করলেন তারজন্য অতিরিক্ত অর্থ যদি আমরা অর্থ দপ্তর থেকে পাই তাহলে প্রয়োজনীয় ব্যবস্থা নেবার সিদ্ধান্ত আছে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** তেখালির বড় খালের উপর যে ব্রীজ সেটা স্যাংশন হবার পরও

কাজ হচ্ছে না এবং তারজন্য রাস্তার কাজটা আটকে যাচ্ছে। আমরা জেলা পরিষদকেও জানিয়েছি যে কাজটা হচ্ছে না।

**শ্রী মতীশ রায় :** জেলা পরিষদ যদি তারজন্য পূর্ত দপ্তরকে টাকার সংস্থান করে দেন পূর্ত দপ্তর নিশ্চয়ই কাজটা কমপ্লিট করবার দায়িত্ব গ্রহণ করবেন।

**শ্রী সুনির্মল পাইক :** ঐ রাস্তাটির সঙ্গে যুক্ত কুঞ্জপুর তালিকাটিপুর এবং খেঁজুরি - দক্ষিণ খেঁজুরি। এর টাকা যদিও মঞ্জুর হয়েছিল .....

**মিঃ স্পিকার :** ঐ রাস্তাটির সঙ্গে সারা জেলাই যুক্ত আছে, কাজেই এটা হবে না।

**গোবরডাঙ্গাতে গ্রামীণ হাসপাতাল নির্মাণ**

*১০০। (অনুমোদিত প্রশ্ন নং *১৬১) **শ্রী প্রবীর ব্যানার্জি :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪ পরগনার গোবরডাঙ্গাতে গ্রামীণ হাসপাতাল নির্মাণের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে; এবং

(খ) কবে নাগাদ এই কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রশান্তকুমার শূর :**

(ক) হাসপাতালের কাজ বর্তমানে প্রায় শেষ পর্যায়ে। হাসপাতাল কোয়াটারের কাজও প্রায় শেষ হতে চলেছে।

(খ) কাজ যা বাকি আছে তাতে মাস দুয়েকের মধ্যে কাজটা শেষ হবে বলে আশা করা যায়।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই হাসপাতালের কাজটির জন্য মোট কত টাকা বরাদ্দ হয়েছিল এবং এখন পর্যন্ত কত টাকা খরচ হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর :** আমাদের ১৭.৯.৯১ তারিখে আমরা ১ কোটি ৩১ লক্ষ ৮ হাজার টাকা মঞ্জুর করেছি। আপনারা জানেন এই কাজগুলি করেন পূর্ত দপ্তর। এখন পূর্ত দপ্তর কত টাকা খরচ করেছে না করেছে বছরের শেষে জানা যাবে এবং তারা যদি হিসাব দেয় তাহলে আমরা আপনাদের কাছে বলতে পারব। হিসাবের ব্যাপারটা অনেক সময় কঠিন হয়ে দাঁড়ায়, এটা একটা সমস্যা, তারা আমাদেরটা শুধু নয়, সমস্ত সরকারি বাড়িঘর তারা তৈরি করেন, কোটি কোটি টাকার হিসাব সব সময় সময়মতো পাইনা, এতে আমার দপ্তরেও একটা অসুবিধা হয়। এইজন্য কাউকে দোষারোপ করছি না, এতো কোটি কোটি টাকার কাজ, কাজটা কতটা এগুচ্ছে সেটার তদারকি তারাই করেন, আমাদের প্র্যাক্টিকালি কিছু করার থাকে না।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** আপনি যা বললেন তাতে কাজটা যে পর্যায়ে আছে আশা করা যায় তাতে ২ মাসের মধ্যে শেষ হবে। কিন্তু একটা সমস্যা হচ্ছে, আজ থেকে দিন ২৫/৩০ আগে পূর্ত দপ্তরের যে সমস্ত কন্ট্রাকটার কাজ করছিল তাদের একটা লেবার ইঁট ভাঙছিল, সে হাসপাতালের মধ্যে খুন হয়ে যায়, সেই থেকে প্রায় কাজটা দেড় মাস যাবৎ বন্ধ আছে। আপনি বললেন আপনার রিপোর্ট অনুযায়ী ২ মাসের মধ্যে হয়ে যাবে। এটা কি সম্ভব? একটা বাচ্চা ছেলে সে যখন ইঁট ভাঙছিল তখন সমাজবিরোধীদের গন্ডগোলে তার মুন্ডুটা কেটে নিয়ে যায়, সেইজন্য বলছি, আপনি এটা জানেন কিনা এবং এই অবস্থার পরিপ্রেক্ষিতে ২ মাসের মধ্যে কাজটা শেষ হবে কিনা, কারণ কোনও কন্ট্রাকটার আর ওখানে কাজে যেতে চাচ্ছে না।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনার এই অভিযোগটা লিখিতভাবে আমাদের পূর্ত দপ্তরের মন্ত্রীকে দেবেন, তিনি অনুসন্ধান করে আপনাকে নিশ্চয় উত্তর দেবেন।

## চিনির মূল্যবৃদ্ধি

*১০১। (অনুমোদিত প্রশ্ন নং *২৬০) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে বাজারে চিনির মূল্যবৃদ্ধিরোধে সরকার কি-কি ব্যবস্থা গ্রহণ করেছে; এবং

(খ) এপ্রিল ১৯৯৪ অবধি রাজ্যে চিনি সরবরাহের পরিমাণ কত ছিল এবং ঘাটতির পরিমাণ কত?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ**

(ক) বাজারে চিনির মূল্যবৃদ্ধির বিষয়ে সরকার পুরোমাত্রায় সচেতন আছেন। এ বিষয়ে ইতিমধ্যেই নিম্নলিখিত ব্যবস্থা নেওয়া হয়েছে ঃ—

(১) অসাধু ব্যবসায়ী ও মুনাফাখোরদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নিতে সরকার রাজ্য ও কলকাতা পুলিশকে নির্দেশ দিয়েছেন।

(২) খাদ্য ও সরবরাহ দপ্তরের ভারপ্রাপ্ত পরিদর্শক কর্মচারিদের ঐ বিষয়ে আরও সজাগ দৃষ্টি রাখতে বলা হয়েছে। যাতে চিনির সরবরাহ অক্ষুন্ন থাকে ও অসৎ ব্যবসায়ীদের বিরুদ্ধে অচিরেই ব্যবস্থা নেওয়া হয়।

(৩) চিনির ব্যবসায়ীদের সঙ্গে বৈঠকে সরকার স্পষ্ট জানিয়ে দিয়েছেন যে চিনির সরবরাহ বা মূল্য নিয়ে কোনওরকম ফাটকাবাজি বরদাস্ত করা হবে না।

(৪) রাজ্য সরকার চিনিকলগুলি কর্তৃক লেভিযুক্ত চিনির মূল্য অস্বাভাবিকভাবে বৃদ্ধি করা রোধের জন্য এবং চিনিকলগুলির উপর ধার্য লেভির হার বর্তমান ৪০% থেকে বাড়িয়ে শতকরা ৫০ ভাগ করার জন্য বার বার কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করেছেন। কেন্দ্রীয় খাদ্যমন্ত্রীর নিকট কয়েকবার

টেলেক্স বার্তা পাঠানো হয়েছে যাতে গণবন্টন ব্যবস্থার জন্য যথেষ্ট পরিমাণ চিনি পাওয়া যায়। লেভিযুক্ত চিনির মূল্যের উপর নিয়ন্ত্রণ রাখা হয় এবং বাজারে চিনির অস্বাভাবিক মূল্য বৃদ্ধি না হয়।

(৫) অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমের মাধ্যমে বিদেশ থেকে চিনি আমদানির বিষয়টি রাজ্য সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে।

(৬) কেন্দ্রীয় সরকার থেকে প্রাপ্ত লেভি চিনি গণবন্টন ব্যবস্থার মাধ্যমে সুষ্ঠুভাবে বিতরণের জন্য সকলপ্রকার ব্যবস্থা নেওয়া হয়েছে। বর্তমানে রেশনে বিধিবদ্ধ রেশন এলাকায় সপ্তাহে মাথাপিছু ১৫০ গ্রাম এবং সংশোধিত রেশন এলাকায় মাথাপিছু ৭৫ গ্রাম চিনি দেওয়া হয়।

(খ) গণবন্টন ব্যবস্থায় মাসে ৪০,০০০ টন হিসাবে এই রাজ্যে বৎসরে লেভি চিনির চাহিদা ৪,৮০,০০০ টন কিন্তু এপ্রিল ১৯৯৪ পর্যন্ত এক বৎসরে কেন্দ্রীয় ভান্ডার থেকে প্রাপ্ত লেভি চিনির পরিমাণ ৩,১৪,৮৭৫ টন। সুতরাং ঘাটতির পরিমাণ ১,৬৫,১২৫ টন।

এখানে একটা কথা বলা দরকার, আমরা যখন আমাদের চাহিদাটা ধরেছি সেটা দিল্লি এবং হরিয়ানায় মাথাপিছু ৮শো গ্রাম করে যে চিনি দেওয়া হয় সেখানে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে লিখেছিলাম যে অন্তত পক্ষে আমাদের মাথাপিছু ৬শো গ্রাম করে দেওয়া হোক। সেই হিসাবে ৪ লক্ষ ৮০ হাজার টন টোটাল ডিমান্ড যেটা চেয়েছি। খোলা বাজারে যে চিনি আসে সেটা ধরলে আরও বেশি হয়।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে তিনি কি চেয়েছেন এবং কি পেয়েছেন বা পাচ্ছেন। আমার প্রশ্ন, আমাদের টোটাল প্রডাকশন যা হয় তার থেকে কেন্দ্রীয় সরকার পি.ডি.এসের জন্য কতটা দিচ্ছেন এবং ওপেন মার্কেটের জন্য কতটা দিচ্ছেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমাদের দেশে টোটাল যা চিনির প্রডাকশন হয় তার শতকরা ৪৫ ভাগ পি.ডি.এস. বা গণ বন্টন ব্যবস্থার মাধ্যমে বিলি করা হত এবং শতকরা ৫৫ ভাগ খোলা বাজারে ছাড়া হত। কয়েক মাস আগে কেন্দ্রীয় সরকারে সিদ্ধান্ত নিয়েছেন যে গণ বন্টন ব্যবস্থায় শতকরা ৪৫ ভাগের পরিবর্তে শতকরা ৪০ ভাগ দেওয়া হবে আর ঐ পাঁচ পারসেন্ট ওপেন মার্কেটে বাড়িয়ে দেওয়া হবে। অর্থাৎ ৫৫ জায়গায় ৬০ ভাগ করা হবে। এখন ৪০ ভাগ গণ বন্টন ব্যবস্থায় আসে এবং ৬০ ভাগ খোলা বাজারে ছাড়া হয়।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন প্রত্যেক মাসে ওপেন মার্কেটে যে চিনি দেওয়া হচ্ছে তার কোটা কে কিভাবে ঠিক করেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** খোলা বাজারে যে চিনি বিক্রি হয় তাতে কেন্দ্রীয় সরকার নির্দেশ দেন যে কোন মাসে কত টন চিনি খোলা বাজারে দেওয়া হবে। চিনি কলের মালিকরা সেই পরিমাণ চিনি খোলা বাজারে বিক্রি করেন।

**শ্রী প্রশান্ত প্রধান :** খোলা বাজারে যে চিনিটা ছাড়া হয় তার প্রাইসটা কে কি ভাবে ঠিক করেন, সেটা কি আমাদের সঙ্গে আলোচনা করে ঠিক করা হয়?

**শ্রী নরেন্দ্রনাথ দে :** এটা কেন্দ্রীয় সরকার ঠিক করেন না।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে স্টাটুটারি রেশনিং এলাকায় ইউনিট পিছু ১০০ গ্রাম এবং মডিফায়েড রেশনিং এলাকায় মাথাপিছু ৭৫ গ্রাম করে চিনি দেওয়া হয়। দুটির মধ্যে তারতম্য বা পার্থক্য কিসের ভিত্তিতে করা হয়। গ্রামের লোকের প্রতি এই বঞ্চনা কেন জানাবেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে :** আগাগোড়াই এই সিস্টেম চলছে।

**শ্রী আব্দুল মান্নান :** আগাগোড়াই চলছে বলে এটা চলতে দেবেন কেন, এর পরিবর্তন করবেন না কেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে :** শহরাঞ্চলে চিনির চাহিদা বেশি।

**শ্রী অমিয় পাত্র :** গ্যাট চুক্তির পর ডোমেসটিক প্রাইস এবং ইন্টারন্যাশনাল মার্কেটের দামের মধ্যে যদি তফাত হয়ে যায়, যেহেতু সাবসিডিটা এখন রিভাকশনের পর্যায়ে নিয়ে আসা হচ্ছে, এবারে সেন্ট্রাল গভর্নমেন্টের যে বাজেট আছে, সেই বাজেটে দেখলাম গত বছরের রিভাইজড বাজেটে সাবসিডি ছিল ৫ হাজার ২০০ কোটি টাকা, এই বছর বাজেট এস্টিমেট হয়েছে ৪ হাজার কোটি টাকা। অর্থাৎ ১২ শত কোটি টাকা সাবসিডি কমানো হয়েছে। যদি দেখা যায় ইন্টারন্যাশনাল মার্কেটে দাম বেশি হয় এবং ডোমেস্টিক মার্কেটে দাম বেশি হয় তাহলে সাবসিডি কমানোর জন্য যে কথাগুলো বলা হয়েছিল, আমরা যে সমস্ত দেশের কাছ থেকে চিনি আমদানি করি —

**মিঃ স্পিকার :** আপনি প্রশ্ন করুন।

**শ্রী অমিয় পাত্র :** আমার প্রশ্ন হচ্ছে ইন্টারন্যাশনাল প্রাইস এবং ডোমেসটিক প্রাইস যদি এক হয় তাহলে সাবসিডি কি করে দেবেন?

**মিঃ স্পিকার :** যদি'র উপর প্রশ্ন হয় না, বসুন।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি অনুগ্রহ করে জানাবেন, আমাদের তো চিনি উৎপাদনে ঘাটতি হয়, কেন্দ্রীয় সরকার বিদেশ থেকে চিনি আমদানি করেন কি না? যদি করেন গত বছর কি পরিমাণ করেছেন, আপনি বলতে পারবেন কি?

**মিঃ স্পিকার :** হবে না, কেন্দ্রীয় সরকারের কথা উনি বলবেন কি করে?

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মন্ত্রী মহাশয়, আপনি কেন্দ্রীয় সরকারের উদার অর্থনীতি বা শিল্প নীতি, এইগুলোর ঘোর সমালোচক। কিন্তু আপনার খাদ্য দপ্তর ওপেন জেনারেল লাইসেন্সের সুযোগ নিয়ে ব্রাজিল থেকে চিনি আনার জন্য কোনও পরিকল্পনা করেছেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** এসেনসিয়াল সাপ্লাই কর্পোরেশন বিদেশ থেকে চিনি আনার জন্য কথাবার্তা চালাচ্ছে। আমাদের এই বিষয়ে কোনও চূড়ান্ত সিদ্ধান্ত হয়নি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় একটা প্রশ্নের উত্তরে বলেছেন অসাধু ব্যবসায়ীদের ধরার জন্য পুলিশকে নির্দেশ দেওয়া হয়েছে, আজ পর্যন্ত কতজন অসাধু ব্যবসায়ীকে ধরা হয়েছে, এবং কতজনকে শাস্তি দেওয়া হয়েছে?

[11-30 — 11-40 p.m.]

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** চিনির অস্বাভাবিক মূল্য বৃদ্ধির পরিপ্রেক্ষিতে আমরা যে পুলিশকে বিশেষ ভাবে অ্যালার্ট করেছিলাম, তার ফলশ্রুতি হিসাবে যেটা ঘটেছে সেটা বলছি, এখানে আমরা দেখছি যে কলকাতায় চার পাঁচ জায়গায় রেড করে হয়েছে, কিন্তু আপত্তিকর বা বেআইনি কিছু পাওয়া যায়নি। পশ্চিমবাংলার অন্যান্য জেলায় ২/৬/৯৪ তারিখে, দার্জিলিং জেলার শিলিগুড়িতে ৪৬২ কুইন্টাল চিনি, যার মূল্য প্রায় ৭ লক্ষ টাকা সেই চিনি আটক করা হয় এবং এক ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়। ৪/৬/৯৪ তারিখে লালগোলাতে ১৩.৫ কুইন্টাল চিনি আটক করা হয়, যার দাম ২১ হাজার টাকা, ওখানে এক ব্যক্তিকে আটক করা হয়। এছাড়া বাজেট বিতর্কের সময় মাননীয় সদস্য আব্দুল মান্নান একটা বিষয় উল্লেখ করেছিলেন, একটা দোকানে, সেখানে একদিনে ১১ বস্তা চিনি বিক্রি করা হয়েছে। আমি সেদিন বলেছিলাম, ব্যাপারটার খবর নেব। আমি খবর নিয়েছি, ঘটনাটা ঠিক। ২১.৫.৯৪ তারিখে একটা দোকান থেকে ১১ বস্তা চিনি বিক্রি করা হয়েছিল। আমাদের দপ্তরের অফিসাররা ২৬.৫.৯৪ তারিখ দোকানটিতে গিয়ে সমস্ত কাগজ-পত্র সিজ করেন। তদন্ত করে তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে। ঘটনাটি ঘটেছে গত মাসের ২১ তারিখে, অ্যাকশন নেওয়া হয়েছে ২৬ তারিখে, আর উনি এ মাসের ৬ তারিখে এখানে উল্লেখ করেছেন।

**শ্রী নটবর বাগদি ঃ** আমাদের চিনির অপ্রতুলতার জন্য পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকারের মাধ্যমে বাইরে থেকে চিনি আনার চেষ্টা করছেন। আমরা শুনতে পাচ্ছি ওখান থেকে যে দামে চিনি আনা হবে তার চেয়ে বেশি দাম দিয়ে রাজ্য সরকারকে চিনি নিতে হবে এবং প্রতি কে.জি. চিনির দাম নাকি ৯ টাকা হবে। এই যে সিদ্ধান্ত হতে চলেছে, এতে কি রাজ্য সরকার রাজি আছেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** গণ-বন্টন ব্যবস্থায় কেন্দ্রীয় সরকার আমাদের চিনি দেন। তা ছাড়াও ও.জি.এল.-এ বিদেশ থেকে যে চিনি আসছে সেটা আমাদের কত দরে বিক্রি করা হবে, সে সম্পর্কে কেন্দ্রীয় সরকার এখনো কিছু বলেন নি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, সংবাদপত্রে কেন্দ্রীয় মন্ত্রীর বিবৃতি হিসাবে বেরিয়েছে যে, ৯ টাকা কে.জি. দরে রেশনের মাধ্যমে চিনি দেওয়া হবে। এ সম্পর্কে আপনি কোনও সুস্পষ্ট সরকারি নির্দেশ পেয়েছেন কি; পেলে কবে নাগাদ ঐ সিদ্ধান্ত কার্যকর হবে?

**মিঃ স্পিকার ঃ** সংবাদপত্র নিয়ে কোনও প্রশ্ন হয় না। ঐভাবে প্রশ্ন করা যায় না। আপনি জিজ্ঞাসা করতে পারেন — কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ৯ টাকা কে.জি. দরে চিনি

সংগ্রহ করার বা সরবরাহ করার কোনও নির্দেশ আছে কিনা?

**শ্রী নরেন্দ্রনাথ দে** ঃ আমি ধরে নিচ্ছি মাননীয় সদস্য ৯ টাকা দরে চিনি দেওয়া হবে কিনা, এই ধরনের কোনও সিদ্ধান্তের কথা জানতে চাইছেন। কেন্দ্রীয় সরকার এরকম কোনও সিদ্ধান্ত আমাদের জানান নি। প্রসঙ্গত বলি বর্তমানে আমরা রেশনে ৯ টাকা ৫ পয়সা কে.জি. দরেই চিনি সরবরাহ করছি এবং সেটা কেন্দ্রীয় সরকারের নির্দেশ অনুযায়ী।

**শ্রী আবুল হাসনাত খান** ঃ সারা ভারতবর্ষেই চিনির ঘাটতি আছে এবং আমাদের এখানে সঙ্কট আছে এবং এরমধ্যে চিনি কেলেঙ্কারি করছেন কেন্দ্রীয় মন্ত্রীরা। এই অবস্থায় আমরা পশ্চিমবাংলায় চিনি উৎপাদন বৃদ্ধির কোনও ব্যবস্থা গ্রহণ করছি কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে** ঃ এগ্রিকালচার দপ্তরের সঙ্গে এবিষয়ে আমরা কথা বলছি।

## অ্যাঙ্গাস জুট মিল

*১০২। (অনুমোদিত প্রশ্ন নং *৫০) **শ্রী আব্দুল মান্নান** ঃ শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হুগলি জেলার অ্যাঙ্গাস জুট মিলটি খোলার জন্য রাজ্য সরকার এ পর্যন্ত কি-কি ব্যবস্থা নিয়েছে?

অ্যাঙ্গাস জুট মিলটির কাজ গত ২০.১.৯৪ তারিখ থেকে বন্ধ আছে। মিল কর্তৃপক্ষ শ্রমিকদের বেতন ও কাঁচামাল সরবরাহ করতে না পারার জন্য মিলটির কাজ বন্ধ হয়েছে। মিলটি খোলার জন্য শ্রমিক ও মালিকপক্ষের সঙ্গে একাধিক মিটিং করা হয়েছে। কিন্তু মিল কর্তৃপক্ষ কাঁচামাল ও বেতন দেওয়ার অর্থ সংগ্রহ করতে না পারার জন্য মিল খোলার বিষয়টি বেশি দূর এগোনো সম্ভবপর হয়নি।

বর্তমানে সমগ্র বিষয়টি এ.আই.এফ.আর-এর বিবেচনাধীন রয়েছে। সংশ্লিষ্ট দপ্তর বিষয়টির উপর লক্ষ্য রাখছে।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী আব্দুল মান্নান** ঃ আমি জানতে চেয়েছিলাম মিলটি খোলার ব্যাপারে সরকার কি ব্যবস্থা নিয়েছেন? ব্রিয়ারলি গ্রুপের এই মিলটি ৫ মাস ধরে বন্ধ আছে। আপনি তো ব্যুরোক্রাটিক কায়দায় মিলের অবস্থার কথা বললেন। আমি জানি এটা এ.আই.এফ.আরে গেছে। গত সপ্তাহে দিল্লিতে সিটিং হয়েছিল। এই মিলটি খোলার জন্য ব্রিয়ারলি গ্রুপের কতকগুলি ইউনিয়নের চুক্তি হয়েছিল। কথা হয়েছিল, বিদ্যুৎ কানেকশন দিয়ে দিলে মিলটি চালু করব। ৮টি ইউনিয়নের সঙ্গে চুক্তি হয়েছিল। তারা বলেছিল, মিলটি চালু করব, কাঁচামাল সরবরাহ করব এবং কন্ডিশন করে কিস্তি ওয়াইজ শ্রমিকদের মাহিনা দেবেন। এ ব্যাপারে রাজ্য সরকার অবগত আছেন কিনা এবং নিজের উদ্যোগে মিলটি খোলার ব্যাপারে কী ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** মান্নান সাহেব সবই জানেন। আমি একটু ইতিহাসটা বলি। অ্যাঙ্গাস হচ্ছে টিটাগড় পি.এল.সির সাবসিডিয়ারি। টিটাগড় মিলের আরও ৩টি মিল আছে। একটা টিটাগড়, ভিক্টোরিয়া আর একটা হচ্ছে নর্থ শ্যামনগর। অ্যাঙ্গাস হচ্ছে সাবসিডিয়ারি টিটাগড় পি.এল.সির। এর ম্যানেজমেন্ট-ডায়রেক্টর বোর্ড মেহেতো গ্রুপ কন্ট্রোল করতেন। টিটাগড় পি.এল.সি বিলাতে রেজিস্টার্ড স্টারলিং কোম্পানি। মান্নান সাহেব সবই জানেন। এই মেহেতা বেশ কয়েক বছর মিলটি বন্ধ করে চলে গেল। ব্রিয়ারলি সাহেব তার শেয়ার কিনলেন। ব্রিয়ারলি দিল্লি থেকে পারমিশন নিয়ে এসে বললেন আমিই চেয়ারম্যান এবং তিনি গলায় গাঁদাফুলের মালা দিয়ে ঘুরে বেড়ালেন। শ্রমিকরা ভরসা পেলেন যে সাহেব কারখানা খুলবেন। কিছুদিন বাদে তিনি চলে গেলেন, এক পয়সাও ইনভেস্ট করলেন না। উল্টোদিকে সাহেব বিলাতে শেয়ার ইস্যু করে প্রচুর টাকা রাখলেন। দেখালেন, চট শিল্পের অবস্থা খুব ভাল, কিন্তু এদিকে মিল বন্ধ। তিনি আমেরিকায় রাইট ইস্যু করলেন। সাহেবের ফেরার কেস ছিল। হাইকোর্টে বেল জাম্প করলেন। তারপর আবার ছুটে এলেন দিল্লিতে। শ্রমিকরা বললেন সাহেব কিছু করুন। তারপর সাহেব কয়েকজন লোককে পাঠালেন, কক্স, বক্স এবং ভাইগার প্রভৃতি লোকদের পাঠালেন। তারা কি করলেন? তারা কিছু কারখানার শ্রমিক নিয়ে স্টিয়ারিং কমিটি করলেন। এর ম্যানেজিং কমিটি হাইকোর্টে অ্যাপিল করলেন। শ্রীমতী পদ্মাখাস্তগির তখন জাজ। হাইকোর্ট কমিটিকে অধিকার দিলেন যে ওরাই সবকিছু দেখবেন। সাহেব বললেন, শ্রমিক মালিক সব এক হয়ে গেল। অতএব এই সিসটেম সব জায়গায় চালু করব। মান্নান সাহেব; জানেন কোন, কোন, ইউনিয়ন তাদের প্রতিনিধি পাঠালেন। আমি বারণ করেছিলাম, শোনেননি। কারা পাঠাননি তাও উনি জানেন। কিছুদিন বাদে বন্ধ হল মনে আছে? তারপর আবার বিভিন্ন পাটের মালিকদের নিয়ে এসে কিছুদিন চালালেন, মাইনে পুরো হচ্ছে না। বন্ধ আছে, এত করেও তারপর সাহেব চলে গেল, পরে সাহেব এল, এর আগের বারে ২০০ টাকা দিয়েছে, পুজায়, এইভাবে চলল। অন্যান্য গুলি বলার ব্যাপারে ভিক্টোরিয়ায় শুধু পূজায় টিকিট বিলি করল একজন। আবার পিছিয়ে গেল। মাননীয় অর্থমন্ত্রী এবং আমি এবং ডি.এম. সকলে মিলে পাট বিক্রি করে শ্রমিকদের মাইনে দিলাম। এটা টেম্পোরারি সলুসন পরে ভিক্টোরিয়া নর্থ শ্যামনগর ভাল চলছিল, পরে বন্ধ হয়ে গেল। অ্যাঙ্গাসের মেশিন ভালই আছে, টিটাগড় পি.এল.সি. এখন যেটা আছে পুলিশকে দিয়ে কাকে ডেকে পাঠিয়েছে তারা পাট সাপ্লাই করে, কিছু মাল তৈরি হলে ওয়ারকাররা টাকা পয়সা পায়, না হলে পুলিশের কাছে যায়। মাননীয় মুখ্যমন্ত্রীর পক্ষ থেকে গভর্নমেন্ট অফ ইন্ডিয়াকে লেখা হয়েছে যে এটার ব্যবস্থা করুন। অ্যাঙ্গাসের ব্যাপারে শেষ পর্যন্ত চেষ্টা করেছিলাম অন্য কাউকে পাওয়া যায় কিনা, আপনাদের ইউনিয়ন এবং অন্যান্য ইউনিয়ন সকলের সঙ্গে মিটিং হয়েছিল, প্রবীর বাবুর বাড়িতে এবং অফিসে মিটিং করেছিলেন মৌলালিতে জয়েন্ট কনভেনসন হয়েছিল। সেখানে লিখিত দরখাস্ত দেওয়া হয়েছে অ্যাঙ্গাস লিকুইডিশনে গেলে অ্যাপিল করা যেতে পারে। বি.আই.এফ.আর.এ ব্যাপারটা হাইকোর্টে গেছে, এখন এ.আই.এফ.আর.এ. আছে। সেপ্টেম্বরের ফার্স্ট কি সেকেন্ড উইকে এ.আই.এফ.আরের শুনানি করে রায় দেবে। আমি কালকে চাঁপদানি গিয়েছিলাম, শ্রমিকদের সঙ্গে কথা বার্তার চেষ্টা হয় যদি সমস্ত ইউনিয়ন একসঙ্গে থাকে অকথ্য গালি গালাজ করছে এর আগে ডি.এম.কে বলা হয়েছে সাহেবকে অ্যারেস্ট করার জন্য, কারণ তার লাইফ রিস্ক ছিল। এসব ডিপলোমেটিক ব্যাপার, তা সত্বেও

কাল বলে এসেছি যদি বসেন, আর অপেক্ষা করা যায় না। যদি সমস্ত ইউনিয়ন রাজি থাকে যদি কোনও এনটারপ্রেনার পাওয়া যায় ওয়ারকারদের সঙ্গে যদি একটা মোটামুটি যুক্তি হয় তাহলে তখন কোর্টের কাছে অ্যাপিল করতে পারি, অলটারনেট ব্যবস্থা যখন হলনা এইভাবে কিছু করা যায় কিনা তার চেষ্টা হচ্ছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** অন্য যে কয়জন প্রোমোটার যেতে চাইছেন তারমধ্যে পোদ্দার আছেন কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমি কারো নাম করব না, আমার উত্তরের শেষে দেখবেন আমি সংশ্লিষ্ট দপ্তর বলেছি বি.আই.এফ.আর.এর ব্যাপার আমার দপ্তর দেখেননা।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি এই মিলটি বন্ধ হওয়ার জন্য কতজন শ্রমিক অ্যাফেকটেড হচ্ছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** অ্যাঙ্গাসে হচ্ছে ৫,২০০, টিটাগড়ে পি.এল.সি.তে ২১ হাজার ৫০০, টাকার হিসাব আমাদের কাছে যা আছে ওয়ারকারদের ডিউজ প্রভিডেন্ট ফান্ড ইত্যাদি নিয়ে গত মার্চ পর্যন্ত ১৪১ কোটি টাকা, পরে শুনেছি সেটা আরও বেড়েছে।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি আপনি বললেন অ্যাঙ্গাস জুটমিল বন্ধ হওয়ার দরুন ৫,২০০ মানুষ কাজ করতে পারছে না, যে কতদিন বন্ধ হয়েছে তারমধ্যে কোনও শ্রমিক অনাহারে মারা গেছে কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমার কাছে এরকম কোনও খবর নেই।

১০৩ - নট কল্ড

১০৪ - নট কল্ড

১০৫ - নট কল্ড

১০৬ - নট কল্ড

**Mr. Speaker :** As regards *103 I received a reply from the Hon'ble Minister-in-charge, Mr. Saral Deb. I don't know when the reply is sent. The questions are listed and presented and come up for answer and the Minsiter is supposed to be present in the House. I received a letter this afternoon signed by the Principal Secretary, Co-operation Department informing me that the Hon'ble Minister-in-charge of the Cooperation Department is away in North Bengal, Sikkim on official tour and will not be able to be present in the Assembly on 17.6.1994 for replying question nos. 361 & 362. When he left I don't know. That has not been informed. Now, the answer to 361 is on record. As regards *362 I don't know whether that answer is on

[17th June, 1994]

record or not. What I want to say over here is that under the Rules of Procedure and Conduct of Business of the Assembly a secretary cannot seek time or adjournment because he is not a member of the House. It is for the minister himself to seek adjournment for time and he has to sent a letter himself. Unfortunately, that has not been done. It appears that even now some ministers take the House very casually. It must be kept in mind that the Assembly is not a department of the Government. It is not a Government office that the Secretary will address a letter to the assembly seeking time for adjournment. It is very unfortunate. I have repeatedly said that the Ministers may have programmes to go out. They may have, I do not rule out that possibility. But when the Assembly is in session, these programmes have to be very few and rare and on very important occasions. They should try not to make such programmes when the Assembly session is on. More so on particular days when their questions are supposed to come up because days are known on which days the questions will come on. It is a fixed day. They can make programme on other days but on that particular day they should try to be present in the House to answer questions. I feel that the minister has an explanation to make to this House. The Parliamentary Affairs Minister will convey to him that on 2 p.m. when the House will meet after recess he should be present and explain to the House why he could not send the letter himself and the circumstances which led the secretary to send the letter.

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মিঃ স্পিকার স্যার, আপনি যে কথা বলেছেন যে, তাঁর এখান সভায় জানানো দরকার। তবে আমি সরল দেবের কথা বলতে পারি, তার ভাই অসুস্থ হওয়ায় তাকে বাহিরে চলে যেতে হয়েছে। তবু বলব তার জানানো উচিত ছিল।

**Mr. Speaker :** It is not in regard to his brother. That was when he went to Velore. At that time he informed us and we accomodated. Here the letter says that the Minister-in-charge of the Co-operation Department is away on official tour to North Bengal, Sikkim. It says he is on official tour. It does not say that it is because of his brother's illness.

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** তার সেক্রেটারি চিঠিতে কি লিখেছেন জানি না, তবে তাঁর ভাই গুরুতর অসুস্থ এবং তার কিডনি ট্রান্সপ্ল্যান্ট হচ্ছে।

**Mr. Speaker :** Then the letter has to explain that. The letter says, he is on official tour. Why don't you understand it yourself. If his brother is unwell, he should say, he is going because of his brother's illness. Let him explain to the House.

[11-50 — 12-00 Noon.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মন্ত্রীর সেক্রেটারি লিখেছেন যে, তিনি অফিসিয়াল ট্যুরে বাইরে গেছেন, কিন্তু কৃপাসিন্ধু সাহা মহাশয় বললেন যে, তার ভাই অসুস্থ। তবে এই প্র্যাকটিসটা আপনি বন্ধ করবার চেষ্টা করছেন। কিন্তু আমি অনুরোধ করব, ওদেরকে আপনার চেয়ার থেকে তিরস্কার করুন, কারণ যতক্ষণ তিরস্কার না করছেন ততক্ষণ বোধোদয় হবে না। আমরা স্যার, আপনার এই স্ট্যান্ডকে আগেরদিন সাপোর্ট করে বলেছিলাম। বিধানসভায় যারা সিরিয়াসলি অ্যাটেন্ড করেন, তাদের কাছে মনে হয় বিধানসভার গুরুত্ব কমে যাচ্ছে। সেই ক্ষেত্রে কোনও কোনও মন্ত্রীর ভূমিকা, বিধানসভার প্রতি তারা যে মনোভাব দেখাচ্ছেন তা অবমাননাকর। তাহলে সেইক্ষেত্রে আপনার এই অ্যাটিচিউডকে সমস্ত সদস্যরা — আপনার এই দৃষ্টিভঙ্গিকে, আপনি এই যেটা করছেন এটাকে সমর্থন করছেন। আপনি শুধু এটা না করে, তাদের একটা কিছু আপনি বললেন এইরকম না করে, আপনি একটা পন্থা বার করুন যাতে ভবিষ্যতে তারা শুধরে নিতে বাধ্য হন।

**মিঃ স্পিকার ঃ** তাহলে, আজকে যে তিনজন মেম্বার ছিলেন না, তাদের ক্ষেত্রে কী হবে?

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মেম্বারদের থেকে মন্ত্রীদের প্রেজেন্স আরও বেশি গুরুত্বপূর্ণ। এখানে সৌগত রায় কেবল আজকে অনুপস্থিত। কিন্তু এই হাউসে তার উপস্থিতি সর্বজনবিদিত। মন্ত্রীরা সপ্তাহে মাত্র একদিন আসেন এবং একদিন এসে তারা আমাদের ধন্য করেন। মন্ত্রীরা হপ্তাবাবু। এই হপ্তাবাবুদের ব্যাপারে অন্যভাবে বিচার করতে হবে।

**Mr. Speaker :** I agree with Shri Sudip Bandyopadhyay that the Ministers present is more necessary and important. They should be present in the House on the days allotted to them, because it is a serious business. They should not take the House casually. They should have the seriousness. But let us hear the concerned Minister. We will hear him on the 23rd.

### বহরমপুর থেকে গোপালপুর ঘাট রাস্তা সংস্কার

*১০৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৩) **শ্রী ইউনুস সরকার এবং শ্রী আবুল হাসনাৎ খান ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বহরমপুর থেকে গোপালপুরঘাট ভায়া ইসলামপুর, সেখপাড়া, ডোমকল, জলঙ্গী রাস্তার সংস্কারের জন্য কোনও অর্থবরাদ্দ হয়েছে কি না; এবং

(খ) হয়ে থাকলে, বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**শ্রী মতীশ রায় ঃ**

(ক) উক্ত রাস্তাটির ক্ষতিগ্রস্ত অংশসমূহের সংস্কারের জন্য 'রক্ষণাবেক্ষণ তহবিল' থেকে

প্রয়োজনীয় অর্থ ব্যয় করার সিদ্ধান্ত আছে।

(খ) ১৯.০০ লক্ষ টাকা (অনুমিত)

**শ্রী আবুল হাসনাত খান :** রাস্তাটির গুরুত্ব সম্পর্কে আপনি অবহিত এবং এই ব্যাপারে যে অর্থ বরাদ্দ করেছেন তারজন্য আপনাকে সাধুবাদ জানাচ্ছি। কিন্তু রাস্তাটির গুরুত্ব বিবেচনা করে কাজটি সম্পূর্ণ করার জন্য আপনার দপ্তর কি ব্যবস্থা করেছেন? এখন যে টাকা আছে সেটা খরচ করার ব্যাপারে কোন সিদ্ধান্ত আছে? কবে নাগাদ খরচ করা হবে এবং কতদিনের মধ্যে মেরামতের কাজ সমাপ্ত হবে?

**শ্রী মতীশ রায় :** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে উক্ত রাস্তাটি মেরামতের জন্য আলাদা কোনও বরাদ্দ ১৯৯৪-৯৫ আর্থিক বছরে ধার্য করা হয়নি। তবে আমাদের দপ্তরে নিয়মমাফিক রক্ষণাবেক্ষণের জন্য যে টাকা ধরা হয় তা থেকে আমরা ১৯ লক্ষ টাকা বরাদ্দ করেছি। রাস্তাটির ক্ষতিগ্রস্ত অংশ আমরা মনে করছি যে এই ১৯ লক্ষ টাকার মধ্যে করতে পারব। এই টাকাতে আমরা সংস্কারের কাজটি করতে পারব বলে মনে করছি। এই ক্ষতিগ্রস্ত রাস্তাটির দৈর্ঘ্যের পরিমাণ আনুমানিক ৫ কিলোমিটার।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### সমবায় কর্মিদের বেতনকাঠামো পুনর্বিন্যাস

*১০৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬১) **শ্রী তপন হোড় :** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের সমবায় কর্মিদের বর্তমান বেতনকাঠামো পুনর্বিন্যাসে রাজ্য সরকারের নির্দিষ্ট পরিকল্পনা আছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত পরিকল্পনাটি কি এবং কবে নাগাদ কার্যকর হতে পারে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ও (খ) বিষয়টি সরকারের বিবেচনাধীন, তবে এ বিষয়ে এখনও কোনও সুনির্দিষ্ট পরিকল্পনা গ্রহণ করা যায়নি। সেজন্য এটা কবে নাগাদ কার্যকর হবে, তা বলা যাচ্ছে না।

### হাসপাতালগুলিতে 'ডায়েট চার্জ'

*১০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫২২) **শ্রী অজয় দে :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার হাসপাতালগুলিতে রোগিদের নিকট থেকে 'ডায়েট' চার্জ' গ্রহণ করার পরিকল্পনা নিয়েছে; এবং

(খ) সত্যি হলে, কি পদ্ধতিতে এই চার্জ নেওয়া হবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**মন্তেশ্বর-পুটশুড়ি রাস্তা**

*১০৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বর্ধমান জেলায় মন্তেশ্বর-পুটশুড়ি ভায়া পাতুল দেলুড় রাস্তাটির নির্মাণের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাস্তাটির নির্মাণকার্জ কয়েকটি ভাগে শুরু হয়েছে। প্রথম পর্যায়ে মাটির কাজ শেষ করা হয়েছে। কিন্তু হিউম পাইপের কালভার্ট তৈয়ারির কাজ এখনো শেষ হয় নাই। অধিকন্তু অর্থাভাবে কাজটি শেষ করা যায় নাই। আশা করা যায় রাস্তাটির বাকি নির্মাণ কাজ আগামী বর্ষার পর শেষ করার চেষ্টা হবে, যদি অর্থের সম্পূর্ণ সঙ্কুলান করা যায়।

**Suspension of Work in Texmaco**

*106. (Admitted Question No. *430) **Shri Saugata Ray :** Will the Minsiter-in-charge of the Labour Department be pleased to state—

(a) whether management of Texmaco has ordered suspension of work in the Factory from 15th May, 1994;

(b) if so, reasons for such suspension of work; and

(c) steps taken by the State Government to reopen the Factory ?

**Minister-in-charge of the Labour Deptt :**

(a) There was no suspension of work as a whole in Texmaco Factory. The Management served a notice on 7.5.94 for suspension of work with effect from 15.5.94 in Rolling Stock Division and steel Foundry Division. But at the intervention of the Labour Department they deferred the suspension of work till 31.5.94 Suspension of work for two days in a week in these two division was announced by the management which

the workers did not accept.

(b) According to the Management, non availability of orders for wagon from the Railway Board is the main reason for suspension of work.

(c) In a tri-partite meeting held on 8.6.94 at my Chamber, I suggested that the management should withdraw the suspension of work for two days in these two Divisions. It is reported that the management has issued a notice deferring the said suspension order till 15.6.94. Labour Commissioner has been asked to hold further meetings.

### বাঁকুড়া মেডিক্যাল কলেজ হাসপাতালে মহিলা ওয়ার্ড

*১০৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৮) **শ্রী অমিয় পাত্র ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া মেডিক্যাল কলেজ হাসপাতালে মহিলা ওয়ার্ড ও প্রসূতি ওয়ার্ড নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটি বর্তমানে কি পর্যায়ে আছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ হাসপাতালের মহিলা ওয়ার্ড ও প্রসূতি ওয়ার্ড নির্মাণের পরিকল্পনাটি সরকারের সক্রিয় বিবেচনাধীন।

এই বিষয়ে শীঘ্রই সরকারি আদেশনামা প্রকাশিত হইবে।

### মুর্শিদাবাদে কংক্রিট সেতু তৈরি

*১০৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩২১) **শ্রী মোজাম্মেল হক ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মুর্শিদাবাদ জেলার বহরমপুর থেকে রাধানগরঘাট ভায়া হরিহরপাড়া পাকা রাস্তায় 'কুমড়াদহ' কাঠের ভগ্ন-সেতুটি কংক্রীট করার সরকারি পরিকল্পনাটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্য পরিকল্পনা পর্ষদের অনুমোদনের অপেক্ষায় আছে।

## কানোরিয়া জুট মিল

*১১০। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪২) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কানোরিয়া জুট মিল বন্ধের কারণ কি; এবং

(খ) মিলটি খোলার ব্যাপারে রাজ্য সরকার কী পদক্ষেপ গ্রহণ করেছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মালিকপক্ষ শ্রমিকদের বর্ধিত পরিবর্তনশীল মহার্ঘভাতা বোনাস এবং গ্রাচ্যুইটি কয়েক বছর ধরে না প্রদান করার জন্য কর্মচারিদের মধ্যে বিক্ষোভের সঞ্চার হয়। এই ব্যাপারে এক ত্রিপাক্ষিক বৈঠক চলাকালিন কিছু শ্রমিক ২৩.১১.৯৩ তারিখ থেকে মিলের ভিতরে অবস্থান ধর্মঘট করেন। ঐ অবস্থান ধর্মঘটের অজুহাতে মালিকপক্ষ ২৬.১১.৯৩ তারিখ থেকে সাসপেনশন অফ ওয়ার্ক ঘোষণা করেন।

(খ) লক আউটের পরে কয়েকটি পৃথক ও যুক্ত সালিশী বৈঠক ডাকা হয়। ২৭শে ও ২৯শে ডিসেম্বর ৯৩ এবং ৩রা জানুয়ারি '৯৪ তারিখের ত্রিপাক্ষিক বৈঠকগুলিতে শ্রমিকদের দাবিদাওয়া সম্পর্কে বিস্থারিত আলোচনা হয়। বিরোধের প্রধান বিষয়গুলো হল ঃ—

(১) বকেয়া বাড়ি ভাড়া

(২) পরিবর্তনশীল মহার্ঘভাতা

(৩) অবসরপ্রাপ্ত ৪১৬ জন শ্রমিকের গ্র্যাচুইটি ইত্যাদি।

(৪) ১৯৯২-৯৩ সালে দেয় বোনাসের অর্ধাংশ (২৭ লক্ষ টাকা)

(৫) পি.এফ., ই.এস.আই. বাবদ বকেয়া (যথাক্রমে ৮৫ লক্ষ ও ২৫ লক্ষ টাকা)

(৬) সাময়িকভাবে এবং বরখাস্ত ও অন্যান্য চার্জশিটের শ্রমিকদের কাজে ফিরিয়ে নেওয়া।

উপরিউক্ত বিষয়গুলো ছাড়াও শ্রমিকদের আরও একটি গুরুত্বপূর্ণ দাবি হল মালিকপক্ষ বি.এফ.আই.আর.-এর অনুমোদিত পূর্বকার পরিকল্পনানুযায়ী যে ১১ টাকা তাদের দৈনিক বেতন থেকে কাটা গিয়েছিল গত ১৭.৩.৯৩ তারিখে বি.আই.এফ.আর এর মিটিং-এ সেই পরিকল্পনার পরিবর্তে একটি সংশোধিত পরিকল্পনা করতে নির্দেশ দেওয়ার ফলে এখন থেকে আর ১১ টাকা কাটা চলবে না। প্রসঙ্গত উল্লেখ করা যেতে পারে যে বি.আই.এফ.আর-এ অনুমোদিত পরিকল্পনা অনুযায়ী মালিকপক্ষ সহ কেন্দ্রীয় সরকারের আর্থিক

সংস্থা সমূহের দেয় টাকার পরিমাণ ৭ কোটি ৮০ লক্ষ টাকা। শ্রমিকদের দৈনিক ১১ টাকা হারে কাটা টাকার পরিমাণ প্রায় ২ কোটি ৭০ লক্ষ টাকা যা আদায় করা হয়ে গেছে। স্বাভাবিক ভাবেই শ্রমিকরা যেহেতু মালিক সহ অন্যান্য আর্থিক সংস্থা সমূহ অনুমোদিত পরিকল্পনা অনুযায়ী টাকা প্রদান করেনি সেই কারণে পূর্ব অনুমোদিত পরিকল্পনা অনুযায়ী আর কোনওরূপ টাকা কাটাতে অস্বীকার করেন। সাথে সাথে কাটানো টাকা ফেরত দেওয়ার দাবিও জানান। ত্রিপাক্ষিক বৈঠকে মালিকপক্ষের প্রতিনিধিরা বর্তমান হারে মহার্ঘভাতা, বকেয়া মজুরি, বাড়িভাড়া এবং ১৯৯২-৯৩ সালের বকেয়া বোনাস দিতে রাজি হন। কিন্তু বি.আই.এফ.আর.-এ পূর্ব পরিকল্পনা অনুযায়ী শ্রমিকদের বেতন থেকে দৈনিক ১১ টাকা হারে টাকা কাটার প্রক্রিয়া বজায় রাখতে চান। ৭.৩.৯৪, ১১.৩.৯৪ ও ১৭.৩.৯৪ তারিখে পুনরায় সালিশী বৈঠক ডাকা হয় কিন্তু অচলাবস্থার কোনও সুরাহা হয়নি। সংগ্রামী শ্রমিক ইউনিয়ন অনশন ও 'রেল রোকো আন্দোলনের ডাক দেয় ৩.৫.৯৪ ও ১২.৫.৯৪ থেকে আলাদা ভাবে। অনশনরত নেতারা অসুস্থ হলে তাদের এস.এস.কে.এম হাসপাতালে স্থানান্তরিত করা হয়। সরকার ২৮.২.৯৪ তারিখের সমঝোতা ও তা কার্যকর করার কথা উল্লেখ করাতে সংগ্রামী ইউনিয়নের নেতারা আন্দোলন প্রত্যাহার করে নেন। তারপর ঐ সংগ্রামী শ্রমিক ইউনিয়ন রিসিভার নিয়োগের জন্য কলকাতা হাইকোর্টে আপিল করেন যাতে সঞ্চিত দ্রব্য বিক্রয় করে তাদের বকেয়া পাওনা মিটিয়ে দেওয়া হয়। শ্রমিক ইউনিয়নের কোর্টে আবেদন সরকার সমর্থন করেন। এ মর্মে মহামান্য ধর্মাধিকরণ এখনও কোনও আদেশ জারি করেননি।

১৭.৩.৯৪ তারিখের বৈঠকে বি.আই.এফ.আর. তাদের স্বীকৃত ১৯৯১ সালের ফেব্রুয়ারি মাসের প্রস্তাবটিকে অনুপোযুক্ত বিবেচনা করেন এবং তাদের কার্যকর সংস্থাকে নূতন প্রস্তাব পেশ করার নির্দেশ দেন। সংগ্রামি শ্রমিক ইউনিয়ন সমবায় ভিত্তিতে মিলটি পরিচালনায় শ্রমিকদের অংশগ্রহণের ব্যাপারে সরকারের নিকট প্রস্তাব দেবেন বলে উল্লেখ করেন। পরবর্তীকালে শ্রমিক নেতারা নতুন প্রমোটারকে নিয়ে সরকারের সঙ্গে সাক্ষাৎ করেন এবং পরিচালনার ক্ষেত্রে শ্রমিকদের অংশগ্রহণের প্রস্তাব নিয়ে আলোচনা হয়। ঐ আলোচনা অনুযায়ী মোট মূলধনের ৬০ ভাগ প্রমোটারকে এবং অবশিষ্ট ৪০ শতাংশ শ্রমিক সমবায়কে প্রদান করতে হবে। তবে, পরবর্তী বি.আই.এফ.আর.এর বৈঠক ১৫.৬.৯৪ তারিখে অনুষ্ঠিত হবার কথা ছিল। কিন্তু ঐ বৈঠকের বিবরণ এখনো পাওয়া যায়নি।

## পুরুলিয়া ও বর্ধমান জেলার সংযোগস্থলে স্থায়ী ব্রিজ নির্মাণ

***১১১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৭) শ্রী নটবর বাগদি :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পুরুলিয়া ও বর্ধমান জেলার সংযোগস্থলে পারবেনিয়া কোলিয়ারিতে অস্থায়ী ব্রিজটির পরিবর্তে স্থায়ী ব্রিজ নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

আছে।

### দ্বারকেশ্বর নদীর উপর সেতু নির্মাণ

*১১৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৫) **শ্রী নন্দদুলাল মাঝি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার ইন্দাস-কোতুলপুর দ্বারকেশ্বর নদীর উপর সেতু নির্মাণের কোনও সরকারি পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) এখনই বলা সম্ভব নয়।

### হাসপাতালে এ. আর. ভি. ইঞ্জেকশনের অভাব

*১১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৬) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের হাসপাতাল/হেলথ সেন্টারগুলিতে প্রয়োজনীয় সংখ্যক এ.আর.ভি. ইঞ্জেকশন পাওয়া যাচ্ছে না; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

### জাতীয় সড়ক সংস্কার

*১১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫১) **শ্রী আব্দুল মান্নান ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জাতীয় সড়কগুলি মেরামতের জন্য ১৯৯৩-৯৪ আর্থিক বছরে কেন্দ্রীয় সরকারের

কাছ থেকে মোট কত টাকা পাওয়া গেছে;

(খ) উক্ত সময়ে মোট কত কি.মি. জাতীয় সড়ক মেরামত করা হয়েছে; এবং

(গ) উক্ত সময়ে উত্তরপাড়া থেকে পাণ্ডুয়া পর্যন্ত জি.টি. রোড এবং ডানকুনি থেকে মগরা পর্যন্ত দিল্লি রোড মেরামতের জন্য কত টাকা ব্যয় করা হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জাতীয় সড়কগুলির মেরামতের জন্য ১৯৯৩-৯৪ আর্থিক বছরে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে মোট ১৭ কোটি ৬০ লক্ষ ৪৫ হাজার টাকা পাওয়া গেছে। এরমধ্যে বন্যাজনিত ক্ষতির পুনঃ সংস্কারের বরাদ্দ অর্থও আছে। তার পরিমাণ ৬ কোটি ১১ লক্ষ ৬ হাজার টাকা।

(খ) মোট ১৬৫০.৩৪ কিলোমিটার।

(গ) জি.টি. রোডের উত্তরপাড়া হতে মগরা পর্যন্ত এই রাস্তার, মগরা (৬২৫ কিমি) হতে পান্ডুয়া (৬১০ কিমি) পর্যন্ত ২ নং জাতীয় সড়কের অন্তর্ভুক্ত। উক্ত সময়ে এই অংশের মেরামতের জন্য আনুমানিক ২১(একুশ) লক্ষ টাকা খরচ করা হয়েছে। আবার ডানকুনি (৬৬২ কিমি) হতে মগরা (৬২৫ কিমি) পর্যন্ত ২নং জাতীয় সড়কের (দিল্লি রোড) মেরামতের জন্য ১৯৯৩-৯৪ আর্থিক বছরে আনুমানিক ৫০ (পঞ্চাশ) লক্ষ টাকা খরচ করা হয়েছে। অতএব সর্বমোট খরচের পরিমাণ আনুমানিক ৭১(একাত্তর) লক্ষ টাকা।

## 'অ্যাপোলো জিপার' শিল্প ইউনিট

*১১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮) **শ্রী শক্তি বল ঃ** শ্রমবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার-পরিচালিত 'অ্যাপোলো জিপার' শিল্প ইউনিটটির ১৯৯৪ মার্চ পর্যন্ত বকেয়া প্রভিডেন্ট ফাণ্ডের টাকার পরিমাণ কত; এবং

(খ) এই সংস্থার বিরুদ্ধে কী ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ঐ প্রতিষ্ঠানের বকেয়া টাকার পরিমাণ ৫ লক্ষ ৭৯ হাজার।

(খ) ই.পি.এফ. এবং এম.পি.আই. ১৯৫২ এর ৮ ধারা অনুযায়ী ঐ প্রতিষ্ঠানের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

## নূতন গ্রন্থাগার অনুমোদন

*১১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৩) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯২-৯৩ সালে রাজ্যে কতগুলি নূতন লাইব্রেরিতে অনুমোদন দেওয়া হয়েছে?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯২-৯৩ সালে রাজ্যে কোনও নতুন গ্রন্থাগার অনুমোদন লাভ করেনি।

### বাঁকা নদীর উপর ঝিকড়া সেতুর পুনর্নির্মাণ

*১১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলায় মেমারি-কাটোয়া রাস্তায় বাঁকা নদীর উপর ভেঙে-পড়া ঝিকড়া সেতুটি পুনর্নির্মাণের কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) প্রয়োজনীয় অর্থ সংস্থানের অভাবে কাজটি বিলম্বিত হচ্ছে, উহা শুরুর সঠিক দিনক্ষণ তাই এখনি বলা সম্ভব নয়।

### "বেনফেড"-এর পরিচালন-কমিটি

*১১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬২) **শ্রী তপন হোড় ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) "বেনফেড"-এর পরিচালন-কমিটির সদস্য বর্তমানে কারা; এবং

(খ) উক্ত পরিচালন-কমিটি সম্পর্কে কোনও দুর্নীতির অভিযোগ রাজ্য সরকারের কাছে আছে কি না?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে 'বেনফেডের' কোনও পরিচালকমন্ডলী নেই। মহামান্য হাইকোর্টের আদেশ বলে উভয় প্রতিষ্ঠানের ম্যানেজিং ডাইরেক্টর ঐ প্রতিষ্ঠানের কার্য পরিচালনা করছেন।

(খ) যেহেতু 'বেনফেড'এর বর্তমানে কোনও পরিচালক মন্ডলি নেই তাই এ প্রশ্ন ওঠে না, তবে ঐ সংস্থার কাজকর্ম সম্পর্কে দুর্নীতির অভিযোগ সরকারের গোচরে এসেছে। বিষয়টি নিয়ে সমবায় বিভাগ প্রশাসনিক তদন্তের কাজ শুরু করেছে।

শিশু-শ্রমিকদের জন্য আইন

*১২০। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৯) শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ শ্রমবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

শিশু-শ্রমিকদের জন্য প্রণীত আইনসমূহ এই রাজ্যে কার্যকর করার জন্য সরকার কি-কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

শিশু শ্রমিকদের জন্য প্রণীত আইন সমূহ এই রাজ্যে যাতে সুষ্ঠুভাবে কার্যকর হয় তার জন্য পরিদর্শক নিয়োগ করা হয়েছে। এই পরিদর্শকদের শিশু শ্রমিক সম্পর্কিত আইনগুলি সম্পর্কে ওয়াকিবহাল করার জন্য শিক্ষণের ব্যবস্থা করা হয়েছে। তাছাড়া, শিশু শ্রমিকের নানাবিধ সমস্যা পর্যালোচনার জন্য, শিশু শ্রমিক উপদেষ্টা পর্ষদ গঠিত হয়েছে, এর সঙ্গে সঙ্গে The Child Labour (Prohibition and Regulation) Act. এর অধীনে খসড়া নিয়মাবলি চূড়ান্ত করার ব্যবস্থা নেওয়া হয়েছে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri Sudip Bandyopadhyay on the subject of call of "March Siliguri" by the Congress Party against the anti-social activities at Siliguri.

The subject matter of the Motion does not warrant adjournment of the business of the House. The Member may call the attention of the Minister concerned through Calling Attention, Question, Mention etc..

I, therefore, withhold my consent to the Motion. The Member may, however, read out the text of the Motion as amended.

[12-00 — 12-10 p.m.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনস্বার্থের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল সাম্প্রতিককালে অনুষ্ঠিত পুর নির্বাচনে কংগ্রেস প্রার্থী উদয় চক্রবর্তী ও কংগ্রেস কর্মী গণেশ বিশ্বাসের হত্যাকারিদের গ্রেপ্তার করতে পুলিশি ব্যর্থতার বিরুদ্ধে প্রতিবাদ আন্দোলন গড়ে তুলতে কংগ্রেসের পক্ষে "শিলিগুড়ি চলো" অভিযানের ডাক দেওয়া হয়েছে। শিলিগুড়ি থানা লক আপে গত মঙ্গলবার একটি বে-সরকারি নিরাপত্তা সংস্থার কর্মী দীপক রায়ের ও সাংবাদিক বিকাশ ঘোষের অস্বাভাবিক মৃত্যুর ঘটনাতেও সমগ্র শিলিগুড়ি উত্তাল হয়ে উঠেছে। কোথাও পুলিশি ব্যর্থতা ও কোথাও পুলিশি অত্যাচারের প্রতিবাদে আজকের "শিলিগুড়ি চলো" আন্দোলনে হাজার হাজার মানুষ যোগ দিচ্ছেন। শিলিগুড়ির

আইনশৃঙ্খলা ভেঙে পড়েছে। এমতাবস্থায় খুনের ঘটনায় জড়িত সমস্ত অপরাধীদের গ্রেপ্তার এবং কঠোরতম শাস্তির দাবি জানাচ্ছি

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received four notices of Calling Attention, namely :–

| | | |
|---|---|---|
| i) | Re-opening of the Kanoria Jute Mill | : Shri Saugata Roy |
| ii) | Reported dacoity in three jewellery shops at North Calcutta on 16.6.94 | : Shri Satya Ranjan Bapuli |
| iii) | Latest situation of diarrhoea epidemic in the village Bhabanipur under P.S. Harishchandrapur of Malda district | : Shri Birendra Kumar Moitra |
| iv) | Steps taken by the State Government against the Provident Fund defaulters | : Shri Lakshman Seth |

This subject has been discussed on the Motion under Rule 185.

I wanted to admit the Calling Attention of Shri Saugata Roy but he is not present today. As such, I will not accept it.

Now, the Hon'ble Minister-in-charge of Health and Family Welfare will make a statement on the subject of the situation of Nala village under Diamond Harbour P.S. Consequent upon the mass burial of about 100 dead bodies on the bank of river Ganga on June 13,1994.

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ডায়মন্ডহারবার থানার অধীনে নালা নয়, নীলা নামে একটি গ্রাম রয়েছে, কলাতলা হার্ট গ্রাম পঞ্চায়েতের অধীনে। কিন্তু সেখানে কোনও ঘটনা ঘটে নি। তবে একই গ্রাম পঞ্চায়েতের অধীনে এবং নীলা গ্রামটি থেকে ১ কিমি. দূরে হুগলি নদীর তীরে রামনগর গ্রামের শেষ প্রান্তে ৭২টি মৃতদেহ ময়না তদন্তের পর কবরস্থ করা হয়েছে ঐ দেহগুলির কোনও দাবিদার না থাকায়। কবরস্থানের কোনও দিকেই ২০০ মিটারের মধ্যে কোনও জনবসতি নেই। গত ১১-১২ জুন রাত্রে ডায়মন্ডহারবার পৌর কর্তৃপক্ষ, মহকুমা শাসক এবং পুলিশের সহায়তায় স্থানীয় পুলিশ মর্গ থেকে ঐ দেহগুলি সতর্কতার সঙ্গে বুজিয়ে ফেলা হয় যাতে কোনও দেহাবশেষ কোনও ভাবেই সেখান থেকে বেরিয়ে আসতে না পারে কোনও জন্তু জানোয়ারের সাহায্যে বা কোনও দুর্গন্ধও না ছড়ায়। এখানে উল্লেখ করা যেতে পারে যে দেহগুলি পৌর কর্তৃপক্ষের শ্মশানে দাহ করা যায়নি স্থানীয় জনসাধারণের প্রবল আপত্তিতে।

গত ১২ই জুন সন্ধ্যায় এবং ১৩ই জুন সকালে এক উত্তেজিত জনতা ফলতা ফাঁড়ি

আক্রমণ করে, জানলা ইত্যাদি ভাংচুর করে এবং এক অফিসারকে আহত করে। তাদের দাবি ছিল দেহগুলির অপসারণ। শুধু তাই নয়, তদন্তে দেখা গেছে কিছু দুষ্কৃতকারী একটি গলিত মৃতদেহ কবর খুঁড়ে বের করে ১৩ই জুন সকালে ফাঁড়ির ৫০ গন দূরে নিক্ষেপ করে। পরবর্তী পপর্যায়ে স্থানীয় প্রশাসনিক, কর্তৃপক্ষ, পঞ্চায়েত, পৌর প্রতিষ্ঠান ও স্থানীয় কিছু গ্রামবাসীর সঙ্গে আলোচনা করে বিষয়টি মিটিয়েছেন। তারা স্থির করেছেন যে ঐ জায়গায় আর কোনও মৃতদেহ সমাধিস্থ করা হবে না।

**Mr. Speaker :** Today, I have 19 mention cases before me. But the time is very short. I will have to adjourn the House at 12/15 p.m. for Recess. So within that time, I will take up as many as I can.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মিঃ স্পিকার স্যার, আজকে রাজ্য সরকারের চরম গাফিলতি এবং ঔদাসিন্যের জন্য ও.বি.সি. তালিকা আজ পর্যন্ত প্রকাশিত হচ্ছে না এবং কেন্দ্রীয় সরকারের চাকরি লাভের ক্ষেত্রে এই মানুষেরা বঞ্চিত হচ্ছেন এবং বেকার সমস্যা তীব্রতর হচ্ছে। স্যার, অপরদিকে আর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি ৮৯ থেকে ৯৩ এই ৫ বছরে পশ্চিমবঙ্গে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকরি হয়েছে এই রাজ্যে ৪১ হাজার ৩৯৩ জনের এরমধ্যে মুসলিম চাকরি পেয়েছেন ১৭৭৬ অর্থাৎ টোটাল চাকরির ৪.২৯ শতাংশ তারা পেয়েছে, এই বিষয়টি সংশ্লিষ্ট বিভাগের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আবুল হাসনাৎ খান :** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার মুর্শিদাবাদ জেলার পার্শ্ববর্তী জেলা হচ্ছে মালদা জেলা, এরসঙ্গে বিহারের একটা বর্ডার আছে। সেখানে যে গঙ্গা আছে সেটা মিডিল স্ট্রিম থেকে সরে যাচ্ছে, আমাদের গঙ্গা যে বর্ডার হিসাবে রয়েছে সেটা সরে যাওয়ার ফলে বিরাট চরের সৃষ্টি হয়েছে, সেই চরে কোনও সীমানা নির্ধারণ এখনও হয়নি, বিহার এবং মুর্শিদাবাদ জেলার সীমানা নির্ধারণ না হওয়ার ফলে যে জমি উঠে এসেছে তারজন্য অসুবিধা হচ্ছে, সেইজন্য অবিলম্বে সীমানা চিহ্নিত হওয়া দরকার।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জাতির জনক মহাত্মাগান্ধী তার স্ট্যাচুর প্রতি চরম অপমান করা হচ্ছে। আমি যখন কালকে ৭.২০তে যাই তখন দেখি সেখানে আলো নেই, যে স্পট লাইট থাকে সেটা জ্বলছে না, অথচ রাস্তার আলো জ্বলছে। আমি এর আগে বিধানসভায় বলেছিলাম মহাত্মা গান্ধীর স্ট্যাচুকে তার পূর্ব জায়গায় ফিরিয়ে দেওয়া হোক, এখানে রেখে তার প্রতি অসম্মান করা হচ্ছে, রক্ষণাবেক্ষণ হচ্ছে না।

**শ্রীমতী মমতা মুখার্জি :** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে আমার জেলার একটি বিশেষ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ওয়েস্ট বেঙ্গল মিনারেল ডেভেলপমেন্ট অ্যান্ড ট্রেডিং কর্পোরেশন যে খনিজ পদার্থ নিয়ে ব্যবসা করে, তারমধ্যে পুরুলিয়ার রক ফসফেট, যেটা পুরুলিয়াতে ফস সার বলে পরিচিত, সেই কাঁচামালের সরবরাহটা বন্ধ হতে বসেছে, আমি অবিলম্বে এই ব্যাপারে রাজ্য সরকারের তথা বিভাগীয় মন্ত্রীকে ব্যবস্থা

নেওয়ার জন্য দৃষ্টি আকর্ষণ করছি।

[12-10 — 1-15 p.m.]

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় উপস্থিত আছেন, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে তার দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার মহেশাইল পি.এইচ.সি.তে বছর তিনেক আগে একজন ডাক্তারকে হত্যা করা হয়েছিল। পুলিশই তারজন্য দায়ী। তারজন্য অনেক ঘটনা ঘটেছে। সেই হাসপাতালটি বন্ধ হয়ে রয়েছে। এটা নিমতিতাতে ট্রান্সফার করা হয়েছে। যেটা পি.এইচ.সি. ছিল সেটা ছিল ব্লকের মধ্যস্থলে। সাধারণ মানুষ তো কোনও অপরাধ করেনি কিন্তু এই হাসপাতালটি টোটালি বন্ধ থাকার জন্য সাধারণ মানুষ ভীষণ অসুবিধার মধ্যে পড়েছেন। এখানে অবিলম্বে একজন ডাক্তার পাঠিয়ে হাসপাতালটি চালু করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র মালদহ জেলার হরিশচন্দ্রপুরের ভবানিপুর গ্রামে ব্যাপক হারে ডাইরিয়া, গ্যাসট্রো এনট্রাইটিস অথবা কলেরা দেখা দিয়েছে। ডাক্তাররা ধরতে পারছেন না এটা কলেরা কিনা? এতে তিনজন মারা গিয়েছেন এবং ৫৩ জন আক্রান্ত হয়েছেন। কোনও ওষুধে কাজ হচ্ছে না। ডাক্তাররা যেখানে বুঝতে পারছেন না এটা ডাইরিয়া, না, গ্যাসট্রোএনট্রাইটিস না কলেরা। সেইজন্য আমার প্রস্তাব ওখানে একটি মেডিক্যাল টিম অবিলম্বে পাঠানো হোক রোগটা কী তা স্থির করে চিকিৎসার জন্য।

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পরিবেশ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, শিয়ালদহ রেল স্টেশন শুধু আমাদের পশ্চিমবঙ্গেই নয়, বিভিন্ন রাজ্যের মধ্যে জনসংখ্যার দিক দিয়ে বৃহত্তম স্টেশন। এই স্টেশনের অভ্যন্তরে রেল লাইনের উপরে হাজার হাজার মানুষ প্রতিদিন মলমূত্র পরিত্যাগ করার ফলে ভীষণ দুর্গন্ধ বেরোয়। বেলা ১০/১১টা পর্যন্ত দেখেছি এইসব পরিষ্কার পরিচ্ছন্ন করা হয়না। এই দুর্গন্ধময় পরিবেশ থেকে যাত্রিদের বাঁচানোর জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি মহাশয় যে বিষয়টি বিধানসভায় উত্থাপন করলেন যে জাতির জনক মহাত্মা গান্ধীর মূর্তির সামনে যে আলোর ব্যবস্থা ছিল সেটা বন্ধ আছে, আমি প্রতিশ্রুতি দিচ্ছি দু-একদিনের মধ্যেই সেটা তৈরি হয়ে যাবে।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্র হরিহরপাড়ার ১০টি গ্রাম পঞ্চায়েতের একটিতে উচ্চ মাধ্যমিক বিদ্যালয় আছে, বাকি ৯টির ছাত্রছাত্রিরা ভৌগলিক কারণে ভর্তি হতে পারেন না পড়াশুনা করতে পারেন না। দৌলতাবাদে কোনও

উচ্চ মাধ্যমিক বিদ্যালয় নেই। এই সমস্যার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী খবিরুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নাকাশিপাড়া বিধানসভা এলাকার বেথুয়াডহরি থেকে অগ্রদীপ রাস্তার মাছে ছড়িগঙ্গার উপর আড়পাড়া ব্রিজ ভেঙে পড়েছে। ফলে বাস এবং অন্যান্য যান চলাচল বন্ধ হয়ে গেছে, জনসাধারণ যাতায়াত করতে পারছে না। সুতরাং এই ব্রিজটা অবিলম্বে পুনর্নির্মাণের দাবি জানাচ্ছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর একটি বিশেষ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলায় বন্ধ, রুগ্ন কলকারখানার যে সংখ্যা বাড়ছে কেন্দ্রের নীতির জন্য, আগে বন্ধ কলকারখানার সংখ্যা ছিল ২ লক্ষ ৪৭ হাজার, এখন তা বেড়ে হয়েছে ৪ লক্ষ ৭ হাজার। গত বুধবার হাওড়া এবং কলকাতার বামপন্থী ট্রেড ইউনিয়নগুলো এবং ফেডারেশন, তারা এই বন্ধ কলকারখানা খোলার দাবিতে সমাবেশ করেছিল। আমি মাননীয় শ্রমমন্ত্রীর কাছে অনুরোধ করব, তিনি কেন্দ্রীয় শ্রমমন্ত্রীর সঙ্গে এই ব্যাপারে কথা বলে বিশেষ ভাবে ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র এর কাটোয়া মহকুমার থানা গৃহ গত কয়েক দশক আগে তৈরি হয়েছে, বর্তমানে ঐ থানার আওতায় লোক সংখ্যা হচ্ছে ২। । লক্ষ। সেখানকার রাস্তা অপরিসর। ওখানে নতুন থানা গৃহ করার জন্য একটা জায়গা কেনা হয়েছে। আমি দাবি করছি অবিলম্বে ঐ জায়গায় নতুন থানা গৃহ তৈরি করা হোক এবং পুলিশ কর্মচারিদের জন্য স্টাফ কোয়ার্টার্র করার ব্যবস্থা করা হোক।

**শ্রী ননী কর ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে আমাদের ওয়েস্ট বেঙ্গল ন্যাশনাল ভলান্টিয়ার ফোর্স, এই ভলান্টিয়ারের সংখ্যা হচ্ছে ১২ হাজার ১১৮। ৬৯ এবং ৮০ সালে মুখ্যমন্ত্রী নির্দেশ দিয়েছিলেন যে ভ্যাকেন্সির ১৫ পারসেন্ট করে ফিল আপ করা হবে পুলিশ কন্সটেবল হিসাবে, ফায়ার অপারেটার, ফরেস্ট গার্ড ইত্যাদিতে। কিন্তু এখনও পর্যন্ত মাত্র ৩ হাজার ৩৮২ জনকে অ্যাবজার্ভ করার ব্যবস্থা করা হয়েছে। সুতরাং বাকিগুলোকে স্থায়ী চাকরি দেওয়া দরকার, এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খাদ্যে স্বয়ম্ভর, উদ্বৃত্ত, এমন কি রপ্তানিকারি দেশ হলেও ভারতকে বিশ্ব খাদ্য রপ্তানির ১০ পারসেন্ট আমদানি করতেই হবে। এই শর্তের প্রচারেও টি.ভি. প্রতিক্রিয়ায় একটি পারিবারিক বেচাকেনা বিবরণী শুনে আসুন। আমরাও তাতে পুলকিত হই —

১০০ মন ফলেছে বেগুন নিজেদেরই বাগানে,

খুড়ি বলেন, হাট হতে ৩ কিলো এনো কিনে

বিশু খুড়োর গালে হাত, বলে কি কেবলার মা?

বেগুন কেন কিনতে যাবো — ক্ষেতেই ফলেছে যা?

চিন্তিত খুড়োকে দেখে খুড়ি করেন চিৎকার,

'সন্ধ্যাতে তাস পেটো, দ্যাখো, টি.ভি. একবার।

খাদ্য দেশে যতই ফলুক, করতে হবে আমদানি,

গ্যাটের মাদুলি পরে, শুন গে মন্ত্রীর বানি,

কত লাভ? ব্যাপারটি বুঝে যাবে তক্ষুনি।

(At this stage the House was adjourned till 1-15 p.m.)

## ZERO HOUR

[1-15 — 1-25 P.M.](After Recess)

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমেরিকায় বিশ্বকাপ ফুটবল খেলা শুরু হবে। এটা একটা আলোড়ন সৃষ্টিকারী ব্যাপার। বিশ্বকাপ ফুটবল খেলা চলাকালিন সময়ে যাতে বিদ্যুত সরবরাহ অব্যাহত থাকে তারজন্য রাজ্য বিদ্যুত পর্ষদ ইতিমধ্যেই বিভিন্ন ব্যবস্থা নিয়েছেন। কিন্তু আমার হলদিয়া এলাকায় বিদ্যুত সরবরাহের ক্ষেত্রে সকাল ৬টা থেকে দুপুর ২টো এবং দুপুর ২টো থেকে রাত ১০টা পর্যন্ত ম্যানিং-এর ব্যবস্থা আছে। নাইট শিফটে ওখানে কেউ থাকে না। ফলে রাত ১০টার পর যদি বিদ্যুত সরবরাহের ক্ষেত্রে কোনওরকম যান্ত্রিক গোলযোগ দেখা দিলে, বিদ্যুত সরবরাহ ব্যবস্থা বিপর্যস্ত হয়ে পড়ে এবং বিদ্যুত সরবরাহ বন্ধ হয়ে যায়। এই প্রসঙ্গে আমি বিদ্যুৎ মন্ত্রীর কাছে আবেদন রাখছি আলোড়ন সৃষ্টিকারী বিশ্বকাপ ফুটবল খেলা চলাকালিন ওখানে রাত ১০টার পরেও যাতে লোক থাকে তারজন্য তিনি উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন যাতে কোনওরকম বিদ্যুত বিপর্যয় ঘটলে দ্রুত ব্যবস্থা গ্রহণ করা যায়।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, বিশ্বকাপ ফুটবল শুরু হচ্ছে এবং কলকাতা বিশ্বকাপ জ্বরে আক্রান্ত। আমাদের পশ্চিমবাংলার মানুষ এমনিতেই ফুটবল প্রেমী। স্বভাবতই আমরা এই উৎসবের সঙ্গে নিজেদের সামিল করতে চাই। আমরা দেখেছি কোনও শুভ কাজেই বিক্ষোভ সৃষ্টি পশ্চিমবাংলার কপালে লেখা আছে। হয়ত আবার বিশ্বকাপের পর এই বিধানসভায় আমাদের অভিযোগ নিয়ে আসতে হবে। সেজন্য আমি আবেদন করছি সরকার যেন একটু সচেতন থাকে বিদ্যুত বিভ্রাটের জন্য যদি ফুটবল খেলা দেখায় বিঘ্ন ঘটে তাহলে কলকাতায় আগুন জ্বলবে। আমরা জানি দেবেন বিশ্বাস কন্ট্রোল রুমে সমস্তরকম ব্যবস্থা নিয়ে এবং পুলিশ নিয়ে বসে আছেন। আমি তাই বলছি সরকারকে যে, আপনারা ব্যাপারটা হালকা ভাবে নেবেন না। মুখ্যমন্ত্রী, বিদ্যুতমন্ত্রী, পুলিশ প্রশাসন সকলে একজোট হয়ে এব্যাপারটার দিকে নজর দিন যাতে শান্তিতে বিশ্বকাপ ফুটবলের সঙ্গে আমরা নিজেদের সামিল করতে

পারি।

**শ্রী মলিন ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১২ এবং ১৩ তারিখ আনন্দবাজা এবং প্রতিদিন পত্রিকায় হ্যান্ডলুম অ্যান্ড পাওয়ারলুমকে কেন্দ্র করে একটা মিথ্যা সংবাদ অসত্য সংবাদ পরিবেশন করা হয়েছে। এর পেছনে একটা গভীর চক্রান্ত আছে। গত মা মাসে কংগ্রেসের খোন্দকার নামে এক ব্যক্তি, যে আগে মান্নানের চেলা ছিল, এখন মমতা হয়েছে, সে হ্যান্ডলুম, পাওয়ারলুমে আগুন জ্বালিয়েছিল, শান্ত বেগমপুরকে অশান্ত করেছিল এবারে আবার নতুন অসত্য গল্প বানিয়ে ওখানে বিরোধ সৃষ্টির চেষ্টা করা হচ্ছে। এখ ওখানে কোনও দ্বন্দ্ব নেই। ওখানে পাঁচ জনের একটা কমিটি করা হয়েছে। আমরা নতুন করে যে চক্রান্তর চেষ্টা হচ্ছে সে বিষয়ে গতকাল এস.পি. এবং ডি.এম.-কে জানিয়েছি। এই প্রসঙ্গে আমি আপনার মাধ্যমে সরকারকে অনুরোধ করছি, আনন্দবাজারের যে রিপোর্টার ঐ অসত সংবাদ পরিবেশন করেছেন তার বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আমার বিধানসভা কেন্দ্রের একটা সমস্যার কথা এখানে উল্লেখ করতে চাই। আমার এলাকার চেতলার পিয়ারিমোহন রায় রোডে অগ্রগামির মাঠ আছে। সেই মাঠে প্রায় ৪০ বছর ধরে এলাকার ছেলেরা খেলাধূলা করে আসছে। ওখানে বহুবার ফুটবল কমপিটিশন হয়েছে এবং এখনো বার বার হচ্ছে। ওখানে প্রোথিতযশা সং খেলোয়াড়রা খেলায় অংশ গ্রহণ করেন। কিছুদিন আগে সঞ্জীব দত্ত বলে রেলের যে প্লেয়ারটি মারা গিয়েছেন সন্তোষ ট্রফি চলাকালিন, তার সম্মানে এ বছর ওখানে একটা টুর্নামেন্ট হয়েছে বর্তমানের নামি এবং অতীতের নামি টিমের মধ্যে। সম্প্রতি সেখানে একটা ক্রিকেট কোচিং ক্যাম্প শুরু হয়েছে। অরূপ ভট্টাচার্য এবং তার বোন লোপামুদ্রা ভট্টাচার্য বাচ্চাদের ক্রিকেট খেলা শেখায়। এই মাঠটি প্রোমোটাররা নিয়ে নেবার চেষ্টা করছে। এর বিরুদ্ধে স্থানীয় ছেলেরা দরখাস্ত করেছিল, হাইকোর্ট থেকে স্টে পেয়েছে। কিন্তু ল্যান্ড সিলিং ডিপার্টমেন্টের যে অ্যাপিল করার কথা, ল্যান্ড সিলিং ডিপার্টমেন্ট তা অ্যাপিল করেনি। প্রমোটার চেষ্টা করছে গুন্ডা দিয়ে এবং পুলিশ দিয়ে বাচ্চা ছেলেদের খেলার মাঠ দখল করতে। আমি এই হাউসে বলতে চাই, অবিলম্বে এই ব্যাপারে যাতে ভূমি ও ভূমি রাজস্ব দপ্তর এবং ল্যান্ড সিলিং দপ্তর যথাযথ ব্যবস্থা নেয়। বাচ্চা ছেলেদের খেলার মাঠটি প্রমোটার নিয়ে নিলে রক্ত গঙ্গা বইবে।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের এই হাউসে আমাদের রাজ্যের বৃহত্তম ক্ষুদ্র শিল্প, তাঁত শিল্প নিয়ে অনেক আলোচনা হয়েছে এবং হচ্ছে। খুব সঙ্কটজনক অবস্থায় তাঁত শিল্প এবং শিল্পীরা পড়েছে। এই মুহূর্তে সমস্ত তন্তুবায় সমবায়, তন্তুবায় প্রাইমারি সোসাইটিগুলি তন্তুজ, তন্তুশ্রী, মঞ্জুষার কাছে আমাদের জেলা ৬ কোটি টাকার মতন পায়। এরমধ্যে মাত্র ২৫ শতাংশ পরিশোধ করা হয়েছে। কেন্দ্রীয় সরকার সুতো সাবসিডি দেবার কথা ঘোষণা করেছেন। কিন্তু যথেষ্ট পরিমাণে সুতো এসে পৌঁছায়নি। বাজার থেকে সুতো কিনে যে উৎপাদন হয়েছে সেই উৎপাদিত সামগ্রির বিপননের ক্ষেত্রে সমস্যা দেখা দিয়েছে। সামগ্রিকভাবে গোটা রাজ্যের তাঁত শিল্পীরা চরম সঙ্কটের মুখে এসে পড়েছে। এই সমস্যার সমাধানের জন্য অবিলম্বে বিভাগীয় মন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিশ্বকাপ নিয়ে কয়েকজন সদস্য

সরকারপক্ষের এবং বিরোধীপক্ষের বললেন। আমার বক্তব্য, এর আগে আমাদের মাননীয় সদস্য শ্রী **সুব্রত মুখার্জি** একদিন বলেছিলেন যেখানে রাজ্য সরকার আর্থিক অনটনে ভুগছে, যেখানে রাজ্যের কোষাগার শূন্য, দেউলিয়া হয়ে পড়েছে আর্থিক দিক থেকে, যেখানে পিয়ারলেসের কাছ থেকে টাকা নিতে হচ্ছে, সেখানে আমরা আশা করেছিলাম মাননীয় ক্রীড়া মন্ত্রী, শ্রী সুভাষ চক্রবর্তী তার কিছু পেটোয়া, ফেবারিট খেলোয়াড়কে বিশ্বকাপ দেখাবার জন্য কোষাগার থেকে টাকা দেবেন না। আমরা আপত্তি করেছিলাম। তাসত্ত্বেও ২৫ লক্ষ টাকা ব্যয় করে কয়েকজন খেলোয়াড়কে বিশ্বকাপ দেখাবার জন্য পাঠাচ্ছেন। এর আগে বহু টাকা ব্যয় করে অলিম্পিক দেখিয়েছেন। কোনও ব্যাপারেই রিটার্ন পাওয়া যায়নি। আমরা আপত্তি করেছিলাম এবং এখনও আপত্তি করছি। কিন্তু তিনি শোনেননি। মাননীয় অর্থমন্ত্রীর আপত্তি ছিল, যারফলে আই.পি.এস অফিসারদের নাম বাদ গেছে। আমি দাবি জানাচ্ছি, মাননীয় ক্রীড়ামন্ত্রী যেন বিশ্বকাপ থেকে ফিরে আসবার পর কি রিটার্ন পেলাম তার রিপোর্ট যেন বিধানসভায় দেন।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এরিয়া খেজুরির তফসিলি অধ্যুষিত একটি বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, আমার এলাকায় ৩টি পাকা রাস্তার প্রোপোজাল উত্তর খেজুরি টু দক্ষিণ খেজুরি এবং কুঞ্জপুর টু তালপাটি ফেরিঘাট এবং জনকা টু মেদীনগর ভায়া গোপিচক এই ৩টি পাকা রাস্তার প্রোপোজাল বাজেটেড হয়েছে। দীর্ঘদিন ধরে এই শিডিউল্ড কাস্ট কম্পোনেন্টের টাকা মঞ্জুর হয়েছে অথচ মেদিনীপুরের ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি দিচ্ছে না। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** অথঃ বিড়ি বিচিত্রা।

বিড়ি টেনে কত সুখ ভুক্তভোগি জানে -

সব ক্লান্তি দূর হয়ে যায় একটি মাত্র টানে।

ধোঁয়া ছেড়ে কি আরাম,

দেওয়া যায় তার দাম?

এ সুখ মেলেনা কভু লক্ষ টাকা দানে,

ভুক্ত ভোগি জানে।

অথচ নদীয়ার বিড়ি মজুর সারাটি দিন খেটে

হাজার বিড়ি বেঁধে পান চৌদ্দ টাকা মোটে।

মালিকের হাজার বিড়ি, পাইকারি দর বাহান্ন টাকা, মজদুর পিছু ষোল টাকা

থাকে, সুনিশ্চিত তার মুনাফা।

দোকানি বেচেন দেড় রুপোয়ায় একটি প্যাকেট বিড়ি, বিড়ির বাজার নদীয়ার গ্রামে-

নাফায় স্বর্গসিঁড়ি। হায়, বিড়ি মজদুর ভাই -

মিনিমাম ওয়েজ ইন্সপেক্টর অফিসে তোলেন হাই।

মাননীয় শ্রমমন্ত্রী চালান না অভিযান। অতি মুনাফা শিকারির হাতে হাতকড়া লাগান

মিনিমাম ওয়েজ ইন্সপেক্টর দিক না কৈফিয়ত।

জোর নাড়া দিন মুনাফা-লোভির ভেঙে যাক ইমারত।

[1-25 — 1-35 p.m.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** (মাননীয় সদস্য উপস্থিত ছিলেন না)

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টি উত্থাপন করছি, আমি দেখছি কলকাতার কাছে— পুরণে। আইন— আপনাদের আমলের আইনকে ধরে খাটাল উচ্ছেদের জন্য আমাদের মন্ত্রী উদ্যোগ গ্রহণ করেছেন। কলকাতায় সাধারণ মানুষ যারা বাস করেন তারা খুব খুশি, দীর্ঘদিন ধরে যেভাবে খাটাল আছে তাতে কলকাতার মধ্যে শুধু অস্বাস্থ্যকর পরিবেশই নয় কলকাতার পয়ঃপ্রণালী ভেঙে যাচ্ছে। প্রত্যেক অঞ্চলের এম.এল.এ বা কাউন্সিলাররা এই সমস্যায় ভোগেন। মাননীয় মন্ত্রী অনেক জায়গায় হাইকোর্ট, সুপ্রিমকোর্ট ইত্যাদি করে বিষয়টিকে কার্যকর করতে পেরেছেন। একটা ছোট্ট কথা আপনারা সকলে জানেন ঠিকা টেনেনসীর মধ্যে এই খাটাল চলে এসেছে, ১৯৮২ সালের থেকে যা ব্যবস্থা হয়েছে তাতে ঐ জায়গা সরকারি জায়গা হয়ে গেছে। পুরনো মালিকরা যাতে না আসতে পারে সরকারি জায়গা থাকে বস্তির সাধারণ মানুষ তাদের জন্য হয় পার্ক নয় তো বাসস্থানের ব্যবস্থা যদি গ্রহণ করেন সেটাই দেখা উচিত। খাটাল তুলে দেবার ব্যাপারে সকলে মিলে কলকাতার মানুষের স্বার্থে এটা দেখা উচিত।

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

**Mr. Deputy Speaker :** Today is the last day for Voting on Demands for Grant. There are as many as 30 heads of Demands for Grant for disposal, in conformity with the previous practice and in pursuance of Rule 209(3) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I fix that the House will sit upto 4-30 p.m. Immediately after 4-30 p.m. I shall put all the outstanding questions to vote without any debate. I hope the members will try to be brief in their speeches.

### Discussion on Demand No.39

**Mr. Deputy Speaker :** There are 21 cut motions to Demand No.39. All the cut motions are in order. Now, I request the Hon'ble members to move their cut motions.

Shri Saugata Roy 1-2
Shri Abdul Mannan 3-13
Shri Subrata Mukherjee 14-18
Shri Deba Prasad Sarkar 19-21

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় শ্রমমন্ত্রী যে ৪১ কোটি ৯ লক্ষ হাজার টাকার বাজেট নিয়ে এসেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশনের সমর্থন করছি। আমার উদ্দেশ্য শ্রমমন্ত্রী মহাশয়ের সমালোচনা করা নয়, ব্যক্তিগতভাবে ওকে আক্রমণ করা নয়, আমি নিজে এটা বিশ্বাস করি যে মনে মনে উনি চান এখানে শ্রমিকদের ভাল হোক। আমি আমার বক্তব্যে দেখাব পশ্চিমবঙ্গের শ্রমমন্ত্রী কত অসহায়। কত দুর্বল, কত অক্ষম। শ্রমিকদের ন্যুনতম সাহায্য দিতে শ্রমদপ্তরের কত অসহায়তা, কত অপারকতা। এটাই আমার বাজেট বক্তৃতার মূল বক্তব্য হবে। কিন্তু সেই বক্তব্যে যাবার আগে এই হাউসে মন্ত্রীরা তাদের বাজেট বক্তৃতার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের শিল্পনীতি, শ্রমনীতি, কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত সংস্থা সম্পর্কে তাদের নীতি এবং গ্যাট চুক্তি সম্বন্ধে বিকৃতভাবে কিছু তথ্য সংযোজন করে পেশ করেছেন, আমি তা খন্ডন করবার চেষ্টা করবো। আমি শ্রমমন্ত্রী এবং শাসক দলের সদস্যদের সচেতন হতে বলব, এই ধরনের অপপ্রচার শ্রমিকদের ভুল পথে বিভ্রান্ত করে নিজেদের অক্ষমতাকে ঢাকবার চেষ্টা করবেন না। আমি দেখবার চেষ্টা করব, কেন্দ্রীয় সরকার নিজের যে দায়িত্ব আছে সেখানে কি করেছেন এবং কি করছেন। এটাও আমি সাধারণভাবে বলব।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, ১৯৯১ সালে নতুন শিল্পনীতি গৃহীত হবার পর থেকে বামফ্রন্ট বার বার চিৎকার করছেন যে, ভারতবর্ষের সরকার একটা শ্রমিক-বিরোধী নীতি অনুসরণ করছেন যারফলে কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত শিল্প বন্ধ হয়ে যাবে, দেশে বহুজাতিক কর্পোরেশন ঢুকে পড়বে এবং তাদের চাপে দেশীয় শিল্পে চূড়ান্ত বিপর্যয় আসবে। এটা তারা গত তিন বছর ধরে ভাঙা রেকর্ডের মতো প্রচার করছেন। আমি আজকে ১৯৯৪ সালের জুন মাসে, নরসিমা রাও সরকারের যখন তিন বছর পূর্ণ হচ্ছে, এখানে দাড়িয়ে দ্বর্থ্যহীন ভাষায় বলতে চাই, আজকে পর্যন্ত একটিও কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত সংস্থা বন্ধ হয়নি, আজকে পর্যন্ত একজন শ্রমিকও কোনও রাষ্ট্রায়ত্ব সংস্থা থেকে ছাঁটাই হননি, আজকে পর্যন্ত একটি উদাহরণও আপনারা দেখাতে পারবেন না যে মাল্টি-ন্যাশনাল ঢুকে পড়বার ফলে দেশীয় কোম্পানি বন্ধ হয়ে গেছে। **(এই সময় শ্রী প্রশান্তকুমার শূর মহাশয় অট্টহাস্য করে ওঠেন)।** .. প্রশান্তবাবু [**] শিল্প সম্পর্কে কিছুই জানেন না। ওর এলাকায় তিনটি কারখানা ছিল — চোপড়া মোটরস, চালিহা এবং মায়া ইঞ্জিনিয়ারিং। ঐ তিনটি কোম্পানিকে বন্ধ করে দিয়ে সেখানে মাল্টি-স্টোরিড বিল্ডিং করিয়েছেন। আজকে প্রমোটারদের সমর্থক যদি কেউ হয়ে থাকেন তাহলে তার নাম প্রশান্তকুমার শূর। সেখানে তিনটি কারখানা বন্ধ করে কে মাল্টি-স্টোরিড বিল্ডিং করিয়েছেন সেটা সবাই জানেন। ওর অট্টহাস্য কেউ শুনতে চান না। ওটা ঘোড়ার হাস্য।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** 'মুর্খ' শব্দটি বাদ যাবে।

Note*** Expunged as ordered by the Chair

[1-35 — 1-45 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কেন্দ্রীয় সরকারের পলিসি বাই অ্যান্ড লার্জ কি? তারা আজকে প্রতিটি শিল্পকে নিয়ন্ত্রণ মুক্ত করতে চেয়েছেন যা সৃজনশীল ক্ষমতার পুরোপুরি বিকাশ হয়। তাই অধিকাংশ ক্ষেত্রে লাইসেন্স করে নিয়ন্ত্রণ করতেন সেটা কেন্দ্রীয় সরকার তুলে নিয়েছেন। দ্বিতীয়তঃ আমাদের ভারতবর্ষে যাতে আর বেশি ডাইরেক্ট ফরেন ইনভেস্টমেন্ট আসে, প্রত্যক্ষভাবে বিদেশি পুঁজি বিনিয়োগ হয়, তারজ আগের 'ফেরা' আইন সংশোধন করে বলা হয়েছে ৫১ শতাংশ পর্যন্ত যে কোনও সংস্থা বিদেশি সংস্থাগুলি মালিকানা রাখতে পারবেন। এবং তৃতীয় হচ্ছে 'মনোপলি অ্যান্ড রেসস্ট্রিকটে ট্রেড প্রাকটিসেস অ্যাক্ট, একাধিক শিল্পের মধ্যে যাবার ব্যাপারে কিছু কিছু মনোপলি হাউসে উপর যে নিয়ন্ত্রণ ছিল সেটা তুলে নিয়েছেন। এবং প্রডাকশন ক্যাপাসিটি বাড়াবার ক্ষেত্রে এ আগে কেন্দ্রীয় সরকারের যে নিয়ন্ত্রণ ছিল সেটাও তুলে নেওয়া হয়েছে। তবে এটা ঠিব ক্যাপিটাল গুডস ইন্ডাস্ট্রিতে যে পরিমাণ ইনভেস্টমেন্ট, যে পরিমাণ রিভাইভাল কেন্দ্রীয় সরকা আশা করেছিলেন সেটা এখনও পর্যন্ত হয়নি। এটা কেন্দ্রীয় অর্থমন্ত্রী তার এবারের বাজে বক্তৃতায় স্বীকারও করেছেন। এটা আমি গতকাল উল্লেখ করেছি এবং আজকে এই হাউে আবার উল্লেখ করছি, প্রতি বছর আমাদের দেশে ২.৫ বিলিয়ন ডলার, অর্থাৎ প্রায় ৭. হাজার কোটি টাকার বিদেশি পুঁজি বিনিয়োগ হবে। আগামী বছর থেকে আমেরিকার সবচে নামকরা ফিনান্সিয়াল ইনভেস্টমেন্ট কোম্পানি মেরিফ্রিঞ্জ বছরে ৫,০০০ ইউ.এস. ডলার, অর্থা ১৫ হাজার কোটি টাকা ভারতবর্ষে ইনভেস্ট করবে। আমাদের শেষ পর্যন্ত লক্ষ্য কি? আমর দুটো সমস্যাকে সামনে নিয়ে নতুন শিল্পনীতি গ্রহণ করেছিলাম। দুটো সমস্যা কি, একটা হচ্ছে ইনফ্রেশন এবং আর একটা হচ্ছে ব্যালান্স অব পেমেন্ট। ইনফ্লেশন মানে মুদ্রাস্ফীতি। এ মুদ্রাস্ফীতিতে যদি নিয়ন্ত্রণ করতে হয় তাহলে কেন্দ্রীয় সরকারের একটাই উপায় ছিল, বাজে যে ঘাটতি, সেই ঘাটতি তাদের কমাতে হবে। এবং এই বাজেট ঘাটতি কমাবার জন্য কেন্দ্রী সরকার কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলোর যে লোকসান সেটা তারা কমাবার চেষ্টা করছেন অন্যদিকে ফরেন এক্সচেঞ্জ যাতে বাড়ানো যায় তারজন্য চেষ্টা করছেন দীর্ঘমেয়াদি পরিকল্পনা লং টার্ম প্ল্যানিং করে চেষ্টা করছেন যাতে ভারতবর্ষের রপ্তানি বাড়ে। ভারতবর্ষের রপ্তানি যদি বাড়াতে হয় তাহলে একমাত্র উপায় ভারতবর্ষের জিনিসকে আন্তর্জাতিক বাজারে প্রতিযোগিতায় নামতে হবে, বোথ ইন টার্মস অব কোয়ালিটি অ্যান্ড প্রাইস দাম এবং মানের ক্ষেত্রে আমাদের প্রতিযোগিতায় জিততে হবে। এটাই হচ্ছে সত্য, এবং তা যদি করতে হয় তাহলে আমাদের চেষ্টা করতে হবে যে, আমাদের টেকনোলজিকে, আমাদের প্রযুক্তিকে আধুনিক করতে হবে। প্রযুক্তিকে আধুনিক করার দুটি উপায় থাকতে পারে। কিংবা সরাসরি বিদেশি কোম্পানিকে ভারতবর্ষে আমন্ত্রণ জানাতে পারি, হাইটেক যেখানে কাজে লাগবে। আপনারা জানেন যে ভারত সরকার নতুন টেলিকম পলিসি ঘোষণা করেছেন। শান্তিবাবু বাজেট বক্তৃতায় যা বলেছেন তা সম্পূর্ণ অসত্য বলেছেন। উনি ফরেন ইনভেস্টমেন্ট কনজুমার্স গুডস ইন্ডাস্ট্রির ক্ষেত্রে এই কথা বলেছেন। শান্তিবাবু হয় জানেন না, নয়তো উনি অসত্য কথা বলেছেন। পাওয়ার সেক্টরে আমেরিকান কোম্পানি 'এনরন' তারা সাড়ে আট হাজার কোটি টাকার পাওয়ার প্লান্ট করছে মহারাষ্ট্রের দাভোসে। আর একটা আমেরিকান কোম্পানি 'আইকান

বার্ক' তারা দশ হাজার কোটি টাকার পাওয়ার প্লান্ট করছে ওড়িয্যায়। আপনারা বোধহয় এটাও জানেন যে ভারতবর্ষে টেলি কমিউনিকেশন সেক্টরে পৃথিবীতে জায়ান্ট 'অ্যালকার্বান' এবং 'আই.টি.টি.' এরা ভারতবর্ষের কমিউনিকেশন ইক্যুইপমেন্টের ক্ষেত্রে নামতে রাজি হয়েছে। এতে শুধু আমরা যে নতুন ইনভেস্টমেন্ট পাব তাই নয়, এতে আমরা নতুন টেকনোলজি পাব, যার দ্বারা ভারতবর্ষের শিল্পকে মডার্নাইজ করা যাবে এবং আমরা আমাদের দেশ থেকে বিদেশে জিনিস পাঠাতে পারব। সুতরাং যে কথা বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে বলা হয়েছে যে যথেষ্ট পরিমাণে বিদেশি পুঁজি আসছে না, সেটা ঠিক নয়। বিদেশি পুঁজি আসতে শুরু করেছে। রেখাচিত্র উর্ধ্বমুখী। পনের হাজার কোটি বিদেশি মুদ্রা এরফলে আসবে বলে আমরা মনেকরি। পাবলিক আন্ডারটেকিংয়ে আমাদের লস কমাতে হবে। লস যদি বেশি হয় তাহলে সরকারের বাজেট থেকে টাকা দিতে হয়, তাতে বাজেট ডেফিসিট বাড়ে এবং মুদ্রাস্ফীতি ঘটে এবং জিনিসের দাম বাড়ে। আজকে আপনাদের কাছে এই কথা বলতে চাই যে বাজেট ডেফিসিট কমিয়ে ইনফ্লেশন কখনও কখনও কমানো যায় না। যেমন, ১৯৯১ সালে যেটা ছিল ১৭ পারসেন্ট, সেটা কমে সাত পারসেন্ট এসেছিল। সম্প্রতি এটা আবার বেড়ে টেন পারসেন্টে এসেছে। কিছু কিছু জিনিসের দাম বেড়েছে। চিনির দাম অস্বাভাবিক ভাবে বেড়েছে। এ সম্পর্কে আমাদের কেন্দ্রীয় সরকারের কাছে বক্তব্য এবং দাবি যে এই ইনফ্লেশনকে নিয়ন্ত্রণ করতে হবে। আমরা কিছুতেই ডাবল ডিজিটে, টেন পারসেন্টের বেশি ইনফ্লেশন হতে দেব না। তারজন্য কেন্দ্রীয় সরকারকে ব্যবস্থা গ্রহণ করতে হবে। কেন্দ্রীয় পাবলিক আন্ডারটেকিংয়ের ক্ষেত্রে শান্তিবাবুর কথা অসত্য প্রমাণিত হয়েছে। কারণ, সেই সমস্ত জায়গায় কেউ ছাঁটাই হয়নি। আমি এই হাউসের একজন সদস্য হিসাবে দায়িত্ব নিয়ে বলছি যে কেন্দ্রীয় কোনও সরকারি সংস্থায় ছাঁটাই হয়নি। একজন শ্রমিক যদি কমে তাহলে কমপক্ষে তিনি ততদিন চাকুরি করতেন ততদিনের মাইনে সমস্ত পাবেন। এতে ন্যাশনাল রেভিনিউ ফান্ড তৈরি করা হয়েছে তাতে কমপ্লিটলি শ্রমিকদের জন্য একটা সেফটি নেট অফার করা হয়েছে, এর আগে এই ধরনের সেফটি নেটের কথা ভাবাই হয়নি। এইক্ষেত্রে বারে বারেই প্রশ্ন এসেছে যে, যদি কোন জায়গায় লোক বাদ দেওয়া হয় সেক্ষেত্রে কি এটা ঠিক হবে? না, তা কখনোই হতে পারে না। তবে এটাও ঠিক যে, এমনও হতে পারে না যে একটা সংস্থা বছরের পর বছর লোকসান করবে এবং নানারকম চেষ্টা করেও তার টার্ন আউট করা যাবে না। আর বাজেট থেকে টাকা নিয়ে তার লোকসান মেটাতে এবং তার ইনএফিসিয়েন্সি মেটাতে থাকবেন এটা কোনও অর্থনীতিতে বলে আমার জানা নেই। এই কাজ করতে গিয়েই আজকে সোভিয়েত ইউনিয়ন উল্টে গেল, কমিউনিস্ট দুনিয়াও ওখানে শেষ হয়ে গেল। জনগণের উপরে পাবলিক সেক্টরে লস কার্টেল করতে হবে, লোকসান কমাতেই হবে। এই ব্যাপারে কোনও স্থান নেই সেইজন্য কেন্দ্রীয় সরকার কোনও তড়িঘড়ি সিদ্ধান্ত গ্রহণ করেনি। এখানে প্রত্যেকটি সংস্থাকেই বি আই এফ আরে পাঠানো হয়েছে এবং প্রত্যেকটি কনসার্ন মিনিস্ট্রিকেই বলা হয়েছে আপনারা আলোচনা করে একটা রিহ্যাবিলিটেশন প্যাকেজ ফাইনালাইজ করুন। কিভাবে এগুলোকে নতুন করে পুনর্বাসন করা যেতে পারে এবং কি করে এগুলোকে লাভজনক করা যেতে পারে তারজন্য একটা ফিনানসিয়াল প্যাকেজ তৈরি করতে কেন্দ্রীয় সরকার বলেছেন। এখনো পর্যন্ত সাইকেল কর্পোরেশন বি আই এফ আরে যাওয়া ছাড়া অন্য কোনওটারই সিদ্ধান্ত নিতে পারেন নি। সেখানে ফিনানসিয়াল প্যাকেজ যদি বি আই এফ আর অ্যাপ্রুভ

করে তাহলে তারজন্য ব্যাঙ্ক এবং অন্যান্য সংস্থার থেকে যে সাহায্যের দরকার সেই সাহায্য দেওয়া হবে। এ আই সি সিতে সেখানে এইবার এই প্রস্তাবও উঠেছিল এবং সেখানে আমাদের প্রধানমন্ত্রী দ্ব্যর্থহীন ভাষায় ঘোষণা করেছেন যে, আমরা কংগ্রেসিরা, কেন্দ্রীয় সরকার অনেক কষ্ট করে ভারতবর্ষে প্রায় ১ লক্ষ ৪০ হাজার কোটি টাকা ইনভেস্ট করে এই পাবলিক সেক্টর তৈরি করেছি, আমরা এটাকে কিছুতেই নষ্ট হতে দেব না। আমি দৃঢ়তার সঙ্গে জানাচ্ছি যে, এই পাবলিক সেক্টরে একজন ওয়ার্কারও রিট্রেঞ্চ হয়নি, একজন ওয়ার্কারও রিট্রেঞ্চ হবে না। বি আই এফ আরে দেওয়া প্যাকেজের ফলে যে সমস্ত শ্রমিক সারপ্লাস বলে ঘোষণা হবে, সেক্ষেত্রে যারা রিটায়ার করতে চান তাদের ক্ষেত্রে রিনুয়্যাল ফান্ড থেকে ফুল সেফটি দেওয়া হবে। এই রিনুয়্যাল ফান্ডের টাকা তারাই পাবেন যারা ভলেনটারি রিটায়ারমেন্টে যাবেন, ওনলি দোজ যাদের রিএমপ্লয়মেন্ট বা রি-ট্রেনিং করা যাবে না এবং ৫০ এর উপরে যাদের বয়স, যাদের আর রি এমপ্লয়মেন্ট করা যাবে না তাদের জন্যই সমস্তরকমের ওয়েজ প্রোটেকশন দিতে বলা হয়েছে। কিন্তু সেটা এখনো অনেক দূরের কথা, এই কারণে যে, এখনো পর্যন্ত বি আই এফ আর কোনও সিদ্ধান্ত দেয়নি। শান্তিবাবু এখনো বলছেন যে সংস্থাগুলোকে বাজেটারি সাপোর্ট বন্ধ করে দেওয়া হয়েছে। এটা সম্পূর্ণ অসত্য কারণ সরকারি সংস্থা ইনক্লুডিং এন জি এম সির বাজেটারি সাপোর্ট বন্ধ করা হয়নি। প্রথম বছরে বাজেটারি সাপোর্ট ২৫ পারসেন্ট কাট করা হয়েছিল কিন্তু গত বছর সেন্ট্রাল পাবলিক আন্ডারটেকিংয়ে যে বাজেটারি সাপোর্ট দেওয়া হয়েছিল সেখানে ঠিক লেবেলেই মেনটেন করা হয়েছে আপনারা বলছেন যে বাজেটারি সাপোর্ট দেওয়া হয়নি একথা সম্পূর্ণ অসত্য তাহলে একদিনেই এইসব সংস্থা বন্ধ হয়ে যেত। বাজেটারি সাপোর্ট মানে বাজেটে টাকা দেওয়া হচ্ছে কোনও একটি সংস্থার এফিসিয়েন্সিকে মেক আপ করার জন্যে, যে সংস্থাটি লসে রান করছে তাকে বাঁচিয়ে তোলার জন্যে এই সাপোর্ট দেওয়া হচ্ছে। সেক্ষেত্রে এটা যদি না করতেন তাহলে গ্রামে অনেক রাস্তা বানাতে পারতেন, বিদ্যুত বানাতে পারতেন, জনসাধারণের প্রয়োজনীয় শিক্ষা এবং স্বাস্থ্যের ব্যবস্থা করতে পারতেন। তা না করে আপনারা লস দেখিয়ে একটি ইউনিটকে দিনের পর দিন বাজেটারি সাপোর্ট দিয়েছেন। আজকে আমাদের ভাবতে হবে যে সমস্ত সংস্থা দীর্ঘদিন ধরে লোকসানে চলছে সেই সমস্ত সংস্থাকে বাঁচিয়ে রাখার জন্যে বাজেটারি সাপোর্ট দেওয়া যাবে কিনা এবং সেক্ষেত্রে বাজেটারি সাপোর্ট হ্যাজ টু বি টার্ন এওয়ে করা উচিত কিনা। শ্রমিকদের দায় দায়িত্ব যেমন আপনাদের আছে ঠিক তেমনি কেন্দ্রীয় সরকারেরও আছে। সেখানে আমরা দায়িত্ব নিয়ে শ্রমিকদের স্বার্থ সম্পূর্ণভাবে রক্ষার কথা বলেছি। এই প্রসঙ্গে জানাই যে, শান্তিবাবু খুব এন জি এম সির কথা বললেন আর আপনারাই এন জি এম সির ৬টা মিল বিক্রি করার জন্যে বিজ্ঞাপন দিয়েছেন।

[1-45 — 1-55 p.m.]

এন.জি.এম.সি.-র যে সমস্যা সেটা সমস্ত জুট মিলের সমস্যা, আজকে সেটা নিয়ে আমি বলব। র জুট আজকে শর্টেজ আছে, এবং র জুট শর্টেজ এরজন্য এবারে মিল এর প্রাইজ রাইজ হচ্ছে এবং প্রত্যেক মিলের জুট সেক্টারে কম আছে এবং এন.জি.এম.সি.র জুট কিনতে কিছুটা অসুবিধার সম্মুখীন হয়েছেন। এন.জি.এম.সি. অ্যাভেলিবিলিটি প্ল্যান জমা দিয়েছে, সেটা মিনিস্ট্রি পরীক্ষা করছে, তারা যদি অ্যাপ্রুভড করে তাহলে বি.আই.এফ.আর.-এ যাবে, কিন্তু

যতদিন তা না হয় মাইনে এক দুই দিন দেরি হতে পারে। এখন পর্যন্ত কেন্দ্রীয় সরকারের সংস্থা, একমাত্র সংস্থা যারা মাইনে সময় মতো দেয়, যারা পি.এফ. সময় মতো জমা দেয়। আপনাদের রাজ্য সরকারের সংস্থাগুলি পি.এফ. সময় মতো জমা দেয়না, ট্রাম কোম্পানি ২৬ কোটি টাকা পি.এফ. বাকি রেখেছে, কেন রেখেছেন? আপনারা খালি কেন্দ্রীয় সরকারের সমালোচনা করছেন, তারা পি.এফ. বাকি রাখেনা। আপনাদের সি.এম.টি.সি., এন.বি.এস.টি.সি.। এস.বি.এস.টি.সি. পি.এফ.এর টাকা বাকি রেখেছেন। পি.এফ. কমিশনারের লজ্জার কথা যে রাজ্য সরকারের সংস্থা এস.ই.বি. তাদের অ্যাকাউন্ট ফ্রীজ করতে হয়েছে। গুরুদাস বাবু তিনি এই রিপোর্ট দিয়েছেন, তারা আজ পর্যন্ত টাকা জমা দিতে পারেনি। কারণ কেন্দ্রীয় সরকারের এন.জি.এম.সি.তে সমস্ত টাকা জমা দিয়েছে। এন.টি.সি. নিয়ে জগদীশ দাস জিজ্ঞাসা করছিলেন, আমি জানিনা এতে ওর আগ্রহ আছে কিনা, কিন্তু এন.টি.সি.র রিহ্যাবিলিটেশন প্যাকেজ ফাইনাল হয়েছে এবং এন.টি.সি.-র যে রিহ্যাবিলিটেশন প্যাকেজ ফাইনাল হয়েছে, যেটা বি.আই.এফ.আর.-এ যাবে, তাতে এটা পরিষ্কার এন.টি.সি. যে রিস্ট্রাকটারিং মিল হচ্ছে, তাতে পশ্চিমবাংলায় একটা মিলকেও বন্ধ করা হবে না, আমি এটা দায়িত্ব নিয়ে এখানে বলছি। পশ্চিমবাংলায় একটাও নূতন এন.টি.সি. মিলকে কমাবার প্রশ্ন ওঠে না, আগে এন.টি.সি. ১৪টি মিল ছিল, কমিয়ে ১২টা করা হয়েছিল, কিন্তু আজকে এন.টি.সি. মিল কমাবার প্রশ্ন এখনও ওঠেনি এবং এন.টি.সি. কোন জায়গায় বন্ধ হবে না। এটা আপনাদের মুখ্যমন্ত্রী কিছুটা অর্দ্ধেক অর্দ্ধেক বুঝেছেন, পুরোটা বোঝেননি। রাজ্যের পাবলিক সেক্টারের ক্ষেত্রে সত্যিই শেষ পর্যন্ত পাবলিক সেক্টারে একটা এই ব্যাপারে পাকিস্তানের একজন অর্থনীতিবিদ অনেক দিন আগে বিখ্যাত একটা প্রবন্ধ লিখেছিলেন তার নাম মাশদুল হক, তিনি বলেছিলেন লেট ইকনমিক থিয়রিজ স্ট্যান্ড অন দেয়ার ওন হেড — আপনারা অর্থনীতিতে একটা তথ্য দিলেন, কিন্তু সে যদি নিজের জোরে না দাঁড়িয়ে থাকে তাহলে তথ্যটার কোনও মূল্য থাকে না, আজকে পাবলিক সেক্টারকে বোথ স্টেট অ্যান্ড সেন্টার নিজের পায়ে দাঁড়াবার চেষ্টা করতে হবে। এই সাবসিডি দিয়ে, বাজেটারি সাপোর্ট দিয়ে লস মেক-আপ করা চলবে না। গতকালকে বিদ্যুত-এর প্রাইস ইনডেক্স এর কথা বলেছেন, কতদিন আর ভারতীয় প্রোডাক্টে আমরা হাই কস্ট ইকনমি রাখব, আপনাদের যদি আন্তর্জাতিক বাজারে প্রতিযোগিতা করতে হয় তাহলে ইয়োর এভরি প্রোডাক্ট মাস্ট বি কমপিটিটিভ ইন প্রাইজ যে বলছেন, কাস্টমস ডিউটি কমিয়ে দিয়েছেন, কাস্টমস ডিউটি কমিয়ে ইমপোর্টেড মাল যদি দেশের লোক সস্তায় পায় তাহলে কটা কারখানার জন্য আপনি দেশের লোককে বেশি দামে মাল কিনতে কতদিন বাধ্য করবেন? কটা কারখানা হলে পুরো দেশের লোক মালটাকে সস্তায় পাচ্ছেন প্রাইস মাস্ট বি কমপিটিটিভ ইন্টারন্যাশনালি এবং তারজন্য যে টেকনোলজি আপগ্রেডেশন তা করা ছাড়া আপনাদের আর উপায় নেই। হ্যাঁ, আমরা গ্যাট চুক্তি সই করেছি, এটা সই হয়ে গেছে। ইট হ্যাজ বিকাম পার্ট অফ ল। গ্যাট চুক্তি সই হওয়ার ফলে সারা পৃথিবীতে যে সম্ভাবনা আমাদের কাছে এসেছে মোস্ট ফেভার্ড নেশান স্ট্যাটাস পাবে। এখন আমাদের দুটো প্রোজেক্ট ওপেন-আপ করেছে, এক-এগ্রিকালচার এর ক্ষেত্রে ভারতবর্ষ গ্যাট চুক্তির ফলে এগুতে পারবে এবং টেক্সটাইলে যেখানে ভারতবর্ষের কোটা সিস্টেম ছিল, সেই কোটা সিস্টেম সম্পূর্ণভাবে উঠে যাবে। আমেরিকার ই.ই.সি.র যে কোটা ছিল সেটা উঠে যাবে এবং টেক্সটাইল মাল্টিফাইবার ট্রেড এগ্রিমেন্ট উঠে গিয়ে জেনারেল চুক্তির মধ্যে চলে আসবে। আমাদের We

have the potential to become the first in textile export আমাদের প্রথম হবার সুযোগ রয়েছে। এখানে এই সুযোগে যদি আমরা টেক্সটাইল ইন্ডাস্ট্রিকে আরও একটু মডার্নাইজ করতে পারি, আরও একটু কমপিটিটিভ করতে পারি তাহলে পৃথিবীতে যে নতুন ব্যবসা বাণিজ্যের উদ্যোগ বৃদ্ধি পাবে—এর হি ়.বও আমি আপনাদের দিচ্ছি যে শুধু গ্যাট চুক্তির ফলে ওয়ার্ল্ড ট্রেড বলা হচ্ছে যে ২০০ বিলিয়ন ডলার বাড়বে, তার মানে ৬ লক্ষ কোটি টাকা বাড়বে। ভারতবর্ষের শেয়ার ইন ওয়ার্ল্ড ট্রেড হচ্ছে ০.৫ পারসেন্ট, ভারতবর্ষের ক্ষেত্রে এ বছর থেকে ৩ হাজার কোটি টাকা মিনিমাম বাড়বে। অলরেডি আমাদের এক্সপোর্ট গত এক বছরে ২১ পারসেন্ট ইন ডলার টার্মস আমরা বাড়িয়েছি, ১৩ পারসেন্ট ইন ভলিয়ুম টার্মস আমরা বাড়িয়েছি। গ্যাট চুক্তি তাই কোনও লিটারেসি চুক্তি নয়। গ্যাট চুক্তি নতুন দিগন্ত উন্মোচন করবে। আপনাদের বলব, আপনারা আর ঐসব বস্তাপচা কথাগুলি বলবেন না। কারণ আপনাদের এই ডবল ফেসড টকের জন্য আমাদের পশ্চিমবঙ্গে শিল্প হচ্ছে না। গতকাল শিল্প বাজেটের সময় আমি এ প্রসঙ্গে বিস্তারিতভাবে বলেছি। জর্জ সোরেস একটা জুরিস লোক, ইন্টার ন্যাশনাল ক্যারেন্সি ডিলার, তার একজন বড় কর্মচারী পূর্নেন্দু চ্যাটার্জি, সে হলদিয়ার জন্য ৩০০ কোটি টাকা আনছে আর আপনারা আনন্দে আত্মহারা হয়ে যাচ্ছেন এবং আপনারা তাকে নিয়ে প্রেস কনফারেন্স পর্যন্ত করছেন। আপনারা ওয়েবেল সিমেন্সের কমপ্লিট শেয়ার অব দি ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট বেচে দিচ্ছেন সিমেন্সের কাছে। বেচে দিয়ে আপনারা বলছেন যে আপনারা প্রগ্রেসিভ লোক। আবার আপনারাই দাঁড়িয়ে বলছেন যে আমরা মাল্টি ন্যাশনালকে রুখছি। আরে মাল্টি ন্যাশনালকে রুখলে অ্যালকাটেলকে রুখবেন কেন, এনরোলকে রুখবেন কেন রুখতে হলে সোরেসকে রুখুন। সোরেস হচ্ছে জাস্ট একটা মানি লেনডার টাইপের। সে একটা ক্যারেন্সি ডিলার, He is not even an industrialist. আপনারা তার কাছ থেকে টাকা ভিক্ষা করার জন্য তার প্রতিনিধি পূর্নেন্দু চ্যাটার্জিকে জামাই আদর করে হেলিকপ্টারে করে হলদিয়াতে নিয়ে যাচ্ছেন আবার অন্য দিকে বলছেন যে মাল্টি ন্যাশনালকে রুখছি, রুখব। আপনাদের এই পলিসি ঠিক নয়। আপনারা কেন্দ্রীয় সরকারের সমালোচনা করছেন। আমি শান্তিবাবুকে বলছি, কৃষ্ণা গ্লাসে আপনারা বসিয়ে বসিয়ে শ্রমিকদের মাহিনা দিচ্ছেন দু বছর ধরে, সেখানে এক ইঞ্চি উৎপাদন হচ্ছে না। কেন এটা হচ্ছে? কেন্দ্রীয় সরকার তো কোথাও মাহিনা দেওয়া বন্ধ করেন নি। তাহলে কোন পয়েন্টে আপনারা কেন্দ্রীয় সরকারের সমালোচনা করতে পারেন? এইসব কথাগুলি আপনাদের খুব গুরুত্ব দিয়ে ভাবা উচিত বলে আমি মনেকরি। এইসব পাবলিক সেক্টার আন্ডারটেকিংগুলি অবশ্য প্রত্যক্ষভাবে শান্তিবাবুর পারভিউ-এ পড়ে না। উনি কিছু আলোচনা করেছেন, বাজেটে কিছু বক্তব্য রেখেছেন তাই আমি কয়েকটি কথা বললাম। আর শান্তিবাবুর নিজের যেটা দপ্তর সেটাতেও তো তার লিমিটেশন আছে। সেন্ট্রাল পাবলিক সেক্টার আন্ডারটেকিংগুলি ডাইরেক্টলি ওর আন্ডারে নয় যদিও কেউ কেউ কনসিলিয়েসনের জন্য ওর কাছে আসেন। পোর্ট, ডক ওর আন্ডারে নয়, এটা কেন্দ্রীয় সরকারের সংস্থা এবং তারজন্য সেন্ট্রাল লেবার কমিশনার আছেন এবং কলকাতায় তার আলাদা অফিস আছে। এখন আমাদের রাজ্যে শিল্পের পরিস্থিতি যা তাতে শান্তিবাবুর অধীনে যে লেবার দপ্তর আছে-সেই দপ্তর অসহায় দর্শকের ভূমিকায় রয়েছে। এই যে কথাটা বললাম এটা পশ্চিমবঙ্গের শ্রমিকরা খুব ভালোভাবেই উপলব্ধি করেন। এর সবচেয়ে বড় উদাহরণ হচ্ছে গত এক বছর ধরে কানোরিয়া জুট মিলের ঘটনা। কানোরিয়া জুট মিলের

শ্রমিকরা তাদের ট্রাডিশনাল ইউনিয়ানকে রিজেক্ট করে একটা সংগ্রামী শ্রমিক ইউনিয়ান তৈরি করলেন এবং মিলটা দখল করলেন। তারা রেল-রোকো আন্দোলন করলেন। মুখ্যমন্ত্রীকে তাদের ডাকতে হল। আমি কানোরিয়া জুট মিলের শ্রমিকদের রাস্তার সাথে একমত নই। আমি ট্রেড ইউনিয়ান আন্দোলনের লোক। আমি মনেকরি না যে অ্যাডভেনচারিজমের মধ্যে দিয়ে কারখানা খোলা যায় বা কারখানা চালানো যায়। আই ডু নট বিলিভ। যে কায়দায় কানোরিয়ার লোকরা মিল খুলতে আগ্রহী হচ্ছেন তাতে নিউজপেপারে পাবলিসিটি পাওয়া যাতে পারে, তাতে গান তৈরি হতে পারে সুমন চ্যাটার্জির, তাতে দু/চার জন শিল্পী সাহিত্যিক যেতে পারেন কিন্তু তার চেয়ে বেশি কিছু নয়। মেটাল বক্স যখন ৭ বছর ধরে বন্ধ তখন কিন্তু এই শিল্পী, সাহিত্যিকরা কেউ সেখানে গান শোনাতে যান নি। ঐ আধা নকশালদের প্রতি বাংলার কিছু ইনটেলেকচুয়ালের একটা ঝোঁক আছে। তারা সেখানে যাচ্ছেন তাতে আমার কিছু বলার নেই কিন্তু কানোরিয়ায় যা হয়েছে তাতে এটা ক্লিয়ার যে তারা ট্রাডিশন্যাল ট্রেড ইউনিয়ানকে রিজেক্টে করেছে, টোটাল বডি অব ওয়াকার্স পুরো স্টেট গভর্নমেন্টের ইন্টারভেনশনকে প্রথম স্টেজে রিজেক্ট করেছে।

[1-55 — 2-05 p.m.]

আজকে সি.আই.টি.ইউ., সি.পি.এম. যারা শ্রমিকদের মধ্যে কাজ করেন, তারা নিজেদের দিকে তাকিয়ে বুকে হাত দিয়ে বলুন, আপনাদের এই রিজেকশন কেন? you must understand আমি বলছি যে পশ্চিমবাংলায় সি.পি.এম. এর সরকার আর আপনাদের স্লোগান হচ্ছে গেটে বামফ্রন্ট সরকার সংগ্রামের হাতিয়ার, যদি সংগ্রামের হাতিয়ার হয় তাহলে কানোরিয়ার শ্রমিকরা ছেঁড়া জুতোর মতো সংগ্রামের হাতিয়ারকে ফেলে দিচ্ছে কেন? তার কারণ শান্তিবাবু হ্যাজ ফেল্ড ইন ইন্টারভিন। আপনি কোনও জায়গায় এফেকটিভ ইন্টারভেনশনে যাননি, ব্যর্থ হয়েছেন। শ্রমিকরা যখন ভাবে কোথাও তারা রিলিফ পাবে না, তারা নিজের হাতে আইন তুলে নেয়। কানোরিয়ায় নিয়েছে, তাতে তাদের সমস্যার সমাধান হবে না। কিন্তু তার মানে টোটাল রিজেকশন of your capacity to intervene in the dispute. এর চেয়ে বড় লজ্জা আপনার কিছু হতে পারে না অর্গানাইজড ট্রেড ইউনিয়নের ক্ষেত্রে, এটা আপনি মনে রাখবেন। ভিক্টোরিয়া জুটমিল যেখানে গত অক্টোবরে বন্ধ হয়েছিল, সেখানকার শ্রমিকরা দে made a rampage. একজন পুলিশম্যান তাদের আক্রমণে মারা গেছে, তার বিনিময়ে আপনাদের পুলিশ আবার একজন ভিখারি পাশোয়ানকে হাফিস করে দিয়েছে, হাইকোর্ট রায় দিয়েছে সি.বি.আই.কে দিয়ে তদন্ত হবে এবং বার হবে যে ভিখারি পাশোয়ান একজন চটকলের শ্রমিক, এই বামফ্রন্ট সরকারের আমলে কি করে পুলিশের মারে মারা গেছে এবং পুলিশের হাতে গুম হয়েছে, এই সত্য একদিন মানুষের সামনে আসবে। সি.বি.আই. তদন্ত করছে, তার থেকে আপনারা বাঁচতে পারবেন না। কিন্তু সেখানেও ভিক্টোরিয়া জুটমিলের শ্রমিকরা যা করেছে, তাকে তো আমি অ্যাপ্রুভ করিনা, আমি শ্রমিকদের দ্বারা কোনও ভায়লেন্ট অ্যাপ্রুভ করি না। কিন্তু আবার a sense of helpnessess is pervading the workers যে সরকার আমাদের কোনওরকম রিলিফ দিতে পারে না। এর আগে এক একটা জুট মিলে শ্রমিকরা নিজে নিজে এগ্রিমেন্ট করে নিচ্ছিল, অর্দ্ধেক মাইনেতে, নর্থ ব্রুকে গৌরি শঙ্করের জুটমিলে, সারদারের মিলে, তখন রাজ্য সরকারকে আমি জিজ্ঞাসা করেছি, শান্তিবাবু

কি করবেন, উনি বললেন আমরা তো রাজ্য সরকারের পক্ষ থেকে এই সবে সই দিইনি, আমাদের মাধ্যমে কোনও চুক্তি হচ্ছে না। আমি সুধীন দত্ত'র উট পাখির কবিতার উদ্ধৃতি করে বলি, শান্তিবাবু অন্ধ হলে কি প্রলয় বন্ধ থাকে? আপনি অন্ধ উট পাখির মতো বালিতে মুখ গুঁজে আপনি ভাবছেন ঝড় হচ্ছে না। কিন্তু ঝড় হচ্ছে। আপনার চারিদিকে হাফ ওয়েজ - আপনি নিজেও স্বীকার করেছেন যে বি.আই.এফ.আর-এর নির্দেশে হাইকোর্টের নির্দেশে কোথাও কম ওয়েজে চলছে। লাস্ট যে ট্রাইপারটাইট এগ্রিমেন্ট হল আপনার নেতৃত্বে, মুখ্যমন্ত্রী ছিলেন, আমরাও ছিলাম, সেখানে আপনি বললেন যে এর উপর থেকে আমরা আর কোথাও কম ওয়েজে অ্যালাও করব না। কিন্তু ফ্যাক্ট কি, ফ্যাক্ট হচ্ছে আজও জুটমিলে কম ওয়েজে লোকেরা কাজ করে থাকে এবং জুটমিলের প্রবণতা হচ্ছে সেটা আপনি ভাববেন প্রবলেমটা কোথায়, সলভ করবেন, প্রবণতা হচ্ছে যে অর্ডারকে ফার্ম আউট করে দেওয়া যায় কি না। আমি আপনাকে একটা উদাহরণ দিয়ে বলি যে only successful co-operative হচ্ছে নিউ সেন্ট্রাল জুট মিল। এখানে একজন কমপিটেন্ট টেকনোক্রাটের নেতৃত্বে ওয়ার্কাররা কো-অপারেটিভ বানিয়েছে, স্টেট গভর্নমেন্ট তাদের হেল্প করেছে এবং মিলটা চালাচ্ছে। কিন্তু আজকে নিউ সেন্ট্রাল জুট মিল যেখানে আমরা ওয়ার্কারদের প্রতিনিধিরা বলি, তখন আমরা দেখি যে ডাইভারসিফিকেশনের নুতন প্রডাক্ট করলে আমাদের এই জুটমিলের লেভেলের ওয়েজেস কে করা সম্ভব নয়। আমরা এখনও রাজি করিনি, আমরা এখনও কোনও লোককে কম ওয়েজ দিয়ে ফার্ম আউট করব, এটায় রাজি হয়নি। কিন্তু নিউ সেন্ট্রাল জুট মিল আবার সেদিন এগ্রিমেন্ট করতে হয়েছে, আপনাদের এম.এল.এ. দীপকবাবু ছিলেন যে আমরা আরও টাকা শ্রমিকদের থেকে কনট্রিবিউট করে তাদের কো-অপারেটিভ করব। আমার মনে নিউ সেন্ট্রাল ইজ অ্যান একজাম্পল যে একা শ্রমিকরা কানোরিয়ায় পারেনি, পারবে না, শ্রমিকদের কেউ টাকা দিতে চাইবে না, শ্রমিকরা ক্যান কনট্রিবিউট, তার মাথায় একটা টেকনিক্যালি কমপিটেন্ট লোক থাকার দরকার এবং শ্রমিকদের অ্যাজ এ হোল ম্যানেজমেন্ট পলিসিতে সে থাকা দরকার। আমার মনে হয় একমাত্র নিউ সেন্ট্রাল এখনও পর্যন্ত খোলা রয়েছে This is only successful example যে co-operation between the management and the workers can raun a mill of the size of new central Jute mill. যেখানে ১০ হাজার প্রায় লোক, টোটাল অন দি রোলস রয়েছে, that is the only successful example. পশ্চিমবাংলায় আমাদের কো-অপারেটিভ মুভমেন্ট এমনিই দুর্বল, আমরা ওয়াকার্স কো-অপারেটিভ বেশি কোথাও সিক ইন্ডাস্ট্রির ক্ষেত্রে করতে পারিনি। বোম্বাইতে কামানী ওয়ার্কাররা কো-অপারেটিভ করে যে একজাম্পেল সেট করেছে তা আমরা করতে পারি নি। কিন্তু আমি শ্রমমন্ত্রীকে বলব, আপনি, প্লিস ডু সাম সোল সার্চিং, যে সোল সার্চিং আমাদের এখানে নেই। আপনি কেন্দ্রের পলিসির সমালোচনা করে দায়িত্ব এড়াবার চেষ্টা করেছেন। আপনি বোঝবার চেষ্টা করুন যে, কানোরিয়া, ভিক্টোরিয়ার লোকেরা ভুল রাস্তায় চলে যাচ্ছে, কোনও নিয়ন্ত্রণ থাকছে না, সরকারের ওপর বিশ্বাস থাকছে না। আবার প্রফুল্ল চক্রবর্তীর সিটুর সঙ্গে মত বিরোধ হয়েছে। আজকে প্রণব মুখার্জির সঙ্গে দেখা হল, উনি বললেন, ওরা আমার কাছে এসেছিল, কোন পথে একটা প্রোমোটার ঠিক করে দিতে বলছে। ' আমরা সাহায্য করার চেষ্টা করছি, ওদের রাস্তা অ্যাপ্রুভ না করেও। কিন্তু আমি বলতে চাই, হোয়াই দিস টোটাল রিজেকশন? আজকে ট্রেড ইউনিয়ন লেবেলের কোনও মূল্য নেই।

ফারাক্কায় কনট্রাক্টর ওয়ার্কারদের নিয়ে যা করেছেন, করেছেন। এখন আর ঐ লেবেলের কোনও মূল্য নেই। প্রাইভেট সেক্টরে এখন আর আপনাদের এইসব লোকেরা মানছে না, আমি বিনীতভাবে এটাই আপনাকে মনে করিয়ে দিচ্ছি। সেজন্য লেবার দপ্তরে দিনের পর দিন কন্সিলেশনের জন্য কেস যাওয়ার সংখ্যা কমে যাচ্ছে। শান্তিবাবু আমার চেয়ে ভাল জানেন যে, পশ্চিমবাংলায় অর্গানাইজড ওয়ার্কারের সংখ্যা ২৩ থেকে ২৪ লক্ষ এবং তার মধ্যে ৮ লক্ষ ফ্যাক্টরি ওয়ার্কারস আছে। আজকে যে অবস্থা দাড়িয়েছে তাতে আপনি গতবারে কতগুলো ডিসপুট হ্যান্ডেল করেছেন, ৭,৯৭৪টা এবং তার মধ্যে ৩,৭১৪টা ডিসপোজ অফ করেছেন। এই হচ্ছে আপনার রেট অফ ডিসপোজাল। অথচ সারা পশ্চিমবাংলায় আপনার লেবার দপ্তরের ইল্যাবোরেট মেশিনারি রয়েছে। লেবার দপ্তর থেকে শুরু করে সাব-ডিভিসন টাউন পর্যন্ত একজন করে অ্যাসিস্ট্যান্ট লেবার কমিশনার নিয়ে, ৫০ জন করে অফিসার নিয়েও আপনার ডেলি ডিসপোজাল ১০টাও নয়। তার মানে এটাই আমাদের অ্যাসেসমেন্ট যে, ওয়ার্কারস আর লুসিং ফেথ ইন ইয়োর কনসিলিয়েশন মেশিনারি। সেজন্য ওয়ার্কাররা আর আপনাদের কাছে যাচ্ছে না — ডিসপুটস রেফারড টু দি কন্সিলিয়েশন মেশিনারি কমে যাচ্ছে। এটাই আমরা বলছি এবং অনেক দিন ধরে বলছি যে, এ রাজ্যে ওয়ার্কাররা স্ট্রাইক বেশি করছে না। এখানে লস অফ ম্যান ডেস হচ্ছে মেনলি ডিউ টু লক আউট। ওয়ার্কাররা স্ট্রাইক করছে না। করবে কি করে? ওয়ার্কাররা যদি বুঝতো স্ট্রাইক করে কোনও রিলিফ পাওয়া যাবে, কোনও লেভেলে ইন্টারভেনশন হবে — ওয়ার্কাররা যদি বুঝত স্ট্রাইক করলে মিনস অফ লাইফলি শুড ইমপ্রুভ হবে তাহলে নিশ্চয়ই করত। কিন্তু ওয়ার্কাররা জানে কোথাও কোনও রিলিফ দেওয়া হবে না। তার মানে ওয়ার্কাররা ট্রাডিশনাল শ্রম নীতির বিরুদ্ধে গিয়ে কমপ্রোমাইস করছে। যেটা চটকলের ক্ষেত্রে আমরা বার বার দেখছি। সেজন্যই আমরা বলছি আপনাদের আমলে পশ্চিমবাংলা মালিকদের স্বর্গ-রাজ্য — ইট ইজ অ্যান এমপ্লয়ার্স' মার্কেট। ওরা যখন ইচ্ছে কারখানার লক আউট করতে পারে। এখানে কোনও আইন নেই, ট্রেড ইউনিয়নের কোমর ভাঙা, সেই নৈতিক জায়গায় ট্রেড ইউনিয়ন দাঁড়িয়ে নেই। এই অবস্থায় সিরিয়াসলি সোল-সার্চিং করতে হবে। এইভাবে একটা অসহায় চেহারা নিয়ে আর কতদিন আপনি সময় কাটাবেন? অনেকগুলো আইন আপনার দপ্তরের কাজের সাহায্যের জন্য রয়েছে এবং তার একটা লিষ্ট আপনি আমাদের দিয়েছেন যেগুলো আপনি অ্যাডমিনিস্টার করেন — প্লিথোরা অফ লেজিসলেশন হচ্ছে, আইন হচ্ছে, কিন্তু হোয়াট ইজ দি এক্সটেন্ট অফ রিলিফ দি ওয়ার্কাস আর গেটিং ফ্রম দিস লস? ট্রেড ইউনিয়ন অ্যাক্টগুলো দেখুন (1) The Trade unions Act, 1926, (2) The Industrial Employment Act, 1946 (3) The Payment of Bonus Act, 1965 (4) The Minimum Wages Act, 1948 (5) The Contract Labour Act, 1970 (6) The Plantations, Labour Act, 1951 (7) The West Bengal Shops and Establishments Act, 1963 (8) The Motor Transport Workers Act, 1961 (9) The Beedi & Cigar Workers Act, 1966 (10) The West Bengal Workmen's House Rent Allowance Act, 1974 (11) The Working Journalists and other Newspaper Employees Act, 1955 (12) The Inter-State Migrant Workmen Act, 1979 (13) The Equal Remuneration Act, 1976 (14) The West Bengal Payment of Subsistence Allowance Act, 1969 (15) The Payment of Wages Act,

1936 (16) The Child Labour Act, 1986 (17) The Sales Promotion Employees Act, 1976 (18) The Factories Act, '48 (19) The Payment of Wages Act, 1936 (20) The Maternity Benefit Act, 1961 (21) The Industrial Dispute Act.

[2-05 — 2-15 p.m.]

তারা এতগুলি আইন ইমপ্লিমেনটেড করেছেন। আপনিই বলুন, এই আইনগুলি থেকে শ্রমিকরা রিলিফ পায়? ইন্ডিভিজ্যুয়াল মারজিনাল কেসে শ্রমিকরা রিলিফ পাচ্ছে। এই আইনের সিস্টেম আজকে যদি ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টে ট্রাইব্যুনালে যান সেখানে ৫।৬ বছর লাগে ট্রাইব্যুনালে কেস হতে। কাজের সময়ে ট্রাইব্যুনালে জাজ থাকে না অর্দ্ধেক সময়ে। মালিকরা হাইকোর্টে চলে যান, সুপ্রিম কোর্টে চলে যান। what stage of strength they are to day ? যখন ট্রাইব্যুনালে থাকে ঐ স্টেজ পর্যন্ত লড়াই করতে পারে। They don't have that strength. আপনি নিজেই কমিটির চেয়ারম্যান এই আইনগুলি সংশোধন করে অধিকাংশ জায়গায় ওয়ার্কাররা সুবিধা পায় না। এরিয়ার অফ ল্যান্ড রেভেনিউ হিসাবে কালেক্ট করার কথা বলেন। আপনি কতটা এইরকম করে এরিয়ার অফ ল্যান্ড রেভেনিউ কালেক্ট করেছেন তার স্টাটিসটিক্স আমি অন্ততঃ এই বইতে ক্লিয়ারলি পেলাম না। আমি বলছি, যে প্রেজেন্ট স্টেট অফ ল is that it is not being able to give relief to the workers। আইনে এটা থাকতে হবে। যে আইনের দাঁত নেই, যে আইন ওয়ার্কারদের পক্ষে কস্টলি সেই আইন স্টাটুটের মুখে থাকা ভাল সেই আইন থেকে ওয়ার্কারদের উপকার হচ্ছে বলে আমার ঠিক মনে হচ্ছে না। এক্ষেত্রে আমি আর একটা সিরিয়াস কথা বলতে চাই, সেখানে আমি মোটামুটি আপনার সঙ্গে একমত হব, সেটা হচ্ছে, এই রাজ্যে বি.আই.এফ.আর অ্যাবাউট পাবলিক সেক্টর সম্বন্ধে আমি বলেছিলাম, কিন্তু সিরিয়াসলি বলতে চাই, বি.আই.এফ.আর যে প্যাকেজ দিচ্ছে, সেই প্যাকেজের ব্যাপারে ব্যাঙ্ক যে রোল প্লে করছে সিরিয়াসলি তা আমি ক্রিটিসাইজ করছি। বি.আই.এফ.আর প্যাকেজ দেবার পর যেভাবে ব্যাঙ্ক যেমন, টিটাগড় পেপার পাল্পের ক্ষেত্রে, কানোরিয়া জুট মিলের ক্ষেত্রে প্যাকেজ মেনে চলেনি তাতে আমি মনে করি পশ্চিমবাংলায় যে ন্যাশনালাইজ ব্যাঙ্ক তারা সিরিয়াসলি তাদের দায়িত্বের অপলাপ করছে। ন্যাশনালাইজ ব্যাঙ্কের বিরুদ্ধে আন্দোলন হওয়া উচিত। আমরা কমপ্রিহেনসিভ রেজোলিউশন নিয়ে আসছি এই হাউসে শুধু কংগ্রেসের পক্ষ থেকে অন দি রোল অফ ন্যাশনালাইজ ব্যাঙ্ক। যে উদ্দেশ্য নিয়ে শ্রীমতী ইন্দিরা গান্ধী ন্যাশনালাইজ করেছিলেন, পরবর্তী পরিস্থিতিতে কেন মানা হচ্ছে না? আমি ব্যাঙ্কের ডিস-ইনভেস্টমেন্টের বিরুদ্ধে নই, বাইরে থেকে ক্যাপিটাল আসে, আসুক—ন্যাশনালাইজ ব্যাঙ্কের যারা ম্যানেজমেন্টে আছেন তাদের নিজেদের যে স্কীম যারজন্য তারা নিজেরা নিজেদের চাকরি বাঁচাতে ব্যস্ত, শ্রমিকদের স্বার্থে কারখানা বাঁচাতে তারা কোনও রোল প্লে করছে না। এ ব্যাপারে যে কোনও আন্দোলন করতে রাজি আছি। প্রভিডেন্ট ফান্ডের ব্যাপারে আপনি নিজেই স্বীকার করেছেন। এ ব্যাপারে আপনার কাছে জবাব চাই। আপনি বলেছেন, প্রভিডেন্ট ফান্ডের ব্যাপারে ব্যবস্থা নিচ্ছেন। আপনি বলুন, পশ্চিমবাংলায় ১৮ বছর ধরে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আছেন, why the West Bengal is on the top of the List of P.F. defaulter ? এ বছর ইন দি ইয়ার ১৯৯৪ আপনি ২।৪ জন মালিককে অ্যারেস্ট করেছেন এবং ২।৪টি কেস করেছেন।

কিন্তু সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা শীর্ষস্থানে গেল কেন? আজকে এদের বিরুদ্ধে একজেমপ্লারি পানিশমেন্ট নেওয়া হয়নি। আপনি শ্রমমন্ত্রী হিসাবে ১৮ বছর পরে সেটা করছেন এবং ১ বছরে পি.এফে টাকা জমা পড়তে শুরু করেছে। এগুলি আপনি আগে করেননি। প্রভিডেন্ট ফান্ড অ্যাক্ট করেননি। এ ব্যাপারে পুলিশ দেওয়া, সাপোর্ট দেওয়া রাজ্য সরকারের দায়িত্ব। আপনি সেটা করেননি। সিমিলারলি, ই.এস.আইতে টোটাল ৬১ কোটি ৪৪ লক্ষ টাকা বাকি এবং পি.এফে বাকি ১৬২ কোটি ৬৮ লক্ষ টাকা। তারমধ্যে ৮৯ কোটি টাকা জুটমিলের why you have let this happened? অরুন বাজোরিয়াকে অ্যারেস্ট করলেন। এই প্রশ্নে আমি জিজ্ঞাসা করছি, তাকে অ্যারেস্ট করার পর কি করে সে জেল থেকে বেলভিউ হাসপাতালে চলে গেল? He is the big jute mill owner.। আজকে তাকে অ্যারেস্ট করবেন আর মুখ্যমন্ত্রী তাকে বেলভিউতে পাঠাবার অর্ডার দিয়ে দেবেন এই জিনিস চলতে পারে না। running with the hare and hunting with the hound. আপনি শিল্প আনছেন না, শিল্প আনার নাম করে ক্যাপিটালিস্টদের খুশি করার চেষ্টা করছেন। আপনারা শিল্প আনার জন্য ক্যাপিটালিস্ট অ্যাপিজ করবেন, যারা প্রভিডেন্ট ফান্ড ফাঁকি দিচ্ছে, ওয়ারকারসদের ডিউ ফাঁকি দিচ্ছে, এই নাম করে শ্রমিকদের দেখাবার জন্য ২/৪টি ব্যবস্থা নেবেন, দুটো একসাথে হবে না। ইউ মাস্ট সে দ্যাট দি ল অ্যাপিলস ইকোয়ালি টু অল। এবং আপনাদের সেখানে ব্যবস্থা নেবার সাহস এবং ক্ষমতা থাকা দরকার। মাননীয় শান্তিবাবু সেজন্য আপনাকে আপনার দপ্তর সম্বন্ধে আরও অনেক কথা বলার ছিল। একটা জায়গায় আপনার দপ্তরের একটা ছোট্ট প্রশংসা করতে চাই। আমি যেটা বলছিলাম প্রশান্ত বাবুর সম্বন্ধে বলতে পারব না মানিকতলায় ই.এস.আই. হাসপাতাল খুব ভাল করেছেন। কিছুদিন আগে সেখানে ওপেন হার্ট সার্জারি হয়েছিল সাধারণ শ্রমিকের। আই.সি.ইউ. সার্জারি হয়েছে। মানিকতলায় একটা হাসপাতাল করেছেন, যেখানে ই.এস.আই. অ্যাট লিস্ট শ্রমিকদের একটু সুবিধা হচ্ছে। নাহলে হোল সিস্টেম অফ ই.এস.আই. হ্যাজ টোটালি ফেল্ড। আপনারা জানেন কি, প্রেসক্রিপশন নিয়ে ওষুধটা নিয়ে সেই ওষুধটা দোকানে দিয়ে দেয়। যাদের অ্যাকচুয়ালি ওষুধ দরকার হয় সেই শ্রমিকরা তারা ওষুধ পায় না। আপনি বাজেটে কি করে ই.এস.আই: সিস্টেমকে মডিফাই কি করে করা যায় সেটা স্বীকার করেছেন। যারা জেনুইন নিডি তারা যাতে পায় ই.এস.আইয়ের ম্যাল প্র্যাকটিসগুলি যাতে বন্ধ হয় ইউ মাস্ট ইট। বিকজ ই.এস.আই ইজ এ বিগ বেনিফিট। যেটা চায়, আগে যেটা প্রবলেম ছিল, লিমিট ১৫০০তে আটকে গিয়েছিল এখন সেই লিমিট তুলে দেওয়া হয়েছে। সো মোর অর লেস অল ওয়ারকারস আর কামিং ইন্টু দি পারভিউ অফ ই.এস.আই. সুতরাং সেখানে ই.এস.আই. স্কীমটাকে আরও বেটার করা দরকার। লাস্টলি একটা কথা বলে শেষ করব। যেটা আপনার আর একটা অসহায় কাজ, সেটা হচ্ছে এমপ্লয়মেন্ট। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলি রেজিস্টার মেনটেন করে না। গত বছর আপনি হিসাব দেখিয়েছিলেন ৫০ লক্ষ আনএমপ্লয়েড, এবারে কমে হল ৪৮ লক্ষ দেখছি, বোধহয় ৫০ লক্ষ আন এমপ্লয়েড দেখাবার জন্য পার্টি থেকে আপত্তি হয়েছিল তাই যে করে হোক নামটাকে ফাজ করে করা হয়েছে। আই চ্যালেঞ্জ ইউ, আপনি গত এক বছরে ২ লক্ষ চাকুরি দিতে পেরেছেন, এই স্টেটে? কি করে ৫০ লক্ষ থেকে কমে ৪৮ লক্ষ হল? four lakh more people have joined the live register of unemployment. আপনার স্ট্যাটিসটিক্সে যে ফাজিং আপনি এক্সপ্লেন করবেন।

বছরে ১৪ হাজার, দুলক্ষ রাতারাতি কমে গেল? হঠাৎ আপনারা কি ব্যবস্থা করেছেন, গত বছরে চাকরি নোটিফাই করেছেন ৫৬৭৫ মত প্লেসড হয়েছে। এটা একটা প্যাথেটিক রিপোর্ট এর পরে দিতে হয় আই হ্যাভ ফুল সিমপ্যাথি উইথ ইউ সেখানে সেশ্রু আছে, মেনশন হল, প্রাইম মিনিস্টার রোজগার যোজনায় বেকার যুবকরা ১ লক্ষ টাকা পর্যন্ত পাবে, আমরা শুনেছি যে বেকার যুবকরা সে টাকা পাচ্ছে না। একটা সার্ভে করে বলব, আমি বলছি প্রাইম মিনিস্টার রোজগার যোজনায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কার্ড সারেনডার করে পেতে হবে। একটা সার্ভে করুন, এই রাজ্যের ব্যাঙ্কে প্রাইম মিনিস্টার রোজগার যোজনার টাকা দিচ্ছে না, এ ব্যাপারে ব্যাঙ্কের বিরুদ্ধে ব্যবস্থা নিতে হবে। সেশ্রুতে এখন পর্যন্ত ১ লক্ষ ২৬ হাজার সেশ্রুতে পাচ্ছে। আমি একটা সার্ভে চাই, রিপোর্ট চাই, অ্যাকচুয়ালি কত জন after getting the amount there in the employment. আমার একটা ভয় অনেক টাকা কমজামসন লোন খরচ হয়ে গেছে। দে ল্যাপসড ইন্টু আনএমপ্লয়মেন্ট। এই অবস্থায় আপনাদের কিছু করার নেই? ওয়েস্ট বেঙ্গল is the state with 14% of the country's unemployment. আমরা সাড়ে ৭ পারসেন্ট পপুলেশন এবং ১৪ পারসেন্ট পপুলেশন কন্ট্রোল করে বিরাট সী অফ আন এমপ্লয়মেন্ট আমাদের ওয়েজ ডিপ্রেসড করে দিচ্ছে is making labour an abundant in the market, এর ফলে আপনি হতাশ হয়ে ঘর থেকে দেখছেন। আপনাদের সদিচ্ছা বা শ্রমিক পক্ষে কথা বলার শেষ পর্যন্ত কোনও মূল্য নেই। আমরা ইউনিটি অফ ওয়ার্কার অনেক দেখেছি, কিন্তু ইন্ডাস্ট্রি ওয়াইজ সেটেলমেন্টের দিকে আপনারা এগোতে পারছেন না, সেজন্য বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী মহম্মদ নিজামুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে সম্পূর্ণ সমর্থন করে এবং বিরোধী পক্ষের কাট মোশনকে বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। আমাদের দেশে শিল্প রুগ্ন বা বন্ধ হওয়া কোনও নতুন কথা নয়। সমস্যাটা পুঁজিবাদের একটা অনিবার্য পরিণতি। বিশেষ করে আমরা দেখতে পাচ্ছি, কেন্দ্রে ১৯৯১ সালে কংগ্রেস (আই) সরকার গঠিত হবার পর আমাদের অর্থনীতিতে তথাকথিত উদার নীতি গ্রহণ করবার ফলে, বিশ্বব্যাঙ্ক এবং আই.এম.এফের কাছ থেকে টাকা নেবার কারণে তাদের শর্ত মানার জন্য এবং দুই মাস আগে গ্যাট চুক্তিতে সই করবার ফলে আজকে সারা দেশের সাধারণ মানুষ একটা গভীর সঙ্কটের মধ্যে পড়েছেন। কেন্দ্রীয় সরকার আজকে শিল্প ও বাণিজ্য থেকে সমস্ত নিয়ন্ত্রণ তুলে নিয়েছেন। লাইসেন্স প্রথা তুলে দিয়েছেন ঠিকই, কিন্তু এফ.ই.আর.এ., এম.আর.টি.পি. কার্যত সেই স্থান দখল করেছে। আজকে রাষ্ট্রায়ত্ত এবং বুনিয়াদি শিল্পে মাল্টি-ন্যাশনাল কোম্পানিগুলির অনুপ্রবেশের অনুকুলে সমস্ত ব্যবস্থা যেমন এই সরকার করেছেন, তেমনি অন্যদিকে ইমপোর্ট ডিউটি কমিয়ে এক্সপোর্ট ডিউটি বাড়ানো হয়েছে। মাননীয় সদস্য সৌগত রায় বলছিলেন যে, এটা নাকি ভাল হয়েছে। আজকে বিদেশের মাল আমাদের দেশের বাজার দখল করবে এটা নাকি ভাল হয়েছে! এক্সপোর্ট ডিউটি বাড়িয়ে মূলত আমাদের দেশে উৎপাদিত সামগ্রির দাম যে বিদেশের বাজারে বাড়িয়ে দেওয়া হল, এটা নাকি ভাল হয়েছে! জানি না, এরফলে এক্সপোর্ট কমাবার ফলে দেশীয় কারখানাগুলিতে লস হবার ফলে সেগুলো বন্ধ হয়ে যাবে কিনা এবং তারফলে দেশের বেকার সমস্যা আরও

বৃদ্ধি পাবে কিনা। এসব করে মূলতঃ আমাদের দেশে বিদেশি মালের অনুপ্রবেশের রাস্তাই খুলে দেওয়া হয়েছে। শুনা যাচ্ছে, বিদ্যুৎ, ইস্পাত, রেলের মতো ইম্পর্টেন্ট রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলিও নাকি বেসরকারিকরণ হবে এবং তারফলে নাকি দেশের মঙ্গল হবে। ইতিমধ্যে আমরা দেখতে পেয়েছি, তারা ব্যাঙ্কের শত শত ব্রাঞ্চ বন্ধ করে দেবার পরিকল্পনা গ্রহণ করেছেন। তারা ঠিক করেছেন যে, রাষ্ট্রায়ত্ত যেসব কারখানায় লাভ হয় না সেগুলো বন্ধ করে দেওয়া হবে। ইতিমধ্যে তার কয়েকটি বন্ধও হয়ে গেছে। বি.আই.এফ.আর.কে রুগ্ন কারখানা বন্ধ করে দেবার একটা অস্ত্র হিসাবে তারা ব্যবহার করছেন। বি.আই.এফ.আরে কোনও টেকনিশিয়ান আছে তা নয়, আগে যেটা আই.আর.সিতে ছিল সেইরকম কিছু এখানে নেই, তারা ঠিক করে দেবেন, তারা প্যাকেজ ডিল করে দেবেন। তারা যে প্যাকেজ ডিল করে দেবেন সেই অনুযায়ী ফিনান্সিয়াল ইনস্টিটিউশন এবং ব্যাঙ্কের যে টাকা দেবার কথা তা তারা দেন না। ব্যাঙ্ক এবং ফিনান্সিয়াল ইনস্টিটিউশনগুলো যদি টাকা দিত তাহলে কানোরিয়ার এমন অবস্থা হত না। আমরা এ সম্পর্কে জানি এই মালিক এবং বন্ধ কারখানার যে সংখ্যা ইতিমধ্যে পাওয়া গিয়েছে তাতে ব্যাঙ্কে, যেখানে সাধারণ মানুষের জমানো টাকা তেত্রিশ হাজার কোটি টাকা তারা তছরূপ করেছে। তারা পি.এফের টাকা জমা দেয় নি। সেলস ট্যাক্সের টাকা জমা দেয় নি। বি.আই.এফ.আর. থেকে যে প্যাকেজ ডিল করে দেওয়া হয় তাতে দেখা যায় যে লায়াবিলিটি এত বেশি যে, সেখানে টাকা যোগাড় করা যাচ্ছে না। তারজন্য যে কারখানা ভায়াবল হতে পারে সেটাকে ভায়াবল করা যাচ্ছে না। সমস্ত সরকারি এবং বেসরকারি কলকারখানা যা বন্ধ হয়েছে, রুগ্ন হয়েছে বা বন্ধ হবে, সেগুলোতে কর্মচারিদের একজিট পলিসিতে আনার জন্য ভি.আর.এস., সি.আর.এস., গোল্ডেন হ্যান্ডশেক ইত্যাদির মাধ্যমে ঐ সমস্ত কলকারখানার শ্রমিকদের কাজ থেকে বিতাড়িত করা হচ্ছে, ছাঁটাই করা হচ্ছে। তারা এটাকে সমর্থন করেন বলে সৌগত রায় মহাশয় বললেন। হালে একটা সার্ভে হয়েছে, ন্যাশনাল ইনস্টিটিউট অব পাবলিক ফিনান্স তারা সার্ভে করেছেন, তারা বলেছেন যে আগামী বছরে, এক বছরের মধ্যে এক কোটি কুড়ি লক্ষ মানুষ, যারা আজকে কাজে নিযুক্ত আছেন তারা বেকার হবেন। এদের এই পলিসি নেবার জন্য আমরা দেখতে পাচ্ছি যে এখানে ১৯৮০ সালে যেখানে ২৪ হাজার ৫৫০টি কলকারখানা বন্ধ ছিল, আজকে ১৯৯২ সালে তা এসে দাঁড়িয়েছে ২ লক্ষ ৪৭ হাজার ৭২৪য়ে এবং বর্তমানে, ১৯৯৪ সালে তা এসে দাঁড়িয়েছে ৪ লক্ষ ৭ হাজারে। বন্ধ এবং রুগ্ন শিল্পের যে সমস্যা এটা আজকে আমাদের দেশের একটা জাতীয় সমস্যা হিসাবে উপস্থিত হয়েছে। এরজন্য দায়ী কংগ্রেস আইয়ের কেন্দ্রীয় সরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাষ্ট্রায়ত্ত কলকারখানা সম্বন্ধে কাগজে বলা হয় যে সেখানকার শ্রমিকরা কাজ করে না। এমনভাব দেখানো হয় যে ব্যক্তিগত মালিক হলে যেন সব ভাল চলত। আমি জানিনা, এই চারলক্ষ সাত হাজারের মধ্যে এখানে কটা রাষ্ট্রায়ত্ত কারখানা আছে? আর.বি.আই.'এর রিপোর্টে আমরা দেখেছি যে ৯৮ ভাগ কলকারখানা বন্ধ হয়েছে মালিকরা ব্যাঙ্ক এবং অন্যান্য আর্থিক প্রতিষ্ঠানের কাছ থেকে টাকা নিয়ে তছরূপ করার জন্য এবং নিজেদের মধ্যে ঝগড়া, অথবা র'মেটেরিয়ালস'-এর অভাবের জন্য, আর মাত্র দু'ভাগ বন্ধ হয়েছে শ্রমিকদের ধর্মঘটের ফলে। দেশে এখন বারটি ওয়াগন তৈরির কারখানা আছে। এরমধ্যে ৫টি হচ্ছে পশ্চিমবঙ্গে এবং এই শিল্পতে প্রায় ৭০।৮০ ভাগ উৎপাদন করার ক্ষমতা আছে। ১৯৯১ সালে রাও সরকার আসার পরে আমরা লক্ষ্য করেছি যে তারা বিশেষ ভাবে

অর্ডার দেন নি। তারা ঘোষণা করেছেন বিশেষ অর্ডার দেবেন না। পশ্চিমবঙ্গের যে পাঁচটি কারখানা এতে ২৪ হাজার ৫০০ ওয়াগন তৈরির ক্ষমতা আছে, অথচ সেখানে বার, তের বা চোদ্দ হাজারের বেশি অর্ডার তাদের দেওয়া হয়না। বিড়লা টেক্সম্যাকো অর্ডার পেয়েছিল পাঁচ হাজার সাতাশি। কিন্তু ১৯৯৪ সালে এ পর্যন্ত এক হাজার পঁয়তাল্লিশটির বেশি অর্ডার তারা পায় নি। টেক্সম্যাকোতে এখানে শ্রমিক আছে সাত হাজার।

[2-25 — 2-35 p.m.]

মালিকরা বলছেন কারখানা বন্ধ করে দেবেন আর শ্রমিকরা আন্দোলন করছে। এরফলে ১লা জুন থেকে ৪ঠা জুন তারা ধর্মঘট করেছে। জেশপে যেখানে ১৪ হাজার কর্মী ছিল আজকে সেখানে মাত্র ৪ হাজারে এসে দাঁড়িয়েছে। ব্রেথ ওয়ে ওয়াগন তৈরি করে, সেখানে শ্রমিক কর্মচারী ছিল ৩ হাজার ৭ শত আজকে সেখানে দাঁড়িয়েছে ১৯৯৪ সালে মাত্র ৯০০তে। তারপরে বার্ণ স্ট্যান্ডার্ড, হিন্দুস্থান ডেভেলপমেন্ট সেখানে ৭,৬০০ অর্ডার পেত আজকে সেটা কমিয়ে দেওয়া হয়েছে। বার্ন স্ট্যান্ডার্ড হিন্দুস্থান ডেভেলপমেন্ট কর্পোরেশন প্রভৃতি বাদ দিয়ে এবারে কলকাতার বুকে মেটাল বক্স, এম এম সি, মুলিন্স এবং ন্যাশনাল ট্যানারি এদেরও অবস্থা শোচনীয়। মাননীয় সৌগত বাবু খুব কেন্দ্রীয় সরকারের বাহবা গেয়ে বললেন যে একটি কারখানাতেও শ্রমিক কর্মচারী ছাঁটাই করা হয়নি। তার মনে রাখা দরকার যে, বেঙ্গল পটারিজ যেখানে একদিন সাড়ে ৫ হাজার কর্মচারী কাজ করত আজকে সেখানে কমে এসে মাত্র সাড়ে ৩ হাজারে এসে পৌঁছেছে। তারপরে কয়েকদিন আগে এটাকে ডি নোটিফাই করে বন্ধও করে দিলেন। অথচ এখানে চ্যালেঞ্জ করে বলছেন যে শ্রমিক কর্মচারী ছাঁটাই করা হয়নি। আজকে ন্যাশনাল ইন্সট্রুমেন্ট বন্ধ, করে দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করেছেন। ন্যাশনাল জুট কর্পোরেশন, তার কাজও বন্ধ। ৬ মাস ধরে সেখানকার কর্মচারিরা টাকা পাচ্ছে না। তারপরে ভারত ব্রেক্স অ্যান্ড ভাল্বস লিমিটেড কেন বন্ধ, কে বলতে পারবেন, এইরকম অবস্থার জন্য দায়ী কে জানাবেন কি? এই রকমই অবস্থা সি ই ডব্লিউ টি সিতে, এম এম টি সে এবং মহেন্দ্র অ্যান্ড মহেন্দ্রতে। চিত্তরঞ্জন লোকোমেটিভ, এর কি অবস্থা এই সমস্ত কারখানা বন্ধ হতে চলেছে। চিত্ত রঞ্জন লোকোমটিভ কারখানাতে রেল ইঞ্জিন তৈরি হয়, এখানে সরকারি পরিকল্পনায় বাইরের থেকে ইঞ্জিনিয়ার নিয়ে আসা হয়েছে, অথচ এই কারখানাও ভবিষ্যতে অন্ধকারের মুখে চলে যাচ্ছে, প্রায় বন্ধ হতে চলেছে। হিন্দুস্তান কেবলস, যারা কেন্দ্রীয় সরকারকে সস্তায় তার দিচ্ছে, আজকে তাদের শিল্পও ধ্বংসের মুখে এসে দাড়িয়েছে। ১৯৯২ সালের জুলাই মাসে পার্লামেন্ট ঘোষণা করেছিলেন যে ৬৭টি কারখানা রুগ্ন, তারমধ্যে বি আই এফ আরে গেছে ৫৪টি আর পশ্চিমবঙ্গে ২২টি শিল্প কারখানা রুগ্ন বলে ঘোষণা করা হয়েছে, এবং তারমধ্যে ১৬টি বি আই এফ আরে পাঠানো হয়েছে। পশ্চিমবঙ্গে এ পর্যন্ত ১৬০টি রুগ্ন শিল্প, তারমধ্যে বি আই এফ আরের কাছে পাঠানো হয়েছে মাত্র ২৮টি। বি আই এফ আর থেকে বলেছে যে এগুলো প্যাকেজ ডিলে পুনরুজ্জীবিত করা যাবে এবং ২৯টির মতো বন্ধ করতে বলা হয়েছে। জুটের ক্ষেত্রে ৯৩টি কারখানা বিবেচনাধীন আছে, আপনারা জানেন যে জুট যেহেতু আমাদের বিদেশি মুদ্রা আনে সেইহেতু মালিকরা এর থেকে মুনাফা করছেন। তারা এই শিল্পকে অন্য প্রদেশে নিয়ে যেতে চাইছেন। আজকে যদি এই পাটশিল্পের কারখানাগুলোর মডার্নাইজেশন করা হত তাহলে এই অবস্থা হত না। আজকে

তারা স্টক এক্সচেঞ্জকে ফাটকাবাজি করার সমস্ত পদ্ধতি গ্রহণ করেছেন। রাজীব গান্ধী '৮৯ সালে বলেছিলেন এই জুট শিল্পকে আমরা কেন্দ্র থেকে ২,৫০০ কোটি টাকা দিয়ে এই শিল্পকে বাঁচাবার চেষ্টা করব, আধুনিকীকরণ করা হবে। কিন্তু সেই টাকা কেন দেওয়া হয়নি কেউ সেটা বলছেন না। আর যা কিছু টাকা এসেছে সেই টাকা দিয়ে মালিকরা আধুনিকীকরণের জন্য খরচ করেননি। এন.টি.সি.র কথা উনি বললেন, মাননীয় সদস্য সৌগত রায়কে আমি জিজ্ঞাসা করতে চাই যখন এই কর্পোরেশন তৈরি করা হয়েছিল তখন বলা হয়েছিল এই কর্পোরেশনকে যদি আধুনিকীকরণ করে মডার্নাইজ করে এই সমস্ত মিলগুলিকে সরকারি আয়ত্তে নিয়ে এসে মডার্নাইজ করা যায় তাহলে ভাল হবে, কিন্তু একটিও তারা করেননি। এখানে যা করণীয় কাজ তারা যা ঘোষণা করেছিলেন সেটা করেননি। আজকে তারা বলছেন, এই কারখানা চলবে না, বন্ধ করতে হবে। আর বলছেন যে একটা কারখানা নেই, কিন্তু এই ব্যাপারে উদাহরণ দেওয়া যায়। চা বাগানের ক্ষেত্রে বলতে পারি এখানকার মালিকরা সেই টাকা নিয়ে অন্য খাতে খরচ করেছে, তছনছ করেছে। কিন্তু তারা সেই টাকায় নূতন প্লানটেশন করে এই সমস্ত পরিকল্পনা যদি করতেন তাহলে আমরা চা যা এক্সপোর্ট করতাম, আমরা যা বৈদেশিক মুদ্রা অর্জন করতাম, সেখানে আজকে আমরা দেখতে পাচ্ছি অকসান রেট কমে যাচ্ছে। যেহেতু চা এর কোয়ালিটি খারাপ, পুরনো গাছের জন্য সেখানে কোয়ালিটি রাখা যাচ্ছে না। আমি একটি কথা বলতে চাই, প্রথম পঞ্চবার্ষিকি পরিকল্পনার সময় পণ্ডিত জওহরলাল নেহেরু বলেছিলেন রেজিস্ট্রিকৃত বেকার সাড়ে ৩ লক্ষ, সেই পরিকল্পনা শেষ হওয়ার পরে একটাও বেকার থাকবে না, কিন্তু দেখা যাচ্ছে এখন অষ্টম পরিকল্পনা চলছে, এখন দেশে প্রায় ৪ কোটি মানুষ রেজিস্ট্রিকৃত বেকার, যারা রেজিস্ট্রি করেননি তাদেরটা ধরলে সংখ্যাটা দাঁড়াবে ১২ কোটি। প্রতি ১০ জনের মধ্যে ১ জন হচ্ছেন বেকার। আমরা আরও দেখতে পাচ্ছি আমাদের যে অর্গানাইজ সেক্টার সেখানে '৯২ সালে কাজ করতেন ২৪ লক্ষ ৬২ হাজার মানুষ শ্রমিক কর্মচারী, সেখানে পাবলিক সেক্টারে ছিল ১৫ লক্ষ ৯০ হাজার মানুষ, আর প্রাইভেট সেক্টারে ছিল ৮ লক্ষ ৭২ হাজার। এর তিন মাস পরে ৩১.৩.৯৩ তারিখে দেখছি, এটা হয়েছে ২৩ লক্ষ ৭৭ হাজার থেকে বেড়ে ২৪ লক্ষ ৬২ হাজার। পাবলিক সেক্টারে যেখানে ছিল ১৫ লক্ষ ৯০ হাজার, সেখানে কমে এসে দাড়িয়েছে ১৫ লক্ষ ৬৫ হাজার আর প্রাইভেট সেক্টারে ৮ লক্ষ ৭২ হাজারের জায়গায় ৮ লক্ষ ১২ হাজারে এসে দাঁড়িয়েছে, এই হচ্ছে অবস্থা। আমাদের বামফ্রন্ট সরকার শ্রমিক কর্মচারিদের যে সংগ্রাম তাকে সমর্থন করছেন, সেই সংগ্রাম আমাদের চালিয়ে যেতে হবে, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[2-35 — 2-45 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শ্রম দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় তার দপ্তরের ব্যয়বরাদ্দ যা সভায় উপস্থিত করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনা কাটমোশনগুলি সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের শ্রম বাজেটের উপর আলোচনা করতে গিয়ে প্রথমেই খুব উদ্বেগের সঙ্গে বলতে হচ্ছে যে বামফ্রন্ট সরকার আজকে কি ভাবে শ্রমিক স্বার্থ বিরোধী দৃষ্টিভঙ্গি নিয়ে চলছেন শ্রম দপ্তর পরিচালনার মধ্যে দিয়েই তা খুব সুস্পষ্টভাবে প্রতিফলিত

হয়েছে। আমি প্রথমেই যাদের কথা বলতে চাই তারা হল, পশ্চিমবাংলার একেবারে দারিদ্রসীমার শেষ প্রান্তে থাকা গ্রামাঞ্চলের ক্ষেতমজুরদের কথা। সরকারি তথ্য অনুযায়ী এই কৃষি মজুর বা ক্ষেতমজুরদের সংখ্যা ১৯৯১ সালে ছিল ৫০ লক্ষ ৩৭ হাজার। এই বিরাট সংখ্যার ক্ষেতমজুরদের বেঁচে থাকার ন্যূনতম দায়িত্বটুকু গ্রহণ করে এই সরকারের শ্রম দপ্তর তাদের জন্য কিছু করেছেন কি? না, করেন নি। আমরা জানি, এই ক্ষেতমজুররা সারা বছর কাজ পান না। মূলত ফসল বোনা ও কাটার সময় তাদের কাজ থাকে বাকি সময় দুঃসহ জীবন যন্ত্রণা নিয়ে তাদের বেঁচে থাকতে হয়। অর্থাৎ বছরের মাত্র তিন মাস তারা ঠিকমতন কাজ পান বাকি সময় তাদের যন্ত্রণার মধ্যে দিয়ে কাটাতে হয়। তাদের সেই যন্ত্রণার কথা কারুর অজানা থাকার কথা নয়। কিন্তু বামফ্রন্ট সরকার তাদের ১৭ বছরের রাজত্ব কালে এই ক্ষেতমজুরদের স্বার্থে তাদের সারা বছর কাজের গ্যারেন্টি দেওয়ার ব্যাপারে বা এমপ্লয়মেন্টের গ্যারান্টি দেওয়ার ব্যাপারে কোনও অ্যাক্ট আজ পর্যন্ত করতে পারলেন না। এটা অত্যন্ত দুঃখ এবং বেদনার কথা। আমি আমার দলের পক্ষ থেকে এই বিধানসভায় একটা বেসরকারি প্রস্তাব এই ক্ষেতমজুরদের স্বার্থে এনেছিলাম এবং তাতে বলেছিলাম যে রাজ্যের এই ৫০ লক্ষ ক্ষেতমজুরদের স্বার্থে তাদের জন্য এমপ্লয়মেন্ট গ্যারেন্টি অ্যাক্ট প্রণয়ন করা হোক কিন্তু সরকারপক্ষ তাদের সংখ্যাগরিষ্ঠতার জোর থাকার জন্য সেখানে সততা এবং নিষ্ঠার পরিচয় দিতে পারলেন না এবং একটা সংশোধনী এনে এই আইন প্রণয়নের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের উপর চাপিয়ে দিয়ে রাজ্য সরকার তাদের দায়িত্ব থেকে সরে এলেন। একথা ঠিকই যে কেন্দ্রীয় সরকার এ বিষয়ে আইন প্রণয়ন করার দায়িত্ব থেকে সরে গিয়ে কোনও পদক্ষেপ নেন নি, কেন্দ্রীয় সরকার তাদের দায়িত্ব পালন করেন নি একথা অস্বীকার করি না কিন্তু রাজ্য সরকার কি করছেন? কেন্দ্রের কংগ্রেসি সরকারের চরিত্র বুঝি কিন্তু যারা বামপন্থার কথা বলেন, কেন্দ্রীয় সরকার না করলেও তাদের রাজ্য সরকারের কি কিছুই করণীয় নেই? এ বিষয়ে কি আপনাদের কোনও দায়িত্ব নেই? ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলি কি করেছেন এ বিষয়ে তা কি আপনারা জানেন না? মহারাষ্ট্র সরকার ক্ষেতমজুরদের স্বার্থে তাদের সারা বছর কাজ দেওয়ার জন্য এমপ্লয়মেন্ট গ্যারেন্টি অ্যাক্ট প্রণয়ন করেছেন এবং সেই আইন বলবৎ হয়েছে ১৯৭৯ সাল থেকে। সমস্ত ক্ষেতমজুরদের কাজ পাওয়ার অধিকার মহারাষ্ট্রে স্বীকৃতি পেয়েছে সিন্স ১৯৭৯। কৃষক আন্দোলনের চাপে সেই স্বীকৃতি এসেছে। অন্ধ্রপ্রদেশের ৬টা জেলাতে পাইলট এমপ্লয়মেন্ট গ্যারান্টি স্কীম চালু হয়েছে ক্ষেত মজুরদের স্বার্থে। গণ আন্দোলনের চাপে সেখানকার সরকার তাকে স্বীকৃতি দিতে বাধ্য হয়েছেন। তামিলনাড়ুর ৪টি জেলাতে ক্ষেতমজুরদের কাজের গ্যারেন্টি স্কীম চালু হয়েছে। আর পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার যারা নিজেদের শ্রমিক দরদী, কৃষক দরদী, গরিব মানুষদের প্রতিনিধি বলে দাবি করেন ১৭ বছরের রাজত্বে তারা ক্ষেত মজুরদের জন্য একটা আইন করতে পারলেন না। উপরন্তু আমি যে প্রস্তাব এনেছিলাম কৌশলে সেখানে কেন্দ্রীয় সরকারের উপর সব দায়িত্ব চাপিয়ে দিয়ে নিজেদের দায় দায়িত্ব এড়িয়ে গেলেন। এই কি শ্রমিক দরদির নমুনা? ফলে এটা একটা জলন্ত দৃষ্টান্ত। আপনি আরও আশ্চর্য হয়ে যাবেন, মিনিমাম ওয়েজ, ক্ষেত মজুরদের ন্যূনতম মজুরি বাড়িয়ে দেওয়া হয়েছে কোন সালে? প্রথমত যা বাড়িয়ে দেওয়া হয়েছে, সেই মজুরি তারা পায় না, যা পায় খাতায় কলমে, আপনাদের ইন্সপেক্টাররা যা দেখভাল করে তা জানা কথা। যা বাড়ানো হয়েছিল ৮২ সালে, মিনিমাম ওয়েজ ধার্য হয়েছে ১২ বছর আগে তারপর আর মিনিমাম

ওয়েজকে বাড়ানো হয়নি। ১২ বছর মূল্য বৃদ্ধি, মুদ্রাস্ফীতি যে জায়গায় এসেছে, সরকার ক্ষেত মজুরদের সেই মূল্য বৃদ্ধির সঙ্গে সঙ্গতি রেখে ন্যূনতম মজুরি ১২ বছরে বৃদ্ধি করতে পারলেন না। এই হচ্ছে আপনারা শ্রমিক দরদী। এটা অত্যন্ত বেদনার কথা। আজকে আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলায় চটকল মালিকরা কিভাবে এক তরফা জুলুম চালিয়ে যাচ্ছে। আজকে শ্রমিকদের উপর কি ধরনের অত্যাচার জুলুম চলছে, শ্রম দপ্তরের হাতে এই বে-আইনি জুলুম, সীমিত ক্ষমতা থাকা সত্ত্বেও বন্ধ করতে পারছেনা। অন্যায়ভাবে লক আউট, লে অফ, ক্লোজার, চলছে। আজকে ই.এস.আই. এর টাকা, পি.এফ. এর টাকা, গ্র্যাচুইটির টাকা, বোনাসের টাকা অন্যায় ভাবে মালিক পক্ষ ফাঁকি দিচ্ছে। তাদের উপর বঞ্চনা চলছে এবং তাদের উপর ওয়ার্ক লোড বাড়িয়ে দেওয়া হচ্ছে। ৮২ সালে পশ্চিমবাংলায় চটকল শ্রমিকের সংখ্যা ছিল ২।। লক্ষ। বর্তমানে সেই সংখ্যা ১ লক্ষ ৪০ হাজারে এসে দাঁড়িয়েছে। ৮৪ সালের ট্রাইপার্টাইট এগ্রিমেন্টের উপর ৫০টা ইউনিটে যেখানে দৈনিক ২ লক্ষ ২৮ হাজার ৯০ জন কাজ পাবার কথা, সেখানে আজকে পাচ্ছে ১ লক্ষ ৪০ হাজার শ্রমিক। অথচ উৎপাদন হচ্ছে সেদিনের থেকে বেশি। চিন্তা করুন, কি পরিমাণ ওয়ার্ক লোড শ্রমিকদের উপর চাপানো হয়েছে। আজকে শোষণ বঞ্চনা, এইরকম একটা জায়গায় এসে পৌঁছেছে, অথচ সরকার নির্বাক। আজকে পি.এফ. সম্পর্কে যে রিপোর্ট বেরিয়েছে তাতে দেখা যাচ্ছে আমাদের রাজ্য পি.এফ. ডিফলটারের ক্ষেত্রে প্রথম। আজকে ১৪১ কোটি টাকা শ্রমিকদের পি.এফ. মালিক মেরে দিয়েছে। এই তো শ্রমিক দরদের নমুনা এই সরকারের। তার নীচে মহারাষ্ট্র ২৩ কোটি, ইউ.পি. ১৯ কোটি, পশ্চিমবাংলার ধারে কাছে আসে না। আজকে ই.এস.আই. এর রিপোর্টে দেখা যাচ্ছে ভারতবর্ষের মধ্যে ডিফলটারের সংখ্যা শীর্ষ স্থানে আছে পশ্চিমবঙ্গ ৬৩ কোটি টাকার উপর। শ্রমিকদের টাকা বে-আইনি ভাবে মালিকরা মেরে দিয়েছে। ব্রিয়ারলি তাকে আপনারা অ্যারেস্ট করলেন না, আজকে এই জিনিস চলেছে। ব্রিয়ারলি মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করে চলে গেলেন, তাকে অ্যারেস্ট করা হল না।

[2-45 — 2-55 p.m.]

প্রভিডেন্ট ফান্ড সংক্রান্ত সংসদীয় গুরুদাস দাশগুপ্ত কমিটি কিছুদিন চিৎকার চেঁচামেচি করার ফলে কিছুটা শোরগোল সৃষ্টি হয়েছিল, ফলে ডিফলটারদের বিরুদ্ধে অভিযান করতে আপনারা বাধ্য হয়েছেন এবং তাতে ৩০ কোটি টাকার মতো আদায় হয়েছে। এখন আবার বন্ধ হয়ে গেছে। এই হচ্ছে অবস্থা! ফলে আজকে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের এই শ্রমিক দরদী চরিত্র এখানে প্রতিফলিত হচ্ছে — একটার পর একটা সংস্থা বি.আই.এফ.আর. এ চলে যাচ্ছে। কোনও সাহসে বি.আই.এফ.আর-এ যায়? আমি জানি মালিক এবং সরকারের যোগসাজসে বি.আই.এফ.আর.-এ যায় এবং সেখানে যাওয়া মানেই মৃত্যু ঘন্টা বাজিয়ে দেওয়া। সেখানে মালিকদের বক্তব্যের বিরুদ্ধে কিছুই বলা হয়না। সেখানে গেলেই শ্রমিক ছাঁটাই করতে হবে। ইউনিয়নগুলি বলিষ্ঠ প্রতিবাদ করলে কি করে সাহস পায়? সাহস পায় এই কারণে, এখানে জনগণের সরকার প্রতিষ্ঠিত, এখানে আন্দোলন করলে সরকার ক্ষতিগ্রস্ত হবে। আপনারা শ্রমিক আন্দোলনের পায়ে বেড়ি পরিয়ে দিয়েছেন। রেসপনসিবল ট্রেড ইউনিজম-এর নামে মালিকদের হাতকেই শক্তিশালী করে দিচ্ছেন। ফলে শ্রমিক স্বার্থে আপনাদের কোনও বলিষ্ঠ পদক্ষেপ নেই। এই জিনিস· এখানে চলছে। শ্রমিকদের আপনারা

মালিকদের পায়ের তলায় ফেলে দিয়েছেন। আজকে লক্ষ লক্ষ বিড়ি শ্রমিক পশ্চিম বাংলায় চরম দুর্দশার মধ্যে জীবন-যাপন করছেন। তাদের জন্য একটা মিনিমাম ওয়েজের বিধি আছে, তাদের পরিচয়-পত্র দেবার বিধি আছে কেন্দ্রীয় সরকারের আইন অনুযায়ী। আপনাদের ইন্সপেক্টরদের সেটা দেখার কথা। আমি জিজ্ঞাসা করছি, আজ পর্যন্ত কতজন বিড়ি শ্রমিক পরিচয়-পত্র পেয়েছেন? আপনারা বলবেন, — মালিকরা বিড়ি শ্রমিকদের বঞ্চিত করছে। বিড়ি শ্রমিকদের জন্য যে অ্যাক্ট আছে তাতে বলা আছে প্রতি হাজার বিড়ি বাঁধার জন্য মিনিমাম ৩৮ টাকা ৮০ পয়সা মজুরি দিতে হবে। কিন্তু এখানে কোনও নজরদারি ব্যবস্থা না থাকার জন্য ১০ টাকা থেকে ২২ টাকা পর্যন্ত ঠিকাদারদের মাধ্যমে তারা মজুরি পাচ্ছেন এবং শোষিত হচ্ছেন। এখানে শ্রমিক কল্যাণ সংক্রান্ত নাম-মাত্র কিছু ব্যবস্থা আছে, কার্যকর ব্যবস্থা কিছুই নেই। ফলে এখানে বিড়ি শ্রমিকদের মিনিমাম ওয়েজ কার্যকর হচ্ছে না। ফলে তারা মার খাচ্ছেন, যেমন করে লক্ষ লক্ষ ক্ষেতমজুর মার খাচ্ছেন। এই হচ্ছে শ্রমিক দরদির নমুনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ৪৪টা অসংগঠিত শিল্পের ক্ষেত্রে মিনিমাম ওয়েজ ডিক্লারেশন হয়েছিল, সেটার বিরুদ্ধে মালিকরা হাইকোর্টে মামলা করে স্থগিত আদেশ নিয়েছে। কিন্তু শ্রমিকদের স্বার্থে শ্রম দপ্তরের পক্ষ থেকে ঐ স্থগিত আদেশ বা ইঞ্জাংশনকে ভেকেট করার জন্য কোনও আন্তরিক উদ্যোগ নেওয়া হল না। এই কি শ্রমিক দরদির নমুনা? তারপর ন্যায়-সঙ্গত শ্রমিক আন্দোলনে যেভাবে পুলিশি হস্তক্ষেপ হচ্ছে তাতে শ্রমিকরা মার খাচ্ছে, শ্রমিক আন্দোলন ধ্বংস হয়ে যেতে বসেছে। কানোরিয়ার শ্রমিকদের ক্ষেত্রে আমরা সেই জিনিস দেখতে পাচ্ছি। কানোরিয়া থেকে আরম্ভ করে প্রতিটি ক্ষেত্রে আজকে শ্রমিকরা বঞ্চিত হচ্ছে, মার খাচ্ছে। ঐ সমস্ত শ্রমিকরা মরিয়া হয়ে অসহায় অবস্থায় আন্দোলনে নেমেছিল, তাদের ওপর যে নির্মম পুলিশি আক্রমণ হয়েছে তা তুলনাহীন। কর্ম সংস্থানের প্রশ্ন থেকে শুরু করে, ই.এম.আই., পেনশন, গ্র্যাচুইটি, ইত্যাদি প্রতিটি ক্ষেত্রেই বামফ্রন্ট সরকার দৃষ্টান্ত স্থাপন করেছেন। ই.এস.আই.-র ডিফল্টার, পি.এফ.-এর ডিফল্টার ইত্যাদির ক্ষেত্রে বামফ্রন্ট জঘন্য দৃষ্টান্ত স্থাপন করে বামপন্থীকে কলঙ্ক-লিপ্ত করছেন। শ্রমিকদের স্বার্থকে ভুলুণ্ঠিত করছেন। তাই আমি আমাদের শ্রমিক বিরোধী শ্রম বাজেটের বিরোধিতা করে, আমাদের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-55 — 3-05 p.m.]

**শ্রী সাত্ত্বিককুমার রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় এখানে যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। বিরোধীপক্ষের মাননীয় সদস্য শ্রী সৌগত রায়ের কথা শুনলাম। আমি তাকে একটি ছোট্ট প্রশ্ন করতে চাই। এটা ঠিকই, বিশ্বব্যাঙ্ক, আই.এম.এফ-এর নির্দেশে যে বিদায় নীতি নিয়েছেন তাতে কর্মসংস্থান হচ্ছে না, কর্মী ছাঁটাই হচ্ছে। সৌগতবাবু অনেক কথা বলে গেলেন। কিন্তু আমাদের মনে তিনি রেখাপাত করাতে পারলেন না। যেটা সত্য সেটা চেপে দেওয়া যায় না। আমি তাকে একটি ছোট প্রশ্ন করতে চাই, দিল্লির সরকার প্রতিশ্রুতি দিয়েছিলেন এবং বলেছিলেন প্রতি বছর ১০ লক্ষ করে ছেলের চাকরি দেবেন। ক'টা ছেলের চাকরি দিয়েছেন সেই পরিসংখ্যান যদি উনি দিয়ে যেতেন তাহলে ভালো হত। আমি প্রশ্ন করতে চাই, তাদের হাতে এত বড় রেল দপ্তর, পোস্ট-অফিস, টেলিফোন অফিস রয়েছে। সেইসব অফিসে একটাও অ্যাপয়েন্টমেন্ট

হচ্ছে না। তারা বলছেন সব বিদায় করে দাও। আমি দায়িত্ব নিয়ে বলছি, অফিসারদের প্রমোশন হয়ে যাচ্ছে এবং তাদের সংখ্যা বেড়ে যাচ্ছে অথচ নিচের তলায় কর্মী নেই। আপনি টেলিফোন অফিসে দেখুন, আপনি পোস্ট-অফিসে দেখুন, আপনি রেল দপ্তরে দেখুন সব দপ্তরেই নিচের থেকে প্রমোশন পাচ্ছে অথচ সেইসব পোষ্টে ফিল-আপ করা হচ্ছে না, সব ফাঁকা। এর বেলায় তো আপনারা কিছু বলছেন না। আমি তাই বলছি, এগুলি বিচার-বিবেচনা করে দেখুন। তারপর উনি বলে গেলেন ৪৮ লক্ষ হয়েছে, ১৯৯৩ সালে কমেছে, ২ লক্ষ নাকি কমেছে। আমি প্রশ্ন করছি, এমপ্লয়মেন্ট-এর ব্যাপারে এই বামফ্রন্ট সরকার আসার পর কংগ্রেসিরা বুঝলেন যে এমপ্লয়মেন্ট বলে একটা দপ্তর আছে, সেখানে কিছু করতে হবে। এর আগে কি করে চাকরি হয়েছে তা আমরা এবং আপনারা সবাই জানেন। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে কোন নামের বালাই ছিল না। দেশলাই, সিগারেটের কাগজে অ্যাপয়েন্টমেন্ট হয়েছে। কোনওরকম সার্টিফিকেট না দেখিয়ে, জন্মতারিখ না দিয়ে এমপ্লয়মেন্ট হয়েছে। এইরকম বহু ঘটনা জানি। এখন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ হয়েছে। হ্যাঁ, কিছু ভুল-ত্রুটি আছে, সেগুলি সংশোধন করে নিতে হবে। এবার আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে দু-চারটি কথা বলব, আপনি যদি আইন সংশোধনের চেষ্টা না করেন তাহলে অনেক অসুবিধায় পড়তে হবে। কারণ অনেক ক্ষেত্রে দেখা যাচ্ছে, যে সমস্ত কেস হয় তাতে আমাদের কলকাতায় ছুটতে হয়। প্রতি জেলায় যে সমস্ত এ.এল.সি আছে তাদের হাতে কিছু বেশি ক্ষমতা দিতে হবে যাতে শ্রমিকরা ন্যায্য প্রাপ্য, মজুরি পায়। পেমেন্ট অফ ওয়েজেস কোর্টে কলকাতায় আসতে হয়। এ ব্যাপারে ভাবনা-চিন্তা করে দেখুন। মিনিমাম ওয়েজেস অ্যাক্ট অনুযায়ী লেবার কমিশনারকে কমপিটেন্ট অথরিটি করে কিছু ক্ষমতা দেওয়া যায় কিনা দেখবেন, কারণ টাকা তাহলে ভালভাবে আদায় হয়। কলকাতায় এসে টাকা নিয়ে যাবার মতন সময় লেবার কমিশনারের থাকে না। ব্লক লেবেলে যে সমস্ত ইন্সপেক্টাররা আছেন তাদের একটা পিওন দিয়ে সার্ভিসটা যদি উন্নতি করতে পারেন, তাদের অনেক কিছু পোস্ট পূরণ করতে না পারলে— আবার তাদের প্রশাসনিক কাজে নিয়োগ করা হয়, যারজন্য তাদের কাজ ঠিকমতো হয় না। অনেক সময় মিটিং ডেকে আমরা ফিরে আসি। এল.সি.দের অনেক জায়গায় কাজ করতে হয়। আমাদের জেলা বীরভূম পিছিয়ে পড়া জেলা। বিশেষ কোনও ইন্ডাস্ট্রি নেই, একটা বিড়লা মিনিস্টীল ছিল, বন্ধ হয়ে গেছে। চিনি কারখানা ধুঁকছে, আগেকার দিনের নিয়মে চিনির কারখানা লাভবান হয় কি? আখ পাওয়া যায় না, মুর্শিদাবাদ থেকে আখ এনে এখানে কারখানা চলে না। ম্যানেজমেন্টে যে সমস্ত লোক আছেন তাদের এইসব ভাবনা চিন্তা করতে হবে। যাতে চিনির কলটা চলে তারজন্য ব্যবস্থা করা দরকার। আমি একটা জিনিস আপনার নজরে আনছি। বড় শিল্প বলতে আমাদের ওখানে ময়ুরাক্ষী কটন মিল আছে। আমি আপনাকে বিশেষভাবে অনুরোধ করছি আপনার দপ্তরের কিছু সরকারি অফিসার, আমলা যা রিপোর্ট দিয়েছে সম্পূর্ণ ভুল তথ্য। ৬০০ জন উপকৃত হয়নি। ৬০০ শ্রমিকদের মধ্যে ৩টে ইউনিয়ন, যে ইউনিয়নে মাত্র ৩০/৪০ জন সদস্য তাদের নিয়ে এগ্রিমেন্ট করা হল, সেই এগ্রিমেন্টটা যদি আপনি দেখেন — আপনি ট্রেড ইউনিয়ন নেতা আপনাকে বিশেষভাবে দেখার জন্য আমি অনুরোধ করছি। আপনি দেখুন এম.সি.এম/০৩/০৩ ১৩.৩.৯৩ তারিখে এগ্রিমেন্ট হল। ৩ পাতায় ৪নং প্যারাগ্রাফটি দেখুন, আপনি আশ্চর্য হয়ে যাবেন কি রকম শ্রমিক বিরোধী এগ্রিমেন্ট হতে চলেছে। ঐ ৫৫০ জন ওয়ারকার বাইরে রয়েছে, এখনও সেই সমস্ত ওয়ারকারদের

পুলিশ দিয়ে তাড়িয়ে দেওয়া হল। কোনও ইন্ডিভিজুয়াল সিকনেচার হয়নি, ১৯৬৯ সালের পরে এই ম্যানেজমেন্ট কিরকম অন্যায় করছেন। আমি শেষ বার আপনাকে অনুরোধ করছি আপনি ম্যানেজমেন্টকে ডাকলে পরিষ্কার হয়ে যাবে কিরকম শ্রমিকরা বাইরে রয়েছে। ১৫০ জন অ্যাপ্রেনটিসকে দিয়ে মিল চালাতে চাইছে, যে অ্যাপ্রেনটিস যাদের দক্ষতা নেই, সুতাকল সম্বন্ধে কোনও আইডিয়া নেই। লক্ষ লক্ষ টাকা লোকসান হচ্ছে তার কোনও রিপোর্ট নেই। সেই ম্যানেজমেন্টকে ডাকার ব্যাপারে আমি বিশেষভাবে আপনাকে অনুরোধ করছি। আমরা মন্ত্রীর কাছে ডেপুটেশন দিয়েছি, বিধানসভায় এসেছি কোনও সুরাহা হয়নি। আমার সনির্বন্ধ অনুরোধ ময়ুরাক্ষি কটন মিলের যে অবস্থা আপনি নিজে দেখলে বুঝতে পারবেন। আমাদের ওখানে বিড়ি শ্রমিক আছে। তাদের ব্যাপারে দু-চার কথা বলতে চাই। রামপুরহাট এবং শিউড়ি এদের জন্য দুটো মোবাইল হেলথ ইউনিট করার জন্য অনুরোধ করছি। সেন্ট্রাল গভর্নমেন্ট টাকা দিলে প্রস্তুত আছেন এই বিষয়টা আপনি অনুগ্রহ করে দেখুন যাতে এর ব্যবস্থা করা হয় এবং বীরভূমে যে মিনিস্টীল বিড়লার মিলটা হয়েছিল মালিকপক্ষ অন্যায়ভাবে শ্রমিকদের বাইরে রেখে এটা পরিচালনা করছেন না। আমি জানি ঐ এলাকায় সরকারি তরফের জমি তারা নিয়েছিল এখন ওটাকে বিক্রি করার চক্রান্ত করছে। আপনার মাধ্যমে এ ব্যাপারে কিছু বিচার বিবেচনা করা যায় কিনা তাদের ডেকে এটা বলার কোনও ব্যবস্থা করা যায় কিনা সে ব্যাপারে আপন'কে পুনরায় অনুরোধ করছি।

এখানে কর্ম-বিনিয়োগ কেন্দ্র সম্পর্কে কিছু কথা বলতে চাই যে, এখনও সেখানে দুর্নীতি চলছে। আমরা যারা মেম্বার আছি তারা অনেক সময় জানতেই পারি না যে কখন মিটিং হল। আমি রামপুরহাট কেন্দ্রের কথা বলছি, সেখান থেকে গত তিন বছরে মিটিং এর কোনও নোটিশ পেলাম না। আপনি এক্ষেত্রে দুর্নীতি ধরছেন। আমি একটি দুর্নীতির অভিযোগ দেওয়ায় আপনি সঙ্গে সঙ্গে ব্যবস্থা নিয়েছেন, কিন্তু এখনও কিন্তু সেখানে দুর্নীতি চলছে। দুর্নীতির অভিযোগে আপনি সিউড়িতে সাসপেন্ডও করেছেন। কিন্তু সম্পূর্ণভাবে দুর্নীতিমুক্ত কর্ম-বিনিয়োগ কেন্দ্র করতে না পারলে তা মুশকিল।

আপনি কৃষি শ্রমিকদের জন্য মজুরির একটা রেট ঠিক করে দিয়েছেন, কিন্তু এক্ষেত্রে ক্যানাল এরিয়া এবং নন-ক্যানাল এরিয়া ভাগ করে আলাদা রেট করেননি। রেটটা এক হবার ফলে আজকে নন-ক্যানাল এরিয়ার বর্গাদাররা আর চাষের প্রয়োজনে মজুর লাগাচ্ছেন না। এরফলে নন-ক্যানাল এরিয়ার অনেক কৃষি মজুর আজকে বেকার হয়ে যাচ্ছেন। তবে বামফ্রন্ট সরকার এসে অইন-কানুন করবার ফলে তাদের স্ট্যাটাস অনেক বেড়ে গেছে এটা অস্বীকার করার উপায় নেই। আগে গরিব চাষিদের জোতদাররা প্রতারণা করত, কিন্তু এখন আর সেটা হচ্ছে না। এই কটি কথা বলে বাজেটকে সমর্থন করে শেষ করছি।

[3-05 — 3-15 p.m.]

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শ্রমমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনগুলিকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি।

আমাদের দলের মুখ্য বক্তা সৌগত রায় তার বক্তৃতার শুরুতে বলছিলেন যে, মন্ত্রীর কিছু সদিচ্ছা থাকতে পারে, কিন্তু সরকারের টোটাল যে শ্রমনীতি তাতে বিভ্রান্ত হয়ে কোথায়ও কোথায়ও শ্রমিক-বিরোধী কাজ এই সরকার করে যাচ্ছেন। আমি তাই বলি, কোথাও কোথাও মন্ত্রীর উদ্যোগ সমর্থনযোগ্য এবং প্রশংসনীয় হলেও বামফ্রন্ট সরকারের সার্বিক শ্রমনীতি শ্রমিক স্বার্থ-বিরোধী হওয়ায় শ্রমিকদের অসহায় অবস্থার মধ্যে পড়তে হচ্ছে। এরফলে বেকার যুবকেরাও অসহায় অবস্থার মধ্যে রয়েছে। বহুদিন ধরে মন্ত্রী মহাশয় শ্রম বিভাগের দায়িত্বে রয়েছেন, কিন্তু এবারের বাজেট ভাষণেও বেকার যুবকদের কর্ম-সংস্থানের জন্য কি ব্যবস্থা নিয়েছেন সেটা দেখতে পাচ্ছি না। সরকারি তথ্য যেগুলো আপনাদের দেওয়া বই, 'লেবার ইন ওয়েস্ট বেঙ্গল' সেখানে যা পাচ্ছি, সেই তথ্যচিত্র দেখে হতাশ হতে হয়। বেকার যুবকরা এই সরকারের কাছ থেকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকুরির যে সুযোগ পাচ্ছে তা দিনের পর দিন কিভাবে কমছে তা এখানে দেখা যাচ্ছে। ১৯৮৯-১৯৯৩ পর্যন্ত এই পাঁচ বছর ধরে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে বেকার যুবকরা যারা নাম রেজিস্ট্রি করিয়েছে তাদের সংখ্যা হচ্ছে ২২ লক্ষ ৭৮ হাজার ৭২৯ জন। এই সময়ে চাকুরি পেয়েছে ৪১ হাজার ৩৯৯ জন। অর্থাৎ পারসেন্টেজ হিসাবে দাড়ায় ১.৮১ পারসেন্ট। আগে যে নামগুলো ছিল, আমি সেগুলোকে বাদ দিলাম, এই পাঁচ বছরে মোট রেজিস্টার্ড বেকার যেখানে ২২ লক্ষ ৭৮ হাজার ৭২৯ জন, সেখানে ৫০ হাজার করেও চাকুরি পাচ্ছে না। ১৯৮৯-১৯৯৩ সালে যেখানে নাম নথিভুক্ত হয়েছে ২২ লক্ষ ৭৮ হাজার ৭২৯ জন, চাকুরি পাওয়ার সংখ্যাটা সেখানে ক্রমান্বয়ে কমে যাচ্ছে। ১৯৮৯-৯০ সালে চাকুরি পেয়েছে ৯,৯৮৪, ১৯৯০-৯১ সালে পেয়েছে ৯,৪৯৪ জন, ১৯৯১-৯২ সালে পেয়েছে ৮,৮৪৯ জন, ১৯৯২-৯৩ সালে পেয়েছে ৭,৩৯১ জন, আর ১৯৯৩-৯৪ সালে পেয়েছে ৫,৬৭৫ জন। পাঁচ বছরের হিসাবে আমরা দেখতে পাচ্ছি যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে সরকার যে সমস্ত চাকুরি দিয়েছেন, সেখানে বছরের পর বছর সংখ্যাটা কমে যাচ্ছে। যেখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ নাম লেখার সংখ্যা বেড়ে যাচ্ছে, সেখানে চাকুরি দেওয়ার সংখ্যাটা বছরের পর বছর কমে যাচ্ছে। এটা আমি সরকারি চাকুরির কথা বললাম। এবারে আমি বেসরকারি ক্ষেত্রে চাকুরি নিয়ে যা করছেন সেটা বলছি। আপনারা তো বলছেন যে আপনারা অনেক লোককে চাকুরি দিয়েছেন, আমি হিসাবটা দেখাচ্ছি। কংগ্রেস আমলে, ১৯৭২-১৯৭৭ সাল, যেটাকে আপনারা অন্ধকার না কি বলেন — আপনারা অন্ধকারের জীব তাই সবই অন্ধকার দেখেন — সেই সময়ে, ১৯৭২-৭৭ সালের মধ্যে কংগ্রেস আমলে ১ লক্ষ ১১ হাজার ৫৯৬ জনকে আমরা চাকুরি দিয়েছিলাম। অর্থাৎ অ্যাভারেজ বছরে চাকুরি দেওয়া হয়েছিল ২০ হাজার ২৯০ জনকে। আর আপনাদের আমলে ১৭ বছরে, ১৯৭৭ সালের ২১শে জুন থেকে ১৯৯৩ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত চাকুরি দিয়েছেন ১ লক্ষ ৯৪ হাজার ৪৭০ জনকে। অর্থাৎ অ্যাভারেজ ১১,৪৩৯ জন করে, কংগ্রেসের অর্দ্ধেক। এই সংখ্যক লোককে চাকুরি দিয়ে যদি আপনারা বাহবা পেতে চান, প্রশংসা পেতে চান, আমরা তো প্রশংসা করতে পারি না। কংগ্রেস আমলে যেটুকু দেওয়া হয়েছিল, তাও আপনারা দিতে পারেন নি। সরকারি চাকুরির ক্ষেত্রে দিনের পর দিন সংখ্যা কমছে। প্রতি বছর প্রায় ৪০ হাজার লোক রিটায়ার করছে, তাহলে পাঁচ বছরে রিটায়ার করেছেন নিয়ার অ্যাবাউট ২ লক্ষ। সেখানে আপনারা বিভিন্ন অফিসে সরকারি চাকুরি দিয়েছেন ১৭,৮১৭ জনকে। সেটা দিনের পর দিন কমছে। ১৯৮৯ সালে দিয়েছেন ৫,১১১ জনকে, ১৯৯০ সালে দিয়েছেন

৪,৩৯৫ জনকে, ১৯৯১ সালে দিয়েছেন ৩,৮৩৭ জনকে, ১৯৯২ সালে দিয়েছেন ২৫০১ জনকে এবং গত বছরে দিয়েছেন ১,৯২৩ জনকে। তাহলে দেখা যাচ্ছে সরকারি ক্ষেত্রে চাকুরিটা দিনের পর দিন কমছে। বেকার সমস্যা যেখানে দিনের পর দিন বেড়ে যাচ্ছে, পপুলেশন বেড়ে যাচ্ছে, সেখানে সরকারি ক্ষেত্রে বা বেসরকারি ক্ষেত্রে যদি এই অবস্থা হয় তাহলে বেকার যুবক যুবতিরা চাকুরির জন্য কার কাছে আশা করবে? আপনাদের আমলে প্রতি বছরে সরকারি কর্মচারিদের রিটায়ারমেন্ট যদি ঠিকমতো হত তাহলে কর্মসংস্থানের ব্যবস্থা হত এবং পশ্চিমবঙ্গে বেকার সমস্যা এত প্রকট হত না। আজকে যদি ঠিকমতো রিটায়ারমেন্ট হত তাহলে বেকার সমস্যা এত থাকত না। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন সেসু প্রকল্পের মাধ্যমে বেকার সমস্যার সমাধান করা যাবে কিন্তু আমরা দেখছি এখনো পর্যন্ত সেসু প্রকল্পে কোনও কর্মসংস্থানের ব্যবস্থা করা যায় নি। সেখানে ব্যাঙ্কের দোষই হোক বা ইউনিয়নের দোষ হোক যে কোনও কারণেই হোক একটা নন কো-অপারেশন দেখা যাচ্ছে। আপনারা ৬০টি যে সেসু প্রকল্প হাতে নিয়েছিলেন সেগুলো কার্যকরী করতে কিন্তু ব্যর্থ হয়েছেন। যারা লোন নিচ্ছে তারা ঠিকমতো টাকা ফেরত দিচ্ছে না। ফলে ব্যাঙ্কের থেকেও আর সেসু প্রকল্পে টাকা দিতে চাইছে না। কিছুক্ষণ আগে মাননীয় সদস্য শ্রী সৌগত বাবু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের দুর্নীতির ব্যাপারে বিশদভাবে বলে গেলেন। এই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের একটি সেকসানের কিছু কর্মচারী আজকে দুর্নীতির সঙ্গে জড়িয়ে পড়েছেন, তারমধ্যে অনেক ধরাও পড়েছে। কিন্তু তাদের আজ পর্যন্ত কোনও শাস্তির ব্যবস্থা করা হল না। কো-অর্ডিনেশন কমিটির নেতাদের চাপে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কিছু কর্মির বিরুদ্ধে কিছু করা যাচ্ছে না। এমন কি ডাইরেক্টর সবকিছু জেনেও কিছু করছেন না। আমার কাছে এ খবরও আছে যে ইউনিয়নের নেতাদের কথা শুনে ওই দুর্নীতিগ্রস্ত মানুষদের ধরা পড়ার পরেও কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। আমি জানি ওই লোকেদের ট্রান্সফারও করা হয়েছিল কিন্তু আবার ফিরিয়ে আনা হয়েছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে বহু ছেলে-মেয়ে এখনো কল পাচ্ছে না, তারা রেজিস্ট্রেশন করা সত্ত্বেও কল পাচ্ছে না। অথচ ব্যাক ডেট করে পরে ঢুকে অনেকে কল পেয়ে যাচ্ছে। আসলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের অফিসারদের মধ্যে একটা চেন হয়েছে। এদের যদি ট্রান্সফার করা না যায় তাহলে কিছু করা যাবে না। একেবারে তলার স্তর থেকে উপর স্তর পর্যন্ত একটা র‍্যাকেট চলছে, চেন ধরে দুর্নীতি চলছে। তারপরে আপনারা যে ১২০ টাকা করে বেকার ভাতা দেওয়ার কথা বলেছিলেন এবং কিছুদিন দিয়েও ছিলেন, সেটা হঠাৎ বন্ধ করে দিলেন কেন? আজকে যারা এখনো চাকুরি পায় নি তাদের অন্তত ওই টাকা দিয়ে কিছুটা উপকার হত। আপনারা ৩ বছর দিয়ে হঠাৎ করে বন্ধ করে দিলেন, তাদের কোনও পার্মানেন্ট বেনিফিট দিতে পারছেন না, সেখানে তাদের টাকা বন্ধ করে দিলেন কেন? একটা কনস্ট্রাকটিভ কিছু করুন, যাতে করে বেকার যুবকদের ভালো হয়। মহারাষ্ট্র সরকার তো বেকার ভাতা দিচ্ছেন যতদিন না চাকুরি দিতে পারছেন। আপনারা যাতে চাকুরি না দেওয়া পর্যন্ত বেকার ভাতা দিতে পারেন এইরকম একটা কিছু করে দেখান। আপনারা তো মাঝখানে একটা চিফস্টান্ট দিয়ে বেকার ভাতা চালু করলেন হঠাৎ সেটা বন্ধ করে দেওয়ারই বা কি কারণ হল সেটা আমাদের খুলে বলুন।

[3-15 — 3-25 p.m.]

এতে পশ্চিমবাংলার বেকার যুবকদের কোনও সমস্যার সমাধান হয়নি। আজকে আপনাদের

সরকার আসার পর থেকে ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অনেক বেড়ে গিয়েছে, আপনি কিন্তু এটা মেটাতে পারেননি। আপনাদের সরকারের যে ইকনমিক রিভিউ '৯৩-'৯৪ সালের সেই বইতে দেখতে পাচ্ছি '৯০-৯১-৯২ এই ৩ বছরের হিসাবে টেবিল ৬.৬ দেখছি '৯০ সালে স্ট্রাইক হয়েছিল ১৬টি কারখানায়, '৯১ সালে প্রভিসনালি হয়েছিল ২১টি, '৯২ সালে প্রভিসানালি দিয়েছেন ২২টি। লক আউট হয়েছে '৯০তে ১৭৯টি, '৯১ সালে ১৪৮ এবং ৯২ সালে ২০৭। তার মানে দেখা যাচ্ছে ৯০-৯১-৯২-তে ধর্মঘটের সংখ্যা এবং লক আউটের সংখ্যা বেড়ে যাচ্ছে। আবার ঐ সময়টা যদি আমি দেখি ৯১-৯২-৯৩তে কতকগুলি কারখানা আপনাদের বন্ধ হয়েছে, কতকগুলি খুলেছে। খোলার ক্ষেত্রে আপনাদের সাফল্য কম, আপনাদের আমলে বন্ধ হয়েছে বেশি। '৯১ সালে ইউনিট ক্লোজ হয়েছিল ৭টি, ৯২ সালে হয়েছিল ১১টি, '৯৩ সালে নভেম্বর মাস পর্যন্ত হয়েছে ১৪টি। তাও ৯৩ সালের ডিসেম্বর মাসটা বাদ আছে। কতকগুলি কারখানা খুলেছে তার হিসাব দেখুন, '৯১ সালে খুলেছে ১১টি, ৯২ সালে ৩টি, ৯৩ সালে ১টি। এই হিসাব দেখলে আপনাদের প্রশংসা করা যায় না। এখানেও আপনাদের সমালোচনা হতে বাধ্য। আপনারা এখানে ইন্ডাস্ট্রিয়াল কিছু করতে পারেননি। আপনারা খুব মুখে বলেন বামফ্রন্ট সরকার হচ্ছে সংগ্রামের হাতিয়ার, এখন মানুষ বলে সংগ্রামের হাতিয়ার নয় শোষণের হাতিয়ার। শ্রমিক শোষণের হাতিয়ার। আমি আগেও আপনাকে বলেছিলাম আজকে জুট শিল্পে শ্রমিকরা কিভাবে শোষিত হচ্ছে, এখানে শান্তশ্রী বাবু আছেন উনি জানেন, আপনি নিজেও জানেন, জুট মালিকদের একটা সিস্টেম চালু হয়ে গেছে, সেই ব্যাপারে আপনি কিছু করতে পারছেন না। কারণ হচ্ছে ভাগা শ্রমিক। বামফ্রন্ট সরকার ১৭ বছর ধরে রয়েছে, আজকে তারা মানুষের কাছে নয়নের মণি নয়, নয়নের ছানি হয়ে গেছেন। এই সরকার শ্রমিকদের স্বার্থে আজকে আর কাজ করে না, আমরা কারখানায় দেখছি একটা মেশিন চালাতে গেলে বলা হচ্ছে তুমি একা ঐ মেশিন চালাতে পারবে না, সেইজন্য আর একজন শ্রমিককে নিয়ে এসো। সেখানে ঐ শ্রমিকদের যে মাইনে দেওয়া হচ্ছে সেটা হচ্ছে ৮০ টাকা রোজ পাচ্ছেন। যিনি পার্মানেন্ট শ্রমিক তিনি ৫০ টাকা পাচ্ছেন, আর যিনি ভাগা শ্রমিক তিনি পাচ্ছেন ৩০ টাকা। আমার নিজের কেন্দ্রে এই হচ্ছে — ডালাহৌসি মিলে। আজকে সেই ভাগা শ্রমিক যখন কাজ করতে যাচ্ছে তখন যদি তার কোনও দুর্ঘটনা ঘটে বা মৃত্যু হয় সেক্ষেত্রে সে কোনও বেনিফিট পাবে না, ই.এস.আই. পাবেনা, ইন্সিওরেন্স কিছু পাবে না, প্রভিডেন্ট কিছু পাবে না। আজকে এই বামফ্রন্ট সরকার বলছে, শ্রমিক দরদি সরকার, সেই সরকারের রাজত্বে শ্রমিকদের এমন একটা অবস্থা হয়ে রয়েছে যে শ্রমিকদের মধ্যে থেকে জুট মিলের শ্রমিকদের হয়ে প্রতিনিধিত্ব করতে তারা ব্যর্থ হয়েছেন।

আপনি শ্রমমন্ত্রী হিসাবে পারেন নি মালিকদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিতে এবং এখানেই আপনার ব্যর্থতা। আপনি আজকে এখানে বলুন, কটা জুটমিলের এই ব্যবস্থার বিরুদ্ধে আপনি ব্যবস্থা নিতে পেরেছেন? কেন ভাগা শ্রমিক সিস্টেম থাকবে? কেন দু'জন লোককে দিয়ে একটা কাজ করানো হবে এবং একজন লোকের মাহিনা দেওয়া হবে? কেন এর বিরুদ্ধে আপনি ব্যবস্থা অবলম্বন করতে পারলেন না তা জানাতে হবে। তারপর ঐ সৌগতবাবু বলছিলেন পি.এফের ব্যাপারে আপনি ঐ বাজোরিয়া, না কাকে কাকে অ্যারেস্ট করলেন, তারপর তাকে বেলভিউতে ট্রিটমেন্টের জন্য রেখে দিলেন এবং যেই শিল্পপতিরা

হুমকি দিলেন সঙ্গে সঙ্গে রাজ্য সরকার পি.এফের টাকা আদায় থেকে পিছিয়ে এলেন। পি.এফের টাকা মেরে দিলে যেখানে প্রচলিত আইন অনুযায়ী আপনি ব্যবস্থা নিতে পারেন সেখানে আপনি কোনও ব্যবস্থা নিলেন না। আপনি প্রতি বছরই বাজেট বক্তৃতায় বলেন যে ৮৮ (বি), না কত ধারায় আপনি তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছেন কিন্তু দেখা যাচ্ছে বছরের পর বছর মালিকরা পি.এফের টাকা মেরে দিচ্ছে, জমা দিচ্ছে না এবং তারা একেবারে বেপরোয়া হয়ে গেলেও আপনি তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিতে পারছেন না। যেই কয়েকজনের বিরুদ্ধে ব্যবস্থা নিতে গেলেন, কিছু হৈ চৈ হল, শ্রমিকদের দেখাবার জন্য একটু করলেন তারপর সেইসব মালিক যারা শ্রমিকদের পি.এফের টাকা মেরে দিয়েছে তাদের কাছেই আত্মসমর্পণ করলেন। পি.এফের টাকা মারতে মারতে আজকে কিছু মালিক বেপরোয়া হয়ে গিয়েছে। তারা বুঝে গিয়েছে এই সরকার মালিকদের ভয় পায়, মেরুদন্ডহীন সরকার কাজেই তারা দিনের পর দিন বেপরোয়া হয়ে গেলেন। তাদের বিরুদ্ধে আপনি ব্যবস্থা নিতে পারছেন না। আজকেই মাননীয় সদস্য শ্রী জ্ঞানসিং সোহনপালের প্রশ্নের জবাবে আপনি বলেছেন, অ্যাডমিটেড কোয়েশ্চেন নং ২০তে, নাম্বার অব ই.এস.আই. ডিফলটার ৩৫শো। তাদের কতজনের বিরুদ্ধে আপনি ব্যবস্থা নিয়েছেন? মালিকরা শ্রমিকদের কাছ থেকে ই.এস.আই-এর জন্য টাকা কেটে নিচ্ছেন কিন্তু সেই টাকা তারা জমা দিচ্ছেন না ফলে যাদের টাকা জমা পড়ছে না সেই সমস্ত শ্রমিকরা ই.এস.আই-এর সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন। এর কোনও প্রতিকার শ্রমিকরা পাচ্ছেন না। কেন সেই সমস্ত মালিক যারা ই.এস.আই-এর টাকা মেরে দিয়েছে তাদের বিরুদ্ধে আপনি ব্যবস্থা নিতে পারলেন না? এরপরও আপনারা বলবেন যে আপনরা শ্রমিক দরদী সরকার? শ্রমিকদের সংগ্রামের হাতিয়ার? লোকে তাই ঠিকই বলে যে এই সরকার শ্রমিকদের সংগ্রামের হাতিয়ার নয়, শ্রমিকদের শোষণের হাতিয়ার। আপনি যদি বলেন যে, শ্রমিক যারা ই.এস.আই-এর টাকা জমা দিয়েছে তাদের কেউ ই.এস.আই-এর সুযোগ থেকে বঞ্চিত হয়নি তাহলে নিশ্চয়ই আপনাকে বাহবা দেব কিন্তু তা আপনি পারবেন না। শুধু কেন্দ্রের কথা বলে, কেন্দ্রের ঘাড়ে দোষ চাপিয়ে নিজেদের দায়িত্ব এড়িয়ে যাবেন তা চলতে পারে না। আপনারা আগে আপনাদের নিজেদের দায়িত্ব পালন করুন। স্যার, আমি দেখি যে যারা সব বড় বড় ট্রেড ইউনিয়ন লিডার তারা সব ঐ সংগঠিত শিল্প— পাট, চা, ইঞ্জিনিয়ারিং শিল্পের শ্রমিকদের জন্য লড়াই করেন কিন্তু সরকারের মন্ত্রী হিসাবে আপনারা তো একটা দায়িত্ব আছে অসংগঠিত শ্রমিকদের স্বার্থের দিকটা দেখার। আজকে এই অসংগঠিত শিল্পের শ্রমিকরা কিভাবে বঞ্চিত হচ্ছেন তা কারুর অজানা নয়। অসংগঠিত শিল্পের শ্রমিকদের কোনও পে স্কেল নেই, তাদের কোনও ই.এস.আই. বেনিফিট, কোনও পি.এফ. ডিডাকশন নেই এবং তাদের নো ওয়ার্ক নো পে। তা ছাড়া তারা কাজ করলে যেটুকু পায় তাও খুব মিনিমাম। বামফ্রন্ট সরকার ১৭ বছর এখানে ক্ষমতায় থাকার পর বলতে পারেন নি তারা অসংগঠিত শ্রমিকদের স্বার্থে কি কি করেছেন। ক্ষেতমজুরদের একটা মিনিমাম ওয়েজেস আছে। ২৯/৩০ টাকা থেকে ৩২ টাকা পর্যন্ত। আপনারা তো খুব কংগ্রেসের সমালোচনা করেন, পাঞ্জাবে কংগ্রেস সরকারের আমলে সেখানে ক্ষেত মজুরদের যে মিনিমাম ওয়েজ দেওয়া হয় আর পশ্চিমবাংলার ক্ষেত মজুরদের যে মিনিমাম ওয়েজ দেওয়া হয়, এই দুটো একটু মিলিয়ে দেখে নেবেন। কৃষক আন্দোলনের সঙ্গে যারা জড়িত আছেন, সেখানে দেখবেন এখানকার মিনিমাম ওয়েজের চেয়ে ডবল। আর এখানে যা মিনিমাম ওয়েজ আছে তাও তাদের দেওয়া

sad Sarkar. .. ½ Hour

(v) Motion under Rule 185 regarding reconsideration of Union Agricul ture Policy—Notice given by Shri Samar Baora, Shri Prasanta Pradhan, Shri Kshiti Ranjan Mondal and Shrimati Nanda Rani Dal. .. 1 Hour

(vi) Motion under Rule 185 regarding demand for proper functioning of the Nationalised Banks—Notice given by Dr. Manas Bhunia, Shri Saugata Roy, Shri Abdul Mannan, Shri Atish Chandra Sinha and Shri Naren Hansda. .. 1 Hour

24.06.1994 : Friday

(i) The West Bengal Appropriation (No.2) Bill, 1994 (Introduction, Consideration and Passing) .. 4 Hour

(ii) The West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1994. (Introduction, Consideration and Passing) .. 1 Hour

There will be no Questions for Oral Answers and Mention Cases on 23rd June, 1994.

**Shri Probodh Chandra Sinha :** Sir, I beg to move that 66th Report of the Business Advisory Committee as presented in the House, be adopted.

The motion was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5.10 p.m. till 2 p.m. on Thursday the 23rd June, 1994 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 23rd June, 1994 at 2.00 p.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 10 Ministers, 7 Ministers of State and 152 Members.

[2-00 — 2-10 p.m.]

**CALLING ATTENTION**

**Mr. Speaker:** Today I have received two notices of Calling Attention, namely—

| | |
|---|---|
| ) Reported killing of an extremist by firing of Punjab Police at Banitabla under Uluberia PS on 21/6/94 | : Shri Prasanta Kumar Pradhan, Shri Lakshman Chandra Seth, Shri Sudip Bandyopadhyay, Shri Abdul Mannan, Shri Tapan Hore and Shri Kshiti Goswami |
| i) Killing of one Santosh Maity of village Panithar and five others at Sabang under Gram Panchayat No.9—Balpai, in Midnapore district. | : Dr. Manas Bhunia |

I have selected the notice of Shri Prasanta Kumar Pradhan and others on the subject of 'Reported killing of an extremist by firing of Punjab Police at Banitabla under Uluberia P.S.'

The Minister-in-Charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha:** Sir, the statement will be made on 29th June, 1994.

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত শুক্রবার আমার প্রশ্নোত্তরের দিন ছিল, কিন্তু হঠাৎ করে আমার ছোট ভাই অসুস্থ হয়ে পড়ে। বর্তমানে সে মাদ্রাজের একটি হাসপাতালে মৃত্যু-শয্যায় শায়িত। আমি সেই সময় আমাদের সচেতক শ্রী কৃপাসিন্ধু সাহাকে বিষয়টা বলে গিয়েছিলাম। কিন্তু ঠিক সেই সময়ে উত্তরবঙ্গের একটি জায়গায় আমার অফিসাররা ঘেরাও হয়ে যাবার জন্য আমাকে সেখানে ছুটে যেতে হয়, কিন্তু আমি বলে গিয়েছিলাম যে, সেকেন্ড উইকের আগে আসতে পারব না। উত্তরবঙ্গে যেতে হয়েছিল বলে সেদিনের প্রশ্নোত্তর পর্বে আমি আসতে পারিনি। আমার এড়িয়ে যাবার কোনও দৃষ্টিভঙ্গি নেই। আমি প্রশ্নের উত্তর দিতে তৈরিই ছিলাম। আমি আমার এই অনিচ্ছাকৃত অনুপস্থিতির জন্য দুঃখ প্রকাশ করছি।

**মিঃ স্পিকার ঃ** আপনার এক্সপ্লানেশন আমরা গ্রহণ করলাম, কিন্তু আবারও আমি মন্ত্রীদের স্মরণ করিয়ে দিতে চাই যে, যেদিন নির্ধারিত হয়ে আছে উত্তর দেবার জন্য সেদিন অন প্রিন্সিপাল মন্ত্রীদের স্টেশন ছাড়া উচিত নয়। বাকি সপ্তাহের ছয়দিন তাঁরা যে কোনও প্রোগ্রাম করতে পারে, তাতে কিছু বলার নেই। আমরা মন্ত্রীদের ইনসিস্ট করেছি প্রশ্নোত্তরের নির্দিষ্ট দিনে সভায় উপস্থিত থাকতে। তবে হঠাৎ করে কোনও মিটিং আসতেই পারে এবং সেটা দিল্লিতেও হতে পারে, কেন্দ্রীয় সরকার ডাকতে পারেন বা কোনও অঘটনও ঘটতে পারে। সেটা রুল আউট করিনা, কিন্তু সেসব ক্ষেত্রে স্টেশন ছাড়বার আগে মন্ত্রী নিজে চিঠি দিতে পারেন সেসব ক্ষেত্রে তাঁর সেক্রেটারির চিঠি কিন্তু আমরা গ্রহণ করতে পারি না, কারণ সেটা রুলসে নেই। আপনি সভার মেম্বার, কিন্তু সেক্রেটারি তো মেম্বার নন! অনেকে এরকম ক্ষেত্রে তাঁ স্পেশ্যাল সেক্রেটারি বা প্রাইভেট সেক্রেটারিকে দিয়ে চিঠি দেন। এতে হাউসকেই অগ্রাহ্য করা হয়, মর্যাদা দেওয়া হয় না। এটা করা ঠিক নয়। কাজেই প্রশ্নোত্তরের জন্য যেদিন নির্ধারিত আছে সেদিন মন্ত্রীরা সভায় উপস্থিত থাকবেন এবং পারলে সারাদিন থাকবেন এবং সভায় মেনশন আওয়ারেও উপস্থিত সভায় উপস্থিত থাকবেন এবং পারলে সারাদিন থাকবেন এবং সভায় মেনশন আওয়ারেও উপস্থিত থাকবেন। অনেক সময় দেখেছি, মন্ত্রীরা মেনশনের উত্তর তাৎক্ষণিক দিয়ে দেন, আবার পরেও অনেক সময় উত্তর দেন। বিষয়গুলো লক্ষ্য রাখবেন। বাকি যে কথা বলেছিলেন সেটা আমরা গ্রহণ করলাম।

## Resolution Under Rule 169

**Shri Nani Kar :** Sir, I beg to move that—

Whereas in view of the fact that various representations were made to the Central Government from time to time, year to year, to various Ministries but no effective steps were taken ;

Whereas Union Home Ministry advised that the State Government should come with a Package Proposal for resolving the outstanding problems ;

Whereas some representatives of the Refugee Organisation (U.C.R.C) met the Prime Minister on the 6th April, 1994 with such a Package Proposal amounting to Rs.1,726.50 crores ;

Whereas the Prime Minister assured the above representatives that he would look into the matter sympathetically ;

Whereas subsequently a letter from the Home Secretary, Government of India, dated 26th April, 1994 containing the decision of the Central Government not to reopen the case of rehabilitation of East Pakistan refugees ;

Whereas the Union Government is of opinion that the displaced persons are deemed to have been merged with the State's population ; and

Whereas according to them, State Government should solve the issue of their rehabilitation from their own resources ;

This Assembly, therefore, resolves that an All-Party Delegation should wait upon the Prime Minister, Union Finance Minister, Deputy Chairman of Planning Commission and urge upon them to take effective steps to solve the problems of rehabilitation of the East Pakistan refugees as was done in case of West Pakistan refugees after the partition.

**শ্রী ননী কর ঃ** আপনি জানেন যে কেন্দ্রীয় সরকারের হিসাব ছিল পূর্ব পাকিস্তান থেকে উদ্বাস্তু যা এসেছিল তার সংখ্যা হচ্ছে ৫২ লক্ষ ৮৩ হাজার ৩২৪। আর পশ্চিম পাকিস্তান থেকে এসেছিল ৪৭ লক্ষ ৪০ হাজার। আর ১৯৭৩ সালের তৎকালীন রাজ্য সরকারের হিসাব অনুযায়ী ৫৮ লক্ষ পূর্ব-পাকিস্তান-এর রিফিউজি। ১৯৮১ সালের আর. আর কমিটির হিসাব ছিল ৮০ লক্ষ। অর্থাৎ বার্ষিক শতকরা ২.৫ পারসেন্ট বৃদ্ধি ধরলে আজকে ১৯৯৪ সালে এটা দাঁড়াবে ১ কোটি ১০ লক্ষ। এর মধ্যে ১৯৭১ সালে যারা এসেছেন এবং তারপরে যারা এসেছিলেন তার হিসাবে ধরা হয়নি। যখন দেশ ভাগ হয়েছিল তখন বলা হয়েছিল যে এটা জাতীয় কর্তব্য এবং বিশেষ করে বলা হয়েছিল যে এটা জাতীয় সমস্যা কাজেই জাতীয় স্তরে এই পুনর্বাসনের কাজ করা হোক। পশ্চিম-পাকিস্তানের উদ্বাস্তুদের যে সমস্যা সেটা ৫৯ সালের মধ্যে সমাধান হয়ে গেছে। কিন্তু পূর্ব-পাকিস্তান থেকে আসা উদ্বাস্তুদের জন্য ৪৭ সালের পরেও আমাদের আবার বলতে হচ্ছে এবং এই যে ২৬.৫০ কোটি টাকার যে কথা বলেছি প্যাকেজ ডিল, এটা কোনও নুতন বিষয় নয়। এটা সম্পর্কে কেন্দ্রীয় সরকার বারেবারে বলেছেন যে নির্দ্দিষ্ট একটা প্রস্তাব দিন, একটা প্যাকেজ করে নিয়ে

[2-10 – 2-20 p.m.]

আসুন, আমরা ব্যবস্থা করব। কিন্তু এখন বলা হচ্ছে যে না, উদ্বাস্তুদের জন্য আর কিছু করা যাবে না। আমরা এই প্রস্তাবের মধ্যে বলেছি যে পশ্চিম-পাকিস্তানের উদ্বাস্তুদের জন্য যা করা হয়েছিল অন্তত সেইটুকু করা হোক। আমি একটা হিসাব দিয়ে বলতে পারি। পশ্চিম-পাকিস্তানের উদ্বাস্তুদের জন্য তখন বাড়ি তৈরি করা হয়েছিল ১ লক্ষ ৬৬ হাজার টাকা, আর পূর্ব পাকিস্তানে উদ্বাস্তুদের জন্য বাড়ি তৈরি করা হয়েছিল ১১ হাজার। পশ্চিম-পাকিস্তানের জন্য স্বয়ং-সম্পূর্ণ উপ-নগরী তৈরি হয়েছিল ১৯টি। আর শহরের উপকণ্ঠে কলোনি হয়েছিল ৩৬টি যেখানে বিদ্যালয়, হাসপাতাল, দোকান-বাজার, শিল্প, পৌর সুবিধা সব কিছু ছিল। কিন্তু পূর্ব-পাকিস্তানের উদ্বাস্তুদের জন্য একটাও করা হয়নি। পশ্চিম-পাকিস্তানের উদ্বাস্তুরা পরিত্যক্ত সম্পত্তির ক্ষতি পূরণ পেয়েছিল ১৯১ কোটি ১৬ লক্ষ টাকা। পূর্ব-পাকিস্তানের উদ্বাস্তুরা এক পয়সাও পায়নি। পশ্চিম-পাকিস্থানের উদ্বাস্তুদের জন্য চাকুরির সংস্থান হয়েছে ২ লক্ষ ৮৪ হাজার। আর পূর্ব-পাকিস্থানের উদ্বাস্তুদের জন্য ১ লক্ষ ১০ হাজার। পশ্চিম-পাকিস্তানীদের জন্য বৃত্তি ঋণ দেওয়া হয়েছিল ৩ হাজার টাকা। আর পূর্ব-পাকিস্তানীদের জন্য দেওয়া হয়েছিল ১।। হাজার টাকা। ১৯৭৩ সাল পর্যন্ত উদ্বাস্তুদের পুনর্বাসন খাতের হিসাব—পশ্চিম-পাকিস্তানের ৪৭ লক্ষ ৪০ হাজার উদ্বাস্তুর শুধু পুনর্বাসনের জন্য ব্যয় হয়েছে ৪৫৬ কোটি টাকা। আর পূর্ব-পাকিস্তান থেকে আসা উদ্বাস্তু হচ্ছে ৫৮ লক্ষ এবং তাদের জন্য ব্যয় হয়েছে মাত্র ৮৫ কোটি টাকা। এটা হচ্ছে তফাৎ। সেই জন্য কেন্দ্রীয় সরকারকে আমরা বলেছিলাম। সেই কারণে ১৭২৫ কোটি টাকার একটি প্রকল্প পশ্চিমবঙ্গ সরকার দিয়েছে। এই প্রকল্প নিয়ে ইউ. সি. আর. সি প্রধানমন্ত্রীকে দেখিয়েছিলেন এবং প্রধানমন্ত্রী অনুগ্রহ করে বলেছিলেন যে তিনি সুবিবেচনা করবেন। এখন তিনি বলছেন কিছু করবেন না। ১৯৬৭ সালে প্রথম যুক্তফ্রন্ট সরকারের আমলে একটা মাস্টার প্ল্যান করা হয়েছিল ২৫০ কোটি টাকার। ১৯৭২ সালে, সেই সময় একই কাজ করার জন্য মাস্টার প্ল্যান করা হয়েছিল এবং সেই সময় সিদ্ধার্থশঙ্কর রায় বলেছিলেন ১২৫ কোটি টাকার জন্য। ১৯৭৮ সালে অর্থ কমিশনকে রাজ্য সরকার বলেছিল ৫০০ কোটি টাকা দিতে হবে। ১৯৮১ সালে আর. আর. কমিটি বলেছিল ৭৫০ কোটি টাকা দিতে হবে। ১৯৮১ সালের ৭৫০ কোটি টাকা আজকে সেটা এসে দাঁড়িয়েছে ১৭২৬.৫০ কোটি টাকাতে সুতরাং এটা নুতন কোনও বিষয় নয়। পশ্চিমবাংলার যা অর্থনৈতিক অবস্থা তাতে নিজে এই উদ্বাস্তু পুনর্বাসন করতে পারবেন না, করা সম্ভবও নয়। উদ্বাস্তু পুনর্বাসনের কাজ যদি এখানে করা যায় এবং এর জন্য যদি ১৭২৬.৫০ কোটি টাকা আসে তাহলে উদ্বাস্তুরা উপকৃত হবে তা নয়, সাধারণভাবে পশ্চিমবাংলার উন্নয়নের কাজ হবে, পশ্চিমবাংলা উপকৃত হবে। উদ্বাস্তু যারা এখানে বাস করছে তার মধ্যে উদ্বাস্তু কলোনির সরকারিভাবে সংখ্যা হচ্ছে ৫১৭ টি, সাহায্যপ্রাপ্ত হচ্ছে ২৪৯টি, স্বীকৃত জবরদখল কলোনি হচ্ছে ৯৩১টি, অস্বীকৃত জবরদখল কলোনি হচ্ছে ৭০০টি। রাস্তার ধারে, রেল লাইনের পাড়ে এবং অন্যান্য জায়গায় যেগুলি আছে সেইগুলির কথা বলছি না। শুধু আজকে নয় পূর্ববাংলার উদ্বাস্তুদের ব্যাপারে ডাঃ রায়ও বলেছিলেন। তখন তিনি বলেছিলেন পূর্ব-পাকিস্তান থেকে

আসা উদ্বাস্তু পুনর্বাসনে অন্য দেওয়া হবে ১১০০ কোটি টাকা আর পশ্চিম-পাকিস্তান থেকে আসা উদ্বাস্তু, পুনর্বাসনের জন্য দেওয়া হবে ৩০০০ কোটি টাকা, এটা ঠিক নয়। ১৯৭২ সালে সিদ্ধাথশঙ্কর রায়ের আমলে তিনি যখন মাস্টার প্ল্যান করেছিলেন তখন একই কথা বলা হয়েছিল। তাই আজকে আমরা সকলে মিলে প্রস্তাব এনেছি এবং আমরা চাই পশ্চিমবাংলার স্বার্থে উদ্বাস্তু পুনর্বাসনের কাজ এটা একটা জাতীয় দায়িত্ব এবং এই দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। আজকে আমরা এই প্রস্তাব উত্থাপন করেছি, অন্য দিকে বিভিন্ন কলোনিতে, জেলায় জেলায় বিভিন্ন জায়গায় এই ব্যাপারে প্রতিবাদ দিবস পালিত হচ্ছে। শুধু উদ্বাস্তুরা নয়, সমস্ত স্তরের মানুষ এই দাবি করছে। সকলের দাবি উদ্বাস্তু নিয়ে যে সমস্যা সেটা শেষ করে দেওয়া হোক। ৫০ বছর প্রায় হয়ে এলো, অর্দ্ধশত হতে চলল, এই সমস্যা পড়ে থাকবে? মাঝে মাঝে কেন্দ্রীয় সরকার বলবে কিছু করা যাবে না, এটা ঠিক নয়। জাতীয় সমস্যা জাতীয় স্তরে সমাধান করতে হবে। আমরা সকলে মিলে এই প্রস্তাব এনেছি, আশা করব এই প্রস্তাব নিয়ে যখন আমরা যাব কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করতে তখন কেন্দ্রীয় সরকার নিশ্চয়ই এগিয়ে আসবেন, পশ্চিমবাংলার এই জলন্ত সমস্যার সমাধান করবেন। এই কথা বলে এই প্রস্তাব আমি বিধানসভার সামনে উত্থাপন করছি।

[2-20 – 2-30 p.m.]

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় স্পিকার স্যার, আজকে মাননীয় সদস্য ননী কর মহাশয় যে সর্বদলীয় প্রস্তাব এনেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি। উদ্বাস্তু পুনর্বাসনের ব্যাপারে বামফ্রন্ট সরকার বিশেষ করে সি. পি. এম-এর সঙ্গে আমাদের কিছু মৌলিক দৃষ্টিভঙ্গির তফাৎ আছে। তা সত্ত্বেও যেখানে পশ্চিমবাংলার স্বার্থ জড়িত সেখানে আমাদের কংগ্রেস দল কখনও কোনও ক্ষেত্রে সংকীর্ণ দলীয় স্বার্থ দেখে না। রাজ্যের কিসে ভাল হয়, রাজ্যের মানুষের কিসে উপকার হয় সেই দিকে দেখে।

সেইজন্য এই যে প্রস্তাব এখানে ১৬৯ ধারায় আনা হয়েছে তাকে আমরা সমর্থন করেছি। আমি এই প্রসঙ্গে আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই যে উদ্বাস্তুদের সম্পর্কে সরকার থেকে আমরা বারবার দাবি করেছি। ডাঃ বিধানচন্দ্র রায় বারবার উদ্বাস্তুদের সমস্যাকে সর্বভারতীয় সমস্যা, এটা স্বীকার করে কেন্দ্রীয় সরকারকে দায়িত্ব নেবার কথা বলেছিলেন এবং তাঁরই প্রচেষ্টায় পূর্ববঙ্গের উদ্বাস্তুদের শুধু পশ্চিমবঙ্গে নয়, সারা ভারতবর্ষের বিভিন্ন জায়গায়—দন্ডকারণ্যে, মধ্যপ্রদেশে, ওড়িষ্যার, মহারাষ্ট্রে, উত্তরপ্রদেশে এবং আন্দামানে, সব জায়গায়—ছড়িয়ে দেবার চেষ্টা করা হয়েছিল, পরিকল্পনা নেওয়া হয়েছিল। পরবর্তীকালে সিদ্ধার্থশঙ্কর রায় মুখ্যমন্ত্রী থাকার সময়ে উদ্বাস্তুদের যে রেসেডিউয়াল সমস্যা, বাকি সমস্যার সমাধানের জন্য ১৫০ কোটি টাকার মাস্টার প্ল্যান রচনা করা হয়েছিল, আমাদের এম. পিদের সচেতন দাবির ফলে রাজীব গান্ধী ১৯৮৬ সালে ৬০৭টি টাকা জবরদখল কম্প্যোনিগুলোর রেগুলারাইজেশনের জন্য, স্থায়ীকরণের জন্য কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে ৯২ কোটি টাকা

মঞ্জুর করেছিলেন। এমনকি সম্প্রতি দশম অর্থ কমিশনের কাছে আমাদের দলের পক্ষ থেকে যে মেমোরেন্ডাম দিয়েছি তাতে স্বয়ং ডাঃ জয়নাল আবেদিন সাহেব এবং আমাদের দলের সভাপতি স্বাক্ষর করেছিলেন। তাতে আমরা উদ্বাস্তুদের পুনর্বাসনের দাবি রেখেছি। এখানে যেহেতু ইতিহাসের কথা বলা হল, আমি দু'একটি ইতিহাসের বিকৃতিকে সংশোধন করে দিতে চাই। এটা ঠিক, আমরা সব সময়েই বলি যে পাঞ্জাব থেকে যে উদ্বাস্তুরা এসেছিল তাদের এক্সচেঞ্জ অব পপুলেশন হয়েছিল, কিন্তু পূর্ব পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের ক্ষেত্রে তা হয়নি, একটা বৈষম্য করা হয়েছে। কিন্তু আমি কয়েকটি ঐতিহাসিক ঘটনার কথা বলি আমরা ভুলে যাই যে পাঞ্জাবে যে বিনিময়টা হয়েছিল, সেখানে এদিক থেকে সমস্ত মুসলমান জনগণ চলে গিয়েছিল এবং ওদিক থেকে সমস্ত হিন্দু শিখ তারা এদিকে চলে এসেছিল রেসেডিউয়াল পপুলেশন ৫ পারসেন্ট ছিল না। কিন্তু আমাদের পশ্চিমবঙ্গের ক্ষেত্রে সেই ঘটনা ঘটেনি। এটা নিয়ে আমরা গর্ব করি, যার জন্য বাঙালিকে মূল্য দিতে হয়েছে—সাম্প্রদায়িকতার যে গর্ব আমরা করি তারজন্য আমাদের মূল্য দিতে হয়েছে। আমরা যত সংখ্যক মানুষকে নিতে পারি তার চাইতে অনেক বেশি মানুষ এখানে রয়ে গিয়েছে। আগে এখানে যে জমিতে পাট চাষ করা হতো তার বেশিরভাগটা পূর্ব বাংলায় চলে গিয়েছে। ফলে এখানকার ধান চাষের জমিতে পাট চাষ করতে হয়েছে। এখানে আগে যে যোগাযোগ ব্যবস্থা ছিল তা সম্পূর্ণ বিপর্যস্ত হয়ে গিয়েছে। কিন্তু ইতিহাসের কথা আমরা যদি ভুলে যাই—আমি ভবিষ্যতের কথায় আসছি—কমিউনিস্ট বন্ধুদের বুকে হাত দিয়ে ভেবে দেখার জন্য আমি অনুরোধ করব ডাঃ রায় যে কথা বলেছিলেন, উদ্বাস্তুদের সারা ভারতবর্ষের ঘাড়ে চাপিয়ে দিতে হবে। সেদিন আপনারা যদি উদ্বাস্তুদের দন্ডকারণ্য যাওয়ার পথ বন্ধ না করতেন, ট্রেন অবরোধ না করতেন স্টেশনে স্টেশনে অবরোধ না করতেন তাহলে আরও বেশি সংখ্যক উদ্বাস্তুকে অন্য জায়গায় সেটেল্ড করানো সম্ভব হত। আন্দামানে যে উদ্বাস্তুরা আছেন তাঁরা ওয়েল সেটেল্ড, তাঁরা অন্য কোথাও যেতে চান না। আন্দামানের বর্তমান যিনি এম. পি.; তিনি একদিন উদ্বাস্তু হয়ে ওপার থেকে এসেছিলেন। দন্ডকারণ্যে আমি দেখেছি সেখানে পাথুরে জমিতে চাষ করতে অসুবিধা হয়েছে, কিন্তু তার মধ্যেও সেইসব জায়গায় বাঙালিরা সেটেল্ড হয়েছেন। এই রকম ভাবে অন্ধ্রপ্রদেশে, উত্তর প্রদেশেও দেখেছি, সেখানে যে সমস্ত উদ্বাস্তুরা আছেন, তাঁরা স্থানীয় অবস্থার সঙ্গে খাপ খাইয়ে সেখানে রয়ে গিয়েছেন। এখানে আমরা কিন্তু সেটা করতে পারিনি। তাই সেদিন কমিউনিস্ট বন্ধুরা যে আন্দোলন করেছিলেন, সেটা ছিল বিপথগামী আন্দোলন। এটা বলে রাখা ভাল, তা সত্ত্বেও কিন্তু কমিউনিস্টরা পশ্চিমবাংলায় রয়েছেন তাঁদের আগেরদিনের যে পদক্ষেপ, সরকারে থেকে তাঁরা সেই পদক্ষেপ নিতে পারেননি স্বভাবতই দন্ডকারণ্য থেকে মরিচঝাঁপিতে যখন উদ্বাস্তুরা এসেছিলেন, এঁরা বুঝতে পেরেছিলেন এবং সেইজন্যই সেই উদ্বাস্তুদের দায়িত্ব এঁরা নিতে পারেননি। মরিচঝাঁপি থেকে ঐ সমস্ত উদ্বাস্তুদের এঁরা ফিরিয়ে দিয়েছিলেন। সেই ইতিহাস আমাদের স্মৃতিতে এখনও উজ্জ্বল হয়ে রয়েছে। আজকে সেইসব নিয়ে তো আমরা আলোচনা তুলতে চাই না, তবে আমি এই কথা আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই কমপেনসেশনের কথা আপনারা তুলেছেন। এটা ঠিক যে

পাঞ্জাবের লোকেরা যেহেতু ওদিকে চলে গিয়েছিল সমস্ত জমি বাড়ি ফেলে রেখে গিয়েছিল, সেখানে পাঞ্জাবের উদ্বাস্তুদের স্বার্থে তাদেরকে রিহ্যাবিলিটেড করা হয়েছে। পাঞ্জাবে এবং দিল্লিতে, ওরা অন্য জায়গায় যায়নি। তার ফলে ওদের কনসোলিডেটেড এলাকায় রিহ্যাবিলিটেশন দেওয়া সম্ভব হয়নি। ওদের জমি দেওয়া সম্ভব হয়েছে। কিন্তু আমাদের পূর্ববঙ্গের উদ্বাস্তুদের ৬৫তে যখন প্রপার্টি এনিমি ডিস্ট্রিবিউশন হল তখন কাস্টোডিয়ান অফ এনিমি প্রপার্টি করে সেই ফান্ড থেকে যারা পূর্ববঙ্গে জমি জায়গা ফেলে রেখে এসেছিলেন তাদের একটা অংশকে ক্ষতিপূরণ দিয়েছিলেন। আপনাদের একজন পার্টির নেতা ছিলেন স্নেহাংশু আচার্য, যিনি ময়মনসিংহের জমিদার ছিলেন, তিনি ব্যক্তিগতভাবে ১৮ লক্ষ টাকা এনিমি প্রপার্টির জন্য কমপেনসেশন পেয়েছিলেন। এই রকম অনেক লোক ছিলেন যারা পেয়েছিলেন। সেইগুলির ব্যাপারে আমরা উল্লেখ করছি না। উদ্বাস্তুদের বেশিরভাগ যারা জবরদখল কলোনিতে থাকেন তাদের একটা বড় অংশ মূল স্রোতে মিশে গিয়েছেন, তাদের বর্তমান প্রজন্মকে আলাদা উদ্বাস্তু হিসাবে চিহ্নিত করা যাবে না। এখনও উদ্বাস্তুদের একটা বড় অংশ ক্যাম্পে থাকেন, তাদের জীবনযাত্রার মান নিচে, তাদের এখনও নানা রকম দুঃখ কষ্ট আছে, সেইজন্য তাদের জন্য তাদের বাকি সমস্যাগুলিকে মিটিয়ে যাতে উদ্বাস্তু নামটা ঘুচিয়ে ফেলা যায় তার জন্য সকলের সতর্ক হওয়া দরকার। আপনারা যখন দাবি করেছিলেন ৪০০ কোটি টাকা আর্বান কলোনির ডেভেলপমেন্টের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে, সেই সর্বদলীয় দলে আমাদের লোকেরাও ছিল, এটা সর্বদলীয় দাবি ছিল, সামগ্রিকভাবে উদ্বাস্তুদের ইকনমির রিহ্যাবিলিটেশনের জন্য যাতে কিছু শিল্প করা যায়। একটা আর. আই. সি. করা হয়েছে সেটাও ধুঁকছে, বন্ধ হওয়ার মুখে। উদ্বাস্তু এলাকায় যদি কিছু শিল্প না করা যায় তাহলে উদ্বাস্তুদের অর্থনীতির দিক দিয়ে নিঃসন্দেহে দাঁড় করানো যাবে না। আমরা চাই না উদ্বাস্তুদের নিয়ে রাজনীতি হোক। আমরা চাই আমাদের উদ্বাস্তু নামটা মুখে যাক, সমস্ত জিনিসটা রেগুলারাইজ হয়ে যাক। জাতীয় জীবনের মূল স্রোতে মিশে যাক, সকলে জমির অধিকার পাক, চাকরি পাক, আমরা এটা মনে করি ওয়ান টাইম সেটেলমেন্ট হওয়া দরকার। সেইজন্য প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করার পর স্বরাষ্ট্রমন্ত্রীর সচিবের কাছে যে চিঠি এসেছে সেটা নিঃসন্দেহে স্বীকার করার বিষয় নয়, আমি একটা জিনিস বুঝতে পারি না এবং মন্ত্রী গিয়ে প্রাইম মিনিস্টারের সঙ্গে দেখা করলেন সেখানে একজন সচিব আমাদের স্বরাষ্ট্র সচিবকে চিঠি দিলেন এটা কি করে হয়, এটা কি রকম কার্টসি। ইট শুড হ্যাভ বিন এ মিনিস্টার টু মিনিস্টার লেটার। আমাদের ১৩৭ কোটি টাকা যেটা প্রশান্তবাবু বারবার বলছেন রাজ্য সরকারের যে জমি উদ্বাস্তু কলোনির জন্য অ্যাকুয়ার করেছে তার জন্য কমপেনসেশন, এটার জন্য তো দ্বিমত হতে পারে। তার জন্য তো কেন্দ্রীয় সরকার বলতে পারে তোমার রাজ্যের উদ্বাস্তুকে বসিয়েছ তোমার রাজ্যে, তার জন্য কেন ক্ষতিপূরণ নেবে। উদ্বাস্তুদের ইকনমিক রিহ্যাবিলিটেশনের জন্য যে দাবি এটা অপ্রত্যাশিত তার জন্য কোনও দ্বিমত হতে পারে না। তাই আমরা এই প্রস্তাবকে সমর্থন করছি আমরা মনে করি প্রধানমন্ত্রীর কাছে সবাই গিয়ে এই কথা বলতে পারি দীর্ঘদিন ধরে উদ্বাস্তুরা যে সাফার করেছে তার জন্য একটা ফাইনাল প্যাকেজ করা উচিত। আমরা চাই

একটাও পাই পয়সা যেন বাকি না থাকে। রাজ্য সরকারের এবং কেন্দ্রীয় সরকারের সঙ্গে একটা ওয়ান টাইম সেটেলমেন্ট হয়ে যাক, রাজ্য সরকার উদ্বাস্তুদের নিয়ে এই রেসিডিউরাল প্রবলেম নিয়ে আর দাবি করবে না। আমরাও চাই না উদ্বাস্তুদের নিয়ে একটা দপ্তর চলুক, এটা কেউ চায়না, উদ্বাস্তু কলোনিগুলি থাকুক। কলোনির যে স্ট্যান্ডার্ড অফ লিভিং সেটার পরিবর্তন হোক, আমরা চাই তারা যেখানে পূর্বাবস্থায় ছিল সেখানে ফিরে আসুক, তারা তাদের সম্মান ফিরে পাক, উদ্বাস্তু শব্দটা তাদের জীবন থেকে মুছে যাক। প্রস্তাব পশ্চিমবঙ্গের স্বার্থে, পশ্চিমবঙ্গবাসীর স্বার্থে সমর্থন করছি। আমাদের দলের পক্ষ থেকে আগেই জানানো হয়েছে যে, সর্বদলীয় যে ডেলিগেশন যাবে প্রধানমন্ত্রীর কাছে তাতে আমাদের দলের থেকেও আমরা সেখানে যাব এবং বাংলার স্বার্থে, বাংলার উদ্বাস্তুদের স্বার্থে সেই দাবি জোর করে কেন্দ্রীয় সরকারের কাছে, প্রধানমন্ত্রীর কাছে, পরিকল্পনা কমিশনের কাছে রাখব যাতে ওয়ান্স ফর অল এই উদ্বাস্তু সমস্যার সমাধান করতে পারি। অর্থনৈতিক, প্রশাসনিক, রাজনৈতিকভাবে যাতে আর কোনও ভুল বোঝাবুঝির সুযোগ না থাকে সেই রকম ব্যবস্থা করা দরকার। পুনরায় এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সমস্যা নিয়ে আজকে এখানে আলোচনা হচ্ছে সেই সমস্যাটি দীর্ঘদিনের এবং দীর্ঘ আলোচিত। আমরা এর আগেও সর্বদলীয় প্রতিনিধিদল নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে গিয়েছিলাম, আলাপ-আলোচনা করেছিলাম এবং তার মধ্যে দিয়ে আমরা আমাদের বক্তব্য তাদের কাছে তুলে ধরার চেষ্টা করেছিলাম। কিন্তু দুর্ভাগ্যজনক ব্যাপার যে আমরা আমাদের বক্তব্য তাদের সেইভাবে বুঝিয়ে উঠতে পারিনি। যে দৃষ্টিভঙ্গি থেকে এই অঞ্চলের উদ্বাস্তুদের দিকে দৃষ্টি দেওয়া উচিত ছিল কেন্দ্রীয় মন্ত্রক সেই ভাবে এ দিকে দৃষ্টি দেননি এবং আজও দিচ্ছেন না। মাননীয় প্রধানমন্ত্রীকেও সমস্ত বিষয়টি খতিয়ে দেখতে আমরা অনুরোধ করেছিলাম। সৌগতবাবু ঠিকই বলেছেন যে উদ্বাস্তুদের নতুন প্রজন্ম আর নিজেদের উদ্বাস্তু বলে ভাবতে চাইছেন না। এই ব্যাপারটার অবসান হোক—সকলে এটাই চাইছেন। আশ্চর্যের ব্যাপার, বারবার বলা সত্ত্বেও এর নিষ্পত্তির কোনও চেষ্টা করা হচ্ছে না। স্বাধীনতার পর দীর্ঘ ৪৫ বছর অতিক্রান্ত হয়ে গেলেও এখনও এই পশ্চিমবাংলার বিভিন্ন প্রান্তে অসংখ্য উদ্বাস্তু বিভিন্ন কলোনিতে বসবাস করছেন এবং তারা সরকার থেকে এতটুকু সাহায্য পাচ্ছেন না। যেভাবে আজকে সঙ্কট ঘনিভূত হচ্ছে তাতে বিষয়টি গভীরভাবে চিন্তা করা দরকার। তারা যাতে মাথা উঁচু করে বাঁচতে পারে, নিজেদের অর্থনৈতিক অবস্থার উন্নতি করতে পারে সেটা দেখা দরকার। আজকে তাদের নিজেদের বাড়িঘর তৈরি করার মতোন ক্ষমতা নেই। এমত অবস্থায় কেন্দ্রীয় মন্ত্রক এই দপ্তরটি তুলে দেওয়ার ব্যাপারে আমাদের প্রতিবাদ করা দরকার। সর্বদলীয় কমিটি নিয়ে গিয়ে কেন্দ্রকে বোঝানো দরকার যে এদের জন্য অর্থ দিতে হবে তা না হলে উন্নয়ন হবে না। অর্থ না দিলে এদের প্রতি অবিচার করা হবে যেটা স্বাধীনতার পর থেকেই হয়ে এসেছে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী প্রশান্তকুমার শূর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় বিধায়ক শ্রী সৌগত রায়কে ধন্যবাদ দিচ্ছি। তার বক্তব্যের মধ্যে যাই থাকুক না কেন তিনি এই উদ্বাস্তু সমস্যার সমাধানের জন্য এককালীনভাবে সমাধানের কথা যেটা বলেছেন সেটাই আমরা বারবার বলার চেষ্টা করেছি। কেন্দ্রীয় সরকারের তরফ থেকে বলা হয়েছিল যে বারবার আসবেন না, আপনারা একসঙ্গে সমস্ত দাবিগুলি উত্থাপন করুন। ১৭২৬ কোটি টাকার দাবি সেই ভাবেই এসেছে। স্যার, আজকে পশ্চিমবঙ্গের প্রতি ৬ জনের মধ্যে একজন উদ্বাস্তু। এই উদ্বাস্তুদের সম্পর্কে কেন্দ্রীয় সরকারের কোনও নীতি নেই। আমি কেন্দ্রীয় সরকারের কোনও সমালোচনা করছি না কিন্তু বলছি, পশ্চিম-পাকিস্তানের উদ্বাস্তুদের সম্পর্কে যেমন একটা নীতি ছিল এবং সেই নীতি বাস্তবায়িত হয়েছে—আমরা খুব আনন্দিত কিন্তু আমরা যে উদ্বাস্তুদের কথা বলছি সেই পূর্ব-পাকিস্তান বর্তমানে বাংলাদেশের উদ্বাস্তুদের সম্পর্কে খতিয়ে দেখলে দেখবেন একবার ১০৯টি উদ্বাস্তু কলোনিতে তারা স্বীকৃতি দিলেন, একবার ১৭৫টি উদ্বাস্তু কলোনিকে তারা স্বীকৃতি দিলেন, তারপর ৬০৭টি উদ্বাস্তু কলোনিকে তারা স্বীকৃতি দিলেন। এগুলি উদ্বাস্তুদের জবরদখল কলোনি।

[2-30 – 2-40 p.m.]

কিন্তু কথা হল, সমস্যাটা সমাধান করার জন্য কোন নীতি গ্রহণ করেছেন আজ পর্যন্ত? কোনও নীতি গ্রহণ করেননি। শুধু তাই নয়, এ যে দপ্তর ছিল, যে দপ্তরের মাধ্যমে পশ্চিম-পাকিস্তান থেকে উদ্বাস্তু ৪৭।। লক্ষ উদ্বাস্তু তাদের পুনর্বাসনের ব্যবস্থা হল, সেই দপ্তরটা পর্যন্ত উঠিয়ে দেওয়া হল। এখন আমাদের এই উদ্বাস্তু সমস্যা সমাধানের জন্য কেন্দ্রীয় সরকারের বিভিন্ন দপ্তরে দৌড়তে হয়। যে অল পার্টি কমিটি আমরা গিয়েছিলাম, আমাদের জবরদখল কলোনিগুলোর উন্নয়নের কথা বলতে গিয়েছিলাম সমস্ত দলের পক্ষ থেকেই আমরা গিয়েছিলাম শিলা কলের কাছে। তিনি বললেন আমার কাছে কোনও অর্থ নেই। প্ল্যানিং কমিশনকে বলেছি, তারা বলেছে আমরা কোনও অর্থ দিতে পারব না। পশ্চিমবাংলার প্রতি ছয় জনে একজন করে উদ্বাস্তু বাস করে, সেন্ট্রালের হোম সেক্রেটারি বলছেন যে ওরা পশ্চিমবাংলার জনসাধারণের সঙ্গে মিশে গেছে। কিন্তু আমরা বলছি তাদের সমস্যা সমাধান করবে কে? তারা বলছে এটা পশ্চিমবাংলার সমস্যা, তাদের সেই সমস্যার সমাধান করতে হবে। আমরা সবাই ৬ই এপ্রিল গিয়েছিলাম, সোমনাথ চ্যাটার্জি, চিত্ত বসু, ইন্দ্রজিত গুপ্ত, সমর মুখার্জি, আমি নিজে, সকলে মিলে সেখানে গিয়েছিলাম প্রধানমন্ত্রীর সঙ্গে বলতে, সেখানে হোম সেক্রেটারি ছিলেন এবং প্রধানমন্ত্রীর সঙ্গে ছিলেন মিনিস্টার অব স্টেট ফর হোম এবং অন্যান্য অফিসাররাও ছিলেন। প্রধানমন্ত্রী আমাদের বললেন যে স্বহৃদয়তার সঙ্গে আমরা বিষয়টা দেখব। কিন্তু দুঃখের বিষয় যে ভাবে হোম সেক্রেটারি চিঠি দিয়েছেন, তিনি লিখেছেন আমাদের কিছু করার নেই। কারণ পশ্চিমবাংলার মানুষের সঙ্গে উদ্বাস্তুরা মিশে গেছে। সৌগতবাবুও সেটা স্বীকার করেছেন। সুতরাং এই পরিস্থিতিতে আসুন সকলে মিলে প্রধানমন্ত্রীর কাছে ডেপুটেশনে যাই, এখানে কোনও রাজনীতি নয়, আমরা ৫০০/৬০০ কোটি যা পাই না

কেন, আমাদের দাবি করতে হবে। আমরা সিক্সথ ফাইনান্স কমিশনের কাছে ৫০০ কোটি টাকা দাবি করেছিলাম, আর টেন্থ ফাইনান্স কমিশনের কাছে ১৭২৬ কোটি টাকার দাবি রেখেছিলাম, কিন্তু সেই সুপারিশ কার্যকর হয়নি। আমরা সবাই মিলে চলুন এককালীন একটা দাবি নিয়ে প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করি। স্বাধীনতা পাওয়ার সময় কিন্তু কেন্দ্রীয় সরকার এই উদ্বাস্তুদের দায়িত্ব গ্রহণ করেছিলেন, তারা বলেছিলেন এই সব উদ্বাস্তুদের পুনর্বাসনের ব্যবস্থা করবেন, এই প্রতিশ্রুতি তারা দিয়েছিলেন। তাই সকলকে বলছি বিরোধী দল, সরকার পক্ষ সবাই মিলে দলমত নির্বিশেষে সবাই মিলে আবেদন করি যে এই ছিন্ন মূল উদ্বাস্তুরা ঘুরে বেড়াচ্ছে গ্রামাঞ্চলে যদি দেখেন, যে সমস্ত কলোনিগুলোতে ওরা থাকে, তারা কত কষ্টের মধ্যে দিন কাটাচ্ছে, তাদের খাবার নেই, আচ্ছাদন নেই, গরিব দুঃখী মানুষের মতো জীবন-যাত্রা নির্বাহ করছে। কিন্তু আমাদের যেহেতু ওরা একটা প্রতিশ্রুতি দিয়েছিলেন স্বাধীনতা অর্জনের সময়, সেই জন্য আমরা সবাই মিলে তাঁকে বুঝিয়ে বলি। মোরারজী দেশাই যখন ছিলেন তখন আমাদের এখানে তিনি এসেছিলেন এবং তিনি বলেছিলেন যদি এখানে উদ্বাস্তুদের কোনও সমস্যা থাকে তাহলে তার সমাধান করা হবে। তারপর যত প্রধানমন্ত্রী এসেছেন, তাঁরা প্রত্যেকে বলেছেন দেখা যাবে, চিন্তা করছি, ভাবনা করছি। এখন কিন্তু বলা হচ্ছে যে রাজ্য সরকারকে এটার সমাধান করতে হবে। ওরা আর কিছু করতে পারবে না। এই যে বক্তব্য, এটা আমরা গ্রহণ করতে পারি না। সুতরাং প্রধানমন্ত্রীর কাছে গিয়ে সবাই মিলে আবেদন করব যে এই সমস্যাটার জন্য এককালীন সমাধান যাতে হয়, সেই রকম একটা অর্থ বরাদ্দ করা হোক। এই বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই প্রস্তাবের ওপর আলোচনা সময় শেষ হতে চলেছে, কিন্তু আমার মনে হচ্ছে আলোচনা শেষ করার জন্য আরও কিছু সময় দরকার। সেজন্য আমি সভার অনুমতি নিয়ে আলোচনার সময় আরও ১০ মিনিট বাড়িয়ে দিচ্ছি। আশা করছি, এই প্রস্তাবে কারও আপত্তি নেই।

(প্রস্তাবটি সভায় গৃহীত হয় এবং সময় ১০ মিনিট বৃদ্ধি পায়।)

**শ্রী ননী কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সৌগতবাবু উল্লেখ করলেন যে, আমরা কমিউনিস্টরা পূর্ব-পাকিস্তান থেকে আসা উদ্বাস্তুদের পশ্চিমবাংলার বাইরে পাঠাবার বিরোধিতা করেছিলাম। হ্যাঁ, কথাটা ঠিক, তিনি ঠিকই বলেছেন। কিন্তু কেন? কারণ এ সময়ে পশ্চিমবাংলার বাইরে যেসব উদ্বাস্তুদের যেতে হয়েছিল তাদের সেসব জায়গায় বসবাস করার মতো কোনও ব্যবস্থাই ছিল না। বিহার, উত্তর-প্রদেশে যাঁরা গিয়েছিলেন, তাঁরা সেখানে বসবাস করতে না পেরে ফিরে এসেছিলেন। সে কারণেই ইউ. সি. আর. সি.-র পক্ষ থেকে অলটারনেটিভ রিহ্যাবিলিটেশন প্রোপজাল দিয়েছিলাম, কিন্তু সেটা কার্যকর করার কথা ওঁরা কখনও ভাবেন নি। এখনও পশ্চিমবাংলার বাইরে যে সমস্ত উদ্বাস্তুরা আছেন তাঁদের সেখানে উপযুক্ত বসবাসের ব্যবস্থা হয়নি। তাঁদের এখনও সেখানকার জন-জীবনের সঙ্গে যুক্ত করা যায়নি। সুতরাং ওটা

মূল বিষয় নয়। মূল বিষয় হচ্ছে, সংখ্যার দিক দিয়ে পশ্চিম-পাকিস্তান থেকে লোক এসেছিল কম। এক্সচেঞ্জ অব পপুলেশনের প্রশ্নে আমি যাচ্ছি না। পূর্ব-পাকিস্তানের চেয়ে পশ্চিম-পাকিস্তান থেকে অনেক কম সংখ্যক উদ্বাস্তু এসেছিল, কিন্তু তাদের জন্য ব্যয় হয়েছিল ৪৫৬ কোটি টাকা। আর পূর্ব-পাকিস্তান থেকে বেশি লোক এসেছিল এবং তাদের জন্য ব্যয় করা হ'ল মাত্র ৮৫ কোটি টাকা। এটা আমরা ভুলতে পারিনা এবং এ প্রশ্নকে বাদ দেওয়া যায় না। এখন ওঁরা বলছেন, উদ্বাস্তু নামটা কেটে দিলেই সমস্যার সমাধান হয়ে যাবে। নাম কাটলেই যদি সমস্যার সমাধান হয়ে যেত তাহলে তো আর কিছু করার থাকে না! আজকে আমাদের উদ্বাস্তুদের পুনর্বাসনের বিষয়টা শুধুই উদ্বাস্তুদের বিষয় নয়, পশ্চিমবাংলার একটা সামগ্রিক বিষয়। যে চিঠি ওঁরা লিখেছেন সেটা একটা আক্রমন। এ আক্রমণ এবং আঘাত শুধু পূর্ব-বাংলা থেকে আসা উদ্বাস্তু মানুষদের ওপরই নয়, সামগ্রিকভাবে পশ্চিমবাংলার ওপর নামিয়ে আনা হয়েছে। যখন এই সমস্যার সৃষ্টি হয়েছিল তখন আমাদের জাতীয় নেতারা বার বার বলেছিলেন—জাতীয় পর্যায়েই সমাধান হবে। সেই সমাধান না করে এখন বলছেন—নাম কেটে দাও। অতএব এই পরিপ্রেক্ষিতেই আমরা সকলে আজকে এই প্রস্তাব এখানে পেশ করেছি এবং সকলেই একে সমর্থন করেছেন। আমি আশা করব কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এই প্রস্তাবে সাড়া দিয়ে পূর্ববঙ্গের উদ্বাস্তুদের জন্য তথা পশ্চিমবাংলার জন্য কিছু একটা করা হবে।

The motion of Shri Nani Kar :

"Whereas in view of the fact that various representations were made to the Central Government from time to time, year to year, to various Ministries but no effective steps were taken ;

Whereas Union Home Ministry advised that the State Government should come with a Package Proposal for resolving the outstanding problems ;

Whereas some representatives of the Refugee Organisation (U.C.R.C.) met the Prime Minister on the 6th April, 1994 with such a Package Proposal amounting to Rs.1,726.50 crores ;

Whereas the Prime Minister assured the above representatives that he would look into the matter sympathetically ;

Whereas subsequently a letter from the Home Secretary, Government of India, dated 26th April, 1994 containing the decision of the Central Government not to reopen the case of rehabilitation of East Pakistan refugees ;

Whereas the Union Government is of opinion that the displaced persons are deemed to have been merged with the State's population ; and

Whereas according to them, State Government should solve the issue of their rehabilitation from their own resources ;

This Assembly, therefore, resolves that an All-Party Delegation should wait upon the Prime Minister, Union Finance Minister, Deputy Chairman of Planning Commission and urge upon them to take effective steps to solve the problems of rehabilitation of the East Pakistan refugees as was done in case of West Pakistan refugees after the partition." was then put and agreed to.

## MOTION UNDER RULE 185

**Mr. Deputy Speaker :** Now, Shri Kripa Sindhu Saha, Please move your motion.

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** ডেপুটি স্পিকার, স্যার, সব দলের পক্ষ থেকে আমি রুল ১৮৫ অনুযায়ী একটা মোশন এখানে পেশ করছি। প্রস্তাবটা আমি পড়ে দিচ্ছি—

এই সভা অবগত আছে যে—

(ক) পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসুর সভাপতিত্বে জননায়ক অজাতশত্রু, নির্লোভী, নিরহঙ্কারী—হেমন্তকুমার বসুর জন্মশতবর্ষ উদ্‌যাপন কমিটি (১৯৯৮-৯৫) বর্ষব্যাপী, কর্মসূচি পালনের সিদ্ধান্ত গ্রহণ করেছেন ;

(খ) অকৃতদার হেমন্তকুমার বসু সাম্রাজ্যবাদবিরোধী আন্দোলনের সংগঠক হিসাবে প্রথমে অনুশীলন সমিতি এবং পরবর্তীকালে জাতীয় কংগ্রেস ও ফরওয়ার্ড ব্লক-এর সাথে যুক্ত ছিলেন, পরবর্তীকালে তিনি নেতাজি সুভাষচন্দ্র বসুর সান্নিধ্যে এসে ভারতের স্বাধীনতা আন্দোলনে এক উজ্জ্বল ভূমিকা পালন করে দেশবাসীর শ্রদ্ধেয় ও প্রিয় নেতা হিসাবে নিজেকে প্রতিষ্ঠিত করেছিলেন ;

(গ) স্বাধীনতালাভের পরও তিনি সাম্রাজ্যবাদবিরোধী আন্দোলন এবং পশ্চিমবঙ্গে তথা সমস্ত ভারতে বামপন্থী আন্দোলন সংগঠিত করার কাজে নেতৃত্ব দিয়েছেন ;

(ঘ) ১৯৪৬ সালে তিনি প্রথম অবিভক্ত বাংলার বঙ্গীয় বিধানসভার সদস্য নির্বাচিত হন এবং পরে ১৯৫২ থেকে ১৯৬৯ সাল পর্যন্ত তিনি পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্য ছিলেন ;

(ঙ) ১৯৬৭ সালে তিনি এ-রাজ্যের পূর্ত ও আবাসন দপ্তরের মন্ত্রী ছিলেন ;

(চ) ১৯৫৫ সাল থেকে মৃত্যুর দিন পর্যন্ত হেমন্তকুমার বসু সারা ভারত ফরওয়ার্ড ব্লকের সভাপতি ছিলেন ; এবং

(ছ) ১৯৭১ সালের ২০শে ফেব্রুয়ার তিনি শহীদের মৃত্যুবরণ করেন ;

সুতরাং এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছ দাবি জানাচ্ছে যে, কলকাতার মেট্রোরেলের শ্যামবাজার স্টেশনটিরে নাম শহীদ হেমন্তকুমার বসুর নামে নামাঙ্কিত করা হোক এবং তার নামে একটি স্মারক ডাক-টিকিট প্রকাশের ব্যবস্থা করা হোক।

[2-40 – 2-50 p.m.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধায়ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে ১৮৫ মোশনে শ্রী কৃপাসিন্ধু সাহা সহ অন্যান্য যেসব সদস্য এই প্রস্তাবটি এনেছেন তা সর্বদীলয় প্রস্তাব এবং আমরা সকলেই এই প্রস্তাবকে সমর্থন করছি। আমার নিজের অভিজ্ঞতা আছে, এই ডাক-টিকিট প্রকাশনা কিম্বা রেলওয়ে স্টেশন কিম্বা কোনও স্থানকে নামাঙ্কিত করতে গেলে কোন নামে তাকে কেন্দ্র করে অনেক জল ঘোলা হয়। সম্প্রতি আমার বিধানসভা কেন্দ্রে জানবাজারে রাণী রাসমনির নামে বাসভবন—লোকমাতা রাণী রাসমণির দ্বিশত জন্মবর্ষ চলছে—তার ডাক-টিকিটের জন্য অনেক লড়াই করার পর প্রায় ৫।৭ বছর পর, অনেক লেখা-লেখি, অনেক চিঠি চালাচালি করার পর গত ১ মাস আগে তার অনুমোদন পাওয়া গেছে। মাননীয় মন্ত্রী শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা সেই সভায় ছিলেন। আমার মনে হয় এই বিষয়গুলি পারস্যু করতে গেলে বিধানসভা থেকে শুধু একটা প্রস্তাব দিয়ে কোনও কাজ হয় না। আজ সকালে শ্রী হীরেন মুখার্জীর বক্তব্যে তা স্পষ্টভাবে প্রমাণিত হচ্ছে। তিনি নিজেই বলেছেন, পশ্চিমবাংলার বিধানসভা থেকে আমরা যে প্রস্তাবগুলি গ্রহণ করে দিল্লিতে পাঠাই সেগুলি অনেক সময়ে ছেঁড়া কাগজের মতোন ফেলে দেওয়া হয়। বিধানসভা থেকে সর্বদলীয় প্রস্তাব হলেও সেগুলি নিয়ে স্বেচ্ছাতে প্রতিবাদ করিনা। উনি সেই প্রসঙ্গে দুটি প্রস্তাবের উদাহরণ দিলেন। কলকাতা বিমান বন্দরের নাম নেতাজী সুভাষচন্দ্র বসুর নামে এই বন্দর হোক এবং পোর্ট উইলিয়াম সিরাজদৌল্লার নামে নামাঙ্কিত করা হোক। এই দুটি প্রস্তাব বিবেচনা করা হয়নি। আমি এই প্রসঙ্গে নিজে যখন দিল্লিতে কথা বলেছিলাম তখন দিল্লিতে কিছু কিছু কথা শুনলাম যেগুলি আমার গ্রহণযোগ্য বলে মনে হয়নি, তারা বলছেন, অনেকগুলি জিনিস ভাবার আছে কেন্দ্রীয় সরকারের কাছে। যেমন, মাদ্রাজে আন্নাদুরাইয়ের নামে মাদ্রাজ এয়ারপোর্ট নামাঙ্কিত করতে হবে। তারপর বোম্বের এয়ারপোর্ট শিবাজীর নামে এয়ারপোর্ট করার জন্য সেখানে প্রস্তাব আছে। সুতরাং তারা বলছেন আমাদের কোনও কিছু করতে গেলে প্যাকেজ প্রোগ্রাম করে করতে হবে। একটা চিঠি করে এইরকম করার ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। একটা রাজ্যে এইরকম এয়ারপোর্ট যদি আমরা চেঞ্জ করি তাহলে সারা ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলিতে প্রচন্ড

বিদ্রোহ দেখা দেবে। কথা হচ্ছে, নেতাজী সুভাষচন্দ্র বসুর নামে নামাঙ্কিত কলকাতা এয়ারপোর্ট এর সঙ্গে অন্যান্য বিষয়গুলি সেই রাজ্যের কাছে গুরুত্বপূর্ণ হতে পারে, কিন্তু নিরপেক্ষ মাপকাঠিতে যদি বিশ্লেষণ করা যায় তাহলে নিশ্চয়ই কলকাতা বিমান বন্দরের নাম নেতাজী সুভাষচন্দ্র বসুর নামে হয়ে যাওয়া উচিত ছিল। সিরাজদৌল্লার নামে ফোর্ট উইলিয়াম হবে কিনা সেই অনুভূতি আমার তীব্র নয়, কিন্তু কলকাতা বিমান বন্দরের প্রশ্নে অনুভূতি আমার অত্যন্ত তীব্র এবং এই বিষয়ে আমরা সর্বদলীয় প্রস্তাব নিয়েছিলাম। আমার মনে হয়, একটা প্রস্তাব গৃহীত হতে পারে, কিন্তু যেসব প্রস্তাব আমরা বিধানসভায় নিচ্ছি তার একটা প্যাকেজ করে সেটাকে পারস্যুয়েড করার জন্য বিধানসভায় একটি কমিটি সব সময় ফাংশন করবে এইরকম একটা ব্যবস্থা থাকা উচিত। আমরা জানি, একটা প্রস্তাব গৃহীত হবে এবং সেই প্রস্তাবটি তৎক্ষনাৎ পাঠিয়ে দিলাম, কিন্তু তারপর শ্যামবাজার মেট্রো রেলওয়ে স্টেশনের নাম শহীদ হেমন্তকুমার বসুর নামে আর ডাক-টিকিট হেমন্তকুমার বসুর নামে হবে কিনা তা আমি হলফ করে বলতে পারি না। সেইজন্য কনসিসটেন্সি সহ ফলো-আপের ব্যাপারটা যদি না করে তাহলে এই বিষয় নিয়ে যে প্রস্তাবই আমরা গ্রহণ করি না কেন তা বাস্তবায়িত হবে না।

আজকে হেমন্ত বসু মহাশয়কে হয়ত আমরা সরাসরি কাছ থেকে দেখিনি, কিন্তু তাঁর সম্বন্ধে যতটা জেনেছি তাতে তাঁর সম্বন্ধে যে বিশেষণগুলি নেওয়া হয়েছে অজাতশত্রু নির্লোভী নিরহঙ্কারী রাজনৈতিক জীবনে এই বিষয়গুলি এই যে ভ্যালুজ এইগুলি আজকে রাজনৈতিক নেতাদের মধ্যে থেকে বহুলাংশে কমে যাচ্ছে। ভ্যালুজ না থাকলে তিনি কত বড় জাতীয় নেতা সে সম্বন্ধে মানুষের মনে প্রশ্ন থাকত। সুতরাং হেমন্ত বসু মহাশয় জাতীয় নেতা এবং তাঁর সম্বন্ধে এই রকম সর্বদলীয় প্রস্তাব আনা যায়। কিন্তু তা সত্ত্বেও মানুষের আচার আচরণ, রাজনৈতিক চেতনা তিনি যে দলের সদস্যই হোন না কেন, সরকারি দলের হলে বিরোধী দলের সঙ্গে এবং বিরোধী দলের হলে সরকারি দলের সঙ্গে সৌহার্দমূলক সৌভ্রাতৃত্বমূলক ব্যবহারের মধ্যে দিয়ে সকলকে টেনে রাখা যায় সেটা হেমন্ত বসু মহাশয় যথেষ্টভাবে প্রমাণ করতে পেরেছিলেন। আজকে তাঁর সম্বন্ধে এই প্রস্তাব সর্বসম্মত সিদ্ধান্ত গ্রহণ করে বোঝানো হয় না। সেই কারণে আমি মনে করি এই ধরণের স্বীকৃতি অবশ্যই দেওয়া উচিত। তিনি বহুদিন বিধানসভার সদস্য ছিলেন, এই রাজ্যের মন্ত্রী ছিলেন সর্বোপরি তাঁর আন্দোলনমুখী রাজনৈতিক জীবনে তাঁর সম্বন্ধে যা যা বলা হয়েছে সাম্রাজ্যবাদ বিরোধী আন্দোলন-এর সংগঠক হিসাবে অনুশীলন সমিতি প্রথমে, পরবর্তীকালে জাতীয় কংগ্রেসের সঙ্গে যুক্ত ছিলেন কিন্তু নেতাজীর সঙ্গে জাতীয় কংগ্রেসের মত পার্থক্য ঘটায় কংগ্রেস দল থেকে বেরিয়ে যান এবং ফরওয়ার্ড ব্লক প্রতিষ্ঠা করার ক্ষেত্রে অগ্রণীর ভূমিকা নিয়েছিলেন। সমস্তদিক বিশ্লেষণ করে আজকে এই প্রয়াত নেতার প্রতি সম্মান প্রদর্শন করে আমরা সর্বসম্মতভাবে প্রস্তাব গ্রহণ করছি এটা বাস্তবায়িত হতে আমরা সর্বদা সজাগ এবং সচেতন থাকি।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই প্রস্তাব যিনি এনেছে

তাঁকে অভিনন্দন জানাই এবং এটাকে অত্যন্ত উপযোগী প্রস্তাব এবং এমন একজন মানুষের নামে এই প্রস্তাব আনা হয়েছে যিনি সর্বজন শ্রদ্ধেয় রূপে চিহ্নিত করা হয়েছে। তিনি শহীদের মৃত্যু বরণ করেছেন, সারাটা জীবন দেশের জন্য, স্বাধীনতার জন্য নিজেকে সমর্পিত করেছেন এমন একজন মানুষ হেমন্ত বসু মহাশয় তাঁর স্মৃতির উদ্দেশ্যে অনেক আগে এ ব্যবস্থা করা উচিত ছিল। সেটা করা হয়নি তাকে আমি জাতির লজ্জা বলে মনে করি। কাজেই ইতিহাসের পাতায় তাঁর জন্য যে ঋণ সেই ঋণ শোধ করার জন্য শ্যামবাজার স্টেশনটি তাঁর নাম রেখে এবং ডাক টিকিট তাঁর স্মরণে বার করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করার যে প্রস্তাব সর্বান্তকরণে এই দাবির পক্ষে জনজীবনকে উদ্বুদ্ধ করা দরকার।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, সকলে মিলে সর্বদলীয় প্রস্তাব জননেতা হেমন্ত বসু সম্পর্কে আনা হয়েছে। সর্বদলীয় প্রস্তাব সর্বান্তকরণে সমর্থন করতে গিয়ে শ্রদ্ধেয় নেতার সম্বন্ধে এক প্রস্তাব মেট্রো রেল স্টেশন এবং ডাক টিকিট প্রকাশের যে কথা উঠেছে এটা সর্বান্তকরণে গ্রহণযোগ্য মাননীয় সুদীপবাবু ঠিকই বলেছেন। আজকে মাননীয় হীরেন মুখার্জির বক্তব্য আমরা সকলে মনোযোগ দিয়ে শুনেছি। আমি একটা ছোট বিরূপ মন্তব্য না করে বলছি নেতাজীর নামে দমদম এয়ারপোর্ট এবং সিরাজউদৌল্লার নামে ফোর্ট উইলিয়ম অনেক দিনের প্রস্তাব। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে এইগুলিই শুধু হচ্ছে না।

[2-50 – 3-00 p.m.]

দিল্লির ইন্টারন্যাশনাল বিমান-বন্দর শ্রীমতী ইন্দিরা গান্ধীর নামে করতে একদিনও সময় লাগেনি। সেটা করা অন্যায় হয়নি। প্রশ্নটা তুললাম এই কারণে যে, হেমন্ত বসুর মতো অজাতশত্রু যিনি শুধুমাত্র অবিভক্ত বাংলারই নেতা ছিলেন না। ত্রিপুরী কংগ্রেসে সভাপতি ছিলেন যিনি সেই নেতাজী সুভাষচন্দ্রের লেখা বইয়েতে তাঁর সম্বন্ধে অনেক কিছু জানতে পারা যায়। আমরা পশ্চিমবঙ্গে ছাত্র আন্দোলন করতাম সেই সময়ে। হেমন্তবাবু যখন রাজ্যের মন্ত্রী হয়েছিলেন তখন তাঁর ঘরে ঢুকতে কোনও পারমিশন লাগত না। এইরকম শ্রদ্ধেয় একজন জননেতার খুনের কিনারা এখনও পর্যন্ত হয়নি। আজকে এইরকম একজন জননেতার নামে ডাকটিকিট এবং মেট্রো রেলের স্টেশনের নামকরণের ব্যাপারে সর্বদলীয় প্রস্তাব এসেছে। নিশ্চয়ই তো এটা ডিলেড হবে কেন? এই ধরণের বিষয়গুলো যাতে ম্যাটেরিয়ালাইজড হয় সে ব্যাপারে আমাদের চিন্তা-ভাবনা করা উচিত এবং প্রয়োজন পারস্যু করবার জন্য এখান থেকে কমিটি করে দেওয়া উচিত। আমাদের এখান থেকে যে সমস্ত সর্বদলীয় প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয় তার মর্যাদা যদি কেন্দ্রীয় সরকার না দেন তাহলে তার থেকে কেন্দ্রীয় সরকারের বঞ্চনার কথাটাই বারবার বেরিয়ে আসে। নেতাজীর নামে বিমানবন্দর করবার ব্যাপারটা যদি পাঁচ বছরেও পূরণ না হয় তাহলে হেমন্ত বসুর নামে নেওয়া আজকের প্রস্তাবটিরও সেই একই অবস্থা হবে। আমি আজকের প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন জানাচ্ছি এবং যাতে দ্রুত প্রস্তাবটা কার্যকর হয় তার জন্য কেন্দ্রকে অনুরোধ জানাচ্ছি। এর সঙ্গে সঙ্গে

সিরাজউদ্দৌল্লার নামে ফোর্ট উইলিয়ম এবং নেতাজীর নামে কলকাতা বিমানবন্দরের নামকর করবার জন্যও দাবি জানাচ্ছি।

**শ্রী সুবোধ চৌধুরি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ১৮৫ ধারা বলে শ্রী কৃপাসি সাহা এবং অন্যান্য দলের সদস্যগণ যে প্রস্তাব এনেছেন সেটা সমর্থনযোগ্য এবং অভিনন্দনযোগ্য সর্বজনশ্রদ্ধেয় জননেতা প্রয়াত হেমন্ত বসুর জন্য শতবর্ষে মেট্রো রেলের শ্যামবাজার স্টেশনে নাম হেমন্ত বসুর নামে নামাঙ্কিত করা হোক এবং তাঁর নামে একটা ডাক টিকিট প্রকা করবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের পক্ষ থেকে সর্বদলীয় দাবি জানানো হোক এখানে সৌগতবাবু ঠিকই বলেছেন যে, রাজনৈতিক জীবনে মূল্যবোধের যে ঋণ দেখা দিয়ে সেদিন থেকে বিচার করলে শ্রদ্ধেয় হেমন্তবাবু বর্তমান প্রজন্ম এবং আগামী প্রজন্মে রাজনীতিবিদদের কাছে এক আদর্শ ব্যক্তিত্ব। আমাদের লজ্জা, এরকম একজন অজাতশ রাজনীতিবিদ আততায়ীর হাতে মৃত্যুবরণ করেছেন। আজকে ঐ কলঙ্ক মোচনের জন্য আমাদে সকলের উদ্যোগী হওয়া উচিত, যাতে এই শ্রদ্ধেয় নেতার নামে শ্যামবাজার মেট্রো রেলস্টেশনে নামকরণ করা হয় এবং তাঁর নামে ডাক টিকিট প্রকাশের ব্যবস্থা করা হয় তারজন্য উদ্যোগী হওয়া উচিত। বিষয়টা কেন্দ্রীয় সরকারের কাছে যথাযথভাবে পৌঁছে দিতে হবে। সৌগতবা ঠিকই বলেছেন, এই সমস্ত বিষয়ে পারস্যু করা দরকার পরবর্তীকালে। আমি তাঁর সঙ্গে সহমত পোষণ করে বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কৃপাসিন্ধুবাবু যে প্রস্তাব উত্থাপন করেছে তাকে আমরা পূর্ণ সমর্থন করছি এবং এটা করা উচিত। এ-ব্যাপারে সকলে যখন একমত হয়েছেন তখন নতুন করে বলবার কিছু নেই। এখানে প্রশ্ন উঠেছে, আমরা এখানে অনে রেজলিউশন ১৮৫ ধারায় গ্রহণ করি, কিন্তু কেন্দ্রীয় সরকার তার উপর কোনও গুরুত্ব দে না। এটা ঠিক, কারণ আপনাদের মনে আছে যে, গতবারের অধিবেশনে দমদম বিমানবন্দরে নাম পাল্টে নেতাজীর নামে নামকরণ করা হোক বলে আমরা রেজলিউশন গ্রহণ করেছিলা এবং তারপর কাগজ পড়ে মনে হয়েছিল বিষয়টা বোধহয় হয়ে যাবে, কিন্তু সেটা এখনও পর্যন্ত হয়নি। আমাদের কথা যদি বলেন, বিধানসভায় যাই বলুন না কেন, আমরা পশ্চিমবাংলার সমস্ত এম. এল. এ, এম. পি, প্রত্যেকে নেতাজীর ব্যাপারে বলেছিলাম। এবারেও আমর বলব যে অন্তত অল পার্টি রেজলিউশন যেগুলিতে হয়েছে সেগুলি যাতে কেন্দ্রীয় সরকার কার্যকর করেন। আমরা যখন ডেলিগ্রেট নিয়ে যাই, আমরা সব সময়ে সেকথা বলি। হেমন্ত বসুর ব্যাপারে আমি একটা কথা বলতে চাই। তিনি শ্রদ্ধেয় নেতা। স্বাধীনতার জন্য যার লড়াই করেছিলেন, তিনি তাদের মধ্যে একজন অন্যতম। তার সম্বন্ধে একটি স্মরণীয় ঘটনার কথা আমি এখানে বলতে চাই। তিনি দীর্ঘদিন ধরে সি. এস. টি. সি'র সভাপতি ছিলেন বলে আমরা জানি। তিনি একদিন বাসে করে যাচ্ছিলেন। বাসের টিকিট কাটার জন্য পয়সা বাড়িয়ে দেন। বাসের কনডাকটর তাকে চিনতে পারে। সে তখন তার কাছ থেকে টিকিটের পয়সা নিতে চায় না। বাসের কনডাকটর টিকিটের পয়সা নিচ্ছেনা দেখে তিনি বাস থেকে নেমে

ান। আজকের দিনে এই রকম মানুষ পাওয়া যায় না। তিনি আমাদের কাছে গর্বের বিষয়, আমাদের অনুকরণীয়। তাকে হত্যা করা হয়েছিল, তার কেসও হয়নি। এখানে কংগ্রেস সদস্যরা আছেন। তার স্মৃতি রক্ষা করার জন্য যে প্রস্তাব এসেছে তাতে আমরা সকলেই এক মত হয়েছি। আমরা চাই কেন্দ্রীয় সরকারের কাছে মিলিতভাবে বলা যে তার স্মৃতি রক্ষা করার জন্য এই ব্যবস্থা করা হোক। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমি সর্বদলীয় যে প্রস্তাব আনা হয়েছে তাকে সকলেই সমর্থন করেছেন বলে আমি সকলকে অভিনন্দন জানাচ্ছি। মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় ঠিকই বলেছেন যে আমরা এখানে আগেও অনেক সর্বদলীয় প্রস্তাব গ্রহণ করেছি এবং আজকে গ্রহণ করতে চলেছি। কিন্তু আমরা দেখছি যে এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের যতটা গুরুত্ব দেওয়া দরকার ছিল ততটা গুরুত্ব তারা দেন না। সেজন্য আমাদের হাউসের পক্ষ থেকে একটা কমিটি করা হোক যাতে যে সমস্ত প্রস্তাব আমরা অতীতে গ্রহণ করেছি এবং বর্তমানে গ্রহণ করছি সেগুলি সম্পর্কে খোঁজ-খবর নিয়ে যাতে সেগুলি হয় সেই চেষ্টা করার জন্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একথা বলতে চাই যে বিভিন্ন সময়ে আমরা সর্বদলীয় প্রতিনিধি দল নিয়ে দিল্লিতে গেছি এবং যোগাযোগ করেছি। আমরা দেখেছি যে কিছু কিছু কাজ হয়েছে, কিন্তু অনেক কাজ হয়নি। বিমানবন্দরের নাম আমরা করতে পেরেছি, কিন্তু সিরাজদৌল্লার নামে ফোর্ট উইলিয়াম আমরা করতে পারিনি। তবে একথা বলব যে জননায়ক হেমন্তকুমার বসুর নামে যে প্রস্তাব আমরা সর্বদলীয়ভাবে গ্রহণ করেছি সেটা একটা স্বতন্ত্র প্রস্তাব। কারণ তার জন্মশতবার্ষিকী নিয়ে যে কমিটি হয়েছে সেই কমিটির চেয়ারম্যান হচ্ছেন মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু। তিনি নিজে ইচ্ছা প্রকাশ করেছেন যে এই প্রস্তাব গ্রহণ করা হলে তিনি সরাসরি দিল্লিতে গিয়ে যা করণীয় সেই অনুযায়ী চেষ্টা করবেন। আমরা আশা করব যে শুধু হেমন্ত বসু নয়, আমরা যে সমস্ত প্রস্তাব সর্বদলীয়ভাবে গ্রহণ করব, আমরা যখন প্রতিনিধি হিসাবে সেখানে যাব, সেখানে মন্ত্রী থাকবেন। এছাড়া মুখ্যমন্ত্রী এই ব্যাপারে চেষ্টা করলে আমাদের পক্ষে এতে সুবিধা হবে। দ্বিতীয় কথা হচ্ছে, আমরা হেমন্ত বসুর নামে স্মারক ডাক টিকিটের প্রস্তাব করেছি। মেট্রোরেলের শ্যামবাজারের স্টেশনের নাম হেমন্তকুমার বসুর নামে করা হোক। কারণ মেট্রো রেল রাজ্যের মধ্যে অবস্থিত। সারা ভারতবর্ষ এর সঙ্গে যুক্ত নয়। সেদিক থেকে এটা করা কোন অসুবিধা নেই এবং এই ব্যাপারে কোনও আর্থিক দায়-দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে বহন করতে হচ্ছে না। এই কথা বলে সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Kripa Sindhu Saha that—

এই সভা অবগত আছে যে—

(ক) পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী শ্রীজ্যোতি বসুর সভাপতিত্বে জননায়ক অজাতশত্রু, নির্লোভী, নিরহঙ্কারী—হেমন্তকুমার বসুর জন্মশতবর্ষ উদ্‌যাপন কমিটি (১৯৯৪-৯৫) বর্ষব্যাপী কর্মসূচি

পালনের সিদ্ধান্ত গ্রহণ করেছেন ;

(খ) অকৃতদার হেমন্তকুমার বসু সাম্রাজ্যবাদ বিরোধী আন্দোলনের সংগঠক হিসাবে প্রথমে অনুশীলন সমিতি এবং পরবর্তীকালে তিনি জাতীয় কংগ্রেস ও ফরওয়ার্ড ব্লক-এর সাথে যুক্ত ছিলেন, পরবর্তীকালে তিনি নেতাজী সুভাষচন্দ্র বসুর সান্নিধ্যে এসে ভারতের স্বাধীনতা আন্দোলনে এক উজ্জ্বল ভূমিকা পালন করে দেশবাসীর শ্রদ্ধেয় ও প্রিয় নেতা হিসাবে নিজেকে প্রতিষ্ঠিত করেছিলেন ;

(গ) স্বাধীনতালাভের পরও তিনি সাম্রাজ্যবাদবিরোধী আন্দোলন এবং পশ্চিমবঙ্গে তথা সমস্ত ভারতে বামপন্থী আন্দোলন সংগঠিত করার কাজে নেতৃত্ব দিয়েছেন ;

(ঘ) ১৯৪৬ সালে তিনি প্রথম অবিভক্ত বাংলার বঙ্গীয় বিধানসভার সদস্য নির্বাচিত হন এবং পরে ১৯৫২ থেকে ১৯৬৯ সাল পর্যন্ত তিনি পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্য ছিলেন ;

(ঙ) ১৯৬৭ সালে তিনি এ-রাজ্যের পূর্ত ও আবাসন দপ্তরের মন্ত্রী ছিলেন ;

(চ) ১৯৫৫ সাল থেকে মৃত্যুর দিন পর্যন্ত হেমন্তকুমার বসু সারা ভারত ফরওয়ার্ড ব্লকের সভাপতি ছিলেন ; এবং

(ছ) ১৯৭১ সালের ২০শে ফেব্রুয়ারি তিনি শহীদের মৃত্যুবরণ করেন ;

সুতরাং এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে যে, কলকাতার মেট্রোরেলের শ্যামবাজার স্টেশনটির নাম শহীদ হেমন্তকুমার বসুর নামে নামাঙ্কিত করা হোক এবং তাঁর নামে একটি স্মারক ডাক-টিকিট প্রকাশের ব্যবস্থা করা হোক, was then put and agreed to.

## POINT OF INFORMATION

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ ইনফরমেশন আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের ৯ জন কাউন্সিলার আমাদের বিধায়ক জটু লাহেড়ির নেতৃত্বে এই বিধানসভায় একটি ডেপুটেশন দিতে এসেছিল। হাওড়া জেলায় আন্ত্রিক হচ্ছে, সেখানে পানীয় জলের অভাব রয়েছেন এই রকম ১১ দফা দাবি-দাওয়ার ভিত্তিতে মাননীয় বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে এসেছিল। কিন্তু মাননীয় মন্ত্রী এখানে উপস্থিত ছিলেন না। আমি সেই ডেপুটেশনটা নিয়ে এসেছি। জটু লাহেড়ি সমেত ৯ জন কাউন্সিলারকে পুলিশ গ্রেপ্তার করেছে অ্যাসেম্বলির গেটের সামনে। আপনাকে আমি ডেপুটেশনটা দিচ্ছি যাতে আপনি এই ডেপুটেশনটা বিভাগীয় মন্ত্রীর কাছে পাঠিয়ে দেবার ব্যবস্থা করেন এবং তিনি যেন যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন। হাওড়ায় জলের সমস্যার সমাধান

করার জন্য বা দাবি-দাওয়া পূরণ করার জন্য কর্তৃপক্ষ যারা আছেন তারা কিছু করছেন না, চেয়ারম্যান কিছু করতে পারছেন না। আমি দাবি জানাচ্ছি পুলিশ যাদের গ্রেপ্তার করেছে তাদের যেন অবিলম্বে মুক্তি দেয় বিনা শর্তে।

## MOTION UNDER RULE 185

**Dr. Manas Bhunia :** Sir, I beg to move that—

"Whereas Wagon and Coach building alongwith component industries for the Indian Railways have been the mainstay for some of the Premier Engineering Industries in West Bengal ;

Whereas Public Sector Companies like Burn Standard (Howrah and Asansol), Braithwaite, Jessop, etc. and Private Sector Industries like Texmaco and Hindusthan Development Corporation have more or less been the captive industries of Indian Railways ;

Whereas out of the total licensed capacity of 35,376 in terms of four-wheeller units, almost 70% of the same is located in West Bengal ;

Whereas this industry has been unprecedentedly hit by the sudden curtailment of orders by the Railway Board ;

Whereas in spite of repeated requests by the Chief Minister of West Bengal, Members of Parliament and Trade Unions, the situation has not improved sufficiently resulting in crippling of the Wagon Industry and jeopardising the very existence of the units affecting the livelihood of thousands of workers ; and

Whereas this slashing down of Wagon production even below the quantity projected in the last Union Budget will not only completely jeopardise the Engineering Industry in West Bengal but also will have its adverse effects on the economy of West Bengal ;

This House, therefore, expresses its grave concern over the situation and urges upon the Government of India and particularly the Railway Ministry through State Government to revise their policy so that these units may be saved from ruination."

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ। এই বিষয়ের প্রতি গুরুত্ব অনুভব করে আমরা দলমত নির্বিশেষে এই হাউসে এই প্রস্তাব নিয়ে এসেছি। এটা যদি কেউ রাজনৈতিক দৃষ্টিকোণ থেকে অবিচার করেন তাহলে ভুল করবেন। একটা প্রচার রাজ্যের যারা

শাসক দল তারা বার বার করে থাকেন যে এই রাজ্যের বিরোধী দল হিসাবে কংগ্রেসে ভূমিকা রাজ্যের উন্নয়নের বিরুদ্ধে। ওনারা মাঠে-ময়দানে এই কথা বলেন, বিভিন্ন রাজনৈতি মঞ্চ থেকে এই কথা বলেন। কিন্তু স্যার বাস্তব অভিজ্ঞতা আপনার আছে। যখন বাংলা স্বার্থে, বাংলার মানুষের স্বার্থে, শ্রমিকদের স্বার্থে, শিল্পের স্বার্থে, বাংলার উন্নয়নের স্বার্থে প্রয়োজ হয়েছে, বিগত ১৭ বছর ধরে এই হাউসে বিরোধী দল হিসাবে কংগ্রেস দল শাসক দলে পাশে দাঁড়িয়ে প্রতিটি ক্ষেত্রে সদার্থক ভূমিকা পালন করেছে প্রস্তাব গ্রহণ করেছে এবং প্রস্তা নিয়ে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে জানিয়েছে।

[3-00 – 3-10 p.m.]

তাই এই যে প্রস্তাবটি এসেছে এটি অত্যন্ত সময়োপযোগী। আমি হাউসে এই প্রস্তাব রাখলাম। এরপর যখন আমি জবাবি ভাষণে উত্তর দেব সেই সময়ে সব বলব। আমি সম সদস্যদের কাছে আবেদন করব যে ক্ষুদ্র রাজনৈতিক দৃষ্টিভঙ্গির ঊর্ধ্বে উঠে এই প্রস্তাবে আপনারা পর্যালোচনা করবেন এবং সবাই মিলে এটিকে পাশ করে যাতে রেল দপ্তরের কা পাঠাতে পারি তারজন্য সমর্থন করবেন।

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওয়াগন শিল্পের সঙ্কট নিয়ে রাজ্য সরকার বিধানসভার সাথে সমানভাবে উদ্বিগ্ন। প্রকৃতপক্ষে গত ১৬ই জুন তারিখে বিধানসভা মাননীয় সদস্য শান্তশ্রী চট্টোপাধ্যায়ের এর আগে দেওয়া একটি দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের জবা রাজ্য সরকারের মতামত, বিস্তারিতভাবে এই শিল্পের যে সঙ্কট তৈরি হয়েছে তার কার ইত্যাদি সম্পর্কে রাজ্য সরকার যে ভূমিকা নিয়েছে এবং যে আশা পোষণ করে এই সমস্যা সমাধানের বিষয়ে সবই বিস্তারিতভাবে বলা হয়েছে। আজকে যে সর্বদলীয় প্রস্তাবটি এখা এসেছে তারজন্য আমি খুবই ধন্যবাদ জানাচ্ছি। এটি একটি খুব গুরুত্বপূর্ণ প্রস্তাব। এম কোনও দেশ পৃথিবীতে আছে বলে আমার জানা নেই আমাদের মতো দেশ ছাড়া, যারা না উন্নয়নশীল। কিন্তু আসলে আত্মমর্যাদা, স্বনির্ভরতা এইসবকে বাদ দিয়ে, নিজের স্বার্থের দিকট দেখার ক্ষেত্রে অনেক বিচ্যুতি দেখা যাচ্ছে। পৃথিবীতে এমন কোনও দেশ নেই যারা নিজেদে স্বার্থটাকে দেখে না। এই সর্বদলীয় প্রস্তাবের মধ্যেই উল্লেখ আছে যে কত ওয়াগন আমর তৈরি করতে পারি। বাৎসরিক যে লক্ষ্যমাত্রা ঠিক হয়, সেটাও তুলে নেওয়া হয় যদি রাষ্ট্রায় সহযোগী শিল্প গড়ে তুলে তাহলে অবস্থাটা কী দাঁড়ায়? এরফলে রাষ্ট্রায়ত্ত সহযোগী যেস শিল্প গড়ে উঠবে বা গড়ে উঠেছে সেগুলো বেঁচে থাকবে না, সেই শিল্পটা সম্পূর্ণভাবে ধ্বং হয়ে যাবে এবং তার সঙ্গে জড়িত লক্ষ শ্রমিকের জীবন শেষ হয়ে যাবে। এইরকম অবস্থা দাঁড়িয়েছে। এটা ঠিক যে কোনও শিল্পের উৎপাদিত সামগ্রী খানিকটা ফরেন মার্কেটের উপরে নির্ভর করে। তবে এটা সব সময় সব জায়গায় ঠিক নয়। ওয়াগন শিল্পের মতো শিল্পে গোট পৃথিবীতে বাজার খুঁজতে যেতে পারে না যে কোথায় তার মাল বিক্রি হবে। আমাদের দেশে যে ওয়াগন শিল্প গড়ে উঠেছে, তা মূলত রেল পরিকাঠামোর উপরে ভিত্তি করে। এখানে

রেল পরিকাঠামো স্বাধীনতার আগে তৈরি হয়েছে স্বাধীনতার পরে তার .বিশেষ অগ্রগতি হয়নি। রেল ব্যবস্থার উপরে নির্ভর করে যেসব শিল্প গড়ে উঠেছে, তারমধ্যে অন্যতম প্রধান শিল্প হচ্ছে ওয়াগন শিল্প। রেল দপ্তর বছরের প্রথমে এই রকম লক্ষ্যমাত্রা স্থির করেন, মাঝামাঝি সময়ে সেই লক্ষ্যমাত্রার পরিবর্তন করেন এবং বছরের শেষ দিকে আবার তা পরিবর্তন করেন এবং এইভাবে চলার ফলে একটা ভয়ঙ্কর অবস্থা সৃষ্টি হয়। কেন্দ্রীয় রেলমন্ত্রী নিজে বলেছেন যে বিদেশ থেকে তিনি যদি সস্তায় ওয়াগন পান তাহলে এখান থেকে কিনবেন কেন? তাহলে ন্যূনতম যে সুরক্ষা ব্যবস্থা যেটা থাকা দরকার তা থাকছে না। এরসঙ্গে শ্রমিকদের অর্থনীতির প্রশ্ন জড়িত, এটা আপনারা সকলেই জানেন। ওয়াগন শিল্পের যে অবস্থা দাঁড়িয়েছে এটা কিন্তু পরিকল্পনায় ভুল-ভ্রান্তি থেকেই সৃষ্টি হয়েছে। এটা বৈদেশিক কোনও বিষয় থেকে আসছে না, এটা শুধুমাত্র আমাদের ভুল চিন্তার জন্য, একটা বিভ্রান্তি থেকেই এসেছে এবং কেন্দ্রীয় সরকার সেই ভুলটা করেছেন। আর একটি উল্লেখযোগ্য বিষয় এই প্রস্তাবের মধ্যে বলা হয়েছে সেটা হচ্ছে ৩।৪ অংশ ওয়াগান তৈরির সিদ্ধান্তের ব্যাপারে রেল দপ্তর যে সিদ্ধান্ত নিয়েছে তাকে পাল্টানো না গেলে সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্ত হবে পশ্চিমবাংলার শিল্প, এটাকে না বাঁচানো সরকারি ও বেসরকারি কারখানা বন্ধ হয়ে যাবে। ইতিমধ্যে চরম অনিশ্চিত অবস্থা দেখা দিয়েছে এবং শিল্পে অসংখ্য শ্রমিকের জীবনযাত্রা বিপন্ন হয়েছে এবং তাদের শিল্পে নাভিশ্বাস উঠেছে। আমরা এই সর্বদলীয় প্রস্তাবের মাধ্যমে এর আগে রাজ্যের মাধ্যমে এবং মাননীয় মুখ্যমন্ত্রী ২।৩ বার লিখেছেন, বারবার লেখার পর তারা ৭ হাজার ওয়াগান-এর অর্ডার দিয়েছিল, কিন্তু ২০।২২ হাজার যদি ওয়াগান অর্ডার না দেয়, তাহলে যেগুলি ওয়াগান তৈরি করে সেইগুলি চলতে পারবে না। আমার বলার সময় আর নেই। যাইহোক এই প্রস্তাব আমি সর্বান্তকরণে সমর্থন করছি, বিধানসভার সর্বদলীয় প্রস্তাবের সাথে রাজ্য সরকার সম্পূর্ণভাবে একমত এবং মুখ্যমন্ত্রী চেষ্টা করার পর কিছু অর্ডার এসেছিল, এটা ২০।২২ হাজার অর্ডার না এলে সমস্ত কারখানাগুলি চালানো সম্ভব নয়। এটার জন্য আমরা সকলে মিলে চেষ্টা করব। আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, মাননীয় সদস্য মানস ভুঁইয়া এবং অন্যান্যরা ওয়াগান ইন্ডাস্ট্রি সম্পর্কে যে প্রস্তাব এনেছেন, আমরা সেই প্রস্তাবকে সর্বদলীয়ভাবে গ্রহণ করেছি এবং আমাদের দল থেকে এই প্রস্তাবের সমর্থনে এর আগে আমরা এটা সই করেছি। তার মানে এই নয় যে, এ প্রসঙ্গে বলতে গিয়ে বিদ্যুতবাবু যা বললেন সেইগুলিকে আমরা সমর্থন করি। এই যে শিল্পের সম্বন্ধে একটা সমস্যা যেন এটা কমিউনিজম এর মাথাকে আচ্ছন্ন করে রাখে, এটা হ্যাভ মোর অর লেস been the captive industries of Indian Railways আজকের দিনে যে কোনও ইন্ডাস্ট্রির তার একটা পারসপেকটিভ প্ল্যানিং করা দরকার, শুধু ভাবলে চলে না যে আমি একটা সোর্স থেকে অর্ডার পাব, সব সময় নির্ভর করে থাকব এবং সেখানে শিল্পের ফরোয়ার্ড থিংকিং যদি দরকার হয়, এই অর্ডার যদি কমে আসে তাহলে আমি

কোনওভাবে ডাইভারসিফাই করব। ওয়াগান ইন্ডাস্ট্রির যে ক্রাইসিস, সেই ক্রাইসিসকে যাতে এই বছরে ওভারকাম করা যায় তার জন্য আমরা দাবি রাখব এটা বাড়ানো হোক, কম পক্ষে ২০।২২ হাজার ওয়াগান ইন্ডাস্ট্রির জন্য অর্ডার যাতে দেওয়া হয়, যাতে এই বছরে ব্যাপক লে অফ, ছাঁটাই না করা হয়, এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী যে দাবি করেছেন সেটাকে একবাক্যে সমর্থন করব। কিন্তু ওয়াগান ইন্ডাস্ট্রির যে ক্রাইসিস, এটার ব্যাপারে দু-একটি কথা বলতে চাই। স্যার, আমি যেটা বলতে চাই, এখানে যে হেভি ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রি যেটা সেকেন্ড ওয়ার্ল্ড ওয়ারের পর থেকে কার্যত মডার্নাইজেশন হয়নি এবং রিসেশন যখন প্রথম এল পশ্চিমবঙ্গে সে সময় শ্রমিকদের ডিসকনটেনমেন্ট সবচেয়ে বেশি পৌঁছেছিল, সেটা কিন্তু ওয়াগান ইন্ডাস্ট্রির রেলওয়ে অর্ডারকে কেন্দ্র করে হয়েছিল। প্র্যাকটিকালি সে সময় কংগ্রেসের সামনে যে পলিসি ছিল ব্রেথওয়েট, জেশপ, সেগুলি রুগ্ন অসুস্থ হয়ে যায়। সেই সময় ইন্দিরা গান্ধী প্রধানমন্ত্রী থাকাকালীন এক একটা কোম্পানিকে তিনি ন্যাশনালাইজড করেছিলেন ব্রেথওয়েট, বার্ণ, জেশপ এইসব কারখানাকে তিনি ন্যাশনালাইজড করেছিলেন ১ বছর, ২ বছর শুধু জেপন লসের মুখ দেখেনি। মেন হচ্ছে, আমরা রেলওয়ের এ বাল্ক অর্ডারের উপর নির্ভরশীল হয়ে পড়েছিলাম। এর সঙ্গে যোগ দিয়েছে বিড়লার টেক্সম্যাকো যারা মেনলি চেক্সটাইল মেশিনারি তৈরি করে। তারাও এই ওয়াগন শিল্পে এলো যেহেতু এতে ইজি মানি আসতে পারে। তারপর মোদির হিন্দুস্থান ডেভেলপমেন্ট কর্পোরেশন, তারাও চলে এলেন এই ওয়াগন শিল্পে। আমাদের এই ওয়াগন তো শুধু এখানেই ব্যবহৃত হয়না, বিদেশেও এক্সপোর্ট হয়। কোরিয়া, সাউথ ইস্ট এশিয়াতে ব্যাপকভাবে আমাদের ওয়াগন এক্সপোর্ট হয় যদি ইন্ডিয়ান রেলওয়ে মেন স্টে। এখন ইন্ডিয়ান রেলওয়ে তাদের খরচ কমাবার চেষ্টা করছে দেখলাম হঠাৎ করে তারা বললেন যে আমরা নিজেরা ওয়াগন কিনব না, ইউজাররা নিজেদের ওয়াগন কিনবেন। এখন যারা ইউজার তারা তো যেখানে কাট ম্যানি পাবে সেখান থেকে কিনবে। আমরা এই পলিসি সমর্থন করি না। রেলওয়ে সংস্থা লাভজনক হোক আমরা চাই ইন্ডাস্ট্রির ডাইভারসিফিকেশন হোক, এক্সপোর্ট বেড়ে যাক আমরা চাই সেইজন্য সেইভাবে বিষয়টি দেখতে হবে। এখন বিড়লার টেক্সম্যাকো তারা বেশি করে টেক্সটাইল মেশিনারি তৈরি করতে পারে, মোদিরা অন্য জায়গায় কারখানা করছে, পশ্চিমবাংলায় তারা আরও কিছু করুক আমরা চাই এবং ব্রেথওয়েট, বার্ন, জেশপের ব্যাপারটা বি. আই. এফ. আরে গিয়েছে সেখানে ভাল রিহ্যাবিলিটেশনের প্যাকেজ বের হোক আমরা চাই। তবে এই অবস্থায় বিড়লার টেক্সম্যাকো প্রেসিডেন্ট মহেশ্বরার সঙ্গে সিটুর ইউনিয়নের নেতাদের একসঙ্গে প্রেস কনফারেন্স করাটা যে কাগজে বেরিয়েছে সেটার কতটা লজিক্যাল এক্সটেন্ট আছে সেটা ভেবে দেখুন। এই বলে এ দাবি সমর্থন করে শেষ করছি।

[3-10 – 3-20 p.m.]

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জিঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের এই হাউসে যে সর্বদলীয় প্রস্তাব মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া এনেছেন তার জন্য সর্বপ্রথমে প্রস্তাবকে আন্তরি

ধন্যবাদ জানিয়ে কয়েকটি কথা বলছি। আমি প্রথমে প্রস্তাবের দৃষ্টি আকর্ষণ করব প্রস্তাবের একটি অংশের প্রতি, বোধহয় তিনি খেয়াল করেননি, এখানে একটা ছাপার ভুল বেরিয়েছে, ৫-এর পাতার সেকেন্ড লাইনে, লেখা আছে রেলওয়ে ইন্ডাস্ট্রি বোর্ড। এখানে 'ইন্ডাস্ট্রি' কথাটা অপ্রাসঙ্গিক তাই এটা বাদ যাবে। এবারে আমি আমার মূল কথায় আসছি। স্যার, আমি এ ব্যাপারে একটা দৃষ্টি আকর্ষণী প্রস্তাব দিয়েছিলাম এবং মাননীয় অধ্যক্ষ মহাশয় অনুগ্রহ করে তা অনুমোদন করায় মাননীয় শিল্পমন্ত্রী বিদ্যুত গাঙ্গুলি মহাশয় এ সম্পর্কে গত ১৬ই জুন একটি দীর্ঘ বিরতি দেন। কিন্তু বিবৃতি দিয়েই তো সব সমস্যার সমাধান করা যায় না। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ আমি তাই এ সম্পর্কে আমার কিছু কথা বলছি। ব্যাপারটি সবটা রাজ্য সরকারের হাতে নেই। স্যার, যেহেতু এটা ঐক্যবদ্ধ প্রস্তাব সেইহেতু আমি এর মূল সুরটা অন্য প্রসঙ্গ এনে নষ্ট করতে চাই না। অধ্যাপক সৌগত রায় মহাশয় তার স্বভাবসুলভ ভঙ্গীমায় কমিউনিস্টদের বিরোধিতা করতে গিয়ে হঠাৎ করে যেসব বিষয়ের অবতারণা করলেন সেসব প্রসঙ্গ তুলেও আমি বিতর্ক সৃষ্টি করে এর মূল সুরটা কেটে দিতে চাই না। আপনারা সকলেই জানেন যে এর সঙ্গে জড়িত লক্ষাধিক শ্রমিক কর্মচারী এরজন্য আজকে ক্ষতিগ্রস্ত। ওয়াগন শিল্পে আজ গভীর সঙ্কট। পশ্চিমবঙ্গ সরকার এরজন্য এত বেশি উদ্বিগ্ন যে মাননীয় মুখ্যমন্ত্রী গত ১৫ই সেপ্টেম্বর, '৯৩ এবং ৪ঠা নভেম্বর '৯৩ দুটি চিঠি রেলমন্ত্রী এবং প্রধানমন্ত্রীর কাছে লিখেছেন এবং তার সঙ্গে আমি এইমাত্র মাননীয় শ্রমমন্ত্রীর কাছ থেকে জানতে পারলাম যে আগামী ২৭শে স্টেট লেবার অ্যাডভাইসারি বোর্ডের যে মিটিং ডাকা হয়েছে যাতে মাননীয় মুখ্যমন্ত্রী পৌরহিত্য করবেন সেখানেও এই ওয়াগন ইন্ডাস্ট্রির সঙ্কট নিয়ে বিশেষ গুরুত্ব দিয়ে আলোচনা হবে এবং সমস্ত কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন সেখানে মতামত বিনিময় করবেন। স্যার, ৮ম পরিকল্পনায় বাৎসরিক ২৫ হাজার ওয়াগান উৎপাদনের ব্যবস্থা রাখা হয়েছিল। কিন্তু দেখা গেল ৯৪-৯৫ আর্থিক বছরে ঠিক হল বছরে ২৫ হাজার ওয়াগান তবে টার্গেট করা হল। কিন্তু তার ৩০ ভাগ কমিয়ে দিয়ে ৯৪-৯৫ সালের বাজেটে ১৮ হাজার ওয়াগান করা হয়। তাও এখনও পর্যন্ত রিলিজ হয়নি। মুখ্যমন্ত্রী এবং পার্লামেন্টের মেম্বারদের চেষ্টায় ৬ হাজার ৬০০ পোর হুইলার এর অর্ডার এসেছে। ভবিষ্যতে যে আরও অর্ডার আসবে এর কোনও নিশ্চয়তা এখনও পর্যন্ত পাওয়া যায়নি। আপনি জানেন ভারতবর্ষের এই রকম ১০টা ইউনিট আছে তার মধ্যে পাঁচটা পশ্চিমবঙ্গে আছে। বার্ন স্ট্যান্ডার্ড, ব্রেথওয়েট, জেশপ, এইগুলো সব রাষ্ট্রায়ত্ত সংস্থা। আর প্রাইভেট সেক্টারে টেক্সম্যাকো এবং হিন্দুস্থান ডেভেলপমেন্ট কর্পোরেশন। এই ইউনিটগুলোর টোটাল লাইসেন্স ক্যাপাসিটি হচ্ছে ৩৫ হাজার ৩৭৬। যার ৭০ ভাগ পশ্চিমবঙ্গে। প্ল্যানিং কমিশন বলেছে ১ লক্ষ ১৬ হাজার ওয়াগান বিল্ডিং ভারতবর্ষে তৈরি করার ব্যবস্থা হোক। প্ল্যানিং কমিশন সবটা নিয়ে উচ্চ পর্যায়ে বৈঠক করেছিলেন এবং বলেছিলেন নেসেসারি ফান্ড রিলিজ করে দেবেন। কিন্তু দেখা গেল ৯২-৯৩ সালে অর্ডার যা প্লেস হল, ৯৩-৯৪ সালে তার থেকে নেমে এসে ১৮ হাজার ৫০০ হলো। এর ফলে একটা ভয়াবহ সঙ্কটের মধ্যে এই ইন্ডাস্ট্রিগুলো পড়ল। এখন এমন অবস্থা, মালিকের সঙ্গে যেখানে শ্রমিকদের লড়াই হয়, সেখানে মালিক শ্রমিকদের দুটো ইউনিয়ন এক সঙ্গে

দাঁড়িয়ে এই ইন্ডাস্ট্রিকে বাঁচাবার জন্য আওয়াজ তুলেছে। ভারতবর্ষের অর্থনৈতিক পরিস্থিতি এবং শিল্পের পরিস্থিতি এমন জায়গায় এসে দাঁড়িয়েছে। এই কারণে আমি মনে করাতে চাই ৬৬-৬৭ সালে আমাদের রাজ্যে এবং সমগ্র দেশে ওয়াগান শিল্প এই রকম একটা গভীর সঙ্কটের মধ্যে পড়েছিল। তখনও এই রকম অর্ডার আসেনি। যার ফলে ভারত গভর্নমেন্ট কতকগুলো ইন্ডাস্ট্রির পরিচালনভার গ্রহণ করেছিল। যেমন বার্ড, জেশপ ইত্যাদি। আমার কাছে একটা হিসাব আছে, এই সব কোম্পানিগুলোকে ভাল করে যাতে চালানো যায় তার জন্য আমরা সি. আই. টি. ইউ. এর তরফ থেকে প্রধানমন্ত্রীর কাছে একটা মেমোরেন্ডাম সাবমিট করেছিলাম। জুন ৯১ থেকে জুন ৯৩-তে জেশপে ৭৯০ জন শ্রমিকের সংখ্যা কমে গেছে। সুতরাং এই সব বিতর্কে আমি যাচ্ছি না। কারণ এটা একটা ঐক্যবদ্ধ প্রস্তাব। আমি খালি দেখাতে চাইছি ব্রেথওয়েট, বার্ন এ ৯১ থেকে ৯৩ সালে ১০২ ওয়ার্ক ফোর্স কমে গেছে। বি. আই. এফ. আর. এ বার্ন এবং অন্যান্য ইন্ডাস্ট্রিগুলো গিয়ে কী পরিণতি হবে সেটা সকলে জানি। আমি যে কথা বলতে চাই রেলওয়ে বোর্ড, তারা ভাবছে বিদেশ থেকে আমদানি করবে ওয়াগান। তাহলে কিন্তু পশ্চিমবাংলা তথা ভারতবর্ষের ওয়াগান শিল্প ধ্বংস হয়ে যাবে। এটা হতে দেওয়া যায় না। রোড ট্রান্সপোর্টের সঙ্গে তুলনা করে কোনও লাভ নেই। এতে বিদেশি অয়েল কনজাম্পশন বেশি হয়। সুতরাং রেলওয়ে ওয়াগান শিল্পকে বাড়ানোর জন্য ৮ম পরিকল্পনায় যে প্ল্যানিং করা হয়েছিল, সেটা বজায় রাখা হোক। এই বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে পর্যালোচনা চলছে তাতে মাননীয় মন্ত্রী বিদ্যুতবাবু, অধ্যাপক সৌগত রায় এবং শান্তশ্রীবাবু অংশগ্রহণ করলেন। এ কথা সত্য এবং এ কথা ঠিক যে, এ বিষয়ে আমাদের রাজ্য খুব সঙ্কটের মধ্যে দিয়ে চলছে। বাস্তবকে স্বীকার করে নিয়েই এ কথা বলতে হবে যে, আমাদের যেখানে ন্যূনতম প্রয়োজন কম করে—যেটা না হলেই নয়—প্রায় ২২ হাজার ওয়াগনের অর্ডার। সেখানে এখন পর্যন্ত আমরা ৬ হাজার থেকে ৭ হাজার ওয়াগনের অর্ডার পেয়েছি। সৌগতবাবু একটা বিষয় উল্লেখ করেছেন। আমিও সে বিষয়টির প্রতি একটু আলোকপাত করতে চাই। শান্তশ্রীবাবু এবং বিদ্যুতবাবুও জানেন যে, ওয়াগনের অর্ডার পাওয়ার সঙ্গে সঙ্গে আমাদের সংস্থাগুলো অ্যাডভান্স পেমেন্ট দাবি করেন। মুশকিল হচ্ছে এই জায়গায়। বর্তমানে যে ভাবে অর্থনৈতিক ব্যবস্থা চলছে তাতে ওঁরা যদি অ্যাডভান্স পেমেন্টের জোরালো দাবি রেখে সেই দাবির ওপর দাঁড়িয়ে থাকেন তাহলে সমগ্র ব্যাপারটাই জটিল হয়ে যায়। মাননীয় মুখ্যমন্ত্রী এবিষয়ে বলেছেন। আমরা যখন এর আগে সর্বদলীয় প্রতিনিধি দল নিয়ে আমাদের রাজ্যের বিভিন্ন রেল প্রকল্প সম্পর্কে কথা বলতে দিল্লিতে গিয়েছিলাম তখন প্রসঙ্গক্রমে এই ওয়াগনের বিষয়টা উঠেছিল, আমরাও বলেছিলাম—এবিষয়ে আমাদের কোনও দ্বিমত নেই, এবিষয়টাও দেখা উচিত। যদি শুধু ইন্ টার্মস অব ইকনমিক বেনিফিট আমরা ভাবি ইন্ রিলেশন টু ইউটিলাইজ অব দি হিউম্যান রিসোর্স আমরা যদি ভুলে যাই তাহলে আমাদের রাজ্যই শুধু ক্ষতিগ্রস্ত হবে না,

সার্বিকভাবে আমাদের অর্থনীতি ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হবে। আমাদের রাজ্যে সেই বুনিয়াদ আছে, আমাদের রাজ্যের শিল্পের সেই ক্ষমতা আছে, আমাদের রাজ্যের যে শিল্পগুলোর উল্লেখ করেছি এই প্রস্তাবের মধ্যে, তাদের সেই যোগ্যতা রয়েছে এবং আমাদের রাজ্যের শ্রমিকদের সেই মানসিকতাও রয়েছে—ওঁরা ঠিক সময়ের মধ্যেই ওয়াগন প্রস্তুত করে প্রাপ্ত অর্ডার সরবরাহ করতে পারেন। আমি বিদ্যুতবাবুর সঙ্গে একটা বিষয়ে সম্পূর্ণ এক-মত, যদি আমরা কম করে ২২ হাজার ওয়াগনের অর্ডার না পাই তাহলে আমরা হিসেব করে দেখেছি যে, আমাদের শ্রমিক বন্ধুরা এবং এখানকার শিল্পগুলো খুবই আঘাত পাবে। আমাদের এখানকার কাঠামো ভেঙে পড়বে। তাই সঠিক সময় আমরা বাংলার স্বার্থে, এখানকার অর্থনীতির স্বার্থে কোনরকম রাজনৈতিক দৃষ্টিভঙ্গির মধ্যে নিজেদের না জড়িয়ে, এখানে রাজনৈতিক বিতর্কের কোনও সীমারেখা না রেখে প্রস্তাব উত্থাপন করেছি। কংগ্রেস যে কথা বার বার বলে, সে কথাই এখানে আমরা আবার বলছি যে, আমরা কোনও নেগেটিভ অ্যাপ্রোচের কথা বলতে চাই না—যদিও শাসকদলের মানুষরা আমাদের বিরুদ্ধে বলেন যে, আমরা নাকি বাংলার স্বার্থে কথা বলি না। কিন্তু তার কোনও প্রমাণ এই হাউসে নেই। আমি যত দিন এই হাউসের সদস্য আছি, আমি দেখছি যে, বাংলার স্বার্থে, বাংলার মানুষের স্বার্থে যখনই প্রয়োজন হয়েছে তখন এলাকার শাসকদলের সঙ্গে, সরকারের সঙ্গে সমান্তরাল ভাবে, একইভাবে জোরালো দাবি কংগ্রেসের পক্ষ থেকেও তোলা হয়েছে। আমরাও কেন্দ্রের কাছে দাবি করেছি, আন্দোলন করেছি এবং তাকে পরিপূর্ণ রূপ দেওয়ার জন্য সব দিক থেকে পদক্ষেপ গ্রহণ করেছি। সেদিক থেকে রেলওয়ে ওয়াগনের অর্ডারের ক্ষেত্রেও আমাদের দৃষ্টিভঙ্গিও খুবই স্বাভাবিকভাবে এবং খুবই পরিষ্কারভাবে আমরা এখানে আমাদের প্রস্তাবের মধ্যে রেখেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শুধু যে বিষয়টা নিয়ে এখানে আমার একটু কথা বলা দরকার সেটা হ'ল—আজকেই শুধু নয়, গত কয়েক বছর ধরেই এই সমস্যা চলছে, এখানে মন্ত্রী মহাশয় বিদ্যুতবাবু এবং শ্রমমন্ত্রী শান্তিবাবু রয়েছেন, তাঁরা নিশ্চয়ই স্বীকার করবেন—যে কথাটা নিয়ে এখানে আজকে একটু বিতর্কের সৃষ্টি হয়েছে—সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় ওয়ার্ক কালচার একদম নষ্ট হয়ে গেছে। শান্তিবাবু বলবার চেষ্টা করলেন যে, এটা ঠিক কথা নয়। কিন্তু সৌগতবাবু শুধু সমস্যাটা তুলে ধরতে চেয়েছিলেন যে, আমরা যখন প্রোডাকশনের কথা বলব, আমরা যখন সরবরাহের কথা বলব, আমরা যখন কেন্দ্রের সহযোগিতার কথা বলব, আমরা যখন বাংলার মানুষের কথা বলব তখন নিশ্চয়ই আমাদের ওয়ার্ক কালচারের দিকেও নজর দিতে হবে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমার মনে হচ্ছে এই আলোচনা নির্দিষ্ট সময়ের মধ্যে শেষ হবে না, সে জন্য আমি সভার অনুমতি নিয়ে সময় আরও ৫ মিনিট বাড়িয়ে দিচ্ছি। আশা করছি এতে কারও আপত্তি নেই।

(সময় ৫ মিনিট বৃদ্ধি করা হয়।)

[3-20 – 3-30 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আজকে সারা ভারতবর্ষে যে ওয়ার্ক কালচার গড়ে উঠছে, বামপন্থী বন্ধুরা, যাঁরা এখানে শাসকদের প্রতিভূ হিসাবে সরকার চালাচ্ছেন তাঁদের সেই দৃষ্টিভঙ্গির প্রতিফলন সরকারি কাজের ক্ষেত্রে এবং অর্থনৈতিক মূল্যায়নের ক্ষেত্রে প্রতিফলিত হবে না? এই জিনিস কেন আজকে হবে না? আজকে সারা ভারতবর্ষ একদিকে চলবে আর আমাদের পশ্চিমবঙ্গ একদিকে চলবে এই জিনিস কেন আজকে হবে? সেক্ষেত্রে আমি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই, যে বিষয়ে আমাদের কলঙ্কিত করছে—সারা ভারতবর্ষের বুকে এমন কি আন্তর্জাতিক দুনিয়ার ক্ষেত্রে এই রাজ্যের মুখ্যমন্ত্রী বারেবারে এই রাজ্যে শিল্প গড়ে তোলার জন্য, এই রাজ্যের শিল্পের বিনিয়োগ করার ক্ষেত্রে যে উদ্যোগ নিচ্ছেন তার উৎসাহব্যঞ্জক পদক্ষেপ আমরা দেখতে পাচ্ছি না। আমি কোনও রাজনৈতিক বিতর্কে যেতে চাই না, কারণ পরিবেশ নষ্ট হবে। আমি সেই দৃষ্টিভঙ্গির মধ্যে গিয়ে পর্যবেক্ষণভিত্তিক কথা বলতে চাই না, আমি শুধু এই কথা বলব, যে রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে এই রাজ্য সরকার চলেন—আমার মনে হয় সেই সময় এসেছে, দি টাইম হ্যাজ কাম টু কাম—আউট অফ দ্যাট এরিয়া। সেই জায়গায় বেরিয়ে আসার সময় এসেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি সমস্ত সদস্যদের ধন্যবাদ জানাচ্ছি যারা এই প্রস্তাবকে সমর্থন করেছেন। আমি ধন্যবাদ জানাচ্ছি, সেইসব সদস্যদের যারা এই প্রস্তাবকে সমর্থন করে অংশ গ্রহণ করেছেন। আমি আশা পোষণ করব, আমাদের এই সম্মিলিত সর্বদলীয় প্রস্তাব বিধানসভা থেকে পাস হয়ে যাবার পর রাজ্য সরকারের মাধ্যমে দিল্লিতে যাবে এবং কেন্দ্রের রেলওয়ে দপ্তরের মাননীয় মন্ত্রী এই প্রস্তাবটি সহানুভূতির সঙ্গে দেখবেন। আমরা এই প্রস্তাবে প্রধানমন্ত্রীরও দৃষ্টি আকর্ষণ করতে চেয়েছি। এই প্রস্তাবে যে সদর্থক প্রচেষ্টা গ্রহণ করা হয়েছে তার স্বাভাবিকভাবে ফলপ্রসু প্রতিফলন দেখতে পাব। আমি এই বিষয়ে শাসকদলের প্রতিনিধি বিশেষ করে মাননীয় শিল্পমন্ত্রী এবং মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়কে বলব সংঘর্ষমূলক রাজনৈতিক পদক্ষেপ থেকে সরে আসুন বাংলার মানুষের স্বার্থে, শ্রমজীবী মানুষের স্বার্থে। কারণ আজকে বাংলার অর্থনীতি আস্তে আস্তে অন্ধকারের দিকে এগুচ্ছে। সময় এসেছে টু রিয়ালাইজ দি প্র্যাগমেটিক অ্যাপ্রোচ অফ ইকোনমিক ডেভেলপমেন্ট অফ গভর্নমেন্ট অফ ইন্ডিয়া। সেই জায়গায় দাঁড়িয়ে শুধু শুধু অহেতুক রাজনৈতিক পদক্ষেপ গ্রহণ করা শিল্পের স্বার্থে, শ্রমিকের স্বার্থে ঠিক হবে না। আমি সমস্ত সদস্যদের ধন্যবাদ জানাচ্ছি সময়পোযোগী প্রস্তাব আপনারা সমর্থন করেছেন। আমি আশা পোষণ করছি, সর্বদলীয় যে প্রস্তাব গৃহীত হবে তা এই হাউসের মাধ্যমে, রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় রেলদপ্তরের মন্ত্রীর কাছে যাবে এবং তিনি সহানুভূতির সঙ্গে এই রাজ্যের শিল্পের স্বার্থে, শ্রমিক বন্ধুদের স্বার্থে, অর্থনৈতিক উন্নয়নের স্বার্থে, শিল্পগুলিকে বাঁচিয়ে রাখার স্বার্থে বিশেষ করে ওয়াগন শিল্পের সঙ্গে যে সমস্ত শ্রমিকরা যুক্ত তাদের স্বার্থে দৃষ্টি দেবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Manas Bhunia that—

Whereas Wagon and Coach building alongwith component industries for the Indian Railways have been the mainstay for some of the premier Engineering Industries in West Bengal ;

Whereas Public Sector Companies like Burn Standard (Howrah and Asansol), Braithwaite, Jessop, etc. and Private Sector Industries like Texmaco and Hindusthan Development Corporation have more or less been the captive industries of Indian Railways ;

Whereas these industries catering to more than 50% of the annual demand of Wagons from the Indian Railways ;

Whereas out of the total licensed capacity of 35,376 in terms of four-wheeler units, almost 70% of the same is located in West Bengal ;

Whereas this industry has been unprecedentedly hit by the sudden curtailment of orders by the Railway Industry Board ;

Whereas in spite of repeated requests by the Chief Minister of West Bengal, Members of Parliament and Trade Unions, the situation has not improved sufficiently resulting in crippling of the Wagon Industry and jeopardising the very existence of the units affecting the livelihood of thousands of workers ; and

Whereas this slashing down of Wagon production even below the quantity projectd in the last Union Budget will not only completely jeopardise the Engineering Industry in West Bengal but also will have its adverse effects on the economy of West Bengal ;

This House, therefore, express its grave concern over the situation and urges upon the Government of India and particularly the Railway Ministry through State Government to revise their policy so that these units may be saved from ruination, was them put and carried.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি অর্ডারটা একটু চেঞ্জ করছি। আমি প্রথমে শ্রী সমর বাওড়া, প্রশান্ত প্রধান, ক্ষিতিরঞ্জন মন্ডল এবং শ্রীমতী নন্দরাণী ডলের আনা প্রস্তাবটি প্রথমে নিচ্ছি। তারপর এখন যেটা হওয়ার কথা ছিল সেটা পরে হবে। আশা করি, সকল সদস্যের সমর্থন আছে।

[3-30 – 3-40 p.m..]

**শ্রী সমর বাওড়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৮৫ ধারা অনুযায়ী যে প্রস্তাব আমি

এনেছি সেই প্রস্তাবটি পাঠ করে আমি মুভ করছি, আমার বক্তব্য আমি জবাবি ভাষণের সময় রাখব।

"যেহেতু পশ্চিমবঙ্গের কৃষির অগ্রগতি, কেন্দ্রীয় সরকারের গৃহীত কৃষিনীতিদ্বারা বিরূপভাবে প্রভাবিত হতে পারে।

যেহেতু গ্যাট চুক্তি, আই. এম. এফ, বিশ্বব্যাঙ্ক প্রভৃতি দ্বারা প্রভাবিত বর্তমান কেন্দ্রীয় কৃষিনীতি ভূমি সংস্কারের মাধ্যমে প্রকৃত কৃষকদের উৎসাহিত করার বিরোধী ;

যেহেতু কেন্দ্রীয় কৃষিনীতি কৃষকদের সুলভ মূল্যে কৃষি উপকরণ—বীজ, সার সেচ বিদ্যুত প্রভৃতি সরবরাহের বিরোধী ; এবং

যেহেতু কেন্দ্রীয় কৃষিনীতি রপ্তানিযোগ্য কৃষিপণ্য উৎপাদনের নামে খাদ্যে স্বয়ংসম্পূর্ণতা অর্জনের পরিপন্থী ;

অতএব, এই সভা বর্তমান কৃষিনীতির পরিবর্তন করে দেশের জন্য এক স্বনির্ভর কৃষিনীতি গ্রহণ করতে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাচ্ছে।"

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, এই যে মাননীয় সদস্য শ্রী সমর বাওড়া এখানে যে প্রস্তাব এনেছেন এটা গ্যাট চুক্তি এবং ডাঙ্কেল প্রস্তাবের বিরুদ্ধে সি. পি. এমের যে দেশব্যাপী অপপ্রচার তারই একটা অংশ এবং আমরা যে রকমভাবে এই অপপ্রচারের বিরোধিতা করছি। আমি বিনীতভাবে মাননীয় বামপন্থী সদস্যদের দু-একটি কথা খুব শক্তভাবে মনে করিয়ে দিতে চাই যে, আমাদের দেশ যখন স্বাধীন হল আমরা খাদ্যে স্বয়ং সম্পূর্ণ ছিলাম না এবং পুরো ৫০ এবং ৬০-এর দশকে ভারতবর্ষকে আমেরিকার পি. এল ৪৮০ গমের উপর নির্ভর করতে হয়েছে। খিদিরপুর ডকে গম আনলোড হতো এবং তারপর কলকাতার র‍্যাশন দোকানে গম পাওয়া যেত। এই পরিস্থিতি আমরা নিজের চোখে দেখেছি, আমরা দেখেছি ৫০ এবং ৬০ এর দশকে একটা অভাবের সময়ে এই জুন, জুলাই, আগস্ট মাসে গ্রাম থেকে মানুষ কি রকম করে এসে কলকাতার ফুটপাথে শুয়ে থাকতেন। এই পরিস্থিতির পরিবর্তন কার জন্য হল? এর পিছনে দেশের বামপন্থীদের কোনও ভূমিকা আছে? ভূমিকা হচ্ছে সেই মাননীয়া ইন্দিরা গান্ধীর যিনি এই দেশে সবুজ বিপ্লব আনার কথা বলেছিলেন। যিনি পাঞ্জাব, হরিয়ানা এবং উত্তরপ্রদেশের আধুনিক কৃষি, আধুনিক মেকানাইজড উন্নত ধরনের বীজ এবং সার এবং উন্নত ধরনের কৃষিনীতিকে ব্যবহার করে উৎপাদনকে বহু গুণ বাড়িয়ে দিয়ে দিয়েছিলেন। কৃতিত্ব তাঁর, আজকে আমরা গর্ব করে বলতে পারি সি. পি. এমের লোকেরা বলতে পারেন না, পাঞ্জাবে পার একর উৎপাদিত হচ্ছে টেক্সাসের চেয়ে বেশি। টেক্সাসের চেয়ে বেশি গম উৎপাদন হয়। আমরা গর্ব করে বলি যেখানে আজকে ভারতবর্ষ পৌঁচেছে পাঞ্জাবে পার একর ইরেসপেকটিভ অফ ভ্যাগারিজ অফ ওয়েদার বর্ষা ভাল হল কি খারাপ হল ভারতবর্ষ ১৮ কোটি মেট্রিক টন আজকে খাদ্যশস্য উৎপাদন করে। একথা ঠিক যে গমে যে কৃষি বিপ্লব

আমরা করতে পেরেছিলাম সেই সবুজ বিপ্লব ধানের ক্ষেত্রে করা সম্ভব হয়নি। যে হাইইল্ডিং ভ্যারাইটি গমেতে সফল হয়েছিল চালের ক্ষেত্রে ততটা সফল হয়নি। ফিলিপাইনসের মেনিলা ইন্টারন্যাশনাল রাইস রিসার্চ ইন্সটিটিউট আছে আমাদের দেশে কটকে সেন্ট্রাল রাইস রিসার্চ ইন্সটিটিউট আছে তারা তাইচুং, আই. আর. এইট অনেক রকম ধানের চেষ্টা করেছিলেন কিন্তু সেই হাই ইল্ডিং ভ্যারাইটি অফ রাইস আমরা তৈরি করতে পারিনি। আজকে এই কথা মনে রাখা ভাল যে ফুড ফর ওয়ার্ক চালু করে কমরেডরা ভোট পান সেই ফুড ফর ওয়ার্কের গম আসছে পাঞ্জাব, হরিয়ানা থেকে।

[3-40 – 3-50 p.m.]

সেন্ট্রাল পুলে পশ্চিমবঙ্গ থেকে এক দানা চাল গমও যায় না। পশ্চিমবঙ্গ শুধু নেবার জন্য দাবি করে, দিতে পারে না কিছুই। এই হচ্ছে বামফ্রন্ট সরকারের অবদান! মাননীয় বামপন্থী বন্ধুরা জানবেন যে, কেন্দ্রীয় সরকারের কৃষি নীতির সাফল্যের উপর এই রাজ্যের রেশনিং ব্যবস্থা চলছে, ফুড ফর ওয়ার্ক এবং জওহর রোজগার যোজনার কাজ চলছে, যার উপর নির্ভর করে কমরেডদের রাজনৈতিক বেস টিকে রয়েছে। আজকে এটা ভাবতে হবে যে, এখানে কেন্দ্রীয় সরকারের কৃষি নীতির মূল কথা ছিল। তাতে বলা হয়েছিল, কৃষকদের আমরা সাবসিডাইসড রেটে সার দেব। এবছর ফার্টিলাইজারের সাবসিডি কত? এবছর মনমোহন সিং ৫,০০০ কোটি টাকা ফার্টিলাইজারে সাবসিডি দিয়েছেন কেন্দ্রীয় বাজেটে। কিন্তু আজকে আমাদের একথা ভাবতে হবে, পশ্চিমবঙ্গ একটা ভাল এগ্রিকালচার ইউনিভারসিটি ডেভেলপ করতে পারলেন না। যে সাফল্য লুধিয়ানা দেখিয়েছে, পন্থনগর দেখিয়েছে, সে সাফল্য পুশা, আই. আর. ৮য়ে তারা দেখিয়েছেন, সেটা আপনারা দেখাতে পারলেন না। এদিকে আপনারা কেন্দ্রীয় কৃষিনীতির বিরোধী! আজকে গ্যাট চুক্তির ফলে এর কি কোনও সাবস্ট্যানশিয়াল চেঞ্জ হয়েছে? উত্তর হচ্ছে, 'হয়নি।' কমরেডরা লিফলেট পড়ে, চটি চটি বই পড়ে হাফ-ডাইজেস্টেড ট্রুথ বলছেন, বলছেন—গ্যাট চুক্তির মধ্যে এগ্রিকালচার আছে। কিন্তু এই প্রথম গ্যাটের মধ্যে কৃষিকে নিয়ে আসা হয়েছে, কিন্তু সেটা আই. এম. এফের প্রেসারে নয়। ভারতবর্ষের মতো উন্নয়নশীল দেশ চেয়েছিল বলেই আজকে এগ্রিকালচারটা এর মধ্যে এসেছে। যেদিন বিশ্বনাথ প্রতাপ সিং এর নেতৃত্বে ১৯৮৬ সালে আমরা প্রথম উরুগুয়ে রাউন্ড টেবিলে গিয়েছিলাম সেদিন গ্যাটের মধ্যে এগ্রিকালচারকে ঢোকাবার দাবিটা উঠেছিল। আর এটা ফাইনালাইজড হয়েছে এই সেদিন যেদিন সুব্রাহ্মণ্যম স্বামীর নেতৃত্বে আমরা ব্রাসেলসে গিয়েছিলাম। তাই আপনাদের এক বুঝতে হবে যে, এক্ষেত্রে গ্যাট কি বলেছে। গ্যাটে এগ্রিকালচার নিয়ে যে ঝগড়া সেটা ভারতবর্ষের সঙ্গে উন্নত দেশগুলির নয়, সেটা আমেরিকার সঙ্গে ইউরোপিয়ান কমিউনিটির দেশগুলির এবং তাই জন্য আজকে ফ্রান্সের কৃষকরা সেখানে বিক্ষোভ দেখাচ্ছেন। আজকে জাপান, দক্ষিণ কোরিয়া—এসব দেশগুলি ভাবছেন যে, এরপর ভারতবর্ষ এবং বাংলাদেশ থেকে সস্তা দরে তাদের বাজারে চাল চলে যাবে। আজকে গ্যাট চুক্তি অনুযায়ী ৩ পারসেন্ট অফ দি মার্কেট অ্যাকসেস অফ এগ্রিকালচারাল প্রডাক্ট দিতে হবে, খুলে দিতে হবে

৩ পারসেন্ট বাজার। এর দ্বারা কিন্তু ভারতবর্ষ এফেক্টেড হবে না। যে দেশের ব্যালেন্স অফ পেমেন্ট আছে, যেমন ভারতবর্ষ, তাদের এটা দিতে হবে না, কিন্তু অন্যদের ৩ পারসেন্ট বাজার খুলে দিতে হবে। আজকে আমরা এগ্রিকালচারাল প্রোডাক্ট এক্সপোর্ট করতে পারি। আজকে ভারতবর্ষ থেকে বাসমতী চাল পৃথিবীর বাজারে যাচ্ছে। এরই মধ্যে এগ্রিকালচারাল কমোডিটিজের ক্ষেত্রে সমস্তরকম টেরিফ ব্যারিয়ার দূর করে দিয়ে মার্কেট গ্রিন তৈরি হয়েছে গ্যাট চুক্তির ফলে। আজকে মহারাষ্ট্র ৩০০ কোটি টাকার আম এবং ১৫০ কোটি টাকার সিডলেস আঙ্গুর বিদেশে রপ্তানি করছে বছরে। এক্ষেত্রে ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলি যখন এগিয়ে যাচ্ছে তখন পশ্চিমবঙ্গ গ্যাটের বিরোধিতায় ব্যস্ত। এখান থেকে কি করে কৃষিপণ্য এক্সপোর্ট করা যায় সে-ব্যাপারে এদের কোনও মাথা-ব্যথা নেই যেখানে এগ্রিকালচারাল কমোডিটিজ এক্সপোর্টের ক্ষেত্রে ফাই ইজ দি লিমিট। কেন্দ্রীয় কৃষিনীতির ফলে কৃষির উপর সাবসিডি কমে যাবে বলে আপনারা বুঝাচ্ছেন। বলা হচ্ছে, এর ফলে কৃষির উপর নির্ভরতা কমে যাবে। কিন্তু ভরতুকিটা কিন্তু কখনই উৎপাদন মূল্যের ১০ পারসেন্টের বেশি করা যাবে না। এক লক্ষ ১৩ হাজার কোটি টাকা হচ্ছে আমাদের বার্যিক কৃষি পণ্যের মূল্য। তা যদি হয় তাহলে ভারতবর্ষ কত সাবসিডি দিতে পারে? এক লক্ষ ১৩ হাজার কোটি টাকার যেখানে কৃষি উৎপাদন হয় সেখানে আমরা ১১ হাজার ৩ শত কোটি টাকা সাবসিডি দিতে পারি। আমরা এগ্রিকালচারে সাবসিডি দিচ্ছি অনেক কম যদি পারসেন্টেজ হিসাবে ধরি। গ্যাটের যে সময়সীমা, গ্যাট বলছে, ১৯৮৬, ৮৭ এবং ৮৮ সালের বাজার দর যদি ধরা যায়—ভারতবর্ষের বাজার দর, আর আন্তর্জাতিক বাজার দরের কি তফাৎ—তাহলে যে সাবসিডি দিচ্ছি তা নেগেটিভ। অর্থাৎ ৩০ হাজার কোটি টাকার সাবসিডি এখনও আমরা দিতে পারি। ১৯৮৬, ৮৭ এবং ৮৮ সালে, গ্যাটের ভিত্তিবর্ষ বাদ দিয়ে যদি সাবসিডি ধরি তাহলে ৫.২ পারসেন্ট-এর বেশি হয়না। সুতরাং কৃষিতে সাবসিডি দেবার ব্যাপারে কোনও ভাবেই গ্যাট চুক্তিতে ক্ষতিগ্রস্ত হয়নি। এখানে অনেকে সাবসিডির কথা বলেছেন। কিন্তু সাবসিডি দিয়ে ইকনমি চিরকাল চলতে পারেনা। আপনারা ফার্টিলাইজারে সাবসিডির কথা বলছেন। প্রকৃত পক্ষে ফার্টিলাইজার বেশি ব্যবহার করে বড় চাষিরা, সুতরাং ফার্টিলাইজারে সাবসিডি দিলে তারাই কিন্তু বেশি লাভবান হবে। আপনারা কি তাদের পক্ষে? আপনারা কি গ্রামের বড় জোতদারের পক্ষে? আপনারা কি তাদের কথা ভাবছেন? আমার মনে হয় আপনারা সেই দিকে চলে যাচ্ছেন। সারের ক্ষেত্রে, বীজের ক্ষেত্রে এবং ফসলের ক্ষেত্রে প্রোকিওরমেন্ট প্রাইসের সাবসিডি আমরা কমাইনি।

**(এই সময়ে ডেপুটি স্পিকার অন্য বক্তাকে ডাকায় মাইক অফ হয়ে যায়)**

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্য সৌগতবাবুর বক্তব্য মন দিয়ে শুনলাম। প্রথম কথা হচ্ছে, সাবসিডির প্রশ্ন নয়। জিনিসটা অনেক গুরুত্বপূর্ণ এবং সেইভাবে বিচার করা দরকার। আমরা জানি যে ১৯৫০ সালে ভারতবর্ষে যখন ৫ কোটি টন উৎপাদন হত, সেটা আজকে ১৮ হাজার টনে দাঁড়িয়েছে। আপনার জানা আছে

যে গত ৭।৮ বছর ধরে এটা ১৭।। থেকে ১৮ কোটির মধ্যে ওঠা-নামা করেছে। এই সময়ের মধ্যে যদি ২ পারসেন্ট করে জনসংখ্যা বাড়ে তাহলে ১৬ পারসেন্ট জনসংখ্যা বেড়েছে। এটা হার্ড ফ্যাক্ট এবং তাতে পারক্যাপিটা অ্যাভেলেবেলিটি কমে গেছে, এই কথাটা মনে রাখতে হবে। একথাও আপনাদের মনে রাখতে হবে যে গত বছর ২০ লক্ষ টন খাদ্য আমদানি করার কথা ছিল, কিন্তু ১০ লক্ষ টন খাদ্য বিদেশ থেকে আনা হয়েছে। এখন কথা হচ্ছে, যারা এই সমস্ত প্রবলেম-এর কথা ভাবেন, সেই রকম একজন বিশেষজ্ঞ হচ্ছে স্বামীনাথন। তিনি বিশেষ করে ফুড প্রোডাকশনের ব্যাপারে বক্তব্য রাখেন। তার একটা আর্টিকেল বেরিয়েছে, সেটা আপনারা পড়ে দেখবেন। তিনি কলকাতা ইউনিভার্সিটিতে যে বক্তৃতা দিয়েছেন, সেগুলি কাগজে বেরিয়েছে। সেখানে প্রণব মুখার্জিও ছিলেন। কলকাতার বর্তমান ভাইস-চ্যান্সেলর রথীন্দ্রনাথ ঘোষ, তিনি হচ্ছেন ইন্টারন্যাশনালি অ্যাকসেপটেড অ্যাজ ওয়ান অব দি এগ্রিকালচারিস্ট। তিনি প্রতিটি বিষয় সেখানে তুলে ধরেছেন। এই জিনিসটা মনে রাখতে হবে। সেজন্য বলছি যে হোয়াট ইজ সস্ ফর দি গ্রাইন্ডার ম্যায় নট বি দি সস্ ফর দি গুজ। ভারতবর্ষের মতো দেশ, যে দেশের জনসংখ্যা ৯০ কোটি, এখানে ইতিমধ্যেই আমাদের প্রোডাকশন কমে গেছে এবং অন্য দিকে রাজস্থানে গত দুই বছর ধরে যে অবস্থা চলছে, এবারে পালা-মৌ থেকে বিহারের কালাহান্ডি এবং অন্যান্য জায়গায় যা হচ্ছে, সেগুলি খেয়াল রাখতে হবে। এগুলি বোঝার জন্য বড় অর্থনীতিবীদ হতে হয় না।

[3-50 – 4-00 p.m.]

ইনপুটের দিক থেকে দেখবেন প্রাইস অনেক বেড়ে গেছে। এটা আপনারা অস্বীকার করতে পারবেন? গত তিন বছরের ভেতরে ফার্টিলাইজারের দাম অনেক বেশি হয়েছে। শুধু তাই নয় সাধারণ কৃষকের কাছে ফার্টিলাইজার পাওয়া দুরহ ব্যাপার হয়ে উঠেছে। দামের দিক থেকে নয়, ফ্রি মারকেট করে দেওয়ার ফলে ব্লাক হচ্ছে। এটা আপনারা অস্বীকার করতে পারবেন না। এই হচ্ছে ঘটনা। আপনারা খোলা বাজারের কথা বলবেন এবং ব্লাক হলে বলবেন রাজ্যই দায়ী। এটা ঠিক নয়। তারপর দেখবেন ওয়াটার ট্যাক্সে কি হচ্ছে। ওয়ার্ল্ড ব্যাঙ্কের সিদ্ধান্ত যে ইরিগেশনের সমস্ত খরচ বেনিফিসিয়ারীর কাছ থেকে তুলে নিতে হবে। সেখানে বলা হয়েছে এর ফলে পশ্চিমবাংলায় প্রায় ১৪ গুন বেড়ে যাবে ওয়াটার ট্যাক্স। ইলেকট্রিক চার্জ বাড়বে। ক্যালিফোনিয়ার একটা কোম্পানীকে দিয়ে তার কোলাবোরেশনে করা হচ্ছে। ক্যালিফোনিয়ায় যেখানে তারা ১১ পারসেন্ট লাভ করে সন্তুষ্ট থাকে সেখানে ভারত সরকার ১৬ পাসসেন্ট লাভ দেবে বলে গ্যারেন্টি দিয়েছে। এটা আপনারা অস্বীকার করতে পারেন? ইট ইজ এ হাড ফ্যাক্ট। কয়েক দিন আগে হয়েছে। আমি বাজে কথা বলি না। ক্যালিফোর্নিয়ার একটা কোম্পানিকে ডেকে এনে তাদের কোলাবোরেশনে ইউনিট তৈরি হবে। তাদের দেশে সেই কোম্পানি লাভ করে ১১ পারসেন্ট আর এখানে তাকে ১৬ পারসেন্ট লাভ করার গ্যারান্টি দেওয়া হয়েছে। তার জন্য ইলেকট্রিক চার্জ—যেটা কাগজে পড়েছি—টাকা থেকে ৪ টাকা হবে। আপনারা পড়বেন, ভাল করে পড়ে দেখেবেন। অন্য দিকে কি

হয়েছে দেখুন অন্য দিকে দেখবেন আমাদের মতো দেশে যা ফুড স্টোরেজ আছে সেটা খুব কম। ১৯৮৮ সালে আলোচনা হয়েছিল। সেখানে তিন-চারটি জিনিসের উপর জোর দেওয় হয়েছিল। যেটা বলা হল ভ্যাগারিস অফ নেচার, এটা তো বললে হবে না। ৩০ বছর আমর লক্ষ্য করছি ইনসিডেন্স অফ ফ্লাড অ্যান্ড ড্রট এটা ক্রমশ বাড়ছে। ভবিষ্যতে কোনও কি পাবেন না। এতে চাষীরা বেশি ক্ষতিগ্রস্ত হচ্ছে। এনভায়রনমেন্টের একটা প্রবলেম দেখ দিয়েছে। জেনারেল ওয়েতে হচ্ছে বললে হবে না। বেসিক্যালি ভারতবর্ষের মূল সমস্যা যেট সেটা হচ্ছে unwanted destraction of forest specially in catchment areas তার ফলে এই সমস্ত ভূমি ক্ষয়, বন্যা, খরা হচ্ছে। ফলে জমি নষ্ট হচ্ছে। সেই ব্যাপারে অনেক স্কীম আছে, সেইগুলি সম্বন্ধে গুরুত্ব দিয়ে দেখা হয় নি। এই হচ্ছে ব্যাপার এইগুলি লক্ষ্য রাখতে হবে। তারপর হচ্ছে আমাদের এখানে যারা কমন পিপল তাদের বেনিফিট কিসে হয় সেটা দেখা হয়, স্মল অ্যান্ড মারজিনাল ফারমারদের স্বার্থ দেখা হয়। কোনও কোনও স্টেটে অনেক বড় চাষী আছে, তাদের হাতে ৮৫ পাসসেন্ট থেকে ৮০ পারসেন্ট জমি তাদের হাতে, কোথাও একটু কম, ৭০ থেকে ৭৫ পারসেন্ট। তার ফলে কি হয়েছে দেখুন। আমি নিজে পাঞ্জাবে গিয়ে দেখে এসেছি, আপনারা সেখানে গ্রীন রেভলিউশনের কথা বলেন সেখানে আরও ল্যান্ড লেস বাড়ছে। এই হচ্ছে ঘটনা। আপনারা খোঁজ নেবেন, আমি নিজে দেখে এসেছি। সেজন্য এগুলো নিয়ে ভাববার দরকার আছে। ঐ রকম সহজ ভাবে বললে হয় না। এখন এত কথা উঠছে কেন, আপনারা জানেন যে এইটথ রাউন্ড অব টক্ উরুগুয়েতে যেটা বলা হয়, এখানে এমন অনেক জিনিস হচ্ছে—গ্যাট নিউ এলিমেন্ট, এনিয়ে আন্দোলন হয়েছে। এগ্রিকালচার আগে এর মধ্যে ছিল না। ভারতবর্ষের কথা ছেড়ে দিন সবচেয়ে বেশি ফ্রান্স বলেছে। ফ্রান্স ইউরোপের বুকে অনেকদিন ধরে লড়াই করেছে, এটা আপনারা ভুলে গেছেন? এটা এ্যাফেক্ট করবে না? যেখানে এ্যাফেক্ট করবে সেখানে আপনি ছেড়ে দেবেন? যেখানে এই জিনিস ঘটছে সেখানে তাঁরা এটা ছেড়ে দেবেন? এটাকে অস্বীকার করার উপায় নেই। আর একটা জিনিস আছে। বড় বড় কাগজে দেখেছি, গ্যাটকে, ডাঙ্কেলকে পৃথক পৃথক করে দেখলে হবে না, সব হচ্ছে একটা জিনিস নিয়ে অনেক। নিউ ওয়াল্ড অর্ডার কি সেটা দেখতে হবে। হোয়াট ইজ দি ওয়ার্ল্ড অর্ডার? এই যে আজকে বর্তমান অবস্থায় আমেরিকার নেতৃত্বে সাম্রাজ্যবাদী দেশগুলো, নিজেদের ভেতরে অভ্যন্তরীণ দ্বন্দ্ব থাকলেও নিজেদের স্বার্থকে রক্ষার জন্য জোট হয়ে এশিয়া, আফ্রিকা এবং ল্যাটিন আমেরিকায় তাদের উপর, তাদের মার্কেটকে দখল করবার জন্য, ইকনোমিক কন্ট্রোল বাড়াবার জন্য পলিটিক্যাল ডোমিনেন্সের উদ্যোগ নিয়ে লেগেছে। ইরানের উপরে তারা যে রকম করেছিল, সেই রকম আচরণ কি তারা এদেশের উপরে করবে না, এটা কি মনে করেন? আপনারা কি এটা মনে করেন যে ওয়ার্ল্ড ব্যাঙ্ক, আন্তর্জাতিক অর্থ ভান্ডার, এরা রামকৃষ্ণ মিশন যে এরা ভারতবর্ষে বিতরণ করার জন্য এসেছেন? সেজন্য তাঁরা আসেন নি। তাঁরা এসেছেন এখানে সুযোগ নেবার জন্য। তারা এখানে ঢুকেছে, দক্ষিণ ভারতে ঢুকেছে। তাদেরও সঙ্কট আছে। তাদের সঙ্কটের বোঝা আমাদের দেশের উপরে চাপাতে চাইছে। এইজন্য তারা সব জায়গাতে

ঢোকবার জন্য চেষ্টা করছে। সেজন্য আমাদের স্বার্থ দেখে আমাদের এটা করতে হবে। কেরালায় এমন অবস্থা হয়েছে, সেখানে তারা কমার্শিয়াল ক্রপের দিকে, ফুড ক্রপের দিকে যাচ্ছে। কৃষিনীতিটা ফান্ডামেন্টালী প্রমাণ হয়ে গেছে। আজকে দেশের কৃষিনীতি কোনও জায়গায় তা প্রমাণ হয়ে গেছে—ভারতবর্ষে আজকে ১৭-১৮ কোটি টনের ভেতরে ওঠানামা করছে। আমাদের থেকে দেশটা বড় হলেও—তাদের মরুভূমি থাকার জন্য অ্যারাবল ল্যান্ড কম হলেও আমাদের থেকে কিঞ্চিৎ বেশি—চায়নাতে তারা ৪৪-৪৫ কোটি টন খাদ্য উৎপাদন করে। ভূমি-সংস্কারকে বাদ দিয়ে কিছু হয়না। এখানে অন্য রকম অবস্থা। বোম্বোতে বড়বড় খাস ল্যান্ড, যেজন্য শারদ পাওয়ার আইন পাল্টালেন। সেজন্য এই দিকটা দেখতে হবে, ঐ রকম ভাবে দেখলে হবে না। ফলন বাড়াতে উন্নত বীজ চাই, তা নিয়ে আমাদের স্টাডি করতে হবে। মেক্সিকোতে যে গম হয়েছিল সেই গম চলে না। আমি নিজে চার পাঁচবার লুধিয়ানায় গিয়েছি। সেখানে দু'জন রিনাউন্ড বিশেষজ্ঞ, তাঁদের একজন আনন্দ ভাই,—গিয়েছিলেন। একটা অ্যাগ্রো ক্লাইমেটিক কন্ডিশন মে বি স্যুটেবল্ অ্যাট ওয়ান প্লেস দ্যাট মে নট বি স্যুটেবল ইট আদার প্লেস। তাই আমাদের কাজ হবে জেনেটিক প্রিন্সিপল্কে খুঁজে সেই প্রিন্সিপল্টা আমাদের দেশের উপযোগী করে করতে হবে। এটা কাগজে বেরিয়েছে। আমি চারবার কটকে গিয়েছি। এখানে তাইচুং চলছে না—বর্ধমানে, হুগলিতে চলছে না। এখন তো নতুন নতুন নাম পাবেন। ওরা বুঝেছে, অত সহজ নয়। কালকের কাগজে আছে। ওরা কনস্ট্যান্টলি মনিটরিং করবেন এবং দেখবেন এবং তারপরে আর একটা ভোজ দেবেন কি ভাবে ঠিক করবেন। সেজন্য এটা অত সহজ নয়। ওরা দেখেছে ক্লিনটনের নিজের কথা, উই আর টু রাস্ অ্যান্ড টু হার্স। সেজন্য বলছে ধীরে ধীরে বাঁশ দেবে। সেই বাঁশ দেওয়ার জন্য এই জিনিস করছে। সুতরাং আপনারা যেখানে রয়েছেন সেখানে থাকতে পারবেন না। ওরা একটা চাপিয়ে দিয়ে অনেক কিছু করবে। ইউরোপের দিকে তাকিয়ে দেখুন।

ইউরোপের দিকে তাকিয়ে দেখুন যারা উল্লসিত হয়েছিল, তাদের আবার ঘুরে আসতে হচ্ছে সেইজন্য আবার ঘুরে আসতে হবে। সেজন্য যারা ঠেকে শেখে তাদের থেকে দেখে শেখার চেষ্টা করুন, অনেকের এই অবস্থা হয়েছে। সেইজন্য এটা মামুলি ব্যাপার নয়। ভারতবর্ষের যে অবস্থা সমস্ত এশিয়া, আফ্রিকা, লাটিন আমেরিকার সেই অবস্থা, একটা ভীষণ ভয়াবহ অবস্থা। এইসব দেশকে ওরা দখল করার চেষ্টা করছেন। আমেরিকায় যেহেতু গ্রেটেস্ট এগ্রিকালচারাল প্রোডাকশন সেইজন্য তাদের সকলের উপর এই ডোমিনেশন কখন কমপিটিশন বিটুইন জায়েন্ট অ্যান্ড ডোয়ার্ক হয় না, এটা মনে রাখবেন। অতএব দেশের স্বার্থে চিন্তা করতে হবে। আজ না করলে ইউ ক্যান ফুল সাম পিপিল ফর সামটাইম বাট ইউ ক্যান নট ফুল অল পিপিল ফর অল টাইম—এটা হচ্ছে হার্ট রিয়ালিটি অফ লাইফ। কাজেই ক্যাসেট বাজিয়ে মানুষকে ধোঁকা দেবেন না। আমরা তো দেখতে পাচ্ছি, সকলের চাকরি যাচ্ছে কিন্তু কেউ আর চাকরি পাচ্ছে না। আল্টিমেটলি আপনারা সেই একজিট পলিসিতে চলে যাচ্ছেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমর বাওরা যে প্রস্তাবটা এনেছেন, সেই প্রস্তাবের আমি বিরোধিতা করছি। আমার আগে মাননীয় প্রবীণ মন্ত্রী বিনয় চৌধুরি মহাশয় আলোচনায় অংশ নিয়ে যে কথা তিনি বললেন তার সাথে আমরা সহমত পোষণ করতে পারছি না। বিনয়বাবু শ্রদ্ধেয় ব্যক্তি, প্রবীণ নেতা, ব্যক্তিগতভাবে তার প্রতি শ্রদ্ধা থাকলেও তিনি তার রাজনৈতিক দৃষ্টিভঙ্গির স্ট্যান্ড পয়েন্ট থেকে এক চুলও সরে না এসে অন্ধভাবে এর বিরোধিতা করে গেলেন। এই গ্যাট এবং ডাঙ্কেল চুক্তির সমর্থনে আমরা যে কথা বলতে চাই, আপনারা যতই বিরোধিতা করুন না কেন, প্রস্তাব আনুন না কেন, বিনয়বাবু নিজে বলেছেন ৪৭ সালে ভারতবর্ষের স্বাধীনতা আমাদের যখন শুরু হয়েছিল ৫ কোটি মেট্রিক টন খাদ্য নিয়ে, আজকে যখন ভ' :বর্ষের জনসংখ্যা ৯০ কোটি তখন উৎপাদন হচ্ছে ১৮ কোটি মেট্রিক টন, এই জায়গায় আজকে আসা সম্ভব হয়েছে, যেখানে আপনাদের বিন্দুমাত্র কন্ট্রিবিউট মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির নেই। এই ব্যাপারে আশঙ্কা করার কিছু নেই। যে কথা আগে বলা হয়েছে, আমরা এখনও বলছি এমন কোনও চুক্তি আমরা কারুর সাথে করব না, আমাদের দেশের সার্বভৌমত্ব, আমাদের দেশের স্বার্থকে বিকিয়ে দেবার জন্য। এই কথাটা আমরা অত্যন্ত দৃড়তার সঙ্গে বলতে চাই, বিশ্বের আর্থ-সামাজিক পরিবেশের মধ্যে দাঁড়িয়ে ভর্তুকি দিয়ে একটা দেশকে চিরকাল বাঁচিয়ে রাখা যায় না আর বিকাশ করতে পারে না। তাই আজকে আমি বলতে চাই গত লোকসভায় যে বাজেট পাস হয়েছে, সেখানে বলা হয়েছে, ভর্তুকি দেবার ব্যবস্থা আছে, ভর্তুকি কিসে দেওয়া হয়, সারে দেওয়া হয়, সেচের জলে দেওয়া হয়, বিদ্যুতে দেওয়া হয়, বীজে দেওয়া হয় এবং কৃষি ঋণ দেওয়া হয়, কত পরিমাণ দেওয়া হয় বলেছে, ভর্তুকি দেওয়ার ব্যাপারে, গ্যাট চুক্তির ক্ষেত্রে ও কৃষির ক্ষেত্রে বড় বড় দেশগুলি ধনী দেশগুলি, পশ্চিম ইউরোপের দেশগুলি তারা এই কৃষিতে এত বেশি পরিমাণ ভর্তুকি দেয় যে সমস্ত খাদ্য বাইরের দেশে পাঠায়, এতে কম উন্নত দেশগুলির প্রতিযোগিতায় টিকে থাকা সম্ভব হয়না।

[4-00 – 4-10 p.m.]

বরঞ্চ এই অবস্থায় এই কৃষির ব্যাপারটা ডাঙ্কেল প্রস্তাবের মধ্যে এনে, গ্যাট চুক্তির মধ্যে এনে সেই সমস্ত দেশগুলিকে বেঁধে ফেলা সম্ভব হয়েছে যারা হচ্ছে ধনী দেশ। যার জন্যই কিছুদিন আগে খবরের কাগজে দেখেছি যে ফ্রান্স এবং আমেরিকার কৃষকরা এর বিরুদ্ধে আন্দোলন করেছে। তারপর আপনারা জানেন, ভারতবর্ষে যে ভরতুকি দেওয়া হয় সেগুলি কতকগুলি বিশেষ পন্যের উপর এবং কিছু জেনারেলভাবে। গ্যাট চুক্তির মধ্যে যে ১০ থেকে ২০ শতাংশ ভরতুকির কথা আছে সেখানে আমাদের ভরতুকির পরিমান ৫.২ শতাংশের বেশি নয়। কাজেই এটা অমুলক ধারণা যে গ্যাট চুক্তিতে আবদ্ধ হয়ে ভারতবর্ষের সমস্ত কৃষি ব্যবস্থা এবং কৃষকদের উপর আঘাত হানা হয়েছে। মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির সামনে নতুন কোনও রাজনৈতিক ইস্যু না থাকার জন্য এটা নিয়ে তারা অনর্থক হৈ চৈ করছেন। সমরবাবুরা যে প্রস্তাব এনেছেন তাতে একটা জায়গায় আছে, 'যেহেতু গ্যাট চুক্তি,

আই. এম. এফ. বিশ্বব্যাঙ্ক প্রভৃতির দ্বারা প্রভাবিত বর্তমান কেন্দ্রীয় কৃষিনীতি ভূমি সংস্কারের মাধ্যমে প্রকৃত কৃষকদের উৎসাহিত করার বিরোধী'....আমি এই প্রসঙ্গে সমরবাবুদের জিজ্ঞাসা করতে চাই যে পশ্চিমবাংলার কৃষিক্ষেত্রের মূল যে ব্যাপারটা সেচ ব্যবস্থা সেই সেচ ব্যবস্থায় কি আপনারা বিশ্বব্যাঙ্কের টাকা নেন নি? সেখানে বিশ্বব্যাঙ্কের টাকা নিয়ে যে সেচ ব্যবস্থা তৈরি করার চেষ্টা করা হয়েছিল তাও আপনারা সময় মতো শেষ করতে না পারার জন্য তাদের কাছে সময় বাড়াবার জন্য দ্বারস্থ হয়েছিলেন কিন্তু তারা রাজি না হওয়ায় এখন আপনারা আবার জার্মানীর কাছে গিয়েছেন যাতে তাদের কাছ থেকে টাকা নিয়ে ক্ষুদ্র সেচের ব্যবস্থা করতে পারেন। সেইজন্য আপনাদের বলছি, অন্ধ বিরোধিতা করে লাভ নেই। আমরা দেখেছি ভরতুকি সর্বস্ব একটা রাষ্ট্র—সোভিয়েত রাশিয়া সেখানে লোকরা শুধু কমিউনিস্ট পার্টির সাইন বোর্ডটাই মুছে দেয়নি উপরন্তু সেই রাষ্ট্রটি ভেঙ্গে ১৫টি অঙ্গরাজ্য স্বাধীন রাষ্ট্রে পরিণত করেছেন। পূর্ব ইউরোপে একের পর এক কমিউনিস্ট দেশ থেকে কমিউনিজম উঠে গিয়েছে। পৃথিবীর মাত্র ৪টি দেশের কমিউনিস্টদের শাসন চলছে। এর পর আমি খাদ্য সংগ্রহের কথায় আসি। ভারতবর্ষে যেখানে ১ কোটি ২২ লক্ষ টন গম সংগ্রহ করা হয়েছে, ১ কোটি ১৫ লক্ষ টন চাল সংগ্রহ করা হয়েছে সেখানে এই রাজ্যসরকার কতটা সংগ্রহ করেছেন সেটা আপনারা একটু বলুন। সেখানে আপনারা কি করেছেন? আপনাদের রাজত্বের ১৭ বছরের ইতিহাসে যে লক্ষ্যমাত্রা ধার্য ছিল কোনও একটা বছরে কি সেই লক্ষ্যমাত্রা অনুযায়ী আপনারা খাদ্য সংগ্রহ করতে পেরেছেন? তাই সমরবাবুদের বলব, শুধু বিধানসভার ভেতরেই নয়, বাইরে আপনারা জনগণকে বিভ্রান্ত করার জন্য উল্টোপাল্টা কথা বলছেন গ্যাট চুক্তি সম্বন্ধে। গ্যাট চুক্তিতে কি একটা প্লাস পয়েন্ট আপনারা পাননি? এরজন্য এই প্রস্তাবের বিরোধিতা করছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সমর বাওড়া এবং অন্যান্য কয়েকজন মিলে যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন, আমি সেই প্রস্তাবের স্বপক্ষে বক্তব্য রাখছি। এই প্রস্তাবটাকে কংগ্রেসের বন্ধুরা যে ভাবে দেখছেন, কেউ কেউ এটাকে অত্যন্ত হাল্কা মনোভাব নিয়ে দেখছেন এবং শুধু রাজনীতি করবার জন্যই এই প্রস্তাবের বিরোধিতা করা হচ্ছে, গ্যাট চুক্তির বিরোধিতা করা হচ্ছে, কমিউনিস্টরা কোনও ইস্যু খুঁজে পাচ্ছে না, এই সমস্ত কথা আমরা শুনলাম। কিন্তু বিষয়গুলো সম্পর্কে ওরা কতটা ভেবে দেখেছেন জানিনা, কিন্তু যাদেরকে, ওদের কেন্দ্রীয় সরকার এই চুক্তি স্বাক্ষর করবার জন্য পাঠিয়েছিলেন, বারবার আলাপ-আলোচনা করিয়েছিলেন, তারা অনেকে অনেক গুরুত্ব দিয়ে বিষয়টা আলাপ আলোচনা করেছেন এবং এই বিষয় সম্পর্কে যেভাবে ওরা এক্ষুণি বলতে চাইছেন এর কনক্লুশনে যা যা করা করা হয়েছে তাতে আমাদের দেশের ভাল হবে এবং খুব ভাল হবে, যে ভাবে বলার চেষ্টা করা হচ্ছে যথেষ্ট সন্দেহ আছে এবং সন্দেহ আছে বলেই আমরা সংশয়াপন্ন বলে আমরা এর বিরোধিতা করছি। আমি শুনি ওদের মধ্যে কেউ কেউ বলেন যে এর কিছু ভাল আছে আর অনেক খারাপও আছে। খারাপ দিকটা ভেবে দেখতে

হবে, খারাপটা কতটা আমাদের দেশে প্রভাবিত হবে সেটা এক্ষুণি বলা যায় না। ভাল ( দিকগুলো দেখা যাচ্ছে সেইগুলো এখন অবশ্য বলা যায় না। তবু আমরা বলছি যে এ তো হবেই, যারা এই চুক্তি স্বাক্ষর করেছিলেন, যাদের গ্লোবেল স্ট্রাটাজি থেকে এই কা করালেন এবং তার মধ্যে ভারতবর্ষের মতো দেশ টাকা তারা ভিড়িয়ে নিলেন তাদের নীতি সঙ্গে একটা ইউনিপোলার পৃথিবী তৈরি করবার চেষ্টা যারা করছে, তারা এই কাজ করছে এই কাজটা করতে গেলে এই ধরনের যে উন্নয়নশীল দেশ, সেই দেশগুলোকে কাছে টানতে গেলে কিছু কিছু ভাল কথা বলতে হয়, ভাল উপহার দিতে হয়, ইত্যাদি আমরা জানি কশাই-এর ঘরে দেখা যায় যে ছাগল সাধারণত মাঠে চরে, কাঁঠাল পাতা খেতে পায় ন কশাই তাকে জবাই করবার আগে অনেক কাঁঠাল পাতা দিয়ে তাকে একটা ঘরে বন্ধি কে রাখে, সে কাঁঠাল পাতা খায় চিবিয়ে চিবিয়ে আর ভাবে ভালই তো আছি। কিন্তু কিছুক্ষ বাদেই যে সেই কশাই তাকে জবাই করবে সে সেটা ভাবতে পারে না। তেমনি আমাদে বিরোধী পক্ষ এর সদস্যরা যারা অনেক ভাল ভাল কথা বলছেন, যে সুযোগ-সুবিধাগুলে গ্যাট চুক্তি স্বাক্ষরের মধ্যে দিয়ে পাওয়া যাবে, সেইগুলো কাঁঠাল পাতা চিবোনর মতে আমাদের মনে হয়েছে। তার কারণ কশাই অপেক্ষা করছে কশাই এর ছুরি অপেক্ষা করছে আমাদের দেশটাকে জবাই করবার জন্য। আমরা সংশয়টা সেখানেই তুলতে চেষ্টা করছি আমাদের দেশের যে অবস্থা আজকে আছে, বাস্তব অবস্থাটা ওরা বুঝতে চেষ্টা করলেন না আমরা বারবার যে কথাটা বলছি যে আমাদের দেশের চাষের যে ব্যাপারটা, কাদের হাতে একমাত্র পশ্চিমবাংলায় প্রকৃত চাষী যারা তাদের হাতে জমি গেছে, সেই চেষ্টা করছে, যার ফলে পশ্চিমবাংলার কৃষি ক্ষেত্রে অভূতপূর্ব উন্নতি হচ্ছে এবং সারের ব্যবহার বলুন, কিছু কিছু ক্ষেত্রে যন্ত্রের ব্যবহার বলুন, সেচের ব্যবহার ইত্যাদি সম্পর্কে গ্রামাঞ্চলে দারুণ ভাবে দাবি বেড়ে উঠেছে। উদগ্রভাবে গ্রামের মানুষ এই জিনিসগুলো চাইছে এবং তারা যে সুফলগুলো এর মধ্যে থেকে পেয়েছে, সেই সুফলগুলো দেখে আজকে তারা অত্যন্ত উৎসাহিত হয়ে উঠেছে। কিন্তু বাংলার বাইরে বিভিন্ন জায়গায় আমরা জানি এ কুলাক বলে গালাগালি করলে, সৌগতবাবু বললেন আমরা নাকি কুলাকদের স্বার্থ দেখবার চেষ্টা করছি। পশ্চিমবাংলায় সেই অর্থে সেই রকম ধরনের কুলাক, তাদের সংখ্যা আমরা গ্রামাঞ্চলে অনেকখানি কমিয়ে

[4-10 – 4-20 p.m.]

ফেলেছি। কাজেই আমাদের দিকে তাকিয়ে এই কথা বললে চলবে না, যদি এই ধরনের সুযোগ দিয়ে থাকেন, ওদের শাসিত যে রাজ্যগুলো আছে, কেন্দ্রীয় সরকারের যে নীতি, কুলাক পোশবার নীতি, তার মধ্যে তারা এখনও পর্যন্ত এটাকে পুষে রেখেছেন। যেহেতু ভূমি-সংস্কারকে আদৌ বাস্তবে রূপায়িত করবার ক্ষেত্রে তাদের সদিচ্ছার কোনও বহিরূপ আমরা দেখতে পাইনি। সুতরাং যে অবস্থায় ভারতবর্ষকে আন্তর্জাতিক চুক্তির মধ্যে নিয়ে যাওয়া হল এবং যে ভাবে বলা হচ্ছে যে ইউরোপীয় দেশগুলোর সঙ্গে আমেরিকা'র স্বার্থের একটা দ্বন্দ্ব চলছে, কাজেই দ্বন্দটা আমাদের সঙ্গে নয়, ওদের দ্বন্দ্ব ওদের মধ্যে চলতে থাকুক, কিন্তু

আমরা এর মধ্যে ঢুকে পড়তে চেষ্টা করছি এবং ঢুকে পড়ে আমরা সুবিধা আদায় করবার চেষ্টা করব। আমি বুঝি না যারা যাচ্ছে ইউরোপীয় দেশগুলোর সঙ্গে, আমেরিকার স্বার্থের যে দ্বন্দ দেখা দিচ্ছে, সেই দ্বন্দের ক্ষেত্রে ভারতবর্ষ যেখানে দাঁড়িয়ে আছে, আমাদের অর্থনীতি যেখানে দাঁড়িয়ে আছে, আমাদের কৃষি যেখানে দাঁড়িয়ে আছে, সেই দ্বন্দের মধ্যে ঢুকে পড়ে আমরা এর কতটুকু সুফল লাভ করতে পারব, বরং ওরা যে জায়গায় আন্তর্জাতিক দিকে টেনে নিয়ে যাচ্ছে, আমাদের দেশকে যে ভাবে উন্মুক্ত করে দেওয়া হচ্ছে এবং আমাদের দেশের বাইরে থেকে কৃষি পণ্যকে এখানে আমদানি করার যে ঢালাও ব্যবস্থা করা হচ্ছে, তার ফলে আমাদের দেশের চাষীরা মার খেতে বাধ্য এবং আমাদের দেশে বীজ, সার, ইত্যাদি ক্ষেত্রে যে সমস্ত বিধি নিষেধগুলো আরোপ করবার চেষ্টা করা হচ্ছে এবং গ্যাট চুক্তিতে সুস্পষ্ট ভাবে এই কথাগুলো বলে দেওয়া হয়েছে। বীজের গবেষণার ক্ষেত্রে যে কথাগুলো বলা হল, যে আমাদের দেশে এতদিন পর্যন্ত বীজের গবেষণার মধ্যে দিয়ে আমরা যতটুকু কৃষিকে উন্নত করতে পেরেছিলাম, আগামী দিনে সেই কাজের গবেষণার ক্ষেত্রটা বন্ধ হয়ে যাবে। এটাও ওরা খুব ভাল ভাবে জানেন, বোঝেন। এবং সেটার ক্ষেত্রে ওরা চিন্তান্বিত। আমি বহু ক্ষেত্রে ওদের আশ্রিত বুদ্ধিজীবী যারা আছেন তাদের বক্তব্য পড়ে দেখেছি, যথেষ্ট সংশয়াপন্ন। সুতরাং সারের ক্ষেত্রেও আমরা আমাদের দেশ থেকে সারের উৎপাদন যেভাবে বন্ধ করে দিচ্ছি এবং সার বাইরে থেকে আনবার যে চেষ্টা করছি, এই ভাবে সার আমদানি করতে হলে আমাদের যে নির্ভরশীলতা বাড়ছে, যে কোনও সময় আমাদের দেশের কৃষি সব সময়ের জন্য এদের উপর নির্ভরশীল হয়ে থাকবে। আমাদের দেশের কৃষি ব্যবস্থার জন্য ওদের উপর নির্ভরশীল হয়ে থাকতে হবে। কোনও সময় যদি এটা বিঘ্নিত হয় ওদের কোনও নীতির ফলে তাহলে আমাদের দেশের নিজেদের কৃষিকে বাঁচিয়ে রাখাবার কোনও স্বয়ং সম্পূর্ণ ব্যবস্থা থাকবে না।

সুতরাং সে ক্ষেত্রে গ্যাট চুক্তির মধ্যে দিয়ে আমাদের দেশকে যে জায়গায় নিয়ে যাবার চেষ্টা করা হচ্ছে তাতে আপাত দৃষ্টিতে তাকে রৌদ্র উজ্জ্বল দেখালেও আমরা নিশ্চিত যে, একটা ঘন-ঘোর অন্ধকারে চারিদিক ছেয়ে যাবে। সুতরাং গ্যাট চুক্তি স্বাক্ষর করে যে কৃষি নীতি কেন্দ্রীয় সরকার গ্রহণ করছেন তাতে তাঁরা সর্বনাশ ডেকে আনছেন। অবশ্যই আমাদের এর বিরোধিতা করা দরকার। এর বিরুদ্ধে যদি সমস্ত জায়গায় মানুষকে সচেতন করতে না পারি তাহলে দেশের প্রতি চরম বিশ্বাসঘাতকতা করা হবে। সুতরাং এই প্রস্তাব অত্যন্ত সময়োপযোগী প্রস্তাব। আমাদের এটা মনে রাখতে হবে যে, আমাদের দেশটা কৃষি নির্ভর দেশ, এখনও ৮০ ভাগ মানুষ কৃষির ওপর নির্ভরশীল। কৃষি আমাদের অর্থনীতিকে জীবন্ত করে রেখেছে। এই অবস্থায় কৃষিকে হত্যা করার মানে আমাদের দেশের অর্থনীতিকে সম্পূর্ণভাবে বিনষ্ট করে ফেলার চেষ্টা। কাজেই এই প্রস্তাবকে আমি সমর্থন করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সমর বাওরা মহাশয় যে প্রস্তাব এখানে নিয়ে এসেছেন শ্রদ্ধেয় মন্ত্রী বিনয় চৌধুরি মহাশয় এবং ক্ষিতি গোস্বামী মহাশয়

তাকে সময়োপযোগী এবং সঠিক বলছেন। আমি প্রথমেই বলে দিতে চাই যে, এই প্রস্তাবটা একটা কনফিউসিং আইডিয়া থেকে এসেছে। ওঁরা জানেন না যে, কি নিয়ে ওঁরা কথা বলছেন! হয় ওঁদের কাছে ইনফরমেশন নেই, না হয় ওঁরা দেশের কৃষি নীতি সঠিকভাবে জানেন না। ভারতবর্ষের কৃষি নীতি হচ্ছে, objective of the agricultural policy of Govt. of India is the welfare of the farmers and the welfare of the country এই মূল নীতির ওপর নির্ভর করে ভারতবর্ষের সরকার প্রধানমন্ত্রী শ্রী পি. ভি. নরসিমা রাও'র নেতৃত্বে আজকে এগিয়ে চলছে। এই প্রস্তাবের একটা অংশে কৃষি নীতির কথা বলা হচ্ছে, সারের কথা বলা হচ্ছে এবং তা বলতে গিয়ে গ্যাটের ব্যাপারও এসে গেছে এবং কৃষি পণ্য আমদানির ব্যাপারও বলা হয়েছে। সাথে সাথে আন্তর্জাতিক এবং জাতীয় স্তরের কিছু কথা বলা হয়েছে ৫/৬-টি লাইনে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই প্রসঙ্গে এই সভায় কতগুলি বিষয়ের প্রতি আলোকপাত করতে চাই—what is the objective policy of the Govt. of India in relation to agricultural policy ? কী হয়েছে? আমরা দেখছি ভারত সরকার ১১,১০৫ কোটি টাকা সেন্ট্রাল সেক্টরে ৮ম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় নিয়োগ করার প্রতিশ্রুতি ঘোষণা করেছেন। আমরা দেখছি ১৩০০ কোটি টাকা এগ্রিকালচারাল রিসার্চ এবং এডুকেশন পার্পাসে ভারত সরকার নির্ধারিত করেছেন, যেটা কিনা তিন গুণ বেশি ৭ম পরিকল্পনা থেকে। মাননীয় সদস্য ক্ষিতিবাবু বললেন—ভারতবর্ষে কৃষি এবং বীজের ক্ষেত্রে এমন সমস্যা দেখা দেবে যা আমাদের পক্ষে বুদ্ধিজীবীদেরও আতঙ্কিত করেছে। কে বলেছে এসব কথা? আমাদের বাণিজ্য মন্ত্রী, কৃষি মন্ত্রী, প্রধানমন্ত্রী, অর্থমন্ত্রী খুবই ক্যাটিগোরিক্যালি বলছেন যে, we will have our sui generis production in relation to seed protection. ভারতবর্ষের সনাতন ব্যবস্থা অনুযায়ী আমাদের ভারতবর্ষের কৃষকরা তাঁদের বীজ রাখতে পারবেন, তাঁদের বীজ দিয়েই তাঁরা চাষ করবেন, তাঁদের বীজ তাঁরা সংরক্ষণ করবেন, তাঁদের বীজ নিয়েই তাঁরা ব্যবসা করবেন। এই নিয়ে কোনও বাধা কোনও সময়েই কোনও ক্ষেত্রে থাকবে না। ওঁরা কোনও খবর রাখেন না, পড়াশুনা করেন না—ওঁদের পার্টি অফিস থেকে যে বই দিয়ে দিয়েছে তা পড়ে এ'সব কথা বলছেন তোতা পাখির মতো। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১১,৯৯১ কোটি টাকার বাজেটরি প্রোভিসন থেকে এ ক্ষেত্রে গত বছর অ্যালোকেশন হয়েছিল ১,৪০৮ কোটি টাকা এবং সেখান থেকে বেড়ে এ বছর হয়েছে ১,৯১৯ কোটি টাকা। ১,৯১৯ কোটি টাকা দেওয়া হয়েছে দিস ইয়ার। তাহলে

[4-20 – 4-30 p.m.]

কোথায় কৃষকদের স্বার্থে টাকা কমান হ'ল? কোথায় কৃষি নীতি সঙ্কুচিত করে বিনিয়োগ বন্ধ করে দেওয়া হ'ল? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের হর্টিকালচার প্রোডাকশনকে অনেকবেশি পপুলারাইজ করার জন্য এবং রপ্তানি করার জন্য ৯০০ কোটি টাকার একটা পরিকল্পনা নেওয়া হয়েছে। এগুলি কি কৃষি নীতির সংকোচনের প্রতিফলন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এর ইনফ্রাস্ট্রাকচার তৈরি করার জন্য—সমরবাবু আপনি জানেন কিনা জানি না, যদি না

জানেন, একটু পড়ে নেবেন—৬৬৩ কোটি টাকা ইনভেস্টমেন্ট করা হয়েছে ফর ইনফ্রাস্ট্রাকচারাল ডেভেলপমেন্ট অফ হর্টিকালচার। একটা পাইলট ক্রপ ইনস্যুরেন্স পলিসি গভর্নমেন্ট অফ ইন্ডিয়া ডিক্লেয়ার করেছে কৃষকদের স্বার্থে। এটা একটু জেনে নেবেন। এটা কি কৃষি সংকোচন নীতি নাকি? মারজিনাল ফারমারদের, প্রান্তিক চাষী, ক্ষুদ্র চাষীদের ইনফ্রাস্ট্রাকচার ফেসিলিটি দেবার জন্য ৫০০ কোটি টাকা ভারত সরকার অ্যানাউন্স করেছেন। জেনে নেবেন। এগ্রিকালচার ডিপার্টমেন্টের কাগজগুলি নিয়ে একটু পড়ে নেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মিনিমাম সার্পোট টু দি ফুড প্রোডাকশন ৫ পারসেন্ট থেকে বাড়িয়ে ৭ পারসেন্ট করে দেওয়া হয়েছে এ বছর। ভারতের কৃষকদের স্বার্থে এবং বাংলার কৃষকরাও এতে উপকৃত হবে। এটা কৃষি সংকোচন নীতি নাকি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গরিব কৃষকদের ক্ষুদ্র ক্ষুদ্র পর্যায়ে লোন দেবার জন্য প্রায় ১৭ হাজার ৪৩৮.৪১ কোটি টাকা ভারত সরকারের পক্ষ থেকে দেওয়া হবে বলে ঘোষণা করে দেওয়া হয়েছে। এটা কি কৃষকদের স্বার্থ বিরোধী পদক্ষেপ নাকি? ৩ হাজার ১৭৫ কোটি টাকা এগ্রিকালচার অ্যান্ড রুর‍্যাল ডেব্‌ট রিলিফ স্কীমে কৃষকদের ঋণ পরিশোধ করে দেবার জন্য যারা দীর্ঘদিন ঋণের জালে জর্জরিত ছিল তাদের সুবিধার্থে এ বছর অ্যানাউন্স করা হয়েছে। এটা কি কৃষি সংকোচন নীতি নাকি? এটা কি বিশ্বব্যাঙ্ক এবং আই. এম. এফের চাপের প্রতিফলন নাকি? আপনি জানেন, এ বছর প্রথম কৃষকরা যাতে সার্ফেস ওয়াটার কাজে লাগাতে পারে—কারণ জল অনেক নষ্ট হয়, অনেক খরচ হয় তারজন্য মিনিমাইজ করার জন্য ড্রীপ ইরিগেশন সিস্টেম সারা ভারতবর্ষে চালু করতে যাচ্ছে এবং তারজন্য ৫০ পারসেন্ট সাবসিডি বাই দি গভর্নমেন্ট অফ ইন্ডিয়া। এটা সব রাজ্যেই হবে। পশ্চিমবঙ্গ যদি গ্রহণ করতে না পারে, যদি এই সরকার ঠুঁটো জগন্নাথ হয়ে শুধু রাজনীতি করে তাহলে আমার কিছু করার নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষে এই মুহূর্তে ১৮০ মিলিয়ন টন খাদ্যশস্য উৎপন্ন হচ্ছে ১৭২ লক্ষ হেক্টর জমিতে। এখানে বিনয়বাবু আশঙ্কা প্রকাশ করেছেন গত ৫ বছর ধরে ১৭০ থেকে ১৮০ মধ্যে ঘোরাফেরা করছে। আজকে তার উপর ভিত্তি করে আই. সি. এ. আর ইন্ডিয়ান কাউন্সিল ফর এগ্রিকালচারাল রিসার্চ ভারত সরকারের কৃষিদপ্তর সার্বিক পরিকল্পনা গ্রহণ করেছেন। বৈজ্ঞানিক পদ্ধতি বের করে তার প্রোডাকশন ১৮০ মিলিয়ন টন থেকে তুলে নিয়ে গিয়ে ২০০ মিলিয়ন টনে নিয়ে যাবে। এটা ভারত সরকারের ঘোষিত কর্মসূচি। এটা কি কৃষক এবং কৃষি নীতির সংকোচন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষ ওয়েল সিড উৎপাদনের ক্ষেত্রে অনেক পিছিয়ে ছিল। ভোজ্য তেল আমাদের বাইরে থেকে আমদানি করতে হত। এ ব্যাপারে স্টেবিলিটি ফিরে আসছে। গত বছর প্রোডাকশন ছিল ২০.৩০ মিলিয়ন টন। এ বছর ২৯ মিলিয়ন টনে চলে যাচ্ছেন। ভারতবর্ষের তুলো ১১.৬০ মিলিয়ন টনে পৌঁছে গেছে। ভারতবর্ষে জুট এবং মেস্তা ৯ মিলিয়ন টনে পৌঁছে গেছে। সুগার কেনের ক্ষেত্রে আমাদের উৎপাদন ২৩০.৮০ মিলিয়ন টনে পৌঁছে গেছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এটাকে ভারতবর্ষের কৃষিনীতির যে ভুল ভারতবর্ষ যে ভুল পদক্ষেপ নিচ্ছে তার প্রতিফলন। আমি পরিশেষে একটা কথা বলতে চাই, মাননীয়

বিনয়বাবু আমাকে এই কথাটা একটু বুঝিয়ে দেবেন, ভারতবর্ষে চিনের রাষ্ট্রদূত প্রেস ক্লাবে বসে গণশক্তির সম্পাদক অনিলবাবুকে বলেছিলেন আওয়ার কানট্রি ইজ ডেসপারেট টু সাইন দি গ্যাট এগ্রিমেন্ট ইন ক্যালকাটা, ভারতবর্ষের প্রধানমন্ত্রীকে চিঠি লিখেছেন আপনি আমাদের সঙ্গে সহযোগিতা করুন যাতে গ্যাট চুক্তিতে সই করতে পারি। কলকাতাতে আমরা যখন দেখছি কিউবা এবং পৃথিবীর ১২৪টি দেশ তাদের স্বয়ম্ভরতা, স্বাধীনতা, নীতি সব বজায় রেখে গ্যাট চুক্তিতে সই করে সুবিধা নিতে চাইছে তখন এই রাজ্যের কূপ মন্ডুক কমিউনিস্টরা পৃথিবীর ধারাবাহিকতা থেকে দূরে সরে থেকে এই রাজ্যে বসে রাজনৈতিক বিরোধিতা করছে। আমি এর তীব্র বিরোধিতা করে ওঁদের এটা একটু খোলা চোখে দেখতে বলে আমার বক্তব্য শেষ কর.ই।

**শ্রী সমর বাওড়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিরোধী সদস্যরা, তাঁরা নিজেরাই এত কনফিউজড যে একজন—যখন আমি বর্তমান কৃষিনীতি নিয়ে বিরোধিতা করছি—তখন পুরনো কৃষিনীতি সেই সবুজ বিপ্লব সেই নীতির ধড়ের উপর বর্তমান নীতির মুন্ডটাকে বসিয়ে দিলেন, আর একজন নিজে এত কনফিউজড যে কতকগুলি বাজেটারী প্রভিসন অ্যালোকেশন অ্যামাউন্ট ইনক্রিজ করে দেখিয়ে বলতে চাইছেন। রিয়েল টার্মস কি হল না হল খোঁজ না রেখে বলতে চাইলেন ভারতবর্ষের বর্তমান কৃষিনীতি কৃষকের পক্ষের নীতি। আমার মনে হয় কনফিউসনে কোনও সময় হয়ত বলতে আসবেন যে আমেরিকার পায়ে তৈল মর্দনের জন্য সরিষার তেল কেনার দরকার হয়েছে, কৃষকদের কাছ থেকে সেই সরিষা নেওয়া হবে, কৃষকরা উপকৃত হবে। ভারতের কৃষিনীতি এখন সেই অবস্থা দাঁড়িয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি বলতে চাই আমি যে বর্তমান কেন্দ্রীয় কৃষিনীতির বিরুদ্ধে প্রস্তাবটা এনেছি তার মধ্যে অল্প কথায় অনেকগুলি কথা বলার চেষ্টা করছি। আমাদের দেশটা কৃষিনির্ভর দেশ। ভারতবর্ষের কর্মরত জনসংখ্যার ৩৮ পারসেন্ট, তার ৬২ পারসেন্ট কৃষিতে আছেন, যে জায়গায় আমেরিকার কৃষি নির্ভর জনসংখ্যা ওয়ার্কিং পপুলেশন ৩ পারসেন্ট, জাপানে ৭ পারসেন্ট কৃষিতে। এই রকম একটা কৃষি নির্ভর দেশে কৃষিব্যবস্থা উন্নয়নের জন্য প্রয়োজন হল কৃষককে ভূমি সহ অন্যান্য উপকরণ দিয়ে সাহায্য করা এবং কৃষি নীতিতে সেই পথ পরিবর্তন করা। আমাদের কৃষি ব্যবস্থাকে বিদেশি কৃষি, বিদেশের বড় বড় খামারের মালিক তাদের আক্রমণের মুখে ঠেলে দেওয়া হচ্ছে। পরিণতিটা কি হবে? এমন একটা বারোয়ারী চুক্তি, সবাই মিলে চুক্তি করল যার উঠোনে মুরগি চরবে সবাইকার মুরগিতে অধিকার থাকবে। এই রকম বারোয়ারী চুক্তিতে যার মুরগী নেই, আমার মুরগি নেই আমার পবিত্র দায়িত্ব থেকে যাচ্ছে যে, ঝাঁটা গাছটা নিয়ে মুরগির বিষ্ঠা সাফ করা। গ্যাট চুক্তির অন্তর্ভুক্ত হওয়া মানে ভারতবর্ষের কৃষি নীতি এই রকম ধরনের বৈদেশিক আগ্রাসনের মুখে আমাদের দেশে কৃষির ক্ষেত্রে ঘটতে যাচ্ছে। ইতিমধ্যে আন্তর্জাতিক অর্থ ভান্ডার বিশ্ব ব্যাঙ্কের নির্দেশে আমাদের দেশের কৃষির নৈতিক নীতির পরিবর্তন। পরবর্তীকালে গ্যাট চুক্তিতে কৃষির আলোচনার প্রসঙ্গে বলতে চাই গ্যাট চুক্তিতে কৃষিতে আজ আলোচনা নয়, ১৯৫০ সালে গ্যাট চুক্তির

ন্তর্ভুক্ত করার কথা উঠেছিল, তখন আমেরিকা আপত্তি করেছিল। দুটি কারণ দেখিয়েছিল। ই সময়ে গ্যাট চুক্তি হলে আমেরিকার থেকে খাদ্যের নিরাপত্তা বিপন্ন হবে অপরদিকে দেশে আমেরিকার খাদ্য আমদানি বেড়ে যাবে।

[4-30 – 4-40 p.m.]

এই দুই কারণে আমেরিকা ১৯৫৫ সালে আপত্তি করেছিল। সেই জায়গায় দাঁড়িয়ে জকে তৃতীয় বিশ্বের দেশগুলির বাজারের প্রতি লক্ষ্য রেখে গ্যাট চুক্তিতে অন্তর্ভুক্ত করা য়েছে কৃষিকে। এর ফলে আমাদের দেশের কৃষিতে ত্রিমুখী আক্রমণ নেমে আসবে। আজকে র্কেট একসেসের ব্যাপারে যা বলা হয়েছে তাতে কোনরকম বাধানিষেধ নেই। বলা হয়েছে শে কনজিউমড খাদ্যের ২।৩ পারসেন্ট আমদানি করতে হবে। এর ফলে বৈদেশিক অর্থভান্ডারের পর কতটা চাপ বাড়বে সেটা সহজেই অনুমেয়। সৌগতবাবু একটি কথা বলেছেন যে, গ্যাট ক্তির মধ্যে ব্যালেন্স অফ পেমেন্ট খারাপ অবস্থায় থাকলে আমদানি করতে হবে না বলা য়েছে। কিন্তু ব্যালেন্স অফ পেমেন্টে ঘাটতি আছে কিনা সেটা কে ঠিক করবেন? সেটা কিন্তু ই. এম. এফ., ওয়ান্ড ট্রেড অর্গানাইজেশন—এরা ঠিক করবেন। এবং সেখানে বড় তব্বরদের কথাই চলবে, আমাদের মতো চুনোপুটিদের কথা চলবে না। বলা হয়েছে, আমাদের শে যেমন খাদ্যশস্য আমদানি করতে হবে, তেমনি বিদেশের বাজারে আমরাও খাদ্যশস্য প্তানি করতে পারব। এটা গ্যাট চুক্তির মধ্যে আছে। কিন্তু আমেরিকার মতো দেশে তাদের ফিসাররা বলে দেবেন—ভারতীয় পণ্যে এত পারসেন্ট ধূলো আছে এবং সঙ্গে সঙ্গে সেটা তিল হয়ে যাবে। কাজেই দেখা যাচ্ছে, ফ্রি একসেস করবার ফলে প্রকারান্তরে আমাদের শের কৃষি মার খাবে। ডোমেস্টিক সাপোর্ট বলতে আমাদের দেশের কৃষিতে প্রত্যক্ষ এবং রোক্ষভাবে ভরতুকি দেবার বিষয়টা যা আছে, এতে বলা হয়েছে, সেটা ১০ পারসেন্টের পর যেতে পারবে না। যখন জাপান ৭২ পারসেন্ট, আমেরিকা ২৬ পারসেন্ট ভরতুকি দিচ্ছে ষিতে তখন আমাদের ক্ষেত্রে বলা হচ্ছে যে, ১০ পারসেন্টের উর্ধ্বে কৃষিতে ভরতুকি দেওয়া বে না। আমাদের দেশে ৫.২ পারসেন্ট ভরতুকি দেওয়া হয় বলা হয়েছে। একটি ত্রিকা—'ডাউন টু আর্থ', জুলাই ৩১ ইস্যু, ১৯৯৩, তাতে হিসেব করে বলা হয়েছে যে, মাদের দেশে কৃষিতে প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে ভরতুকি যা দেওয়া হয় সেসব একত্রিত রলে কৃষি উৎপাদন ৪০ পারসেন্ট কমে যাবে। কাজেই আপনাদের এই তথ্যটা সঠিক নয়, রচুপি করে ভরতুকির পরিমাণ ৫.২ পারসেন্ট বলা হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** সময় যা নির্দিষ্ট আছে তাতে চলবে না। কাজেই পাঁচ মিনিট সময় াড়াবার প্রস্তাব সভার সামনে রাখছি।

(সভার সম্মতিক্রমে এই সময় সভার কাজেই সময় পাঁচ মিনিট বৃদ্ধি ঘটে)

**শ্রী সমর বাওড়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্যদের বলতে চাই, এইভাবে ভরতুকি কেটে দেখার ব্যবস্থা আছে গ্যাট চুক্তির মধ্যে।

এই গ্যাট চুক্তির আর একটি আক্রমণের লক্ষ্য হচ্ছে এক্সপোর্ট কমপিটিশনের ক্ষেত্রে আমাদের দেশের কৃষকরা বলেছেন যে, ক্রপ ডাইভারসিফিকেশনের বিপক্ষে তারা নন, কিন্তু তাদের উৎপাদিত খাদ্যশস্যের নিরাপত্তা বজায় রেখে দেশে কমার্শিয়াল ক্রপ চাষ হোক এটা তারা চান। আজকে কোন জায়গায় যাওয়া হয়েছে? আমাদের কমার্শিয়াল ক্রপে, আমাদের কৃষি উৎপাদনে, আমাদের খাদ্যশস্য উৎপাদনে গত ৫ বছর ধরে আমরা ১৮ কোটি টনের উপরে যেতে পারছি না। কখনও ১৭।। কোটি টন, কখনও ১৮ কোটি টনে ঠেকছে। আমরা এই জায়গায় দাঁড়িয়ে আছি। এক্সপোর্ট ওরিয়েন্টেড এগ্রিকালচার করতে গিয়ে আজকে মাল্টিন্যাশনাল কোম্পানির পেপসির জন্য পাঞ্জাবে টম্যাটো এবং আলুর চাষ করা হচ্ছে, মাল্টিন্যাশনাল কোম্পানির কারবিলের জন্য কর্ণাটকে ভুট্টার এবং সূর্যমুখীর চাষ করা হচ্ছে। এটাতো আকাশে চাষ হবে না, পাতালেও চাষ হবে না। আমাদের ভারতবর্ষের কৃষিযোগ্য যে জমি আছে, সেখানে যদি খাদ্যশস্যের পরিবর্তে বিদেশ মার্কেটে যার চাহিদা আছে, সেই ধরনের ফসল বা হর্টিকালচারের জন্য ইনপুট এর জন্য বলা হয়েছে যে ৫ শত কোটি টাকার প্রভিসন রাখা হয়েছে বাজেটে। হ্যাঁ, তাকে এ নকারেজ করা হয়েছে। কিন্তু তার ফল যা দাঁড়াবে তাতে ঐ ১৮ কোটি টনের খাদ্যশস্যের যে উৎপাদন, সেই উৎপাদনের জন্য প্রয়োজন আরও জায়গার। অন্য ধরনের ফসল উৎপাদনের জন্য খাদ্যশস্য আরও ঘাটতি হবে। একটা সময়ে ইমপোর্টেড ফুট গ্রেইন-এর উপরে নির্ভর করে ছিল। তাকে কাটানো গিয়েছিল একটা পথ ধরে এবং সেই পথ হচ্ছে সবুজ বিপ্লবের পথ। যদিও গোটা ভারতবর্ষের কৃষি উৎপাদনের জন্য সেটা ঠিক পথ নয়, ভূমি সংস্কারের মাধ্যমে যে ভাবে করা হয় সেই পথ নয়, তবুও এর জন্য খাদ্যশস্যের ঘাটতি যেটুকু দূর করা হয়েছিল, এর ফলে আবার আমরা ক্ষুধার রাজত্বে প্রবেশ করতে যাচ্ছি। বিশ্বব্যাঙ্ক প্রকাশিত রিপোর্টে দেখা যাচ্ছে যে ২ হাজার সালের মধ্যে ভারতে ক্ষুধার্ত লোক বাড়বে ৫.৬ পারসেন্ট। আর খাদ্যশস্যের ভাগ কমবে ২৬.২ পারসেন্ট। কাজেই আবার গোটা ভারতবর্ষে আমরা ক্ষুধার রাজত্বে প্রবেশ করতে যাচ্ছি। ক্রপ ডাইভার্সিফিকেশনের মধ্যে দিয়ে, ফুড ডাইভার্সিফিকেশনের মধ্যে দিয়ে আমাদের খাদ্যের জায়গা কমে যাবে। খাদ্যের অবস্থা কি দাঁড়াবে? সাফ সাহারান কান্ট্রি, আফ্রিকার দেশগুলি, ল্যাটিন আমেরিকার দেশগুলি যারা এক্সপোর্ট ওরিয়েন্টেড এগ্রিকালচারের পথে গেছে ৮।১০ বছর আগে, আজকে তারা মার্কিন লঙ্গরখানার বদান্যতার জন্য লাইন দিয়ে দাঁড়াচ্ছে এক মুঠো খাবারের জন্য। আজকে আমাদের দেশের বর্তমান যে কৃষিনীতি, আমাদের দেশকে সেই দিকে টেনে নিয়ে যাচ্ছে। প্রশ্ন এসেছে উন্নত ধরনের বীজ—হ্যাঁ, গ্যাট চুক্তির মধ্যে আছে। এখন পর্যন্ত বিদেশি, দেশি যে ধরনের উন্নত বীজ এসেছে, সেই বীজের ক্ষেত্রে কোনও বাধানিষেধ নেই। কিন্তু পেটেন্ট আইন অনুযায়ী নতুন ধরনের বীজের আবিষ্কার, নুতন ধরনের শঙ্কর বীজের যে ব্যবহার, সেই ব্যবহারও কার্যত নিষিদ্ধ কত হয়ে যাবে। আমি একটা উদাহরণ দিতে চাই যে কি অদ্ভুত এই আন্তর্জাতিক পেটেন্ট আইন। আমরা জানি যে প্রাকৃতিক বুকে স্বাভাবিকভাবে জাত যে সমস্ত উদ্ভিত তার জন্য কোনও পেটেন্ট হয় না। মানুষের গবেষণার মাধ্যমে যদি প্রকৃতিদত্ত কোনও উদ্ভিত বা প্রাণীর পরিবর্তন সাধিত হয় তার জন্য পেটেন্ট

াইনের নিয়ম আছে। অথচ এই পৃথিবীর বুকে মার্কিন প্রভুদের নির্দেশে এই জিনিস সম্ভব। হয়েছে দেখুন? আমেরিকার পশ্চিমে আম্বিয়ান পর্বতমালায় গত ৪ হাজার বছর ধরে যে রনের তুলোর উৎপাদন হচ্ছে, যাকে আনবিয়ান কটন বলা হয়, সেই তুলোর বৈশিষ্ট হচ্ছে এর আঁশ লম্বা এবং ন্যাচারাল কালার। এটা রং করতে হয় না। আমেরিকার ম্যানিনফক্স াম্পানি তার পেটেন্ট নিয়ে নিল। আর সেই একই ধরনের তুলোর চাষ বলিভিয়ায় নিষিদ্ধ য়ে গেল। আমাদের ভারতবর্ষে নিমের পেটেন্ট নিয়েছে, হলুদের পেটেন্ট নিয়েছে। অতএব ই প্রকৃতিদত্ত উদ্ভিদেরও পেটেন্ট আজকে নেওয়া সম্ভব এবং তার উপরে ভিত্তি করে বেষণার জন্য একটার পর একটা বাধা আসছে। তাই আমি বলতে চাই, আজকে এই যে ন্দ্রীয় কৃষি নীতি, এই কৃষি নীতির পরিবর্তন দাবি করছি এবং ভূমি সংস্কারের মাধ্যমে ষকদের সাহায্য এবং সহযোগিতা দিয়ে আমাদের দেশের অভ্যন্তরের কৃষিকে রক্ষা করা াক। এই আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি এবং এই প্রস্তাবকে সমর্থন করছি।

The Motion of Shri Samar Baora that—

যেহেতু পশ্চিমবঙ্গের কৃষির অগ্রগতি, কেন্দ্রীয় সরকারের গৃহীত কৃষিনীতিদ্বারা বিরূপভাবে ভাবিত হতে পারে ;

যেহেতু গ্যাট চুক্তি, আই. এম. এফ., বিশ্বব্যাঙ্ক প্রভৃতি দ্বারা প্রভাবিত বর্তমান কেন্দ্রীয় ষিনীতি ভূমি-সংস্কারের মাধ্যমে প্রকৃত কৃষকদের উৎসাহিত করার বিরোধী ;

যেহেতু কেন্দ্রীয় কৃষিনীতি কৃষকদের সুলভ মুল্যে কৃষি-উপকরণ—বীজ, সার, সেচ, বদ্যুৎ প্রভৃতি সরবরাহের বিরোধী ; এবং

যেহেতু কেন্দ্রীয় কৃষিনীতি, রপ্তানিযোগ্য কৃষিপণ্য উৎপাদনের নামে খাদ্যে স্বয়ংসম্পূর্ণতা অর্জনের পরিপন্থী;

অতএব, এই সভা বর্তমান কৃষিনীতির পরিবর্তন করে দেশের জন্য এক স্বনির্ভর কৃষিনীতি গ্রহণ করতে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাচ্ছে was hen put and agreed to.

## MOTION UNDER RULE 185

**Dr. Manas Bhunia :** Sir I beg to move that—

(D) Dr. Manas Bhunia moved that following Motion :-

"Whereas the functioning of the Nationalised Banks is far from satisfactory ;

Whereas the Nationalised Banks are not lending sufficiently to the

agriculture sector in rural West Bengal for the last one year;

Whereas the Nationalised Banks are not giving proper economic assistance to the Small & Cottage Industries;

Whereas the Nationlised Banks do not come forward to give financial assistance to the Self-employment Schemes of the State and the Union Government including Prime Minister's Rojgur Yojana, NRY, SESRU, DRI Schemes etc.;

Whereas the directions of the RBI and Union Finance Ministry have not been followed properly in relation to the Lending Policy in West Bengal; and

Whereas the credit-deposit ratio of the Nationalised banks in West Bengal particularly in rural areas is very low;

So, This House through the State Government urges upon the Union Government particularly the Finance Ministry to take such steps as will ensure proper functioning of the Nationalised Banks so that the development of the State, mitigation of unemployment problem and eradication of poverty are not hampared.

[4-40 – 4-50 P.M.]

**শ্রীমতী কুমকুম চক্রবর্তীঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া এবং অন্যান্য সদস্যগণ ব্যাঙ্ক সম্বন্ধে যে প্রস্তাব এনেছেন এবং এই প্রস্তাবের মধ্যে দিয়ে যে ভাবে পশ্চিমবঙ্গে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কের ভূমিকা কি সেই ব্যাপারে যে উদ্বেগ প্রকাশ করেছেন তার জন্য প্রথমেই তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। সাথে সাথে তিনি প্রস্তাব উত্থাপন করতে গিয়ে যেটা বললেন যে, কলকাতায় যে সমস্ত ব্যাঙ্কের হেড অফিস আছে সেই ব্যাপারে তিনি যে লাইন প্রস্তাবের মধ্যে যুক্ত করেছিলেন সেই লাইন তিনি প্রত্যাহার করে নিচ্ছেন। এই লাইন প্রত্যাহার করে নেবার জন্য তাঁকে আবার আমি ধন্যবাদ জানাচ্ছি। আমি একটা বিষয়ে মাননীয় সদস্যদের আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করতে চাই। ১৯৬৯ সালের পর প্রায় ২৫ বছর পার হয়ে এসেছে ব্যাঙ্ক জাতীয়করণ হয়েছে। এই সময় কালের মধ্যে ব্যাঙ্ক জাতীয়করণের পর আমাদের দেশের অর্থনৈতিক অগ্রগতিতে এবং পরিকল্পনা রূপায়ণের ক্ষেত্রে ব্যাঙ্কের যে গুরুত্বপূর্ণ ভূমিকা আছে সেটা আজকে সকলের অনস্বীকার্য। সাগরের সীমা থেকে শুরু করে পাহাড় পর্যন্ত ব্যাঙ্কের বিভিন্ন শাখা তার পরিষেবার কাজকে যুক্ত করেছে। আমরা আজকে উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি রাষ্ট্রায়ত্ত ক্ষেত্রে যখন তার প্রসার ভাল করবার আশা করি, যখন আমাদের দেশের মানুষের সঞ্চিত সম্পদকে দেশের উন্নয়নের কাজে যুক্ত

করবার আহ্বান জানায় সেই সময় এটাকে অন্য দিকে নিয়ে যাওয়ার চেষ্টা হচ্ছে। গত ১৯৬৯ সালে কংগ্রেস নেতৃত্ব প্রয়াত ইন্দিরা গান্ধীর নেতৃত্বে ব্যাঙ্ক জাতীয়করণ করা হল, তখন আমরা তাকে সমর্থন জানিয়ে ছিলাম এবং দেশের মানুষ অভিনন্দন জানিয়েছিল।

কিন্তু আজকে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলিকে কিভাবে সঙ্কুচিত করা হচ্ছে এবং কাদের নির্দেশ আজকে সাধারণ মানুষের পরিষেবায় ব্যাঙ্ক যে অর্থ লগ্নি করতে পারে, আর্থিক সহায়তা দিতে পারে, সেই ক্ষেত্রগুলিকেও কিভাবে সঙ্কুচিত করা হচ্ছে এই বিষয়গুলো কিন্তু প্রস্তাবে উল্লেখ থাকা দরকার। সাথে সাথে আমি এটা বলতে চাই, নরসিংহম কমিটি, যে কমিটি কেন্দ্রীয় সরকার গঠন করেছিলেন, আন্তর্জাতিক অর্থ ভান্ডার, আই. এম. এফ. এবং বিশ্বব্যাঙ্কের নির্দেশ নরসিংহম কমিটির সুপারিশ অনুযায়ী আজকে আমাদের সামাজিক ক্ষেত্রে গ্রামের গরিব কৃষকরা যে সাহায্য পেতে পারত, শহরাঞ্চলে আমাদের দেশের যে সমস্ত রুগ্ন শিল্প, ক্ষুদ্রশিল্প, যেখানে সাহায্য করার ক্ষেত্রে অর্থের পরিমাণ কমিয়ে দেওয়া হচ্ছে, সেখানে আর্থিক সহায়তাকে কমিয়ে দেওয়ার কথা বলা হয়েছে। এই বিষয়ে আমরা বিরোধীদলের বন্ধুদের সঠিক বক্তব্য আশা করি। বি আই এফ আর, যেটা কেন্দ্রীয় সরকার গঠন করেছেন—আজকে রুগ্ন শিল্পগুলোকে সাহায্য করার ক্ষেত্রে, শিল্পকে এগিয়ে নিয়ে যাবার জন্য তারা ফান্ডিংয়ের ব্যবস্থা করেছেন। সেখানে দাঁড়িয়ে নরসিংহম কমিটি নির্দেশ দিয়েছে "The Banks have also had some problems arising from the advice from BIFR and directions even from Courts to extend credit to sick units. This could be regarded as different form of directed credit." এই সব কথা আজকে তাঁরা বলছেন। সাথে সাথে নরসিংহম কমিটি এই কথাও বলেছে—"The large and medium farmers and most of small scale industries should be able to stand on their feet even without such privileged access to credit through direction and on the basis of productive use of credit granted by banks relying only on their commercial judgement." আজকে বানিজ্যিক ভিত্তিতে আমরা চাই ব্যাঙ্ক লাভ করুক। আমরা চাই ব্যাঙ্কে যে দুর্নীতি হচ্ছে, সর্বোচ্চ পর্যায়ে যে দুর্নীতি হচ্ছে সেই দুর্নীতির মুখোশ খুলে দেওয়া হোক। আজকে সকালে অল ইন্ডিয়া রেডিওর মাধ্যমে আমরা জানতে পারলাম, আমরা আনন্দিত, যে স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়া গত ফিনান্সিয়াল ইয়ারে ২৬২ কোটি টাকা লাভ করেছে। কিন্তু এই স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়ার শেয়ার কাদের হাতে ছেড়ে দেওয়া হয়েছে? হর্ষদ মেহেতার মতো একজন রাঘব বোয়ালের কাছে ভারতবর্ষের সাধারণ মানুষের যে সঞ্চিত সম্পদ যা দেশের উন্নয়নের কাজে লাগা উচিত, দেশের শিল্পের পুনরুজ্জীবনের কাজে লাগা উচিত—যেখানে দেশে তিন লক্ষের উপরে শিল্প বন্ধ অথবা রুগ্ন, যাদের বি আই এফ আর সাহায্যের কথা বলেছে—সেখানে সাহায্য না করে, উল্টে সেগুলোকে বিক্রি করে দেওয়া হচ্ছে। আন্তর্জাতিক অর্থ ভান্ডারের নির্দেশে আমাদের দেশের রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কের শেয়ার বিক্রি করে তাকে ভারতীয় করার জন্য নরসিংহম কমিটি ১৯৯১ সালে সুপারিশ করেছে। কেন্দ্রীয় সরকার সেই নির্দেশ গ্রহণ করেছেন। তাঁরা শেয়ার বিক্রি করে দিচ্ছেন বেসরকারি

মালিকদের কাছে। শুধু আমাদের দেশের মালিকদের কাছে নয়, বিদেশি মালিকদের কাছে ব্যাঙ্কিং কোম্পানির কাছে এই শেয়ার বিক্রি করে দেওয়া যেতে পারে এই যে নির্দেশ তাঁরা দিয়েছেন, কেন্দ্রীয় সরকার তা গ্রহণ করেছেন। নরসিংহম কমিটির রিপোর্টকে গ্রহণ করেছেন এবং তার বাস্তব প্রয়োগ শুরু হলে আমাদের দেশের গরিব কৃষক চাষ করার জন্য ব্যাঙ্ক থেকে যে ঋণ পেতে পারত তা তারা পাবে না। বন্ধ কলকারখানা, শিল্পের পুনরুজ্জীবনের জন্য এবং শিল্পের সম্ভাবনার জন্য রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক থেকে আর কেউ ঋণ পাবে না। প্রস্তাবে পশ্চিমবঙ্গের কথা ওঁরা বলেছেন, সেজন্য আমি সাধুবাদ জানাচ্ছি। ব্যাঙ্ক ক্রেডিট রেশিও যে কয়টি ব্যাঙ্ক কমিয়েছে, পশ্চিমবঙ্গ তাদের মধ্যে অন্যতম। এটি একটি বিষয় নয়। এর আগে আমাদের রাজ্যের যিনি অর্থমন্ত্রী ছিলেন, ডঃ অশোক মিত্র, এবং বর্তমানে যিনি অর্থমন্ত্রী, ডঃ দাশগুপ্ত, তাঁরা বারবার কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলেছেন যে এই বিষয়ে রাজ্য সরকার আপনাদের পাশে থাকবে, রাজ্য সরকার গ্যারান্টী সৃষ্টি করবে। তাঁরা যেন আমাদের রাজ্যে স্বনিযুক্তি প্রকল্প, ডি আর ডি এ, নেহেরু রোজগার যোজনা ইত্যাদিতে আর্থিক সহায়তা দেন। আমাদের রাজ্যের যে বেকার সমস্যার সমাধান হচ্ছে না, মানুষের জীবনে অর্থনৈতিক চাপ বেড়েছে, এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করেছেন। এই বিষয়ে কেন্দ্রীয় সরকার দৃষ্টি দিচ্ছেন না।

[4-50 – 5-00 p.m.]

প্রস্তাবের একটা জায়গায় তারা বলেছেন যে আর. বি. আই. এবং ইউনিয়ন মিনিস্ট্রির ইন্সট্রাকশন মানছেন না ন্যাশনালাইজড ব্যাঙ্কগুলি। আমি অনুরোধ করব আর. বি. আই. কেন্দ্রীয় অর্থমন্ত্রকের নির্দেশ যদি কোনও রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক না মানে তাহলে তার দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে গ্রহণ করতে হবে। সেই দায়িত্বর বোঝা, সমস্ত সঙ্কটের বোঝা, রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কের ভূমিকার বোঝা আজকে রাজ্য সরকারের উপর চাপিয়ে দিয়ে মূল ব্যবস্থার দৃষ্টিকে অন্যদিকে ঘুরিয়ে নেওয়া যাবে না। যদি সত্যিই ন্যাশনালাইজড ব্যাঙ্কের ভূমিকা আমাদের জাতীয় জীবনে আলোচনা করতে হয়, যদি সত্যিই আমরা রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কের গুরুত্বপূর্ণ ভূমিকার ব্যাপারে আশা করে থাকি, তাহলে বেকার যুবক, কলকারখানার শ্রমিক, দেশের মানুষকে আপনাদের বলতে হবে, নরসিংহম কমিটিতে বাতিল করবার জন্য যে আন্দোলন তাতে আপনাদের ভূমিকা কি? আপনারা নরসিংহম কমিটিকে গ্রহণ করছেন। ব্যাঙ্কের কর্মচারিরা যখন তার বিরুদ্ধে আন্দোলন করছেন তখন আপনাদের পক্ষ থেকে তার বিরোধিতা করা হচ্ছে। ব্যাঙ্কের কর্মচারিদের উপর নূতন করে আক্রমণ শাণিত হচ্ছে। আজকে সেই জায়গায় দাঁড়িয়ে, জাতীয়করণের (ব্যাঙ্কের) গুরুত্ব কমে যাচ্ছে বলে, কয়েকটি লাইনে এটাকে ছেড়ে দেওয়া যায় না বলে আমি মনে করি। কেবলমাত্র পশ্চিমবঙ্গের ক্ষেত্রে নয়, যে সমস্তগুলি আপনারা প্রত্যাহার করেছেন সেইগুলি আপনাদের জানাচ্ছি ইন্ডিয়ান ওভারসিজ ব্যাঙ্ক ক্রেডিট রেশিও কমাচ্ছে, মাদ্রাজে তাদের হেড অফিস ; সিন্ডিকেট ব্যাঙ্ক কর্ণাটকে তাদের হেড অফিস, তাদেরও সেই অবস্থা। সেন্ট্রাল ব্যাঙ্ক, ব্যাঙ্ক অফ ইন্ডিয়া এই ব্যাঙ্কগুলি এই জায়গায় দাঁড়িয়ে গিয়েছে।

অর্থাৎ ব্যাঙ্কগুলির সম্পর্কে, তাদের পরিকল্পনার ক্ষেত্রে আজকে আন্তর্জাতিক অর্থ ভান্ডারের চাপের কাছে আপনাদের নতিস্বীকার করতে হয়েছে নতজানু হয়ে। আমাদের দেশের অর্থনৈতিক বনিয়াদে জাতীয় যে অবস্থায় ব্যাঙ্কগুলিকে অধিগ্রহণ করা হয়েছিল—আজকে সেখানে আপনারা দেশের স্বার্থকে বলি দিয়ে—তাকে লুকিয়ে রেখে কেবল কয়েকটি প্রশ্ন রেখে প্রস্তাব তোলা যায় না। আজকে বেশ কিছু জায়গায় আলোচনা হচ্ছে ব্যাঙ্কের দুর্নীতির প্রশ্ন নিয়ে একটা স্থায়ী কমিটি হবে কিনা দেখবার জন্য। আমরা আশা করব কেন্দ্রীয় সরকার তাদের নীতি নির্ধারণের ব্যাপারে একটা পদক্ষেপ গ্রহণ করবেন, যদি ব্যাঙ্কের দুর্নীতি ধরতে চান। আজকে ব্যাঙ্ক ৩০। ৪০ হাজার কোটি টাকা যাদেরকে ধার দিয়েছেন, এই সমস্ত ব্ল্যাক লিস্টেড শিল্পপতি, যাদেরকে টাকা ধার দিয়েছেন, অথচ টাকা শোধ করছে না, কারা তারা, এটা মানুষকে জানান, টাকা উদ্ধার করবার জন্য ব্যবস্থা করুন। কিন্তু এই কাজ তাঁরা করছেন না। আজকে ব্যাঙ্কের কল্যাণ করার দায়-দায়িত্ব তাদের নেই, ব্যাঙ্কের কর্মচারীর কল্যাণ করার চিন্তা তাদের নেই, বরং ব্যাঙ্ক তুলে দেওয়ার প্রচেষ্টা হচ্ছে নরসিংহম কমিটির মাধ্যমে। আমি তার জন্য, এই কমিটির রিপোর্টের বিরোধিতা করে, একে বাতিল করবার প্রস্তাব করি, সাথে সাথে আমি বলতে চাই, আজকে যদি আমরা সত্যিই রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কের ভূমিকার প্রত্যাশা করে থাকি, তাহলে আসুন, এই ধরনের ছোটখাটো আহ্বানগুলিকে, এইভাবে একটা বেড়াজালের মধ্যে আবদ্ধ না রেখে, রাষ্ট্রায়ত্ত শিল্পকে প্রসারিত করার যে মূল স্লোগান, রাষ্ট্রায়ত্ত শিল্পকে মানুষের কাজে সাহায্য করবার জন্য যে আহ্বান সেই আহ্বানের আন্দোলনে আপনারাও এগিয়ে আসুন। যদি ব্যাঙ্কের ভূমিকাকে গুরুত্ব দিতে চান, তাহলে নরসিংহম কমিটির যেগুলি সুপারিশ, সেইগুলিকে বাতিল করবার জন্য, আপনারা বিধানসভার ভিতরে এবং বাইরে,—কেন্দ্রীয় সরকারের ও আন্তর্জাতিক অর্থভান্ডারের নির্দেশের কাছে দেশকে বলি দেবার যে ষড়যন্ত্র তার বিরুদ্ধে আন্দোলনকে সঙ্ঘবদ্ধ করুন। এবং আমাদের দৃঢ় বিশ্বাস, এইভাবে যদি আমরা সর্বদলীয় প্রস্তাব এবং এই রকম প্রস্তাব গ্রহণ করতে পারি যেখানে সেস্রু থাকবে, যেখানে ডি. আর. আই. থাকবে, যেখানে বি. আই. এফ. আরের রেকমেনডেশনগুলিকে আমরা কাজে লাগাতে পারব, সেই কাজ যদি করতে হয় তাহলে ১৮৫-এ মোশন মুভ করা হয়েছে সেটা যেন কেবল কয়েকটি ছত্রেই আবদ্ধ না থাকে। এ ক্ষেত্রে আপনারা আপনাদের আন্তরিকতার পরিচয় দিন। এই নরসিংহম কমিটির রিপোর্টকে বাতিল করে সত্যি সত্যি মানুষের সেবার কাজে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কের যে ভূমিকা তাকে বাস্তবে রূপ দেবার মধ্যে দিয়ে চলার জন্য যে কাজ করা দরকার সেই কাজে আপনারা সাহায্য করবেন এই আশা রেখে, এই প্রস্তাবের সঙ্গে আমার বক্তব্যকে যুক্ত করে শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী সৌগত রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই প্রস্তাব আমরা কংগ্রেসের পক্ষ থেকে নিয়ে এসেছি এবং ড্রাফ্‌ট করে যেটা আপনাদের সামনে উপস্থিত করেছি সেটা এই উদ্দেশ্য নিয়ে নয় যে এই সুযোগে বামপন্থীরা আরও একটু কেন্দ্রীয় সরকারের অর্থনৈতিক পলিসি নিয়ে গালাগাল দেবার সুযোগ পান বা এই উদ্দেশ্যে নয় যে ওদের অনেকবার বাজানো

রেকর্ড এ আন্তর্জাতিক অর্থ ভান্ডার, বিশ্বব্যাঙ্ক বিরুদ্ধে আর একবার বাজান। আমাদের উদ্দেশ্য হচ্ছে, আমরা এই রাজ্যের উন্নয়ন চাই এবং রাজ্যের উন্নয়নের পক্ষে যেসব বাধা আছে সেসব অতিক্রম করতে চাই। এ ক্ষেত্রে রাজনীতিকে আমরা প্রথম বিচার্য বিষয় বলে মনে করি না, রাজ্যের স্বার্থকেই সবচেয়ে বিচার্য বিষয় বলে আমরা মনে করি। স্যার, আজকে বামপন্থীদের কাছ থেকে ব্যাঙ্ক রাষ্ট্রীয়করণ নিয়ে আমাদের শুনতে হচ্ছে। অথচ আপনি জানেন, কংগ্রেস আমলে কেন্দ্রীয় সরকার প্রথম ইমপিরিয়াল ব্যাঙ্ক জাতীয়করণ করে স্টেট ব্যাঙ্ক করেছিলেন। তারপর ১৯৬৯ সালে শ্রীমতী ইন্দিরা গান্ধীর সময় তিনি আরও ১৪টি বড় ব্যাঙ্ককে জাতীয়করণ করেন এবং তা করে পুঁজিবাদের গোড়ায় আঘাত হানেন। তারপর ৮০ সালে আবার ৬টি ব্যাঙ্ককে রাষ্ট্রীয়করণ করা হয়। মোট ২১টি ব্যাঙ্ককে রাষ্ট্রীয়করণ করা হয়। আমরা প্রথম থেকেই চেয়েছি এই রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলি ভালভাবে চলুন, লাভজনকভাবে চলুক। কিন্তু এই রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কের লেনডিং পলিসি কি হবে, প্রায়রিটি সেক্টার কি হবে এগুলি কেন্দ্রীয় সরকার থেকে রিজার্ভ ব্যাঙ্কের মাধ্যমে কিছু পলিসি নির্দিষ্ট করা হয়। দু'রকমের নির্দেশ এইসব ব্যাঙ্কগুলির কাছে যায়। কেন্দ্রীয় সরকারের ফিনান্স মিনিস্ট্রি থেকে মূলত লেনডিং অ্যান্ড ক্রেডিট পলিসি বলা হয়ে তাকে আর একটা রিজার্ভ ব্যাঙ্ক থেকে নির্দেশ যায়। সেখানে বলা হয় ম্যানিটরি, ফিসক্যাল পলিসি কি হবে, ব্যাঙ্কের এস. এল. আর. কত থাকবে লিক্যুইডিটি রেশিও কত থাকবে, ব্যাঙ্ক কোন কোন সেক্টারে বেশি ক্রেডিট দেবে যাতে ইনফ্লেশনটা কন্ট্রোলে রাখা যায় ইত্যাদি। প্রতিটি রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক এই ডুয়েল কন্ট্রোলে ফাংশন করে—একটা ফিনান্স মিনিস্ট্রির কন্ট্রোল এবং অন্যটা রিজার্ভ ব্যাঙ্কের কন্ট্রোল। এখানে শ্রীমতী চক্রবর্তী অনেক সমালোচনা করলেন। আমাদের বক্তব্য হচ্ছে, কেন্দ্রীয় সরকারের গাইডলাইন সঠিক কিন্তু ব্যাঙ্ক অনেক জায়গায় তা অনুসরণ করছে না। কী ভাবে করছে না, সেটা বলার জন্য আমরাই এই প্রস্তাব এনেছি। আমরা এই কথা বলতে চাই, আমরা কমিউনিস্টদের মতো সব ব্যাপারে হস্তক্ষেপ করায় বিশ্বাস করি না। রিজার্ভ ব্যাঙ্ক তো একটা স্বশাসিত সংস্থা, রিজার্ভ ব্যাঙ্কের গভর্নর একজন ইনডিপেন্ডেন্ট এনটিটি। রিজার্ভ ব্যাঙ্কের নিজস্ব বোর্ড অব ডিরেকটার্স আছে। ন্যাশনালাইজ ব্যাঙ্কের উপর কেন্দ্রীয় সরকারের কন্ট্রোল থাকলেও তারা স্বশাসিত সংস্থা, তাদের নিজেদের বোর্ড অব ডিরেক্টার্স আছে। আমরা একটা ব্রড পলিসি গাইড লাইন দিয়ে দিই। ফাইনান্স মিনিস্ট্রি কিছু ডিরেকশনস শুধু থাকে। আমাদের বুঝতে হবে হোয়াট আর দি প্রবলেমস অব ব্যাঙ্কস। ব্যাঙ্ক সবচেয়ে বড় ধাক্কা খায় রায়চৌধুরি দেবীলাল এর সময়, যখন তিনি আপনাদের বন্ধু সরকারে চলেন। তিনি হঠাৎ কৃষকদের ক্রেডিট মকুব করে দিলেন, যে কৃষি ঋণ রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলো দিয়েছিল। ফলে ব্যাঙ্কে একটা ব্যাপক ভ্যাকুম তৈরি হয় এবং সামগ্রিক ভাবে ব্যাঙ্কগুলোতে একটা বড় লোকসান দেখা দেয়। যেহেতু ব্যাঙ্কগুলোতে কিছুটা অটোনমি ছিল, লোকসান কমাবার জন্য তারা শেয়ার মার্কেটে আসতে শুরু করে। এর ফলে পরবর্তীকালে একটা স্ক্যাম হয়। যেখানে মার্গ বন্ধুর মতো কিছু ডিসঅনেস্ট লোক জড়িত ছিলেন, যাদের বিরুদ্ধে পরে ব্যবস্থা গ্রহণ করা হয়। এই বিষয়গুলো খতিয়ে দেখবার জন্য আমরা একটা জয়েন্ট পার্লামেন্টারি কমিটি বসাই। আপনাদের আমলেও

অনেক কেলেঙ্কারী হয়েছে, কিন্তু সি. পি. এম. কোনওদিন জয়েন্ট অ্যাসেম্বলি কমিটি করেনি। কিন্তু আমরা সি. পি. এম. থেকে আরম্ভ করে সকলকেই এই জয়েন্ট পার্লামেন্টারি কমিটিতে রাখলাম। যাই হোক এর ফলে ব্যাঙ্কের ক্যাপিটাল বেজ ইরোডেড হয়ে যাবার জন্য ব্যাঙ্কগুলোকে স্ট্রেনদেন করার সিদ্ধান্ত নেওয়া হয় এবং ঠিক হয় কিছুটা অংশ ডিসইনভেস্টমেন্টের মাধ্যমে পাবলিককে দেওয়া হয়, আপনারা সেখানে আপত্তি করেছেন। অথচ আজকে প্রাইভেট সেক্টরে লেন্ডিং এর কী চিত্র? আপনারা জানেন পশ্চিমবঙ্গে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কের দুটো হেড অফিস আছে একটা হচ্ছে ইউ. বি. আই., আর একটা ইউ. কো। পশ্চিমবঙ্গের ব্যবসা, কৃষি, ট্রান্সপোর্ট সম্প্রসারণের ক্ষেত্রে, ক্ষুদ্র সেচ, টিউবওয়েল, পাম্প কেনার ব্যাপারে যখন কোনও ছোট চাষী ব্যাঙ্ক থেকে ঋণ চাইতে যায় তখন তারা ঋণ পায় না। তাদের বলা হয় এখন ব্যালেন্স শিট লাল আছে। কালো হলে দেখা যাবে। অথচ আপনি জানেন, প্রধানমন্ত্রীর একটা রোজগার যোজনা স্কীম আছে, যার মাধ্যমে বেকার যুবকরা যদি তার প্রোজেক্ট অ্যাপ্রুভ হয় তাহলে তারা ব্যাঙ্কের মাধ্যমে এক লক্ষ টাকা পর্যন্ত ঋণ পেতে পারে। কিন্তু সেখানে মাত্র টার্গেটের ২০ পারসেন্ট ফুলফিল করেছিলেন প্রথম বছরে এবং আপ টু নাউ আপনারা ৩০ পারসেন্ট ফুলফিল করতে পেরেছেন, এই সব আমি লেবার বাজেটের বক্তৃতায় বলেছি। আজকে টিটাগড় পেপার মিলের মতো কারখানা কেন সিক হয়ে পড়েছে, সেটা আপনারা জানেন। কিন্তু ব্যাঙ্ক থেকে টাকা দিলে সেটা চালানো যেতে পারত, সেই টাকা ব্যাঙ্কগুলো দেয়নি। কানোরিয়া জুট মিলে আজকে যে অবস্থায় সৃষ্টি হয়েছে, সেটাও আপনারা অবগত আছেন।

[5-00 – 5-10 p.m.]

কিন্তু ব্যাঙ্ক বি. আই. এফ. আর.-এর কোনও স্কীমের বাইরে টাকা দিচ্ছেন না। আমি মনে করি ব্যাঙ্ক পরিচালন কর্তৃপক্ষ স্ক্যামের নাম করে প্রায়রিটি সেক্টরকে স্টার্ভ করছে। আমি, মানস এবং ডাঃ আবেদিন, আমরা মনমোহন সিং-এর কাছে গিয়েছিলাম, উনি আমাদের বলেছেন, 'আমাদের গাইড লাইন আমরা চেঞ্জ করি নি।' আমরা বলেছিলাম,—পশ্চিমবাংলায় এগ্রিকালচারাল ক্রেডিট, স্মল বিজনেস ক্রেডিট বন্ধ হয়ে গেছে। উনি বললেন, 'আপনারা লিখে জানান।' আমি যে জন্যই আজকে এই প্রস্তাব এনেছি পশ্চিমবাংলার কথা ভেবে। আমাদের এখানে ক্রেডিট স্টার্ভ না হয়ে যায়, ছোট শিল্প না মার খায়, বেকার যুবকদের জন্য যে সব প্রোগ্রাম রয়েছে, প্রাইমমিনিস্টার রোজগার যোজনা, সেস্রু এবং ডি. আর. আই-এর যে যে স্কীমগুলো রয়েছে সেগুলো যাতে বন্ধ হয়ে না যায় তার জন্যই এই প্রস্তাব এখানে উপস্থাপন করা হয়েছে। রাজনীতি বাদ দিয়েই আমি বক্তব্য রাখছি। আন্তর্জাতিক অর্থ ভান্ডার থেকে, ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে কত টাকা কে নেয়, না নেয় তা নিয়ে অনেক কথাই বলা যায়, আপনারাও ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে কত টাকা নিয়েছেন সে প্রশ্ন এ ক্ষেত্রে আমি তুলছি না। এখানে প্রশ্নটা হচ্ছে বাংলার বেকার যুবকদের, বাংলার কৃষকদের স্বার্থের। ব্যাঙ্কগুলো যে উদ্দেশ্যে তৈরি হয়েছিল সেই উদ্দেশ্য থেকে তারা দূরে সরে যাচ্ছে। ব্যাঙ্কিং সার্ভিস ইমপ্রুভ

করতে হবে, সেটা অন্য কথা। কিন্তু প্রায়রিটি সেক্টরে সরকারি নির্দেশ অনুযায়ী তার যে দায়িত্ব আছে তা থেকে ব্যাঙ্কগুলিকে আমরা অব্যাহতি দিতে পারি না। সে জন্যই আমি এই প্রস্তাব নিয়ে এসেছি। আমি আশা করব এই প্রস্তাব সর্বসম্মতিক্রমে গৃহীত হবে।

[5-10 – 5-20 p.m.]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি প্রস্তাবটা পড়েছি এবং প্রফেসর সৌগত রায়ের বক্তব্যও শুনলাম। ডাঃ ভুঁইয়ার ব্যাখ্যা অবশ্য এখনও শুনিনি—মোটামুটি একই হবে। শ্রীমতী চক্রবর্তী কিছু বলেছেন, তাঁর বক্তব্যের মধ্যে সার অংশ আছে। এখানে যে বিষয়গুলো আছে সে বিষয়গুলো খুবই ভাল বিষয়, যে যে দাবিগুলো আছে সেগুলোও ভাল, এ বিষয়ে কোনও সন্দেহ নেই। ডাঃ ভুঁইয়া একটা বিষয়ে রাজি হয়েছেন—উনি কলকাতায় যাদের হেড অফিস তাদের চিহ্নিত করেছিলেন, আর যাদের হেড অফিস কলকাতার বাইরে তাদের বাদ দিয়েছিলেন, সেটা উনি সংশোধন করে নিয়েছেন, কেন না সেটা হয় না। আমাদের এখানে অনেক ব্যাঙ্ক আছে যাদের হেড অফিস এখানে, সুতরাং সেটা বললে কালই হয়ত শুনতে হবে হেড অফিস কলকাতার বাইরে নিয়ে যাওয়া হচ্ছে। হেড অফিস তুলে নিয়ে গেলে আবার একটা সমস্যার সৃষ্টি হবে। তখন সৌগতবাবু আমার কাছে আসবেন, বলবেন—সব চাকরি চলে যাবে, বিভিন্ন অসুবিধা হবে ইত্যাদি। যাই হোক এখন আমি আপনাদের একটা জিনিস বুঝতে অনুরোধ করব, সেটা হচ্ছে, ন্যাশনালাইজড ব্যাঙ্কের পলিসি, চরিত্র ইত্যাদি ঠিক হয় কোথা থেকে ; মেন্ পলিসি এবং গাইডলাইন যার যার হেড অফিস থেকে বা হেড অফিসে যাঁরা থাকেন তাঁদের দ্বারা ঠিক হয় না। তাঁরা ঠিক করেন না। কেন্দ্রীয় সরকার পলিসি ঠিক করেন, গাউড-লাইন ঠিক করেন। এটা খুবই সহজ কথা এবং এটা আপনাদের বুঝতে হবে। ব্যাঙ্কগুলো ন্যাশনালাইজড হলেও ওঁরা বিমূর্ত নয়, আলাদা নয়, স্বাধীন নয়। আমাদের সংবিধান, আমাদের অর্থনৈতিক কাঠামোর মধ্যেই ওদের চলতে হয়। যেমন অন্যান্য কর্পোরেশনগুলো চলে। সম্পূর্ণ স্বাধীন কোনও কর্পোরেশন এখন পর্যন্ত আমাদের কিছু হয়নি। রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলো—সেগুলো ন্যাশনালাইজড হবার পর থেকে যেভাবে চলছে তাতে ওপর তলায় যারা আছে তারা ক্রমাগত বেশি বেশি সুবিধা পেয়েছে এবং সাধারণ নিচের তলার শিল্পপতিরা অনেক কম সুবিধা পেয়েছে। এরপরে দেখবেন সুদের হারের ক্ষেত্রে পরিকাঠামো এমনভাবে রিস্ট্রাকচারিং হয়েছে তাতে সাধারণ ব্যবসায়ী এবং ছোট শিল্পপতিরা মার খেয়েছে বেশি। তারপর ধরুন যারা সুদ দেয় না—এই যে ৩০ হাজার কোটি, নাকি ৩০ হাজার কোটি টাকার কথা বলা হচ্ছে, মাঝে মাঝেই খবর বেরচ্ছে, এই টাকাটা উসুল করা হবে, না, কিছু ব্রাঞ্চ তুলে দিয়ে, কিছু লোককে এক সঙ্গে বা আসতে আসতে টাকা পয়সা দিয়ে বের করে দিলেই সমস্যার সমাধান হয়ে যাবে? ব্রাঞ্চ তুলে দাও। আমার কাছে ব্রাঞ্চের কিছু লোক এসেছিল যে আমাদের কিছু সাব্‌সক্রাইবার জোগাড় করে দিন। যদি কোটা ধার্য করা হয় তাহলে আমাদের সর্বনাশ হবে এবং ব্যাঙ্ক তুলে দেবে। আমি বললাম কেন? ওরা বলল ঐ টাকা তুলবে। এখন কথা হচ্ছে, এত টাকা বাকি রাখার সুযোগ কী করে পায়?

কারা নেয়? কেন সুযোগ পায়? তারপর প্রফেসর রায় জানেন, আমাদের দেশের শিল্পপতিরা নিজেদের পয়সায় কম ব্যবসা করেন। তারা বেশিরভাগ টাকা ব্যাঙ্ক বা ফিনান্সিয়াল ইনস্টিটিউশনের কাছ থেকে নিয়ে আসে তা সাধারণ মানুষের টাকা। যেমন ইনস্যুরেন্সের টাকা বেশিরভাগই সাধারণ মানুষের টাকা। এগুলি সঙ্গে পলিসি জড়িয়ে আছে। এখন পলিসির নাম করলেই সৌগতবাবু চটে যাবেন। এটা হচ্ছে ক্লাস পলিসি। কোন ক্লাশ নিয়ন্ত্রণ করেন? সেই ক্লাশ পলিসি করতে করতে আরও খারাপ হচ্ছে। বর্তমানে সেটা হয়েছে এবং আবার আর একটি হয়েছে আন-ডেমোক্রাটিক হয়ে যাচ্ছে। কর্মচারি, স্টাফ, অফিসার ইত্যাদি তাদের সঙ্গে সংঘর্ষ লাগছে। তারপর উনি যে কথা বলেছেন, নরসিমা কমিটির গাইড-লাইন মেনে করবার চেষ্টা করবেন। সেই কমিটি যে যে গাইড-লাইন দিয়েছে সেই গাইড লাইন ফলো করতে বাধ্য এবং সেগুলি তারা ফলো করছে। হয়তো উনিশ-বিশ থাকতে পারে। আমি জানি, একটি কারখানা সম্বন্ধে আমার কাছে একটি ব্যাঙ্কের যিনি ছিলেন ম্যানেজিং ডায়রেক্টর কাম চেয়ারম্যান ইত্যাদি তিনি এসে বললেন, এত কোটি টাকা ওদের ধার হয়ে গেছে। আমি বললাম, ধার দিচ্ছেন কেন? পরেরদিন শুনলাম, তাদের একাউন্ট ফ্রিজ করা হয়েছে এবং কারখানায় নোটিশ দিয়ে দিয়েছেন যে কারখানা বন্ধ, লেবার মিনিস্টার বলেছেন এত ধার দিচ্ছেন কেন, অতএব আর ধার দেব না। সেই কারখানা বন্ধ হয়ে গেল। এইরকম আরও কারো কারো ক্ষেত্রে হতে পারে। মূল ব্যাপারটা হচ্ছে পলিসি। যেভাবে পলিসি হচ্ছে সেই পলিসি অনুযায়ী চলছে এবং এখন যদি উপরের দিকে টানেন তাহলে চটে যাবেন। এই পলিসির সঙ্গে আজকে ভারত সরকারের নিজস্ব ক্ষমতা নেই যদিও উপর তলায় যারা আছেন, উপর তলায় মানে যারা টাটা ইত্যাদি বলে সেইসব শ্রেণী তাদের নিজস্ব স্বাধীনতা, নিজস্ব ক্ষমতা আছে। তারা পলিসি ঠিক করেন আমরা জানি, অনেক শিল্পপতি তাদের যে টাকা-পয়সা সেটার বাজেটারী অ্যালটমেন্ট থাকে, তাসত্ত্বেও সেই টাকা শিল্পে আসছে না। যেমন, এন. টি. সের ক্ষেত্রে কর্মচারিদের মাহিনা বন্ধ আছে। ব্যাঙ্কে বাজেট অ্যালটমেন্ট থাকা সত্ত্বেও অদৃশ্য শক্তি আছে। তারা বলে দেয়, ইয়ারমার্ক করে দেয় এখানে টাকা দেব, ওখানে টাকা দেব না। এই হচ্ছে অবস্থা। যেমন, বি. আই. এফ. আরে আইন আছে, বি. আই. এফ. আরের প্যাকেজ যদি না মানে তাহলে বি. আই. এফ. আর শাস্তি দিতে পারে। এটা আইনে আছে। টিটাগড় পেপার মিলের ক্ষেত্রে প্যাকেজ মানলো না। রাণীগঞ্জ পেপার মিলের যে প্যাকেজ হয়েছিল, সিন্ডিকেট হয়েছিল, আমেরিকান ব্যাঙ্ক টাকা দেবে বলল, কিন্তু পেলে টাকা দেব না বলল। ইউ. বি. আই না ইউ. কো ব্যাঙ্ক আমার ঠিক মনে নেই তারা বলল আমরা টাকা দেব না। কিন্তু আগে তারা টাকা দিতে রাজি হয়েছিল। রাণীগঞ্জ পেপার মিল এখন কোনও মতে চলছে, উপাধ্যায় নাকি চালাচ্ছে, কিন্তু পুরোটা চালু হয়নি। টিটাগড় পেপার মিলের ক্ষেত্রে স্বীকার করলেও, শেষে বলল না, টাকা দেব না। এ ব্যাপারে বি. আই. এফ. আর তাদের বিরুদ্ধে শাস্তি দিতে পারে, কৈফিয়ত চাইতে পারে। একটি ঘটনা নয়, কানোরিয়ার ক্ষেত্রে বি. আই. এফ. আরের প্যাকেজ ছিল। সেই প্যাকেজ ব্যাঙ্ক স্বীকার করলেও তারা সেটা মানলেন না।

মাননীয় মনমোহন সিং মহাশয়কে জিজ্ঞাসা করা হয়েছিল, মাননীয় অর্থমন্ত্রীকে যে এই আমাদের কি ব্যাপার, এখন কোনও ব্যবস্থা নিচ্ছেন না? কিন্তু কোনও জবাব পাওয়া যায়নি কারণ হচ্ছে এই, যে এ আই এম এফ এখানে এসে যায়, যে পলিসি সেই পলিসি হচ্ছে এই ধরনের ইন্ডাস্ট্রিতে, এই ধরনের কাজে টাকা দেবেন না। এই হচ্ছে পলিসি। সেটা এসে যাচ্ছে, সেল্‌ফ সাপোর্ট হতে হবে। ঠিক একইভাবে এ জিজ্ঞাসা ছিল, এতে সেল্‌ফ সাপোর্ট নেই, আমি নিজে জানি, প্রত্যক্ষভাবে ভুক্ত ভোগী, সেশ্রু নিয়ে আমি জানি ব্যাঙ্ক, স্টেট লেবার অ্যাডভাইসরি বোর্ডে যাঁরা আছেন বলেছিলেন যে আপনার সঙ্গে মিটিংয়ে যখন বসব, তখন ফাইট করব, এখন আলাদা বলছি আমাদের কোনও উপায় নেই, ইভন স্টেট ব্যাঙ্ক বলেছে আমাদের কোনও উপায় নেই। সেশ্রুর আর একটা অন্য প্রবলেম হচ্ছে—এ যে কথাগুলি বললেন—সেশ্রুর রিপেমেন্টসটা কমে গেছে, অন্যদিকে সেশ্রুর যে ধরনের প্যাকেজ আছে সে ধরনের টাকা দেয় না, বহু কেস দেখেছি, অর্দ্ধেক হয়ে ফেলে রেখে দিয়েছে, এইগুলি যাতে না আসে তার কথা আমাদের স্ট্রিক্টলি বলে দেওয়া হয়েছে এই সব জায়গায় টাইট করে—নেহেরু রোজগার যোজনা পলিসিতে—বলে দেওয়া আছে এইগুলি দোব, আর এগুলি দোব না। এগুলি হচ্ছে পলিশির ব্যাপার। ব্যাঙ্ক যাতে সেগুলি দেয়, অন্যদিকে যেগুলি হচ্ছে সেটা হচ্ছে ব্যাঙ্ক অন্তত যেটা বলছেন পাবলিক সেক্টারে বিভিন্ন জায়গায় ন্যাশনাল সেক্টর স্তরের বাইরে থেকে ডাকা হচ্ছে, এখানে ব্যাঙ্কিংয়েতে ডাকা হচ্ছে, তাদের শেয়ার দেওয়া হচ্ছে। যেমন হচ্ছে অন্য পাবলিক সেক্টরে, শেয়ার দেওয়া হচ্ছে, আমরা দেখছি, রাষ্ট্রায়ত্ত শিল্পে দেখা যাবে তাদের শেয়ার কন্ট্রোল করে প্রাইভেট শেয়ার, কত টাকা বেশি দিয়েছেন তা আসতে আসতে কন্ট্রোল করছে। একটা নূতন জিনিস নিউকলোনি সিস্টেম বলে এটা তাদের মধ্যে হচ্ছে। এখন সেখানে স্টেটের এই সব ভাগ বাটোয়ারা এইগুলির বিষয়ে সেখানে কমিটি আছে, কমিটি বা কমিটির যা গাইড লাইন সেই অনুযায়ী আছে। এর সঙ্গে আরও স্ট্রিংজেন হবে। না হলে গ্যাট চুক্তির আগে যেটা হল এই সব বারে বারে আসছে। আমরা নিজে দাঁড়িয়ে অন্তত যেখানে ক্যাপিটালিস্ট সেক্টার বা বিগ ক্যাপিটালিস্ট ইত্যাদি যে সব ক্ষেত্রে যারা স্বাধীনভাবে যেতে চায় না এইগুলি আসতে আসতে কন্ট্রোলে চলে আসছে। সেই কারণে আমি এটুকু আবেদন করব যে কথাগুলি বলেছেন কথাগুলি শুধু আমাদের রাজ্যে নয়, সারা ভারতবর্ষে এই রকম অবস্থা, একই রকম অবস্থা, সেটাকে যদি রিয়েলাইজ করতে হয় তাহলে আস্তে আস্তে আপনাদের একটু এগোতে হবে। এই পলিসিটার বিরুদ্ধে যেতে হবে। এই প্রসঙ্গে আর একটা কথা বলে শেষ করছি, ডঃ ভুঁইয়ার একটা ভুল ধারণা আছে, রেলের ওয়াগনের অর্ডার কাট করছে, ওয়াগন ইন্ডাস্ট্রিতে আর একটা প্রবলেম দেখা দিয়েছে। ধরুন, গত বছরে বার্ন কোম্পানির তরফ থেকে আমার কাছে এসেছিলেন ম্যানেজমেন্টের লোক, বললেন ওয়াগন তৈরির অর্ডার তার ডেলী বা সংখ্যা সেটা বাড়াতে হবে। আমি সমস্ত ইউনিয়নের সঙ্গে কথা বলেছিলাম, বেড়ে গেছে। ব্রেথওয়েটেও বেড়ে গেল, এবারে ভারতভারী উদ্যম নিগম থেকে টপ র‍্যাঙ্কিং অফিসাররা আমাকে এসে বললেন যে, যে কোটাটা আমরা পাচ্ছি আমাদের ওয়াগেনের যে ভাবে স্পীড আপ করছে সেই কোটা কিছুদিনের মধ্যেই শেষ হবে যাবে

আমাদের, তারপর কি করবে? আইডিল বসে থাকতে হবে। ওয়ার্ক কালচার বলেন, ওয়ার্ক কালচারের ব্যাপার নয়। মালিকদের কোনও কালচার নেই, ওয়ার্কারদের কালচার থাকবে। প্রভিডেন্ট ফান্ডের টাকা মেরে দেয়, ই. এস. আই.-এর টাকা মেরে দেয়, ইলেকট্রিক বিলের টাকা মেরে দেয়, এই হচ্ছে কালচার। এই কালচারের মধ্যে পড়ে প্রোডাকটিভিটি অনেক বেড়েছে। যাই হোক, শেষ পর্যন্ত যে বিষয়গুলি উল্লেখ করেছেন সেজন্য ধন্যবাদ জানাচ্ছি, আমি এটুকু বলব যে সিরিয়াসলি জিনিসগুলি নিয়ে যদি একটা আলোড়ন সৃষ্টি করতে চান তাহলে তা পশ্চিমবঙ্গ থেকেই আমরা শুরু করতে পারি। তাহলে মূল কারণ যেগুলি আছে সেগুলি বাদ দিয়ে হবে না, সেগুলিকে পেন ডাউন করতে হবে।

[5-20 – 5-30 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি খুবই খুশি যে, সরকারি দলের সদস্যগণ আমাদের এই প্রস্তাবকে সমর্থন জানিয়েছেন। আমরাও তাঁদের কথামত এর দু'চারটি শব্দ বাদ দেবার ব্যাপারটা মেনে নিয়েছি। পশ্চিমবঙ্গকেন্দ্রীক তিনটি রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কের প্রধান অফিস যা রয়েছে সেগুলোকে কেন্দ্র করে আমি বলতে চাইনি, পশ্চিমবঙ্গের ব্যাঙ্কিং সেক্টরের যে দুরবস্থা যে বিষয়েই এর মাধ্যমে আমি দৃষ্টি কনসেনট্রেট করতে চেয়েছিলাম। যা হোক, ওঁরা একে সমর্থন করেছেন, আমি খুশি। আমার বক্তব্য হল, বিষয়টা আমরা কখনও এমনভাবে উপস্থাপনা করতে চাইনি এটাকে শুধুমাত্র বিতর্কের মধ্যে রেখে বিতর্ক করার জন্য। আমরা এটা অনুভব করেছি সারা ভারতবর্ষে অর্থনৈতিক চিত্র পর্যালোচনা করে যে, পশ্চিমবঙ্গে ক্রেডিট ডিপোজিট রেশিও খুবই কম, ৫০ পারসেন্টের উপর এটা উঠছে না। কেন এটা হচ্ছে? মাননীয় মন্ত্রী মহাশয় এক্ষেত্রে নীতির কথা বলেছেন, পলিসি ইন দি হাইয়েস্ট লেভেল ফ্রম দি ইউনিয়ন ফিনান্স মিনিস্ট্রির কথা বলেছেন, রিজার্ভ ব্যাঙ্কের ডিসিসনের কথা বলেছেন, কতগুলো ফিসকাল পলিসির কথা বলেছেন। আজকে সার্থকভাবে ভারতবর্ষের রাজ্যগুলি দিকে যদি তাকিয়ে দেখি, সেখানে মহারাষ্ট্রে ক্রেডিট ডিপোজিট রেশিও যদি ৭২ পারসেন্ট হয়, কর্ণাটকে ৮৬ পারসেন্ট হয়, গুজরাটে ৮২ পারসেন্ট হয়, তাহলে পশ্চিমবঙ্গে ক্রেডিট ডিপোজিট রেশিও ৫০ পারসেন্ট কেন? তাহলে নীতি ঠিক আছে তো? মন্ত্রী মহাশয় বলেছেন যে, ক্রেডিট ডিপোজিট রেশিও বাড়লে ইনভেস্টমেন্ট ইনক্রিজ করে ইন দি এগ্রিকালচারাল সেক্টর, ইনভেস্টমেন্ট ইনক্রিজ করে ইন দি প্রায়রিটি সেক্টর, ইনভেস্টমেন্ট ইনক্রিজ করে ইন দি আনএমপ্লয়মেন্ট সেক্টর, পলিসিটা হচ্ছে, টু রিভাইভ দি ইকোনোমিক সিস্টেম। ১৯৬৯ সালে ব্যাঙ্কের শাখা ছিল ৮,০০০, আজকে সেটা ৭২,৩৮১তে দাঁড়িয়েছে—রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কের শাখা। তাহলে কি ধরে নেব, এই সেক্টরকে ভারত সরকার সঙ্কুচিত করতে চাইছেন? কেন আজকে পশ্চিমবঙ্গকেন্দ্রীক প্রস্তাব নিয়ে এলাম? দুর্ভাগ্যের বিষয় হচ্ছে সেটাই। আমার প্রস্তাব পরিষ্কারভাবে লেখা রয়েছে যে, পশ্চিমবঙ্গে ক্রেডিট ডিপোজিট রেশিও ৫০ পারসেন্ট থেকে ৫২ পারসেন্টের মধ্যে ঘোরাফেরা করছে। আমার প্রস্তাবে স্পেসিফিক বলেছি, গত এক বছরে আমাদের রাজ্যে প্রায়রিটি সেক্টরে টার্গেট ছিল ৪০ পারসেন্ট ইনভেস্টমেন্টের, কিন্তু সেটা ২৫ পারসেন্ট থেকে

৩০ পারসেন্টের মধ্যে ঘোরাফেরা করছে; এগ্রিকালচারাল সেক্টরে টার্গেট ছিল ১৮ পারসেন্ট ইনভেস্টমেন্টের, সেখানে আমরা ১০ পারসেন্টের উপর উঠতে পারছি না। আর আনএমপ্লয়মেন্ট সেক্টর, এক্ষেত্রেও বিভিন্ন স্কিমে টার্গেট ফিকসড্ করে দিয়েছেন, যেমন 'সেশ্রু', 'সিউ' ইত্যাদি স্কেম। 'সেশ্রু', এটা রাজ্য সরকারের স্কিম, কেন্দ্রীয় সরকারেরও একটি স্কিম ছিল 'সেই' বর্তমানে সেটা উঠে গিয়ে এবছর থেকে প্রাইম মিনিস্টার রোজগার যোজনা হয়েছে। আর একটি স্কিম রয়েছে 'সুমি' আন্ডার নেহরু রোজগার যোজনা। এক্ষেত্রেও দেখতে পাচ্ছি, আপনার ৪০ পারসেন্টের বেশি কভার করতে পারছেন না। আমরা কী দেখছি? আমরা দেখছি যে পশ্চিমবঙ্গে সি. ডি. আর যেমন আছে, তেমনি ডি. আর. আই বলে একটা স্কিম আছে ব্যাঙ্কের অর্থাৎ ডিফারেনশিয়ালে রেট অব ইন্টারেস্ট। এতে কী নিয়ম আছে? যত টাকা ব্যাঙ্কে জমা থাকবে এবং তার মধ্যে যত টাকা লোন দেওয়া হবে, সেই লোনের লেন্ডিংয়ের ওয়ান পারসেন্ট টাকা বাধ্যতামূলকভাবে ডিফারেন্সিয়াল রেট অব ইন্টারেস্ট স্কিমে ক্ষুদ্র প্রান্তিক চাষী এবং পিপল আন্ডার পভার্টি লাইন আছে, যাদের ইনকাম ১০ হাজার টাকার নিচে তাদের দিতে হবে সারা ভারতবর্ষে। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, পশ্চিমবঙ্গে গত এক বছরে ডি. আর. আই স্কীম, যা গরিব মানুষের জন্য নির্ধারিত, ব্যাঙ্কগুলি গ্রামাঞ্চলে ব্লকগুলিতে ০.৫ পারসেন্ট টার্গেটেও রিচ করতে পারছে না। কিন্তু মহারাষ্ট্র, গুজরাট, কর্ণাটক এবং অন্যান্য রাজ্যে তারা ওয়ান পারসেন্ট টার্গেট রিচ করে গেছে। আমি সেজন্য পশ্চিমবঙ্গকেন্দ্রিক এই প্রস্তাবটা নিয়ে এসেছিলাম। বিষয়টা কি আছে, রোগটা কোথায়? আমরা গিয়েছিলাম কেন্দ্রীয় অর্থমন্ত্রীর কাছে। সুব্রত মুখার্জি ছিলেন, আমাদের প্রবীণ সদস্য জ্ঞানসিং সোহনপাল ছিলেন। আমরা তার কাছে খুব খোলা মনে জানতে চেয়েছিলাম। আমরা মনমোহন সিংয়ের কাছে বিষয়টা জানতে চেয়েছিলাম। আমরা জিজ্ঞাসা করেছিলাম যে আপনি কি বন্ধ করে দিয়েছেন? তিনি বললেন যে হু টোল্ড ইট? আমরা জিজ্ঞাসা করেছিলাম যে রিজার্ভ ব্যাঙ্ক কী ইনস্ট্রাকশন দিয়েছে? তিনি বললেন, হু টোল্ড ইট? আমি আমার লাস্ট ভিসিটে ক্যালকাটাতে ব্যাঙ্কের চীফদের ডেকে ক্যাটেগোরিক্যালি ইন্সট্রাকশন দিয়েছি যে তোমাদের পশ্চিমবঙ্গে ক্রেডিট ডিপোজিট রেশিওতে উপরে ওঠাতে হবে, সেল্‌ফ এমপ্লয়মেন্ট প্রোগ্রামগুলিকে ভাল ভাবে, পরিচ্ছন্নভাবে ইমপ্লিমেন্ট করতে হবে, প্রাইওরিটি সেক্টরকে আমার যা স্পেসিফিক ডাইরেকটিভ আছে তাকে মেনে চলতে হবে। এটা কৃষির ক্ষেত্রে, কৃষকদের ক্ষেত্রে, কৃষকদের স্বার্থে করতে হবে। আমরা তখন চিন্তা করলাম যে বিষয়টা কোনও জায়গায় দাঁড়িয়ে আছে। পশ্চিমবঙ্গে এই রোগটা এত গভীর কেন? মাননীয় মন্ত্রী মহাশয় রেগে উঠতে পারেন, শাসক দলের সদস্যরা রেগে উঠতে পারেন। আপনারা সকলে জানেন যে পশ্চিমবঙ্গের ব্যাঙ্কগুলি কন্ট্রোল করছে বামপন্থী ইউনিয়ন এবং তাদের সংগঠনগুলি। লেফ্‌ট পলিসিস সি. পি. এম-এর শাখা কবি. ই. এফ-আই অর্থাৎ ব্যাঙ্ক এমপ্লয়ীজ ফেডারেশন অব ইন্ডিয়া এবং সি. পি. আই-এর শাখা এ. আই. বি. এ। আমরা তাদের ইউনিয়নের সঙ্গেও কথা বলেছি যে বিষয়টা কি? আজকে পলিসি যদি ঠিক থাকে, রিজার্ভ ব্যাঙ্কের ডাইরেকশান যদি ঠিক থাকে তাহলে গ্রামাঞ্চলের একটি ব্যাঙ্কের ম্যানেজার, এই ইজ মোর দ্যান এ চীফ মিনিস্টার ইন দ্যাট লোকালিটি। কারণ প্রত্যক্ষ অর্থনৈতিক

কর্মসূচির বুনিয়াদ গড়ে দেওয়া এবং ইনভেস্টমেন্টের দায়িত্ব সেই ব্যাঙ্কের ম্যানেজার, তার ফিল্ড অফিসারের, তার কর্মচারিদের, তার বিভিন্ন স্টাফদের। আমরা পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় জেলায় সমীক্ষা চালিয়েছি এবং সমীক্ষা চালিয়ে যা দেখেছি তাতে আমাদের কাছে যে চিত্রটা বেরিয়ে এসেছে সেটা হচ্ছে যে ভিতর থেকে একটা চক্রান্ত হচ্ছে কেন্দ্রীয় সরকারের এই ইকনমিক পলিসিকে, ব্যাঙ্কিং ডিপার্টমেন্টের ইকনমিক পলিসিকে, রিজার্ভ ব্যাঙ্কের ডাইরেক্টিভকে আন্ডারমাইন করে একটা পলিটিক্যাল ওয়েপন হিসাবে কিছু রাজনৈতিক দলের হাতে তুলে দেওয়া হচ্ছে। ব্যাঙ্কিংয়ের ক্ষেত্রে স্টেট হ্যাজ বিকাম এ টোটাল পার্ট অব দি ইউনিট। আজকে এখানে বামপন্থী বন্ধুরা সমর্থন করেছেন বলে আমি তাদের ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি স্মরণ করুন, তদানিন্তন সময়ে ব্যাঙ্কিং দপ্তরের মন্ত্রী ছিলেন জনার্দন পূজারী, রাজীব গান্ধী তখন প্রধানমন্ত্রী ছিলেন। তিনি বলেছিলেন যে শুধু বড় লোকদের জন্য নয়, কনসেপ্ট অব ন্যাশনালাইজড ব্যাঙ্ক ইজ টু রিচ টু দি ডোরস্টেপ অব দি ভিলেজারস অব রুর‍্যাল ইন্ডিয়া। সেজন্য তিনি কী করেছিলেন? তিনি লোন ক্রেডিট ক্যাম্প চালু করেছিলেন সারা ভারতবর্ষে। এই বামপন্থীরা এবং কংগ্রেস বিরোধী রাজনৈতিক দলগুলি চূড়ান্তভাবে চিৎকার করেছিলেন, প্রতিবাদ করেছিলেন। ব্যাঙ্কের ভিতর থেকেই ইউনিয়নগুলি এবং ব্যাঙ্কের বাইরে রাজনৈতিক দলগুলি তার বিরোধিতা করেছিল। সেই ক্রেডিট ক্যাম্পগুলিতে কি দেওয়া হত? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই পারসেন্ট এই যে ডি. আর. আই স্কীমে ম্যান্ডেটোরি দিতে হবে। যত লোন দেওয়া হবে তার টোটাল অ্যামাউন্ট-এর ১ পারসেন্ট দিতে হবে। গরিব মানুষদের মাত্র ৪ টাকা হারে সুদে ডিফারেনশিয়াল রেটে অব ইন্টারেস্টে লোন দেওয়া হয়েছিল। এক শ্রেণীর শিল্পপতি এতে চটে গেলেন। সেই শিল্পপতিরা লবি করলেন, রাজনৈতিক দলগুলি চিৎকার করলেন, যারা কংগ্রেসের বিরোধী তারা রাজীব গান্ধী এবং তদানিন্তন ব্যাঙ্কিং মিনিস্টারের বিরুদ্ধে প্রচার করলেন পার্লামেন্টের ভিতরে এবং বাইরে কাজেই স্বাভাবিকভাবে আমাদের আতঙ্ক জাগে। যারা একদিকে বলছেন যে ক্রেডিট ডিপোজিট রেশিও বাড়িয়ে দাও। আবার যখন ব্যাঙ্কিং মিনিস্টার ব্যাঙ্কের কর্মচারিদের, ম্যানেজারদের, চেয়ারম্যানদের, ম্যানেজিং ডাইরেক্টরদের ধরে নিয়ে পাবলিক লাইফে মানুষের প্রয়োজনে, মানুষের সম্পদকে মানুষের কাছে দিতে গেলেন, তখন এই রাজনৈতিক দলগুলির নেতারা বিরুদ্ধাচারণ করেছিলেন।

[5-30 – 5-40 p.m.]

স্ববিরোধী রাজনীতিকে ভোগা, স্ববিরোধী পদক্ষেপে ভোগা, এই রাজনৈতিক দলগুলির স্ববিরোধী পদক্ষেপ বাংলার বুকে ব্যাঙ্কিং সেক্টরকে ক্রিপিল্ড করে দিচ্ছে। এই জায়গাতে পশ্চিমবাংলা কেন্দ্রীক চিন্তাধারা নিয়ে আমি প্রস্তাবটা নিয়ে এসেছিলাম। 'সেশ্রু'-র কথা বললেন মাননীয় মন্ত্রী মহাশয়, খুব ভাল লাগল। 'সেশ্রু' পরে এসেছে, আগে এসেছে সি. ই. ইউ। কেন্দ্রীয় সরকার গ্রামীণ বেকার যুবকদের, আনএমপ্লয়েড ট্রেন্ড ইয়োথদের এমপ্লয়মেন্ট স্কীম করার জন্য সি. ই. ইউ পরিকল্পনা করেছিলেন। প্রথমে এটা ২৫ হাজার টাকার স্কীম ছিল, পরে এটা ৩৫ হাজার টাকা হয়েছে। পরে এই রাজ্য সরকার এই রাজ্যে 'সেশ্রু' স্কীম

করলেন। স্কীমগুলি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে সিলেকশন হবে। সি. ই. ইউ, ডিসট্রিক্ট ইনডাসট্রিয়াল সেন্টারের মাধ্যমে, জেলার মাধ্যমে সিলেকশন হবে। আমরা কী দেখলাম? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী এখানে আছেন, আমরা ব্যাঙ্ক কর্তৃপক্ষকে বলেছিলাম যে কি ব্যাপার, কেন আপনারা 'সেশ্রু' স্কীমে টাকা দিচ্ছেন না? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন 'সেশ্রু' স্কীমে সাবসিডির পার্টটা পশ্চিমবঙ্গ সরকারের দেওয়ার কথা, লোন পার্টটা ব্যাঙ্কের দেওয়ার কথা। আজকে এটা নিশ্চিত যে ব্যাঙ্ক ঠিকমতো কাজ করে না, করছে না। ৫০ পারসেন্ট প্রোপজাল রিজেক্ট করছে এবং বাকি প্রোপোজালের ম্যাকসিমাম প্রোপোজাল পেন্ডিং রাখছে এবং তারপর সামান্য স্কীম অ্যাপ্রুভ করছে। আর একটা ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়ের সঙ্গে একমত যে তারা আন্ডার ফিনান্স করছে। আন্ডার ফিনান্স ইজ এ ক্রিমিনাল অফেন্স। একটা স্কীমে যদি আন্ডার ফিনান্সকরা হয় তাহলে সেটা ক্রিমিনাল অফেন্স। আমরা মানছি এই রকম অবস্থা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন, গত আর্থিক বছরে 'সেশ্রু' স্কীমের টাকা কত মাস বাদে রাজ্য সরকার ব্যাঙ্কগুলিকে দিয়েছেন দয়া করে সেটা আপনি বলবেন কি? আমাদের কাছে তথ্য আছে অনেক দিন বাদেও ব্যাঙ্কগুলি সাবসিডির টাকা পায়নি। তার ফলে যে সমস্ত স্কীমে প্রোপোজাল প্রসেসড হয়েছে সেই স্কীমগুলি স্যাংশন হয়নি। স্যাংশন না হওয়ার ফলে গ্রামের বেকার যুবকরা 'সেশ্রু' স্কীমের টাকা পেল না এবং তার সঙ্গে যুক্ত হয়েছে একটা অদ্ভুত ব্যাপার। একটা অ্যাশোসিয়েশন তৈরি হয়েছে, যে অ্যাশোসিয়েশন চ্যালেঞ্জ করেছে একটা বিষয়ে রাজ্য সরকারকে এবং ব্যাঙ্ককে। কি ব্যাপার মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলি, যারা লোন পাচ্ছে তাদের কাছ থেকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ কার্ড সিজ করে নিচ্ছে। এই পরিপ্রেক্ষিতে বেকার যুবকরা কন্সটিটিউশনাল রাইট নিয়ে চ্যালেঞ্জ করেছে মহামান্য হাই-কোর্টের কাছে। কি বলা হচ্ছে? বলছে, আমি একটা বেকার যুবক, আমি একটা স্কীমে লোন নিয়েছি, আমি তো চাকুরি নিইনি। চাকুরি যখন পেলাম না তখন রাজ্য সরকার কেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে নির্দেশ দিয়েছে, ওহে বেকার যুবক-যুবতী, তুমি লোন পাইয়া গেলে, অতএব তোমার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ কার্ড সিজ করিয়া লইলাম, তোমাকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ লিখে দিল যে তুমি সলভেন্ট, আর তুমি চাকুরী পাবে না। এই সিদ্ধান্ত যখন রাজ্য সরকার নিল—আমি মনে করি এটা একটা পশ্চিমবঙ্গ কেন্দ্রীক সিদ্ধান্ত—এই সিদ্ধান্ত নেওয়ার পর বেকার যুবক-যুবতীরা সংঘবদ্ধভাবে কন্সটিটিউশনাল রাইট নিয়ে মহামান্য হাইকোর্টে চ্যালেঞ্জ করেছে। কেন একটা সরকার কি যুক্তিতে, কোনও অধিকারে, কোনও সাংবিধানিক অধিকারে একটা বেকার যুবকের আনএমপ্লয়মেন্ট প্রবলেম সল্‌ভ না করে, চাকুরি না দিয়ে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কার্ড সিজ করে নিচ্ছে আমি বুঝতে পারছি না। এই পরিপ্রেক্ষিতে তারা মহামান্য হাই কোর্টে চলে গেছে। এর পরিপ্রেক্ষিতে এমন একটা ঘটনা ঘটছে, যেটা রিপেমেন্ট শিডিউল, টাকা ফেরত দেওয়ার প্রবণতা চলে যাচ্ছে। টাকা ফেরত দেওয়ার প্রবণতা হ্যাজ কাম ডাউন টু বিলো ১৫ পারসেন্ট। দি রিপেমেন্ট সিডিউল ইন আনএমপ্লয়মেন্ট স্কীম হ্যাজ কাম ডাউন টু বিলো ১৫ পারসেন্ট। ১৫ পাসসেন্ট নিচে নেমে গেছে। এই জায়গায় ব্যাঙ্ক কর্তৃপক্ষ সুযোগ

পেয়ে গেল। ব্যাঙ্ক কর্তৃপক্ষ বলছে, ওবাবা, এ যে দেখছি ১৫ পারসেন্টের বেশি টাকা পাওয়া যাচ্ছে না, অতএব আমরা আরও চয়েজী আরও সিলেকটিভ স্কীম দেব। এই ক্ষেত্রে এই পরিস্থিতি এসে মাথায় দাঁনা বেঁধেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা ব্যাঙ্ক কর্তৃপক্ষকে বলেছিলাম, রাজ্য সরকারকে বলেছিলাম, মাননীয় অর্থমন্ত্রী অসীমবাবুকে বলেছিলাম যে আপনারা এই ব্যাপারে কেন কেস ফাইট করছেন না? কেন সেই বেকার যুবকদের অ্যাসোসিয়েশনকে ডেকে কেস তুলে নেওয়ার ব্যবস্থা করছেন না? কেন তাদের সাংবিধানিক অধিকার, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কার্ড সিজ করে নেওয়া হচ্ছে? এর উত্তর নেই। এই পরিস্থিতিতে পরিস্থিতি আরও জটিল হয়েছে। ব্যাঙ্ক কর্তৃপক্ষ এর মাধ্যমে সুযোগ পেয়ে গেছে। স্বনিযুক্তি প্রকল্পে বেকার ছেলেরা যাতে ঋণ পেতে না পারে তার জন্য এক শ্রেণী অসাধু ব্যাঙ্ক কর্তৃপক্ষ সেই প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। তার বিরুদ্ধে এই প্রতিবাদ। যারা ব্যাঙ্কের চেয়ারে বসে চক্রান্ত করছে, আমাদের কেন্দ্রীয় সরকারকে অপমান করছে, আমাদের প্রধানমন্ত্রীকে অপমান করছে, আমাদের অর্থমন্ত্রী মনমোহন সিংকে অপমান করছে, রিজার্ভ ব্যাঙ্কের যে পলিসি বিভিন্নভাবে সেই পলিসিকে ডাইভার্ট করছে তাদের বিরুদ্ধে প্রতিবাদ জানাতে এবং সামগ্রিক চিত্র তুলে ধরার জন্য এই প্রস্তাব আনা। ভারতবর্ষ তথা পশ্চিমবাংলা কৃষি নির্ভর রাজ্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি অবাক হয়ে যাবেন যে গত ১ বছর ধরে লেনডিং টু দি এগ্রিকালচার সেক্টর ম্যানেজারবাবুরা ব্যাঙ্কের বিভিন্ন স্টাফদের সঙ্গে, হেড অফিসের সঙ্গে কথা বলেছি—পরিষ্কার সারকুলার দিয়ে দিয়েছে থ্রু জোনাল অফিস, থ্রু রিজিওনাল অফিস।

কিন্তু দুর্ভাগ্যের বিষয়, আজকে গুজরাটের কৃষক যদি একজন ম্যানেজারের হাত দিয়ে লোন পায়, মহারাষ্ট্রের কৃষক যদি জোনাল এবং রিজিওনাল অফিস থেকে লোন পায়, তাহলে বাংলার কৃষকেরা কেন লোন পাবে না? বাংলার প্রান্তিক চাষী কেন বঞ্চিত হবে? আজকে দেখা যাচ্ছে যে সর্বক্ষেত্রে, ক্ষুদ্রশিল্প মানুষ বঞ্চিত হচ্ছে। কিন্তু আমরা দেখছি, একশ্রেণীর ব্যাঙ্কের কর্মকর্তার সঙ্গে একশ্রেণীর মানুষের যোগসাজসের ফলে কোটি কোটি টাকা তছরূপ করছে। তারাই আবার একশ্রেণীর ব্যাঙ্কের কর্মকর্তার মদতে লোন পাচ্ছে। কিন্তু গ্রামের গরীব কৃষক এবং বেকার যুবক পরিকল্পিতভাবে বঞ্চিত হচ্ছে। এই জায়গাতেই আমাদের প্রতিবাদ। আমি কংগ্রেসের সদস্য হয়েও এর বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছি। একশ্রেণীর ব্যাঙ্কের কর্মকর্তা একশ্রেণীর রাজনৈতিক প্রেক্ষাপটের মদত নিয়ে কেন্দ্রীয় সরকারের গৃহীত নীতিকে কলঙ্কিত করছে, গৃহীত নীতিকে সম্পূর্ণভাবে বানচাল করছে। সেই কারণে আমাদের এই প্রস্তাব। আমরা খুশি যে আপনারা এই প্রস্তাবকে সমর্থন করেছেন। সম্প্রতি ভারতবর্ষের প্রধানমন্ত্রী একটি পরিকল্পনা ঘোষণা করেছেন—প্রাইম মিনিস্টার'স রোজগার যোজনা—এটি গত বছর পর্যন্ত শহর কেন্দ্রীক ছিল, মিউনিসিপ্যালিটি এলাকা কেন্দ্রীক ছিল, কর্পোরেশন এলাকা কেন্দ্রিক ছিল। এই বছরে, ৩০শে জুন এটাতে দরখাস্ত জমা দেবার শেষ তারিখ। সারা ভারতবর্ষের গ্রামাঞ্চলে এই পরিকল্পনা রূপায়িত হবে। প্রতি প্রকল্পে এক লক্ষ টাকা করে এতে দেওয়া হবে, যার মধ্যে পনের ভাগ হচ্ছে সাবসিডি। আমার কাছে খবর আছে

যে পরিকল্পনা মাফিক ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রিয়াল সেন্টার, যা ক্ষুদ্র এবং কুটির শিল্প দপ্তর পরিচালনা করে, সেই ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রিয়াল সেন্টারগুলো এবং জেলার সমস্ত প্রশাসনিক কাঠামো ব্যাঙ্কে একশ্রেণীর কর্মচারির সঙ্গে যোগসাজস করে এই পরিকল্পনাকে বানচাল করতে চাইছে। আমরা এই সভা থেকে এই প্রস্তাব গ্রহণের মাধ্যমে বাংলার যুবক-যুবতীদের জানিয়ে দিতে চাই যে যে সমস্ত কর্মকর্তা বিরোধিতা করবে, যে সমস্ত রাজ্য সরকারি কর্মচারী বিরোধিতা করবে তাদের বিরুদ্ধে তীব্র গণ-আন্দোলন গড়ে তোলা হবে। তার কারণ আগামীদিনে বেকার যুবকদের স্বনির্ভর করার ক্ষেত্রে প্রধানমন্ত্রী এবং অর্থমন্ত্রী মনমোহন সিংয়ের গৃহীত সিদ্ধান্ত যদি ন্যাশনালাইজড ব্যাঙ্কের মাধ্যমে বাংলার বুকে সঠিকভাবে রূপায়িত না হয়, তাহলে তারজন্য তীব্র আন্দোলন গড়ে তোলা হবে। আমরা খুশি যে এই প্রস্তাব আপনারা সবাই গ্রহণ করেছেন। আমরা বাংলার মানুষকে বলতে চাই যে ন্যাশনালাইজড ব্যাঙ্ক মানুষের স্বার্থে ১৯৬৯ সাল থেকে শুরু করে আজ, '৯৪ সাল পর্যন্ত আট হাজার শাখা থেকে একাত্তর হাজার শাখায় এসেছে, তাকে সঠিকভাবে বজায় রাখতে হবে। তাকে আজকে ধ্বংস করার চক্রান্ত হচ্ছে। আমরা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করব রাজ্য সরকারের মাধ্যমে যে, বাংলার ব্যাঙ্ক কর্মকর্তাদের মধ্যে একশ্রেণীর যারা কর্মচারী বন্ধু সঠিকভাবে ব্যাঙ্কের নীতিকে রূপায়িত না করে ভারত সরকারের গৃহীত সিদ্ধান্তকে বিরোধিতা করছে, যা কৃষিক্ষেত্রে, শিল্পক্ষেত্রে প্রতিবন্ধক হয়ে দাঁড়াচ্ছে। তাই এই প্রস্তাবকে গ্রহণ করার জন্য আমি সবাইকে আবেদন জানাচ্ছি।

The motion of Dr. Manas Bhunia that—

Whereas the functioning of the Nationalised Banks particularly those have Head Offices in Calcutta is far from satisfactory;

Whereas the Nationalised Banks are not lending sufficiently to the agriculture sector in rural West Bengal for the last one year.

Whereas the Nationalised Banks are not giving proper economic assistance to the Small & Collage Industries;

Whereas the Nationalised Banks are not implementing the recommendation of the BIFR with regard to revival of the sick and closed industries;

Whereas the Nationalised Banks do not come forward to give financial assistance to the Self-employment Schemes of the State and the Union Government including Prime Ministers' Rojgur Yojana, NRY, SESRU, DRI Schemes etc.;

Whereas the directions and instructions of the RBI and Union

Finance Minstry have not been followed properly in relation to the Lending Policy in West Bengal ; and

Whereas the credit-deposit ratio of the Nationalised Banks in West Bengal particularly in rural area is very low.

So, This House through the State Government urges upon the Union Government particularly the Finance Ministry to take such steps as will ensure proper functioning of the Nationalised Banks so that the development of the State, mitigation of unemployment problem and eradication of poverty are not hampered— was then put and agreed to.

## MOTION UNDER RULE 185

**Mr. Deputy Speaker :** I request Hon'ble Shri Lakshman Chandra Seth to move his motion.

[5-40 – 5-50 p.m.]

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে এই প্রস্তাবটি হাউসে প্লেস করছি। এই সভা অবগত আছে যে—

ক) পূর্বভারতীয় অর্থনীতির অন্যতম বনিয়াদ কলকাতা ও হলদিয়া বন্দরে পলিপড়া এবং জমা পলিমাটি সরানোর কোনও স্থায়ী প্রকল্প না থাকায় উক্ত বন্দরগুলিতে বড় জাহাজ প্রবেশ করতে পারে না। খ) হলদিয়া তৈল শোধনাগারের জন্য অপরিশোধিত তেল খালাস করা এবং তামিলনাড়ু তাপবিদ্যুৎ কেন্দ্রের জন্য কয়লা সরবরাহ করা হলদিয়া বন্দরের আয়ের মূল উৎস।

গ) নাব্যতা কম থাকার দরুন ইন্ডিয়ান অয়েল কর্পোরেশন পারাদ্বীপ থেকে পাইপের সাহায্যে অপরিশোধিত তেল হলদিয়ায় পাঠানোর ব্যবস্থা গ্রহণ করছে। এমতাবস্থায়, কলকাতা ও হলদিয়া বন্দরকে বাঁচানোর স্বার্থে এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে যে—

১) ক্যাপিটাল ড্রেজিং করে বালাড়ি চর কাটার ব্যবস্থা করতে হবে।

২) ফারাক্কা ব্যারেজ থেকে ৪০ হাজার কিউসেক জলের ব্যবস্থা করতে হবে।

৩) কুলপির কাছে গাইড ওয়াল এবং সাদার্ন গাইড ওয়াল নির্মাণ করতে হবে।

৪) নয়াচর ও ঘোড়ামারাচর-সহ গঙ্গার ভাঙ্গনরোধে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করতে হবে।

৫) উত্তরপ্রদেশের কানপুরে প্রস্তাবিত বাঁধ নির্মাণ প্রকল্প বাতিল করতে হবে।

৬) গঙ্গা ও ব্রহ্মপুত্রের মধ্যে সংযোগসাধনের বিষয়ে প্রয়োজনীয় প্রকল্প গ্রহণ করতে হবে।

৭) পারাদ্বীপ থেকে পাইপের সাহায্যে পরিশোধিত তেল হলদিয়ায় পাঠানোর পরিকল্পনা বাতিল করে হলদিয়া বন্দরে অপরিশোধিত তেল খালাসের ব্যবস্থা চালু রাখতে হবে এবং

৮) হলদিয়া বন্দর থেকে জাহাজে করে তামিলনাড়ুতে কয়লা পাঠানোর বর্তমান ব্যবস্থা অব্যাহত রাখতে হবে।

এছাড়া উপরি উক্ত দাবিগুলি নিয়ে কেন্দ্রীয় সরকারের সাথে আলোচনার জন্য এই সভা একটি সর্বদলীয় প্রতিনিধিদল পাঠানোর সিদ্ধান্ত গ্রহণ করছে।

আলোচনার শেষে পুরো বক্তব্য আমি রাখব।

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য লক্ষ্ণণচন্দ্র শেঠ যে প্রস্তাব এনেছেন আমি তাঁকে সমর্থন করছি। আমি আনন্দিত একজন সদস্য আছেন যিনি কলকাতা এবং হলদিয়া বন্দর নিয়ে ভাবছেন। আগে যখন আমি প্রথম পোর্টে ইউনিয়ন করতাম তখন মাখন চ্যাটার্জি বলে একজন ট্রেড ইউনিয়ন নেতা ছিলেন, তিনি কলকাতা বন্দর সম্পর্কে অভিজ্ঞ ও জ্ঞানী ছিলেন। কলকাতা বন্দরকে বাঁচানোর ব্যাপারে বারবার বলতেন। দুঃখের ব্যাপার মাখনবাবুর, যাওয়ার পরে সেই ধরনের স্ট্রাকচারের নেতা বন্দরে আর আসেনি। সি. পি. এমের যেটুকু বন্দরে পাওয়ার আছে সেটা আছে হলদিয়াতে। লক্ষ্ণবাবু আর কিছু করুন আর নাই করুন হলদিয়ার যে সমস্যা সেটা নিয়ে তিনি এখানে বারবার বলেছেন। এই সমস্যাটা আজকের নয়। এই সমস্যাটা বৃটিশ আমল থেকে, গঙ্গার নাব্যতা নিয়ে অনেকেই চিন্তা করেছেন, ডাঃ রায় এটা নিয়ে কংক্রিটলি চিন্তা করেছিলেন। গঙ্গার পলিকে ড্রেজিং করে, সেই পলিমাটি নিয়ে লবন হ্রদে ভর্তি করা হয়, এটা ডাঃ রায়ের মাথায় এসেছিল। কলকাতা বন্দরের বিকল্প লন্ডনের টিল বেড়ি আছে, লন্ডন থেকে আসতে আসতে তিনটি বন্দর হয়ে গেছে সমুদ্র পর্যন্ত, এখানে সেই জিনিসটা ডাঃ রায়ের মাথায় প্রথম এসেছিল, তারপর ৭১-৭২-র পর হলদিয়া বন্দরের স্বপ্ন সাধিত হল, তারপর হলদিয়া অয়েল রিফাইনারী হল তখন কংগ্রেস সরকার এখানে। পরবর্তীকালে হলদিয়া শিল্প নগরী হিসাবে ডেভেলপ করছে, আমরা আশা করছি গ্রেট কেমিক্যালও আসবে। আজকে কলকাতা গঙ্গার নাব্যতা নিয়ে সমস্যা দেখা দিয়েছে, ৮ হাজার টনের বেশি মাল জাহাজে আসতে পারে না, সাড়ে ৪ লক্ষ টন এর জাহাজ হিউজ জয়েন্ট বাল্ক এরিয়া সেইগুলি আসতে পারে না অধিকাংশ মিড সিতে রেখে যেতে হয়। হলদিয়ায় যতদিন নাব্যতা ছিল ৩৫।৩৬ হাজার টন সহজেই আসতে পারত, এখন হলদিয়ায় পলির সমস্যা শুরু হয়েছে তাই এই ব্যাপারে যদি আরজেন্টলি ব্যবস্থা না নেওয়া হয় তাহলে কলকাতা বন্দর নিয়ে যে সমস্যা সৃষ্টি হয়ে

গঙ্গার নাব্যতা নিয়ে, হলদিয়াকে নিয়েও আগামী দিনে সেই প্রবলেম ফেস করতে হবে।

কারণ শিপিং-এর প্রবণতা যেটা দেখা যাচ্ছে সারা পৃথিবীতে সেটা হচ্ছে জায়েন্ট ট্যাঙ্কারস এবং কনটেনারস। তার মানে এখন কোনওটাই লুজ কারগো যায় না, সব বাল্ক কারগো এবং কনটেনারের মাধ্যমে যাবে। এর ফলে এখন বড় বড় জাহাজ পৃথিবীতে তৈরি হচ্ছে কাজেই সেইসব বড় জাহাজ আমাদের পোর্টে নেবার ব্যবস্থা করতে হবে। এই হলদিয়া বন্দরে দু-তিনটি প্রধান জিনিস ছিল। আই. ও. সি'র যে রিফাইনারি আছে সেই রিফাইনারির জন্য ট্যাঙ্কার আসত। সেইসব অয়েল ট্যাঙ্কার আসা কমে যাচ্ছে কারণ বড় অয়েল ট্যাঙ্কার আসতে পারছে না এবং যেহেতু রিফাইনারি আছে সেইজন্য ওরা একটা অলটারনেট ব্যবস্থা করেছে। আমরা নিশ্চয় দাবি করব যে হলদিয়াতে দরকার হলে ছোট অয়েল ট্যাঙ্কার পাঠানো হোক। এই অয়েল ট্যাঙ্কার পাটানো যাতে বন্ধ না হয় সেটা দেখা দরকার। আর একটা ছিল কোল হ্যান্ডিলিং। আমাদের যত কোস্টাল শিপিং কোলের হয়—ধরুন মাদ্রাজ কয়লা যাবে এটা বরাবরই জাহাজে মাদ্রাজ বা তুতিকোরিন বন্দরে যেত। এরআগে এটা কলকাতা বন্দরে ছিল। কলকাতায় কোল ডক রোড আছে। পরে বাল্ক কারগোর সময় সেটা হলদিয়াতে চলে গেল এবং এ কনটেনারাইজেশন এবং ব্লক কারগো ইনট্রোডিউসড হল। সেই ব্যবসাটা আসতে আসতে ক্ষতিগ্রস্ত হচ্ছে। আমরা নিশ্চয় চাই যে এই দুটো কারগো এখানে ডিসলোড হোক। তবে যে কথাটা জোর দিয়ে বলতে চাই সেটা হচ্ছে আজকে এই ভাবনাটা নতুন করে দু দিক দিয়ে ভাবতে হবে। এর একটা হ'ল, হলদিয়াতে ড্রেজিং। লক্ষ্মণবাবু কুলপিতে বাঁধ দেওয়ার কথা বলেছেন, আরও সব কথা বলেছেন। এগুলি সব প্যালিয়েটিভ। অর্থাৎ এগুলি শর্ট টার্ম মেজারস। কুলপির কাছে গাইড ওয়াল, নয়াচর এবং ঘোড়ামারাতে ভাঙ্গন রোধের ব্যবস্থা এগুলি প্যালিয়েটিভ মেজার্স, সলিউশন নয়। তার কারণ সিলটিং হচ্ছে এবং একটা চ্যানেল তৈরি হচ্ছে। মেন যেটা ব্যাপার, যেটা ডাঃ রায় বরাবর ভেবেছিলেন সেটা হচ্ছে গঙ্গার নাব্যতা বাড়ানো। ফরাক্কা থেকে ৪০ হাজার কিউসেক্স জল ছাড়ার ব্যাপার। এই ফরাক্কার ব্যাপারটা পুরোই আমরা রাজনৈতিক কারণে পারলাম না। ১৯৭৭ সালে আমি যখন লোকসভার মেম্বার ছিলাম সেই সময় জনতা দলের সরকার, আপনাদের বন্ধু সরকার কেন্দ্রে ছিলেন। তখন জগজীবন রাম ঢাকায় গিয়ে চুক্তি করলেন—২০ থেকে ২৫ হাজার কিউসেক্স জল পাওয়ার চুক্তি। আমি সেদিনই লোকসভায় দাঁড়িয়ে বলেছিলাম যে তুমি কলকাতা এবং হলদিয়া বন্দরের কফিনে পেরেক ঢুকে এলে। আমি আরও বলেছিলাম, তুমি তাড়াতাড়ি করে ফরাক্কায় গিয়ে চুক্তি করে এলে কিন্তু কিছুতেই ফরাক্কা থেকে ৪০ হাজার কিউসেকসের কম জল এসে কলকাতা এবং হলদিয়া বন্দরকে বাঁচানো যাবে না। এখন ফরাক্কা দিয়ে যে জলটা আসে এই লিন সিজনে তাতে গঙ্গায় এর অগমেনটেশনটা খুবই কম। বর্ষার সময় জলটা বেশি হয়ে যায় তখন এমনিতেই ছেড়ে দেয়। আসল সময়ে কিন্তু ফরাক্কার জলটা আমরা পাচ্ছি না। আমি জানি না এর সমাধানের উপায় কি আছে। বাংলাদেশের যে জলের খুব একটা দরকার আছে তা আমার মনে হয় না। বাংলাদেশ এমনিতেই জলে ওভারফ্লাডেড কিন্তু

ওখানে এটা একটা পলিটিক্যাল ইস্যু। ইন্টারন্যাশনালি এটার আমরা সল্‌ভ করতে পারি নি। অনেকেই বলেছেন যে গঙ্গার উপর উত্তরপ্রদেশের অনেক ব্যারেজ হয়েছে। গঙ্গা-নাহেরো প্রোজেক্ট, গঙ্গা ক্যানেল, হরিদ্বারের কাছে গঙ্গার উপর বড় বাঁধ আছে সেটা সকলেই জানেন। কাজেই নতুন করে গঙ্গায় বাঁধ দেওয়া আমার মনে হয় ঠিক নয় যদি গঙ্গার ডাউন স্ট্রিমকে ঠিক রাখতে হয়। তবে এটা নিয়ে রাজ্যে রাজ্যে ঝগড়া করা ঠিক নয়। দেশের স্বার্থের উত্তরপ্রদেশে নতুন করে গঙ্গার উপর বাঁধ দেওয়া উচিত নয়। আমি পরিশেষে দুটি কথা বলব। যে প্রোপোজালটা এরমধ্যে নেই সেটা হচ্ছে হলদিয়ার পরে তৃতীয় বন্দরের জন্য সার্ভে করতে হবে যাতে সেখানে বড় জাহাজ লাগতে পারে। সেখান থেকে ছোট জাহাজে হলদিয়ায় আসবে যেটা এখন সারা পৃথিবীতে হচ্ছে। বড় জাহাজ এখন আউটার বন্দরে থাকছে, সেখান থেকে সেকেন্ড বন্দরে আসছে, তারপর ইনার বন্দরে আসছে। এটা এখন সারা পৃথিবীরই প্রবণতা। এই তৃতীয় বন্দরের জন্য পরিকল্পনা করে তার কাজ শুরু করার দরকার আছে বলে আমি মনে করি। আমি লক্ষ্মণবাবুকে বলব, এই প্রস্তাবও এর মধ্যে থাকা দরকার। আপনারা জানেন যে গঙ্গা ব্রহ্মপুত্রের সংযোগ সাধন একটা বিরাট প্রোজেক্ট। সেটা করতে পারলে ভাল হয় সকলেই জানেন।

[5-50 – 6-00 p.m.]

কিন্তু যেটা ব্যাপার যে একে কন্সট্যান্ট স্ট্রাগল কলকাতা এবং হলদিয়ার অন্য যদি প্রতিদিন, প্রতিনিয়ত আমরা লড়াই না করি, আমরা যদি সচেতন না থাকি তাহলে আস্তে আস্তে বন্দরগুলো মরে যাবে। একটা সময় ছিল কলকাতা বন্দরে ৫০ হাজার লোক কাজ করত, ৩৭ হাজার পোর্ট সাইডে, ১৩ হাজার ডক সাইডে, সেটা মোট কমে ৩০ হাজারে দাঁড়িয়ে, গত ১৫ বছর পোর্ট ট্রাস্টে একটা নুতন লোক নিয়োগ হয়নি। হলদিয়া এমনি পার্মানেন্ট এমপ্লয়ি কম কিন্তু এমনি আদারওয়াইজ এমপ্লয়ি অনেক রয়েছে, এইগুলো আস্তে আস্তে শুকিয়ে যাচ্ছে, আমরা চোখের সামনে দেখছি। কিন্তু নট এনাফ ইজ বিইং ডান এবং আমরা পশ্চিম বাংলা থেকে ফরাক্কার জল নিয়ে সেই দাবি আমরা জোর করে তুলতে পারছিলাম না এবং লক্ষ্মণবাবুও সেই দাবিটা দু নম্বরে করে দিলেন। এই কথা বলে এই প্রস্তাবকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ ইয়াকুব ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, লক্ষ্মণবাবু যে প্রস্তাব এনেছেন, তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, লক্ষ্মণ শেঠ এবং অন্যান্য সদস্যারা যে প্রস্তাব নিয়ে এসেছেন, নিশ্চিতভাবে তা আমি সমর্থন করছি, কারণ এটা আমাদের রাজ্যের কলকাতা বন্দর এবং হলদিয়া বন্দরের অস্তিত্ব রক্ষার প্রশ্ন এবং এই বিষয় নিয়ে দীর্ঘ আলোচনা অনেকবার আমরা এই হাউসে করেছি এবং এই নিয়ে বিশেষ করে অধ্যাপক সৌগত রায় যে কথা বললেন যে ফারাক্কার ৪০ হাজার কিউসেক জলের বিষয়, শুধু জাতীয়

স্তরে নয় এটা আন্তর্জাতিক ইস্যু। এবং বিষয়টির শুরু যখন থেকে হয়েছিল, তার ইতিহাসও তিনি বললেন। কিন্তু এর সমাধানের পথ কী এই বিষয়ে শুধু এই হাউস থেকে শুধু প্রস্তাব গ্রহণ করলেই হবে না, সার্বিকভাবে সকলে মিলে ভারত সরকারের সংশ্লিষ্ট দপ্তরের সঙ্গে আমাদের কথা বলতে হবে। মাননীয় লক্ষ্মণ শেঠ মহাশয় যে প্রস্তাবগুলো এখানে নিয়ে এসেছেন আর অন্যান্য সদস্যরা যা নিয়ে এসেছেন তার মধ্যে অত্যন্ত গুরুত্বপূর্ণ হল, আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত কয়েক বছর ধরে কলকাতা বন্দরের যা অবস্থা, তার শতকরা ৭০ ভাগ কাজ এবং আয় সেটা হলদিয়া থেকেই হচ্ছে এবং কলকাতা বন্দর গর্বের সঙ্গে তার চেয়ারম্যান সংবাদ পত্রে বিবৃতি দিয়েই হোক কিংবা কাজের মাধ্যমে হোক কলকাতা বন্দর লাভ করছে বলে যখন বুক ফুলিয়ে বলেন, তার মূল উৎস কিন্তু এই হলদিয়া। কিন্তু ইদানিংকালে কলকাতা পোর্ট ট্রাস্ট কর্তৃপক্ষ যে কায়দায় এখানে প্রশাসন চালাচ্ছেন তাতে মনে হচ্ছে তাদের নিজেদের নিয়ে তারা খুব ব্যস্ত। কলাকাতা বন্দর কী ভাবে বাঁচবে, আর হলদিয়া বন্দরের কী ভাবে উন্নয়ন হবে সেই বিষয়ে তাদের বিন্দুমাত্র কোনও ভাবনাচিন্তা নেই এবং আমি আশা করেছিলাম লক্ষ্মণবাবু যদি কড়া ভাষায় কোনও লাইন নিয়ে আসতেন এটা আরও ভাল হত এবং এটার দরকার ছিল, কারণ আপনারা জানেন আমরা খুব মুক্ত, কংগ্রেসের সদস্য আমরা দেশের স্বার্থ, রাজ্যের স্বার্থ হাত তুলে সমর্থন করি এই বিষয়ে। যে কথা সৌগত রায় মহাশয় বলেছেন, শুধু একটা আশঙ্কা আমার থেকে যাচ্ছে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেটা আপনাকে স্মরণ না করালে আমার বোধ হয় খুব ত্রুটি হবে, সেটা হল মাননীয় লক্ষ্মণ শেঠ হলদিয়া পরিস্থিতি কেমন রাখবেন, বন্দরের পরিস্থিতি কেমন রাখবেন তার উপর অনেকখানি নির্ভর করছে, এই প্রস্তাবের বাস্তবায়নের দৃষ্টিভঙ্গি। কারণ বিগত কয়েক বছর ধরে লক্ষ্মণবাবুর বাহিনী হলদিয়া, দুর্গাচক এবং বন্দর এলাকায় এমনভাবে উৎপাত চালাচ্ছেন ওর নেতৃত্বে যে সেখানে কোনও পরিকল্পনা নিয়ে কাজ করাই তো দুঃসাধ্য হয়ে দাঁড়িয়েছে এবং এই যে অবস্থাটার সৃষ্টি হয়েছে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সেখানে যে স্বপ্ন দানা বেঁধে উঠেছিল হলদিয়া বন্দরকে কেন্দ্র করে সেখানে লক্ষ্মণবাবুর নেতৃত্বে—আমি ওঁকে বিদ্রুপ না করেই বলছি, আমি ওঁকে সাবধান করছি যে যে পদ্ধতিতে আপনি সত্যিই জগৎ শেঠের মতো ইদানিংকালে লক্ষ্মণ শেঠ হয়েছেন, সেই পদ্ধতি যদি প্রবাহমান ধরে চালু থাকে এবং যে পদ্ধতিতে প্রশাসনকে সাথে নিয়ে ওঁর বাহিনীকে সাথে নিয়ে হলদিয়া বন্দর এলাকায় একটা চূড়ান্ত বিশৃঙ্খল অবস্থার সৃষ্টি হচ্ছে, যে পদ্ধতি যদি আবহমানকাল ধরে চলতে থাকে—যে পদ্ধতিতে লক্ষ্মণ শেঠ হলদিয়া বন্দরে প্রশাসনকে সাথে নিয়ে ওঁর বাহিনীর মাধ্যমে চূড়ান্ত বিশৃঙ্খলা সৃষ্টি করছেন—তাহলে হলদিয়া বন্দরে কোনও কাজ হবে বলে আমি মনে করি না। তাই এই প্রস্তাবকে সমর্থন করে আধুনিক জগৎ শেঠ—লক্ষ্মণ শেঠকে বলছি, আপনার নেতৃত্বে যে অরাজক এবং বিশৃঙ্খল পরিস্থিতি সামগ্রিকভাবে হলদিয়া এবং হলদিয়া বন্দরে বিরাজ করছে তার যদি উন্নতি না হয় তাহলে এই প্রস্তাব, প্রস্তাবই থেকে যাবে, কোনও কিছুই হবে না। এই কথা বলে, এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় লক্ষ্মণ শেঠ এবং অন্যান্যরা যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, আপনি জানেন কলকাতা বন্দর মজে যাবার পরও হলদিয়া পোর্ট আমাদের কাছে গর্বের বস্তু ছিল। আমাদের আসা ছিল হলদিয়া বন্দরকে কেন্দ্র করে সামগ্রিকভাবে একটা মর্ডান পোর্ট আমরা পাব। কিন্তু সে আশা আমাদের পূর্ণ হ'ল না। আমি মানসবাবু এবং সৌগতবাবুর উদ্দেশ্যে খুবই বিনয়ের সঙ্গে বলি, আমাদের সব ক'টি কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নের পক্ষ থেকে—এ. আই. টি. ইউ. সি. সি. আই. টি. ইউ, আই. এন. টি. ইউ. সি., এইচ. এম. এস. প্রভৃতি—কেন্দ্রীয় সরকারের কাছে বলা হয়েছিল হলদিয়ায় ড্রাফট কমে যাচ্ছে, অতএব কলকাতা পোর্টসহ হলদিয়া পোর্টে পারমানেন্ট ড্রেজিং-এর ব্যবস্থা করতে হবে। তা যদি না করা হল হলদিয়া-সহ কলকাতা বন্দরকে রক্ষা করা সম্ভব হবে না। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন, ১৯৮২ সালে পারমানেন্ট ড্রেজিং স্কীমের কথা ঘোষণা করা হয়েছিল। অথচ এখনও পর্যন্ত ১৯৮২ সালের সেই স্কীম চালু করা হয়নি। কিছু দিনের জন্য একটা বেসরকারি বিদেশি সংস্থাকে দায়িত্ব দেওয়া হয়েছিল। কিন্তু সেখানে কি হব্-নবিং, কি কারবার মন্ত্রী পর্যায়ে ছিল তা আমরা জানি না, কিছু দিনের মধ্যেই সে কাজ বন্ধ হয়ে যায়। অবিলম্বে পারমানেন্ট ড্রেজিং স্কীম চালু করতে হবে এবং সাথে সাথে কেন্দ্রীয় সরকারকে ফারাক্কার জলের বিষয়ে ইমিডিয়েট সিদ্ধান্ত গ্রহণ করতে হবে। অন্তত ৪০ হাজার কিউসেক জলের ব্যবস্থা করতে হবে। এটা খুবই উদ্বেগের সঙ্গে বলছি, হলদিয়া পোর্ট মজে গেলে শুধু পশ্চিমবাংলা নয় গোটা পূর্ব ভারতের অর্থনীতির বনিয়াদ ধ্বসে পড়বে। তাই এই প্রস্তাবকে সমর্থন করে দাবি জানাচ্ছি, অবিলম্বে কেন্দ্রীয় সরকার এই প্রস্তাব মেনে নিয়ে কার্যকর ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী হৃষীকেশ মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় লক্ষ্মণ শেঠ মহাশয়ের প্রস্তাবকে সম্পূর্ণ সমর্থন করে দু' একটা কথা বলছি। প্রস্তাবের ৩ নং দাবিতে বলা আছে,—"কুলপির কাছে গাইড ওয়াল এবং সাদার্ণ গাইড ওয়াল নির্মাণ করতে হবে।" 'কুলপির' পরে আমি এখানে একটা শব্দ সংযোজন করতে চাই—'কুলপির কাছে এবং কাকদ্বীপের কাছে।' এটা আমি মাননীয় লক্ষ্মণ শেঠ মহাশয়কে তাঁর প্রস্তাবের মধ্যে সংযুক্ত করে নিতে অনুরোধ করছি। তারপর ৪ নং দাবিতে বলা হয়েছে, "নয়াচরও ঘোড়ামারাচর-সহ গঙ্গার ভাঙন রোধে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করতে হবে।" এখানেও আমি একটু সংযোজন চাইছি—'নয়াচর ও ঘোড়ামারাচর-এর সাথে কাকদ্বীপ থানার অন্তর্ভুক্ত হুগলি ও মুড়িগঙ্গা নদীর তীরবর্তী গ্রাম গুলির'—শিবকালীনগর, লক্ষ্মীপুর, মধুসূদনপুর ইত্যাদি—ভাঙনরোধের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের দাবি-টুকুও সংযুক্ত করে নিতে অনুরোধ করছি। ওখান দিয়ে পোর্ট কমিশনারের জাহাজগুলি যাতায়াত করে, অথচ ওখানে যে ব্যাপক ভাঙন হচ্ছে তা রোধ করার জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। এ ভাঙন রোধ করার দায়িত্ব পোর্ট কমিশনারের তথা কেন্দ্রীয় সরকারের। এই দু'টি সংযোজনের অনুরোধ জানিয়ে প্রস্তাবটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 – 6-12 p.m.]

**শ্রী শান্তিরঞ্জন ঘটকঃ** ডেপুটি স্পিকার, স্যার, আমি লক্ষ্মণবাবু এবং তাঁর সহযোগীদের ন্যবাদ জানাচ্ছি। এই প্রসঙ্গে আমি বলছি যে, এ ক্ষেত্রে আজকে হলদিয়া পোর্টকে বা লকাতা পোর্টকে আলাদাভাবে দেখলে ভুল হবে। এটা আমাদের রাজ্যেরই শুধু নয় সমগ্র র্ব ভারতের—এমন কি গোটা উত্তর-পূর্ব ভারতের সমৃদ্ধি ও স্থায়িত্বের সঙ্গে জড়িত। অন্যান্য সব এক, দুই, তিন, চার করে আছে সেগুলি ঠিকই আছে। অন্যদিকে আমি যেটা বলতে ই সেটা হচ্ছে, গঙ্গা শুকিয়ে যাচ্ছে। গঙ্গার বিভিন্ন জায়গা যেমন, দক্ষিণেশ্বরের কাছে হেঁটে ার হতে পারেন—এইরকম অবস্থা সৃষ্টি হয়েছে। আমি রূপনারায়ণের মুখের কথা জানি, খানে যখন জলের সব ব্যবস্থা শুরু হয়েছিল আমি সবে তখন মন্ত্রী হয়েছি, যেখানে ওয়াটার য়ার্কস স্থাপিত করা হল, সেখান থেকে সরাতে হল, কারণ ভরাট হয়ে যাচ্ছিলো। ফরাক্কার লের যেমন সমস্যা, সেইরকম জল যদি প্রবাহিত না হয়, শুধু একদিকে জল আসবে কিন্তু লের স্রোত যদি না থাকে তাহলে ডক এবং পোর্টের বিপদ। তার চেয়েও সাংঘাতিক, মাদের এই কলকাতা বা নদীর দুই পাশে যত শহর বা উপকণ্ঠ আছে সেগুলির মারাত্মক পদ। স্যার, একটা খবর নিলে দেখবেন, দুই পাশে যে সমস্ত ডীপ-টিউবওয়েল ইত্যাদি আছে গুলিতে জল পাওয়া যাচ্ছে না, ড্রাই হয়ে যাচ্ছে। আমাদের এনভায়রনমেন্টের প্রশ্নও জটিল য়ে উঠেছে। গঙ্গা উঁচু হচ্ছে। আগে যেখান থেকে জল এসে গঙ্গায় পড়ত সেইসব শহর, উনিসিপ্যালিটির জল আজকে পড়তে পারছে না, অন্যদিকে যাচ্ছে। অন্যদিকে কেন্দ্রীয় রকারের কথা এসে যাচ্ছে। হলদিয়া, কলকাতা পোর্টে জাহাজ (বড়) আসছে না। জাহাজগুলিকে বং উৎসাহিত করা হচ্ছে ভাইজাকে চলে যাও। এরফলে কাজের ঘাটতি হচ্ছে, অন্যদিকে, ার পরিবহনের সময়, খরচ বাড়ছে। সেটার ধাক্কা আমাদের শিল্পের উপর পড়ছে। আমাদের ন্য যে সমস্ত নিত্য ব্যবহারিক জিনিসপত্র তার উপর পড়ছে। এইরকম শোনা যাচ্ছে, কন্দ্রীয় সরকার এইরকম পরিকল্পনা নিয়েছেন, কলকাতা পোর্ট, নেপাল ইত্যাদির ংযোগ—বাইপাশ করে চলো, রেলওয়ে লাইন বসিয়ে ভাইজাক দিয়ে নেপাল লাইন ধরে লে যাও যাতে কলকাতা এবং হলদিয়া পোর্ট ট্যাচ্ না করতে হয়। এইরকম কথাবার্তা চ্ছে। বিদেশি জাহাজকে ডিস-কারেজ করা হচ্ছে। যার ফলে বেকারি বাড়ছে, ভীষণভাবে াড়ছে এবং কাজ কমে যাচ্ছে, পোর্ট ডকে কাজ কমে যাচ্ছে। সেইজন্য আমার মনে হয়, এটা কন্দ্রীয় সরকারের জল সম্পদ আইনে তার নীতির সঙ্গে জড়িয়ে আছে এবং সমস্ত পূর্ব ারত থেকে শুরু করে এটা জড়িয়ে আছে। সেইদিক থেকে কেন্দ্রীয় সরকারের সঙ্গে ভাল রে আলাপ-আলোচনা করা দরকার, এটার সংশোধন হওয়া দরকার। অন্য দিকে এটা ঠিক য আপনাদের ও দিকে ইউ. পি. থেকে কানপুরে বাঁধ খাল কাটা হচ্ছে, বড় বড় খাল গঙ্গা রে কাটা হচ্ছে, বিহারে কাটা হচ্ছে। এগুলির ফর্মাল স্যাংশন নেই, এতে ফর্মাল রেকর্ড নই, এগুলি ওদের সঙ্গে আলোচনা করে ঠিক করা দরকার, তা না হলে বিপদ। আমাদের াথে হলদিয়া, কলাকাতা পোর্ট ওটুকু ব্যাপার নয়—আমাদের পূর্ব ভারতের অর্থনীতি সব

জড়িয়ে আছে, সেখানটা দেখতে হবে। মাননীয় সদস্য ডঃ মানস ভুঁইয়াকে অনুরোধ করব, একটা খবর ভুল আছে। সেশ্রু স্কীমে যারা বেনিফিসিয়ারী তাদের কার্ড সীজ করা হয় না। সেশ্রু যেহেতু টাকা পাচ্ছে ৬ মাস স্যাংশন আছে পরবর্তীকালে দেখা যায় সত্যিকার ব্যবসা করতে গিয়ে লোকসান হয়েছে, ব্যবসা উঠে গেছে সেটা ফেরত দেওয়া হয়। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমেই আমি মাননীয় বিরোধীদলের সদস্যদের ধন্যবাদ জানাচ্ছি, তাঁরা এই প্রস্তাবের সমর্থন করেছেন। হলদিয়া ঐতিহাসিক কারণে গড়ে উঠেছিল, কলকাতা বন্দরে বড় বড় জাহাজ ঘুরতে পারছে না, অন্যতম কারণ হল এই যে গঙ্গায় পলিমাটি জমছে। গঙ্গা বিশেষ করে কলকাতা হলদিয়ার অবস্থান হল গঙ্গার নিম্ন ভাগ এক ভাগ থেকে জলের পরিমাণ কমছে। মূল কারণ হল এই যে বাংলাদেশকে অনেকটা জল দেওয়া হচ্ছে। বিহার, ইউ. পি. জলটা তুলে নেয়, এর ফলে ভাগীরথী হুগলিতে জল থাকছে না। তার ফলে নদীর ভাঙ্গন হচ্ছে, পলিমাটি জমছে। ১৯৩৪ সালে হলদিয়া বন্দর গড়ার সিদ্ধান্ত হয়েছিল, মাপ জোপ করে ঠিক হয়েছিল হলদিয়ায় ৪০ ফুট জল পাওয়া যাবে, পলিমাটি জমতে জমতে অনেক কম হয়ে গেছে, আজকে ২০/২৫এর মধ্যে ঘোরা ফেরা করছে। জলের গভীরতা কমে গেছে। তাহলে স্বাভাবিকভাবে যে কারণে জলের গভীরতা কমছে, শুধু তাই নয়, সংস্কার না করতে পারলে কলকাতা-হলদিয়া বন্দরকে বাঁচানো যাবে না। সমাধান হল কি, গঙ্গার বুকের জল এইভাবে তুলে নেওয়া যাবে না। পরবর্তীকালে কানপুরে বাঁধ হচ্ছে, ২/৩ কিলোমিটার অন্তর পাম্প করে জল তুলে নেওয়া হচ্ছে। জল থাকছে না। ভারতবর্ষের সঙ্গে বাংলাদেশের চুক্তি হল, ৪০ হাজার কিউসেক জল পাবার কথা, সেখানে মাত্র ১৭ হাজার পাওয়া যাচ্ছে। মাননীয় সৌগতবাবু এবং মানসবাবু জানেন যে বাংলাদেশের সঙ্গে সম্পর্ক ভাল করার জন্য কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের স্বার্থকে বিসর্জন দিয়ে একটা চুক্তি করতে যাচ্ছেন, সেই ১৭ হাজার জলও কমানো হবে। মাননীয় প্রণববাবু বাংলাদেশে গিয়েছিলেন, সেখানে একটি বন্দর আছে, চাওলা বন্দর। সেখানে একটি ইন্টারভিউতে আলোচনা হয়েছে যে এ চাওলা বন্দর থেকে পূর্ব ভারত হয়ে নেপাল যাবে, কলকাতা বন্দর হিন্টার ল্যান্ড পশ্চাদভূমি হয়ে যাবে। আমদানি, রপ্তানি বাণিজ্য বাংলাদেশের চাওলা থেকে করা হবে। এখন বাংলাদেশের সঙ্গে সম্পর্ক ভাল করা দরকার। তবে পশ্চিমবঙ্গের স্বার্থকে বিসর্জন দিয়ে নয়। অনেক কথা আছে, যে সমস্যা সমাধান করা যায় কলকাতা বন্দরে কমপ্রিহেনসিভ স্কীম গড়ে তুলতে হবে। ১৯৮২ সালে কেন্দ্রীয় সরকার সেই প্রকল্প অনুমোদন করেছিলেন। ভাগীরথী হুগলি স্কীমে বলা হয়েছিল একটা বিরাট চর পড়েছে, এ.চরটা কাটাতে হবে। গঙ্গার ভাঙ্গন রোধ করতে হবে। নয়াচর গড়ে তুলতে হবে, উত্তর এবং দক্ষিণ ভাগে করা হবে। ৩৫০ কোটি টাকা কেন্দ্রীয় সরকার অনুমোদন করেছিলেন, ১৯৮১ সাল থেকে ১৯৯১ সাল পর্যন্ত কোনও কাজ হল না। ১৯৯১ সালে ডাচ কোম্পানি দিয়ে ১৬ কোটি টাকা অগ্রিম দিয়ে কাজ করাবার চেষ্টা করা হল, কিন্তু এখন এক ছটাকও মাটি কাটা হল

না। ড্রেজিং করা হল না। ১৯৮১ থেকে ১৯৯৪, এই ১৪ বছরে কোথাও প্রকল্প কত রূপায়িত হল না। এর ফলে পলিমাটি জমছে, নদীর নাব্যতা কমে যাচ্ছে, জাহাজ এগোতে পারছে না। দক্ষিণ পূর্ব এবং পূর্ব দক্ষিণ গেটওয়ে হতে পারে, একটা প্রবেশ পথ হতে পারে। তাকে যদি উন্নতি করতে পারা যায় তাহলে শুধু পশ্চিমবঙ্গ নয়, গোটা ভারতের অর্থনীতি সমৃদ্ধ হতে পারে। সে কারণে প্রস্তাবটা আনা হয়েছে। বর্তমানে প্রতি বছর ১০০ কোটি টাকা লাভ হয় হলদিয়া বন্দরে। যদি শ্রমিক এবং মালিকদের মধ্যে সুসম্পর্কই না থেকে থাকে তাহলে ঐ বন্দরে এত পরিমাণ লাভ হতে পারে না। আজকে হলদিয়া বন্দরের লাভে কলকাতা বন্দর চলছে। সুতরাং আমি মনে করি, মানসবাবুর বোধোদয় হবে এবং তার ঐ ছদ্মবেশ ঝেড়ে ফেলে দিয়ে আমাদের সঙ্গে একমত হবে।

The Motion of Shri Lakshman Chandra Seth that—

"এই সভা অবগত আছে যে—

(ক) পূর্বভারতীয় অর্থনীতির অন্যতম বুনিয়াদ কলকাতা ও হলদিয়া বন্দরে পলি-পড়া এবং জমা পলিমাটি সরানোর কোন স্থায়ী প্রকল্প না থাকায় উক্ত বন্দরগুলিতে বড় জাহাজ প্রবেশ করতে পারে না ;

(খ) হলদিয়া তৈল-শোধনাগারের জন্য অপরিশোধিত তেল খালাস করা এবং তামিলনাড়ু তাপবিদ্যুৎ কেন্দ্রের জন্য কয়লা সরবরাহ করা হলদিয়া বন্দরের আয়ের মূল উৎস ; এবং

(গ) নাব্যতা কম থাকার দরুন ইন্ডিয়ান অয়েল কর্পোরেশন পারাদ্বীপ থেকে পাইপের সাহায্যে অপরিশোধিত তেল হলদিয়ায় পাঠানোর ব্যবস্থা গ্রহণ করছে ;

এমতাবস্থায়, কলকাতা ও হলদিয়া বন্দরকে বাঁচানো স্বার্থে এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করেছে যে—

(১) ক্যাপিটাল ড্রেজিং করে বালাড়ি চর কাটার ব্যবস্থা করতে হবে ;

(২) ফারাক্কা ব্যারেজ থেকে ৪০ হাজার কিউসেক জলের ব্যবস্থা করতে হবে ;

(৩) কুলপির কাছে গাইড ওয়াল এবং সাদার্ন গাইড ওয়াল নির্মাণ করতে হবে ;

(৪) নয়াচর ও ঘোড়ামারাচর-সহ গঙ্গার ভাঙ্গনরোধে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করতে হবে ;

(৫) উত্তরপ্রদেশের কানপুরে প্রস্তাবিত বাঁধ-নির্মাণ প্রকল্প বাতিল করতে হবে ;

(৬) গঙ্গা ও ব্রহ্মপুত্রের মধ্যে সংযোসাধনের বিষয়ে প্রয়োজনীয় প্রকল্প গ্রহণ করতে হবে ;

(৭) পারাদ্বীপ থেকে পাইপের সাহায্যে অপরিশোধিত তেল হলদিয়ায় পাঠানোর পরিকল্পনা বাতিল করে হলদিয়া বন্দরে অপরিশোধিত তেল খালাসের ব্যবস্থা চালু রাখতে হবে ; এবং

(৮) হলদিয়া বন্দর থেকে জাহাজে করে তামিলনাড়ুতে কয়লা পাঠানোর বর্তমান ব্যবস্থা অব্যাহত রাখতে হবে ;

এছাড়া, উপরি উক্ত দাবিগুলি নিয়ে কেন্দ্রীয় সরকারের সাথে আলোচনা জন্য এই সভা একটি সর্বদলীয় প্রতিনিধিদল পাঠানোর সিদ্ধাত গ্রহণ করছে" was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6.12 p.m. till 11 a.m. on Friday, the 24th June, 1994 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 24th June, 1994 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 9 Ministers, 7 Ministers of State and 135 Members.

[11-00—11-10 a.m.]

### Starred Questions

### (to which oral answers were given)

#### জুট মিলগুলির অচলাবস্থা

*১২২। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪) **শ্রী আব্দুল মান্নানঃ** শ্রমবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যের জুট মিলগুলির অচলাবস্থা দূরীকরণের জন্য রাজ্য সরকার আজ পর্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করেছে ; এবং

(খ) উক্ত জুট মিলগুলিকে রুগ্ন শিল্প হিসাবে ঘোষণা করে বি. আই. এফ. আর.-এ পাঠানো হয়েছে কি না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটকঃ**

(ক) প্রশ্নটি অস্পষ্ট তাই নির্দিষ্টভাবে উত্তর দেওয়া সম্ভব নয়।

(খ) রাজ্য সরকার কোনও জুট মিলকে রুগ্ন ঘোষণা করে বি. আই. এফ. আর.-এ পাঠায় নাই।

**শ্রী আব্দুল মান্নানঃ** আমি যে প্রশ্নটা করেছিলাম সেটাই তো দেওয়া হয়নি, অডিট করে দেওয়া হয়েছে। আমি যেটা জানতে চাই সেটা নিশ্চয়ই মাননীয় মন্ত্রী মহাশয় জানেন, কারণ তিনিও ট্রেড ইউনিয়নের সঙ্গে ওতপ্রোতভাবে জড়িত। রাজ্যে বেশ কিছু চটকল অনেক দিন ধরে বন্ধ হয়ে আছে। কয়েকদিন আগে আপনি ৪টি চটকলের কথা বলেছেন এবং তার জন্য কয়েক হাজার শ্রমিক বেকার হয়ে আছে। আমি জানতে চাই কোন কোন চটকল বন্ধ হয়ে আছে এবং সেইগুলিকে খোলার ব্যাপারে রাজ্য সরকার কি কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটকঃ** ১২টি চটকল লক আউট হয়ে আছে। সেইগুলিকে খোলার জন্য ক্রমাগত শ্রমদপ্তর চেষ্টা করছে, মিটিং ইত্যাদি করছে। ২৩টি বি. আই. এফ. আর-

এ যেগুলি আছে সেটা আমার দপ্তর দেখে না, এটা কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রি দপ্তর দেখে। সেই ব্যাপারে কিছু জানতে গেলে তাঁদের কাছে প্রশ্ন করবেন, তাঁরা বলবেন। যে গুলি বন্ধ আছে তার নাম হল বজবজ, অ্যাংলো ইন্ডিয়া, হেস্টিংস, ভিক্টোরিয়া, কানুরিয়া, হুগলি, অ্যাংগাস, আগরপাড়া, বরাহনগর, শ্যামনগর এবং অ্যালায়েন্স। এইগুলি নিয়ে মিটিং হচ্ছে, যতদূর সম্ভব মিটিং করা হচ্ছে। হেস্টিংসের মিটিং গতকাল হওয়ার কথা ছিল, জানিনা কি হয়েছে। ২৭ তারিখে আমি মিটিং ডেকেছি সমস্ত ইউনিয়নকে নিয়ে এবং নূতন যারা কিনেছে তাদের নিয়ে। এই জিনিসগুলি হচ্ছে।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ১২টি মিল লক আউট হয়ে আছে এবং ২৩টি বি. আই. এফ. আর-এ আছে। এই যে ১২টি লক আউট হয়ে আছে—অনেকগুলি তো ১ বছর ধরে বন্ধ হয়ে আছে—এর জন্য কত জন শ্রমিক বেকার হয়ে আছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমি সংখ্যা দিয়ে দিচ্ছি। প্রথম হচ্ছে ৩ হাজার, ৫৫০০, ৫৫০০, ৩৬০০, ৩০০০, ৫০০০, ৫০০০, ৪০০০, ৫০০০, ৩৫০০, ৫০০০ এই রকম সমস্ত বেকার শ্রমিক সংখ্যা আর একটা কথা হচ্ছে যখন ওরা নোটিশ দেয় তখন বলে শ্রমিক অসন্তোষ। কিন্তু আলোচনার টেবিলে বসে বলে টাকা নেই, ব্যবসা চলছে না, পার্টনারের মধ্যে ঝগড়া এই সমস্ত। হেস্টিংসের আলোচনা চলতে চলতে বিক্রি হয়ে গেল। এই হচ্ছে অবস্থা। আর ৫টি হচ্ছে রিলিফ আন্ডারটেকিং-এ চালানো হচ্ছে লিকুইডেশন এড়াবার জন্য।

এটা হচ্ছে কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রির ব্যাপার। তাঁরা আমার কাছ থেকে একটা মত নেন। সেখানে গভর্নমেন্টের একটা শেয়ার নিয়ে এটাকে ঠেকিয়ে দেয়, যাতে আনসিকিওর্ড ক্রেডিটর্স যারা তারা যাতে লিকুইডিশনের মামলা করতে না পারে। এই রকম পাঁচটি আছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এই যে ১২টি জুটমিল বন্ধ আছে বা লক-আউট আছে, এই জুটমিলের মালিকানা পরিবর্তন করে নতুন মালিক হচ্ছে কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** হেষ্টিংস'এ যখন আলোচনা চলছিল তখন শুনলাম যে হেস্টিংস বিক্রি হয়ে গেছে। কে একজন কাজোরিয়া এসে বললেন, আমি এটা কিনে নিয়েছি। তার কয়েকদিন পরে বাঙ্গুরকে ডেকেছিলাম। সে বললে, আমি বিক্রি করব কেন, এত ভাল মিল? আর কিছু কিছু হাত বদল হয়েছে। একটা মুশকিল হয়, নির্দিষ্টভাবে যারা সত্যিকারের মালিক, যারা টাকা দেয় তারা ফ্রন্ট ম্যানকে রেখে দিচ্ছে এবং তারা পিছনে থাকছে। এদের মধ্যে যারা সরে যাচ্ছে তারা হচ্ছে টাকা দিচ্ছেন এবং তাঁদের খুশিমতো টাকা নিয়ে যান। কিন্তু ম্যানেজিং কমিটিতে অন্য লোক আছে। বরানগর, আগরপাড়া এখানে খোঁজ নিলে এটা দেখতে পাবেন। আরও কয়েকটা সম্বন্ধে আমরা শুনেছি। সেগুলো সম্বন্ধে খোঁজ নিতে বলেছি। কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রীকে বলেছি যে সেখানে একটু খোঁজ নিন।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায়ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় বিস্তারিত ভাবেই বলেছেন। আপনার মাধ্যমে তাঁর কাছে আমার জিজ্ঞাসা হচ্ছে, এখন তো চট শিল্পের বাজার সাধারন ভাবে খুবই ভাল। আমাদের পশ্চিমবঙ্গে এক বৃহৎ সংখ্যক শ্রমিক আর প্রায় লাখ চল্লিশেক পাটচাষী, তাদের জীবন-জীবিকা এই চটকলের উপরে নির্ভরশীল। সেইক্ষেত্রে চটশিল্পের ইন্ডাস্ট্রিয়ালিস্টদের পরিবর্তে যেসব শক্তির গত কয়েক বছর এই শিল্পের সঙ্কটের সুযোগ নিয়ে অনুপ্রবেশ ঘটেছে, সেগুলোকে পরিবর্তন করে পশ্চিমবঙ্গের এই শিল্পকে পুনরুজ্জীবনের জন্য মালিকরা যে অন্যায় ও অসঙ্গত চাপ দিচ্ছে, সেইক্ষেত্রে কারখানাগুলোকে চালু করার ক্ষেত্রে রাজ্য সরকার কি ভাবনা-চিন্তা করছেন? এইক্ষেত্রে আপনার দপ্তর এবং শিল্প ও বাণিজ্য দপ্তর পারস্পরিক যোগাযোগ করার চেষ্টা করছেন কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটকঃ** আমাদের দেশে যে আইন আছে তাতে কেউ যদি কোনও জিনিস কেনে, তাহলে রাজ্য সরকার কি করে বাধা দেবে? একটা মিল কেনার পর নতুন যে আসছে সে আগের মালিকের সঙ্গে কথা বলে আসছে। আমি আর একটু ক্লারিফাই করতে চাইছি। মাঝখানে আই জে এম'এর পক্ষ থেকে মুখ্যমন্ত্রীর কাছে দেখা করেছিলেন। ওদের একটা অসুবিধা হয়েছে, ওদের ঘর ভেঙে গেছে। ২৯।৩০টি ছিল আই জে এম'এর মেম্বার, বাকি পাঁচটি আছে নন আই জে এমে। তাঁরা একটা শর্ত দিলেন। তিনটি মিল মাইনে কম দিচ্ছে। কয়েকটি হাইকোর্টের অর্ডারে কম দিচ্ছে। কয়েকটি বি আই এফ আর' এর অর্ডারে কম দিচ্ছে। আর একটা বন্ধ ছিল, সেইক্ষেত্রে মালিকদের সঙ্গে একটা সেটেলমেন্ট হয়েছে। এর মধ্যে অনেকে প্রায় আপ-টু-ডেটে এসে গেছে—গৌরিশঙ্কর, নর্থ ব্রুক আছে। ওরা বলছে এই মিলগুলো বন্ধ করে দিতে হবে। মুখ্যমন্ত্রীকে বললেন মিলগুলো বন্ধ করে দিতে। উনি বললেন, তাহলে তো কুড়ি হাজার শ্রমিক বেকার হয়ে যাবে। তখন বললেন, না বন্ধ করে দিন। তারপর সব জায়গায় এই ওয়ার্ক লোড কমিয়ে দিতে হবে। উনি বললেন, এইসব নিয়ে ইউনিয়নের সঙ্গে কথা বলুন। তারপর ওদের রাশিয়ান মার্কেট চলে গিয়েছে। এক্সপোর্ট মার্কেট খুব মার খেয়েছে। তারপর ভারত সরকার থেকে ম্যান্ডেটরি ইউজ অব জুট ব্যাগস বলে একটা অর্ডার হয়েছিল যে ফার্টিলাইজার বা সিমেন্টের ক্ষেত্রে এই পরিমাণে পাট বা সুতো ব্যাগে থাকবে। ওঁরা অভিযোগ করেছিলেন, [illegible] থাকছে না। এইসবের উপরে সি.এম বলেছেন, আপনাদের কংক্রিট পার্সপেকটিভ স্কীম কী আছে তা দিন।

[11-10—11-20 a.m.]

আমি আগেও কথা বলেছি আবারও বলছি যেমন এন.ডি.এম.সি. নিয়ে কথা বলা হয়েছে তারপরে সি.এম. বলেছিলেন আমরা তো স্কীমের মডার্নাইজেশনের জন্য টাকা খেয়েছিলাম এইগুলির কি হল, সেইগুলির ব্যাপারে আপনারা পুরো স্কীম দিন, দরকার হলে বস্ত্র মন্ত্রীর সঙ্গে কথা বলব এবং ট্রেড ইউনিয়নেদের সঙ্গে কথা বলার ব্যবস্থা করা হবে।

**শ্রী তপন হোড়ঃ** একটা খবর আমরা দেখলাম কানোরিয়ার শ্রমিকদের শর্ত সাপেক্ষে

পাসারিকে খুলতে দেবেন বলে কথা হয়েছিল, আমার প্রশ্ন এই সম্পর্কে রাজ্য সরকার কিছু জানেন কিনা কি শর্ত সাপেক্ষে পাসারিকে শ্রমিকরা মিল খোলার কথা বলেছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় সদস্য যেমন খবরের কাগজে পড়েছেন আমিও তেমনি খবরের কাগজে পড়েছি, এর চেয়ে বেশি কিছু বলার নেই।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** যদিও আমি কৃষক এলাকার কাছ থেকে এসেছি, আমার প্রশ্ন হচ্ছে, আমাদের এটা নিয়ে অনেক রকম প্রচার হচ্ছে, আমাদের স্টেট গভর্নমেন্টের কোনও বাধ্য বাধকতা আইনে ইম্পোজ করা আছে কিনা, কোনও মিল জুটমিলকে বেআইনিভাবে লক আউট করা এবং তার পর সেই ব্যাপারে কি রকম অ্যাকশন আমাদের সরকারের তরফ থেকে নেওয়া হয়েছে, বা আমাদের সরকারের তরফ থেকে ডেফিনিট কোনও ব্যবস্থা নিচ্ছেন কিনা জানাবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমাদের কাছে যা আইন আছে সেটা হচ্ছে শিল্প বিরোধ আইন। কাউকে ধরার কোনও ক্ষমতা আমাদের নেই। কে পালিয়ে বেড়াচ্ছে তাকে ধরার অধিকার স্বরাষ্ট্র দপ্তরের। আমাদের যা আইন, সেই আইনে একটি বিধান আছে জুটের পাবলিক ইউটিলিটি সার্ভিস-এ সেখানে যদি কেউ ১৪ দিনের নোটিশ দিয়ে লক আউট করে বেআইনি ডিক্লেয়ার করা যায়, স্ট্রাইক করলে বেআইনি ডিক্লেয়ার করা যায় এবং বেআইনি ডিক্লেয়ার করার পরে যে সমস্ত বিষয়গুলি নিয়ে বিরোধ হচ্ছে সেটা ট্রাইব্যুনালে পাঠান বা কারখানা খুলে দিন অথবা স্ট্রাইক তুলে দিন কারখানা না খুললে আইনে যেটা আছে সেখানে কিছু শাস্তি বিধান আছে, ফাইনের ব্যবস্থা আছে। এই জুটের মালিকদের পক্ষে আইনও আছে তাদের পক্ষে রিট পিটিশন যদি করে কোর্ট থেকে স্টে অর্ডার পায় তখন সেই মামলা আমাদের লড়তে হয়, ইউনিয়নদের লড়তে হয়। আর একটা জায়গা আছে সেটা হচ্ছে কোর্ট অর্ডার পাওয়া গিয়েছে কোথাও কোথাও আবার হয়েছে মালিকরা কিছু লোককে ভাগিয়ে নিয়েছেন, সেই কারণে আমরা ইউনিয়নের সঙ্গে সংশ্লিষ্ট বিষয়ে আলোচনা করে ব্যবস্থা নিই, তারা যদি রাজি থাকেন। আর একটা ডিসপিউটের ব্যাপার আছে সেটা দেখতে হয়, আমরা ট্রাইব্যুনালে পাঠিয়ে দিলাম, সেখানকার জাজমেন্ট যদি সরকারের বিরুদ্ধে চলে যায় তাহলে মুশকিল হবে, সেইজন্য আমরা কথা বার্তা বলে আলোচনা করে অ্যাকশন নিই।

**শ্রী কালিপ্রসাদ বিশ্বাস ঃ** ব্রিয়ারলির জুট মিলের সর্বশেষ অবস্থা কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** ব্রিয়ারলির জুট মিল হচ্ছে অ্যাঙ্গাস জুট ওর হোল্ডিং সেটা বন্ধ আছে। সেটা এ.আই.এফ.আর.-এ হাইকোর্টে লিকুইডেশনের অর্ডারে আছে। সেটা বি.আই.এফ.আর-এর অ্যাপিলেট। নর্থ শ্যামনগর বন্ধ আছে, ভিক্টোরিয়া সেটাও বন্ধ আছে। টিটাগড়-এর ব্যাপারে আমি একদিন বলেছিলাম পুলিশ এর পক্ষ থেকে কিছু পাট কিনে ওয়ার্কারদের মাইনে দেওয়া যায়, সেটা চালু আছে। সম্প্রতি আমি কগজে দেখলাম ব্রিয়ারলি

বিলেতে চলে গেছে, জুট শিল্পের অবস্থা ভাল, ওর মিল ভাল, তার জন্য উনি পরিকল্পনা নিচ্ছেন যাতে মিলগুলি ভালভাবে চালান যায়। এবং তার প্রথম শর্ত হচ্ছে ৮ হাজার শ্রমিককে ছাঁটাই করার ব্যাপারটা মানতে হবে ইউনিয়নগুলিকে। এটাই আমি খবরের কাগজে পড়েছি। এরমধ্যে আমরা চেষ্টা করছি অন্য উপায়ে কি ভাবে চালু করানো যায়।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠঃ** বজবজের একটি জুট মিল যেটা সমবায় প্রথায় চলছিল আমরা শুনছি সেখানে গোলমাল হচ্ছে এবং বন্ধ হতে চলেছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই জুটমিলটির অবস্থা কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটকঃ** এটা বজবজ নয়, নিউ সেন্ট্রাল জুট মিল। বজবজেরটা অনেকদিন বন্ধ আছে। নিউ সেন্ট্রাল জুট মিল, সেটাতে শ্রমিকদের শেয়ার আছে, আমাদের সরকারের কিছু আছে। আর ব্যাঙ্কের যে টাকাটার দরকার সরকার তার গ্যারেন্টি দেয়। এ ছাড়া পুরানো যে মালিক ছিল তার যে দেনা রয়ে গিয়েছে, আমি শুনেছি সেটা ৩৬ লক্ষ টাকা, সেটা দিতে হয়, মকুব হয়নি। এরপর যে অবস্থাটা সৃষ্টি হয়েছে সেটা হচ্ছে হাজার খানেক শ্রমিক—সংখ্যাটা ভুল হতে পারে—তাদের বয়স হয়ে গিয়েছে, তাদের গ্র্যাচুয়িটি দিয়ে দেওয়া উচিত কিন্তু কোম্পানির টাকা নেই ফলে গ্র্যাচুয়িটি দিয়ে তাদের বিদায় করতে পারছেন না। প্রাইভেট কোম্পানি হলে তাড়িয়ে দিয়ে বলত যে পরে গ্র্যাচুয়িটি দেব কিন্তু সরকার যেহেতু আছেন সেহেতু সেটা হচ্ছে না, ক্যারি ফরোয়ার্ড করতে হচ্ছে। আমি যে কথা শুনেছিলাম সেটা হচ্ছে সমস্ত ইউনিয়ন এবং ম্যানেজমেন্ট মিলে এক দিন কাজ বন্ধ করার সিদ্ধান্ত করেছেন যাতে ওয়েজ কমপোনেন্টটা কমবে। ওদের হিসাবে লস কিছুটা অ্যারেস্টেড হবে। এ ব্যাপারে ডিটেলসে জানতে হলে কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রির কাছে জানতে হবে।

**শ্রী দেওকিনন্দন পোদ্দারঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানেন যে জুটমিলগুলির অবস্থা পশ্চিমবাংলায় খারাপ হয়ে যাচ্ছে এবং এইসমস্ত জুটমিলের টাকা মালিকরা অন্য ইন্ডাস্ট্রিতে লাগিয়ে শ্রমিকদের পাওনা দিচ্ছেন না। আইনের হাত ধরে যাতে মালিকরা বেরিয়ে যেতে না পারেন তারজন্য মন্ত্রী মহাশয় কোনও ব্যবস্থা করেছেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটকঃ** কে কোথায় টাকা লগ্নী করছে সেটা আমার এক্তিয়ারে নয়, সেটা বন্ধ করাটাও আমার এক্তিয়ারে নয়। দেশের আইন আছে সেই অনুযায়ী ব্যবস্থা করতে হবে। তবে এই প্রসঙ্গে আপনার অবগতির জন্য জানাই যে এর আগে শারদ যাদব যখন মন্ত্রী ছিলেন এবং পরে সাংমা যখন মন্ত্রী হলেন তখন তাদের দুজনকেই আমি বলেছিলাম যে কোম্পানি ল'টা অ্যামেন্ড করতে পারেন কিনা দেখুন। যারা সাইফন করছে, একজন লোক কিনছে এখন টাকাটা কোথা থেকে আসছে বা কোথা থেকে কিনছে এগুলি চেক করুন, কনট্রোল করুন। আগেও বলেছিলাম এবং পরে সাংমাকে বলেছিলাম কিন্তু পরে কি হয়েছে জানি না।

[24th June, 1994]

**নন্দীগ্রামের মহম্মদপুর হাসপাতালটি পুনর্নির্মাণ**

*১২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫) **শ্রী শক্তি বল :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

নন্দীগ্রামের মহম্মদপুর হাসপাতালটি ১৯৯৪-৯৫ আর্থিক বছরে পুনর্নির্মাণ করে চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর :** আছে।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** এই হাসপাতালটির ইন্ডোর, আউটডোর দুটি বন্ধ হয়ে গিয়েছে। টেম্পুরারেলি এটা চালু করার জন্য মাননীয় মন্ত্রী কোনও ব্যবস্থা গ্রহণ করবেন কি? এর বাড়িটি একেবারে কন্ডেম হয়ে গিয়েছে।

[11-20 – 11-30 a.m.]

**শ্রী প্রশান্তকুমার শূর :** বহির্বিভাগের বাড়ি চালু আছে, আপনার খবর সঠিক নয়। বহির্বিভাগের বাড়িটা চালু রাখা হয়েছে। তবে সি. এম. ও. এইচ. কে বলেছি এসটিমেট পাটাতে। যদি এসটিমেট পাঠানো হয় এই বছরের মধ্যে সম্পূর্ণ করার চেষ্টা করব।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** আপনি যখন নন্দীগ্রামে গিয়েছিলেন তখন আপনাকে রিপ্রেজেনটেশন দেওয়া হয়েছিল যে ওখানকার স্টাফ কোয়ার্টারগুলো কন্ডেম হয়ে গেছে। এগুলোর জন্যও কী এসটিমেট নেওয়া হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর :** সি. এম. ও. এইচ. এসটিমেট পাঠাবেন, আপনি বলে দেবেন সি. এম. ও.এইচ.কে এসটিমেট পাঠাতে।

**শ্রী ইয়ুনুস সরকার :** ৯৪-৯৫ সালে আর কোন জেলায় কতগুলো হাসপাতাল পুনর্নির্মানের পরিকল্পনা আছে?

**শ্রী প্রশান্তকুমার শূর :** আলাদাভাবে প্রশ্ন করবেন, আমি উত্তর দিয়ে দেব।

**শ্রী রাইচরণ মাঝি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী যে পশ্চিমবঙ্গের বিভিন্ন হাসপাতালের বাড়িগুলো দিয়ে জল পড়ছে বর্ষার সময়, সেই সমস্ত ভগ্ন বাড়ি মেরামতের কোনও ব্যবস্থা করবেন কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর :** কথা হল, আমাদের প্রথম পঞ্চম বার্ষিকী পরিকল্পনার সময় অনেকগুলো এইরকম হাসপাতাল হয়েছে, কোয়ার্টার হয়েছে, সেইগুলোর অনেকগুলো কন্ডেম হয়ে গেছে। এইগুলোকে নুতন করে রেনোভেশন করা দরকার। তবে এই ভাবে প্রশ্ন করলে বলতে পারব না। আমাদের অনেকগুলো এইরকম আছে। আমাদের বাজেট বরাদ্দ যা হয়,

তার মধ্যে পূর্ত দপ্তরের যে দায়িত্ব আছে, রিপেয়ার করা দায়িত্ব, তাদের বাজেটে যা বরাদ্দ আছে তা দিয়ে তারা করেন, আবার কোথাও যদি রেনোভেট করার দরকার হয়, সেই ধরনের যদি কোনও প্রশ্ন আসে তাহলে আমরা তার উত্তর দিতে পারব।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, রাজ্যে এমন একটা ব্লক আছে, যে ব্লকে এখনও কোনও ব্লক লেভেল প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র গড়ে উঠতে পারেনি। সেই ব্লক লেভেল স্বাস্থ্য কেন্দ্র করার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ব্লক স্তরে কোথাও কোনও স্বাস্থ্য কেন্দ্র নেই, এইরকম কোনও খবর নেই, উনার যদি খবর থাকে তাহলে আমাকে জানাবেন।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** আমার নির্বাচনী কেন্দ্র কাঁথি দু নং ব্লকে কোনও ব্লক লেভেল স্বাস্থ্য কেন্দ্র নেই।

**মিঃ স্পিকার ঃ** নট অ্যালাউড।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** নন্দীগ্রামের এই হাসপাতালটা খুব গুরুত্বপূর্ণ। আমি এই প্রসঙ্গে বলছি যে হাসপাতালগুলোর মেরামতের কাজ পি. ডবলিউ. ডি. কন্সট্রাকশন বোর্ড করে। কয়েকটি ক্ষেত্রে আমরা পঞ্চায়েতকে দায়িত্ব দিয়ে ভাল ফল পেয়েছি। আপনি কি জেলা পরিষদের কাছে এই রিপেয়ারের দায়িত্ব দেবেন? প্রসঙ্গতঃ এখানে বলি যে ওখানে স্বাস্থ্যকেন্দ্রে যাবার জন্য ছয় কিলো মিটার একটা রাস্তা ৪৭ বছর ধরে তৈরি হয়নি। আপনার কাছে প্রশ্ন এই ব্যাপারে জেলা পরিষদকে টাকা দিয়ে দ্রুত এই রাস্তা তৈরি এবং স্বাস্থ্য কেন্দ্রটি রিপেয়ারের ব্যবস্থা করবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি মাননীয় বিধায়ককে জানাতে চাই যে আমার স্বাস্থ্য দপ্তরে প্রায় অর্দ্ধেক কাজেরও বেশি পূর্তদপ্তর করে। বাড়ি তৈরি করা, মেরামত করা, জল সরবরাহ, পয়ঃ-প্রণালীর কাজ সমস্তই তারা করেন। আমরা এখন চিন্তা করছি যে জেলা পরিষদ, পঞ্চায়েতকে দিয়ে কোনও কাজ করাতে পারি কিনা। তবে এটা আমাদের আলোচনা স্তরে আছে। এই কাজটা পূর্তদপ্তর সম্পূর্ণভাবে করতেন। এখন পঞ্চায়েতকে কিছু কিছু কাজ আমরা দিচ্ছি, তারা করছেন। কিন্তু তাহলেও আমাদের পঞ্চায়েত এলাকায় যে বাড়ি-ঘর আছে, হাসপাতাল আছে, আমরা নীতিগতভাবে সেগুলি পঞ্চায়েতকে দিয়ে করাব কিনা চিন্তা করছি। কারণ এগুলি রক্ষণাবেক্ষণের দায়িত্বের ব্যাপার আছে। পূর্তদপ্তর যেমন রক্ষণাবেক্ষণ করেন তেমনি পঞ্চায়েত যদি সেইভাবে তার রক্ষণাবেক্ষণের দায়িত্ব পালন করতে রাজি হন তাহলে আমরা আলোচনার ভিত্তিতে একটা সিদ্ধান্তে আসতে পারি।

**শ্রী জুট লাহিড়ী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, একটু আগে নন্দীগ্রামের ব্যাপারে বললেন যে পরিকল্পনা আছে। শুনে ভাল লাগলো। কিন্তু অভিজ্ঞতা থেকে দেখা যাচ্ছে, বোধহয় এই

সভাতে আপনি বলেছিলেন এবং আপনি নিজে চিঠি দিয়েছিলেন হাওড়ার সি. এম. ও. এইচকে।

**মিঃ স্পিকার ঃ** এটা হবে না।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ১৯৯৪-৯৫ সালের আর্থিক বছরে পশ্চিমবাংলায় কতগুলি হাসপাতাল করেছেন?

**মিঃ স্পিকার ঃ** আপনি নোটিশ দিলে উনি বলে দেবেন।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, রাজ্য সরকার বিভিন্ন জায়গায় প্রাইমারি হেলথ সেন্টার, রুর‍্যাল এবং স্টেট জেনারেল হাসপাতাল করছেন। এখন পশ্চিমবঙ্গে বেশ কিছু স্টেট জেনারেল হসপিটাল-এর বিল্ডিং তৈরি হয়ে আছে। সেগুলি চালু করার জন্য কোনও পরিকল্পনা আছে কিনা জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** হবে না।

**গাইঘাটায় সরকারি গ্রন্থাগার স্থাপন**

*১২৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪ পরগনা জেলার গাইঘাটা এলাকায় সরকারি গ্রন্থাগার স্থাপন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ এর কাজ শুরু হতে পারে বলে আশা করা যায়?

**শ্রী তপন রায় ঃ**

(ক) নাই।

(খ) প্রশ্নই ওঠে না।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি পশ্চিমবাংলায় সাক্ষরতা প্রকল্প করেছেন। কিন্তু সেটা চালু করে বাস্তবায়িত করার জন্য মানুষের কাছে নিয়ে যেতে হয়। আমার প্রশ্ন হচ্ছে, আদিবাসী অধ্যুষিত এলাকায় সরকারি গ্রন্থাগার করতে গেলে কি কি নর্মস ফুলফিল করলে গ্রন্থাগার হবে, সেটা জানাবেন কি?

**শ্রী তপন রায় ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন, স্বাক্ষরতা প্রকল্পের সঙ্গে গ্রন্থাগারের একটা ঘনিষ্ট সম্পর্কে আছে। এখন প্রশ্ন হচ্ছে কি ভাবে এর অনুমোদন দেওয়া হয়। আপনি জানেন যে আমাদের জেলায় জেলায় এল. এল. এ আছে। তারা সেই জেলা লেভেলে

পরিকল্পনা করেন। সেই আলোচনার পরিপ্রেক্ষিতে পরবর্তীকালে সেটা রাজ্য স্তরে আসে। এইভাবে কতকগুলি জিনিস দেখে এটা করা হয়। আবার অনেক জায়গায় যে লাইব্রেরি আছে, সেটা হয়ত দীর্ঘ ১৫-২০ বছর ধারে চলছে। সেখানকার মানুষ যারা তারা সেই লাইব্রেরিতে এসে পড়াশুনা করতেন, তাদের সংখ্যাটা হয়ত বাড়ছে। এই সব সম্পর্কে নানা চিন্তা-ভাবনা করে এগুলি করা হয়। আপনি যেটা বলেছেন যে আদিবাসী তফসিলি এলাকায় গ্রন্থাগারের পরিকল্পনা আছে কিনা এবং তার নর্ম কি? এই ব্যাপারে সরকার সচেতন। শুধু তফসিলি আদিবাসী নয়, সার্বিকভাবে তারা যাতে আমাদের গ্রন্থাগারের সঙ্গে যুক্ত হতে পারে সেই চিন্তা-ভাবনা আমাদের আছে।

[11-30—11-40 a.m.]

**শ্রী প্রবীর ব্যানার্জিঃ** মন্ত্রী মহাশয়, ফর ইয়োর ইনফরমেশন গাইঘাটায় অনেকগুলি পাঠাগার আছে, মানুষের সাহায্যে চলে, বার বার করে জেলা কর্তৃপক্ষকে বলা সত্ত্বেও তাদের সরকারি অনুমোদন দেওয়া হয়নি। বর্তমান আর্থিক বছরে উত্তর ২৪-পরগনা জেলায় ক'টি গ্রন্থাগারকে অনুমোদন দিচ্ছেন?

**শ্রী তপন রায়ঃ** এ বছর এখন পর্যন্ত নতুন কোনও গ্রন্থাগারকে অনুমোদন দেওয়া হয়নি। এখন পর্যন্ত এ জেলায় ১৮২-টি গ্রামীণ গ্রন্থাগার এবং ১২০টি শহরাঞ্চলের গ্রন্থাগার আছে। এ জেলায় মোট ৩০৯-টি গ্রন্থাগার আছে।

**শ্রী প্রবীর ব্যানার্জিঃ** গাইঘাটার প্রাক্তন বিধায়ক কান্তি বিশ্বাস পূর্বে যখন মন্ত্রী ছিলেন তখন ওখানে কোনও গ্রন্থাগার নির্মিত হয়েছিল কি?

**শ্রী তপন রায়ঃ** এবিষয়ে আলাদা প্রশ্ন করলে নিশ্চয়ই উত্তর দেব।

**শ্রী নিশিকান্ত মেহেতাঃ** অযোধ্যা হিলস'-সহ পশ্চিমবাংলায় যে গ্রামীণ গ্রন্থাগারগুলো আছে সেগুলোয় দীর্ঘদিন ধরে পিওনের পোস্টগুলো খালি পড়ে আছে। সেগুলো পূরণ করার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী তপন রায়ঃ** এ ব্যাপারে সরকার চিন্তা ভাবনা করছে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায়ঃ** স্যার, গাইঘাটা কেন্দ্রটি বিখ্যাত। কারণ কান্তি বিশ্বাসের নাম ওর সঙ্গে যুক্ত। প্রবীর ব্যানার্জি তাঁকে ওখানে হারিয়েছিলেন। প্রাক্তন শিক্ষা মন্ত্রীর কেন্দ্রে লাইব্রেরি হয়নি, এটা খুবই দুর্ভাগ্যের বিষয়। এখন আবার প্রবীর ব্যানার্জি কংগ্রেসি বিধায়ক হিসাবে ওখান থেকে নির্বাচিত হয়েছেন বলেই কি ওখানে গ্রন্থাগার তৈরি হচ্ছে না?

**শ্রী তপন রায়ঃ** এ প্রশ্ন অবান্তর তাই আমি উত্তর দেওয়ার প্রয়োজন বোধ করছি

না। সরকারের এরকম কোনও মানসিকতা নেই যে, বিরোধী দলের সদস্যের কেন্দ্রে কোনও কাজ হবে না।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয়, লোকাল লাইব্রেরি অথরিটির সুপারিশ অনুযায়ী সরকার লাইব্রেরি পরিচালনার নীতি নির্ধারণ করবেন, এটাই নিয়ম। যে এল. এল. এ গুলি আছে সেগুলি গঠন করার কি পলিসি আছে? কোনও এল. এল. এ.-তে কোনও বিরোধী দলের এম. এল. এ.-কে কি ইনক্লুড করা হয়েছে ; হয়ে থাকলে কাকে কোথায় করা হয়েছে?

**শ্রী তপন রায় :** এল. এল. এ.-র ক্ষেত্রে সরকারি নিয়মকানুন আছে এবং সে অনুযায়ী সেগুলি গঠন করা হয়। গ্রন্থাগার পরিচালনার ক্ষেত্রে সকলের মতামত নেওয়া হয়। মাননীয় সদস্য জানেন যে, তাঁর মতামতও অনেক সময় নেওয়া হয়েছে। সরকার পক্ষ, বিরোধী পক্ষ—এই জাতীয় কোনও মানসিকতা আমাদের নেই। বেশিরভাগ ক্ষেত্রেই আমরা গণতান্ত্রিক পদ্ধতি মেনে চলি।

**শ্রী তোয়াব আলি :** গ্রন্থাগারিক অথবা লাইব্রেরির পিয়ন যারা অবসর নিচ্ছেন তারা এখন পর্যন্ত পেনশন পাচ্ছেন না। এদের সংখ্যা কত এবং কতদিন থেকে এরা পেনশন পাচ্ছেন না?

**মিঃ স্পিকার :** নোটিশ দেবেন, পরে জানিয়ে দেবেন, এটা হয়না,

**ডাঃ মানস ভুঁইয়া :** এই সমস্ত লাইব্রেরিগুলিকে যে বই কেনা হয় সেই বই কেনার ক্ষেত্রে কি ধরনের নির্দেশিকা পালন করেন?

**শ্রী তপন রায় :** বইগুলি কেনার ক্ষেত্রে কমিটি আছে। তারাই বইগুলি সিলেকশন করেন। এক্ষেত্রে গ্রন্থাগার সম্পর্কে যারা বিশেষজ্ঞ এবং শিক্ষা, সাহিত্য, সংস্কৃতি সম্পর্কে যারা গবেষণা করেন, চিন্তা-ভাবনা করেন তাদের দিয়েই কমিটি করা হয়, সেই কমিটি ঠিক করেন। নতুন যেসব বাংলা বই বেরোয়, সেই সমস্ত বইয়ের তালিকা তাদের কাছে জমা পড়ে এবং তারাই সিলেকশন করেন। এক্ষত্রে বলা হয় শতকরা ৪০ ভাগ বই ঐ তালিকা থেকে কেনার জন্য আর বাকি বই তাদের পছন্দ মতো তারা কিনতে পারেন।

**শ্রী প্রবোধ পুরকাইত :** গ্রামে গ্রন্থাগার স্থাপন করার জন্য কি কি বিষয়ে বিবেচনা করে আপনি গ্রন্থাগার স্থাপন করার সিদ্ধান্ত নেন?

**শ্রী তপন রায় :** আমি এর উত্তর আগেই দিয়েছি। ঐ এলাকার চাহিদা দেখা হয় এবং যে জায়গায় লাইব্রেরি আছে তাকে রেজিস্টার্ড ডিড করে দিতে হবে লোকাল লাইব্রেরি অথরিটিকে। তারপর বইয়ের সংখ্যা কত, সদস্য সংখ্যা কত এবং সর্বোপরি এলাকার মানুষের চাহিদা দেখে বিচার-বিবেচনা করে করা হয়।

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** আপনি বললেন বইগুলি কেনার জন্য একটা কমিটি আছে। তারা বাংলা এবং ইংরাজি বইয়ের তালিকা দেখে ঠিক করেন। হিন্দি এবং নেপালিদের জন্য অর্থাৎ হিন্দি এবং নেপালি ভাষার জন্য আলাদা কোনও কমিটি আছে, না এরাই ঠিক করেন?

**শ্রী তপন রায় ঃ** খুবই সঙ্গম প্রশ্ন। আমি পাহাড়ে গিয়েও দেখেছি এবং নেপালিদের সঙ্গেও কথা বলেছি। নেপালি ভাষার ব্যাপারে আমরা চিন্তা-ভাবনা করছি এবং নেপালি ভাষার বইগুলি যাতে দেওয়া যায় সে ব্যাপারে আমরা সচেষ্ট।

**ইউনিয়নের স্বীকৃতি-বিষয়ক বিল**

*১২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৭) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শ্রমবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

গোপন ব্যালটের মাধ্যমে ইউনিয়নের স্বীকৃতি-বিষয়ক বিলটি রাষ্ট্রপতির অনুমোদন লাভ করেছে কি না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ**

হ্যাঁ।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—অনুমোদন পাওয়া গেছে, এই আইনটি কার্যকর করার জন্য মন্ত্রী মহাশয় কী পদক্ষেপ নিচ্ছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** রুলস তৈরি করার জন্য কাজ চলছে, একটা কমিটি রুলস কমিটি—আছে তাদের দিয়ে একজামিন করা হচ্ছে, রুলস্ হয়ে গেলে ইমপ্লিমেন্ট করা হবে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** এই আইনের আওতায় কেন্দ্রীয় সরকারের যে সব সংস্থাগুলি আছে সেগুলিকে আনা হবে কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আইনটা গেজেটে আছে, কাইনডলি দেখে নেবেন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** আপনি বললেন রুলস তৈরি করার কমিটি হয়েছে। এই রুলস কমিটি কবে নাগাদ হবে তার কোনও রকম টাইম বাউন্ড আছে কি না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** যতটা তাড়াতাড়ি সম্ভব চেষ্টা করা হবে।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন সংস্থা স্বীকৃতির প্রশ্নে যে প্রস্তাব রাজ্যের কাছে তুলেছিলেন সেই প্রস্তাব সম্পর্কে রাজ্য সরকারের বক্তব্য কী?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** যতদিন না এই আইনটি বলবৎ হয় ততদিন যে ভেরিফিকেশনের ব্যবস্থা আছে, সেই ভেরিফিকেশনের মারফত হবে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, পশ্চিমবঙ্গে এতদিন গোপন ব্যালটের মাধ্যমে ইউনিয়নের স্বীকৃতি সংক্রান্ত আইন থাকা সত্ত্বেও কিছু কিছু ইউনিয়ন এই রকম ব্যবস্থায় নির্বাচন হয়, এবং কেউ না কেউ জেতে, সম্প্রতি বাটায় ইউনিয়নের নির্বাচনে সি. পি. এম. হেরে গেছে, ওয়ার্কস ইউনিয়ন এবং প্রভিডেন্ট ফান্ড ট্রাস্টির নির্বাচন যেটা দেখা যায় তা হল নির্বাচনকে কেন্দ্র করে একটা অশান্ত পরিবেশের সৃষ্ঠি হয় এবং পরে নির্বাচনের কারচুপি নিয়ে নানা অভিযোগ শোনা যায়। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি রাজ্য সরকারের নির্বাচন শান্তিপূর্ণ অর্থাৎ ফ্রি অ্যান্ড ফেয়ার করার জন্য কী ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এই ব্যবস্থা যখন চালু হবে তখন মাননীয় সদস্যের সহযোগিতা পেলে ওনার যা যা সন্দেহ আছে সেগুলি থাকবে না।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি—এই বিলটি কবে বিধানসভায় গৃহীত হয়?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এর অনেক ইতিহাস আছে। প্রথম হচ্ছে মাননীয় কেষ্টবাবু যখন মন্ত্রী ছিলেন তখন একটা বিল আসে। সেটা পাঠানো হয় এবং কেন্দ্র থেকে কিছু বক্তব্য আসে। ১৯৬৯ সালে। তারপর আমার যতদূর মনে আছে, ভুল হতে পারে কারণ পুরনো বিলটা আমার কাছে নেই। ১৯৮৩ সালে তারপর গেজেট ক্যালকাটা গেজেট একস্ট্রা অর্ডিনারি বেরিয়ে ১৯৮০ সালেই বিলটা পাস হয়। সেখানে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে একটা মন্তব্য করে কতকগুলি কোয়েশ্চেন আনতে চান, ১৯৮৯ আমরা তার জবাব দিই রাষ্ট্রপতির সম্মতি যায়। তারপর ৩০,৯৯২ তারিখে গেজেট এবং নোটিফিকেশন হয়েছে। ১৯৯২ ডিসেম্বরে বলবত হয়, জানুয়ারি ১৯৯৩ হবার কথা কিন্তু যেহেতু রুলস্ হয়নি সেজন্য অ্যাকটিভেট করা যাচ্ছে না।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বিভিন্ন ইউনিয়ন আছে অনেক জায়গায় একাধিক সেন্ট্রাল ট্রেড ইউনিয়ন সেন্ট্রাল রেজিস্টার্ড নয় সে ক্ষেত্রে নির্বাচনের পদ্ধতি কি আলাদা আলাদা হবে সেখানে অ্যানটি অ্যাফিলিয়েশন ইউনিয়ন আছে, যেখানে মালটি ইউনিয়ন আছে সেখানে নির্বাচনের পদ্ধতি কী হবে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** অ্যাফিলিয়েশনের ব্যাপার নয়—রেজিস্টার্ড যা আছে থাকবে—রেকগনিশনের ব্যাপার। রেকগনিশনের জন্য যারা অ্যাপ্লাই করবেন, আইন অনুযায়ী, সুষ্ঠুভাবে যাতে নির্বাচন হয় তারজন্য রুলস তৈরি হচ্ছে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** অনেক সংস্থা আছে যেখানে অনেক পলেটিক্যাল পার্টির

শ্রমিক থাকলেও সেখানে সেন্ট্রাল ট্রেড ইউনিয়ন আছে যা রেকগনাইজড বাই দি অথরিটি। সেসব ক্ষেত্রে কিভাবে নির্বাচন হবে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক:** এক্ষেত্রে বার্গেনিং এজেন্ট, প্রিন্সিপাল এজেন্ট এবং কাউন্সিল আছে। এরকম ক্ষেত্রে কেউ যদি আলাদা রেকগনিশন না চান তাহলে আমরা তো আর বলতে পারি না যে, ভোট করতেই হবে।

**শ্রী আবুল হাসনাত খান:** গোপন ব্যালটের মাধ্যমে ইউনিয়নের স্বীকৃতির প্রশ্নে যে রাষ্ট্রপতির অনুমোদন পাওয়া গেছে তাতে আমরা সন্তুষ্ট। একে আমরা ওয়েলকাম করছি। যেখানে যেখানে শ্রমিকরা সংগঠিত সেসব সংস্থায় এটা করা সম্ভব, কিন্তু অসংগঠিত শিল্প, যেমন বিড়ি শিল্প, যে শিল্পে ৬ লক্ষ শ্রমিক থাকলেও অনেকেই তারা সংগঠিত নন্। এরকম ক্ষেত্রে কিভাবে ইউনিয়ন স্বীকৃতি পাবে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক:** আইন যা আছে সেই অনুযায়ীই সেটা করতে হবে।

## গুপ্তিপাড়া ঘাটস্ট্রীট সংস্কার

*১২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৪) **শ্রী অজয় দে ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি ও নদীয়ায় গুরুত্বপূর্ণ গুপ্তিপাড়া ঘাটস্ট্রীটটি সংস্কার করার পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কত দিনের মধ্যে কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী মতীশ রায় ঃ**

ক) আছে।

খ) শীঘ্রই কিছু কাজ করার পরিকল্পনা আছে।

**শ্রী অজয় দে:** ভাগিরথী নদীর একপ্রান্তে হুগলি জেলায় পঞ্চায়েত এলাকা এবং অপর প্রান্তে নদীয়া জেলায় শান্তিপুর অঞ্চল। এখানে কোন রাস্তাটির কাজ শুরু হবে বলে বলছেন?

**শ্রী মতীশ রায়:** কৃষ্ণনগর সড়কে শান্তিপুর-গুপ্তিপাড়া ফেরীঘাট—এই রাস্তাটি সংস্কারের সিদ্ধান্ত নিয়েছি।

**শ্রী অজয় দে:** শীঘ্র কিছু কাজ কারবার পরিকল্পনা আছে বলেছেন। কিন্তু দীর্ঘদিন ধরে ঐ রাস্তায় বাস চলাচল বন্ধ রয়েছে এবং রাস্তাটি চলাচলের অনুপযুক্ত। এদিকে বর্ষাও এসে গেছে। সেক্ষেত্রে এর প্রাথমিক কাজ, যথা—এস্টিমেট, টেন্ডার ইত্যাদির কাজ শুরু

করেছেন কিনা?

**শ্রী মতীশ রায়ঃ** প্রাথমিক কাজ শুধুমাত্র শেষই করিনি, আগামী ১৫ দিনের মধ্যে তাতে ঝামা কনসোলিডেশনের কাজটা শুরু হয়ে যাবে।

*129 Not called.

*130

**In-patients in the Kharagpur General Hospital**

*130. (Admitted Question NO. *625) **Shri Gyan Singh Sohanpal** : Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) whether it is a fact that the number of in-patients in the Kharagpur General Hospital have fallen down considerably during the past three years;

(b) if so, the reasons therefor; and

(c) the total number of in-patients treated in the Kharagpur General Hospital during 1991, 1992 and 1993 ?

**Shri Prasanta Kumar Sur :** (a) It is not a fact (b) Does not arise (c) 13,041 Patients in the year 1991 ; 11,770 Patients in the year 1992 ; and 10,243 Patients in the year 1993.

[11-50—12-00 a.m.]

**Shri Gyan singh Sohanpal :** Sir, I would like to invite your attention to the reply given in answer (c). Sir, the Hon'ble Minister has stated that in 1991 more than 13000 patients were treated in Kharagpur Hospital. In 1992. the figure came down to 11770. Again, the figure has fallen in 1993 to 10243. I am confident the figure for 1994 will be much less than these. Sir, if you kindly go through these figures. you will be convinced that there is a considerable fall in the number of patients treated in the hospital. So the answer given in reply to (a) is contrary to what the figures say in reply to (c)—absolutely, in fact. Sir, naturally, their has been a fall of about 3000 in patients within two years. And it will be much more in 1994. So I am sorry to find.

**Mr. Speaker :** The correct figure is 2757.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, about 3000. So it appears that the Department of which Shri Prasanta Kumar Sur is the in charge has not given the correct position. He has been misguided by his own Department.

**Mr. Speaker :** No, no, Mr. Gyanji. It may be the health of the local people might have become better.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, the Hon'ble Health Minister has himself visited this hospital. I am sure he will bear me out that Kharagpur General Hospital is one of the best designed hospitals in West Bengal, and I have no hesitation to say that this hospital can be compared with any other good hospital in India—on this score. Sir, the reasons for the sorry state of affairs prevailing in this hospital as it has come to my notice can be defined thus :-

No.1) Medicines are not available in this hospital. Some amount is sanctioned every year for purchase of medicines and that amount is utilized not for the purpose it is sanctioned.

2) The second point is that the Superintendent of the hospital has sought voluntary retirement. He has given notice—the notice has expired some six months ago. The Superintendent is still continuing. He has no interest. His attendance in the hospital is most irregular. There is no administration in the hospital, if I may say so.

As a result of this mismanagement doctors are taking advantage. They are also not attending the hospital regularly and some patients who are admitted there are referred to other hospitals. So, I would like to know from the Health Minister whether the situation prevailing in Kharagpur hospital is known to the Government. If it is so, then what steps the Government has taken to remove this rot state of things? If not now that it has been brought to the notice of the Government. I would like to know the reaction of the Government in this regard.

**Shri Prasanta Kumar Sur :** I am so sorry the Hon'ble member did not look in to the question he has put before me. The question is that the number of patients have fallen down considerably but while he was given details he was telling that it is far less and has not really increased. My point is that he has forgotten one thing. It is the Left-Front Government who has taken promptly and seriously about the health care

[24th June, 1994]

of the people of the State. That is why they have introduced preventive measures—universal immunisation and family welfare programme and as a result of these birth rate could be controlled, death rate has decreased and the longivity of the people has increased. The number of patients has really fallen down in the State and patients need not go to the hospital why people should come to the hospital when they are in good health. They should not go to hospital. The Hon'ble member has said that medicines are not available. I can challenge our Hon'ble member that after decentralisation of the medicines e ach and every district hospital and each and every health centre are getting sufficient medicines and we are allocating fund for this purpose. In order to maintain a smooth distribution system we have constituted a committee with Sabhadhipati as the Chairman of the Committee, District Magistrate's representative is there and CMOH is the convenor of the Committee. CMOH is to survey the system personally. He has to go from hospital to hospital, from health centre to health centre to assess how much medicines are required. The point is that we have distributed medicines in such a way that each and every hospital and health centre have got sufficient medicines which are required. So far as this subdivisional hospital is cencerned they are getting medicines from the DRS and also some money is alloted to them so that they can purchase medicine directly from that amount.

So far as the appointment of the Superintendent is concerned it may be mentioned that we are trying to find some really better medical officer who can officiate efficiently. In this connection I will invite my Hon'ble friend if he can suggest any name who would be better. I will appoint him as the Superintendent.

Now, So far as medical officers are concerned I think my Hon'ble friends know that there is a High Court like Calcutta, whenever any transfer is there, they go to High court, they submit petition under 226, they spent lakhs of rupees and get injunction and stay order for years together.

I can give one example. I suspended one Medical Officer of Bangur Hospital. He got a stay order from the High Court and he continued in service for more than five years after his retirement. I stopped his salary. Then the High Court gave an order to pay his salary for this period, as if High Court can extend his service.

**Mr. Speaker :** The question Hour is over.

## Starred Questions

## (to which written answers were laid on the Table)

### সেতু নির্মাণের পরিকল্পনা

*১৩১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪০) **শ্রীমতী নন্দরানী দল ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি?

(ক) বর্তমান আর্থিক বছরে রাজ্যে কোনও নূতন সেতু নির্মাণের পরিকল্পনা আছে কি না ;

(খ) থাকলে, তার সংখ্যা কত; এবং

(গ) কোন কোন নদীর উপর সেতু তৈরি হবে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) ৬ (ছয়)

(গ) হোগন, তোর্সা, মরাতোর্সা, বাউটি, গিলান্ডি এবং সরস্বতী নদীর উপর সেতু তৈরি করার পরিকল্পনা আছে।

### দক্ষিণ ২৪ পরগনায় পাকা সড়ক নির্মাণ

*১৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৭) **শ্রী প্রবোধ পুরকাইত ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি?

(ক) একথা কি সত্যি যে, দক্ষিণ ২৪ পরগনার জীবন মন্ডলের হাট থেকে সোনাটিকারী পাকা সড়কটি সম্পন্ন করার জন্য সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে ;

(খ) সত্যি হলে, এই কাজের জন্য কত অর্থ বরাদ্দ করা হয়েছে ; এবং

(গ) কত দিনে কাজটি সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) যদিও রাস্তাটির অংশের কাজ ইতিমধ্যে সম্পন্ন হয়েছে তবে সম্পূর্ণ রাস্তাটি পাকা করার কোনও প্রশাসনিক সিদ্ধান্ত এখনও পর্যন্ত গ্রহণ করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**মুর্শিদাবাদ জেলায় ডাক্তারহীন স্বাস্থ্যকেন্দ্র**

*১৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৯) **শ্রী মোজাম্মেল হকঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মুর্শিদাবাদ জেলার কোন কোন স্বাস্থকেন্দ্রে ডাক্তার নেই?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) স্বাস্থ্যকেন্দ্রটি সংস্কারের বিষয়টি এখনও সরকারের বিবেচনাধীন। পরীক্ষা সমাপনান্তে পরবর্তী পদক্ষেপ গ্রহণ করা হবে।

**বালিগাড়িয়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটির সংস্কার**

*১৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৭) **শ্রী সুভাষচন্দ্র সরেনঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার বালিগাড়িয়া প্রাথমিক স্বাস্থকেন্দ্রটি সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ এর কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মুর্শিদাবাদ জেলায় নিম্নলিখিত মোট ১৮টি স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নেইঃ

| স্বাস্থ্যকেন্দ্রের নাম | পদের সংখ্যা |
|---|---|
| ১) মৌরিগাছা স্বাস্থ্যকেন্দ্র | ১টি |
| ২) সর্বাঙ্গপুর স্বাস্থ্যকেন্দ্র | ১টি |
| ৩) বাহারণ স্বাস্থ্যকেন্দ্র | ১টি |
| ৪) বাগিরাপাড়া স্বাস্থ্যকেন্দ্র | ১টি |
| ৫) কিরিটেশ্বরী স্বাস্থ্যকেন্দ্র | ১টি |

| | |
|---|---|
| ৬) পাঁচগ্রাম স্বাস্থ্যকেন্দ্র | ১টি |
| ৭) রাজারামপুর স্বাস্থ্যকেন্দ্র | ১টি |
| ৮) হুর্শি স্বাস্থ্যকেন্দ্র | ১টি |
| ৯) কেন্দুয়া স্বাস্থ্যকেন্দ্র | ১টি |
| ১০) পুঁটিমারী স্বাস্থ্যকেন্দ্র | ১টি |
| ১১) বাহারা স্বাস্থ্যকেন্দ্র | ১টি |
| ১২) সিদ্ধেশ্বরী গৌরীপুর স্বাস্থ্যকেন্দ্র | ১টি |
| ১৩) খারগ্রাম স্বাস্থ্যকেন্দ্র | ১টি |
| ১৪) আমলাই স্বাস্থ্যকেন্দ্র | ১টি |
| ১৫) শিমুলিয়া স্বাস্থ্যকেন্দ্র | ১টি |
| ১৬) তালিবপুর স্বাস্থ্যকেন্দ্র | ১টি |
| ১৭) কাগ্রাম স্বাস্থ্যকেন্দ্র | ১টি |
| ১৮) সালার বক্ষ চিকিৎসাকেন্দ্র | ১টি |

## বোলপুর-রাজগাঁ রাস্তা অধিগ্রহণ

*১৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৭) **শ্রী তপন হোড়ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বোলপুর-রাজগাঁ রাস্তাটি পূর্তদপ্তর অধিগ্রহণ করেছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত রাস্তাটির নির্মাণকাজ কবে নাগাদ শেষ হতে পারে বলে আশা করা যায়?

**পূর্ত ও সড়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বোলপুর-মলারপুর রাজগ্রাম রাস্তার মল্লারপুর থেকে রাজগ্রাম অংশটি পূর্ত (সড়ক) বিভাগের অধীন। বোলপুর জিলা পরিষদের অন্তর্ভুক্ত ঐ রাস্তাটির একটি অংশের রক্ষণাবেক্ষণের দায়িত্ব পূর্ত (সড়ক) বিভাগ গ্রহণ করেছে।

(খ) প্রয়োজনীয় অর্থের সংস্থান হলে পর্যায়ক্রমে রাস্তাটির কাজ শুরু করা হবে।

সুতরাং সম্পূর্ণ রাস্তার কাজ কবে শেষ হবে এখনই তা' বলা সম্ভব নয়।

### "বেনফেডের" গো-ডাউন

***১২৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭) শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের বিভিন্ন জেলায় বেনফেডের নিজস্ব গো-ডাউন থাকা সত্ত্বেও অন্য সংস্থার গো-ডাউন ভাড়া করে মালপত্র রাখা হচ্ছে ; এবং

(খ) সত্যি হলে, কারণ কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কারণগুলি মূলত হল ঃ

১) বেনফেডের নিজস্ব গোডাউন কিছু কিছু ক্ষেত্রে এখনও ব্যবহারযোগ্য করা সম্ভব হয়নি।

২) ব্যবসায়িক কারণে এবং চাষীদের সাহায্যার্থে বেনবেডের নিজস্ব গো-ডাউন ছাড়াও কিছু কিছু রেশন অঞ্চলে অন্য সংস্থার গোডাউন রাখা প্রয়োজন।

৩) বেনফেডের নিজস্ব গো-ডাউন প্রয়োজনের তুলনায় যথেষ্ট নয় বলে অন্য সংস্থার গোডাউন ভাড়া করতে হয়।

### পূর্ত (সড়ক) বিভাগের অধীনে রাস্তা

***১২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩১১) শ্রী শিবপ্রসাদ মালিকঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে পূর্ত (সড়ক) বিভাগের অধীনে রাস্তার পরিমাণ কত ; এবং

(খ) ঐ রাস্তা রক্ষণাবেক্ষণের জন্য কি কি ব্যবস্থা আছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১২,৫২০ কিঃমিঃ।

(খ) রাস্তার রক্ষণাবেক্ষণ পরিকল্পনা বহির্ভূত অর্থে সম্পন্ন করা হয়। ঐ খাতে বার্ষিক বরাদ্দকৃত অর্থের যোগান সাপেক্ষে প্রয়োজনভিত্তিক বিভিন্ন প্রযুক্তিগত পদ্ধতিতে রক্ষণাবেক্ষণের

ব্যবস্থা গ্রহণ করা হয়ে থাকে।

## Unstarred Questions
## (to which written answers were laid on the Table)

### তমলুক-দিঘা রেল-লাইন

১৩। (অনুমোদিত প্রশ্ন নং ৮০) **শ্রী আব্দুল মান্নান ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) তমলুক-দিঘা রেল-লাইনের জন্য ৩১.৩.১৯৯৪ পর্যন্ত কত পরিমাণ জমি অধিগ্রহণ করা হয়েছে ; এবং

(খ) উক্ত রেল-লাইনের জমি অধিগ্রহণের জন্য কেন্দ্রীয় সরকার থেকে ৩১.৩.১৯৯৪ পর্যন্ত কত টাকা পাওয়া গেছে?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৮০২.০৭ একর

(খ) ৩.৬০ কোটি।

### জওহর রোজগার যোজনায় ব্যয়িত অর্থ

১৪। (অনুমোদিত প্রশ্ন নং ১২২) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** গত ২৫.২.১৯৯৪ তারিখে বিধানসভায় প্রদত্ত প্রশ্ন নং ২৩, অনুমোদিত প্রশ্ন নং ৪৪৬-এর উত্তরের পরিপ্রেক্ষিতে গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ১৯৯৩-৯৪ আর্থিক বছরের শেষ তিন মাসে (জানুয়ারি থেকে মার্চ) রাজ্যে জওহর রোজগার যোজনায় ব্যয়িত অর্থের পরিমাণ কত ; এবং

(খ) ঐ যোজনায় সৃষ্ট শ্রমদিবসের সংখ্যা কত?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) গত ১৯৯৩-৯৪ আর্থিক বছরের শেষ তিন মাস অর্থাৎ জানুয়ারি থেকে মার্চ পর্যন্ত রাজ্যে জওহব রোজগার যোজনায় ব্যয়িত অর্থের পরিমাণ ১২,৩৬৬.৬৯ লক্ষ টাকা।

(খ) ঐ যোজনায় ঐ সময়ে ২৪৮.৯৭ লক্ষ শ্রমদিবস সৃষ্টি হয়েছে।

### পৌরসভায় নেহেরু রোজগার যোজনায় অর্থবরাদ্দ

১৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৩) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্র মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে পশ্চিমবাংলার বিভিন্ন পৌরসভাগুলিতে নেহেরু রোজগার যোজনায় অর্থবরাদ্দের মোট পরিমাণ কত ; এবং

(খ) এর মধ্যে কত পরিমাণ অর্থ এ-পর্যন্ত ব্যয় করা হয়েছে?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী ঃ** (ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে নেহেরু রোজগার যোজনার অন্তর্গত এন্টারপ্রাইজ প্রকল্পের জন্য অর্থবরাদ্দের পরিমাণ ঃ

(১) মাইক্রো এন্টারপ্রাইজ-এর জন্য ১,২৩,৩২,০০০ টাকা

(২) ওয়েজ এমপ্লয়মেন্ট-এর জন্য ৫,৭৯,৬২,৪১২ টাকা।

(খ) উপরোক্ত অর্থের কত শতাংশ অর্থ ব্যয় হয়েছে, তা এই মুহূর্তে বলা সম্ভব নয়। তবে ১৯৮৯-৯০ থেকে ১৯৯৩-৯৪ আর্থিক বছরগুলিতে যত টাকা দেওয়া হয়েছে, তার ব্যয়ের হার মার্চ, ১৯৯৪ পর্যন্ত নিম্নরূপ ঃ

(১) মাইক্রো এন্টারপ্রাইজ বাবদ ৪৪ শতাংশ।

(২) ওয়েজ এমপ্লয়মেন্ট বাবদ ৭২ শতাংশ।

### শ্যামপুর সিদ্ধেশ্বরী মহাবিদ্যালয়ে অনার্স কোর্স

১৬। (অনুমোদিত প্রশ্ন নং ২০৫) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার শ্যামপুর সিদ্ধেশ্বরী মহাবিদ্যালয়ের ইতিহাস ও অঙ্কে অনার্স কোর্স চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ ঐ পরিকল্পনা রূপায়িত হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) নাই।

(খ) প্রশ্নই ওঠে না।

### গড়চুমুকে দামোদর নদের উপর সেতু নির্মাণ

১৭। (অনুমোদিত প্রশ্ন নং ২১৩) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার গড়চুমুকে দামোদর নদের উপর কোনও সেতু নির্মাণের পরিকল্পনা সরকারের আছে কি না ;

(খ) থাকলে, কবে নাগাদ কাজ শুরু হবে ; এবং

(গ) উক্ত সেতুটির নির্মাণ বাবদ ব্যয় কত ধরা হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আছে।

(খ) প্রারম্ভিক অনুসন্ধানের কাজ চলছে। মূল সেতু নির্মাণের কাজ অর্থসংস্থান-সাপেক্ষে প্রশাসনিক অনুমোদন পাওয়ার পরে স্থির করা হবে।

(গ) এখন প্রকল্পটির ব্যয়ের অঙ্ক চূড়ান্তভাবে নির্ধারণ করা সম্ভব নয়।

### বন্ধ জুট মিল

১৮। (অনুমোদিত প্রশ্ন নং ২২৭) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** শ্রমবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবাংলায় মোট জুট মিলের সংখ্যা কত ;

(খ) তন্মধ্যে ১৯৯৪ সালের ১৫ই মে পর্যন্ত বন্ধ জুট মিলের সংখ্যা কত ;

(গ) ঐ বন্ধ জুট মিলগুলির মোট কর্মচারিদের সংখ্যা কত ; এবং

(ঘ) বন্ধ জুট মিলগুলি খোলার জন্য সরকার কি কি পদক্ষেপ নিচ্ছে/নিয়েছে?

**শ্রমবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৫৯টি।

(খ) বর্তমানে বন্ধ জুট মিলের সংখ্যা ১১টি।

(গ) উপরোক্ত বন্ধ জুট মিলগুলোয় নিযুক্ত শ্রমিকের সংখ্যা প্রায় ৪ ৯,১০০ জন।

(ঘ) বন্ধ জুট মিলগুলো খোলার জন্য সরকার মালিকপক্ষ ও শ্রমিক ইউনিয়নদের সঙ্গে যুক্ত/পৃথক বৈঠকের মাধ্যমে নিরন্তর প্রয়াস চালিয়ে যাচ্ছে। কয়েকটি ক্ষেত্রে বি. আই. এফ. আর.-এর নিকট পুনরুজ্জীবনের জন্য প্রস্তাব ইতিমধ্যেই পেশ করা হয়েছে।

### সেচে ব্যবহৃত বিদ্যুত বাবদ আয়

১৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৯৭) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** বিদ্যুত-বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে রাজ্যে কৃষিকাজে সেচের জন্য ব্যবহৃত বিদ্যুত বাবদ আয়ের পরিমাণ কত ; এবং

**(খ) ১৯৯২-৯৩ আর্থিক বছরে এর পরিমাণ কত ছিল? (জেলাওয়ারী হিসাব)**

**বিদ্যুত-বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে রাজ্যে কৃষিকাজে সেচের জন্য ব্যবহৃত বিদ্যুত-বাবদ আয়ের পরিমাণ আনুমানিক ১৫১০.২৮ লক্ষ টাকা। প্রকৃত আয়ের পরিমাণ পর্ষদের চূড়ান্ত হিসাব প্রস্তুত হলে জানা যাবে।

(খ) ১৯৯২-৯৩ আর্থিক বছরে প্রকৃত রাজস্ব আদায়ের পরিমাণ জেলাওয়ারী নিচে দেওয়া হল—

| | (লক্ষ টাকা) |
|---|---|
| ১। দক্ষিণ ২৪ পরগনা | .৭৭ |
| ২। হাওড়া | ৬.০৮ |
| ৩। হুগলি | ২২২.৮৩ |
| ৪। বর্ধমান | ১৭৮.০৮ |
| ৫। উত্তর ২৪ পরগনা | ১৫৯.৪৪ |
| ৬। মেদিনীপুর | ১০৪.৮০ |
| ৭। বাঁকুড়া | ১৪.৩৫ |
| ৮। পুরুলিয়া | — |
| ৯। নদীয়া | ৩৬৪.৮৯ |
| ১০। মুর্শিদাবাদ | ২২২.০০ |
| ১১। বীরভূম | ৬৫.৬৬ |
| ১২। মালদা | ৫৪.৪৮ |
| ১৩। দার্জিলিং | — |
| ১৪। জলপাইগুড়ি | ৫.৩৫ |
| ১৫। কুচবিহার | ৫.১৫ |
| ১৬। দক্ষিণ দিনাজপুর | ৯.৫৫ |
| ১৭। উত্তর দিনাজপুর | ১৪.৭৭ |
| মোট | ১৪২৪.২০ |

## স্বনিযুক্তি প্রকল্পে প্রশিক্ষণের ব্যবস্থা

২০। (অনুমোদিত প্রশ্ন নং ৩০০) **শ্রী অঞ্জন চ্যাটার্জি :** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

**(ক) এ কথা কি সত্যি যে, রাজ্যে স্বনিযুক্তি প্রকল্পে ঋণপ্রাপ্ত যুবক-যুবতীদের জন্য** স্বল্পমেয়াদী প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে ;

(খ) সত্যি হলে—

(১) কোন্-কোন্ প্রকল্পে প্রশিক্ষণ ;

(২) কতগুলি প্রশিক্ষণকেন্দ্র খোলা হয়েছে ; এবং

(৩) বছরে কত জনকে ঐ প্রশিক্ষণ দেওয়া হবে?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ। রাজ্যে স্বনিযুক্তি প্রকল্পে (আই. আর. ডি. পি.) সাহায্য-পাওয়া উপযুক্ত যুবক-যুবতীদের জন্য ট্রাইসেম প্রকল্পে স্বল্পমেয়াদী প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে। (প্রয়োজন ভিত্তিতে কিছু-কিছু ক্ষেত্রে এক বৎসর পর্যন্ত প্রশিক্ষণও দেওয়া হয়।)

(খ) (১) স্বনিযুক্তির উপযোগী নানা ধরনের প্রকল্পে প্রশিক্ষণ দেওয়া হয় যথা—

১। তাঁতশিল্প ;

২। রেশমশিল্প ;

৩। মৃতশিল্প ;

৪। সূচীশিল্প ;

৫। টেলারিং ;

৬। চর্মশিল্প ;

৭। বই-বাঁধাই ;

৮। কাপড়ের ব্যাগ, ফোম ব্যাগ তৈয়ারি ;

৯। পাঁপড়, বড়ি, আচার তৈয়ারি ;

১০। সাবান, গুঁড়া-সাবান তৈয়ারি ;

১১। মাছ ধরার জাল বোনা ;

১২। হাতে তৈয়ারি কাগজ ;

১৩। মোমবাতি তৈয়ারি ;

১৪। ধূপকাটি তৈয়ারি ;

১৫। চিনেমাটির বাসনপত্র তৈয়ারি ;

১৬। শালপাতার থালা, বাটি, গেলাশ তৈয়ারি ;

১৭। বাঁশ-বেতের ঝুড়ি ও অন্যান্য সৌখিন জিনিসপত্র তৈয়ারি ;

১৮। মাদুর বোনা ;

১৯। হাঁস, মুরগি পালন ;

২০। গুটিপোকা-চাষ ;

২১। গাভী পালন ;

২২। মৌমাছি পালন ;

২৩। সাইকেল, সাইকেল-রিক্সা, মোটর-সাইকেল সারানো ;

২৪। রেডিও, টেলিভিশন সারানো ;

২৫। পাম্পসেট সারানো ;

২৬। কৃষি-যন্ত্রপাতি সারানো ;

২৭। বৈদ্যুতিক পাখা ইত্যাদি সারানো ;

২৮। ইলেকট্রিক্যাল ওয়ারিং ইত্যাদি।

(২) ট্রাইসেম প্রকল্পে প্রশিক্ষণ দেওয়ার জন্য সরকারি উদ্যোগে কোনও প্রশিক্ষণকেন্দ্র খোলা হয়নি। বিভিন্ন জেলায় সরকার-পরিচালিত কারিগরি শিক্ষাকেন্দ্রগুলি (পলিটেক্‌নিক, আই. টি. আই. কমিউনিটি পলিটেকনিক), অন্যান্য সরকারি দপ্তরের প্রশিক্ষণ পরিকাঠামো এবং বিভিন্ন স্বেচ্ছাসেবী সংস্থার মাধ্যমে এই প্রশিক্ষণ দেওয়া হচ্ছে।

(৩) বর্তমান আর্থিক বছরে অর্থাৎ ১৯৯৪-৯৫ সালে ২১,৯২২ জন যুবক-যুবতীকে ট্রাইসেম প্রকল্পে প্রশিক্ষণ দেওয়ায় লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে।

## সাময়িক বরখাস্ত আই. এ. এস. অফিসার

২১। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫৮) **শ্রী তপন হোড় ও শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সম্প্রতি রাজ্য সরকারের এক আই. এ. এস. অফিসারকে সাসপেন্ড করা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, সাসপেণ্ড করার কারণ কি?

**স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, সত্য। (খ) অল ইণ্ডিয়া সার্ভিস (কনডাক্ট) রুলের শৃঙ্খলাবিধি-ভঙ্গের কারণে।

## পর্যটনকেন্দ্র

২২। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯৯) **শ্রী শক্তি বল ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী

মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি পর্যটনকেন্দ্র আছে ;

(খ) নতুন পর্যটনকেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(গ) বর্তমান পর্যটনকেন্দ্রগুলিতে ভ্রমনকারিদের জন্য কি কি সুবিধে আছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে ৩৩টি পর্যটনকেন্দ্র আছে।

(খ) হ্যাঁ, আছে।

(গ) বর্তমান পর্যটনকেন্দ্রগুলিতে পর্যটকদের জন্য থাকা-খাওয়ার ব্যবস্থা ছাড়াও রেস্টুরেন্ট, বার, গাড়ি রাখার ব্যবস্থা ও বিশ্রামাগার আছে।

## সোনামুখী ব্লকে ভেটেরিনারী হাসপাতাল-ভবন

২৩। (অনুমোদিত প্রশ্ন নং ৫১২) **শ্রী হারাধন বাউরী ঃ** প্রাণীসম্পদ-বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সোনামুখী ব্লকে ভেটেরিনারী হাসপাতাল-ভবন নির্মাণের কোনও প্রস্তাব সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**প্রাণিসম্পদ-বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সোনামুখী ব্লকে ভেটেরিনারী হাসপাতাল-ভবন নির্মাণ করার পরিকল্পনা আছে।

(খ) যথাশীঘ্র বাস্তবায়িত করার চেষ্টা চলছে।

## শ্রীরামপুর-উত্তরপাড়া পঞ্চায়েত সমিতির নিজস্ব ভবন

২৪। (অনুমোদিত প্রশ্ন নং ৫২৭) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি?—

(ক) এটা কি সত্যি যে, হুগলি জেলার শ্রীরামপুর-উত্তরপাড়া পঞ্চায়েত সমিতির কোনও নিজস্ব ভবন নেই ; এবং

(খ) সত্যি হলে, তার কারণ কি এবং এ-বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) গৃহনির্মাণের জন্য উপযুক্ত জমি পাওয়া যায় নি। তবে সম্প্রতি হুগলি জেলা পরিষদ শ্রীরামপুর মৌজায় গৃহনির্মাণের জন্য একটি জমি পঞ্চায়েত সমিতির নামে হস্তান্তর করেছে। উক্ত জমির উপর পঞ্চায়েত সমিতির গৃহনির্মাণ করার কথা আছে।

**বর্ধমান জেলায় আই. পি. পি. 'ফোর' প্রকল্পে স্বাস্থ্যকেন্দ্র**

২৫। (অনুমোদিত প্রশ্ন নং ৫৩৪) **শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বর্ধমান জেলায় আই. পি. পি. 'ফোর' প্রকল্পে যে-সব স্বাস্থ্যকেন্দ্রগুলি তৈরি হয়েছে সেগুলি চালু করার জন্য সরকার কী ব্যবস্থা গ্রহণ করেছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** বর্ধমান জেলায় আই. পি. পি. 'ফোর' প্রকল্পে ১৫টি স্বাস্থ্যকেন্দ্র—২টি গ্রামীণ হাসপাতাল, ১টি ব্লকস্তরের স্বাস্থ্যকেন্দ্র ও ১২টি নতুন প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র তৈরি হয়েছে। এগুলোর মধ্যে ২টি গ্রামীণ হাসপাতাল চালু হয়েছে, স্বাস্থ্যকেন্দ্র চালু করতে গেলে পদপূরণ, পদসৃষ্টি, বৈদ্যুতীকরণ, পানীয় জলের ব্যবস্থা, আসবাব ও সরঞ্জামের ব্যবস্থা করতে হয়। এই স্বাস্থ্যকেন্দ্রগুলির মধ্যে ৪টি ছাড়া বাকী সব ক'টির মধ্যে পদসৃষ্টি হয়েছে। ৪টির জন্যে অর্থদপ্তরে প্রস্তাব গেছে। অন্যান্য সব উপকরণের ব্যবস্থা হয়েছে। পদসৃষ্টির অভাবে ৪টি আর পদপূরণের অভাবে বাকি ৯টি স্বাস্থ্যকেন্দ্র এখনও চালু করা যায়নি। এজন্য সত্বর ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**পশুচিকিৎসা-কেন্দ্রের গৃহনির্মাণ**

২৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫৩৫) **শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** প্রাণীসম্পদ-বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রায়না ১ নং ব্লকের পশুচিকিৎসা-কেন্দ্রে গৃহনির্মাণ কবে নাগাদ সম্পূর্ণ হবে বলে আশা করা যায় ; এবং

(খ) উক্ত ব্লকে কোনও দুগ্ধকেন্দ্র স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি না?

**প্রাণীসম্পদ-বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) রায়না ১ নং ব্লকের পশুচিকিৎসা কেন্দ্রের গৃহনির্মাণ ১৯৯৪-৯৫ আর্থিক বছরে সম্পূর্ণ হবে বলে আশা করা যায়।

(খ) উক্ত ব্লকে কোনও দুগ্ধকেন্দ্র স্থাপনের পরিকল্পনা বর্তমানে সরকারের নাই।

**Adjournment Motion**

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment

Motions. The first is from Dr. Manas Bhunia on the subject of alleged inability of police administration to arrest murderers of Congress candidate in Siliguri Municipal Corporation Election and second is from Shri Sobhandeb Chattopadhyay on the subject of alleged malpractices and misuse of power by police administration of the State.

The subject matters of the Motions do not call for adjournment of the business of the House. Moreover, the Member will get opportunity to raise the matters during the discussion on the West Bengal Appropriation (No.2) Bill, 1994 to-day.

I, therefore, withhold my consent to the Motions.

One Member may however read out the text of the Motion as amended.

[12-00 – 12-10 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মূলতুবি রাখছেন। বিষয়টি হ'ল ঃ-

বিগত ১৪ই মে রাত্রিতে ৭নং ওয়ার্ডের কংগ্রেস প্রার্থী শ্রী উদয় চক্রবর্তীকে নৃশংসভাবে খুন করা হল। এফ আই আর' এ অভিযুক্ত মূল আসামী শ্রী বিনিময় মল্লিক এবং শ্রী রূপচাঁদপ্রসাদ গুপ্তকে পুলিশ এখনও গ্রেপ্তার করেনি। উদয় চক্রবর্তী এবং ২১শে মে খুন হওয়া কংগ্রেস কর্মী শ্রী গণেশ বিশ্বাসের খুনীরা ধরা পড়ছে না।

**Mr. Speaker :** To-day, I have received seven notices of Calling Attention, namely :-

i) Academic situation in Presidency College, Calcutta. : Shri Santasri Chatterjee

ii) Reported Kidnapping of girl at Krishnagar of Nadia district. : Shri Ajoy De

iii) Reported non-availability of A.R.V. in the hospitals and Health Centres of the State. : Dr. Manas Bhunia

iv) Alleged involvement of high ranking police officials following

the death of one Jayasree Goenka at Golf garden on 21.6.94 : Shri Sudip Bandyopadhyay

v) Reported forcible collection of subscription by an I.P.S. officer in Hooghly. : Shri Saugata Roy

vi) De-nationalization of the Great Easter Hotel. : Shri Tapan Hore and Shri Kshiti Goswami

vii) Reported ac tion of Punjab Police at Uluberia on 21.6.94. : Shri Kamalendu Sanyal

I have selected the notice of Shri Tapan Hore and Shri Kshiti Goswami on the subject of De-nationalisation of the Great Eastern Hotel.

The Minister-in-Charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** The Statement will be made on the 28th June, 1994

## PRESENTATION REPORT

**Presentation of the Fourteenth Report of the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes, 1994-95**

**The Chairman (Shri Rabindra Nath Mandal) :** Sir, I beg to present the Fourteenth Report of the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes, 1994-95.

## Laying of Reports

**Audited Annual Report of the Webel Crystals Ltd. for the year 1989-90**

**Shri Bidyut Ganguly :** Sir, I beg to lay the Audited Annual Reports of the Webel Crystals Ltd. for the year, 1989-90

**Audited Annual Report of the Webel Business Machine Ltd. for the year 1991-92**

**Shri Bidyut Ganguly :** Sir, lay the Audited Annual Report of the Webel Business Machines Ltd. for the year 1991-92.

### Audited Annual Reports of the Webel Power Electronics Ltd. for the years 1987-88 and 1992-93

**Shri Bidyut Ganguly :** Sir, I beg to lay the Audited Annual Reports of the Webel Power Electronics Ltd. for the years 1987-88 and 1992-93.

### Audited Annual Report of the Webel Mediatronics Ltd. for the year 1992-93

**Shri Bidyut Ganguly :** Sir, I beg to lay the Audited Annual Report of the Webel Mediatronics Ltd. for the year 1992-93.

### Audited Annual Reports of the West Bengal Electronics Industry Development Corporation Ltd. (Webel) for the years 1990-91 and 1991-92

**Shri Bidyut Ganguly :** Sir I beg to lay the Audited Annual Re-ports of the West Bengal Electronics Industry Development Corporation Ltd (Webel) for the years 1990-91 and 1991-92.

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি বিষয় এখানে উল্লেখ করছি। বিষয়টি হচ্ছে স্যার, আপনি জানেন এই রাজ্যে যে সরকারি কলেজগুলি এই কলেজগুলি ৬০ এর উর্দ্ধে শিক্ষকরা ৬৫ বছর পর্যন্ত পুনর্নিয়োগের যে সুযোগ এতকাল ধরে পেয়ে আসছিল রাজ্য সরকার আজকে সেই সুযোগ থেকে শিক্ষকদের বঞ্চিত করতে চলেছে এবং এর ফলে পশ্চিমবাংলায় ই শিক্ষকদের পুনর্নিয়োগ বন্ধ হয়ে গেছে। অথচ রাজ্য সরকার এখনও পর্যন্ত সুস্পষ্টভাবে কোনও আদেশ তারা দেননি যে পুনর্নিয়োগের যে ব্যবস্থা সেটা বন্ধ করে দেওয়া হচ্ছে। এর ফলে শতাধিক শিক্ষক যারা মাসের পর মাস বিনা বেতনে কাজ করে যাচ্ছে এদের ভবিষ্যতে কি হবে আমাদের জানা নেই। ১লা জুলাই থেকে পুনর্নিয়োগ বন্ধ হয়ে যাচ্ছে। এটা যদি হয় তাহলে পশ্চিমবাংলার সরকারি কলেজগুলি দারুণ দূরাবস্থা হবে, প্রেসিডেন্সি কলেজ থেকে শুরু করে মৌলানা আবুল কালাম কলেজ, ডেভিড হেয়ার কলেজ, গোয়েঙ্কা কলেজে এরকম একটা সঙ্কটজনক অবস্থা সৃষ্টি হবে।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন কয়েকদিন আগে কেন্দ্রীয় সরকার কয়লার দাম টন প্রতি ২০।২১ টাকা বাড়িয়ে দিয়েছেন তার ফলে প্রতিটি শিল্পের উৎপাদনের ক্ষেত্রে জিনিসের দাম বৃদ্ধি হবে। সম্প্রতি সংবাদপত্রে বেরিয়েছে, সিমেন্টের দাম টন প্রতি ২০ টাকা

বাড়ানো হচ্ছে, এমনি করে প্রতিটি জিনিসের দাম বেড়ে যাচ্ছে, মূল্যবৃদ্ধি ঘটছে, মুদ্রাস্ফীতি হচ্ছে। এর ফলে সমস্ত মানুষের জীবন দুর্বিসহ হয়ে উঠছে। আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি, এই মূল্যবৃদ্ধি অবিলম্বে প্রত্যাহার করা হোক, এই দাবি কেন্দ্রীয় সরকারের কাছে রাখছি।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকায় কালিগঞ্জে এবং নদীয়ায় '৮২ সালে ব্যক্তিগত রেশন কার্ড চালু হয়। সেই সময় যারা অপ্রাপ্তবয়স্ক ছিল আজকে দীর্ঘ ১২ বছর পরেও সেই সমস্ত অপ্রাপ্তবয়স্কদের প্রাপ্তবয়স্ক লেখা হয়নি, তাদেরকে প্রাপ্ত বয়স্ক রেশন কার্ড দেওয়া হয়নি। তার ফলে তারা রেশন পরিষেবা থেকে বঞ্চিত হচ্ছে। আমার নির্বাচনী এলাকায় সেই সময় ৯০-৯১-তে জনসংখ্যা ছিল ২ লক্ষ ৩৮ হাজার ৫২৬ আর কার্ডের সংখ্যা হচ্ছে তখন ২ লক্ষ ২০ হাজার ৮১৪, তখনই কার্ড প্রায় ১৭ হাজার কম ছিল, তাহলে এখন কি অবস্থা দাঁড়িয়েছে সেটা বোঝা যায়, তাই এই ব্যাপারটি দেখার জন্য আমি খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্যন করছি।

[12-10 – 1-15 p.m.](Including adjournment)

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের ব্যাপারে আপনার মাধ্যমে এই সভায় উপস্থিত করতে চাই। আপনি দেখেছেন গত কালকে এবং আজকে খবরের কাগজে বেরিয়েছে পাঞ্জাব পুলিশ উলুবেড়িয়ার বাণিতলায় একজন উগ্রপন্থীকে গুলি করে মেরেছে এবং তিলজলাতেও এই রকম ঘটনা এর আগে ঘটেছে।

আমার কথা হ'ল দেশে প্রচলিত নিয়ম আছে, বিধি আছে, আইন আছে। সেই সমস্তকে ভঙ্গ করে আজকে পাঞ্জাব পুলিশ সরাসরিভাবে এই রাজ্যের ব্যাপারে হস্তক্ষেপ করছে। আমরা জানি এইসব উগ্রপন্থীকে, যখন পাঞ্জাবের গভর্নর ছিলেন, সিদ্ধার্থশঙ্কর রায় তখন তিনি এদের মদত দিয়েছিলেন, যোগাযোগ রেখেছিলেন এবং ১৯৭২ সালে এখানে সিদ্ধার্থবাবুর আমলেও এইসমস্ত সন্ত্রাসবাদী, মস্তানদের সঙ্গ তার যোগাযোগ ছিল। এখানে অনেক পাঞ্জাবি ড্রাইভার আছেন, অনেক পাঞ্জাবি এখানে গাড়ি বা ট্রাক চালান কিন্তু পাঞ্জাবী বলেই তিনি উগ্রপন্থী তা তো নয়। যাদের বিরুদ্ধে নির্দিষ্ট অভিযোগ আছে তাদের ধরা হোক এবং আইনমাফিক তাদের সাজা দেওয়া হোক তাতে আমাদের কোনও বক্তব্য নেই কিন্তু যেভাবে একটা রাজ্যের ব্যাপারে তারা হস্তক্ষেপ করছেন তাতে আমি মনে করি এ ব্যাপারে কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রকের দায়দায়িত্ব আছে। একটা সংবিধানসম্মত উপায়ে দেশটা চলে। সেটা এ ক্ষেত্রে ভঙ্গ করা হচ্ছে। আমি বলছি, এইসব কাজ যারা করছে তাদের সাজা দেওয়া হোক, শাস্তি দেওয়া হোক। আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী, তিনি এ ব্যাপারে সুনির্দিষ্টভাবে হস্তক্ষেপ করুন। তিনি আজকে এখানে বিবৃতি দেবেন বলে শুনছি। এ ব্যাপারে ব্যবস্থা নেওয়ার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায়ঃ** স্যার, মাননীয় সদস্য রবীন মন্ডল যে বিষয়টি উত্থাপন করলেন সে সম্পর্কেই আমি কয়েকটি কথা বলছি। স্যার, পশ্চিমবাংলা সরকার এবং পাঞ্জাব সরকারের মধ্যে সম্পর্কহানি হওয়ার মতোন একটা অবস্থার সৃষ্টি হয়েছে। কাগজে প্রকাশিত হয়েছে যে রাজ্যের মুখ্যমন্ত্রীর সঙ্গে পাঞ্জাবের মুখ্যমন্ত্রীর টেলিফোনে কথা হয়েছে। পাঞ্জাব পুলিশের দুজন প্রতিনিধিকে পশ্চিমবাংলা সরকার আটকে রেখেছেন, তাদের ছাড়ছেন না। স্যার, এটা আগেও প্রমাণিত হয়েছে যে পশ্চিমবাংলা সরকারের পুলিশের হাতে অত্যাধুনিক অস্ত্রশস্ত্র বা সফিসটিকেটেড আর্মস, অ্যালুলেশনস নেই যা দিয়ে তারা উগ্রপন্থীদের মোকাবিলা করতে পারেন। পাঞ্জাবে যখন একটা শান্তির পরিবেশ সৃষ্টি হয়েছে এবং সেখানকার মুখ্যমন্ত্রী বেয়ন্ত সিং যখন একটা নজির সৃষ্টি করেছেন ভারতবর্ষের মধ্যে যে কি ভাবে উগ্রপন্থীদের মোকাবিলা করতে হয় বলিষ্ঠ প্রশাসনের মধ্যে দিয়ে তখন আমরা দেখছি পশ্চিমবাংলা সরকার হঠাৎ করে একটা চ্যালেঞ্জ করে বলেছেন এবং তার ফলে একটা অপ্রীতিকর অবস্থার সৃষ্টি হচ্ছে।

আজকে সেই কারণে রাজ্য সরকারের কাছে আমার দাবি, পরিস্থিতির সুষ্ঠুভাবে সমাধান করতে পাঞ্জাব সরকারের সঙ্গে সংঘর্ষ নয়, আলাপ-আলোচনার মাধ্যমে সমস্ত ব্যাপারটি মিটিয়ে নিন।

**শ্রী শীশ মহম্মদঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় এখানে আছেন, একটি বিষয়ের প্রতি তার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের হাজার হাজার বেকার যুবক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে তাদের নাম নথিভুক্ত করে বসে আছে। স্যার, প্রাইমারির ক্ষেত্রে বয়সের শিথিলতা করা হয়েছে কিন্তু সরকারি চাকরির ক্ষেত্রে তা না করায় হাজার হাজার বেকার যুবক যার নাম নথিভুক্ত করে বসে আছে তাদের বয়স পার হয়ে গেলেও তাদের বেকারত্ব ঘুচছে না। আমি তাই মাননীয় মুখ্যমন্ত্রী, শ্রমমন্ত্রী এবং পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি এ দিকে আকৃষ্ট করে বলব, তারা চাকরি তো বেশিদিন করতে পারবে না, তবুও যে কটা দিন পারে করতে সেই সুযোগ তাদের দেওয়ার জন্য বয়সের ব্যাপারে যে নিয়ম আছে তাকে শিথিল করে ৩৫ বছরের ঊর্ধ্বসীমাটা প্রত্যাহার করা হোক। এটা না করলে চলবে না কারণ বেকার দিনের পর দিন বাড়ছে।

**শ্রী রবীন দেবঃ** স্যার, আপনি জানেন যে বিরোধীদলের মাননীয় সদস্যরা প্রতিদিন এখানে পশ্চিমবাংলার আইনশৃঙ্খলা নিয়ে চিৎকার করেন, আমি সে বিষয়েই কয়েকটি কথা বলব। স্যার, গত ১৭ই জুন, মালদহ জেলা আদালত রায় দিয়েছেন যে প্রদেশ কংগ্রেসের একজন সদস্য এবং ৬ জনকে তাদেরই একজন কর্মীকে হত্যা করার অভিযোগে যাবৎ জীবন কারাদন্ডে দণ্ডিত করেছেন। গতিকাল উত্তর দিনাজপুর আদালত রায় দিয়েছেন যে এখানকার একজন কংগ্রেস কর্মী বেনু সরকারকে হত্যা করার জন্য আর এক কর্মীকে ভোলা পাল তাকে ফাঁসির আদেশ দেওয়া হয়েছে। দক্ষিণ কলাকাতায় এক মহিলা নেত্রী ওদেরই একজন

মহিলা নেত্রীকে প্রাণনাশের হুমকি দেওয়ায় তাকে গ্রেপ্তার করা হয়েছে। স্যার, এইভাবে ওরা এখানে আইনশৃঙ্খলা নষ্ট করছেন। এ বিষয়ে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার জেলার একটা গুরুত্বপূর্ণ ঘটনার কথা এখানে বলছি। খাদ্য দপ্তর মালদহে ব্যাপকভাবে দুর্নীতি চালাচ্ছে। ২৪ হাজার লিটারের কেরোসিনের কোনও হদিশ মেলেনি। সামন্ত তেলের ডিলারের কাছ থেকে সাবডিভিসন কন্ট্রোলারের অফিসে এই সমস্ত কার্যকলাপগুলো হচ্ছে। এর সঙ্গে যারা যুক্ত আছে, তারা সকলেই কো-অর্ডিনেশন কমিটির সদস্য। এই ব্যাপারে প্রশাসন তদন্ত করছে। আমি চাইছি খাদ্যমন্ত্রী এই ব্যাপারে ভিজিলেন্স এর মাধ্যমে তদন্ত করুন।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে দুজন ফিজিশিয়ান ডাক্তার আছে, তারা কোনও ট্রিটমেন্ট করে না। গত ১৭।৬।৯৪ তারিখে নিমাই দাস নামে একজন পেশেন্ট ডায়রিয়াতে মারা যায়। সেই রোগী যখন ওখানে গিয়েছিল তখন তাকে বলা হয় যে তোমাকে ট্রান্সফার করতে হবে। এই ভাবে ওখানে ট্রিটমেন্ট না করার ফলে অনেক রোগী মারা যাচ্ছে।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি উত্তর ২৪ পরগনা জেলা শাসক বনগাঁ কোর্ট থেকে গোঘাট হয়ে বশিরহাট পর্যন্ত একটা বাস রুট করেছিলেন। কিন্তু সম্প্রতি সেই রুট অজ্ঞাত কারণে বন্ধ করে দেওয়া হয়েছে। এই বাসটি পুনরায় চালানোর জন্য দাবি জানাচ্ছি

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের লাইব্রেরি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় ১০০ বছরের একটা পুরানো লাইব্রেরি আছে, ৮৬ সালে তদানিন্তন সেক্রেটারি, হাইকোর্টে একটা মামলা করে। ৬।৮।৯১ তারিখে সেই মামলা খারিজ হয়ে যায়। কিন্তু এখনও পর্যন্ত সরকার থেকে কোনও অনুদান সেখানে দেওয়া হচ্ছে না। দপ্তরে একটা লিগাল সেল আছে, ৯১ সালে কেসটা ডিসমিস হওয়া সত্ত্বে লিগাল সেল থেকে কিছু করা হচ্ছে না এবং সরকারি অনুদান এ পুরানো লাইব্রেরি পাচ্ছে না। শতবর্ষে যাতে এ লাইব্রেরিটা চালু করা যায় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বীরভূম জেলায় সবচেয়ে বেশি আদিবাসী বাস করে। সেখানকার একটি গ্রামে মহিষডাঙা, এটা আই. টি. ডি. পি. এলাকা, সেখানে একটা রিভার লিফ্ট ইরিগেশন আছে, সেটা দেড় বছর ধরে বন্ধ হয়ে পড়ে রয়েছে, সেটা চালু করার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমরা দেখলাম গতকাল বিধানসভায় একটা অনুষ্ঠানে এ

আমাদের মুখ্যমন্ত্রী সেই অনুষ্ঠানে আবার মুখ্য নির্বাচনী কমিশনার এর বিরুদ্ধে বিষোদ্গার করলেন। তিনি বললেন একজনের খেয়াল খুশিমতো নির্বাচনী ব্যবস্থা চলতে পারে না। পশ্চিমবাংলার সি. পি. এম. রাজত্বে যারা ফ্রী অ্যান্ড ফেয়ার ইলেকশন দেখেননি, তাদের কাছে টি. এন. সেশন জনপ্রিয়। কারণ তিনি এখানে আইডেনটিটি কার্ড চালু করার কথা বলেছেন।

(At this stage the House was adjourned till 1.15 p.m.)

[1-15 – 1-25 p.m.] (After Adjournment)

## LEGISLATION

**The West Bengal Appropriation (No.2) Bill, 1994.**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Appropriation (No 2) Bill, 1994.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (No.2) Bill, 1994, be taken into consideration.

Sir, under Article 266(3) of the Constitution of India no moneys out of the Consolidated Fund of the State can be appropriated except in accordance with law and for the purposes and in the manner provided in the Constitution.

During the present and the preceding sessions, under the provision of Article 203 of the Constitution the Assembly voted certain grants in respect of the estimated expenditure for the financial year 1994-95. The Bill is being introduced under the provisions of Art. 294 of the Constitution to provide for the appropriation out of the Consolidated Fund of West Bengal of the money required to meet the expenditure charged on such Consolidated Fund as also for grants made by the Assembly in respect of the estimated expenditure of the West Bengal Government for the financial year 1994-95. The amount included in the Bill on account of the charged expenditure does not in any case exceed the amount shown in the statement laid before the House during the preceding session.

The Constitution provides that no amendment shall be proposed to this Bill, having the effect of varying the amount or altering the des-

tination of any grant so made or of varying the amount of any expenditure charged on the Consolidated fund of the State.

The details for the proposed Appropriation Bill will appear from the Schedule to the Bill.

Sir, with these words, I commend by motion for acceptance of the House.

[1-35 – 1-45 p.m.]

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, আমি আমাদের দলের পক্ষ থেকে ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন বিল নং২,১৯৯৪-র বিরোধিতা করতে দাঁড়িয়েছি। আমরা জানি কোনও সরকারের যদি খরচ চালাতে হয় তাহলে অ্যাপ্রোপ্রিয়েশন বিল শেষ পর্যন্ত পাস করতে হয়। সরকারের ন্যূনতম খরচ চালাতে সাংবিধানিক প্রয়োজনে অ্যাপ্রোপ্রিয়েশন বিল গ্রহণ করতেই হয়। মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত ১০,৯৩৮ কোটি ৮০ লক্ষ ৭৫ হাজার টাকার একটা অ্যাপ্রোপ্রিয়েশন বিল আমাদের সামনে রেখেছেন। আগামী ১৯৯৫ সালের মার্চ মাসের শেষ পর্যন্ত এই সরকারের যে অর্থ খরচ হবে সেই সম্পূর্ণ অর্থ ব্যয়ের অনুমতি তিনি এই বিলের মাধ্যমে চেয়েছেন। আমাদের প্রশ্ন, নীতি-গতভাবে এই সরকারকে এই বিরাট পরিমাণ টাকা অ্যাপ্রোপ্রিয়েশন করার অধিকার দেওয়া উচিত কিনা? এই সরকারের কাজকর্মের যে দাবি বিভিন্ন খাতে করেছেন সেই দাবি মেনে নেওয়া যায় কিনা এই নীতিগত প্রশ্ন আমি আপনার মাধ্যমে হাউসের সামনে তুলে ধরব। আজকে আমাদের মাননীয় অর্থমন্ত্রী মাঝেমাঝে সংবাদপত্রের শিরোনামে আসছেন। সাম্প্রতিককালে তার একটি কারণ, এই রাজ্যের চিট ফান্ড ইনভেস্টমেন্ট কোম্পানিগুলির উপর তিনি একটা বড় ধরনের আক্রমণ চালিয়েছেন এবং অনেকগুলি চিটফান্ডের যারা মালিক তাদের উনি গ্রেপ্তার করেছেন। অনেক চিট ফান্ডের মালিক গ্রেপ্তার হওয়ার পর বেল পাননি। অনেক চিট ফান্ডের মালিকের যে সম্পত্তি ছিল সেই সম্পত্তি তিনি বাজেয়াপ্ত করেছেন, পুলিশ বাজেয়াপ্ত করেছেন। আমি আজকে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে পরিষ্কারভাবে জিজ্ঞাসা করতে চাই, এই সমস্ত চিটফান্ডের মালিকের বিরুদ্ধে উনি যে ব্যবস্থা নিলেন তা শেষ পর্যন্ত তাদের হাত শক্তিশালী করবে না তো? এই হাউসে গত ৩ বছর ধরে আমরা বারবার বলে আসছি, পশ্চিমবাংলার জায়গায় জায়গায় এই ধরনের বে-আইনি প্রাইভেট ইনভেস্টমেন্ট কোম্পানি কার্যকলাপ চলছে। প্রত্যেকটি হাটে-বাজারে, বড় বড় গঞ্জে তারা মাইক নিয়ে প্রচার করে চিট ফান্ডের জন্য টাকা চাইছে, ইনভেস্টমেন্ট কোম্পানির জন্য টাকা চাইছে। কিছু কিছু এই ধরনের কোম্পানির মালিক সংবাদপত্রে পর্যন্ত বিজ্ঞাপন দিতে শুরু করেছেন এবং ফিল্ম প্রোডিউসার হচ্ছে। এদের সঙ্গে সাধারণভাবে শাসকদলের সদস্যদের একটা সুন্দর সম্পর্ক দেখা গেছে। এই হাউসে উল্লেখ করেছি ভেরোনা ইনভেস্টমেন্ট কোম্পানি যার মালিককে আজকে গ্রেপ্তার করা হয়েছে যখন মাননীয় সদস্য শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠের নেতৃত্বে হলদিয়া উৎসব হয়েছিল তখন দিনের পর দিন

এই ভেরোনা ইনভেস্টমেন্ট কোম্পানি দৈনিক সংবাদপত্রের পুরো পাতায় বিজ্ঞাপন দিয়েছেন হলদিয়া উৎসবের জন্য। যার থেকে দেখা যাচ্ছে যারা এই ইনভেস্টমেন্ট কোম্পানি করেছেন তাদের সঙ্গে শাসকদলের একাংশের একটা ভাল যোগাযোগ ছিল। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, কি আইন-অনুসারে আপনি ব্যবস্থা নিচ্ছেন? এখন পর্যন্ত কাগজে যা দেখেছি পুলিশ যে এফ. আই. আর করছে সেটা একজন ডিপোজিটারের কমপ্লেনের ভিত্তিতে ইনভেস্টিগেশন হচ্ছে। তারা বলছে, আমরা টাকা ইন্সটলমেন্ট-এ দিলাম এবং যখন টাকা দেওয়া সম্পূর্ণ হচ্ছে তখন আমরা যখন মালিকের কাছে গিয়ে টাকা চাইলাম তখন সেই মালিক টাকা দিচ্ছে না। এই কমপ্লেনের বেসিসে গ্রেপ্তার করছে ৪২০ ধারায়। আমি জানতে চাই, সামপ্রতিককালে কেন্দ্রীয় অর্থমন্ত্রী শ্রী মনমোহন সিংকে জিজ্ঞাসা করেছিলাম রাজ্য সরকার কি এ ব্যাপারে আপনার সঙ্গে আলোচনা করেছেন? মনমোহন সিং স্পষ্টভাবে উত্তর দিলেন—মানস ভুঁইয়া ছিলেন—যদি রিজার্ভ ব্যাঙ্কের সঙ্গে আলোচনা করে করেন—সেটা আমার জানা নেই তবে রাজ্য-সরকার এই চিট ফান্ডের ব্যাপারে এ পর্যন্ত কেন্দ্রীয় সরকারকে কিছু জানায়নি। আমি বেশ কিছুদিন আগের কথা বলছি না, যদি আমার ভুল না হয়ে থাকে গত ৯ জুন তাঁর সঙ্গে কথা বলেছি যখন পশ্চিমবাংলায় এই অভিযান সম্পূর্ণ হয়ে গেছে। এর থেকে মনে হচ্ছে মাননীয় অর্থমন্ত্রীর এই অভিযান চালানো দায়িত্বজ্ঞানহীনতার পরিচয় পাওয়া যাবে না তো? তার কারণ এখন পর্যন্ত যে আইন আছে তাতে রিজার্ভ ব্যাঙ্ক নন-ব্যাঙ্কিং অ্যান্ড ফিনান্সিয়াল ইনভেস্টমেন্ট কোম্পানি অ্যাক্ট অনুসারে রিজার্ভ ব্যাঙ্কের নিয়ন্ত্রণ করার কথা, রিটার্ন নেবার কথা। আজকে জেনারেল ব্যাঙ্কের ক্ষেত্রেও যেমন, এক্ষেত্রেও রিজার্ভ ব্যাঙ্ক সুপারভাইসারী ফাংসান প্রপারলি ক্যারি-আউট করতে ব্যর্থ হয়েছে। কারণ রাজ্য সরকার এ পর্যন্ত ভারতীয় দন্ডবিধির ধারা অনুযায়ী চিট ফান্ডের বিরুদ্ধে যে ব্যবস্থা নিয়েছেন তাতে শেষ পর্যন্ত যারা ইনোসেন্ট, যারা গরিব মানুষ, যারা ফলওয়ালা, যারা বাজার দোকানওয়ালা যারা টাকা জমা দিয়েছেন তাদের টাকা ফেরৎ পাওয়া যাবে তো—এটাই আমার কাছে বড় প্রশ্ন? এটা আমাদের কাছে বড় প্রশ্ন, আমরা এর আগে সঞ্চয়িতার ব্যাপারে রাজ্য সরকারের যে ভূমিকা সেটা আমরা দেখেছি, এবং তখন আমরা দেখেছি রাজ্য সরকারের রেডের ফলে কিছু হয়নি, শেষ পর্যন্ত হাইকোর্টে লিকুইডিটর বসানো হয়েছিল এবং সেই লিকুইডেটর আসতে আসতে যাদের যাদের পেরেছেন সার্টিফিকেট ছিল, সঞ্চয়িতার স্মল ডিপোজিটারদের টাকা দিয়েছেন। আমরা আজকে মাননীয় মন্ত্রীর কাছে পরিষ্কার জানতে চাই উনি কি আইন মোতাবেক ব্যবস্থা নিচ্ছেন এই চীটফান্ডের বিরুদ্ধে? এর সঙ্গে অত্যন্ত স্পষ্টভাবে জানতে চাইব ডিপোজিট যারা রেখেছিল ইনগুডফেথ, হয়তো ইনোসেন্ট বোকামি করে, আমাদের মতো লেখাপড়া জানা লোক এসব জায়গায় টাকা রাখেনি, সাধারণ লোক ফলওয়ালা, ছোট কৃষক যারা রেখেছে তাদের ডিপোজিটের ন্যূনতম সিকিউরিটির জন্য রাজ্য সরকার কি ব্যবস্থা নিচ্ছেন? রাজ্য সরকার শুধু রেড করে কনসিকোয়েন্ট পাবলিসিটি নিয়ে রাজ্য সরকারের দায়িত্ব শেষ করছেন? তারপর এই অ্যাপ্রোপ্রিয়েশনের কথা বলছি, আমি এর জন্য বলতে চাই যে রাজ্য সরকার বার বার বলেন তাঁদের হাতে বাজেটির যথেষ্ট টাকা

নেই, আমরা বার বার বলেছিলাম যেখানে স্মল সেভিংস ব্যবসা হল রাজ্য সরকারের হাতে সেখানে তার থেকে ৮০ পারসেন্ট লোন নেবার ক্ষমতা থাকে রাজ্য সরকারের হাতে সেখানে কেন আমরা আগে চীট ফান্ডের ব্যবসা বন্ধ করতে পারি না? আমরা দেখছি আমাদের ইস্টার্ন রিজিয়নে পশ্চিমবঙ্গে সবচেয়ে প্রলিফারেন্স ঘটেছিল, এই নন ব্যাঙ্কিং ফিনান্সিয়াল ইন্সটিটিউট সারা ভারতে যেখানে ৩৬৬টি রয়েছে তার মধ্যে ২৪৪টি আমাদের পশ্চিমবঙ্গে এর প্রলিফারেন্স হল এর পিছনে সরকারের কোনও ব্যর্থতা আছে কিনা আমাদের ভাল করে ভেবে দেখা দরকার। তারপর আমরা দেখছি পিয়ারলেসের সঙ্গে রাজ্য সরকার খুব ঘনিষ্ঠ সম্পর্ক রেখেছেন, পিয়ারলেসের সঙ্গে যৌথ আবাসন প্রকল্প পর্যন্ত গিয়েছেন। এর আগে আমরা জানি যখন পিয়ারলেস স্কীম মানি সার্কুলেশন স্কীম ব্যান্ড হয়েছিল তখন পিয়ারলেসের ব্যবসা বন্ধ হয়েছিল, পরে সুপ্রীমকোর্টের অর্ডারে তাঁরা চালু করেছেন। আমরা রাজ্য সরকারের কাছে অত্যন্ত পরিষ্কারভাবে জানতে চাই সামগ্রিকভাবে পিয়ারলেস কোম্পানি যে ব্যবসা সেই ব্যবসা সম্পর্কে রাজ্য সরকারের কি মতামত, এ লেবেল পর্যন্ত পিয়ারলেসকে কোলাবরেট এবং কো-অপারেট করছেন। এটা আমরা মাননীয় মন্ত্রীর কাছে আজকের দিনে অত্যন্ত পরিষ্কারভাবে জানতে চাই। দ্বিতীয়ত যে প্রশ্নটা নিয়ে কিছুদিন ধরে নাড়াচাড়া চলছে সেটা অর্থনীতির দুর্নীতি সংক্রান্ত প্রশ্ন। সেটা প্রভিডেন্ট ফান্ড ফাঁকি দেবার প্রশ্ন। দেখা যাচ্ছে সারা ভারতবর্ষের মধ্যে ১৭১ কোটি টাকা বাকি, রেখে পশ্চিমবঙ্গে প্রভিডেন্ট ফান্ড ফাঁকি দেবার যে রাজ্য সেই রাজ্যগুলির মধ্যে শীর্ষে। এর মধ্যে ৯০ কোটি শুধু চটকলগুলির মালিকরা এই রাজ্যে বাকি রেখেছেন। আমাদের কাছে সরকার জানাচ্ছেন না, বলছেন না, কোনও কোনও মালিকের এগেনস্টে তাঁরা ওয়ারেন্ট ইস্যু করেছেন। গতকাল একটি ইংরাজি কাগজে বড় করে একটা খবর বেরিয়েছে পাসারী কানোরিয়ার মালিক, রেমিংটনের মালিক আবার কানোরিয়া নেবার চেষ্টা করছেন, তাঁকে অ্যারেস্ট যেন না করা হয় রাজ্য সরকারের এই রকম নির্দেশ পুলিশের উপর দেওয়া আছে। আমরা সকলেই জানি যে আজও পাসারী গ্রেপ্তার হয়নি। প্রভিডেন্ট ফান্ড যারা ফাঁকি দিচ্ছে তাদের ক্ষেত্রে রাজ্য সরকারের সিদ্ধান্ত কি? এর আগে আমরা এই হাউসে উল্লেখ করেছি অরুণ বাজোরিয়াকে না'কি জেল থেকে বেলভিউ নার্সিংহোমে নিয়ে যাওয়া হয়েছিল। আমরা চাই সবার ক্ষেত্রে সমানভাবে আইনটা প্রযুক্ত হোক। পশ্চিমবঙ্গে তারা প্রভিডেন্ট ফান্ড ফাঁকি দিচ্ছে তাদের ক্ষেত্রে সমানভাবে ব্যবস্থা নেওয়া হোক। তেমনিভাবে আরও দু-একটি কোম্পানির কথা মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই। যেমন চীট ফান্ডের ব্যাপারে আমাদের কাছে খবর আছে কেশিরাম ইনভেস্টমেন্ট কোম্পানি বউবাজার তাদের হেড অফিস সেই কোম্পানি ব্যবসা চালিয়ে যাচ্ছে, তাদের উপর এখন কোনও রেড হয়নি আমরা শুনেছি কিছুদিন আগে তারা তাদের সেক্সপীয়ার সরণীতে যে অফিস ছিল সেখানে সমস্ত কমপিউটার বন্ধ করে তুলে নিয়ে গিয়েছে, কর্মচারিরা অনিশ্চয়তার মধ্যে আছে।

আমি জানতে চাই, চিট ফান্ডের ক্ষেত্রে ইনভেস্টমেন্ট কোম্পানিগুলি সম্বন্ধে কোনও ব্যতিক্রম করছেন কিনা, যেমন—পাশারী, অরুণ বাজোরিয়া—এদের সম্বন্ধে? বিষয়টা আমি

আপনার কাছে পরিষ্কারভাবে জানতে চাই। আমি আরও কয়েকটি বিষয়ে পয়েন্ট আউট করতে চাই। আমি বলতে চাই, মাননীয় মন্ত্রীর দপ্তরের মধ্যে কিরকম দুর্নীতি চলছে সে সম্বন্ধে। সম্প্রতিকালে কাগজে একটি বড় খবর পড়লাম, জানি না সেটা মাননীয় মন্ত্রীর চোখে পড়েছে কিনা। তাতে লেখা হয়েছে—এক্রোড়স্ লস্ট—অ্যাজ এন্ট্রি ট্যাক্স র‍্যাকেট ফ্লারিসেস্।' আমরা দেখছি, মূল এন্ট্রি-ট্যাক্স চেক-পোস্ট, যেখানে সরকারের অর্থ দপ্তরের পক্ষ থেকে পাহারা বসিয়ে থাকেন, সেখানে কোটি কোটি টাকা ফলস্ ডক্যুমেন্ট দিয়ে রাজ্য সরকারকে ফাঁকি দিয়ে যাচ্ছে। সেখানে বলছে যে, হাই ভ্যাল্যুড গুডস্ যেমন কম্প্যুটার ইত্যাদি, যেগুলো ক্ষেত্রে ট্যাক্স রেট খুব হাই, যেখানে পাঁচ থেকে ছয় লক্ষ টাকা একটি লরিকে দিতে হতে পারে, সেখানে ট্যাক্স-অফিশিয়ালদের যোগসাজোসে ফর্জড ডক্যুমেন্ট দাখিল কবে উলুবেড়িয়ার বাণীতলা এবং মগরায় কোটি কোটি টাকা সরকারকে ফাঁকি দেওয়া হচ্ছে। সেখানে তাদের যে টাকা দেবার কথা তার একটা অংশ মাত্র দিয়ে তারা পার পেয়ে যাচ্ছে। এই র‍্যাকেট আজকে এন্ট্রি-ট্যাক্স দপ্তরের সহযোগিতায় চলছে আমাদের অভিযোগ। আমরা দেখছি, পশ্চিমবাংলায় যে ১৩৪টি চেক-পোস্ট আছে তারমধ্যে কিছু চেক-পোস্টকে ক্রিম চেকপোস্ট বলা হয় যেগুলোতে বেশি টাকা আদায় হয়। এই চেকপোস্টগুলোতে একই ধরনের লোকেরা ঘুরেফিরে থাকছেন। এইভাবে ঐ র‍্যাকেটকে সেখানে দিনের পর দিন নালিশ করা হচ্ছে। ডাইরেক্টর অফ এন্ট্রি-ট্যাক্স যিনি রয়েছেন তিনি এই ক্ষেত্রে ট্রান্সফার নীতি মানছেন না এবং তার ফলে চেকপোস্টগুলো থেকে সরকারি টাকা ক্রিমড্ অফ্ হয়ে যাচ্ছে। আমি অনুরোধ করব, মাননীয় মন্ত্রী এদিকে দৃষ্টি দিন।

[1-45 – 1-55 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি একটি ভাল উদ্যোগ নিয়েছেন, পশ্চিমবাংলায় সেলস ট্যাক্স ল' সিমপ্লিফাই করবার উদ্যোগ নিয়েছেন। আমি এখানে বারবার বলেছি, আমাদের পশ্চিমবাংলায় সেলস্ ট্যাক্স আইন যা আছে এই আইন শুধুমাত্র দুর্নীতিকেই প্রশ্রয় দেয় না, এই আইনের ফলে সাধারণ ব্যবসায়ী, ছোট ব্যবসায়ী, যারা অনেস্টলি ট্যাক্স দিতে চান, তাদের সামান্য একটা সেল্স ট্যাক্স ডিক্লারেশন ফর্ম পেতে অত্যন্ত হ্যারাসড হতে হয়। আমি বলব ওঁর আইন ইন্ট্রোডিউসড হয়ে যাবে, কিন্তু যারা নতুন করে ব্যবসা করতে চান তারা যাতে সেল ট্যাক্স দেবার ব্যাপারে হ্যারাসড্ হবার হাত থেকে বাঁচতে পারেন সেটা দেখবেন। পদ্ধতিটা সরল না করলে তাদের ব্যবসা চলতে পারে না, কারণ শুধুমাত্র সেলস ট্যাক্স অফিসে ঘোরাফেরা করবার জন্য তাদের সর্বক্ষণের জন্য একজনকে রাখতে হয়। এর থেকে তারা কি করে বের হয়ে আসতে পারেন তারজন্য কিছু চিন্তা করছেন কিনা সেটা বলবেন। '..জকের দিনে ট্যাক্স আদায় করার বেটার উপায় ট্যাক্স বাড়ানো নয়, ট্যাক্স কমপ্লায়েন্স আনার জন্য উপায় হচ্ছে ট্যাক্সের হার কমানো। আজকে সারা ভারতবর্ষ জুড়ে দাবি উঠেছে, অক্ট্রয় তুলে দেওয়া (:'ক কনসোলিডেটেড ওয়েতে। এরজন্য মুখ্যমন্ত্রীদের নিয়ে যে কমিটি হয়েছিল তাঁরা যে পর্যন্ত অকট্রয় তুলে দেবার প্রস্তাব মানেননি। আমি মনে করি,

অকট্রয় এন্ট্রি-ট্যাক্স মুভমেন্ট অফ গুডসকে শ্লো-ডাউন করে দেয়। ইট ইজ এ পজিটিভ ইনপেডিমেন্ট টু ডেভেলপমেন্ট। মাননীয় মন্ত্রী এই ব্যাপারে কোনও ইনোভেশন চিন্তা করছেন কিনা আমরা সেটা জানতে চাই। আমরা আরো কাগজে দেখেছি যে দিল্লীতে কেন্দ্রীয় তথ্য মন্ত্রী রাজ্য তথ্য মন্ত্রীদের একটা সম্মেলনে ডেকেছেন। সেখানে বলা হয়েছে যে আমাদের চলচিত্র শিল্পকে যদি বাঁচাতে হয় তাহলে এন্টারটেনমেন্ট ট্যাক্স তুলে দেওয়া উচিত। এই টাকাটা অন্যভাবে রিয়েলাইজ করার রাস্তা বের করতে হবে। এই ইন্ডাস্ট্রিকে বাঁচাবার জন্য এটা একটা নুতন প্রস্তাব এবং এটা নিয়ে তথ্যমন্ত্রীদের সম্মেলনে আলোচনা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে প্রত্যেকটি ব্যয়-বরাদ্দের আলাদা আলাদাভাবে ডিম্যান্ড এবং চার্জড আমাদের সামনে রেখেছেন। যেহেতু অ্যাপ্রোপ্রিয়েশন বিলে এমন কিছু বলা উচিত নয় যার সম্বন্ধে বাজেট বক্তৃতায় এবং ডিপার্টমেন্টাল বাজেটে আলোচনা করেছি, আমি সে জন্য নুতন দু'একটি পয়েন্ট আপনার মাধ্যমে শুধু রাখব। আপনি দেখেছেন যে এবারে পুলিশের জন্য ৪৪০ কোটি ১৪ লক্ষ টাকা অ্যাপ্রোপ্রিয়েশন চাওয়া হয়েছে। কেন এই ৪৪০ কোটি ১৪ লক্ষ টাকা পুলিশের জন্য দেব? এটা কি এই জন্য দেব যাতে শিলিগুড়িতে পৌরসভার নির্বাচনে আগেরদিন কংগ্রেস প্রার্থী খুন হতে পারে? পুলিশ এতদিন ধরে দোষীকে গ্রেপ্তার করতে পারবে না, এই জন্য কি পুলিশের জন্য এত টাকা দিতে হবে? মাননীয় মুখ্যমন্ত্রী এই হাউসে দাঁড়িয়ে স্বীকার করেছেন যে পশ্চিমবাংলায় ১৯৯৩ সালের তুলনায় ১৯৯৪ সালের প্রথম ৪ মাসে খুন, ডাকাতি, ধর্ষণের ঘটনা এখানে বৃদ্ধি পেয়েছে। তিনি নিজে এখানে স্বীকার করেছেন যে এর কারণ হচ্ছে তার গোয়েন্দা দপ্তরের ব্যর্থতা। আজকে একদিকে পুলিশ বিভাগের পুলিশের পিছনে খরচ বাড়ছে, অন্য দিকে খুন, ডাকাতি, ধর্ষণও বাড়ছে। আমরা কেন পুলিশের জন্য এই ৪৪০ কোটি ১৪ লক্ষ টাকা দেব? এডুকেশনের ক্ষেত্রে আমাদেব বাজেটে সবচেয়ে বেশিটাকা অ্যালটমেন্টের জন্য অসীমবাবু চেয়েছেন। আপনারা দেখেছেন যে এডুকেশন খাতে ২ হাজার ৬৬ কোটি ৫৪ লক্ষ ৫০ হাজার টাকা দেওয়া হয়েছে। অসীমবাবু বিশ্ববিদ্যালয়ের শিক্ষক এখনও আছেন, পুরোপুরি অধ্যাপক বলে পরিচিত অসীমবাবুর অর্থমন্ত্রী থাকাকালীন পশ্চিমবঙ্গের কলেজ শিক্ষকদের অবসর গ্রহণের বয়স ৬৫ বছর থেকে কমিয়ে ৬০ বছর বয়সের পরেও যে সমস্ত অধ্যাপক কাজ করছেন তাদেব আজ পর্যন্ত বেতন দেওয়া হচ্ছে না। এই প্রশ্নটা আমি শিক্ষা বাজেটেও তুলেছি। কিন্তু শেষ পর্যন্ত এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের মাধ্যমে উনি টাকা চেয়েছেন। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই, এখনও ১৬৮ জন শিক্ষক যারা ৬০ বছর বয়স হবার পরেও চাকুরি করছেন, তারা এক পয়সাও মাইনা পাচ্ছেন না আমরা এডুকেশন বাজেটে এই টাকা দেব কি যাতে শিক্ষকরা ডিপ্রাইভ হত? অবসর গ্রহণ বয়স হঠাৎ ৬০ বছর করে দেবার ফলে প্রেসিডেন্সি কলেজের বেশ কিছু সংখ্যক অধ্যাপক অবসর গ্রহণ করায় ৮।১০টি ডিপার্টমেন্টে কোনও প্রফেসর র‍্যাঙ্কের কেউ থাকবেনা। ফিজিক্স, জিওলজি ইত্যাদি এই সমস্ত বিভাগে প্রফেসর র‍্যাঙ্কের কেউ থাকবে না। তার ফলে প্রেসিডেন্সি কলেজে পোস্ট গ্র্যাজুয়েটে টিচিং যেটা চালু হয়েছিল সেটা বন্ধ হয়ে যাবে। আমরা কি এই এপ্রোপ্রিয়েশন বিলে টাকা দেব

যাতে প্রেসিডেন্সি কলেজের এই পোস্ট গ্র্যাজুয়েটের পঠন-পাঠন বন্ধ হয়ে যায়? আমি অসীমবাবুকে বিচার করে দেখার জন্য অনুরোধ করছি যে এই জন্য অ্যাপ্রোপ্রিয়েশন বিলে টাকা দেওয়া যায় কিনা, বিশেষ করে যেখানে রাজ্য বাজেটে সবচেয়ে বেশি টাকা শিক্ষা খাতে ব্যয় করার কথা বলেছেন। আমি আরও দু'একটি কথা এডুকেশনের ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার কাছে অনেক ইউনিভার্সিটির প্রফেসর আসছেন, তারা বারবার বলছেন যে, ১৯৯০ সালের মার্চ মাসে রাজ্য সরকার বলেছিলেন যে, পে কমিটি ফর ইউনিভার্সিটি গঠিত হয়েছে এবং সেটা গভর্নমেন্ট এমপ্লয়ীজরা অ্যাকসেপ্ট করেছেন। সেখানে বলা হয়েছিল they would extend retirement benefit at par with Government employees subject to modification that the rate of monthly pension would remain 25% as before and ceiling or gratuity would be Rs.35,000/- with effect from 1.1.86. কিন্তু আমরা দেখতে পাচ্ছি ডিয়ারনেস অ্যালাউন্স পাচ্ছে না। The State Government Pensioners D.A. ment on increasing from 1.1.91 but no increase beyond 38% has so for been granted to University Pensioners. আমি আপনার কাছে জানতে চাই, আপনি ইউনিভারসিটিতে পড়ান, ইউনিভারসিটি পেনসনারদের ক্ষেত্রে কেন এই ডিয়ারনেস রিলিফ বন্ধ করে দেওয়া হয়েছে, এটা আপনি দয়া করে জানাবেন। হায়ার এডুকেশন মিনিস্টার বলেছেন যে Teachers and other staff of Universities would get Pensionary relief. কিন্তু এই ব্যাপারে ওরা যেটা বলছে ডিয়ারনেস রিলিফ যেটা স্টেট গভর্নমেন্টের এমপ্লয়ীজের পেনসনাররা যা রিলিফ পান সেই রিলিফ তারা পান না। এই ব্যাপারে আপনি একটু বলবেন। আমি আর দু-একটু বিষয় বলব, অন্য বিষয়ে আমাদের দলের পক্ষ থেকে অন্যরা বলবেন। অসীমবাবুকে ১০ হাজার কোটি টাকা সব চেয়ে বেশি দিতে আপত্তি করছি কেন? এই ১০ হাজার ৫০০ কোটি টাকা দেব, আর এই টাকার বেশি ভাগ অংশ চলে যাবে নন-প্ল্যানে। আমাদের প্ল্যান সঙ্কুচিত হচ্ছে। ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনা ছিল ৩৫০০ কোটি টাকার সেটা দাঁড়িয়েছে ২৩০০ কোটি টাকায়। সপ্তর পঞ্চাবার্ষিকী পরিকল্পনা ৭০০০ কোটি টাকা হওয়া উচিত ছিল, অর্থাৎ ডবল হওয়া উচিত। কিন্তু সেখানে প্ল্যানের সাইজ করেছেন ৪৫০০ কোটি টাকার। অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনা হওয়া উচিত ছিল ১৪০০০ কোটি টাকার, সেখানে আপনি ১০০০০ কোটি টাকাতে পৌঁছাতে পারেননি। প্রতি বছর প্ল্যান টারগেট থেকে শর্ট ফল হচ্ছে। ১৯৯৩-৯৪ সালে দ্রুত প্ল্যান করা সত্ত্বেও ১৫০০ কোটি টাকার প্ল্যান করার পরে ১২১৭ কোটি টাকার বেশি পৌঁছাতে পারেননি। এডুকেশনে এতো খরচ হচ্ছে কিন্তু Education Plan outlay is one of the lowest in the country. এই ব্যাপারে আমাদের দলের পক্ষ থেকে অন্য বক্তা বলবেন। ইন্ডাস্ট্রিতে যে প্ল্যান আউটলে ১৫০।১৮০ কোটি টাকার, সেই প্ল্যান আউটলে নিয়ে নূতন ইন্ডাস্ট্রিতে আপনি কোথা থেকে টাকা লাগাবেন আপনি হলদিয়ায় একটা বড় ঝুঁকি নিয়েছেন, একবার আপনি গোয়েঙ্কার সঙ্গে করবেন ঠিক করলেন, সেটা ভেঙে গেল, তারপর টাটা টি গ্রুপের সঙ্গে করবেন ঠিক করলেন, কিন্তু টাটা

টি গ্রুপ পুল আউট করেছে। তারপর আবার ঝুঁকি নিয়েছেন আমেরিকার সোরেস গ্রুপ পুর্নেন্দু চ্যাটার্জিকে নিয়ে এসেছেন, তারা এই হলদিয়া করবে বলছে। আমরা যেটা জানতে চাই সেটা হলো হলদিয়ার পেছনে কত বছরে সমস্ত ইনভেস্টমেন্ট দেবে? রাজ্য সরকার বাজার থেকে টাকা তোলার কী পরিকল্পনা নিয়েছেন? সেই ব্রেক আপ আমরা এখনও পর্যন্ত জানতে পারিনি। মেগাসিটি নিয়ে এই হাউসে আলোচনা হয়েছে। ১৬০০ কোটি টাকার প্ল্যান। সেই ১৬০০ কোটি টাকার মেগাসিটি প্ল্যানে আপনারা দেবেন ৪০০ কোটি টাকা। কোনও বছরে কত টাকা দেবেন তার কোনও পরিকল্পনা আপনারা করেননি। বাজার থেকে কি ভাবে টাকা তুলবেন সেটা আপনারা ঘোষণা করেননি। আজকে আমি বুঝতে পারছি না যখন মহারাষ্ট্রে ১ বছরে ৪০০০ কোটি টাকার ইনভেস্টমেন্ট প্রপোজাল পেন্ডিং সেখানে পশ্চিমবাংলার কেন মাত্র ৭০০ কোটি টাকা পেন্ডিং প্রপোজাল? পাওয়ার সেক্টারে এক একটা বড় প্রোজেক্ট ১০,০০০ কোটি টাকার। উড়িষ্যায় এনরোলমেন্ট কর্পোরেশন ৮৫০০ কোটি টাকার ইনভেস্টমেন্ট হচ্ছে। আমাদের এখানে সেই ধরনের ফরেন ইনভেস্টমেন্ট কেন পাওয়ার সেক্টারে হল না যেখানে পাওয়ার পোটেনসিয়াল নেই? এমন নয় যে পাওয়ার সারপ্লাস হয়ে যাবে। পাওয়ার থাকলে ইন্ডাস্ট্রি আসতে পারত। আজকে মাননীয় অর্থমন্ত্রী এত টাকা খরচ করছেন, এর মধ্যে দিয়ে রাজ্যের কোনও উন্নয়নের ছবি উনি আমাদের সামনে তুলে ধরেছেন, এটা আমাদের কাছে স্পষ্ট নয়। আমরা খাদ্যে স্বয়ংসম্পূর্ণ নই। শিল্পে আমরা পিছিয়ে যাচ্ছি। (এই সময়ে লাল আলো জ্বলে ওঠে) পঞ্চায়েতগুলো জওহর রোজগার যোজনার টাকার উপরে বেঁচে আছে, রাজ্য সরকার বেঁচে আছে। **(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)**

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি মাননীয় অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল নং ২ পেশ করেছেন তাকে সমর্থন করেই আমি কিছু বক্তব্য রাখার চেষ্টা করছি। মাননীয় সৌগত রায় মহাশয় এখানে বক্তব্য রেখেছেন, আমি শুনেছি। উনি আক্রমণ করার জন্যই আক্রমণ করেছেন। কেন এই দশ হাজার কোটি টাকার অনুমোদন দেবেন এবং সমর্থন করবেন বলেছেন। তাহলে দেশটা চলবে কি করে? আমি বলতে চাই যে, কৃষিতে আই এম এফ এবং বিশ্বব্যাঙ্ক যে শর্তাবলী আরোপ করেছে তার ফলেই আজকে আমরা দেখতে পাচ্ছি যে সারের ক্ষেত্রে ভর্তুকি অনেক কমে গেছে। যেমন, ১৯৯৩-৯৪ সালে আমরা দেখতে পাচ্ছি, দেশীয় সারের ক্ষেত্রে যা ৩,৮০০ কোটি টাকা ছিল সেটা কমে ৩,৫০০ কোটি হয়েছে। বিদেশী সারের ক্ষেত্রে ১০০ ভাগ ভর্তুকি কমেছে আই এম এফের জন্য। তারপরে খাদ্যে ভর্তুকি প্রতি বছর যেটা ৫,২০০ কোটি টাকা ছিল সেখানে এবারে কেন্দ্রীয় বাজেটে ওঁরা ৪০০ কোটি টাকা করেছেন। তার মানে একটা উল্লেখযোগ্য ঘটনা, গত দশ বছরের মধ্যে যেটা এই রকম কমেনি, সেটা ৪০০ কোটি টাকা হয়ে গেছে, তার মানে ১২০০ কোটি টাকা আজকে কেন্দ্রীয় সরকার কমিয়ে দিয়েছেন। তারপর সার উৎপাদনে শিল্পে ভর্তুকি কমিয়ে দেবার ফলে সেখানে ছাঁটাইয়ের জন্য কারখানা বন্ধ হচ্ছে। এর ফলে কৃষকরা আদৌ সময় মতো সার পাচ্ছে না এবং দাম দু'গুন বেড়েছে। আপনারা দেখতে পাচ্ছেন যে বিদ্যুত এবং

বিভিন্ন ক্ষেত্রে বিভিন্ন রকমে দাম বাড়ানোর জন্য কেন্দ্র ক্রমাগত পশ্চিমবঙ্গ সরকারকে চাপ দিচ্ছে। ওঁরা বলছেন যে সেচের ব্যাপারে, বিদ্যুতের ব্যাপারে আপনারা দাম বাড়ান। এইসব সত্ত্বেও আমরা দেখতে পাচ্ছি আমাদের অগ্রগতি বেড়েই চলেছে, ক্রমান্বয়ে বেড়ে চলেছে। তার কয়েকটা প্রমাণ আমি দিচ্ছি। মোট ৪৮.২ শতাংশ কৃষি জমিকে আমরা সেচের আওতায় নিয়ে আসতে পেরেছি এবং আজকে কৃষি উৎপাদনে বৃদ্ধি হয়েছে ৫.৩ শতাংশ, অর্থাৎ ভারতবর্ষের মধ্যে আমরা প্রথম হয়েছি। দ্বিতীয় স্থান হচ্ছে পাঞ্জাবের, ৪.৪ শতাংশ। তৃতীয়ত সর্বভারতীয় ক্ষেত্রে এই বৃদ্ধির হার হচ্ছে মাত্র ৩.১ শতাংশ। সেই জায়গায় আমাদের পশ্চিমবাংলা সর্বকালীন রেকর্ড করেছে, ৬.৩ শতাংশ আমরা খাদ্যোৎপাদনে এগিয়ে গিয়েছি। খাদ্য উৎপাদন'এর ক্ষেত্রে প্রতি হেক্টর জমিতে চাল উৎপাদন হয় ২,০১০ কে. জি. আর সারা ভারতবর্ষে চাল উৎপাদন হয় ১৭৪৪ কে.জি.। এগুলো সমর্থন করবেন না? পশ্চিমবাংলার চাল খাচ্ছেন তো, এখানকার কৃষকদের উৎপাদিত চালই তো আপনারা খাচ্ছেন। সেচের উন্নতির জন্যই ১৯৯২-৯৩ সালে ২,০১০ কে.জি. হিসাবে চাল উৎপাদন হয়েছে এবং সারা ভারতে সেই উৎপাদনের হিসাব ছিল ১৭৪৪ কে.জি.।

জুট উৎপাদনে আমরা ১৯৫১ কে. জি. উৎপাদন করেছি, ভারতবর্ষ সেই জায়গায় ১৮৪৮ কে.জি. উৎপাদন করেছে। আলু পার টন পার হেক্টর উৎপাদন হয়েছে ২২ টন। আর সারা ভারতবর্ষে হয়েছে মাত্র ১৫ টন। এখানে আমরা লক্ষ্য করছি, উচ্চ ফলনশীল চাষের ক্ষেত্রে আমাদের অগ্রগতি বেড়েছে ৮০-৮১তে যেখানে ছিল ১৫.৩২, '৯২-৯৩তে ৩৭.২৫ টন হয়েছে। আজকে ব্যাঙ্কের ক্ষেত্রে যে উদারনীতি চালু হয়েছে তার পরে নরসিংহম কমিটির রিপোর্ট বা সুপারিশ কার্যকর করলে কি অবস্থা হবে শুনুন, হর্ষদ মেহেতা হচ্ছে তার প্রমাণ ৮০০ কোটি টাকা সেখানে কেলেঙ্কারী হয়েছে।

(গোলমাল)

ঐ চেয়ারে আর বাপের জন্মে বসতে পারবে না স্যার, সি. এম. এর সিটে কেন সত্য বাপুলি বসেছে, বাপের জন্মে ওখানে বসতে পারবে?

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নাউ, আই অ্যাম অন মাই লেগস। এখন হাউসে একজন মন্ত্রী ছাড়া আর মন্ত্রীরা নেই। অসীমবাবু এখানে ছিলেন, আমাকে এই মাত্র বলে গেলেন, কিন্তু এখন একজন ছাড়া হাউসে কোনও মন্ত্রী নেই, বারে বারে এই হাউস থেকে বলে দেওয়া হয়েছে মন্ত্রীরা থাকবেন। সংসদীয় মন্ত্রী এখন এসেছেন, আপনারা বসুন।

(গোলমাল)

আমাকে বলতে দিন। প্রবোধবাবু মাননীয় সংসদীয় মন্ত্রী এসেছেন অসীম দাসগুপ্ত

মহাশয় আমাকে বলে গেলেন, একজন মাত্র মন্ত্রী এখানে ছিলেন। হাউস থেকে বারে বারে বলা হচ্ছে যে মন্ত্রী বাজেট বক্তৃতার সময় অন্তত কিছু সংখ্যক থাকবেন, আপনি এটা দেখবেন, যাতে ভবিষ্যেতে এই জিনিস না হয়।

[1-55 – 2-05 p.m.]

**শ্রী সুভাস বোস :** আমাদের আমলে কৃষিক্ষেত্রে যে অগ্রগতিটা হয়েছে সেটা শুনুন তাহলেই বুঝবেন যে কেন ১০ হাজার কোটি টাকা এতে ধরা হয়েছে। প্রথমত আমরা সেচের ব্যবস্থা করেছি যা আপনারা ৩০ বছরে করেননি। সেচের সঙ্গে সঙ্গে আমরা ভূমি-সংস্কার করেছি। সর্বভারতীয় ক্ষেত্রে ওখান ফিফ্থ আমরা ভূমিসংস্কার করেছি। ভূমি সংস্কার করে আমরা কৃষকদের হাতে আমি তুলে দিয়েছি। কৃষকদের হাতে শুধু আমি তুলে দিইনি তার সঙ্গে সঙ্গে আমরা জলের ব্যবস্থা করেছি, লোনের ব্যবস্থা করেছি এবং সেইজন্যই ফলন বেড়েছে। যখন এমনকি এমনি বাড়ে না। কৃষক তো আগেরও ছিল এবং গত ৩০ বছর ধরে আপনারা এ ট্রেজারি বেঞ্চ আলো করে বসেছিলেন কিন্তু আপনাদের আমলে আপনারা কৃষকদের জন্য বা কৃষির উন্নতির জন্য কিছুই করেননি ফলে আমাদের সেই সময় মাইলো, ভুট্টা খেয়ে বেঁচে থাকতে হয়েছিল। আপনারা সেই সারা বঞ্চনার সৃষ্টি করেছিলেন। আজকে ৪৮.২ পারসেন্ট জমিকে আমরা সেচের আওতায় নিয়ে এসেছি। খাদ্য উৎপাদনের ব্যাপারে ভারতবর্ষের মধ্যে আমাদের খাদ্য উৎপাদনের ব্যাপারে ভারতবর্ষের মধ্যে আমাদের স্থান শীর্ষে। সেইজন্যই এখানে ১০ হাজার কোটি টাকা ধরা হয়েছে। পাঞ্জাবের জন্য পন্ডিত নেহেরু তার জীবদ্দশায় সেচের ব্যবস্থা করেছিলেন। সেই পাঞ্জাব হচ্ছে ৪.৪ আর আমাদের ৬.৫ এবং সর্বভারতীয় ক্ষেত্রে ৩.১। আরও শুনুন। হেক্টর প্রতি উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবাংলা এবং ভারতবর্ষের পার্থক্য কোথায়। পার হেক্টার আমাদের ১৯৯২-৯৩ সালে যেখানে চাল উৎপাদিত হয়েছে ২ হাজার ১০ কে.জি সেখানে সর্বভারতীয় ক্ষেত্রে ১৭৪৪ কে. জি. ভুট্টা উৎপাদনের ক্ষেত্রে ১৯৫১ কে. জি এবং সর্বভারতীয় ক্ষেত্রে ১৮৪৮ কে. জি.। আলুর উৎপাদনের ব্যাপারেও পশ্চিমবঙ্গে স্থান শীর্ষে। ২২ টন এবং হেক্টরে আর সর্বভারতীয় ক্ষেত্রে আলুর উৎপাদন পার হেক্টর ১৫ টন। আরও শুনুন। উচ্চ ফলনশীল খাদ্য উৎপাদনের ব্যাপারে বলছি, ১৯৮০-৮১ সালে যেখানে ১৫.৩২, ১৯৯২-৯৩ সালে সেই ফিগারটা হচ্ছে ৩৭.২৫ ডবল হয়েছে। ব্যাঙ্কিং সার্ভিসের ক্ষেত্রে নরসিমা রাও-এর সরকার যা করেছেন তা সকলেই জানেন। সেখানে একেবারে কেন্দ্রীয় সরকার সর্বনাশ করে দিয়েছেন। হর্ষদ মেহেতার কেলেঙ্কারীতে ৮ হাজার কোটি টাকা জনিত। জয়েন্ট পার্লামেন্টারি কমিটি তাদের রিপোর্টে বলছেন ব্যাঙ্কিং ইন্ডাস্ট্রিতে বিদেশি অনুপ্রবেশ হয়েছে এবং এরজন্যই এইসব কেলেঙ্কারি হচ্ছে। আজকে সেই জন্য ফিরে আসছে আবার সেই স্বল্প সঞ্চয়ে। ওরা ভেবেছিলেন আমাদের মেরে ফেলবেন। পশ্চিমবাংলার অর্থনীতিকে ভেঙে চুরমার করে দেবার জন্য আপনারা আক্রমণ

করেছেন। কিন্তু শুনে রাখুন ৯৩-৯৪ সালে আমরা রেকর্ড স্বল্প সঞ্চয়ে করেছি টাকার, ক্ষেত্রে। ১২৭৭ কোটি টাকা, ৩০০ কোটি টাকার বেশি আজকে স্বল্প সঞ্চয়ে এই অর্থ বেড়েছে। চিট ফান্ড ইত্যাদির কথা উঠেছে। আমরা বুঝি, আসলে ব্যাথাটা কোথায়, এই যে ওভার ল্যান্ড—এখানে অনেকে বসে আছেন, তাদের সঙ্গে অন্ধকারে কানেকশন আছে। আজকে সেই চিট ফান্ডে হাত পড়েছে। কোথায় প্রশংসা করা উচিত ছিল, টেবল চাপড়ে আজকে চিট ফান্ডগুলোকে ধরার জন্য। আমরা দেখেছি এই চিট ফান্ড ধরার ফলে আমরা স্বল্প সঞ্চয়ের বৃদ্ধি ঘটাতে পেরেছি। বন-সৃজনের ক্ষেত্রে শুনুন, প্রতিবছর ৯৪ হাজার ৫৫০ হেক্টার জমিতে গাছ লাগানো সম্ভবপর হয়েছে। তারপর শিল্পের ক্ষেত্রে কী করলেন? বললেন বিদেশি শিল্প ঢুকবে, তাদের উৎপাদিত সম্পদ ঢুকবে। তাদের শুল্ক কমিয়ে দিলেন, আর গ্যাট চুক্তির কাছে মাথা নত করলেন। কেন্দ্র গত দু বছরে আজকে ৫ হাজার ৫৫৫ কোটি টাকা কাস্টম্‌স ডিউটি কমিয়েছে। কাদের লাভ হল? আমেরিকা ব্রিটেন, জাপান, তাদের পদ লেহন করছেন ৪৭ বছর স্বাধীনতার পর, আবার এখানে কথা বলছেন? আমরা দেখতে পাচ্ছি যে দেশীয় শিল্পের ক্ষেত্রে ৩০০ পারসেন্ট কর চাপিয়ে দিলেন। যেমন বিদেশি লোহা, ইস্পাত, এই সবে ৩৭০ কোটি টাকা ছাড় দিয়েছেন। তেমনি আমাদের দেশের ইস্পাত শিল্প বন্ধ হয়ে যাচ্ছে। আর বিদেশি ইস্পাত শিল্প জাত দ্রব্যের ৩৭০ কোটি টাকার কর ছাড় করে দিয়েছেন। এর মধ্যে দিয়ে বুঝতে হবে, আপনারা কাদের পদ লেহন করছেন। আজকে ইস্কো কারখানা সঙ্কটে, দুর্গাপুরে সঙ্কট, মিনি স্টিল কারখানাগুলো বন্ধ হয়ে যাচ্ছে, দেশি শিল্পগুলো বন্ধ হয়ে যাচ্ছে। সেখানে ৩৭০ কোটি টাকার উৎপাদিত বিদেশি সম্পদ কর ছাড় দিয়ে দিলেন। দেশীয় শিল্পকে শেষ করে দেবার পরিকল্পনা আপনারা করেছেন। মৎস্য চাষে পাঁচবার আমরা পুরস্কৃত হয়েছি। ৮৭-৮৮ সালে ৫.৫ লক্ষ টন উৎপাদন ছিল, সেই জায়গায় ৯২-৯৩ সালে ৭.৫৭ লক্ষ টন হয়েছে। কল্যানীতে প্রথম ভারতবর্ষের মধ্যে ইস্টার্ন রিজিয়নে ফিশারী কলেজ খোলার একটা পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। আপনাদের ছেলেমেয়েরাও সেখানে পড়তে পারবে। আজকে রাজ্যে চাহিদা ও জোগানের ব্যবধান যেটা ছিল ৮৭-৮৮ সালে ৪২ পারসেন্ট সেটা কমিয়ে মৎস্য চাষ করে ২২ পারসেন্ট নামানো গেছে। এই কথা বলে বাজেটকে পুরোপুরি সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নো পয়েন্ট অফ অর্ডার। আপনি বসুন। শ্রী সত্যরঞ্জন বাপুলি, আপনি আপনার বক্তব্য রাখুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ এতক্ষণ এই বিধানসভা আমাদের দলের বক্তারা এই সরকারের বিভিন্ন দপ্তর সম্বন্ধে তাঁদের সুচিন্তিত বক্তব্য পেশ করেছেন।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ্ অর্ডার।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** বক্তৃতা শেষ হয়ে যাক, তারপর আপনি বলবেন।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** তখন আর কোনও রেলেভেন্সী থাকবে না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ বাপুলি, এক মিনিট বসুন। আমি প্রবোধবাবুকে বলছি আজকে যে যে মন্ত্রীর প্রশ্ন ছিল তাঁদের আপনি হাউসে উপস্থিত হতে বলুন।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** আন্ডার রুল ৩৫০ আমি পয়েন্ট অফ অর্ডার তুলতে চাইছি আপনি আমাকে বলতে দেবেন না কেন?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি বসুন, আমি আপনার পয়েন্ট পরে শুনব। সত্যবাবু আপনি বলুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে অ্যাপ্রোপ্রিয়েশন বিল পাস হতে চলেছে অথচ সমস্ত ট্রেজারী বেঞ্চ খালি। আমরা জানি আমাদের সংখ্যা—বিরোধীপক্ষের— খুবই কম, অতএব অ্যাপ্রোপ্রিয়েশন বিল আজকে ধ্বনি ভোটে পাশ হয়ে যাবে। ১৬ বছর ধরে যা হচ্ছে, এ বছরও তাই হবে। কিন্তু দুঃখের বিষয়, পরিতাপের বিষয় মুখ্যমন্ত্রী থেকে শুরু করে সমস্ত মন্ত্রীরা এই বিধানসভাকে উপেক্ষা করে আজকে এখানে উপস্থিত হননি। তাঁদের দপ্তরের ব্যয় অনুমোদন বিলকেও তাঁরা গুরুত্ব দিচ্ছেন না। অর্থাৎ এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে যে ন্যূনতম মর্যাদা দেওয়া উচিত তাও দেওয়া হচ্ছে না। এই গণতন্ত্রের মন্দিরকেও তাঁরা মর্যাদা দিচ্ছেন না। অবশ্য আমরা জানি এই গণতন্ত্রের মন্দিরে মাননীয় অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল আজকে উপস্থিত করেছেন তাতে মাননীয় মন্ত্রীরা উপস্থিত থাকা প্রয়োজন মনে করেন না, কারণ তাঁরা জানেন প্রতি বছরই অ্যাপ্রোপ্রিয়েশন বিল পাস হয় এবং সেটা মিস অ্যাপ্রোপ্রিয়েশন হয়। ইতিপূর্বে আমাদের দলের মাননীয় সদস্যরা বিচক্ষণতার সঙ্গে এবং দৃঢ়তার সঙ্গে এখানে এই বিলের ওপর আলোচনায় অংশগ্রহণ করে দেখিয়ে দিয়েছেন যে, বিগত ১৬ বছর ধরে এই বিল পাস হয়ে যাবার পরে এই সরকারের বিভিন্ন ডিপার্টমেন্টে কি ভাবে টাকা পয়সার অপব্যবহার করে আসছে। আমরা দেখছি মার্কসিস্ট কমিউনিস্ট পার্টি পরিচালিত এই সরকার এই রাজ্যে একটা এক-দলীয় শাসন ব্যবস্থা কায়েম করে নিজেদের দলীয় স্বার্থ চরিতার্থ করতে চাইছে। এর ফলে আজকে রাজ্য প্রশাসনের সর্ব স্তরে দুর্নীতি চরম জায়গায় গিয়ে পৌঁছেছে। একদলীয় শাসন কায়েমের প্রচেষ্টা হিসাবেই আমরা দেখছি, ভক্তিবাবু সিপিএম-এর বিরোধিতা

করেছিলেন, সিপিএম-এর সমালোচনা করেছিলেন বলে তিনি আজ আর মন্ত্রী সভার সদস্য নন। কমল গুহ আর আজ মন্ত্রী সভার সদস্য নন; সেই কারণে তিনিও সিপিএম-এর সমালোচনা করেছিলেন। আজকে যতীন চক্রবর্তী নেই, কারণ মুখ্যমন্ত্রীর পুত্রর দুর্নীতির সম্পর্কে বলেছিলেন। আজকে আরও আশ্চর্য হবেন, মার্কসীয় দর্শনে বিশ্বাসী সি. পি. এমের মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য তিনি চলে গেলেন দুর্নীতির সঙ্গে আপোষ করতে পারেননি বলে। অত্যন্ত পরিতাপের বিষয়, মন্ত্রী চলে গেলে বিধানসভায় ভাষণ দেন কেন তিনি চলে গেলেন। তাহলে এটাই ধরে নিতে হবে বামফ্রন্ট সরকারের দুর্নীতির সঙ্গে আপোষ করতে পারেননি বলে তিনি পদত্যাগ করে চলে গেলেন, তাই বিধানসভায় কোনও বক্তৃতা না দিয়ে পদত্যাগ করলেন সমর্থন করতে পারছেন না বলে। আজকে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে স্মরণ করিয়ে দিই, আপনি এখানে দাঁড়িয়ে প্রতি বৎসর বলে যাচ্ছেন অশোক মিত্র মহাশয় যখন ছিলেন তখন আমি ছিলাম না। ১ বছর নয়, দীর্ঘ ১৬ বছর ধরে দুর্নীতির জন্য পশ্চিমবাংলা পিছিয়ে যাচ্ছে এবং পশ্চিমবাংলা দুর্নীতির একটি জায়গায় এসে দাঁড়িয়েছে। সেটা কি? আমি দেখতে পাচ্ছি, আমার নিজের বক্তৃতা নয়, এ. জির রিপোর্ট নাম্বার ৪, ১৯৮৯-৯০ তার থেকে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পেজ নাম্বার ৯, গ্রোথ ইন নন-প্ল্যান এক্সপেনডিচার। তাতে এ. জি বলছেন—সবচেয়ে দুর্ভাগ্যের বিষয় "Disappointing growth in the expenditure on Police, Rs.25.26 crores, and on Medical and Public Health Department and Animal Husbandry department, Police 13 Per cent excess non-Plan expenditure."

.........এটা আমার কথা নয়। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি, আপনি নন-প্ল্যান এক্সপেনডিচার করার ফলে—আজকে আপনার পাশে শান্তিবাবু বসে আছেন, শান্তিবাবুর চোখের জল পড়ছে, কারণ নন-প্ল্যান এক্সপেনডিচার হওয়ার জন্য শ্রম দপ্তরের আজকে শেষ অবস্থা। তার একটিই কারণ, এখানে কর্মসংস্থান দিনের পর দিন সঙ্কুচিত হয়ে আসছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি সংবাদপত্রের রিপোর্ট থেকে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, তাতে একটি রিপোর্ট বেরিয়েছিল রাজ্য সরকারের অনাদায়ি কর হাজার কোটি টাকা ছাড়িয়ে গেছে। এর কোনও কন্ট্রাডিকশন বেরোয়নি। প্রত্যেক বৎসর ব্রেক-আপ দিয়ে দিয়েছে। ১৯৮৬-৮৭ সাল ৬২ কোটি টাকা থেকে আরম্ভ করে প্রতি বৎসরের ব্রেক আপ দেওয়া হয়েছে। তাতে হাজার কোটি টাকা অনাদায়ি থেকে গেছে। তার উপর দাঁড়িয়ে আজকে এই বিধানসভায় অ্যাপ্রোপিয়েশন বিল আলোচনা করতে হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বাজেটে আলোচনা হয়েছে। সরকারপক্ষের মাননীয় সদস্যরা প্রত্যেক দপ্তর সম্পর্কে এখানে অভিয়োগ করেন। কিন্তু বাজেট বক্তৃতার সময় এরা ডাবল স্ট্যান্ডার্ড রোল প্লে করে। বিভিন্ন ডিপার্টমেন্টের বাজেট বর্ক্তৃতার সময়ে তারা বলেন, পুলিশ কাজ করছে না, স্বাস্থ্য দপ্তর কাজ করছে না, হাসপাতালে ওষুধ নেই, বেকারি বেড়ে গেছে, চাকরি দেওয়া যাচ্ছে না। এইসব বলা সত্ত্বেও বাজেটের সময় এই সরকারের উচ্ছ্বসিত প্রশংসা করেন। অর্থাৎ নিজেরাই প্রমাণ করেছেন জ্যোতি বসুর সরকার বামফ্রন্ট সরকার নয়, সি. পি.

এমের সরকার, তাই অন্যান্য শরিক দলগুলি ওদের বিরুদ্ধে বলার ক্ষমতা নেই। দেশে মানুষ পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে শুধু আঙ্গুল তুলে ধরে বলছে এবং তার পরিবারে বিরুদ্ধে দুর্নীতির চরম কথা বলছে। কিন্তু আজ পর্যন্ত তাদের বিরুদ্ধে একটা প্রমাণ করা কিছু নেই। আমি তাই আপনার মাধ্যমে আজকে শ্রম দপ্তরের মাননীয় মন্ত্রী এখানে বসে আছেন, আমি তার দৃষ্টি আকর্ষণ করছি।

[2-15 – 2-25 p.m.]

আপনাদের জমানায় আপনারা কি করছেন? সি. পি. এমের রাজত্বে ৫০ লক্ষ বেকার তার মধ্যে চাকরি দিয়েছেন মাত্র ২ পারসেন্ট। দীর্ঘ ১৬ বছরে ২ পারসেন্ট চাকরি দিয়েছে কর্মসংস্থানের ক্ষেত্রে আপনাদের অবস্থা আজকে মাননীয় শান্তিবাবু বসে আছেন, আপনাদের শ্রমিকের রাজ্য সরকার তার শ্রম দপ্তরের কর্তা কাপাস মহাশয় শ্রম সচিব মিঃ পাল চৌধুরি মহাশয়কে একটা নোটিশ দিয়ে জানিয়েছেন ১৯৮৬ সাল থেকে ১৩ বছরে নথিভুক্ত বেকারদের নিয়োগ করার কথা ছিল ৩ লক্ষ সেখানে মাত্র ১১ হাজার বেকারকে ঋণ দেওয়া হয়েছে, এর জন্য খরচ হয়েছে ১৮৩ কোটি টাকা মঞ্জুর হয়েছিল ১৫১ কোটি টাকা মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার কাছে দাঁড়িয়ে প্রথমে বলতে চাই শুধু আমার নয় আজকে এটা অডিটার এ. জি. র রিপোর্ট তাতে পরিষ্কার করে বলছে যে এই শ্রম দপ্তর তারা কমপ্লিটলি ফেল করেছে তাদের কাজেতে, একটা কারণ নিজেদের যে সমস্ত কর্মসংস্থান করার কথা ছিল একটাও পারেননি। এক বছর নয়, ১৬ বছর পরিপূর্ণ ভাবে অর্থের ক্ষেত্রে বন্ধ্যা অবস্থা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এর পরে আপনি কি পাবেন? পশ্চিমবঙ্গে চাকরিতে আপনি যে ২০ হাজার লোক নিয়োগ করেছেন তা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের বাইরে। কাদের দিয়েছেন, পার্টি ক্যাডারদের দিয়েছেন। কংগ্রেস আমলে আপনারা প্রায় বলেন কংগ্রেস আমলে খুব খারাপ অবস্থা ছিল, আমি ৫টা বছরের হিসাব আপনাদের দিচ্ছি। তাতে আপনি বুঝতে পারবেন অবস্থা কি। জুন মাস থেকে ডিসেম্বর ১৯৯২ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে চাকরি হয়েছে ১ লক্ষ ৯৩,৭৫৪ অর্থাৎ গড়ে বছরে ১২৫০ আর ১৯৭২ থেকে ১৯৭৭ পর্যন্ত ৫ বছরে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে চাকরি হয়েছে ১১,৫৯৬ অর্থাৎ গড়ে বছরে ২৬০০। ১ হাজার আর ২ হাজার ৬শো ৫ বছরে। আপনারা কিছু না করে বসে আছেন, অনেক কাজ করতে পারেন তা না করে অকাজ, কুকাজ বসে বসে করছেন, তার একটাই কারণ দলীয় স্বার্থ চরিতার্থ করার জন্য রাজনীতি করছেন। আজকে বিধানসভার সকল মাননীয় সদস্যই আছেন মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন আমরা আরও ১৭ বছর থাকব। আমি বলছি শেষনের নির্দেশ মতো যদি ছবিসহ পরিচয়পত্র দিয়ে ভোট হয় আপনারা ৭ মাসের বেশি থাকতে পারবেন না। নির্বাচন হয়? কোন জায়গায় দাঁড়িয়ে আছেন। নির্বাচন হয় নির্বাচনের জন্য নির্বাচিত প্রতিনিধিদের দ্বারা, আর পশ্চিমবঙ্গে নির্বাচন হয় পুলিশ প্রশাসনের সাহায্যে কো-অর্ডিনেশন কমিটির সাহায্যে। জাল-জালিয়াতি ভোটার লিস্টের দ্বারা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় হোম পি. এ. নিয়ে যেদিন আলোচনা হয় আমরা ওয়ার্ক আউট করেছিলাম, হাউসে

সেদিন ছিলাম না। একতরফা ভাবে আমাদের দল সঠিক সিদ্ধান্তই নিয়েছিলেন যার জন্য আপনারা সেদিন মহামিছিলে যোগদান করতে পেরেছিলেন। টি. এন. শেষনকে ধন্যবাদ দিচ্ছি তিনি একটা কথা ঠিকই বলেছেন যে পশ্চিমবঙ্গে আই. এ. এস. আই. পি. এস. সি.পি.এমের ক্যাডারে পরিণত হয়েছে। তারাই আজকে ভোটার লিস্ট তৈরি করে। মুখ্যমন্ত্রী মহাশয় কি করবেন? সকলেই জানেন ৪ লক্ষ র‍্যাশন কার্ড শুধু বর্ডার এরিয়ায় আছে, ৪ লক্ষ বাংলাদেশের ভোটার সি. পি. এমের পকেটে রয়েছে। সমস্ত বি.ডি.ও. অফিস কো-অর্ডিনেশন কমিটির অফিস হয়েছে। বি. ডি. ও. অফিসে ১২ বছর ধরে ভোটার লিস্ট তৈরি হয়ে এস. ডি. ও. দেয়। ফর্ম দিতে বলে। বলে যে তা না হলে হবে না।

কিন্তু এবারে এক্সটেনসিভ এনুমারেশন যদি হয় এবং তার সঙ্গে যদিও পরিচয়পত্র দেওয়া হয় তাহলে পাঁচ-সাত মাস পরে নির্বাচন হলে দেখবেন অবস্থাটা কোথায় দাঁড়ায়। আমরা চাই নির্বাচন নিষ্ঠার সঙ্গে হোক, কিন্তু শেষনের ডানা ছাঁটবার জন্য জ্যোতিবাবু ব্যস্ত। আমি বলছি, বিলটা সিলেক্ট কমিটিতে যাওয়া দরকার। আমি দাবি করছি, ফর এলিসিটিং পাবলিক ওপিনিয়ন, এক্ষেত্রে মাস ওপিনিয়ন নেওয়া উচিত। কারণ এখানে সুষ্ঠুভাবে নির্বাচন হলে অনেকেই আর ফিরে আসতে পারবেন না। মাননীয় মুখ্যমন্ত্রী কিছুদিন আগে বিধানসভায় বলেছেন, পশ্চিমবঙ্গে কত নারী ধর্ষিতা হয়ে খুন হচ্ছেন। তারই জন্য কি প্রতি বছর এখানকার পুলিশ বাজেটে টাকা বাড়ছে? আজকে তারই জন্য কি এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করতে হবে? আমি অডিট রিপোর্ট থেকে পড়েছি, হেলথ ডিপার্টমেন্ট ফ্যামিলি ওয়েলফেয়ার ৫২.৫৬ কোটি টাকা খরচ করতে পারেননি, টাকাটা ফিরে গেছে। তাতে হেলথ ডিপার্টমেন্ট সম্বন্ধে বলেছে—আজ পর্যন্ত ইরেগুলারিটি ইন অ্যাকাউন্টস অফ হসপিটালস এবং মিসঅ্যাপ্রোপ্রিয়েশন অফ মানি ইন অ্যাকাউন্সস অফ হসপিটালস এবং মিসঅ্যাপ্রোপ্রিয়েশন অফ মানি ইন রেসপেক্ট অফ পার্চেজ অফ মেডিসিনস সেখানে চলছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অত্যন্ত পরিতাপের বিষয়, মুখ্যমন্ত্রী এখানে দাঁড়িয়ে বলেছেন যে, ২১শে জুলাই ১২ জন যারা খুন হয়েছেন তারা নাকি রাইটার্স বিল্ডিং দখল করতে গিয়ে খুন হয়েছেন। একথা বলতে লজ্জা হওয়া উচিত। সাহস থাকে তো একজন সিটিং আজকে দিয়ে এর তদন্ত করান না! ইউসুফ কমিশন করে সেখানে একজন স্তাবককে বসিয়ে রেখেছেন। মুখ্যমন্ত্রী বলেছেন যে, পুলিশ সেখানে গুলি চালিয়ে ঠিকই করেছে। তারা নাকি সেখানে আত্মরক্ষার্থে গুলি চালিয়েছে। কমিশন বসাবার পর মুখ্যমন্ত্রী হয়ে নিজে যদি বলেন যে পুলিশ আত্মরক্ষার্থে গুলি চালিয়েছে তাহলে ঐ স্তাবক ইউসুফ কমিশন বসাবার কি দরকার ছিল? বারাসতে গুলি চালাবার পর পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর মাথা নিচু করে ক্ষমা চাওয়া উচিত ছিল, কারণ সেখানে গণতন্ত্রকে কবর দেওয়া হয়েছে। সেখানে গণতান্ত্রিক আন্দোলন করতে দেওয়া হয়নি। আজকে এই সরকারের প্রতিটি দপ্তর দুর্নীতিগ্রস্ত। রাজ্যে নন্-প্ল্যান এক্সপেনডিচার বাড়ছে যার জন্য শ্রম দপ্তর কাজ করতে ব্যর্থ এবং তার ফলে

রুগ্ন হচ্ছে শিল্প। তারজন্য আজকে আমরা যদি এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে যদি সমর্থন ক তাহলে পশ্চিমবঙ্গের আট কোটি মানুষের সঙ্গে বিশ্বাসঘাতকতা করা হবে। আজকে রাজে প্রতিটি দপ্তর দুর্নীতিগ্রস্ত, সেগুলো চলছে না। তারজন্য আমি শুধু এই অ্যাপ্রোপ্রিয়েশন বিে বিরোধিতাই করছি না, একে ঘৃণার সঙ্গে প্রত্যাখ্যান করছি। আজকে রাজ্যে নন্-প্ল্যা এক্সপেনডিচার কমাবার জন্য কি ব্যবস্থা নিয়েছেন, জবাবি ভাষণে মাননীয় মন্ত্রী তার জবা দিন। এই বলে বক্তব্য শেষ করছি।

[2-25 – 2-35 p.m.]

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী অ্যাপ্রোপ্রিয়েশ বিল যা এনেছেন আমি তার সমর্থনে বলতে উঠেছি। বিরোধী দলের বন্ধুরা এখানে সরকারে অনেক ব্যর্থতার কথা তুলে ধরলেন। বামফ্রন্টের ব্যর্থতা দেখাতে গিয়ে তারা বিভিন্ন দি থেকে তাদের বক্তব্য রাখবার বামফ্রন্টের ব্যর্থতা দেখাতে গিয়ে তারা বিভিন্ন দিক থেে তাদের বক্তব্য রাখবার চেষ্টা করেছেন। আমি যেটা তাদের বলতে চাই যে এগুলি বিচা করতে হলে আমাদের একটু পিছনের জিনিসগুলি পর্যালোচনা করতে হবে। মাত্র কয়েকদি হল বামফ্রন্ট সরকারের সপ্তদশ বর্ষ পূর্তি হয়ে গেল। এই ১৭ বছর বামফ্রন্ট সরকা ক্ষমতায় ছিলেন। একথা ভুলে গেলে চলবে না যে কি অবস্থার মধ্যে দিয়ে তারা এসেছেন এই জিনিসগুলি বিচার করতে হবে। আজকে যে জায়গায় আমরা দাঁড়িয়ে আছি, আর ে জায়গায় ছিলাম—এই দুটো জায়গা তুলনামূলকভাবে বিচার করতে হবে। আমরা কি অবস্থা মধ্যে দিয়ে, কি পরিবেশের মধ্যে দিয়ে ক্ষমতায় এসেছি সেটা বুঝতে হবে। আমাদের ক সাথীরা চারিদিকে গৃহহারা অবস্থায় ছিল। আইন-শৃঙ্খলা পরিস্থিতি এমন ছিল যে হাজা হাজার মানুষকে গৃহচ্যুত হতে হয়েছিল। একটু আশ্রয়ের জন্য মানুষকে ঘুরে ঘুরে বেড়াতে হত। খুনী ঘাতকরা পুলিশের সহায়তায় তাদের খুন করার জন্য ঘুরে বেড়িয়েছে। অসংখ লাস ডিঙ্গিয়ে আমরা ক্ষমতায় এসেছিলাম। কাজেই সেই কথাগুলি স্মরণ করে দেখুন যে বি পরিস্থিতিতে আমরা ক্ষমতায় এসেছিলাম। আমাদের হাতে কি পরিস্থিতিতে জনগণ ক্ষমত তুলে দিয়েছে সেটাও বিচার করে দেখতে হবে। গ্রামাঞ্চলে যারা ভূমিহীন গরিব মানু তাদের উপরে অসংখ্য মামলা-মোকদ্দমা ঝুলছিল। যারা গ্রামের জোতদার, যারা জমি চুরি করে রেখেছে, নামে-বেনামে যারা এই কাজ করেছে, মহাজন শ্রেণী এবং পুলিশের সঙ্গে সহযোগিতায় তারা গ্রামের অসংখ্য মানুষের উপরে মামলা চাপিয়ে দিয়েছিল। তার ফলে গ্রামের মানুষের নাভিশ্বাস উঠেছিল। সেই রকম একটা অবস্থার মধ্যে দিয়ে আমরা ক্ষমতায় এসেছিলাম। আজও মৃত্যু হয়, সংঘর্ষ হয়, নারী ধর্ষণ হয়, একথা ঠিক, কিন্তু আমি একথা বলতে চাই যে প্রতিটি জিনিসের তুলনামূলক বিচার করে দেখুন। আমরা একথা কখনও বলিনা যে আমরা পাঁপমুক্ত হয়ে গেছি। এই শ্রেণী বৈষম্য সমাজ ব্যবস্থায়, ধন বৈষম্য সমাজ ব্যবস্থায় মানুষের লোভ থাকবে এবং সেই অবস্থার মধ্যে মানুষে মানুষে প্রতিযোগিতার মধ্যে দিয়ে, সংঘর্ষের মধ্যে দিয়ে বিভিন্ন ঘটনা ঘটতে পারে এবং সেই প্রসঙ্গে আইন-

শৃঙ্খলার কিছু ঘটনাও ঘটতে পারে। কিন্তু বুঝতে হবে যে অবস্থার মধ্যে আমরা দাঁড়িয়েছিলাম সেই অবস্থা আছে কি না। আজকে গরিব মানুষকে জিজ্ঞাসা করলে তারা একথা বলবে যে বামফ্রন্ট সরকার আমার ঘরের পাশের রাস্তাটা হয়ত পাকা করতে পারেনি, আমার ঘরের ছেলেটি হয়ত কাজ পায়নি, কিন্তু শান্তিতে আছি। আমাদের কোনও মামলা-মোকদ্দমা নেই, চোখ রাঙানীর ভয় নেই, পুলিশের অত্যাচার নেই, আমাদের এখন রাতে ঘুম হয়, আমার ছেলে-মেয়েরা স্কুলে যায় এবং তারা নিশ্চিন্তে বাড়ি ফিরে আসে, আমরা ভাল আছি। এই সব কথা তারা আজকে বলছে। তাদের কাছে যা অলীক কল্পনা ছিল সেটা আজকে বাস্তবে ফিরে এসেছে। ১৯৭৩-৮৪ সালের কথা আপনারা একবার স্মরণ করুন। তখন দুর্ভিক্ষের পরিস্থিতি চলছে। কুচবিহার শহরে মা মৃত সন্তানকে কোলে নিয়ে লঙ্গরখানায় দাঁড়িয়েছে যাতে সেই মৃত সন্তানের জন্য বরাদ্দ একটু খিচুড়ি বেশি পেয়ে নিজে সেটা খেয়ে বাঁচতে পারে। কিন্তু আজকে এত বন্যা পরিস্থিতি, প্রাকৃতিক দুর্যোগ, খরা গেল, তার মধ্যেও এই রকম জিনিস দেখাতে পারবেন না যে মা মৃত সন্তানকে কোলে নিয়ে দাঁড়িয়েছে তার সেই মৃত সন্তানের বরাদ্দ খিচুড়ি খেয়ে নিজের প্রাণ বাঁচাবার জন্য। কুচবিহার শহরে দুর্ভিক্ষ হয়েছিল আপনাদের রাজত্বকালে। ব্যাপারগুলো ভেবে দেখতে হবে কি খারাপ অবস্থায় এসে দাঁড় করিয়েছিলেন আপনারা। আজকে আপনারা দায়ী করছেন কেন আমরা এগিয়ে নিয়ে যেতে পারছি না। সিসি ফাঁসের সেই পাথর ঠেলার গল্পটা মনে পড়ছে। অভিশপ্ত সিসি ফাঁসকে এক সময় পাথর ঠেলতে বলা হয়েছিল তার পাপের জন্য। জিউস অভিশাপ দিয়েছিল যে একটা শৃঙ্গের উপর তোমাকে পাথরটা ঠেলে তুলতে হবে। কিন্তু যখন সে পাথরটা ঠেলে তোলে অনেকটা উপরে তখন ক্রুড় জিউস পাথরটা উপর থেকে ঠেলে গড়িয়ে দেয়, আবার সেই পাথরটা গড়িয়ে যায়। আপনারা আমাদের দায়িত্ব দিয়েছেন পশ্চিমবাংলা রূপ পাথরটা ঠেলে ঠেলে তুলতে হবে। আমাদের যে অর্থনীতি, আমাদের যে শিল্পনীতি, আমাদের যে লাইসেন্স, পারমিট নীতি, আমাদের যে সুস্থ সংস্কৃতিকে উন্নত করবার নীতি সেই নীতি নিয়ে আমরা যে পাথরটা ঠেলে ঠেলে তোলবার চেষ্টা করছি, ক্রুড উসের মতো আপনারা সেই পাথরটা উপর থেকে ঠেলে ফেলে দিচ্ছেন দিল্লির সরকার সেই কাজ করছে। দিল্লিতে বসে আপনারা সেই কাজগুলি করছেন, পাথরটা ঠেলে ফেলে দিচ্ছেন। দায়িত্ব চাপাচ্ছেন আমাদের উপর? কম্পিরেসীটা কোথায়? কেন হলো না, কেন উন্নয়ন হয় নি? এখানে দাঁড়িয়ে বলুন তো আমাদের আন্তরিকতার অভাব আছে? আমরা এই কথা বারে বারে বলি যে আমরা অনেক উঁচু চিমনি ধোঁয়া তুলতে পারিনি, কিন্তু এই কথা ঠিক যে অনুভূমিকভাবে আপনারা যদি বিচার করেন তাহলে দেখবেন আমরা চাই কল্যাণ সমস্ত মানুষের ঘরে ঘরে পৌঁছোক। সামান্য হলেও পৌছোক, এতোটুকু হলেও সে পাক, এক দানা হলেও সে পাক, সে বুঝুক যে আমরা বঞ্চিত নয়। তারা জানুক আমরা এই দেশে বাস করছি শান্তিতে, সোয়াস্তিতে। সকলে মিলে ভাগ করে খাবো, মোটা কাপড়, মোটা ভাত খেয়ে পরে চলব। এই জায়গায় যদি ভাল করে চিন্তা করে দেখেন তাহলে দেখবেন ১৭ বছরের বামফ্রন্ট সরকারের যে বেনিফিট সেই বেনিফিট সকল মানুষের কাছে সেটা পৌঁছে

দিতে পেরেছি। আমরা এই কথা বলি না যে দারুণ সাফল্য হয়েছে, চারিদিক থেকে সাফল্য এসে গিয়েছে, এই কথা বলবার জায়গা নেই। কারণ এটা অবাস্তব হয়ে যাবে। প্রতিটি ক্ষেত্রে প্রতিটি বাড়িতে আমরা অত্যন্ত নম্রভাবে স্বীকার করে নিয়ে বলা হয় এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে যে কাজটা করা যায়, যে কাজটা করি সেই কাজের কথাই বলা হয়। যে কাজ করতে পারি না সেই কাজের কথাও বলা হয় অত্যন্ত পরিষ্কারভাবে। সুতরাং এই কথাগুলোই এখানে পরিষ্কারভাবে এখানে বলবার চেষ্টা করা হয়েছে। আপনারা বলেন যে শিল্পের ক্ষেত্রে দারুণ ব্যর্থতা চলছে। হ্যাঁ, আমরা বলছি শিল্পের ক্ষেত্রে আমরা ব্যাপক কিছু করে উঠতে পারিনি। কিন্তু এই কথা ঠিক আপনারা দেখবেন ফলতাতে একটা ফলতা ফ্রি ট্রেড জোন তৈরি করা হয়েছে, সেখানে আস্তে আস্তে জমে উঠছে। এটা একটা পজিটিভ গেন। দেখবেন এমন কি মফস্বল বাংলাতে, মালদার মতো শহরে, জলপাইগুড়ির মতো শহরে এই সমস্ত শহর সংলগ্ন এলাকায় একটা করে গ্রোথ সেন্টার তৈরি করা হচ্ছে এবং সেখানে কিছু ইন্ডাস্ট্রি হয়েছে। মালদা জেলার মানুষ, কুচবিহার জেলার মানুষ, জলপাইগুড়ি জেলার মানুষ দেখতে পাচ্ছে এই গ্রোথ সেন্টারগুলি তৈরি করবার ব্যাপারে সরকারের সদিচ্ছা আছে। এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে যে কাজগুলি করা যায় এবং যত কাজ করা যায় সেটা করার চেষ্টা করা হচ্ছে। আপনারা তো এত দিন ক্ষমতায় ছিলেন, আপনারা এই মফস্বল শহরগুলিকে কেন্দ্র করে গ্রোথ সেন্টার তৈরি করতে পারতেন। কেন্দ্রের আশীর্বাদ তো আপনাদের ছিল, আপনারা তো পশ্চিমবাংলার অর্থনীতিকে এগিয়ে নিয়ে যেতে পারতেন। কিন্তু এই জিনিস তো আমরা দেখিনি। ঠিক একই ভাবে কৃষির ক্ষেত্রে আসুন। কৃষির ক্ষেত্রে এখন যে ভাবে চাষীরা উন্নত হয়েছে আগে চাষীদের তো সেই শিক্ষা ছিল না? আমরা মিনিকিট দেওয়ার কথা বলেছিলাম। মিনিকিট কথাটা শুনতে কেমন লাগে এই কথা ঠিক, কিন্তু এই মিনিকিট দেওয়ার মধ্যে দিয়ে উন্নত বীজটা তারা পায়, সারটা পায় এবং সে যে ব্যাগটা পায় সেটা খুলে তারা দেখে যে কতটা উন্নত বীজ সে পেল। ব্যাগের ভেতর কি আছে? কি উন্নত বীজ সে পেল সেখানে তার আভাস আছে। এই সামান্য দিয়ে কিছু হয় না জানি, কিন্তু তা দিয়ে যে এডুকেশন হয় সেটাকে বাস্তবে প্রয়োগ করার ক্ষেত্রে একটা সদর্থক দিক দেখা যায়, একটা পজিটিভ টেনডেন্সী দেখা যায়। কাজেই আপনাদের যে দৃষ্টিভঙ্গি ছিল সেই দৃষ্টিভঙ্গির আজকে একটা সমূহ পরিবর্তন হয়েছে। একটা পরিবর্তিত পরিস্থিতির মধ্যে আমরা পশ্চিমবাংলার মানুষকে উন্নত করতে পেরেছি। আক্রমণ আসছে চারিদিক থেকে, এই আক্রমণ যে আসছে তাকে আমরা ঠেকাবার চেষ্টা করছি। সারা ভারতবর্ষে নিত্য প্রয়োজনীয় জিনিসের যে দাম, আমরা গর্ব করে বলতে পারি যে হ্যাঁ, পশ্চিমবাংলায় সেই জিনিসগুলির দাম অনেকখানি নিচে রাখতে পারছি। কলকাতা শহরে—আন্তর্জাতিকভাবে স্বীকৃত যে শহর সেই শহরে নিত্য ব্যবহারযোগ্য জিনিস সব চেয়ে কম দামে পাওয়া যায়। এই যে স্ট্যানডার্ডটা ধরে রাখতে চেষ্টা করছিলাম, আপনাদের তা সহ্য হচ্ছে না। আপনারা রাতের অন্ধকারে অ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডারে বছরে তিন-চারবার করে দাম বাড়িয়ে দিচ্ছেন। পেট্রোল, ডিজেল, সিমেন্ট ইত্যাদির দাম আপনারা বাড়িয়ে দিচ্ছেন।

এইসব কিছুর দাম যদি বেড়ে যায়, পেট্রোল, ডিজেল ইত্যাদির দাম বাড়াবার ক্ষেত্রে আপনারা কোনও পলিসির ধার ধারবেন না, পার্লামেন্টকে অ্যাভয়েড করে যদি এইভাবে এইসব জিনিসের দাম বাড়ান, তাহলে পশ্চিমবঙ্গের মানুষকে তার মূল্য দিতে হয়। আর আপনারা এখানে বলছেন, দ্রব্যমূল্য বৃদ্ধি হচ্ছে কেন, বামফ্রন্ট সরকার জবাব দাও। আপনাদেরই ট্যাক্স নীতিতে এটা হচ্ছে, তা কি আপনারা জানেন না? আপনাদেরই নীতির জন্য আজকে সবকিছুর দাম বাড়ছে। তাসত্ত্বেও মানুষকে উত্তেজিত করে আপনারা বলেন, সব জিনিসের দাম বেড়ে যাচ্ছে, বামফ্রন্ট সরকার জবাব দাও। এই ব্যর্থতা আমাদের, না আপনাদের ব্যর্থতা, তা আপনারা ভাল করেই জানেন। এরজন্য ঢেঁড়সের দাম, পটলের দাম বাড়বে। পেট্রোল, ডিজেলের দাম বৃদ্ধির জন্যই সেচের খরচ বেড়ে যায়, আর তারজন্য ঢেঁড়স, পটলের দামও সঙ্গত কারণেই বাড়ছে। এটা কি আপনারা বোঝেন না? সবকিছু বুঝেও আপনারা তার বিরুদ্ধে আন্দোলন করেন। এটা না করে বরঞ্চ যদি সেখানে দাঁড়িয়ে এই কথা বলতেন তাহলে বুঝতাম। তা না করে বলছেন যে ১৭ বছর পরে বুঝব কেন? ব্যাপারটা আপনারা বোঝেন, অথচ এইসব মিথ্যা অভিযোগ আমাদের বিরুদ্ধে আনতে চেষ্টা করেন। শিক্ষাক্ষেত্রে বলুন, সংস্কৃতির ক্ষেত্রে বলুন, গ্রামের মানুষের গণতান্ত্রিক অধিকার রক্ষার ক্ষেত্রে বলুন, আপনারাই বলেছেন পঞ্চায়েতের মধ্যে দিয়ে ব্যাপক সাফল্য এসেছে। আপনাদের নেতা রাজীব গান্ধী, তাঁর একটা মূল্যায়ন ছিল পঞ্চায়েত সম্বন্ধে। বামফ্রন্ট সরকারের পরিচালিত পঞ্চায়েত সম্পর্কে তাঁর অ্যাপ্রিশিয়েশন ছিল। আপনারাই রেফার করেন, বারবার বলেন ভাল কাজ হয়েছে। তা নাহলে আপনাদেরই শ্রদ্ধেয় নেতা এই অ্যাপ্রিশিয়েশন করতেন না। এটা কি আমাদের ১৭ বছরে ব্যর্থতা? আমরা ক্ষমতাকে বিকেন্দ্রীকৃত করে যে ক্ষমতা পঞ্চায়েতকে দিয়েছি তাতে আপনারা জ্বলে উঠছেন। আপনারা বলছেন যে অফিসারদের একজিকিউটিভ পাওয়ার নেই। বি. ডি. ও. কে কেন সভাপতিকে 'স্যার, স্যার' করতে হবে? আমরা বলছি সভাপতি জনপ্রতিনিধি, তাঁকে মানতে হবে, তাঁরা জনপ্রিতিনিধি, দেশের মানুষ তাঁদের নির্বাচিত করে পাঠিয়েছেন। বিজ্ঞান যদি মানেন, ত্রিস্তর, পঞ্চায়েতের উদাহরণ আমরা দিই। সারা ভারতবর্ষে কোথায় আছে বলুন তো? আমরা সেটা এখানে তৈরি করতে পেরেছি। পঞ্চায়েতের মধ্যে দিয়ে যে সমস্ত উন্নয়ন সম্ভব হয়েছে, ক্ষমতাকে বিকেন্দ্রীকৃত করে তৃণমূল পর্যায়ে পৌঁছে দিয়ে সেই কাজ আমরা করতে পেরেছি। আমরা বারবার করে বলছি আরও দিতে হবে। কিন্তু এটা সিন্ধুতে বিন্দুবর। যা দিতে পেরেছি তাতে আমরাই সন্তুষ্ট নই। আমরা মানুষকে বলছি, আমাদের সীমিত ক্ষমতা, আমরা এইটুকু দিতে পারছি। আপনারা কি এটুকুও কোনওদিন সৃষ্টি করতে পেরেছিলেন? মানুষ বলছে, আরও দিতে হবে, এটা দাও, ওটা দাও। তারা আমাদের গালাগাল করছে, সমালোচনা করছে। আমরা বলছি, তোমরা আমাদের আরও বল, উন্মুক্তভাবে বল। আমরা তার মধ্যে দিয়ে শিখব, আরও শিখতে চাই। আপনারা মানুষকে সেই জায়গায় উস্কে দিচ্ছেন। তারা যখন বলছে এটা দাও, ওটা দাও, আরও দাও, তখন আপনারা তাদের উস্কে দিচ্ছেন। আজকে মানুষ সচেতন। তারা যখন তাদের প্রাপ্য পাচ্ছে না, তখন তারা আমাদের শাঁপ শাঁপান্ত করছে, বাপান্ত করছে। দিনের পর দিন আপনারা এই

জিনিস সৃষ্টি করতে পারেননি। মানুষের মধ্যে যে ভয়ঙ্কর শক্তি, ভয়ঙ্কর জিনিস ছিল, সে শক্তিকে আমরা জাগ্রত করেছি যা আপনারা উপলব্ধি করতে পারেননি। মানুষের সেই জাগ্র শক্তি, তাদের আশীর্বাদ যতদিন আমাদের উপরে থাকবে, আপনারা ততদিন ক্ষমতায় আসে পারবেন না। সেই জাগ্রত শক্তি বামফ্রন্ট সরকারকে আশীর্বাদ করবে। তাদের এই যে চেতন মানুষের হাতে ক্ষমতা তুলে দেওয়া, এটা আপনারা উপলব্ধি করতে পারেননি। পুলিশ দি এই জায়গায় কখনও আসা যায় না। গত নির্বাচন যেটা হয়েছিল, তাতে আপনারা যাদে মুরুব্বি করেছিলেন, তারা আপনাদের নাক ঘসে দিয়েছেন। আমরা ভোট করেছিলাম, আপনার হেরে গেলেন। সুতরাং যে কথাগুলো বলছেন তা প্রমাণিত হয়েছে যে অসত্য কথা বলছেন মাননীয় অর্থমন্ত্রী যে বিল এখানে এনেছেন, এই বিলকে নিশ্চয়ই সমর্থন করব। আশা কর যে আপনাদের ভুল ভাঙবে এবং আশা করব এই ব্যয় বরাদ্দ অনুমোদনের বিলকে আপনার সমর্থন করবেন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে এখানে যে বি উপস্থাপিত হয়েছে, সেই ব্যাপারে কিছু বলতে চাই। অ্যাপ্রোপ্রিয়েশন বিল কেন আনতে হ এটা আনতে হয় তার কারণ বিভিন্ন দপ্তরের যে ব্যয় বরাদ্দ করা থাকে অর্থ বরাদ্দ থাকে শেষ পর্যন্ত মিটিয়ে আইনগত এবং কন্সটিটিউশন অনুযায়ী তাকে বাধ্যতামূলক করতে হ খরচ করার অনুমতি নিয়ে এবং মন্ত্রী নিজে বলেছেন Unde the constitution mone can be withdrawn from the consolidated fund of West Bengal except i accordance with appropriation made by law. অর্থাৎ এর দ্বারা মনে কা অ্যাপ্রোপ্রিয়েশনের বিষয়টা মূলত আমাদের বাজেট বিতর্কে অংশ ণনেওয়ার সময় যে বিষয়গুলি আলোচনা করি, অনেক ক্ষেত্রে অনেক গুরুত্বপূর্ণ বিষয় আলোচনায় আসে না, অনেক সম মন্ত্রীর কাছ থেকে স্বদর্থক উত্তর পাওয়া যায় না, সেই বিষয়গুলি আলোচনা করবার সুযো এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের মাধ্যমে উপস্থাপিত করতে পারি। আমরা সেই রকম একা সি. এ. জি.-র রিপোর্ট যেটা মূলত বিধানসভায় আলোচনায় আনা যায় না, তা সত্ত্বে আমরা দেখেছি প্রতি ক্ষেত্রে সরকারের তরফ থেকে বিভিন্ন সময়ে তিরস্কার করা হ বিভিন্ন দপ্তরের আর্থিক অনিয়ম বিশৃঙ্খলা এইগুলির সম্পর্কে। রাজ্য সরকারকে বারবা সচেতন করে বলা হয় এবং অডিট রিপোর্ট সি. এ. জি.র কাছে পেশ করতে বলা হয় সেখানে আমরা দেখেছি প্রত্যেকটি দপ্তর সম্পর্কে-এর বিরুদ্ধে সুস্পষ্ট এবং জোরালো ভাষা বিভিন্ন সি. এ. জি.র রিপোর্টে তারা বারবার উল্লেখ করেছেন। সরকারের বিরুদ্ধে মূল অভিযোগ গত ১৬।১৭ বছর ক্ষমতায় থাকবার পর এই রাজ্য সরকার কেন একটা প্ল্যা করতে পারলেন না। এই কথা আমরা বারবার বলেছি এবং বলেছি ব্যয়বরাদ্দে যে দপ্তরে যা যা টাকা হয় অধিকাংশ ক্ষেত্রে ২।৩ অংশর বেশি টাকা কোনও দপ্তর পাচ্ছে এবং প্রতিটি দপ্তর অর্থকষ্টে ভুগছে। প্ল্যান আউটলের জন্য যে টাকা বরাদ্দ করা হচ্ছে সেই প্ল্যান আউটলে কখনও কখনও ম্যাচিং গ্র্যান্ট অনুযায়ী কেন্দ্রীয় সরকারের টাকা আসে

কিন্তু রাজ্য সরকার ম্যাচিং গ্রান্টের টাকা দিতে পারছে না বলে প্ল্যান্ট আউটলেগুলি কখনও এক্সপেকটেশনে পৌঁছাতে পারছে না। প্রতিটি বছরে যোজনা বরাদ্দ হিসাবে যে টাকা বরাদ্দ হচ্ছে সেটা কাজে লাগছে না। এর ফলে উন্নয়নের কাজে ব্যাহত হচ্ছে। আমরা বারবার বলেছি, এই স্টেটে এখানে ওয়ার্ক কালচার নেই, এটাকে রাজ্য সরকার কখনও ইমপোজ করতে পারেনি। এখানে আমরা বারবার বলেছি প্রোডাকটিভিটির ভিত্তিতে উৎপাদন বাড়েনি, এই ব্যাপারে যতক্ষণ না একটা ব্যবস্থা কিছু করা যাচ্ছে ততক্ষণ পর্যন্ত প্রভিটাবিলিটি ভিত্তিতে পাওয়া যাচ্ছে না। এই প্রোডাকটিভিটির এই তিনটিকে বাদ দিয়ে গোটা রাজ্যে ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট হয় না। একটা অর্থ বরাদ্দ হচ্ছে না। এই ব্যাপারে রাজ্য সরকারকে বারবার বলা হচ্ছে কিন্তু রাজ্য সরকার-এর কোনও উপায় নেই এই রাজ্য সরকার কমপ্লিটলি ব্যাঙ্কক্রাপ্টে একটা দেউলিয়া সরকার হয়ে গেছে। এই সরকারকে পিয়ারলেসের কাছ থেকে টাকা ধার নিতে হয়েছে, টাকা ধার নিয়ে তার দপ্তর চালাতে হচ্ছে। পিয়ারলেসের মতো একটি সংস্থার কাছ থেকে ১০০ কোটি টাকার মতো এই রাজ্য সরকারকে নিতে হয়েছে, এর পরে আমরা বলব কেন্দ্রীয় উদারনীতি এর জন্য রাজ্য সরকার তার সুযোগও গ্রহণ করবেন। আপনারা তো এখানে ১৭ বছর আছেন, এখানে আপনারা কি করতে পেরেছেন? যার জন্য লিবারালাইজড ইকনমির কোনও সুযোগ আপনারা নিতে পারলেন না। আপনারা কেন্দ্রীয় শিল্পনীতির সুযোগ গ্রহণ করবার চেষ্টা করলেন যার ফলে এই রাজ্যে শিল্পে বিনিয়োগ হচ্ছে না। এন. আর. আই. ইনভেস্টমেন্ট মহারাষ্ট্রে যেখানে ৫০ হাজার কোটি টাকা অ্যাসিওর্ড হচেছ সেখানে ওয়েস্টবেঙ্গলে ৭ হাজার কোটি টাকার বেশি হচ্ছে না। আমরা এটা প্রতিনিয়ত উপলব্ধি করছি দেশে এবং পৃথিবীতে যে ভাবে দ্রুতগতিতে এগুচ্ছে পশ্চিমবঙ্গ সরকার তার সঙ্গে ফুট স্পেটিং করতে পারছে না। আজকে সেখানে তার স্লোগান দিচ্ছে ১১৭টি দেশের সঙ্গে গ্যাট চুক্তিতে কেন একমত হয়েছে, কৃষিতে ভর্তুকি কেন তুলে দেওয়া হচ্ছে, এই প্রি-কনসিভড আইডিয়া থেকে আপনাদেরকে মুক্ত হতে হবে। এই রাজ্যকে আপনারা এমন একটা জায়গায় নিয়ে যাচ্ছেন যাতে মনে হচ্ছে পশ্চিমবাংলা অর্থনৈতিক দিক থেকে তার সাফল্যের দিক থেকে বাধা প্রাপ্ত হবে।

[2-45 – 2-55 p.m.]

আজকে যেভাবে এগুচ্ছে রাজ্যের অর্থনৈতিক উন্নয়ন তা কখনও প্রকৃত অর্থে মানুষের স্বার্থে কাজ করতে পারবে না। আজকে কেন্দ্রীয় সরকার যে উদার অর্থনীতি চালু করেছেন তার ফলে আমাদের বৈদেশিক বাণিজ্যে সফলতা এসেছে, বৈদেশিক মুদ্রার সঞ্চয় কি পরিমাণে বেড়েছে আপনারা তা জানেন। আমাদের চলে যাওয়া সোনা আমরা ফিরিয়ে আনতে পেরেছি। কেন্দ্রীয় উদার অর্থনীতির সাফল্য এখানেই আপনারা বুঝতে পারছেন। কিন্তু এখানে রাজ্য সরকার একটা দিকনির্দেশ করতে পারছেন না। এখানকার রাজ্যসরকার ডাইরেকশনলেস অবস্থায় প্রতি বছর একটা করে বাজেট পেশ করতে হয়, সেইভাবে বাজেট পেশ করছেন, প্ল্যান আউট লে তে টাকা ধার্য করতে হয় করছেন কিন্তু বাস্তবে তার কোনও ইমপ্লিমেনটেশন

হচ্ছে না। আমরা দেখছি, ভারতবর্ষে অর্থনীতি যে নতুন পথে চলছে একদিকে আপনারা তা মেনে নিতে পারছেন না অপর দিকে ভারতবন্ধ, রেল রোকো ইত্যাদির মাধ্যমে ইকনমিক যে প্রগ্রেস তাকে কি করে গ্যাগ করা যায়, অগ্রগতির পথে কি করে বাধার সৃষ্টি করা যায় সেই পথে যাচ্ছেন। উদার অর্থনীতি, উদার শিল্পনীতির মাধ্যমে দেশকে শক্তিশালী ও সমৃদ্ধশালী করার যে সুযোগ এসেছে এবং তার সঙ্গে সঙ্গে গ্যাট চুক্তি ও দ্বিপাক্ষিক চুক্তির মাধ্যমে ১১৭টি দেশের সঙ্গে বানিজ্য বাড়াবার যে সুযোগ এসেছে আন্দোলনের নামে তার উপর আপনারা আঘাত হানতে চাইছেন। এখানে চিট ফান্ড নিয়ে আলোচনা হয়েছে, উল্লেখ করা হয়েছে কিন্তু পি. এফ নিয়ে কি হচ্ছে? গুরুদাশ দাশগুপ্তের নেতৃত্বে যে কমিটি তৈরি হয়েছে এই পি. এফের ব্যাপারে তারা বলছেন রাজ্যওয়ারি পি. এফ বকেয়া রাখার ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান সবার শীর্ষে। পশ্চিমবঙ্গে এর পরিমাণ ১৪১.৪ কোটি টাকা তার মহারাষ্ট্রে ২৩.৯ কোটি টাকা। পশ্চিমবঙ্গে এই পি. এফের টাকা যে মালিকরা মেরে দিচ্ছে, জমা দিচ্ছে না তাদের গ্রেপ্তার করা সম্ভব হচ্ছে না, এখানে অভিযুক্তরা পালিয়ে বেড়াচ্ছে। আমরা এ ক্ষেত্রে এমনও বলেছি যে যারা পি. এফের টাকা জমা না দিয়ে পালিয়ে বেড়াচ্ছে তাদের সম্পত্তি ক্রোক করার ব্যবস্থা গ্রহণ করতে হবে। চিট ফান্ড সম্পর্কে সৌগতবাবু বলেছেন। এই চিট ফান্ডের ঠিক টিম হচ্ছে যারা প্রতিনিয়ত ২।৩ টাকা করে জমা দিয়েছে। ১৭ বছর পরে আপনারা এই চিট ফান্ডের গায়ে হাত দিলেন। আজকে একথা উল্লিখিত হয়েছে যে কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রীকে আপনারা এ ব্যাপারে অন্ধকারে রেখেছেন। আগামীকাল কেন্দ্রীয় অর্থমন্ত্রী আগরতলা থেকে ফেরার পথে কলকাতায় আসছেন, আমি রাজ্যের অর্থমন্ত্রীকে বলব এই চিট ফান্ডের ব্যাপারে বা এ ক্ষেত্রে রেড করা পরে আপনাদের কি কি উদ্দেশ্য সাধিত হয়েছে সে সম্পর্কে তাকে অবহিত করুন। এর পর আমি আনএমপ্লয়মেন্ট প্রবলেম নিয়ে বলতে গিয়ে পশ্চিমবঙ্গের একটি গুরুত্বপূর্ণ প্রবলেমের প্রতি আপনাদের দৃষ্টি আকর্ষণ করব। এ ব্যাপারে গতকাল মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলেছি মাননীয় শ্রমমন্ত্রীকেও পেপারস দিয়েছি, আপনাকেও সেইসব পেপারস দেব যে গত ৫ বছরের হিসাবে দেখা যাচ্ছে এই পশ্চিমবাংলায় সংখ্যালঘু সম্প্রদায়ের যারা মানুষ কর্মসংস্থানের ক্ষেত্রে তারা কি ভাবে নেগলেগটেড হচ্ছেন, অবহেলিত হচ্ছেন। লেবার ইন ওয়েস্ট বেঙ্গল থেকে এই তথ্য আমি সংগ্রহ করেছি। মাননীয় মুখ্যমন্ত্রী এটা পড়ে কয়েদিন পরে আলোচনার জন্য ডাকবেন। ১৯৮৯ থেকে ১৯৯৩ এই ৫ বছরে পশ্চিমবাংলায় মোট বেকারের কর্মসংস্থান হয়েছে ৮১ হাজার ৩৯৩, এরমধ্যে মুসলমান যুবক পেরেছেন ১ হাজার ৭৭৬ জন অর্থাৎ মোট চাকরির ৪.২৯ পারসেন্ট। এরপর আমি বলেছি নিউ রেজিস্ট্রেশন কী ভাবে কমেছে। '৮৯ সালে পশ্চিমবাংলায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে মুসলিম রেজিস্ট্রেশন করেছিল ৫১ হাজার ৭৭৫, সেটা '৯৩ সালে নেমে ২৬ হাজার ৮১২ অর্থাৎ অর্দ্ধেকের বেশি কমে গেছে। প্রধানমন্ত্রী ১৫ পয়েন্ট প্রোগ্রাম যা করেছেন তাতে সংখ্যালঘুদের স্বার্থ রক্ষা করার জন্য বিশেষ উদ্যোগ নিতে হবে। কিন্তু আমরা দেখছি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ভূমিকা সম্পূর্ণভাবে স্বার্থরক্ষা করতে পারছে না, সংখ্যালঘু সম্প্রদায়ের প্রতি রাজ্য সরকারের ভূমিকা এবং

মনোভাব সম্পর্কে আমি তীব্রভাবে প্রতিবাদ করছি। In this connection I would once again like to draw your kind attention to the directives issued by the Central Government to all States to ensure that no discrimination is made against the minority communities in the matter of registration and sponsoring of the names. I am pained to note that the above directives issued by the Central Government under the Prime Minister's 15-Point programme on welfare of minorities are being ignored by your government in West Bengal. The Muslim job seekers are being subjected to unfortunate discrimination in the matter of submission of names to the employers by the Employment Exchange. আমি আপনাকে তথ্যসহ এই পেপারটা দিতে চাই, যে পেপার আমি মিঃ স্পিকারকে দিয়েছি। মুখ্যমন্ত্রীকে দিয়েছি, শ্রম মন্ত্রীকে দিয়েছি, এই সম্পর্কে আপনার জবাব চাই। এরপরে আপনাকে বলব, এখানে বারবার যে প্রশ্ন উত্থাপিত হয়েছে, মুখ্যমন্ত্রীর বিদেশ সফরের খরচের হিসাব চাওয়া হয়েছে। আজ পর্যন্ত এন. আর. আই.-দের ধরে আনার জন্য ১৭ বছরে মুখ্যমন্ত্রী ১৯ বার বিদেশ। গেছেন। টোটাল এক্সপেন্ডিচার অব দি চীফ মিনিস্টার্স ফরেন ট্যুর, কেন পশ্চিমবাংলার বিধানসভায় সাবমিট করবেন না? ভারতবর্ষের প্রধানমন্ত্রী বাইরে সফরে গেলে তার হিসাব পার্লামেন্টে দাখিল করা হয়, তাহলে পশ্চিমবঙ্গ সরকার কেন গত ১৭ বছরে মুখ্যমন্ত্রীর ১৯ বার বিদেশ সফরের এক্সপেন্ডিচার বিধানসভায় কেন পেশ করবেন না? এবং তাঁর বিদেশ সফরে তাঁর সঙ্গে কে কে যান এবং তাদের জন্য কত এক্সপেন্ডিচার হয়েছে রাজ্য সরকার সেই হিসাব কেন হাউসকে দেবেন না? মুখ্যমন্ত্রীর এই সফরের হিসাব সম্পর্কে যখনই প্রশ্ন করা হয়েছে, তখনই আপনারা এড়িয়ে গেছেন। এটা ঠিক নয়। মাননীয় সদস্য অতীশবাবু প্রশ্ন করেছিলেন মুখ্যমন্ত্রীর বাস ভবনের জন্য, তাঁর ইনটিরিয়র ডেকরেশনের জন্য কত টাকা খরচ হয়েছিল? তার উত্তরে পূর্ত মন্ত্রী মতীশবাবু বলেছিলেন বিরোধী দলের নেতার ঘর সাজাতে এক লাখ টাকা খরচ হয়েছে। মুখ্যমন্ত্রীর রাজভবনের বাড়ির ইনটিরিয়ার ডেকরেশনের জন্য কত টাকা খরচ হয়েছিল, মুখ্যমন্ত্রীর বাড়িতে লিফ্ট বসানোর জন্য কত টাকা খরচ হয়েছিল এবং সল্ট লেকের বাস ভবন সাজাতে কত টাকা খরচ হয়েছে তার হিসাব রাজ্য সরকার কেন দেবেন না ? আর একটা বিষয় আপনাকে জানাতে হবে, কংগ্রেস পরিচালতি বিভিন্ন যে মিউনিসিপ্যালিটি বোর্ড যাদের অন্যায়ভাবে ভেঙে দেওয়া হয়েছে যেমন জিয়াগঞ্জ, আজিমগঞ্জ, এইভাবে ইকনমিক ব্লকেড করে দেওয়া হয়েছে, আগে বুদ্ধদেববাবু বহরমপুর মিউনিসিপ্যালিটিকে ভেঙে দিয়েছিলেন, তার অভিশাপে তাঁকে মন্ত্রিসভা থেকে চলে যেতে হয়েছিল। এখন আবার অশোক ভট্টাচার্য মন্ত্রী হয়েছেন, তিনি একইভাবে ইকনমিক ব্লকেড তৈরি করছেন। সেইজন্য এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা করছি। কারণ আমাদের অর্থমন্ত্রী বিদ্যান হতে পারেন যেটা সৌগতবাবু বলেছিলেন কিন্তু তাঁর ফার সাইটেডনেস আর ইমাজিনেশন নেই। তিনি এম. আই. টি.'র ডক্টরেট হতে পারেন। কিন্তু

তাঁর প্র্যাকটিক্যাল এক্সপিরিয়েন্স কম। প্র্যাকটিক্যাল এক্সপিরিয়েন্স না থাকার জন্য সল্টলেকের এক সভায় বলেছিলেন যে আমাদের অর্থমন্ত্রীর প্র্যাকটিক্যাল এক্সপিরিয়েন্স নেই। যে অর্থমন্ত্রীর এত বছর মন্ত্রিত্ব করার পরও প্র্যাকটিকাল এক্সপিরিয়েন্স হল না, তাঁর এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে কিছুতেই সমর্থন করা যায় না। কাজেই এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-55 – 3-05 p.m.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় চেয়ারম্যান, আমি মাননীয় অর্থমন্ত্রীর অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সর্বান্তকরণে সমর্থন করছি। বিরোধীরা আমাদের অর্থমন্ত্রীর সম্পর্কে অনেক কথাই বললেন। আমি কিন্তু আমাদের জন্য গর্ব অনুভব করি। বর্তমানে ভারতবর্ষে যত অর্থমন্ত্রী আছেন তাঁদের মধ্যে উনি শুধু সব চেয়ে বড় পন্ডিতই নন, সব চেয়ে বেশি পরিশ্রমী অর্থমন্ত্রী। অর্থমন্ত্রী সম্পর্কে মুখ্যমন্ত্রীর বক্তব্যের ওঁরা ওখানে অপব্যাখ্যা করলেন। ওঁরা যা বললেন, মুখ্যমন্ত্রী তা বলেননি। অভাব অনটনের একটা সংসারকে উনি যে ভাবে চালাচ্ছেন তা একটা বিরল দৃষ্টান্ত এবং লক্ষ্যণীয় বিষয় এবং সেটা মনমোহন সিং'ও স্বীকার করতে বাধ্য হয়েছেন। আমি অনেক দিন ধরে এই বিধানসভায় আছি, মাঝে ছিলাম না, আমি অনেক মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী দেখেছি। কিন্তু প্রতিটি বিষয়ে এত ডিটেলে, এত ভেতরে যেতে কাউকে দেখি নি যা আমাদের বর্তমান অর্থমন্ত্রীর ক্ষেত্রে দেখছি। কিছু অসুবিধা আছে এবং সেসব অসুবিধা উনি কাটিয়ে ওঠার চেষ্টা করছেন, তার ভেতর দিয়ে ওকেঁ চলতে হচ্ছে। বিরোধীরা কর্মচারিদের বেতনের কথা বললেন! আমি ওঁদের স্মরণ করতে বলি, ওঁদের আমলে এ রাজ্যে একজন প্রাইমারি স্কুলের শিক্ষক ৫২ টাকা বেতন পেতেন এবং দীর্ঘদিন পরে ওঁরা সেটা বাড়িয়ে ৬২ টাকা করেছিলেন। আর এখন একজন শিক্ষক অন্তত ২০৬২ টাকা বেতন পান। তারপর পেনসনের কথা বললেন! ওঁদের আমলে শিক্ষকদের কোনও পেনশন ছিল না। বর্তমানে তা চালু হয়েছে। এই অভাবের সংসারের আয় থেকেই দেওয়া হচ্ছে। আজকে সুদীপবাবুর বক্তৃতা শুনে আমি সব চেয়ে বেশি দুঃখ পেলাম। তিনি হিন্দু মুসলমানের কথা তুললেন। অবশ্য আমরা জানি কংগ্রেসের রাজনীতিই হচ্ছে হিন্দু মুসলমানের দাঙ্গার রাজনীতি। উনি বললেন,—মুসলমানরা চাকরি পাচ্ছে না। কে চাকরি পাচ্ছে? আজকে হিন্দুরাও চাকরি পাচ্ছে না। আমাদের গোটা দেশে চাকরি-বাকরি স্যাচ্যুরেটেড পয়েন্টে চলে গেছে, কেউ পাচ্ছে না। কংগ্রেস সব সময় হিন্দু মুসলমানের কথা তুলে ভোট পাওয়ার রাজনীতি করে, এটা আমরা জানি। ওর মধ্যে কোনও সলিউশন নেই। আমরা দেখছি দেশের প্রতিটি কংগ্রেস শাসিত রাজত্বেই হিন্দু মুসলমানদের মধ্যে দাঙ্গা হচ্ছে, কিন্তু পশ্চিমবাংলায় দাঙ্গা হচ্ছে না। এটা ওঁদের ভাবতে হবে। সুদীপবাবু পন্ডিত লোক, ভাল বক্তা। কিন্তু তিনি বললেন,—সব চেয়ে বেশি খরচ হচ্ছে পুলিশ খাতে। কত? না, ৪৪০ কোটি টাকা। তারপর, পর-মুহূর্তেই বললেন, —এডুকেশন বাজেটে ২০৬৬ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। তা আমি তাঁকে প্রশ্ন করি ৪৪০ কোটি বেশি, না ২০৬৬ কোটি বেশি?

এটা ওঁকে ভাবতে হবে। উনি অভিযোগ করলেন,—পুলিশ খাতে আপনারা টাকা বাড়াতে চাইছেন। আমি ওঁকে জিজ্ঞাসা করি, পুলিশের বেতন কত বেড়েছে সেটা কি একবার হিসাব করে দেখেছেন? আজকে যখন একজন কংগ্রেস কর্মী খুন হচ্ছে তখন ওঁরা চিৎকার করছেন—পুলিশ কিছু করছে না। কংগ্রেস চাইছে আমাদের রাজ্যের পুলিশ স্কটল্যান্ড-এর পুলিশের মতো কাজ করবে, কিন্তু পুলিশ খাতের ব্যয় বৃদ্ধি করা চলবে না। বিলেতে পুলিশের খরচ একবার কমেছিল, বিরোধীরা সেখানে বলেছিল—কেন খরচ কমানো হ'ল? আর এখানে ওঁরা বলছেন, খরচ বাড়ছে কেন? আমার এলাকার একটা থানায় গিয়ে আমি দেখেছি সেখানে ছাদ দিয়ে জল পড়ছে। থানা এবং হাসপাতালে লোকে ২৪ ঘন্টা কাজ চায়। আজকে কেন্দ্রীয় সরকারের টি. ভি-র দৌরাত্মে দেশে ক্রাইম বাড়ছে। লোক সংখ্যা বাড়ার সাথে সাথে ক্রাইমও বাড়ছে, এমন কি আন্তর্জাতিক ক্রাইমও এ দেশে এসে যাচ্ছে। এই অবস্থায় পুলিশকে আজকে যতখানি ইক্যুইপড করা দরকার ততখানি আমরা করতে পারছি কি? ওদেঁর বলা উচিত—টাকা নিন, কিন্তু ঠিকভাবে ব্যয় করুন। সেটা না বলে উল্টো কথা বলছেন। আজকে অবস্থাটা কি দাঁড়িয়েছে, জয়নাল আবেদিন সাহেবের দেশের বাড়িতে পুলিশ চাই, এখানকার বাড়িতে পুলিশ চাই, তাঁর সঙ্গে পুলিশ চাই। প্রত্যেক এম. এল. এ.-দের সঙ্গে একজন করে পুলিশ চাই। কোথা থেকে আসবে টাকা? তাদের বেতন দিতে হবে, সে বেতন কি দ্রব্যমূল্য বৃদ্ধির সাথে সাথে বাড়বে না? পুলিশ ছাড়া আজকে একজনও কংগ্রেসি লোক চলতে পারে না, আর পুলিশের খরচ বাড়বে না! পুলিশের খরচ নিশ্চয়ই বাড়বে। আমরা গর্বের সঙ্গে বলছি, নিশ্চয়ই বাড়বে। কিন্তু আমরা চাই পুলিশ ওয়েল ইক্যুইপড হোক। ওয়েল ইক্যুইপড্ করতে হবে। থানায় একটা ভাঙা গাড়ি দিয়ে এই ক্রাইম কন্ট্রোল করা যায় না। শিক্ষকরা ১ তারিখে বেতন না পেলে আপনারাই চিৎকার করেন। আজকে ১ তারিখে শিক্ষকরা বেতন পাচ্ছেন। আর আপনাদের সময় অর্থাৎ কংগ্রেস আমলে শিক্ষকরা ৬ মাস পরেও বেতন পেত না। আমি কংগ্রেস দলে ছিলাম, আমি সব ঘটনা জানি। সুতরাং এইসব কথা বলেন কেন? আজকে ১লা তারিখে শিক্ষকদের সরকার থেকে বেতন দেবার ব্যবস্থা করেছেন। আগে গ্রান্ট-ইন-এইড দেওয়া হত। প্রাইমারি স্কুলের মাস্টারমশাইরা ৬২ টাকা বেতন পেত আর বি. এ পাশ করা মাস্টারমশাইরা ১৫০ টাকা বেতন পেত। অবশ্য আপনারা বামফ্রন্ট সরকারের সুনাম করবেন, এটা ভাবা যায় না। কিন্তু আমাদেরও তো কিছু বলার আছে। তাই বলছি, দেশের লোককে ভ্রান্ত পথে পরিচালিত করা যাবে না। আমাদের এখানে অনেক পরিকল্পনা করা যায় কিন্তু দিল্লির সরকারের বিমাতৃসুলভ আচরণের ফলে তা পুরোপুরি কার্যকর করা যাচ্ছে না। আপনারা এখানে বললেন পিয়ারলেস থেকে টাকা নেওয়া হয়েছে। এসব কথা শুনলে অবাক লাগে। আপনারা হিসাব করে দেখুন, ডাঃ রায়ের আমল থেকে চিরকাল ওভারড্রাফ্‌ট রিজার্ভ ব্যাঙ্ক থেকে দেওয়া হতো। এখন সেটা বন্ধ করে দেওয়া হয়েছে। যে সময়ে পিয়ারলেসের কাছ থেকে টাকা নেওয়া হয়েছিল সেই সময়ে ইন্ডিয়া গভর্নমেন্টের কাছ থেকে আমাদের ১০০ কোটি টাকার উপর পাওনা ছিল। ইন্ডিয়া গভর্নমেন্টের ফিজকালের কি ব্যাপার ছিল সেইজন্য

তারা টাকা দিতে পারেনি। কিন্তু যে টাকা পিয়ারলেসের কাছ থেকে নেওয়া হয়েছিল সেইসব টাকা শোধ করে দেওয়া হয়েছে। আগে ওভারড্রাফ্ট আন-লিমিটেড নেওয়া হত। এখন নিয়ম হয়েছে ৭ দিনের মধ্যে টাকা ফেরৎ দিতে হবে। দিল্লির সরকার দেউলিয়া হয়ে গেছে সেইজন্য এখন একটা রাজ্য ওভারড্রাফ্‌ট নিতে পারেনা। এই কারণে পিয়ারলেসের

[3-05 – 3-15 p.m.]

কাছ থেকে টাকা নেওয়া হয়েছিল। এর মধ্যে অন্যায় কি আছে? তাই বলছি, গঠনমূলক সমালোচনা আপনাদের করা উচিত। আপনারা বলছেন, এমবারগো হয়েছে, টাকা পাচ্ছে না। আমিও ঐ কথাই বলব। কিন্তু পুলিশের কেন টাকা বেড়েছে এটা আমি মানব না। পুলিশের যত টাকা বাড়ানো উচিত তার অর্দ্ধেক টাকা বাড়েনি। যাইহোক, আমি এই বাজেটকে সমর্থন করে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের কাছে কয়েকটি কথা বলতে চাই। প্রথমে বলি, প্রফেশন্যাল ট্যাক্সের কথা। এই প্রফেশন্যাল ট্যাক্স দিতে একটা লোককে লাইন দিতে ২।৩ ঘন্টা দাঁড়িয়ে থাকতে হয়। নির্দ্দিষ্ট স্টেট ব্যাঙ্ক ছাড়া এই প্রফেশন্যাল ট্যাক্স দেওয়া যায় না। রায়গঞ্জে একটি অফিস আছে। মালদা থেকে সেখানে আসতে হয়। কাগজ যাও বা এলো তা জমা দেওয়া যাবে না। আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলব, এই প্রফেশন্যাল ট্যাক্স যাতে সব স্টেট ব্যাঙ্কে জমা দেওয়া যায় সেইরকম ব্যবস্থা করুন। দ্বিতীয়ত সেল্‌স ট্যাক্সের ক্ষেত্রে আপনি অনেক সহজ করেছেন। ভারতবর্ষে স্বাধীনতার পর থেকে আজ পর্যন্ত সেল ট্যাক্স আইন এতো সহজ করা হয়নি যা আপনি করেছেন। কিন্তু এই আইনের বাংলা বই যদি না করেন তাহলে পড়া যাচ্ছে না। এনফোর্সমেন্ট আইন বাংলায় লেখা হয়নি। ছোট-ছোট দোকানদারদের এই এই এনফোর্সমেন্টের জন্য মাসোহারা দিতে হয়। বাংলায় যদি আইনগুলি করা যায় তাহলে কি কি করতে হবে তা তারা জানতে পারে। তাহলে আমাদের ঘাড়ে দোষও পড়ে না। আপনার অসম্ভব দক্ষতার ফলে রেজিস্ট্রেশনের ক্ষেত্রে যে নিয়ম-কানুন করেছেন তাতে আন্ডার ভ্যালু রেজিস্ট্রেশন করা বন্ধ হয়েছে। তার মধ্যে এর কিছু ফাঁক থেকে গেছে। আপনি যথেষ্ট বুদ্ধিমান এবং বিদ্বান, আপনি এটা দেখবেন বলে আমার বিশ্বাস। তার মধ্যে দুর্নীতির সুযোগ থেকে যাচ্ছে ভ্যালুয়েশন ঠিক করার সময়ে। আমি আপনাকে একটা অনুরোধ করব, কৃষি কাজে ব্যবহার হবে বলে আপনি অত্যন্ত ভাল মানুষের মতো ট্রাকটারগুলিকে ট্যাক্স থেকে বাদ দিয়েছেন। কিন্তু ট্রাক্টার কৃষি কাজে ব্যবহৃত না হয়ে এখন মালবহনের কাজ করছে এবং সেজন্য গ্রামের রাস্তা ঘাট নষ্ট হচ্ছে। কাজেই ট্যাক্স প্রয়োজন করা প্রয়োজন আছে। আর একটা কথা বলছি, ভি. ডি. ও. এবং শহরের ভি. ডি. ও এই দুটোর ট্যাক্সের মধ্যে পার্থক্য করা দরকার, পার্থক্য না করার ফলে গ্রামের ভি. ডি. ও. ট্যাক্স সরকার পাচ্ছে না, পুলিশের সঙ্গে বন্দোবস্ত করে চালাচ্ছে। আমার এলাকাতেই ৫০টা ভি. ডি. ও. আছে, একটারও ট্যাক্স পান না। তারপর ব্যাটারি, টর্চের ব্যাটারি, যে ব্যাটারি সাধারণ মানুষে ব্যবহার করে, আগের সোর্সে ৩ ভাগে ভাগ করে দিয়েছেন, ৩টে জায়গায় নেবে, আগে টর্চের ব্যাটারি পানের দোকানে বিক্রি

হয়তো এখন ঝামেলার ভয়ে পানের দোকান ব্যাটারি বিক্রি করছে না। ব্যাটারির দাম বেড়ে গেছে ৩ পারসেন্ট, ৩ পারসেন্ট করে বাড়ার ফলে এটাতে কি হয়েছে? এটা একটু বাড়িয়ে দিলে আমরা খুশি হব। এই ব্যাটারির দাম বেড়েছে কেন, না সরকার বাড়িয়েছে, সরকারি দাম বাড়ার ফলে বেড়েছে না মুনাফার জন্য? এখন কি হয়েছে, এখন আমাদের এখান থেকে বিহারে ১০ পারসেন্ট দাম কম, কাজেই বিহার থেকে মাল চলে আসছে, আমরা ট্যাক্স দিতে পারছি না। আমরা যারা বর্ডারে আছি তাদের ব্যাপারটা একটু দেখবেন। একটা ব্যাপারে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, স্কুলের ব্যাপারে। আমাদের সেকেন্ডারী স্কুল, জুনিয়ার হাই স্কুল এগুলি হচ্ছে না। ১৯৭০ সালে অর্গানাইজ হয়েছে ১৯৯৪ সালেও রেকগনিশন দেয়নি। সরকারের পক্ষ থেকে আর টাকা বাড়ানো সম্ভব নয়। আগে গ্র্যান্ট-ইন-এডে স্কুল চলত, আমরাও কিছু দিতাম। এখন সরকার বেতন দিচ্ছেন দিন, এখন যে স্কুল যেখানে আছে ছেলেরা যেতে পারে না ১০ বছর কি স্কুলগুলি বন্ধ যাবে, ২৪ বছরে একটা স্কুল রেক্যানিশন পাবে না? মাস্টারদের বেতন, সমস্ত সরকারি মাস্টারদের অ্যাপয়েন্টমেন্টের ব্যাপারে বেসরকারি কর্তৃপক্ষ যাঁরা নিয়োগের ব্যাপারে কিছু বাধা দিচ্ছেন এই রকম হচ্ছে। একটা চাকরি পেতে ১ লক্ষ টাকা ঘুষ দিতে হবে। বেতন দেবেন সরকার আর ডোনেশনটা কে নেবে, ডোনেশনের টাকা স্কুলে জমা হয় না, হেডমাস্টার সেক্রেটারি এঁদের পকেটে চলে যায়। সেদিন মাননীয় প্রশান্তবাবু এই কথাটা তুলেছিলেন এটা অত্যন্ত অন্যায় এবং গর্হিত কাজ, এটা বন্ধ করতে হবে। দ্বিতীয় কথা আপনাকে বলব এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কথা বলছিলেন, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে আমি দেখেছি অনেক পোস্ট ভেকেন্ট পড়ে আছে ক্লার্কের পোস্ট। যেগুলির কার্ড রাখতে হয়, রাখবে, আমাদের ওখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে বলেছি। লোক নেই, করতে পারে না। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ বিজ্ঞান সম্মত উপায়ে এগুলি করা দরকার।

এগুলো একটু বিবেচনা করবেন। আমাদের পশ্চিমবঙ্গে হাউসিং এর একটা অ্যাকিউট প্রবলেম রয়েছে। কিন্তু এখানে হাউসিং ফেডারেশনে নানা গোলমাল চলছে। আজকে মহারাষ্ট্রে যেখানে সাড়ে সাত লক্ষ বাড়ি হয়েছে সেখানে পশ্চিমবঙ্গে হয়েছে মাত্র ১৫ হাজার বাড়ি। আমরা দেখতে পাচ্ছি, এখানে হাউসিং বোর্ডের কাজকর্ম ঠিকমতো চলছে না। কাজেই এদিকটা আপনাকে দেখতে হবে। বর্তমানে গ্রাম-বাংলায় সবচেয়ে বড় সমস্যা হচ্ছে রাস্তাঘাটের সমস্যা। এ-ব্যাপারে সাবজেক্ট কমিটি বলেছেন যে চারভাগে ভাগ করে তাদের টাকা দেওয়া হোক, কিন্তু দপ্তর সেভাবে টাকা পাচ্ছে না। সরকার পক্ষ থেকে নতুন রাস্তা নির্মাণের দায়িত্ব গ্রহণ করা হয়, কিন্তু সেগুলো বছরের পর বছর চলে যায়, কিন্তু সম্পূর্ণ হয় না। সেজন্য কেন্দ্রীয় সরকার যেমন বলেছেন—বেসরকারি সংস্থার মাধ্যমে রাস্তা নির্মাণ করবার কথা ভাবতে হবে। আমরা বিহারে, মধ্যপ্রদেশে গিয়ে দেখেছি, তারা সেখানে এইভাবে রাস্তা করেছেন এবং তার উপর দিয়ে চলাচলের জন্য ট্যাক্স নেওয়া হচ্ছে। সেজন্য এখানেও বেসরকারি উদ্যোগে রাস্তা নির্মাণ করবার জন্য অনুরোধ করছি, কারণ গ্রামবাংলায় চলাচলের জন্য রাস্তার অত্যন্ত অভাব। আগে গ্রামে মানুষ স্লোগান তুলতেন—জি. আর. দাও, কিন্তু

এখন তারা বলছেন—বিদ্যুত দাও, রাস্তা দাও। তাই এদিকটা বিবেচনা করার জন্য অনুরোধ করছি। অতীতে আপনি এবং সমবায় মন্ত্রী উভয়েই বলেছিলেন যে, কো-অপারেটিভ সেক্রেটারি এবং ম্যানেজারদের জন্য একটা পে স্কেল করে দেওয়া হবে, কিন্তু সেটা আজও হয়নি। তারজন্য ওরা আমাদের কাছে এ-ব্যাপারে প্রায়ই প্রশ্ন করেন। কাজেই বিষয়টা বিবেচনার জন্য সামনে রাখছি। আপনি ভূমিহীন ক্ষেতমজুরদের জন্য স্বল্পমূল্যে দুই মাস চাল দেবার ব্যবস্থা করেছেন, কিন্তু সেই চাল আজকে 'ক' শ্রেণীভুক্ত প্রাইমারি স্কুলের টিচাররা পর্যন্ত এসে নিয়ে যাচ্ছেন। তারজন্য ক্ষেতমজুররা ঠিকমতো চাল পাচ্ছেন না। তারজন্য দাবি করছি, ভূমিহীন ক্ষেতমজুরদের একটি করে পরিচয়পত্র দেওয়া হোক। এটা দিতে খুব একটা টাকাও লাগবে না। এটা করলে অন্য লোকের এর সুযোগ গ্রহণ করতে পারবেন না। বিষয়টা আপনার বিবেচনার জন্য রাখছি। আর একটি কথা, আমাদের রাজ্যে কৃষির উন্নতির স্বার্থে কে. পি. এস. পদ সৃষ্টি করা হয়েছে, কিন্তু আমরা ওখানে দেখেছি, ১৪টি কে. পি. এস পদের ১৩টিতে কোনও লোক নেই। সেখানে লোক সুযোগ পাচ্ছে না। সেখানে নুতন প্রযুক্তি, নতুন তালিকা, নতুন বীজ, নুতনভাবে পরামর্শ দেবার মতো কোনও লোক নেই বা কর্মী নেই। আজকে যে মিনিকিট যায় বিলি করার জন্য সেগুলি পঞ্চায়েতের মাধ্যমে হয়। আজকে উন্নত ধরনের চাষবাস করার জন্য নুতন নুতন পরিকল্পনা যেগুলি আছে সেটা হচ্ছে। কিন্তু আমরা দেখছি যে কে. পি. এস অ্যাপয়েন্টমেন্ট না হবার জন্য গ্রামের সঙ্গে কৃষি বিভাগের যোগাযোগ ব্যহত হচ্ছে। আমরা দেখেছি যে কিছুদিন আগে সারের অভাব দেখা দিয়েছিল। সেই সারের তালিকা কে করব সেটা নিয়ে একটা সমস্যা দেখা দিয়েছিল। আমরা দেখছি যে পঞ্চায়েতের কিছু লোক সেগুলি নিয়ে চলে গেল। কিন্তু আসল গরিব চাষীরা সেটা পেল না। সেজন্য কে. পি. এস.-এর কথাটা আপনাকে বিবেচনা করতে হবে। আমার শেষ কথা হচ্ছে, গ্রামের বেকার ছেলেদের ব্যাঙ্ক লোন দিচ্ছে না। কাজেই কো-অপারেটিভ ব্যাঙ্ক করে তার মাধ্যমে লোন দেওয়া যা কিনা সেটা আপনাকে বিবেচনা করার জন্য অনুরোধ করছি। এই কথা বলে আপনার বাজেটকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[3-15 – 3-25 p.m.]

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল আমাদের সামনে উত্থাপন করেছেন ১০ হাজার ৮৩৮ কোটি কয়েক লক্ষ টাকার, এই বিলকে আমি বিরোধিতা করে কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। প্রথমে যেটা আমার মনে হয়েছে সেটা হচ্ছে এই ১০ হাজার ৮৩৮ কোটি কয়েক লক্ষ টাকার যে অ্যাপ্রোপ্রিয়েশন চাওয়া হয়েছে, এর শতকরা ৫০।৬০ ভাগ টাকা বিভিন্ন সরকারি কর্মচারী, আধা-সরকারি কর্মচারিদের বেতন দিতে চলে যাবে এবং এই টাকার অঙ্কটা মনে হচ্ছে বিরাট কিন্তু তাহলেও দেখা যাবে যে পশ্চিমবঙ্গের পরিকল্পনার জন্য, উন্নয়নের জন্য খুব অল্প টাকা শেষ পর্যন্ত থেকে যাবে। গত ৩।৪ বছরে এটা আমরা উপলব্ধি করেছি যে পরিকল্পনা বাবদ যে টাকা বরাদ্দ করা হয়, প্রতি বছর শেষ

পর্যন্ত দেখা যায় যে সেই টাকা খরচ করা হয় না। আমরা দেখেছি যে প্রত্যেক দপ্তরেই—সেটা কৃষি দপ্তর হোক, সমবায় দপ্তর হোক, বা অন্যান্য যে সমস্ত ইমপর্টেন্ট দপ্তর আছে, সেই সমস্ত দপ্তরের পরিকল্পনা বাবদ যে টাকা ধরা হয় শেষ পর্যন্ত তার অর্ধেক টাকা বরাদ্দ হয় কিনা আমাদের সন্দেহ। সরলবাবু এখানে আছেন। কয়েকদিন আগে কো-অপারেটিভ বাজেটে বক্তৃতা দিতে গিয়ে আমি আশ্চর্য হয়ে গেছি যে, প্রতি বছর বাজেটে যেখানে বরাদ্দ বাড়বে, সেখানে কো-অপারেটিভের মতো একটা ইমপর্টেন্ট দপ্তরে, যার মাধ্যমে পশ্চিমবাংলার সাধারণ মানুষ, খেটে-খাওয়া মানুষ, চাষীদের উন্নয়ন করা হয়, সেখানে ৪৪ কোটি টাকার জায়গায় ২৯ কোটি টাকায় নেমে এসেছে। যেখানে বাজেট বরাদ্দ প্রতিটি দপ্তরে বাড়ার কথা সেখানে কমে যাচছে। অথচ মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আমাদের কাছে ১০ হাজার ৯৩৮ কোটি কয়েক লক্ষ টাকার অ্যাপ্রোপ্রিয়েশন বিল পেশ করেছেন অনুমোদনের জন্য। আপনাদের নিশ্চয়ই স্মরণে আছে যে আপনারা প্রতিশ্রুতি দিয়েছিলেন, পশ্চিমবাংলার মানুষকে যে আপনারা ক্ষমতায় এলে পশ্চিমবাংলায় একটা নিরপেক্ষ প্রশাসন উপহার দেবেন। আপনি বুকে হাত দিয়ে বলুন যে পশ্চিমবাংলায় ১৭ বছরে সেই নিরপেক্ষ প্রশাসন আছে কিনা? আপনি যেখানেই যাবেন, প্রতিটি জায়গাতেই টাকা না দিলে, ঘুস না দিলে কোনও কাজ হবে না। একজন গ্রামের সাধারণ মানুষ মধ্যবিত্ত মানুষ বন্দুকের লাইসেন্সের জন্য বলুন, বাস রুটের পারমিটের জন্য বলুন, একটা স্কুলের শিক্ষক নিয়োগের ক্ষেত্রে বলুন, থানায় যে কোনও কাজের জন্য সে যদি যায়, ডাকাতি, খুন, চুরি, ছিনতাই, ধর্ষণ যে কোনও বিষয়ে পুলিশের কাছ থেকে সাহায্যের আশা করে তাহলে পুলিশকে একটা মোটা অঙ্কের টাকা ঘুস না দিলে সে পুলিশের কোনও সাহায্য পাবে না। যারা খুন করছে, ডাকাতি করছে লরি ছিনতাই করছে, আমরা চোখের সামনে দেখেছি, তারা মোটা অঙ্কের টাকা থানায় ঘুস দিয়ে বুক ফুলিয়ে গ্রামের মধ্যে শহরের মধ্যে ঘুরে বেড়াচ্ছে। পুলিশ তাদের গায়ে হাত দেয় না। পশ্চিমবাংলার প্রশাসন এই অবস্থায় এসে পৌঁচেছে। সেইজন্য এই যে ১০,৯৩৮ কোটি ৮০ লক্ষ ৭৫ হাজার টাকা যেটা অনুমোদনের জন্য পেশ করেছেন সেটাকে কী করে সমর্থন করা যায়? এটা করা অসম্ভব। আপনারা প্রশাসনকে নিরপেক্ষ করতে পারেননি, পুলিশকে সচল করতে পারেননি, প্রশাসনকে সাধারণ মানুষের সাহায্য করবার জন্য যে কাজ করা দরকার সেটা করতে পারেননি। একটু আগে বীরেনবাবু বললেন যে পুলিশের বরাদ্দ আরও বাড়া উচিত। বাড়ুক তাতে আমাদের আপত্তি নেই পুলিশের জন্য ঘর নির্মাণ, থানা নির্মাণের জন্য, থানা, মেরামত করার জন্য বরাদ্দ বাড়ুক, তাতে আপনাদের আপত্তি নেই। কিন্তু সেই সঙ্গে সঙ্গে পুলিশকে কি ভাবে সাধারণ মানুষের কাজে লাগানো যায় সেটা তো দেখতে হবে। পুলিশ যদি শ্রমিক আন্দোলনের উপর গুলি চালিয়ে শ্রমিক মেরে ফেলে, জলের জন্য যদি কেউ আন্দোলন করে তাদের যদি মেরে ফেলে তার জন্য কি পুলিশের বরাদ্দ বাড়ানো উচিত? শান্তিপুরে পুলিশ বেশ কিছু মানুষকে মেরে ফেলল গুলি করে। পুলিশ যদি অন্যায়কারী, ধর্ষণকারী, চোর, ডাকাত এবং খুনীদের টাকা পেতে প্রকারান্তরে সাহায্য করে তাহলে কি বরাদ্দ বাড়া উচিত? কোনও ভাল থানায় কোনও ও. সি.কে পোস্টিং পেতে হয় তাহলে

সুপারিনটেনডেন্ট অফ পুলিশকে বড় অঙ্কের টাকা ঘুস দিতে হয়। এটা কি আপনারা জানেন না? সমস্ত কিছুই আপনারা জানেন। এই সমস্ত জেনেও আপনারা বলছেন পুলিশের বরাদ্দ বাড়া উচিত। বাড়ান আপত্তি নেই কিন্তু পুলিশকে যাতে ঠিকভাবে নিয়ন্ত্রণ করা যায়, পুলিশ যাতে সাধারণ মানুষের কাজে লাগে, চোর, বদমাইস অন্যায়কারীদের যাতে পুলিশ ঠিকভাবে শাস্তি দেয় সেটার ব্যবস্থা করতে হবে। আপনারা জানেন হরিহরপাড়ায় নিরীহ কতকগুলি মানুষের উপর গুলি চালিয়ে পুলিশ ৭ জন মানুষকে মেরে ফেলল। জ্যোতিবাবু অবশ্য এনকুয়ারী কমিশন বসিয়েছেন। কিন্তু আজকে দেড় বছর হয়ে গেল তার কোনও রিপোর্ট বার হল না। আমরা জানি কি রিপোর্ট বার হবে। রিপোর্ট বার হবে পুলিশ আত্মরক্ষার জন্য অমুক রক্ষার জন্য গুলি চালাতে বাধ্য হয়েছে। প্রতিটি জায়গায় আমরা দেখতে পাচ্ছি পুলিশ বলছে আত্মরক্ষার জন্য গুলি চালাচ্ছে। প্রথমে তারা গুলি চালিয়ে মেরে দিচ্ছে, তারপর একটা আষাঢ়ে গল্প সৃষ্টি করছে। তারপর এমনি একটা সুয়ো-মটো একটা এফ. আই. আর করে দিচ্ছি। তাতে দেখা যাচ্ছে যে যারা মারা গেল তারাই সমস্ত দোষ করেছে। এইরকম দৃষ্টান্ত আমি অনেক তুলে ধরতে পারি, কিন্তু আমার সময় কম তুলে ধরতে পারছি না। এই হচ্ছে বাস্তব ঘটনা। পুলিশ খাতে টাকা বাড়ুক আমাদের আপত্তি নেই কিন্তু সাথে সাথে পুলিশ যাতে ঠিকমতো কাজ করে, সাধারণ মানুষের স্বার্থে কাজ করে, নিরপেক্ষ কাজ করে সেটা দেখবার দায়িত্ব আপনাদের আছে। এটা হচ্ছে না এবং না হবার ফলে মানুষ আপনাদের উপর অসন্তুষ্ট। ক্ষিতিবাবু তাঁর বক্তব্যে বললেন যে ১৭ বছর রাজত্ব করছেন পশ্চিমবাংলায়, মানুষ তাঁদের ভালবেসে ভোট দিচ্ছে বলে। এই আত্মসন্তুষ্টির কোনও জায়গা নেই। পশ্চিমবাংলার মানুষ বিকল্প খুঁজছে। যে কোনও কারণেই হোক তারা বিকল্প পাচ্ছে না। আপনারা তাদের বিকল্প হিসাবে দাঁড়াতে দিচ্ছেন না। যারা বিকল্প হিসাবে দাঁড়াতে পারে তাদের উপর আপনারা পুলিশি অত্যাচার, সাধারণ প্রশাসনের অত্যাচার চালিয়ে দমিয়ে দিচ্ছেন। বামপন্থী বিরোধী যে ভোটগুলি আছে সেই ভোটগুলিকে ভাগ করবার জন্য বি. জে.পি.-কে পর্যন্ত তলায় তলায় মদত দিতে কুণ্ঠা বোধ করছেন না। এই জন্য আপনারা বারে বারে নির্বাচিত হচ্ছেন। ভাল কাজ করেছেন, হাজার হাজার, লক্ষ লক্ষ বেকার ছেলেকে চাকুরি দিয়েছেন, পশ্চিমবাংলায় মাইলের পর মাইল রাস্তা করেছেন অনেক স্কুল করেছেন, অনেক ইউনিভারসিটি করেছেন, তার জন্য পশ্চিমবাংলার মানুষ আপনাদের প্রতি সন্তুষ্ট এই জন্য তারা আপনাদের ভোট দিচ্ছে, তা নয়। মানুষ অলটারনেটিভ খুঁজে পাচ্ছে না। কংগ্রেসকে ভোট দিলে ১০টি কেস হয়ে যাবে, মুণ্ডু কাটা যাবে ভয়ের এই বাতাবরণ তৈরি করা হয়েছে পুলিশকে দিয়ে সাধারণ প্রশাসনকে দিয়ে। তাই আপনারা ওই আসনে বসে আছেন আর আমরা এই আসনে বসে আছি।

[3-25 – 3-35 p.m.]

পশ্চিমবাংলায় যেদিন নিরপেক্ষভাবে ভোট হবে, আমি হলপ করে বলতে পারি আপনারা ওদিকে আর থাকবেন না, আপনাদের এই বিরোধী দলের আসন গ্রহণ করতে হবে। আপনারা

লেছেন যে খাদ্যোৎপাদনের আপনারা রেকর্ড সৃষ্টি করেছেন। আমার কাছে পরিসংখ্যান নেই খানে। আমি সেইভাবে প্রস্তুত হয়ে আসিনি। তবে এর আগে যতবার আমি কৃষি বাজেটে অংশগ্রহণ করেছি, আমি অঙ্ক কষে ঐকিক নিয়মে হিসাব করে দেখিয়েছি যে আমরা যখন ৭২ সালে ক্ষমতায় এসেছিলাম, তখন থেকে '৭৭ সাল পর্যন্ত পাঁচ বছরে যে উৎপাদন বড়েছে, ঠিক সেই হারে উৎপাদন বেড়েছে ১৭ বছরে। সুতরাং এতে আশ্চর্য হওয়ার কিছু নই। এই যে উৎপাদন হয়েছে বলছেন, ১ কোটি ২৮ লক্ষ টন, এরজন্য বাহবা পাবার কিছু নই। পশ্চিমবাংলায় জনসংখ্যা বেড়েছে সাধারণ মানুষ যে দু'তিনটি ফসল করছে, সে জানে য একই জমিতে যদি দু'তিনটি ফসলের ব্যবস্থা না করতে পারে তাহলে তার ছেলেমেয়ে, াকে সে খাওয়াতে পারবে না। সে নিজের তাগিদে প্রোডাকশন বাড়াতে বাধ্য হচ্ছে। আপনারা মিনিকীট, সেচ সম্প্রসারণ ইত্যাদির কথা বলেছেন। এটা কোন সময়ে আরম্ভ হয়েছিল? াপনারা সেচের সম্প্রসারণের ব্যবস্থা করেছিলেন? আপনারা দেখবেন, সবকিছু পরিকল্পনা ংগ্রেস আমলে নেওয়া হয়েছিল। '৭৭ সালে যখন আপনারা ক্ষমতায় এলেন তখন থেকে তিন বছর ধরে আর. এল. আই ডিসি টিউবওয়েল, মিনি টিউবওয়েল সব বন্ধ করে রখেছিলেন। আমরা জিজ্ঞাসা করেছিলাম, এগুলো কেন বন্ধ করলেন? তার উত্তরে আপনারা লেছিলেন যে সেচ সম্প্রসারণে আপনারা বিশ্বাস করেন না। কারণ এতে নাকি জোতদাররা পকৃত হয়। খেটে খাওয়া মানুষরা এর দ্বারা উপকৃত হবে না। পরে অবশ্য এই ধারণা াপনাদের পাল্টে গেছে, পরে বুঝেছিলেন। আপনাদের অনেকদিন পরে সবকিছুর ভুল াঙে। সেজন্য ওয়ার্ল্ড ব্যাঙ্ক এবং অন্যান্য সংখ্যা থেকে সাহায্য নিয়ে ছোট সেচ এবং মাঝারি সচের যাতে ব্যবস্থা করা যায় তারজন্য চেষ্টিত হয়েছেন। কিন্তু এখনও অনেক কাজ পশ্চিমবঙ্গে াকি আছে। ৪৮.২ শতাংশ জমি সেচের আওতায় এসেছে বলে মাননীয় সুভাষবাবু বললেন। াপনারা খরার সময়ে গ্রামে গিয়ে মাঠগুলোকে দেখুন, শতকরা ৫০ ভাগ জমি চাষ হয়েছে কনা? দেখবেন, সেখানে ১০ ভাগ জমি চাষ হয়নি। সুতরাং পশ্চিমবাংলায় ক্ষুদ্রসেচ, মাঝারি সচের সম্প্রসারণের অনেক বাকি আছে। সেই কাজগুলো যথেষ্ট গুরুত্ব দিয়ে আগামী দিনে রবেন। এখানে কিছুক্ষণ আগে যখন প্রশ্নোত্তর পর্বে আলোচনা হচ্ছিল, আমি আশ্চর্য হয়ে িয়েছিলাম, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী একটা প্রশ্নের উত্তরে বলছিলেন যে পশ্চিমবাংলায় মানুষের াস্থ্যের এত উন্নতি হয়েছে যে পশ্চিমবাংলায় হাসপাতালগুলোর থাকবার আর দরকার নেই। ানুষ হাসপাতালে চিকিৎসা করাতে যাচ্ছে না। পশ্চিমবাংলায় সরকারি হাসপাতালগুলোর বস্থা এত খারাপ হয়েছে যে আজকে কোনও ব্যক্তি সরকারি হাসপাতালে যেতে চায় না ন্য কোনও উপায়ন্তর না থাকলে। আমাদের একজন মাননীয় সদস্য বলছিলেন, সরকারি সপাতালে সোজা হয়ে রোগী ঢোকে আর হরাইজেনট্যালি মরে বেরিয়ে আসে। আর বেসরকারি সপাতালগুলোতে হরাইজেন্ট্যালি ঢোকে আর ভার্টিক্যালি বেরিয়ে আসে। কয়েকদিন আগে ামার এলাকায় কান্দীতে ৩দিন ধরে একটা মৃতদেহ পড়ে রইল। তার কোনও পোস্টমর্টেম য়নি, তিনদিন ধরে পড়ে রইল।

তিনদিন ধরে কাঁন্দি হসপিটালে পড়ে রইল, আমি সি. এম. ও. এইচ.-কে ফোন করলাম, সে বলল আমি এই ব্যাপারে কিছু জানিনা, ডাক্তারদেরকে বললাম, তারা বলল ২২ জন ডাক্তারের মধ্যে ১১ জন ডাক্তার আছি, আমরা কি করে পোস্ট মর্টেম করব। যাদের ডেড বডি তারা তাগাদা করছে আমাদের একটা ব্যবস্থা করে দিন, কিন্তু কোনও কাজ হচ্ছে না। কয়েকদিন আগে আমি স্বাস্থ্যমন্ত্রীকে বলেছিলাম পুরন্দপুরে একটা হাসপাতাল আছে, সেখানে ছাদ দিয়ে জল পড়ছে, সেখানে ৪টি গ্রাম-পঞ্চায়েতের লোকজন সেখানে আসে। সেখানে মেরামতির কোনও ব্যবস্থা নেই। স্বাস্থ্যমন্ত্রী এদিকে বলছেন, হাসপাতালের এত ভাল অবস্থা যে সেখানে লোকে গেলে ভাল হয়ে যায়, সেইজন্য বলছি, আমরা যেগুলি বলছি এইগুলি একটু দেখবেন যাতে হাসপাতালের অবস্থা ভাল হয়। আমি দু-একটি কথা আরও বলতে চাই, বিদ্যুত-এর ব্যাপারে বলব, আপনারা এখানে বিদ্যুত-এর ব্যাপারে অনেক প্রশংসা করেছেন, বিদ্যুত-এর অবস্থা অনেক ভাল হয়ে গেছে, লোডশেডিং হয় না। পশ্চিমবাংলার শিল্পগুলি যেখানে সবই প্রায় বন্ধ, সেখানে তো ভালই হবে। কতকগুলি জুটমিল বন্ধ আছে বলুন তো, এক একটা জুটমিলে যে বিদ্যুৎ খরচ হয় তা দিয়ে একটা জেলাতে বিদ্যুত সরবরাহ করতে পারে। যেটুকু বিদ্যুত আসে তারও আবার ভোল্টেজ কম। তা দিয়ে ১০০ পাওয়ার ওয়াটের বাল্বও ভালভাবে জ্বলে না। মোমবাতি জ্বালিয়ে পড়তে হয়। এই অবস্থায় যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এখানে উপস্থাপিত হয়েছে সেটাকে আমি সমর্থন করতে পারছি না, এটার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এখানে মাননীয় মন্ত্রী অনুমোদনের জন্য পেশ করেছেন আমি নীতিগতভাবে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা না করে পারছি না। এখানে এর বিরোধিতা কেন করব না সেটা মাননীয় মন্ত্রী তার জবাবি ভাষণে বলবেন। আমি প্রথমেই বলতে চাই, আপনার নিজের দপ্তর দিয়ে শুরু করি, নগর উন্নয়ন দপ্তর এর এই সি. এম. ডি. এ.-র যিনি ডিরেক্টার জেনারেল—প্ল্যানিং এবং ডেভেলপমেন্ট এবং চীফ ফিজিকাল প্ল্যানার সুনীল রায় যিনি সম্প্রতি আবাসন দপ্তরের প্রস্তাবিত দমদম রাজারহাট উপনগরীর প্রকল্পের তার টাস্কফোর্সের চেয়ারম্যান যাকে করা হয়েছে, এই অফিসারের বিরুদ্ধে আপনার দপ্তর থেকে ২ কোটি টাকার উপর প্রতারণার অভিযোগ এর বিরুদ্ধে ফৌজদারি মামলা ঝুলে রয়েছে। '৮৫ সালে এই সি. এম. ডি এ দপ্তরের সচিব ভেঙ্কটরমন তার বিরুদ্ধে এই মামলা করেছিলেন। বিষয়টা হচ্ছে, তিনি সি এম. ডি. এ.-র ডিরেক্টার ছিলেন এবং তিনি এই পদের সুযোগ নিয়ে কলকাতায় একটা নিকাশি পরিষ্কারের ব্যাপারে একটা বেসরকারি সংস্থাকে ভূয়ো সার্টিফিকেট দিয়ে তিনি ২ কোটি ৩০ লক্ষ টাকার একটা বরাত পাইয়ে দিয়েছিলেন এবং পরবর্তীকালে যখন সেটা ধরা পড়েছিল এটা ভুয়া সংস্থা এবং সার্টিফিকেট ভূয়ো তখন তার বিরুদ্ধে এই সুনীল রায়ের বিরুদ্ধে প্রতারণার অভিযোগ-এ বিভাগীয় সচিব ফৌজদারি মামলা করেছিলেন '৮৫ সালে, সেটা ঝুলছে। কিন্তু ২ কোটি ৩০ লক্ষ টাকার বিল তখন অলরেডি পাস হয়ে গেছে,

ভূয়া সংস্থার কাছে। ফলে এই রকম একটা দুর্নীতিপরায়ণ অফিসার তার বিরুদ্ধে ফৌজদারি মামলা ঝুলছে, তাকে আবার ডিরেক্টার করে ডেভেলপমেন্ট অ্যান্ড প্ল্যানিং-এর প্রমোশন দেওয়া হল। তাকে চীফ প্ল্যানার এর দায়িত্ব দিয়ে। দেওয়া হল এবং শুধু তাই নয় আবার ডি. জি. তিনি হয়েছিলেন '৯২ সালে, ওনার রিটায়ারমেন্ট এজ হয়ে গিয়েছিল ঐ অফিসারকে ২ বছর এক্সটেনশন দেওয়া হয়েছে। আবার তাকে দমদম এর রাজারহাট উপ-নগরীর টাস্ক ফোর্সের চেয়ারম্যান করা হয়েছে।

[3-35 – 3-45 p.m.]

আমার জিজ্ঞাস্য, এরকম একজন দুর্নীতিপরায়ণ অফিসার যার বিরুদ্ধে মামলা ঝুলছে তার বিরুদ্ধে ব্যবস্থা না নিয়ে তাকে একটার পর একটা প্রোমোশন দিয়ে চলেছেন কেন? সি. এম. ডি. এ. আপনারাই দপ্তর এবং এই দপ্তর সম্পর্কে আপনি যথেষ্ট ওয়াকিবহাল এবং এই দপ্তরে অনেক টাউন প্ল্যানার কাজের অভাবে বলে থাকা সত্ত্বেও একজন ট্রাফিক ট্রান্সপোর্টে স্নাতকোত্তর ডিগ্রিধারী অবসরপ্রাপ্ত দুর্নীতিপরায়ন অফিসারকে আপনি দায়িত্ব দিলেন। এ কি চলছে? আপনার ডিপার্টমেন্টের দুর্নীতি ধরবেন, তা নয়, সেখানে আপনাদের যে কার্যকলাপ তাতে দেখছি এগুলিকে প্রশ্রয় দেওয়া হচ্ছে। এর পর আমি আর একটা নির্দিষ্ট ঘটনার কথা অর্থমন্ত্রী মহাশয়কে বলব এবং এটিও অর্থ দপ্তরের অধীনে বিক্রয়কর দপ্তরের ব্যাপার। মেদিনীপুরের এগরায় কুদরীর মোড়ে যে চেক পোস্ট আছে সেই চেক পোস্টে সেল্স ট্যাক্স ডিপার্টমেন্টের ইন্সপেক্টাররা কর আদায় করতে গিয়েছিলেন। এটা ২৫শে এপ্রিলের ঘটনা। একটি লরি কাজুবাদাম নিয়ে যাচ্ছিল, তার সঙ্গে বিবাদকে কেন্দ্র করে স্থানীয় পঞ্চায়েতের ইন্ধনে সেখানে সেল্স ট্যাক্স ইন্সপেক্টারদের পুলিশের লক আপে নিয়ে গিয়ে তাদের ওপর অকথ্য নির্যাতন চালানো হয়। এর ফলে ২৫শে এপ্রিল থেকে সেই চেকপোস্টটি বন্ধ হয়ে যায়। ১।। মাসের উপর সেই চেকপোস্টটি বন্ধ হয়ে যায়। ১।। মাসের উপর সেই চেকপোস্টটি বন্ধ থাকায় প্রতিদিন ৫ লক্ষ টাকা হিসাবে কম করে ১।। কোটি টাকার রাজস্ব সরকারি কোষাগারে জমা পড়ল না, ক্ষতি হয়ে গেল। সেল্স ট্যাক্স ইন্সপেক্টাররা চাকরির নিরাপত্তা চেয়েছেন এবং আপনি তাদের প্রতিশ্রুতিও দিয়েছেন এবং সে সম্পর্কে হোম ডিপার্টমেন্টের জয়েন্ট সেক্রেটারি পি. কে. রায়চৌধুরি অলরেডি এনকোয়ারি করে রিপোর্টও জমা দিয়ে দিয়েছেন কিন্তু এখনও পর্যন্ত কোনও শাস্তিবিধান করা হ'ল না এবং সেই চেক পোস্টটাও খুললনা। প্রতিদিন রাজ্য সরকারের এর ফলে ৫ লক্ষ টাকা করে রাজস্বের ক্ষতি হচ্ছে। আমি আশা করি হাউসে দাঁড়িয়ে এই ব্যাপারটাকে অ্যাভয়েড না করে এ সম্পর্কে আপনি কী ব্যবস্থা নিয়েছেন তার জবাব দেবেন। এর পর আমি হেল্থ ডিপার্টমেন্টের কথায় আসছি। আপনি হেল্থ ডিপার্টমেন্টের জন্য টাকা চেয়েছেন এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলে। কিন্তু আপনি বলুন তো হেল্থ ডিপার্টমেন্টের টাকার অনুমোদন কাদের স্বার্থে দেওয়া হবে? আজকে হেল্থ ডিপার্টমেন্টের রাজ্যের দুস্থ মানুষদের স্বাস্থ্য এবং চিকিৎসা ব্যবস্থা সম্পর্কে কী করছে? একটা সময় এই সমস্ত সরকারি হাসপাতাল এবং

স্বাস্থ্যকেন্দ্রগুলিতে স্বল্পবিত্ত মানুষদের চিকিৎসার ব্যবস্থা ছিল কিন্তু আজকে সেই সুযোগ চলে গিয়েছে। সেখানে পয়সা না দিলে কোনও ঔষুধ পাওয়া যায় না। আস্তে আস্তে এই সমস্ত সরকারি হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলি নার্সিং হোমের মতোন ব্যয়বহুল হয়ে পড়ছে। সেখানে গজ, ব্যান্ডেজ, প্লাস্টার পর্যন্ত কিনে দিতে হয়। কুকুরে কামড়ালে জলাতঙ্ক রোগের জন্য যে অ্যান্টি র‍্যাবিট ভ্যাকসিন তা পাওয়া যায় না। সমস্ত জেলাগুলিতে এই অবস্থা। কুচবিহার, জলপাইগুড়ি থেকে তারা এস. ও. এস. পাঠাচ্ছে এই অ্যান্টি র‍্যাবিট ভ্যাকসিনের জন্য। এর অভাবে রোগী মারা পর্যন্ত যাচ্ছে কিন্তু কোনও ব্যবস্থা হচ্ছে না। সামনে বর্ষা আসছে, এই সময় সুন্দরবন এলাকায় সাপে কামড়ালে যে ঔষুধ দরকার তা দেওয়া দরকার কিন্তু তা পাওয়া যাচ্ছে না। প্রতি বছর আন্ত্রিকে লোক মারা যাচ্ছে কিন্তু কোনও ব্যবস্থা হচ্ছে না। কোনও চিকিৎসা ব্যবস্থাই নেই। স্বাস্থ্য দপ্তর এ সম্পর্কে কোনও কনসার্নই ফিল করে না। ম্যালেরিয়া দেশ থেকে চলে গিয়েছিল, সেই ম্যালেরিয়া আবার নতুন করে দেশে দেখা দিয়েছে কিন্তু সেখানে র‍্যাডিক্যাল কিওরের জন্য প্রেমাকুইন পাওয়া যায় না—এই হচ্ছে অবস্থা। টি. বি. রোগের ওষুধ সাপ্লাই নেই। এই অবস্থায় হেল্‌থ বাজেটের জন্য যা ধরা হয়েছে তা শুধু সরকারি কর্মচারিদের মাইনে দিতেই চলে যায়। তাদের আপনি ছাঁটাই করতে পারবেন না। তাদের ব্যয় নির্বাহ করার জন্য সব চলে যায়। টোটাল স্বাস্থ্য, চিকিৎসার জন্য হেল্‌থ ডিপার্টমেন্ট কতটুকু সার্ভিস দিতে পারছেন? ফলে এই বিষয়গুলো বিচারের প্রশ্ন আছে। আজকে এডুকেশন বাজেট সম্পর্কে বড়াই করেন যে বিরাট টাকা আমরা খরচ করছি। কিন্তু কী হচ্ছে এডুকেশনে? আজকে যারা শিক্ষককুল, যারা সারা জীবন সার্ভিস দিয়ে গেল, আজকে বৃদ্ধ বয়সে তারা পেনশন পাচ্ছেন না। দেড় লক্ষের উপর স্কুল শিক্ষক, তাদের ২৫ হাজার শিক্ষককে পেনশন দিতে পারছেন না। দিস ইজ দি ট্রাজিক পিকচার। যখন এই নিয়ে সারা রাজ্যে কাগজে পত্রে কথা হচ্ছে তখন আপনি সরল মানুষ, আপনি খানিকটা আন্তরিকভাবে বলেছিলেন যে শিক্ষকদের পেনশন পাবার ব্যাপারটা মানবিকতার দিক থেকে দেখবেন। আপনি নিজে এগিয়ে এসেছিলেন, তার ফলে পেনশন শিবির খোলা হয় বারাসতে। কিন্তু তারপর সমস্ত যে তিমিরে সেই তিমিরেই রয়ে গেছে। এই হচ্ছে অবস্থা। আজকে শিক্ষকরা পেনশন না পেয়ে অনাহারে অর্দ্ধাহারে বয়বৃদ্ধ অবস্থায় শেষ নিশ্বাস ত্যাগ করছেন, পেনশন পাচ্ছেন না। এটা বাস্তব সত্য। আজকে কলেজ শিক্ষকদের উপরও সেই আক্রমণ নেমে এসেছে। ৬০ বছরের বেশি তারা কাজ করতে পারবে না। সরকারি কলেজ শিক্ষকদেরও ৬০ বছরের বেশি কাজ করতে দেওয়া হবে না। আগে ৬৫ বছর পর্যন্ত পুনর্নিয়োগের ব্যবস্থা ছিল। আজকে প্রেসিডেন্সী কলেজের কী অবস্থা, প্রথিতযশা সমস্ত অধ্যাপক তাদের ৬০ বছরে রিটায়ার করিয়ে দেওয়া হচ্ছে। ফলে আজকে সেখানে পড়াশুনা বন্ধ হতে বসেছে। গবেষণার কাজ হচ্ছে না। আপনারা শিক্ষাকে কুক্ষিগত করার চেষ্টা করছেন। নিজেদের ক্যাডারদের ঢোকাবার জন্য এই অবস্থার সৃষ্টি করছেন। কলেজগুলোতে নিজেদের ক্যাডার ঢুকিয়ে শিক্ষাকে দলীয়ভাবে কুক্ষিগত করার জন্য এই রকম একটা শিক্ষক নিধনের ব্যবস্থা করেছেন। এর নিন্দা করার কোনও ভাষা নেই। আপনারা শিক্ষার কথা বলেন, আজকে দলীয় স্বার্থে এই

িনিস করা হচ্ছে। আজকে সমস্ত দিক থেকে এই জিনিস ঘটছে। বিদ্যুৎ বিভাগেও দেখুন রকম ক্যালাস অ্যাটিচ্যুড। সরকারি অর্থের অপচয়, বিদ্যুত নিয়ে সেখানে দিনের পর দিন রাত্মকভাবে হুকিং ট্যাপিং হচ্ছে, বেআইনি সমস্ত কাজ হচ্ছে। বিদ্যুত মন্ত্রীর প্রদত্ত যে তথ্য, মি একটা হিসাব চেয়েছিলাম, একটা প্রশ্নের মাধ্যমে। মন্ত্রী মহাশয় বলেছিলেন ৯১-৯২ লে হুকিং ট্যাপিং এর মাধ্যমে বিদ্যুত চুরিতে ক্ষতি হয়েছে ৬০ লক্ষ টাকা, আর ৯২-৯৩ লে ২৩৫ লক্ষ টাকা। ৯৩-৯৪ সালে ৩৩০ লক্ষ টাকা, কী মাউন্টিং—এইভাবে অপচয় ড়ছে। অথচ আপনি বলছেন অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ াশয়, আজকে ট্রান্সপোর্টের ক্ষেত্রে বলছি, বিদ্যাসাগর সেতু ৪৩০ কোটি টাকা খরচ করে রা হল। সেখানে একটা প্ল্যান ছিল ৩৬ কোটি টাকা খরচ করে একটা ফিডার রোড করা ব। যেখানে হুগলি রিভার ব্রিজ কমিশনের রিপোর্ট ছিল, এই ফিডার রোড করলে মাসে কোটি ৪ লক্ষ টাকা আয় হবে। কিন্তু সেটা না করার জন্য আজকে বিদ্যাসাগর সেতু ত্র ২৬ থেকে ২৭ কোটি টাকা আয় হচ্ছে। এই ফিডার রোডগুলো করলে আজকে াযাগার পূর্ণ হতে পারত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সমস্ত কারণে নীতিগতভাবে এই লের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-45 – 3-55 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ওয়েস্ট ঙ্গল নং ২ বিল, ১৯৯৪ এই সভায় পেশ করেছেন। এই বিলটিকে আমি সমর্থন করতে রছি না। সমর্থন করতে কেন পারছি না, তা আমি আমার বক্তব্যের মধ্যে দিয়ে অসীমবাবু ছে তুলে ধরবার চেষ্টা করব। শুধু আজকেই নয়, বার বারই আমরা বলে আসছি যে, সরকার এ রাজ্যে প্রতিষ্ঠিত আছে তাদের দৃষ্টিভঙ্গির মধ্যে আমরা কোনও পরিকল্পনার প খুঁজে পাই না। সব কিছুর মধ্যে কেবল মাত্র একটা রাজনৈতিক উদ্দেশ্যকে চরিতার্থ ার প্রবণতা এই সরকারের মধ্যে আছে। সব চেয়ে আশ্চর্যের বিষয় আজকে এই কার তার নিজস্ব ঘোষিত নীতি পর্যন্ত কার্যক্ষেত্রে প্রয়োগ করতে পারছে না। ফলে একটা তিক স্ববিরোধিতার মধ্যে দাঁড়িয়ে থেকে গোটা রাজ্যটাকে একটা হতাশার জায়গায় পৌঁছে য়েছে। এর আগে এই সরকারের যিনি অর্থমন্ত্রী ছিলেন, তিনি এই রাজ্যকে রুগ্ন করে য় গেছেন। সেই রুগ্নতা আজকে এমন জায়গায় গিয়ে পৌঁছেছে যে, এই ভাবে আর দিন চলতে থাকলে এ রাজ্যের শ্মশান-যাত্রা বা গঙ্গা-যাত্রার আর খুব বেশি দেরি আছে ন আমি মনে করি না। মাননীয় অর্থমন্ত্রী, আমি এই মন্তব্যটা করলাম, এটা আমি একটা তথ্য আপনার সামনে তুলে ধরে প্রমাণ করতে চাই। ৬-ষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনা কে শুরু করে, ৭-ম পঞ্চবার্ষিকী পরিকল্পনা খাতে যে অর্থ ব্যয় করার কথা ছিল তা পনারা করতে পারেননি। যদি তা পারতেন তাহলে সেই অর্থের সম-পরিমাণ টাকা চিং গ্রান্ট হিসাবে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পেতে পারতেন এবং রাজ্যের অনেক য়ন সম্ভব হ'ত। কিন্তু আপনারা সম্পদ সংগ্রহ করতে না পারার জন্য রাজ্যের উন্নয়ন

ক্ষতিগ্রস্ত হ'ল। উপরন্তু আপনারা সে পথে না গিয়ে, ভোটের রাজনীতির দিকে ঝুঁকে পড়লেন। ফলে রাজ্যের আজকে এই অবস্থার সৃষ্টি হয়েছে, উন্নয়নের গতি স্তব্ধ হয়ে গেছে। আজকে মহারাষ্ট্রের পরিকল্পনার বাজেট যেখানে ৪,৫০০ কোটি টাকার ; আপনাদের সেখানে ১,৫০০ কোটি টাকার। পরিকল্পনা খাতে আপনারা দেড় হাজার কোটি টাকার বেশি অর্থ ব্যয় করতে পারছেন না। এটা খুবই দুর্ভাগ্যের বিষয়। এর জন্য কেন্দ্রীয় সরকারকে দোষ দিয়ে কোনও লাভ নেই। আমাদের গোটা দেশটা একটা সামগ্রিক অর্থনৈতিক পরিকাঠামোর মধ্যে দিয়ে চলে। সেই পরিকাঠামোর মধ্যে রাজ্যগুলিকে চলতে হয়। পশ্চিমবঙ্গ, মহারাষ্ট্র, বিহার, উত্তরপ্রদেশ, কেউ তার বাইরে নয়, কেউ তার বাইরে দিয়ে চলতে পারে না। কিন্তু মহারাষ্ট্র, উত্তরপ্রদেশ প্রভৃতি রাজ্য যদি তাদের পরিকল্পনা খাতের ব্যয় বৃদ্ধি করতে পারে, উন্নয়নের গতি তরান্বিত করতে পারে, তাহলে আপনারা হাবু-ডুবু খাচ্ছেন কেন? আপনারা পরিকল্পনা খাতে ব্যয় করতে পারছেন না কেন? ৬ষ্ঠ পরিকল্পনা থেকে শুরু করে আজ পর্যন্ত পরিকল্পনা খাতে ৫০০০ কোটি টাকা ব্যয় করতে না পারার জন্য সম-পরিমাণ ম্যাচিং গ্রান্ট থেকে আমরা বঞ্চিত হয়েছি। ফলে প্রায় ১০,০০০ কোটি টাকার পরিকল্পনা কর্মসূচি থেকে রাজ্য বঞ্চিত হয়েছে। সরকারের ভুল কাজের জন্য, ভুল রাস্তায় হাঁটার জন্য এই জিনিস হ'ল। এরপরেও আপনারা অ্যাপ্রোপ্রিয়েশনের অনুমোদন চাইছেন! অর্থাৎ আপনারা খরচ করার অনুমতি চাইছেন, কিন্তু আমরা কি করে আপনাদের সেই অনুমতি দিতে পারি? মাননীয় অর্থমন্ত্রী, আপনি টোটাল অ্যাপ্রোপ্রিয়েশন চেয়েছেন ১০,৯০০ কোটি টাকার। এই টাকা থেকে ইন্টারনাল ডেবট শোধ করতে চলে যাবে ১,২২৫ কোটি টাকা। তারপর লোন টু সেন্ট্রাল গভর্নমেন্ট শোধ করতে ৩০৮ কোটি টাকা ব্যয় হবে। এই দুটো বাদ দিলে আপনার হাতে থাকে ৯,৪০০ কোটি টাকা। এর মধ্যে আপনার স্যালারি অ্যান্ড অ্যালাউন্সেই চলে যাবে ৩,২০০ কোটি টাকা। স্টেপ বাই স্টেপ এই ভাবে আপনার টাকা খরচ হবে। কোনও টাকা দিয়ে রাজ্যের উন্নয়ন করবেন? ৩ হাজার ২০০ কোটি টাকা স্যালারি অ্যান্ড অ্যালাউন্স দিতে চলে যাচ্ছে। এরপর ৬ হাজার ২০০ কোটি টাকা দেবেন ৪৪ জন মন্ত্রীকে ভাগ করে। যারা এই প্রস্তাবকে সমর্থন করেন তাদের কথা শুনে আমি অবাক হয়ে যাই। তারা সাবজেক্ট-ওয়াইজ বাজেটে ক্রিটিসাইজ করছেন। তারা বলছেন আমরা টাকা পাচ্ছি না, তারজন্য চিৎকার করছেন। স্কুলের অনুমোদন পাচ্ছি না, হাসপাতাল নিয়ে চিৎকার করছেন। কিন্তু যেহেতু সমর্থন করতে হবে তাই তারা সমর্থন করছেন। হিসাবের অঙ্ক বলে দিচ্ছে, আপনি ৬ হাজার ২০০ কোটি টাকা দিচ্ছেন ৪৪জন মন্ত্রীকে ভাগ করে। শুধু তাই নয়, এই ৬ হাজার ২০০ কোটি টাকার পুরোটা আপনি দিতে পারেন না। এর ৭৫ পারসেন্ট টাকা মন্ত্রীরা পান না। এরজন্য মন্ত্রীরা বিভিন্ন সময়ে উদ্বেগ প্রকাশ করে বলেন। পি. ডব্লু. ডি মিনিস্টার তার বাজেট বক্তৃতায় বললেন, অর্থমন্ত্রীর কাছ থেকে টাকা চেয়েও পাই না, আমি রাস্তা করব কি করে, নতুন নতুন উদ্যোগ কিভাবে নেব? আপনাদের দলের মন্ত্রী তার বাজেট বক্তৃতায় বলছেন যে তিনি টাকা পান না। যে ৬ হাজার ২০০ কোটি টাকা দিচ্ছেন সেই টাকার ৭৫ পারসেন্ট টাকা দিচ্ছেন না। এরমধ্যে আবার নন-প্লান এক্সপেনডিচার আছে।

এই ৬ হাজার ২০০ কোটি টাকার মধ্যে নন-প্ল্যান এক্সপেনডিচার ৪ হাজার ৫০০ কোটি টাকার মতোন এসে দাঁড়াচ্ছে। উন্নয়নের জন্য কত টাকা দিচ্ছেন? ১ হাজার ৫০০ কোটি টাকা। এই টাকা দিয়ে কি উন্নয়ন হবে? এই সমস্যা সঙ্কুল পশ্চিমবাংলায় এই টাকা দিয়ে কি হবে? লেবার ইন ওয়েস্টবেঙ্গলে আপনি দেখিয়েছেন ৪৮ লক্ষ মানুষ বেকার। এরপরেও আপনি অনুমোদন চাচ্ছেন? খরচের অনুমোদন দেব কী করে? পশ্চিমবাংলায় এত বেকার কেন? এইজন্য পশ্চিমবাংলার দুর্দশা হয়েছে, আপনারা ১৭।১৮ বছর ধরে ওয়ার্ক কালচার তৈরি করেতে পারেননি, নতুন শিল্পে বিনিয়োগ নেই, বিদেশি শিল্পপতিদের এই রাজ্যে আকর্ষণ করতে পারেননি। ১৭ বছর পর বিদ্যুতমন্ত্রী বলছেন এই রাজ্যে বিদ্যুত পরিস্থিতির উন্নতি হয়েছে। কিন্তু এই ১৮ বছর ধরে পশ্চিমবাংলাকে সর্বনাশ করে দিয়েছেন আপনি এবং প্রাক্তন অর্থমন্ত্রী মিলে। এই রাজ্যে এন. আর. আই আসছে না। দিল্লিতে পার্লামেন্টে শ্রীমতী মমতা ব্যানার্জি প্রশ্ন করেছিলেন এই পশ্চিমবাংলায় ১৯৯১, ১৯৯২ এবং ১৯৯৩ এই ৩ বছরে এন. আর. আইয়ের ইনভেস্টমেন্ট কত? বলা হয়েছিল, ১২ কোটি ৬৬ লক্ষ টাকা। লজ্জার কথা। এই যে এন. আর. আই আসছে না তার প্রধান কারণ হচ্ছে আপনাদের স্ববিরোধী নীতির জন্য। আপনারা রাস্তায় ডাঙ্কেল-এর বিরুদ্ধে মিছিল করবেন, রাস্তা বন্ধ করবেন, শ্রমিক কর্মচারিদের মধ্যে ওয়ার্ক-কালচার ফিরিয়ে আনতে চেষ্টা করবেন না—এরফলে কি এই রাজ্যের উন্নতি হবে? মুখ্যমন্ত্রী জ্যোতি বসু ৪০০ দিনের বেশি বিদেশে বেড়িয়েছে। পৃথিবীর ইতিহাসে কোথায়ও এইরকম নজির আছে? সাড়ে ১২ কোটি টাকা ওনার বিদেশ সফরের জন্য খরচ হয়েছে। একটা মুখ্যমন্ত্রী ৪০০ দিনের বেশি বিদেশে যে বেড়িয়েছে তার হিসাব দিচ্ছেন না কেন? তার আত্মীয়-স্বজন নিয়ে বিদেশে বেড়িয়ে এসেছেন সাড়ে ১২ কোটি টাকা খরচ করে আর তার বিনিময়ে এন. আর. আই ইনভেস্টমেন্ট ১২ কোটি ৬৬ লক্ষ টাকা গত ৩ বছরে। কেন টাকা দেব? ফরেন ইনভেস্টমেন্টের কি প্রোপোজাল আছে? কত টাকার আছে? মহারাষ্ট্রে আছে ১.৪ লক্ষ টাকার উপর অর্থাৎ হাজার কোটি টাকা মহারাষ্ট্রের প্রোপোজাল রয়েছে। আর আমাদের রাজ্যে মাত্র ১২ কোটি ৬৬ লক্ষ টাকা। এটা আমাদের দুর্ভাগ্য। মুখ্যমন্ত্রী বলছেন, মিটিং করছেন, বিভিন্ন শিল্পপতিদের সঙ্গে বসছেন অথচ কোনও এন. আর. আই এই রাজ্যে আসছে না। ওরা যে আসছে না এই বেকারত্বই তার প্রমাণ করে দিচ্ছে। এই রাজ্যের স্বাস্থ্যের লক্ষ্মণ কি রকম তা এই রাজ্যের বেকারি দেখেই প্রমাণ হয়ে যাচ্ছে। এর পরে দুটি বিষয় আছে, ইলেকশন ক্যাম্পেনে কাজে লাগান, হলদিয়া বক্রেশ্বরের কথা বলে আপনারা ভোট করেছেন। কত টাকা দিয়েছেন? কত টাকা দিয়েছেন, হলদিয়া, বক্রেশ্বরের জন্য এবং আত্মমর্যাদা এই রকম অনেক কিছু বলে মানুষকে ক্ষ্যাপালেন, এখন তো আত্ম মর্যাদার কথা বলছেন না? বিদেশি শিল্পপতিকে ধরে আনার চেষ্টা করছেন। গোয়েঙ্কা চলে গেল, টাটা আপনাদের গুডবাই করেছে। টাটা, বিড়লা, গোয়েঙ্কারা আপনাদের সঙ্গে বসে চা খাবে, ভাল ভাল বক্তব্য রেখে বলবে যে আপনারা খুব ভাল লোক, কিন্তু আপনাদের সঙ্গে ব্যবসা করবে না। কেন করবে, কারণ আপনাদের নৈতিক স্ববিরোধীতার জন্য ব্যবসা করবে না। রাস্তায় রাস্তায় ভোটের জন্য ডাঙ্কেল, গ্যাট চুক্তি নিয়ে চিৎকার

করেছেন, আর এখানে বলছেন ভারতবর্ষের উদার অর্থনীতির সুযোগ নিতে হবে, এই হচ্ছে স্ববিরোধিতা। মাননীয় মুখ্যমন্ত্রীর অনেক বয়স হয়েছে, পরিবর্তিত পরিস্থিতিতে সুযোগ নিতে হবে, এই কথা বলছেন, পুরোপুরি বলতে পারছেন না, লজ্জা করছে, বলছেন পরিবর্তিত পরিস্থিতির পূর্ণ সুযোগ গ্রহণ করতে হবে। ব্যবসার পূর্ণ সুযোগ নিতে হবে, ব্যবসা আসবে তা না হলে রাস্তায় ডাঙ্কেল প্রস্তাব নিয়ে

[3-55 – 4-05 p.m.]

ভোটের জন্য মিছিল করবেন, আর বিধানসভায়, রাইটার্স বিল্ডিংসে মুখ্যমন্ত্রী থাকবেন এই পরস্পর বিরোধী নীতি আমাদের দেশে হতে পারে না। মহারাষ্ট্র, গুজরাট, বিহার, উড়িষ্যায় শিল্প হবে, পশ্চিমবঙ্গে শিল্প হবে না। কেবলমাত্র স্ববিরোধী নীতির জন্য পিছিয়ে আছে। অ্যাপ্রোপ্রিয়েশন হল না, দুটো অর্থাৎ দুটি প্রোজেক্টে ৩০ কোটি টাকা দিচ্ছে, আর কি হয়েছে? ব্যবসা আমাদের রাজ্যে পিছয়ে যাচ্ছে, কোনও একটা পত্রিকায় দেখছিলাম বেঙ্গল চেম্বার অফ কমার্স কি বলছে, ব্যবসায়ীদের পক্ষ থেকে বলা হচ্ছে যে ১৫ বছরে এই রাজ্যের কোনও উন্নয়ন আপনারা করতে পারেননি। আপনাদের জন্য এই রাজ্যের ওয়ার্ক কালচার নষ্ট হয়ে গেছে, প্রোডাকশনের উপর কোনও চিন্তা ভাবনা করা হয়নি, এই কারণের জন্য আমাদের রাজ্য মূল অর্থনীতি থেকে পিছিয়ে আছে, এ ছাড়া পশ্চিমবঙ্গের লোকে কি বলে? লোকে বলে ২/৩টি জায়গায় আপনারা সফল হয়েছে, একটি হচ্ছে এই শ্লোগান উঠেছে বাইরে যে বাপ বেটাকে ইয়ে সরকার, ইয়াদ করেগা বরাবর।' মাননীয় মুখ্যমন্ত্রী বয়স্ক ব্যক্তি, দীর্ঘদিন ধরে মুখ্যমন্ত্রীত্ব চালাচ্ছেন। আর একজনের ব্যবসা ফুলে ফেঁপে উঠছে সম্পদ বাড়ছে, এ ছাড়া এ রাজ্যে আর কিছু করতে পারেননি। এখানে একজন আর. এস. পি. বন্ধুরা আগে বলেছেন দীর্ঘদিন ধরে কংগ্রেস খুন খারাপী করেছেন তারপর ভাল পরিস্থিতি হয়েছে, আমি বলি ৩টে কমিশন বলেছিল, চক্রবর্তী, শর্মা, সরকার এবং বসু কমিশন। মাননীয় অসীমবাবু প্রমাণ করতে পারবেন, ৩টে কমিশনে একজন কংগ্রেসকেও অভিযুক্ত করতে পারেননি। আপনাদের এ ভাঙ্গা টেপরেকর্ডার বাজিয়ে চলেছেন নিজেদের অপদার্থতা ঢাকবার জন্য। পুরনো কাগজগুলি পড়বেন। মাননীয় অসীমাবাবু ১৯৬৬-৬৭ সালের কাগজ খুলে দেখুন। আজকের মুখ্যমন্ত্রী তখন সেদিন বলেছিলেন, 'আমরা যদি ক্ষমতায় আসি এক দানা চালও কেন্দ্রীয় সরকারের কাছ থেকে নোব না, আমাদের উৎপাদিত চালে আমরা চালাব। আজকে কেন বলছেন যে কেন্দ্র দিচ্ছে না। পুলিশের ব্যাপারে, মাননীয় মুখ্যমন্ত্রী নিজে বলেছেন হ্যাঁ, খুনের ঘটনা বেড়েছে। খুন, ডাকাতি, নারী লাঞ্ছনা, ইভটিজিং আজকে চরম পর্যায়ে পৌঁছে গেছে। স্কুল, রাস্তাঘাট, এমন কি হাসপাতালে চিকিৎসা,
ইভটিজিং আজকে চরম পর্যায়ে পৌঁছে গেছে। স্কুল, রাস্তাঘাট, এমন কি হাসপাতালে চিকিৎসা
হচ্ছে না। নূতন স্কুলের অনুমোদন ৩ বছর ধরে দিচ্ছেন না। এইসব দেখেও যদি এই অ্যাপ্রোপিয়েশন বিলকে সমর্থন করতে হয় এবং চেয়ে দুর্ভাগ্য আর কিছু নেই, সেজন্য এই বিলকে সমর্থন করতে পারছি না, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

## 67th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I now present the 67th Report of the B.A. Committee as follows :

27.06.1994 : Monday

(i) The Bengal Boad of Revenue (Amendment) Bill 1994 (Introduction, Consideration and Passing) .. 1/2 Hour

(ii) The West Bengal Municipal Corporation Laws (Third Amendment) Bill, 1994 (Introduction, Consideration and Passing) .. 1 Hour

(iii) The West Bengal Municipal Elections Bills, 1994 (Introduction, Consideration and Passing) .. 1 Hour

(iv) The West Bengal Municipal (Second Amendment) Bill, 1994 (Introduction, Consideration and Passing) . 1/2 Hour

(v) The Calcutta Municipal Corporation (Second Amendment) Bill, 1994 (Introduction, Consideration and Passing) .. 1/2 Hour

(vi) The Howrah Municipal Corporation (Second Amendment) Bill, 1994 (Introduction, Consideration and Passing) .. 1/2 Hour

(vii) The Durgapur Municipal Corporation Bill, 1994 (Introduction, Consideration and

| | | |
|---|---|---|
| | Passing) | .. $^1/_2$ Hour |
| 29.06.1994 : Tuesday | (i) The West Bengal Boad of Madrasah Education Bill, 1994 (Introduction, Consideration and Passing) | .. $1^1/_2$ Hour |
| | (ii) The West Bengal Scheduled Castes & Scheduled Tribes (Introduction, Consideration and Passing) | .. 1 Hour |
| | (iii) The West Bengal Sheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services & Posts) (Amendment) Bill, 1994 (Introduction, Consideration and Passing) | .. 1 Hour |
| | (iv) The West Bengal Public Libraries (Amendment) Bill, 1994 (Introduction, Consideration and Passing) | .. 1 Hour |
| 29.06.1994 : Wednesday | (i) The West Bengal Board of Madrasah Education Bill, 1994 (Introduction, Consideration and Passing) | .. $1^1/_2$ Hour |
| | (ii) The West Bengal Sales Tax Bill, 1994, as reported by the Select Committee (Consideration and Passing) | .. $1^1/_2$ Hour |
| | (iii) Discussion on the statement made by the Chief Minister under rule 346 of the Rules of Procedure & Conduct of Business in the West Bengal Legislative Assembly, on 7.06.94 | .. 2 Hours |

I now request the Parliamentary Affairs Minister to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 67th Report of the Business Advisory Committees as presented in the House, be agreed to.

The motion was then put and agreed to.

## LEGISLATION

**শ্রী বীরেন ঘোষ ঃ** মিঃ স্পিকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী সভায় যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল পেশ করেছেন তাকে আমি সম্পূর্ণভাবে সমর্থন জানাচ্ছি। এখানে বিরোধী দলের বন্ধুরা বিরোধিতা করবার জন্যই এই বিলের বিরোধিতা করলেন। তাঁরা নাকি এই বিলকে সমর্থন করতে পারছেন না, কারণ এই বিলের মধ্যে সবটাই নাকি হতাশা দেখেছেন। একটু আগে শোভনদেববাবু যা বলছিলেন সেটা একটু সংশোধন করে নিলে ভাল হত, কারণ কেন্দ্রীয় সরকারের গৃহীত নীতির ফলে যখন গোটা দেশ গঙ্গাযাত্রীর পথে চলছে তখন সেই স্রোতের বিরুদ্ধে দাঁড়িয়েছে আমাদের এই রাজ্য। কেন্দ্রের গৃহীত নীতির ফলে গোটা দেশের অর্থনীতি যখন বিপর্যস্ত হয়ে পড়েছে সেই বিপর্যস্ত অর্থনীতির মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী একটা বিকল্প পথের সন্ধান দিয়েছেন। ঐ বিরুদ্ধে স্রোতের মুখে দাঁড়িয়ে হাল ঠিক রাখতে যে পথের সন্ধান আমাদের রাজ্যে দেওয়া হয়েছে সেটা আজকে গোটা দেশের গ্রহণীয় হওয়া উচিত। আজকে কেন্দ্রীয় সরকারের নয়া অর্থনীতির আক্রমণকে প্রতিরোধ করে এই রাজ্যের জনগণকে কিছু সহায়তা দেবার স্বার্থে আমাদের এখানে উন্নয়নমূলক কাজকর্ম চলছে। কিন্তু কিছুদিন ধরে দেখতে পাচ্ছি, রাও সরকারের তিন বছর পূর্তি উৎসবকে কেন্দ্র করে কেন্দ্রীয় সরকার সরকারি অর্থ অপচয় করে নানা অনুষ্ঠান করছেন। তাঁরা তিন বছর পূর্ণ করেই নানান উৎসব পালন করছেন, কিন্তু তিন বছরের সাফল্য কি বড় সাফল্য? তাদের অন্যতম সাফল্য হচ্ছে শেয়ার কেলেঙ্কারী, অন্যতম সাফল্য হচ্ছে ডাঙ্কেল প্রস্তাব মেনে নিয়ে দেশকে বিদেশের কাছে বাধা দেওয়া এবং বর্তমানে চিনি কেলেঙ্কারী। আজকে নানা কলঙ্কের আবর্তে পড়ে রাও সরকার যখন নাজেহাল হচ্ছেন তখন এখানে বিরোধী দলের বন্ধুরা পশ্চিমবঙ্গের উন্নয়ন সম্পর্কে কটাক্ষ করছেন! গোটা দেশটাকে কোথায় নিয়ে যাচ্ছেন তাঁরা? গোটা দেশটাকে বাঁধা দিয়ে, বিক্রি করে দিয়ে যেভাবে ঋণের জ্বালে জড়িয়ে দেওয়া হয়েছে তার থেকে বেরিয়ে আসা যেমন রাও সরকারের পক্ষে সম্ভব নয়, তেমনি তার ফলে গোটা দেশের সঙ্গে পশ্চিমবঙ্গও সঙ্কটে পড়তে বাধ্য হয়েছে। কিবাবে দেশটাকে ঋণের জ্বালে জড়িয়ে দিয়েছেন সেটা আমরা দেখেছি।

[4-05 – 4-15 p.m.]

১৯৯০-৯১ সালে যখন রাও সরকার এসেছে সেই সময়ে বিদেশি ঋণ নিয়েছিলেন ১ লক্ষ

৬৩ হাজার কোটি টাকা। মাত্র ২ বছরের মধ্যে, ১৯৯২-৯৩ সালে সেটা বেড়ে হয়েছে ২ লক্ষ ৮১ হাজার কোটি টাকা। এইভাবে তারা দেশকে ঋণের জালে জড়িয়ে দিয়েছেন। বিদেশি সংস্থার কাছ থেকে, আন্তর্জাতিক ধনভান্ডার থেকে এই ঋণ নেওয়ার ফলে তাদের যে আরোপিত ঋণের শর্ত, সেই ঋণের শর্তগুলি মানতে গিয়ে গোটা দেশের শিল্প, কৃষি সব কিছু আজকে ধ্বংসের পথে নিয়ে যাওয়া হয়েছে। সেখানে দাঁড়িয়ে সোনার পাথরের বাটির মতো আমরা পশ্চিমবঙ্গে সার্বিক উন্নয়ন খুঁজে বেঁড়াচ্ছেন। আজকে পশ্চিমবাংলা নির্দিষ্টভাবে সাম্রাজ্যবাদীদের নির্দিষ্ট যে পথ সেই পথে যেতে অস্বীকার করার জন্য তারা আজকে নাকি উন্নয়ন দেখতে পাচ্ছেন না। তাদের উন্নয়ন দেখতে হবে সাম্রাজ্যবাদীদের চশমাটাকে পরে, সেই কথাই কংগ্রেসদের বন্ধুরা বলা চেষ্টা করেছেন। গোটা দেশের মোট জাতীয় উৎপাদনের ৪০ শতাংশ বিদেশি ঋণ। এই যদি হয় তাহলে সেটাতে এলার্জি পজিশন এসে যায়। আজকে গোটা দেশের জাতীয় উৎপাদনের ৪০ শতাংশ ঋণ নিয়ে দেশকে একটা অস্বাভাবিক অবস্থার মধ্যে ফেলে দিয়েছেন। অনেক সময়ে বোঝানো হয় যে টানাটানির বাজারে ঋণ নিয়ে সেই টাকায় কিছু উন্নয়ন করা হবে। ঋনের টাকায় উন্নয়ন হবে, কিন্তু তার ফলশ্রুতি কি? ঋণের যে শর্ত ঋণ নিয়ে তাতে উন্নয়ন করা দূরের কথা, ঋণ শোধ করতে গিয়ে আমাদের তহবিল থেকে টাকা চলে যাচ্ছে। আমি একটা পরিসংখ্যান দিলে সেটা বুঝতে পারবেন। ১৯৯২-৯৩ সালে আমাদের দেশের সরকার ঋণ নিয়েছিল ৪.৭৬ বিলিয়ন ডলার। আর ঐ ঋণ শোধ করতে আমাদের দিতে হয়েছে ৮.১৭ বিলিয়ন ডলার। অর্থাৎ ডাবল টাকা আমাদের তহবিল থেকে চলে গেছে। সুতরাং ঋণের টাকার উন্নয়ন করার যে কথা আপনারা ভাবেন, সেটা করা যায় না। আজকে ঋণের যে শর্ত তাতে গোটা দেশকে ধ্বংসের দিকে নামিয়ে দেওয়া হয়েছে এবং তার থেকে পশ্চিমবঙ্গ বাইরে নয়। আজকে ঋণের শর্ত হিসাবে বিদেশিদের জন্য উদার আমদানি নীতির সমস্ত দরজা খুলে দেওয়া হয়েছে। ভারতবর্ষে দীর্ঘদিন ধরে বিদেশি সাম্রাজ্যবাদীরা যাতে লুঠ করতে না পারে, সেটা যাতে বন্ধ করা যায়, তার জন্য যে রক্ষা কবজের ব্যবস্থা ছিল সেটাকে খুলে দেওয়া হয়েছে। আজকে আমদানি শুল্ক হ্রাস করা হয়েছে কয়েক দফায়। আর বাজেটে ২ হাজার ২৪২ কোটি টাকার আমদানি শুল্ক কমিয়ে দেওয়া হয়েছে। অন্য দিকে আমাদের দেশের কারখানায় যে জিনিস তৈরি হচ্ছে, সেই জিনিসের উপরে প্রোডাকশন ট্যাক্স ফেলে দেওয়া হচ্ছে। উৎপাদন শুল্ক ফেলে দিয়ে আমাদের দেশের কারখানাগুলিকে শেষ করে দেওয়া হচ্ছে। আর সেখানে দাঁড়িয়ে তারা বলছেন যে, পশ্চিমবঙ্গের কারখানা হবেনা, শিল্প হবে না, বিদেশের দরজা খুলে দাও, তাদের আমদানি শুল্ক মকুব করে দাও, সেখান থেকে তারা এসে আমাদের দেশের বাজার দখল করে নেবে। আর আমাদের দেশের কারখানাগুলিকে শেষ করে দেওয়া হচ্ছে। আর সেখানে দাঁড়িয়ে তারা বলছেন যে, পশ্চিমবঙ্গের কারখানা হবে না, শিল্প হবে না, বিদেশের দরজা খুলে দাও, তাদের আমদানি শুল্ক মকুব করে দাও, সেখান থেকে তারা এসে আমাদের দেশের বাজার দখল করে নেবে। আর আমাদের কারখানায় যে জিনিস তৈরি হবে তার উপরে উচ্চহারে প্রোডাকশন ট্যাক্স ফেলে দিতে দিয়ে, আর কস্টিং বাড়িয়ে দেওয়া হবে। এর ফলে আমাদের দেশের মাল

বাজারে বিক্রি হবে না, ওদের মালগুলি আমাদের কিনতে হবে। এক একটা করে ভারতীয় মুদ্রা বিদেশিরা নিয়ে চলে যাবে। আমাদের ভাবতে লজ্জা হয় যে, এই বিধানসভায় দাঁড়িয়ে এই সমস্ত দেশোদ্রোহিরা এই সমস্ত কাজের সাফাই গাইছেন। এদের মনে রাখতে হবে যে, আগামী প্রজন্মের কাছে এই সমস্ত বন্ধুদের বিশ্বাসঘাতকতা করার জন্য জবাবদিহি করতে হবে। আমরা সেই ভারতবর্ষের মানুষ, যে ভারতবর্ষ দীর্ঘদিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াই করেছে, ব্রিটীশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে গোটা দেশের মানুষ স্বাধীনতার জন্য সংগ্রাম করেছিল, সেই ঐতিহ্যবাহি ভারতবর্ষের মধ্যে দাঁড়িয়ে নয়া বিশ্বাসঘাতকের দল আজকে দেশকে বিক্রি করে দিচ্ছে এবং দেশের শিল্প, কৃষি সমস্ত ধ্বংস করে দিচ্ছে, বিক্রি করে দিচ্ছে বিদেশি সাম্রাজ্যবাদের কাছে। আর এরা নির্লজ্জভাবে এই অ্যাসেম্বলি ফ্লোরে দাঁড়িয়ে তাদের জন্য সাফাই গাইছেন। এই সেই ভারতবর্ষ, যে ভারতবর্ষে একদিন ইস্ট ইন্ডিয়া কোম্পানি ব্যবসার নাম করে এসে আমাদের দেশের স্বাধীনতাকে লুঠ করেছিল। সেদিন বিশ্বকবি আক্ষেপ করে বলেছিলেন, 'বণিকের মানদণ্ড পোহালি শর্বরী রাজদন্ড রূপে দেখা দিল।' আজকে তারা আবার আমাদের সেই জায়গায় পৌঁছে দিচ্ছেন। এই উদার আমদানি নীতির নামধারী ঐ বিদেশি সাম্রাজ্যবাদীরা আমাদের দেশকে লুঠ করতে আসছে এবং আস্তে আস্তে আমাদের রাষ্ট্র ক্ষমতায় তারা হস্তক্ষেপ করছে। আমরা দেখছি যে আমাদের দেশের অর্থনীতি কি হবে, আমাদের শিল্প নীতি কি হবে, তা আমাদের দেশের স্বাধীন সরকারের ঠিক করার অধিকার নেই। দিল্লিতে ক্যাম্প করে বসে আই. এম. এফ-এর অফিসাররা, তারা ঠিক করে দিচ্ছে যে আমরা কোন জিনিস আমদানি করব, আর কোন জিনিস রপ্তানি করব। আমাদের স্বাধীন সরকারে সেই অধিকার নেই। এটা সাম্রাজ্যবাদীরা ঠিক করে দিচ্ছে, আর তাদের সাফাই গাইছেন আমাদের কংগ্রেসি বন্ধুরা।

ওরা ঠিক করে দিচ্ছে, সাম্রাজ্যবাদীরা ঠিক করে দিচ্ছে। তাদেরই সাফাই গাইছেন আমাদের এই কংগ্রেসি বন্ধুরা। এই বাজেটের আগে আই. এম. এফ-এর নির্দেশে রাতের অন্ধকারে প্রশাসনিক নির্দেশ বলে দ্রব্যমূল্য বৃদ্ধি ঘটিয়ে দেশের মানুষের উপর থেকে তুলে নেওয়া হল। দ্রব্যমূল্য কয়েক গুণ বাড়িয়ে দেওয়া হল। এই অবস্থায় দাঁড়িয়ে আপনারা বলছেন কেন এখানে জিনিসের দাম বাড়ছে, কেন মানুষের কষ্ট বাড়ছে। আমি একটা পরিসংখ্যান এখানে তুলে ধরছি। রাও সরকার যখন এলেন তখন রেশনে চালের দাম ছিল ২.৮৯ টাকা। এখন রেশনে সেই চালের দাম হয়েছে ৫.৩৭ টাকা। রাও সরকার প্রথমে যখন এলেন তখন রেশনে গমের দাম ছিল ২.৭৩ টাকা, আজকে রেশনে গমের দাম হচ্ছে ৪.০২ টাকা। রাও সরকার যখন প্রথমে যখন এলেন তখন রেশনে চিনির দাম ছিল ৫.২৫ টাকা আর এখনও রেশনে চিনির দাম হয়েছে ৯.০৫ টাকা। পেট্রোল ডিজেদের দাম বাড়ানো হয়েছে। রাও সরকারের প্রথম অবস্থায় পেট্রোলের দাম ছিল ১২.৫৩ টাকা, এখন সেই পেট্রোলের দাম ১৭.৭০ টাকা। ডিজেলের দাম ছিল ৫.২১ টাকা, সেই ডিজেলের এখন দাম হচ্ছে ৭.২৩ টাকা পার লিটার। রান্নার গ্যাস, রাও সরকারের প্রথম অবস্থায় ছিল ৫৮.৮০

টাকা পার সিলিন্ডার, এখন সেই রান্নার গ্যাসের দাম হয়েছে ১০৫.৮০ টাকা। এ ছাড়া কৃষিতে অন্যতম প্রয়োজনীয় জিনিস সার, তার দাম কয়েক গুণ বাড়ানো হয়েছে। গতকাল আলোচনার সময় সৌগতবাবু বললেন সারের উপর ভর্তুকি তোলা হয় নি। আজকে যে প্রচার হচ্ছে সেটা সি. পি. এম-এর অপপ্রচার। সারের উপর ভর্তুকি তোলা না হলে সারের দাম বেড়ে গেল কেন? রেশনে খাদ্য শস্যের দাম বাড়ছে, কারণ তার উপর ভর্তুকি তুলে নেওয়া হচ্ছে। সারের উপর নিয়ন্ত্রণ যেটা ছিল সেটা তুলে নেওয়ার ফলে ৩০ শতাংশ দাম সারে বেড়ে গেছে। সেইসময় আপনারা বলেছিলেন যে ইউরিয়ার উপর দাম বাড়ানো হবে না, নিয়ন্ত্রণ তোলা হবে না। অনেক হইচই করার পর ১০ পারসেন্ট কমিয়ে ২০ পারসেন্ট করা হল। তারপর আবার ৩০ শতাংশ দাম বাড়িয়ে দেওয়া হল সমস্ত নিয়ন্ত্রণ তুলে দিয়ে ব্যবসাদারদের হাতে তুলে দিয়ে। আমাদের এখানে সার কারখানা বন্ধ করে দেওয়া হল, দুর্গাপুর সার কারখানা বন্ধ করে দেওয়া হল, হলদিয়া সার কারখানা উৎপাদনের মুখ বন্ধ করে দেওয়া হল। বিদেশ থেকে সার আসবে এটা হল আই. এম. এফ-এর শর্ত, গ্যাট চুক্তির ফলশ্রুতি। আপনারা অস্বীকার করছেন সারের উপর ভর্তুকি তোলা হয়নি, চাষের ক্ষতি হয়নি। এখানে এসে আপনারা নিলর্জ্জভাবে তাদের সমর্থন করে যাচ্ছেন, তাদের সাফাই গাইছেন এবং বলছেন পশ্চিমবাংলায় নাকি কিছু হচ্ছে না। অর্থমন্ত্রী বিকল্প বাজেট প্রস্তাব দিয়েছেন। উনি বলেছেন ওনারা তাঁদের বাজেটের মাধ্যমে যেখানে যেখানে আঘাত দিয়েছে আমরা চ্যালেঞ্জ হিসাবে তাদের পাশে দাঁড়াতে চাই। আমদানি সামগ্রির উপর শুল্ক কমিয়ে দিয়ে উৎপাদিত দ্রব্যের উপর শুল্ক বসিয়ে দেশের শিল্প সর্বনাশ করে দিচ্ছে কেন্দ্রীয় সরকার। আমাদের অর্থমন্ত্রী বাজেট ভাষণে বলেছেন আমরা দেশীয় শিল্পের পাশে দাঁড়াতে চাই। কেন্দ্রীয় সরকারের সাম্রাজ্যবাদী তোষণ নীতি, পুঁজিবাদী তোষণ নীতির বিরুদ্ধে বিকল্প নীতি হিসাবে দেশীয় কারখানাগুলিকে সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে সহায়তা দিতে চায়। বেশ কিছু জায়গায় বিক্রয় কর কমিয়ে দেওয়া হয়েছে। ঔষধ শিল্পে বিক্রয় কর কমিয়ে দেওয়া হয়েছে, চর্মশিল্পে বিক্রয় কর কমিয়ে দেওয়া দেওয়া হয়েছে। কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার ছাতা শিল্পের উপর আঘাত হেনেছে। আমাদের অর্থমন্ত্রী সেই ছাতা শিল্পকে বাঁচাবার জন্য দেশীয় শিল্পকে রক্ষা করার জন্য। এটা পশ্চিমবঙ্গ সরকারের একটা চ্যালেঞ্জ। কেন্দ্রীয় সরকারের জনবিরোধী নীতির বিরুদ্ধে চ্যালেঞ্জ জানিয়ে পশ্চিমবাংলার অগ্রগতি ঘটছে। আমরা দেখতে পাচ্ছি এই অগ্রগতির প্রধান চাবি-কাঠি হল ভূমিসংস্কার এই ভূমিসংস্কারের মধ্যে দিয়েই সাফল্যের যাত্রা শুরু হয়েছে। সেই ভূমিসংস্কারের মধ্যে দিয়ে ২১ লক্ষ মানুষকে জমি বন্টন করা সম্ভব হয়েছে। এখানে একর ভিত্তিক উৎপাদন বেড়েছে এবং তাকে সাহায়তা দেবার ফলে সর্বভারতীয় গড় যেখানে ৩.১ শতাংশ সেখানে আমাদের ৬.৩ শতাংশ।

[4-15—4-25 p.m.]

এটা অস্বীকার করার উপায় নেই। জাতীয় নমুনা সমীক্ষা থেকে এটা দেখা যায় যে গোটা ভারতবর্ষের মধ্যে চাল উৎপাদনে, আলু উৎপাদনে এবং মৎস্য উৎপাদনে একটা

উল্লেখযোগ্য অবদান আমরা রাখতে পেরেছি। কৃষিজাত সমস্ত উৎপাদন বৃদ্ধি হয়েছে। মৎস্য উৎপাদন, বনসৃজন এবং ক্ষুদ্রশিল্পের ক্ষেত্রে যে অগ্রগতি হয়েছে, এই সবের মধ্যে দিয়ে ব্যাপক কর্মসংস্থান হয়েছে। আজকে ওঁরা বলে গেলেন যে পশ্চিমবাংলায় বেকার নাকি বেড়ে গিয়েছে। গোটা ভারতবর্ষে কি বেকার নেই, সবই কি এই পশ্চিমবাংলায়? কিছুক্ষণ আগে অতীশবাবু বলে গেলেন যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নিয়োগ হচ্ছে না। না, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে কংগ্রেস আমলে কেউ চিনত না। বামফ্রন্ট সরকারের গৃহীত নীতির ফলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে সব নিয়োগ হচ্ছে। বিকেন্দ্রীকৃত ব্যবস্থার মধ্যে দিয়ে, পঞ্চায়েত এবং পুরসভার নির্বাচনের মধ্যে দিয়ে ৫০ শতাংশ অর্থ জনগণকে সাথে নিয়ে আজকে যেভাবে আমরা এগিয়ে যাচ্ছি, সেই সাফল্যকে ওরা নস্যাৎ করে দিতে চান। আমাদের সাফল্য এগিয়ে যাবে। এখানে ওঁরা পুলিশ খাতে বরাদ্দ বৃদ্ধি হওয়ায় নিন্দা করছেন। পুলিশ খাতে ব্যয় বরাদ্দ বাড়বে না? কংগ্রেসে কংগ্রেসে মারামারি হবে—এই তো খবরের কাগজে দেখা যাচ্ছে যে কংগ্রেস কর্মীর হাতে নিহত হওয়ায় একজনের ফাঁসী হয়েছে—পুলিশ খাতে ব্যয় বরাদ্দ বাড়বে না? আমি এই বিলকে পুনরায় সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আজকে ব্যয় বরাদ্দ বিলের অনুমোদনের জন্য যে প্রস্তাব এসেছে, তার বিতর্কে আমি অংশ নিয়ে কিছু বলতে চাই। অনুমোদন তো আমাদের দিতেই হবে। না নাহলে আপনাদের, আমাদের এবং মন্ত্রীদের মাইনে হবে না। **(হাসির রোল শোনা যায়)** কিন্তু এই অনুমোদন চাইতে গিয়ে মাননীয় অর্থমন্ত্রী অনেকগুলো কথা বলেছেন। আমাদের পক্ষ থেকে অনেক কথা বলা হয়েছে, বিভিন্ন দফায়ারি আলোচনায় আমরা বলেছি। মাননীয় অর্থমন্ত্রী সেই একঘেয়ে উত্তর দিয়েছেন, আমরা তাঁর কাছ থেকে একই উত্তর পেয়েছি। এখানে বিস্তারিতভাবে বলার স্কোপ কম। আমি মাননীয় অর্থমন্ত্রীকে কতকগুলো প্রশ্ন করব যেগুলো নিয়ে আপনারা বিভিন্ন সময়ে দাবী করতেন, মুভমেন্ট করতেন, যে আন্দোলনের মধ্যে দিয়ে এখানে এসেছেন, সেগুলোর উপরে ভিত্তি করে কয়েকটি প্রশ্ন করব। অনেকে এখানে বলেছেন, যেমন, শিক্ষকদের পেনসনের ব্যাপারে। এখানে যাঁরা শিক্ষক আন্দোলনের সঙ্গে জড়িত ছিলেন, তাঁরা বিভিন্ন সময়ে এই কথা বলতেন। আজকে ১৭ বছর ধরে আপনারা ক্ষমতায় আছেন এবং আপনি দুটো টার্ম এখানে অর্থমন্ত্রী হয়ে আছেন, কিন্তু আপনি পারলেন না। শিক্ষকদের পেনসন পদ্ধতির সরলীকরণ করতে পারলেন না। যার ফলে দেখা যাচ্ছে যে মাসের পর মাস যে পেনসন দেবার কথা সেটা পাওয়া দূরের কথা, সংশ্লিষ্ট শিক্ষকরা পেনসন না পেয়ে ডি. আই. অফিসে অফিসে ঘুরছেন। দেখা যাচ্ছে যে সেই শিক্ষক মারা যাচ্ছেন, পেনসন আর তিনি পাচ্ছেন না। সত্যপ্রিয় রায়, অনিলা দেবীকে নিয়ে আপনারা আন্দোলন করেছিলেন যে শিক্ষকদের ৬৫ বছর পর্যন্ত চাকুরি করার অধিকার দিতে হবে। আজকে কী কারণ ঘটল? কংগ্রেস আমলে যে আন্দোলন করেছিলেন ৬৫ বছর পর্যন্ত শিক্ষকরের চাকুরির মেয়াদ রাখতে হবে, ক্ষমতায় আসার পর কি কারণে তা ৬০ বছর

করলেন? এই ব্যাপারে সি পি এম আইসোলেটেড হয়ে যাচ্ছে যে সমস্ত শিক্ষকদের নিয়ে এই ব্যাপারে আন্দোলন করেছিলেন, আজকে তাঁরা ক্রিটিসাইজ করছেন। এটা নিয়ে তাঁরা আজকে আন্দোলন করতে বাধ্য হচ্ছেন। শরিক দলের সদস্যরা এটা নিয়ে আন্দোলন করতে বাধ্য হচ্ছেন। এখানে সরকার পক্ষের শরিক দলের সদস্যরা আপনাদের বিরুদ্ধে কথা বলতে বাধ্য হচ্ছেন। আপনারা এটা কেন করলেন? আপনারা যখন বিরোধী পক্ষে ছিলেন তখন কংগ্রেস সরকারের বিরুদ্ধে আন্দোলন করেছিলেন। কিন্তু ক্ষমতায় এসে শিক্ষকদের চাকুরির মেয়াদ ৬৫ বছর থেকে পাঁচ বছর কমিয়ে দিলেন। এখানে মাননীয় সদস্য বলছিলেন যে সংখ্যালঘুরা চাকুরি পাচ্ছে না। আমি সেই কথায় যাচ্ছি না। বর্তমানে মেদিনীপুর, নদীয়া এবং হুগলিতে যে প্রাইমারি টিচারের অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে তাদের নাম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নিয়েছেন ঠিকই, কিন্তু টিচারদের ইন্টারভিউ যখন হচ্ছে, সেখানে কারা আছে? ইন্টারভিউ বোর্ডে কারা আছে?

সেখানে কংগ্রেসের কোনও এম. এল. এ. নেই, সিপিএমের এম. এল. এ. আছে সেই কমিটিতে, সেখানে ইন্টারভিউ এর কি অবস্থা হবে বুঝতেই পারছেন। হাইকোর্ট থেকে অর্ডার নিয়ে এসে সেখানে ইন্টারভিউ আপনাদের শুরু করতে হল। ইন্টারভিউ চলছে, সি. পি. এম.-এর এম. এল. এ. ইন্টারভিউ নিচ্ছে, ইন্টারভিউতে কি জিজ্ঞাসা করছে, তার নাম কি, তার বাবার নাম কি এইসব। এতে সাধারণ মানুষের কি চাকরি হবে বুঝতেই পারবেন। আজকে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে প্রাইমারী শিক্ষক নিয়োগের ক্ষেত্রে চরমভাবে দলবাজি আপনারা করছেন, আজকে সেখানে বেকার যুবকরা যে ভাবে যোগ্যতার ভিত্তিতে চাকরির আসা করে সেখানেও আপনারা দলবাজি করছেন। এই অবস্থায় মন্ত্রীদের মাইনে দেওয়ার জন্য আমাদেরকে এই বিল পাস করার অনুমতি দিতে হবে, মন্ত্রীদের মাইনে দেবেন বলে, এইরকম মিনিমাম ভদ্রতা পর্যন্ত আপনারা জানেন না। সাধারণ মানুষ যদি একজন মন্ত্রীকে চিঠি লেখেন তিনি উত্তর দেন না, এমন কি বিধায়ক বা সাংসদরা যদি লেখেন তাহলে উত্তর দেয় না। রাজ্য সরকারের মন্ত্রীরা জনপ্রতিনিধিদের চিঠির উত্তর দেওয়ার প্রয়োজন অনুভব করেন না। আপনারা কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে সমালোচনা করেন কেন্দ্রীয় সরকারের যে কোনও মন্ত্রীর কাছে যদি কোনও নাগরিক চিঠি লেখেন তার প্রাপ্তি স্বীকার করে তারা চিঠির উত্তর দেন, পরবর্তীকালে সেই ব্যাপারে যদি কোনও অ্যাকশন নেওয়া হয় সেটারও উত্তর তারা দেন। কিন্তু একটা রাজ্যের মন্ত্রীর থেকে ক্যাবিনেট মন্ত্রীর থেকে কেন্দ্রীয় মন্ত্রীরা অনেক ব্যস্ত, তারা নিজেরা চিঠির উত্তর দেয়, তার সেক্রেটারিকে দিয়ে নয়, সাধারণ মানুষকে তারা চিঠির উত্তর দিতে পারেন, জনপ্রতিনিধিদের তারা চিঠির উত্তর দিতে পারেন, সেখানে আপনারা সাধারণ মানুষের চিঠির উত্তর দেওয়া তো দূরের কথা একজন বিধায়কেরও চিঠির উত্তর দেন না। সেই সরকারের মাননীয় মন্ত্রীর ব্যয়বরাদ্দ কেন পাস করতে হবে! এই সরকারের আর্থিক নীতির ব্যাপারে আপনি এর আগে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেছেন, প্রত্যেকবার বলছেন যারা সরকারি কর্মচারী কোঅর্ডিনেশন কমিটিতে তাদের একটা দাবি ছিল

কেন্দ্রীয় হারে মহার্ঘভাতা দিতে হবে। আপনি গতবারে একটা প্রশ্নের উত্তরে বলেছিলেন কেন্দ্রীয় সরকারি কর্মচারী থেকে রাজ্য সরকারি কর্মচারিদের কত বেতন বেশি পায়, কি কি সুযোগ সুবিধা পায়, আমার এখানে স্পেসিফিক বক্তব্য হচ্ছে, বেতন বেশি পাচ্ছে কি পাচ্ছে না সেটা কথা নয়, তারা যেটা পাচ্ছে সেটা হচ্ছে তৃতীয় বেতন কমিশনের ভিত্তিতে। আপনারা এখনও ফোর্থ পে কমিশন বসাননি। কেন্দ্রীয় সরকার ফোর্থ পে কমিশন বসিয়েছেন, সেখানে তারা তার জন্য ১০০ টাকা অতিরিক্ত আপাতত দিচ্ছে। এখানে যখন ১০৪ শতাংশ ডি. এ. পাওয়া হয়ে গেছে, সেখানে আপনি ৯২ শতাংশ দিচ্ছেন, অর্থাৎ ১২ শতাংশ এখনও বাকি আছে। নিয়ম হচ্ছে ১০০ শতাংশ ডি. এ. হয়ে গেলে পে কমিশন বসানো কিন্তু আপনারা সেখানে কোনও কিছুই ঘোষণা করছেন না। আপনাদের সরকারের পক্ষ থেকে যেখানে বলেছিল কেন্দ্রীয় হারে মহার্ঘ্য ভাতা দিয়ে দেব অর্থাৎ ৮৭ সালের ১লা জুলাই থেকে কখনও ৪ মাস, কখনও ৮ মাস, কখনও ১৬ মাস এইভাবে দেখতে পাচ্ছি ১৯০ মাস ডি. এ. পাওনা হয়ে আছে।

[4-25 – 4-35 p.m.]

১৬শো কোটি টাকা যেটা রাজ্য সরকারি কর্মচারিদের পাওনা টাকা তার থেকে তাদের বঞ্চিত করলেন। আপনি অর্থমন্ত্রী হবার পর থেকে আজ পর্যন্ত রাজ্য সরকারি কর্মচারিদের ১৬শো কোটি টাকা মেরে দিলেন। কাজেই কি করে এই অবস্থায় আপনি অর্থমন্ত্রী হিসাবে কৃতিত্ব দাবি করতে পারেন তা আমরা বুঝতে পারছি না। যেখানে আপনাদের দল থেকেই আপনারা এক সময় দাবী করতেন যে কেন্দ্রীয় সরকারি কর্মচারিদের হারে রাজ্যসরকারি কর্মচারিদের ডি. এ. দিতে হবে সেখানে তখন আপনারা কি চিন্তা না করেই একথা বলেছিলেন? তাহলে বুঝতে হবে আপনাদের দূরদর্শিতার অভাব ছিল, সেদিন আপনারা সিদ্ধান্তটা সঠিকভাবে নিতে পারনেনি। অন্ধ কংগ্রেস বিরোধিতার জন্যই তাহলে সেদিন আপনারা এইসব কথাবার্তা বলেছিলেন। সরকারি কর্মচারিদের কাছে সেই প্রতিশ্রুতি আপনারা রাখতে পারেননি। আজকে তাদের ১২ পারসেন্ট ডি. এ. দিচ্ছেন না এবং চতুর্থ পে কমিশনের ঘোষণাটাও করতে পারছেন না। স্যার, পুলিশ দপ্তর নিয়ে কিছু বলতে গেলেই ওরা ক্ষিপ্ত হয়ে ওটেন কারণ এটা মাননীয় মুখ্যমন্ত্রীর দপ্তর। আজকে রাজ্যের পুলিশ প্রসাসন কোথায় এসে দাঁড়িয়েছে সে কথা আর বলার অপেক্ষা রাখে না। তারা যে দলবাজি করছেন সেটা আমি এখন বড় করে দেখাতে চাই না কারণ আপনাদের রাজনৈতিক চিন্তাধারা ও মানসিকতা যা তাতে পুলিশকে দিয়ে আপনার দলবাজি করাবেন এটা আমরা জানি এবং এতে আমরা অভ্যস্ত হয়ে গিয়েছি। কিন্তু আপনাদের আমলে ১৭ বছরে যেটা দেখছি সেটা হচ্ছে এই রাজ্যের পুলিশ প্রশাসন উগ্রপন্থী দমন তো দূরের কথা, তারা আজকে উগ্রপন্থীদের আশ্রয়দাতা হয়ে দাঁড়িয়েছে। পাঞ্জাবের উগ্রপন্থীরা পাঞ্জাবের বিয়ন্ত সিং সরকারের তাড়া খেয়ে পালিয়ে এসে এই রাজ্যে আশ্রয় নিচ্ছে এবং এই রাজ্যটা উগ্রপন্থীদের স্বর্গরাজ্যে পরিণত হয়েছে। আপনি আইনের ব্যাখ্যা কি দেবেন জানি না। কিন্তু এটা তো

বাস্তব সত্য যে প্রত্যেকবার পাঞ্জাব পুলিশকে উগ্রপন্থী ধরার জন্য পশ্চিমবাংলায় হানা দিতে হচ্ছে। রাজ্য সরকারের পুলিশের উপর তারা আস্থা রাখতে পারছেন না কিনা জানি না কিন্তু প্রতিবারই দেখছি পাঞ্জাব পুলিশকে আসতে হচ্ছে এখানে যেসব উগ্রপন্থী আশ্রয় নিয়েছে তাদের ধরার জন্য। আমার জিজ্ঞাস্য, আপনার রাজ্যের পুলিশ কি আগে পাঞ্জাব পুলিশকে জানিয়েছিল যে আমাদের এখানে উগ্রপন্থী আছেন, তাদের ধরা হয়েছে, আপনারা আসুন? না, কোনওদিন বলেননি। রাজ্যসরকারের ইন্টালিজেন্স ব্রাঞ্চ-এ ব্যাপারে সম্পূর্ণ ব্যর্থ। রাজ্য পুলিশ জানতে পারছে না অথচ অন্য রাজ্যের পুলিশ এসে এখানে উগ্রপন্থীদের ধরছে—এতে তো পুলিশমন্ত্রীর পদত্যাগ করা উচিত। বারবার বিভিন্ন রাজ্য থেকে উগ্রপন্থিদের ব্যাপারে আপনাদের সাবধান করা হচ্ছে কিন্তু কোনও কার্যকর ব্যবস্থা আপনারা নিতে পারছেন না। শুধু পাঞ্জাব নয়, আসাম পুলিশ পর্যন্ত উগ্রপন্থীদের সম্বন্ধে আপনাদের সাবধান করে দিয়েছেন এবং উগ্রপন্থী ধরতে তারা এই রাজ্যে এসেছেন। এই রাজ্যের পুলিশ শুধু আমরা কোনও আন্দোলন করলে তাতে গুলি চালাতে, নির্বাচনে আপনাদের পক্ষে রিগিং করতে ও দলবাজি করতেই অভ্যস্ত হয়ে গিয়েছে কাজেই উগ্রপন্থী তারা ধরবেন কি করে? আপনাদের সরকারের আমলে আপনারা নিজেদের দলীয় স্বার্থ সিদ্ধি করা ছাড়া পুলিশকে একেবারে নিস্ক্রিয় করে রেখেচেন কাজেই এই পুলিশের জন্য আমরা ব্যয়বরাদ্দ মঞ্জুর করব কি ভাবে? এই তো পুরুলিয়াতে তিনজন উগ্রপন্থীকে ধরতে ডি. জি.কে সেখানে ছুটে যেতে হল। এই যেখানে অবস্থা সেখানে আমরা এই ব্যয়বরাদ্দ মঞ্জুর করতে পারি না। তারপর আমি স্বাস্থ্য দপ্তরের কথায় আসি। সরকারি হাসপাতালগুলিতে এ. আর. ভি, এ. ভি. এস পাওয়া যায় না। প্রশান্তবাবু আমাকে বলছিলেন কোথায় পাওয়া যায় না বলুন? আমি তিনটি হাসপাতালের নাম বললাম এবং এই সেদিনও খবর নিলাম যে এইসব ঔষুধ সেখানে পাওয়া যাচ্ছে না। আমি প্রশান্তবাবুকে চ্যালেঞ্জ করে বলছি, চলুন, হুগলি জেলার তিনটি হাসপাতালে নিয়ে গিয়ে দেখাব যে সাপে কামড়ানোর এবং কুকুরে কামড়ানোর ঔষুধ নেই। আপনার মফস্বল সম্বন্ধে নিশ্চয়ই অভিজ্ঞতা আছে, এই সময়টা ম্যাক্সিমাম ক্ষেত্রে সাপে কামড়ায়, সেই ক্ষেত্রে আজকে সাপে কামড়ানোর রোগীকে ওঝার কাছে যেতে হচ্ছে। যখন মানুষ চাঁদে যাচ্ছে, বিজ্ঞানের এত উন্নতি হচ্ছে, সেখানে সাপে কামড়ানো রোগীকে ওঝার কাছে যেতে হচ্ছে। গ্রামাঞ্চলে কুকুরে কামড়ালে বা সাপে কামড়ালে আধুনিক চিকিৎসা ব্যবস্থার কোনও সুযোগ নেই। এখানে শান্তিবাবু আছেন, আমাদের রাজ্যের সরকার নীরব দর্শক ছাড়া আর কিছুই নয়, একের পর এক কারখানা বন্ধ হয়ে যাচ্ছে, জুটমিলগুলো বন্ধ হয়ে যাচ্ছে। আমার একটা লিখিত প্রশ্নের উত্তরে তিনি বলেছেন অনেকগুলো চটকল বন্ধ হয়ে গেছে। যার ফলে প্রায় ৫৩ হাজার চটকল শ্রমিক বেকার হয়ে পড়েছে। তাহলে রাজ্য সরকারের থাকার কী দরকার, আর রাজ্যের মন্ত্রী থাকার কী দরকার, যদি শ্রমিক কর্মচারিদের স্বার্থে কাজ না করতে পারেন? সুতরাং শুধু শুধু এই ব্যয় বরাদ্দ অনুমোদন দিয়ে লাভ কী এই বলে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-35 – 4-45 p.m.]

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন দু নং বিল, ৯৪ উপর বিতর্কে অংশ গ্রহণ করতে গিয়ে আমি এই বিলকে সমর্থন করছি এবং মাননীয় বিরোধী সদস্যরা যে বক্তব্য রেখেছেন, যতটা সম্ভব আমি জবাব দেবার চেষ্টা করছি। আমি চেষ্টা করেছি আপনাদের প্রত্যেকটি বিষয়ে নিজে নোট করতে। আমি মাঝখানে চার মিনিটের জন্য ঘরে গিয়েছিলাম একটা তথ্য জোগাড় করতে। আমি দেখছি আপনাদের বক্তব্যগুলো এবং আমাদের পক্ষের বক্তব্যগুলোকে চারটে ভাগে ভাগ করছি। আপনাদের বক্তব্য থেকে যা বেরিয়ে এসেছে এবং সরকার পক্ষের বক্তব্য থেকে যা বেরিয়ে এসেছে, সর্ব ভারতীয় পরিস্থিতিটা কী? আপনারা বলছেন, আপনারা কেন এ পথ অনুসরণ করছেন না, সরকার পক্ষ থেকে ভিন্ন বক্তব্য এসেছে। আই. এম. এফ. এবং গ্যাটের কথা এসেছে। দু নং পরিকল্পনার বাইরেও কিছু বক্তব্য রাখা হয়েছে, আমি তারও উপর দেব। ভিন্ন উৎপাদননের ক্ষেত্রে ফিজিক্যাল ইন্ডিকেটার এর ক্ষেত্রে ঠিক নির্দিষ্ট তথ্য দেননি, সাধারণভাবে বলেছেন হতাশার চিত্র। কিন্তু আপনাদের বক্তব্য শুনেছি, প্রত্যেকটি ক্ষেত্রে আমি খন্ডন করব। এছাড়া আর এক ধরনের প্রচ্ছন্নভাবে বক্তব্য এসেছে যতটা পারি উত্তর দেবার চেষ্টা করব। প্রথমত এই রাজ্য বাজেট এবং ব্যয় বরাদ্দ রচিত হয়েছে একটা দিক নির্দেশ সামনে রেখেই, একটা ভিন্ন দৃষ্টিভঙ্গি সামনে রেখে। যে দৃষ্টিভঙ্গি নিয়ে সমগ্র দেশে কেন্দ্রীয় সরকার বাজেট রচনা করেছেন, আমরা একটু ভিন্ন দৃষ্টিভঙ্গি নিয়ে রাজ্যের সীমাবদ্ধ ক্ষমতায় যেটুকু সম্ভব সেই হিসাবে উপস্থাপিত করছি। কেন্দ্রীয় সরকারের মূল নীতিটা খুব পুনরুক্তি না করে আরও একবার বলা উচিত যে তথ্য কেন্দ্রের আর্থিক সমীক্ষায় প্রকাশিত হয়েছে, সেই তথ্য বনাম আমার তথ্য, এতে বিতর্কের কোনও অবকাশ নেই। তাহলে বছরের পর বছর কেন্দ্রীয় সরকার এমন নীতি অনুসরণ করেছেন যার ফলে প্রতি বছর বিদেশ থেকে মূলতঃ প্রতিষ্ঠানিক ঋণ নিতে নিতে এমন একটা জায়গায় দেশ এসে উপস্থিত হয়েছে যে ৯০-৯১ সালে—যেটা মাননীয় বন্ধু বলেছেন বিদেশি ঋণের ভার যেখানে ১ লক্ষ ৬৩ হাজার কোটি টাকা। ১.৬৩ লক্ষ কোটি টাকা ছিল এবং আমরা আশঙ্কা করছি গত ৩ বছরে এটা ৩ লক্ষ কোটি টাকাকে স্পর্শ করে ফেলেছে। শুধু বিদেশি ঋণের বোঝা এত অল্প সময়ে এত বৃদ্ধি ছাড়াও আর একটা লক্ষ্যণীয় বিষয়, এখানে এক একটা বছরে বিদেশ থেকে যে ঋণ নেওয়া হয়েছে তার প্রায় ১০০ ভাগ, কি কোনও কোনও ক্ষেত্রে তার চেয়েও বেশি টাকা ব্যয় করতে হচ্ছে—আগের যে ঋন নেওয়া ছিল, এ বছরে তার যে কিস্তি তা শোধ করতেই। কেন্দ্রীয় সরকারের বর্তমান আর্থিক সমীক্ষায় আমি যে তথ্য পাচ্ছি তা আমাদের আশঙ্কার সঙ্গে একেবারে খাপে খাপে মিলে যাচ্ছে। ১৯৯১-৯২ সালের প্রথম ৯ মাসের ব্যবসায়িক ঋণ বাদ দিয়ে প্রতিষ্ঠানিক ঋণের পরিমাণ হচ্ছে ৬,০৭৭ কোটি টাকা। এ বছরই বিদেশি ঋণ ফেরত দিতে হয়েছে ৬,০৭৮ কোটি টাকা। অর্থাৎ এ বছর যে ঋণ নেওয়া হয়েছে তার ১০০ ভাগেরও বেশি টাকা লেগেছে ফেরত দেবার জন্য। উৎস কেন্দ্রীয় আর্থিক সমীক্ষা।

কোনও গৃহস্থের এরকম হলে—মহাজনের ঋণ ফেরত দিতে তাকে আবার মহাজনের কাছে সম-পরিমাণ ঋণ করতে হচ্ছে, তাহলে সে ক্ষেত্রে বলা হয় যে, গৃহস্থ মহাজনের ঋণের ফাঁদে আটকে পড়েছে। তখন গৃহস্থকে মহাজনের শর্ত মেনে চলতে হয়। সর্ব ভারতীয় ক্ষেত্রেও কেন্দ্রীয় সরকার বিদেশি ঋণের ফাঁদে আটকে পড়েছে এবং এখন শর্ত পূরণ করতে গিয়ে আমাদের স্বাধীনতায় হস্তক্ষেপ হচ্ছে। কি হস্তক্ষেপ হচ্ছে? গত পাঁচ বছরের ওয়ার্ল্ড ব্যাঙ্কের রেকর্ড থেকে এই তথ্য বেরিয়েছে—পশ্চিমী দুনিয়ার শিল্প প্রধান দেশগুলোতে শিল্পে লাগাতার মন্দা চলছে। তারা তাদের দেশের তৈরি শিল্পজাত দ্রব্য নিজেদের বাজার বিক্রি করতে পারছে না, তাই বিদেশের বাজার দখল করতে চাইছে। আন্তর্জাতিক অর্থ ভান্ডারের ঋণের শর্ত, গ্যাট চুক্তির মূল জায়গা ইত্যাদি আমি পরে বলছি। দেশীয় পণ্য কে হটিয়ে দিয়ে তারা আমাদের দেশের বাজারে তাদের পণ্য—বিদেশি পণ্য—বিক্রি করতে চাইছে। আন্তর্জাতিক অর্থ ভান্ডারের ঋণের শর্ত যেখানে পূরণ হয় সেখানে ধীর পদক্ষেপে গ্যাট প্রবেশ করে। এসব আমি আমার বাজেট বক্তৃতার মধ্যে উল্লেখ করেছি। কেন্দ্রীয় সরকার আমদানি শুল্ক ২৫ শতাংশ কমিয়ে দিয়েছেন। একই সঙ্গে দেশে উৎপন্ন পণ্যের মূল্যমান এবং উৎপাদন শুল্ক বৃদ্ধি পেয়েছে এবং বৃদ্ধির হার ধীরে ধীরে ৩০ শতাংশ হয়েছে। একটা ক্ষেত্রেই দেখুন দেশের বাজারে বিদেশি ইস্পাত সস্তা করে দিয়ে দেশীয় ইস্পাতের দাম তার চেয়ে বেশি করে দেওয়া হয়েছে। দেশীয় ইস্পাত বাজার হারিয়েছে। শিল্প উৎপাদনে এর ফল কি হচ্ছে? আমি এক একটা রাজ্যের নাম করে বলছি—আপনারা বলছেন ওখানে এত বিনিয়োগ হচ্ছে, সেখানে অত বিনিয়োগ হচ্ছে ইত্যাদি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁদের বক্তব্যের সঙ্গে কেন্দ্রীয় সরকারের প্রকাশিত তথ্যের মিল হচ্ছে না। ১৯৯০-৯১ সালে যখন এই আর্থিক নীতি ঘোষণা করা হয় তখন, কি তার ঠিক আগের মূহুর্তে সমগ্র দেশে শিল্প উৎপাদনের জায়গা বা ইন্ডেক্স ছিল ২১২.৬। ১ ৯৯৩-৯৪ সালে তা কি হ'ল? এত কথা বলার পরেও—অমুক রাজ্যের মুখ্যমন্ত্রী অত লক্ষ কোটি টাকা বলে দিচেছন, কেউ বলছেন লক্ষ কোটি টাকা, কেউ বলছেন ৫০ হাজার কোটি টাকা বিনিয়োগ হয়েছে, কিন্তু উৎপাদন কি হচ্ছে? জেস্টেশন ল্যাগ যেটা ইন্ডাস্ট্রিতে থাকে সেটাকে ইনক্লুড করে দেখলাম মিলছে না। মিলছে না। ১৯৯৩-৯৪ সালে ইন্ডাস্ট্রিয়াল প্রডাকশন ইন্ডেক্স ২১২.৬ থেকে বৃদ্ধি না পেয়ে কমে গিয়ে ২০৯.৮ শিল্পে সূচক অধোগামী হয়েছে। বন্ধ কলকারখানার সংখ্যা ১৯৯০ সালে যেকানে ২.১ লক্ষ ছিল, ১৯৯২ ২.৪৮ লক্ষ হয়েছে। আমার আশঙ্কা ও ৩ লক্ষে পৌছে গেছে। সবচেয়ে বেশি বন্ধ কলকারখানা, বড় শিল্প পশ্চিমবাংলায় নেই, মহারাষ্ট্রে আছে যে রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী বলে গেলেন যেখানে সবচেয়ে বেশি রুগ্ন কারখানা। সারা দেশের প্রত্যেক রাজ্যের মানুষের মনে হচ্ছে, বেকার যুবকের মনে হচ্ছে এটা বুঝি তার রাজ্যের সমস্যা। আমি যদি মহারাষ্ট্রকে যুক্ত, বিহার যুক্ত, তামিলনাড়ুকে যুক্ত, অন্ধ্রপ্রদেশকে যুক্ত এবং পশ্চিমবাংলাকে যুক্ত করতে শুরু করি তাহলে গোটা দেশের সমস্যা যেটা দেশের নীতি থেকে বেরিয়ে আসছে। আমি একটি প্রশ্ন রাখতে চাই, আর্থিক সমীক্ষায় বলা হয়েছে এমপ্লয়মেন্টের জায়গায় ১৯৯২-৯৩ সালে একবছরে ১০ লক্ষ অতিরিক্ত বেকার সৃষ্টি হয়েছে। এই নীতি আপনার নীতি হতে পারে? আমি মাননীয়

সদস্য মান্নান সাহেবকে বলছি এবং অন্যান্য বিধায়কদের বলছি, এই নীতি আপনাদের নীতি হতে পারে যে নীতির ফলে উৎপাদনে অধোমুখী হয়, বেকার যুবকের সংখ্যা বৃদ্ধি পায়? আপনার বাড়িতেও বেকার যুবক সৃষ্টি সৃষ্টি হবে, আমার বাড়িতেও হবে, সব জায়গায় সৃষ্টি হবে। আন্তর্জাতিক ঋণের শর্ত যেখানে থামে ধীর পদক্ষেপে গ্যাট চুক্তি প্রবেশ করে। লক্ষ্য করুন, একদিকে আমদানি শুল্ক কমানোর পরেও দেশের বাজার কোনও কোনও ক্ষেত্রে অধিকার করা গেল না, খাদ্য-শস্যের ক্ষেত্রে অধিকার করা গেল না, কীট-নাশক ওষুধের ক্ষেত্রে ব্যর্থ যখন হল, তখন দেখল এটা গোলমালের ব্যাপার ঐ বিদেশি যারা উপদেষ্টা আছেন। আজকে এর পরেও আমেরিকার ক্যালিফোর্নিয়া রাজ্যের কৃষকরা যে দামে গম এবং ধান উৎপন্ন করছে তার চেয়েও অনেক কম দামে পশ্চিমবাংলার চাষীরা উৎপন্ন করছে তখন দেখল কি করে বাজার পাবেন? সমস্ত শুল্ক কমানোর পরেও কি করে বাজার পাবেন? একটাভাবে পেতে পারেন। বলা হল, ওই রাজ্যে যে রেশন ব্যবস্থা আছে ওখানে চাল এবং গমের যে দাম আছে ঐ রেশন ব্যবস্থার মাধ্যমেই চাল এবং গমের দাম বাড়িয়ে দেওয়া হোক। তাও বাড়িয়ে দেওয়া হল। তারপরেও ভারত সরকার যখন দেখলেন কৃষকরা সস্তায় চাল এবং ডাল তৈরি করছেন, তারপরে সারের দাম বাড়িয়ে উৎপাদনের খরচ বাড়িয়ে দেওয়া হোক, তাও বাড়িয়ে দেওয়া হয়েছে। এরপরেও যখন দেখলেন সস্তায় চাল এবং ডাল তৈরি করছেন তখন কি পথ আছে? একটাই পথ আছে, বাধ্যতামূলকভাবে আমদানি বাড়িয়ে দিয়ে চাপিয়ে দাও। এইসব লক্ষ্য করুন। (গোলমাল) আমি বি. ও. পি ক্লজ দেখেছি। আমাদের এ পর্যন্ত যা প্রয়োজন তার .৫ শতাংশ অর্থাৎ আধ শতাংশ খাদ্য-শস্য আমদানি কর বলে বলা হচ্ছে, যদিও এটা সাড়ে ৩ শতাংশে বাড়তে পারে, তারপর আরও বাড়তে পারে। জোর করে আমদানি করুন। এটা কিন্তু সমান প্রতিযোগিতার বিষয় নয়, অসমান প্রতিযোগিতা। উপরের দিকে যে সমস্ত ক্ষমতাশালী ব্যক্তিরা আছেন তারা জোর করে চাপিয়ে দিতে চান। আমাদের গবেষণাগারে যে সমস্ত শিক্ষক, অধ্যাপক, গবেষক সস্তায় বীজ তৈরি করে সমান প্রতিযোগিতার হার সৃষ্টি করেন, তারা যাতে সৃষ্টি করতে না পারেন তারজন্য পেটেন্ট ল্ বদলে দেওয়া হোক। এখান থেকেই মূল তফাৎ। আমি যে ভাষায় বললে আপনারা বুঝতে পারবেন আমি সেই ভাষায় বলছি, প্রতিযোগিতার যে খেলা খেলানো হচ্ছে তা অসমান প্রতিযোগিতা বিদেশি কিছু বড় সংস্থার স্বার্থে, কিন্তু দেশের শিল্পকে ক্ষতি করে অসমান প্রতিযোগিতা করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা যদি চলতে থাকে, আরও ২০।২৫ বছর ধরে এইরকম ভাবে যদি চলে তাহলে একটা সময় আসতে পারে কতকগুলি সীমিত সংখ্যক বহুজাতিক সংস্থা সারা পৃথিবীর বিভিন্ন দেশের সিদ্ধান্ত নেওয়ার ক্ষেত্রে অনুপ্রবেশ করবে। কোথায় আঘাত আসবে? নেশন্স স্টেটের যে ধারণা তার উপর আঘাত আসবে, দেশের সার্বভৌমত্বর উপর আঘাত আসবে। সেটাই মূল জায়গা। এখানে দাঁড়িয়ে যে বক্তব্য রাখছি তা সমস্ত দেশপ্রেমিক মানুষের কাছে উদ্দেশ্য করে বলছি, আমরা স্ব-নির্ভরতার কথা যখন বলছি, তখন কী বলতে চাইছি?

[4-45 - 4-55 p.m.]

আমি বলছি কোনও ছোট দেশের কথা নয়, সিঙ্গাপুর, তাইওয়ান, থাইল্যান্ড এদের কথ বলছি না। আমি বলছি, একটা উপমহাদেশের কথা। যেখানে স্বনির্ভর মানে হল সাধারণ মানুষের নিত্যপ্রয়োজনীয় জিনিস—আপনাদের কেন্দ্রীয় সংস্থা যে সংস্থা তার ১৯৯২ সালের তথ্য থেকে উল্লেখ করছি—আমাদের দেশের মানুষ যা জিনিস কেনেন বা চান তার শতকর ৭০ ভাগ হচেছ খাদ্য শস্য, তারপর জ্বালানী, বিদ্যুত, তার আয়ের ৭০ ভাগের ৮ ভাগ খর করেন, পরিধেয় বস্ত্র, ৫ ভাগ, তারপর ওষুধ এতে সেগুলি—আমি ন্যাশনাল স্যাম্পেল সার্ভের ডাটা থেকে কোট করছি—বলে ডিউবেবল কনজামশন গুডস দশমিক এক শতাংশ খরচ করে না। আমি যে কথাগুলি বললাম প্রত্যেকটি দেখুন না কোথায় সহজ ভাষায়, কম দামে দেশের মধ্যে প্রকৃত সম্পদ, মাটির নিচে জল, মাটির উপরে জল, খনিজ, মুখ্য খনিজ গৌণ খনিজ প্রত্যেকটি দেশের মধ্যে এনে দক্ষতার সঙ্গে করা যায় বিদেশের দামের সঙ্গে সস্তা করা যায়, সব নির্ভর করা সম্ভব কিনা? পরে কতকগুলি ক্ষেত্রে নিশ্চয় নির্দেশ থাকবে। যেখানে স্বনির্ভরতার উপর দাঁড়িয়ে সমান পাল্লায় ইন্ডিসক্রিমিনেটলি দরজা খুলে দেয় স্বনির্ভরতার কোনও আলোচনা না করে খুলে দেয় দুটোর মধ্যে আকাশ পাতাল ভেদ প্রতিযোগিতার ক্ষেত্রে বলছি, হোক না প্রতিযোগিতা শুরু দেশের মধ্যে, শিল্পের মধ্যে দেশের মধ্যে থেকে শুরু হোক। প্রতিযোগিতার দুটি বিকল্প পথ সম্ভব, একটি হল যে আমর দেশের মধ্যে কোনও কিছু প্রতিষ্ঠিত করলাম, হঠাৎ আমদানি শিল্পের দাম কমিয়ে দিলাম দেশের শিল্পগুলিকে ধ্বংস করা হবে। যা করা হচ্ছে, অথবা দেশের মধ্যে একটা প্রতিযোগিত আসুক না, ছোট শিল্পের সুযোগ নেওয়া নিয়ে আপনাদের ব্যাঙ্কিং পলিশিতে ছোট শিল্পের কথা বলা হয়নি। বলা হয়েছে অর্থের ঘাটতি, বিদেশ থেকে ঋণ নিতে হচ্ছে। এখান ওখান থেকে—মাননীয় অধ্যক্ষ মহাশয়, কথাটার একবার পুনরুল্লেখ করে বলছি—এই রিপোর্ট কেন্দ্রীয় মন্ত্রক করেছেন, এক একটা বছরে কালো টাকা কেন্দ্রীয় আয়কর ফাঁকি দিয়ে ৫০ হাজার কোটি টাকা জমা হল, এখন এক লক্ষ কোটি টাকা তার একটা ভগ্নাংশ উদ্ধার করতে পারলে তা হয়ে যায়। কৃষিতে যদি বলেন তাহলে ভূমি-সংস্কার আমরা করেছি আপনারা করেননি। পরিকল্পনা বিকেন্দ্রীকরণের কথা বলছি, ১৯৯২-৯৩ সালের বাজেট পরিকল্পনার বাইরে বিকেন্দ্রীকরণ করেছি, আমাদের বাজেটের দিক নির্দেশ নিয়ে—বাজেটে আপনাদের যে দিক তার ভিন্ন দিক—আমার দ্বিতীয় কথা হল, আপনারা বার বার ষষ্ঠ পরিকল্পনা থেকে আপনাদের বক্তব্য শুরু করেছেন, আমি বলব একটা আগে থেকে। পঞ্চম যোজনা থেকে শুরু করা যাক। পঞ্চম বাজেট বরাদ্দে পরিকল্পনার ক্ষেত্রে ১২৪৪ কোটি টাকা খরচ, তখন বাজেট ৮৩৩ কোটি টাকা, ৬৭ শতাংশ মতো, ষষ্ঠ যোজনায় পরিকল্পনা খাতে ৩৫০০ কোটি টাকা, ২৪০০ কোটি টাকার মতো খরচ হয়। আমরা যেন ভুলে না যাই যে অষ্টম অর্থকমিশন, ফিন্নান্স কমিশনে যে সিদ্ধান্তগুলি ছিল রাজ্যের ক্ষেত্রে কার্যকর করা হয়নি সপ্তম যোজনায় আসুন, ৪১২৫ কোটি টাকা ছিল বরাদ্দ, ৪৫১১ কোটি খরচ হয়েছিল, ১০

শতাংশ খরচ হয়। রাজ্যের ৭০ শতাংশ বেশি হচ্ছে, কেন্দ্রীয় সরকারের ৩০ শতাংশ কম, আর একটা ভুল ধারণা এটা মাননীয় শোভনদেব চট্টোপাধ্যায় মহাশয় বক্তব্যে বলেছেন কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে ম্যাচিং গ্র্যান্টের টাকা দেন না। কেন্দ্রীয় সরকারের যে পরিকল্পনা বরাদ্দ হচ্ছে যেটা শুরু হয় গ্যাডগিল ফরমুলা অনুযায়ী, সেটা হল ৬০ ভাগ পপুলেশন পার ক্যাপিটা ইনকাম ডিসট্যান্স তার সঙ্গে রাজ্য সরকার কি করেছেন তার মধ্যে নেই। আমাদের মূল যুক্তি ছিল এই সপ্তম যোজনায় ঠিকমতো অ্যাপ্লাই করা হয়নি। মন্ত্রীকে দূরে ফেলে দিন, আনুপাতিকভাবে দেওয়া হয়। তথ্যটা জানি, আমি পরিষ্কার করে দিলাম।

কিন্তু ওরা গ্যাডগিল ফর্মুলা অনুযায়ী যা দিয়েছিলেন সেটা প্রায় ২৯ শতাংশের কিছু কম। সপ্তম যোজনাতে একশভাগ টাকা খরচ করা সম্ভব হল। এ ব্যাপারে দুই-তিন বছরের ইতিহাস খুব সংক্ষেপে বলে দিচ্ছি। আপনাদের সময়ে এক একটি বছরে পরিকল্পনা ব্যয় কত হত? ১৯৭৫-৭৬ সাল, যখন আপনারা ক্ষমতায় ছিলেন, তখন রাজ্য সরকারের পরিকল্পনায় আয়তন ছিল ১৮২ কোটি টাকা। এখন তিনগুন জিনিসপত্রের দাম বেড়েছে। ঐ রেট থাকলে আমরা পাঁচশ কোটি টাকায়ও যেতে পারতাম না। এখন আমরা কোথায় গিয়েছি বলছি। রাজ্য পরিকল্পনার আয়তন ছিল ১৯৭৫-৭৬ সালে ১৮২ কোটি টাকা, আর ১৯৮০-৮১ সালে সেটা হল ৪২০ কোটি টাকা, ১৯৮৭-৮৮ সালে সেটা আরও বৃদ্ধি পেয়ে হল ৯৫৯ কোটি টাকা এবং ১৯৮৯-৯০ সালে সেটা ১,৩৫৩ কোটিতে উন্নীত করা হয়। ১৮২ থেকে ১,৩৫৩ কোটি এটা প্রাইস ইন্ডেক্স বাদ দিয়েই উন্নীত করা হয়। কিন্তু তার পরের বছরগুলোতে রাজ্যের পরিকল্পনা ব্যয় কমল, বিশেষ করে এক্ষেত্রে উল্লেখ করছি ১৯৯১-৯২ এবং ১৯৯২-৯৩ এই দুই আর্থিক বছরের কথা। ১৯৯১-৯২ সালে রাজ্যের পরিকল্পনার আয়তন কমে দাঁড়াল ১,১৫৩ কোটি টাকায়। কি কারণে কমল এটা? সে সময়ে স্বল্প সঞ্চয়ের চেয়ে মিউচুয়াল ফান্ডের প্রতিদানের হার বাড়িয়ে দিলেন এবং তার ফলে স্বল্প সঞ্চয়ে আমরা হারলাম ৪০০ কোটি টাকা। সে বছর লিখিতভাবে আমাদের বলা হয়েছিল যে, আমাদের সেন্ট্রাল প্ল্যান অ্যাসিস্টেন্স দেওয়া হবে ২১৫ কোটি টাকা, কিন্তু সেটা পেলাম না এবং তার ফলে সেটা শূন্য কোটি হল। ঐ বছর কোল সেসে আমরা ১৫০ কোটি টাকা হারালাম। রয়ালটি রেট রিভাইসড্ করা হল সমস্ত রাজ্যের জন্য, কিন্তু আমাদের জন্য করা হল না। তারজন্য ঐ বছর আমরা ১০০ কোটি টাকা পেলাম না। এইভাবে আমরা ৮৬৫ কোটি টাকা হারালাম। ১,১৫৩ কোটির সঙ্গে ৮৬৫ কোটি যোগ করলে ঐ বছর আমাদের প্ল্যান বাজেট ২,০০০ কোটি টাকা সম্ভব ছিল। আর ১৯৯২-৯৩ সালে ৮৮৭ কোটি টাকা আমরা হারালাম, কারণ ৩০০ কোটি টাকা স্বল্প সঞ্চয়ে, রয়ালটি বাবদ ২০০ কোটি টাকা এবং রেট রিভাইসড্ এর ফলে আমরা কোল সেস বাবদ ১৫০ কোটি টাকা পেলাম না। ঐ বছরের পরিকল্পনার পরিমাণের সঙ্গে এগুলো যোগ করলে ২,০০০ কোটি কাছাকাছি হয়ে যায়। ১৯৯৩-৯৪ সালে আমরা বলেছিলাম যে, আমাদের

রাজ্যে ১,৫৫৪ কোটি টাকার মূল পরিকল্পনা বাজেট হতে পারে, কিন্তু আপনারা আঘাত হানলে একটা কোর বাজেট ১,২১৪ কোটিতে আমরা রক্ষা করব। ১৯৯২-৯৩ সালে কেন্দ্রীয় সরকারের যেটা দেয় ছিল তার থেকে ৫২৫ কোটি টাকা আমাদের কম দেন। আমি ভাগ করে বলে দিচ্ছি, যেটা বিভাজ্য অংশ তার থেকে টাকা কম দেন অনেক পরিমাণে। কোল সেসে ১৩০ কোটি টাকা কম দেন। কনসাইনমেন্ট ট্যাক্স—যার ক্ষেত্রে বলেছিলেন যে, একটা আইন করবেন, কিন্তু করেননি, তার ফলে আমরা ১৫০ কোটি টাকা মার খাই। ইনস্টিটিউশনাল লোন ১৮৪ কোটি টাকার কথা বলেছিলেন, কিন্তু সেখানে কোম্পানিই উঠে গেল। এসব যদি যোগ করা যায় তাহলে ২৭৪ কোটি টাকা শর্টফল হয়। সে সময়ে শেয়ার কেলেঙ্কারী হয়ে গেছে, সাধারণ মানুষ তখন সরকারি সঞ্চয় প্রকল্পে নিশ্চয়তার আশ্রয় খুঁজছেন। তখন আমরা আবার স্মল সেভেন্সের ইন্টারস্টের হার বৃদ্ধির দাবি তুলেছিলাম, ফলে সে সময়ে আবার স্মল সেভিংসে সুদের হারটা বৃদ্ধি করা হয়। তার ফলে ১৯৯৩-৯৪ সালে স্মল সেভিংস থেকে ৩০০ কোটি টাকা যা বাজেটে ধরা হয়েছিল সেখানে ৩০০ কোটি টাকা আমরা বেশি পাই। ২৭৪ কোটি টাকা রাজ্যের কর হারাই, ৩০০ কোটি টাকা স্বল্প সঞ্চয়ে বেশি পাই ঐ বছর, অর্থাৎ ২ ৬ কোটি টাকা অতিরিক্ত হয়। ফলে শর্টফল দাঁড়ায় ৪৯৯ কোটি টাকা। সর্বশেষ পরিকল্পনা বাজেট আমরা ১,০৫৩ কোটি নিই, কিন্তু ১,২১৭ কোটিতে কোর প্ল্যান আমরা প্রটেক্ট করতে পারি। মাননীয় সত্য বাপুলী মহাশয় একটা প্রশ্ন করেছেন। আপনি বলবেন যে পরিকল্পনাকে রক্ষা করতে পেরেছিলাম। আমরা বাজেট করার সময়ে বলেছিলাম যে ৪২ কোটি টাকা ঘাটতি থাকতে পারে। আমি সর্বশেষ হিসাব মিলিয়ে এসেছি। আমরা ১৯৯৩-৯৪ সাল শেষ করেছি কোনও ঘাটতি নয়, একটু উদ্বৃত্ত দিয়ে শেষ করেছি। সেখানে একটা প্রশ্ন ১ আপনাকে করেছেন যে প্রত্যেক দপ্তরের বরাদ্দ কি করা হয়েছে? আমার কাছে দফাওয়ারী হিসাব আছে। আপনারা কেউ কেউ বলেছেন যে অর্দ্ধেক হয়েছে, আবার কেউ বলেছেন যে অর্দ্ধেক নয়, ৭৫ ভাগ হয়েছে। এটা বাজেট বইয়ে আছে, আমি পরিষ্কার হিসাব বলে দিচ্ছি। যে যে মূল দপ্তরগুলি ১০০ ভাগ প্রটেক্টেড হয়ে গেছে, তার মধ্যে রয়েছে কৃষি, সেচ, পূর্ত দপ্তরের রাস্তা, ক্ষুদ্র এবং কুটির শিল্প, শিডিউল্ড কাস্ট ট্রাইবল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট, অল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম, আর্বান ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট। যেগুলি ১০০ ভাগের বেশি হয়েছে, তার মধ্যে আছে মাইনর ইরিগেশন, ওয়াটার সাপ্লাই (পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং), ট্রান্সপোর্ট, পাওয়ার, হাউসিং এবং যেগুলি কম হয়েছে সেটা হচ্ছে শিল্প দপ্তরের হলদিয়ার জন্য টাকা খরচ করা যায়নি। সৌগতবাবু বলেছেন এবারে কি বাবে খরচ করা হবে? আমি তার উত্তর দিচ্ছি। এখানে একটা কথা বলা প্রয়োজন। আমি রিজার্ভ ব্যাঙ্কের তথ্য দিয়ে বলছি। যে বছরটা দাঁড়িয়ে আছে, ১৯৯৪-৯৫ সালে আমরা ১৭০৬ কোটি টাকা পরিকল্পনা বরাদ্দের জন্য রেখেছি। কোর প্ল্যান উঠে না গেলে আমরা তা রক্ষা করতে পারব। কি কি হয়েছে ২।। মাসের খরচের আমি দিয়েছি। ২০ তারিখ পর্যন্ত আমার হিসাব আছে দপ্তরওয়াইজ। কোর প্ল্যানে ১৪ শত ৩৯ কোটি টাকা পরিকল্পনা বরাদ্দ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যা আলোচনা হচ্ছিল তার ভিত্তিতে আমি বলছি। কোল রয়্যালটি সমস্ত

রাজ্যের জন্য রেট রিভাইজ করা হয়েছে। এক এক বছরে ২ শত কোটি টাকা আমাদের প্রাপ্য যেটা ১৯৯১-৯২ সাল থেকে রেট রিভাইজড হয়েছে। প্রথম বছর ৬ মাস ১০০, তারপরে ২ শত করে যদি যোগ করেন তাহলে ৭ শত কোটি টাকা এই বছরে আমাদের প্রাপ্য। ইন্টারস্টেট কাউন্সিলে আমরা এটা তুলেছি। কোল সেস এত বিতর্কিত হওয়ার পরেও যে বিল সংস্থাগুলি দেয় সেটা হচ্ছে ৪৪৪ কোটি টাকা, সেটা তারা দেয়নি ৩১।৩।৯৪ তারিখ পর্যন্ত। কোল ইন্ডিয়া দেয়নি ৭৯৮ কোটি টাকা বাদ দিলে ৩৫৪ কোটি টাকা, যেটা আমাদের প্রাপ্য। এত টাকা কেন্দ্রীয় সরকার এক সঙ্গে দিতে পারবেন কিনা জানিনা। কারণ মাঝে মাঝে তারা বলেন যে অর্থের অভাব। আমি খুব সহজভাবে বলছি, ১৪৪৪ কোটি টাকার মধ্যে ৭ শত যুক্ত ৩৫৪ কোটি যদি নাও দিতে পারেন, যদি এর অর্দ্ধেকও দিতে পারেন তাহলেও আমরা ২ হাজার কোটি টাকায় পৌঁছে যেতে পারব। আর একটা কথা বলে রাখি। ১৯৯৪-৯৫ সালে মোট বাজেটে যেটা ১০ হাজার ৯৩৮ কোটি টাকা বলা হয়েছে, সেখানে রাজ্য সরকারি কর্মচারিদের মাইনা বাবদ খরচ সম্পর্কে এক একজন এক এক রকম বলেছেন। মাননীয় সদস্য অতীশ সিন্‌হা বলেছেন ৫০ বা ৬০ পারসেন্ট খরচ হয়। কোনও কোনও সময়ে কাগজে লিখে দেয় শতকরা ৯০ পারসেন্ট খরচ হয়। আমি তথ্যটা দিয়ে দিচ্ছি।। আমার মোট বাজেটের যেটা ১০ হাজার ৯৩৮ কোটি টাকা, এতে রাজ্য সরকারি কর্মচারিদের বেতন বাবদ লাগে ১ হাজার ৮ শত কোটি টাকা। অর্থাৎ মোট বাজেটের ১৬ শতাংশ। দ্বিতীয় মাননীয় শিক্ষক মহাশয়, অশিক্ষক কর্মচারী মূলত বিশ্ববিদ্যালয় স্তর পর্যন্ত, এছাড়া পৌর কর্মচারী যারা আছেন, পঞ্চায়েতের কর্মচারী যারা আছেন, সেখানে আমার সারা বছরে লাগে ২ হাজার ৭০ কোটি টাকা। যোগ করলে ৩৮৭০ কোটি, অর্থাৎ ৩৫ শতাংশ। ১৬ শতাংশ হল রাজ্য সরকারি কর্মচারী। একটা কথা এখানে বলা উচিত। মান্নান সাহেব কোথায় গেলেন, ওনার উত্তরে আমি বলছিলাম। এই কথা ঠিক যে অনেক রাজ্য যারা নিজেদের খুব আর্থিক দিক থেকে শক্তিশালী বলে বলেন তাঁরা কিন্তু রাজ্য সরকারি কর্মচারীর বাইরের অরগানাইজেশনকে এইভাবে বেতন স্কেল, প্রোমোশন আপনারাও আপনাদের সময় দিতেন না, রিটায়ারমেন্ট বেনিফিট তো আপনারা দিতেন না—কেউ দেন না। এতৎসত্ত্বেও এই সম্মান জানানোর পরেও সমস্ত নিয়ে ৩৫ শতাংশ খরচ হয়। একটা বড় খরচ হয় মেনটেনেন্স গ্রান্টে। রাস্তাঘাট মেরামত, প্লানের বাইরে নন-প্লানে খরচ হয় সেটা ৮০৪ কোটি টাকার মতো। মেডিসিন ডায়েট এইগুলি প্লানের পার্ট নয়, এর জন্য ৭৩ কোটি টাকা বাজেটে ধরা আছে। আর লোন, সেটা তো কেন্দ্রীয় সরকারের কাছে। কিন্তু আপনারা এটাকে সেন্ট্রাল প্লান অ্যাসিস্টেন্সও বলছেন আবার লোনও বলছেন। মহাজন সাজবেন আবার দানও করবেন? দাতা-মহাজন এই সিজোফেনিক একজিসটেন্স কেন? একটাই বলুন। ৭০ ভাগ আপনারা মহাজনী করছেন। ১২২৩ কোটি টাকা যেটা ঋণ আমাদের কাছ থেকে নেন সেন্ট্রাল প্লান অ্যাসিস্টেন্সের জন্য। ৭০ ভাগ জমে জমে হয়েছে, সেটার আমরা মিলিয়ে মিলিয়ে হিসাব দিয়ে দিই। খুব লাভ করেন আপনারা। কারণ প্রতিটি সুদের হার আধ শতাংশ করে বৃদ্ধি করে চলেছেন। আর একটা কথা এখানে বলা উচিত অন্যান্য বাজেটের ক্ষেত্রে সতর্কতা নিই

নি, এবারে নিয়েছে। প্রতি মাসে প্ল্যান রিলিজড প্রতিটি দপ্তরওয়ারি রেখেছি। ১.৪.৯৪ থেকে ২০.৬.৯৪, এপ্রিল মে জুনের মধ্যে আমাদের প্ল্যান রিলিজড হয়েছে ১৭২ কোটি টাকা। গত বছর এই সময় রিলিজড হয়েছে ৯৩ কোটি টাকা প্রায় দ্বিগুন প্ল্যান রিলিজড শুরু হয়েছে। এমবার্গো সাধারণভাবে সর্বত্র তুলে দিয়েছি, কয়েকটি পি. এল. অ্যাকাউন্ট-এ বাকি আছে, প্রায় সর্বক্ষেত্রে তুলে দেওয়া হয়েছে। এবারে লক্ষ্য করুন, কেউ বলতে পারেন আপনারা তো মশাই দ্বিগুন হারে প্লান বাজেট বাড়াচ্ছেন তাহলে আপনারা তো ১২১৭ কোটি টাকার দ্বিগুনে পৌঁছাতে পারবেন। আমি সমস্ত যে সময়ে ঋণ ফেরত দেওয়া হয় সেই সময় ধরে বলছি। কোনও প্ল্যান আমরা প্রোজেক্ট করতে পারব আশা করছি। আপনারা আপনাদের যে অংশটা দেয় সেটা দেবেন তাহলে আমরা অনেকটা উর্ধ্বস্থানে যেতে পারব। একটা কথা এখানে বলা উচিত। এই সময় কালে কি করে আড়াই মাসের মধ্যে বেশি টাকা খরচ করা গেল? দুটি জায়গায় ব্রেক থ্রু হয়েছে। মাননীয় বিরোধী দলের সদস্যদের বলতে পারি একটা হচ্ছে স্ট্যাম্প ডিউটির ক্ষেত্রে। স্টাম্প ডিউটির রেজিস্ট্রেশন ফি তে আমরা একটা ঝুঁকি নিই। আমরা বাজার মূল্য ভিত্তিক করি আপনারা জানেন। তারপর ধর্মঘট হয়। সেই মাসে কমে যায়। এখন সেই রেখাচিত্রটা উর্ধ্বমুখী। জায়গায় জায়গায় ডিড প্রতি ২ গুন মতো আমরা আদায় করতে শুরু করেছি। এই একটা ব্রেক থ্রু স্টাম ডিউটির ক্ষেত্রে হয়েছে বলতে পারি। এর মাধ্যমে কিছু কালো টাকা আদায় করা যাচ্ছে যেটা আদায় করতে আপনাদের বড় অনিহা। দ্বিতীয় হচ্ছে স্মল সেভিং-এ ব্রেক থ্রু হয়েছে। আপনাদের যেটা কনসার্ন, এই স্মল সেভিং-এর পথ ধরে চিট ফান্ডে চলে আসছি। স্মল সেভিং-এর ক্ষেত্রে একটা বড় মাপের ব্রেক থ্রু হয়েছে এবারে। ১৯৮৭-৮৮ সালে স্মল সেভিং-এ নেট টাকা তুলে নেয়। সেটার দায় ভার রাজ্যকে নিতে হয়, কেন্দ্রীয় সরকারকে নিতে হয় না। ৩৭৪ কোটি টাকা স্মল সেভিং-এ নেট ১৯৮৭-৮৮ সালে রাজ্যের এ্যাক্রিশনটা বাজেটে জমা হয়েছিল। ১৯৯০-৯১ সালে বৃদ্ধি পায় ৯৬১ কোটি টাকাতে। তারপর বলেছিলাম ৪০০ কোটি টাকা করে কমতে শুরু করে। ১৯৯১-৯২ সালে ৫৯২ কোটি টাকা হয়, কমে যায়। শেয়ার কেলেঙ্কারীর জন্য মানুষ আবার স্থিরতার দিকে আসে। এই ক্ষেত্রে সুদের হার বৃদ্ধি পায়। ১৯৯৩-৯৪ সালে স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে আগে যেটা ছিল ৫৭৬ কোটি টাকা সেই টাকা বেড়ে ১২৭১ কোটি টাকাতে পৌঁছোয়। সারা ভারতবর্ষের ক্ষেত্রে আমাদের স্থান প্রথম, মহারাষ্ট্র ২২২ কোটি টাকা সংগ্রহ করতে পেরেছে, অন্ধ্রপ্রদেশ ৫৬৮ কোটি টাকা সংগ্রহ করতে পেরেছে।

[5-05—5-15 p.m.]

এবারে পরের যে অংশটা লক্ষ্যণীয়, এই বছরে এসে আমরা দেখছি যে—আমি ১৯৯৪-৯৫ সালের এপ্রিল মাসের সঙ্গে ১৯৯৩-৯৪ সালের এপ্রিল মাসকে কমপেয়ার করে দেখেছি —৯৩-৯৪ সালে আমরা ৬৫ কোটি টাকা পেয়েছিলাম। এবারে সেটা একশো কোটি টাকায় উন্নীত হয়েছে। স্বল্প সঞ্চয়ে মানুষ আসুন এটা আমরা চাইছি। এখানে কতকগুলো প্রশ্ন উঠেছে চিট ফান্ড নিয়ে। সেই ব্যাপারে আসার আগে বিচ্ছিন্নভাবে যেগুলো এসেছে

সেগুলোর আগে উত্তর দিই। যেমন, অকট্রয় সম্বন্ধে সৌগতবাবু বলেছেন। আপনারা যখন সরকারে ছিলেন তখন অক্ট্রয় চালু করেন। কোনও একটা বছরে যা হয়নি, ১৯৯৩-৯৪ সালে তা অতিক্রম করে, ১৭৭ কোটি ধরা ছিল, সেখানে আমরা ১৮০ কোটি টাকায় পৌঁছেছি। সারা দেশের লোক চাইছে অকট্রয় উঠে যাক। এটা ঠিক নয়। মাননীয় প্রধানমন্ত্রী রাজ্যের মুখ্যমন্ত্রীদের নিয়ে যে সভা ডেকেছিলেন, সেখানে পরিবহন মন্ত্রী এবং অর্থমন্ত্রীরাও গিয়েছিলেন। প্রধানমন্ত্রী একটা কথা স্পষ্ট বলেছিলেন যে রাজ্য তালিকার উপরে কেন্দ্র হস্তক্ষেপের বিরোধী। যে রিপোর্ট বেরিয়েছে তাতে অকট্রয় তোলার বিরুদ্ধে বলা হয়েছে। এছাড়া সমস্ত রাজ্যের, এমন কি আপনারা যেখানে ক্ষমতায় আছেন সেখানকার মেয়ররাও অকট্রয় তোলার বিরুদ্ধে। এই ব্যাপারে যে কমিটি হয়েছিল তাতে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুকে সভাপতি করে ক্ষমতা দেওয়া হয়েছিল, সেই কমিটি বলেছে যে অকট্রয় যেন না তোলা হয়। অকট্রয়ের কালেকশন মেথডের উন্নতি করার প্রয়োজন আছে। মগরায়, যেখানে দিনে নয়শোর মতো ট্রাক ঢোকে, সেখানে আমরা দেখেছি কি অবস্থায় দাঁড়ায়। এর পরিবর্তে এন. এইচ.-২ দিয়ে সিঙ্গল কনসাইনমেন্ট ভেইকেল, যেগুলো এক ধরনের মাল নিয়ে আসছে তাদেরকে ফার্স্ট ট্রাকে এক এক করে ঢোকানোর জন্য বের করে দিয়েছি। তাতে সবাইকে একসঙ্গে দাঁড়াতে হবে না। রাস্তার ধারে চেক পোস্টে অর্থ দিতে হবে না। অ্যাসেসমেন্টের ভিত্তিতে ঠিক যেভাবে বিক্রি করে দেয়া হয়, সেইভাবে পরীক্ষা মূলকভাবে আমরা এই কথাটা চিন্তা করেছি। আর একটা প্রশ্ন চেক পোস্টের ব্যাপারে মাননীয় দেবপ্রসাদবাবু করেছিলেন। খুদির মোড়ের ব্যাপারে আমরা নজর রাখছি যারা দোষী তাদের উপরে। এই ব্যাপারে আপনাকে যাঁরা ব্রিফ করেছেন তাঁরা ঠিক বলেননি। যারা দোষী তাদের ক্ষেত্রে বদলী নয়, ডিপার্টমেন্টাল প্রসিডিংস স্টার্ট করা হচ্ছে, পনের দিনের মধ্যে তা ছাড়া হবে। আমি জেলা প্রশাসনকে বলে দিয়েছি, সাধারণভাবে নজর রাখতে বলেছি। আমি নিজে গিয়ে সেখানে খুলব। আপনার মূল প্রশ্নটা অন্য জায়গায় ছিল। বিদ্যুতের ক্ষেত্রে এত অপচয় হচ্ছে কেন বলেছিলেন। ট্রান্সমিশন অ্যান্ড ডিস্ট্রিবিউশনের যে লস, ২২ পারসেন্ট হয়েছিল। বিদ্যুত দপ্তর একটা পরীক্ষা করেছেন—হুগলির একটা ব্লককে কেন্দ্র করে সমবায়ের মাধ্যমে কালেকশন করে দেখা গেছে এতে ফাইভ পারসেন্ট অপচয় কমানো গেছে। এখন সেখানে ৩৩টি ব্লকে এটি চলছে। এখানে চিট ফান্ড নিয়ে প্রশ্ন করেছেন। এ সম্পর্কে আমাদের দৃষ্টিভঙ্গি খুব স্বচ্ছ। মহামান্য হাইকোর্টে এটা নিয়ে শুনানী চলছে। আমি কেবল যেটুকু রেস্ট্রেন করা উচিত। সেটুকু করেই বলছি। মাননীয় সৌগত রায় মহাশয় সবটুকুই জানেন। উনি খুব সতর্কতার সঙ্গে বক্তব্য রাখছিলেন। তথাকথিত চিট ফান্ড বলতে লটারির মাধ্যমে যেগুলো করা হয়, সেগুলো আমাদের এখানে নয়, দিল্লি এবং দক্ষিণ ভারতে আছে যারা তথাকথিত, মানুষকে ঠকায়—রেসিডুয়ারি নন-ব্যাঙ্কিং কোম্পানি বলা হয় যেগুলোকে, এদের নথিভুক্ত করা হয় কেন্দ্রীয় সরকারের ডিপার্টমেন্ট অব কোম্পানি অ্যাফেয়ার্সে। রাজ্য সরকারের নথিভুক্ত করার কোনও এক্তিয়ার নেই। তারা নিজেদের মতো নথিভুক্ত করে যাচ্ছে। নথিভুক্ত করার পর মানুষের কাছ থেকে নিচ্ছিল। তারপর কি করে ইনভেস্ট করবে, রিজার্ভ ব্যাঙ্ক

অব ইন্ডিয়ার এই ব্যাপারে একটা গাইডলাইন আছে প্যারা ৮৭এ। সেখানে পরিষ্কার বলা আছে, অপারেটিভ পার্টে বলা আছে যে ৮০ শতাংশ ডিপোজিট ব্যাঙ্কে রাখতে হবে এবং বাকী ২০ ভাগ টাকা বিনিয়োগ করা যায়। রিজার্ভ ব্যাঙ্ক তাদের পরিচালনা করে এবং একমাত্র রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়ার নিয়ম না মানলে তাঁরা শো-কজ করতে পারেন এবং 'স্টপ বিজনেস' এই অর্ডার দিতে পারেন।

যখন এই মাশরুম গ্রোথটা চোখে পড়ে, তখন আর. বি. আই. এর কাছে চিঠি লিখে বলি এটা তো আমাদের এক্তিয়ার নয়। আপনারা দয়া করে পরিদর্শন করুন—আমাদের সঙ্গে আলোচনাও হয়—ওরা একটা কাজ করেন। রিজার্ভ ব্যাঙ্ক এর মধ্যে একেবারে করেননি তা নয়, কিন্তু সামগ্রিক ফলটা হয়নি, মাশরুম গ্রোথটা চলতেই থাকে। আমরা কি ভাবে ঢুকতে পারি রাজ্যের তালিকাতে তো পড়ছে না, মাস ৬ আগে যখন আমরা চিঠি পেতে শুরু করলাম—আমরা নির্দিষ্টভাবে প্রতারিত হচ্ছি, আপনারা হিসাব করুন—রাজ্য সরকার কি ভাবে ঢুকছেন, রাজ্য সরকার খামখেয়ালিভাবে ঢোকেননি, কি ভাবে ঢুকছেন, বলছি—যখন কেউ প্রতারিত হচ্ছে তখন আই. পি. সি.-তে পড়ছে, আই. পি. সি. তো রাজ্য তালিকায় এসেছে, কিন্তু কেউ যদি শুধু বলেন, আমি প্রতারিত হচ্ছি অমুক কোম্পানি থেকে, তাহলেই ফলো করব না, তার সামগ্রিক চিত্রটা জানা দরকার, তার জন্য একটা সমন্বয় দরকার—আর বি. আই. এর সঙ্গে কোম্পানী শ্রমিকদের এবং রাজ্য সরকারের। আমি নির্দিষ্টভাবে বলেছিলাম, এটা কেন্দ্রীয় সরকারের বা ঐদিক থেকে যারা সরকারে আছেন।

**মিঃ স্পিকার ঃ** এটা সোয়া পাঁচটায় শেষ হওয়ার কথা, এই সময়ে হবে না, আমি আরও ১৫ মিঃ বাড়িয়ে দিচ্ছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমি যার সঙ্গে আলোচনা করি, যিনি এটার দায়িত্বে আছেন, তিনি গভর্নর, রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার, এর মধ্যে আমার সাথে ৪বার কথা হয়েছে এবং আমরা বলেছি এটা শুধু বিচ্ছিন্নভাবে পুলিশের কাজ নয়, আপনারা যদি এগিয়ে না আসেন, যদি টিম ফর্ম না করেন তাহলে এটা হবে না। এটা আমি আপনার মাধ্যমে হাউসকে জানাচ্ছি। রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার গভর্নর ডাঃ রঙ্গরাজন সম্পূর্ণ সহযোগিতা করেছেন এবং তার পরে ওর সঙ্গে আলোচনা করার পরে মাস ২ পরে আমার ঘরে মিটিং করে রেজিস্টার্ড কোম্পানিগুলিও আসে। রিজার্ভ ব্যাঙ্কের যিনি দায়িত্ব আছেন, তিনি আসেন, অর্থ দপ্তর আসেন, পুলিশ দপ্তর আসেন, আমরা প্রথমে রেজিস্টার্ড কোম্পানিগুলিকে বলি, আগে ভবিষ্যৎটা থামান। আপনারা এই রকমভাবে ইন্ডিসক্রিমিনেট রেজিস্ট্রেশন নেওয়ার আগে আর. বি. আই. এর কাছ থেকে ক্লিয়ারেন্স নিন। দিল্লিতে ফোন করে সেটা করা যায়। তারপর তখন থেকে ওরা ইস্যু করেছেন, নতুন রেজিস্ট্রেশন দেওয়ার আগে আর. বি. আই. ক্লিয়ারেন্স দেবেন, ভবিষ্যৎটা আটকানো গেল। তারপরে যখন কর্মপদ্ধতি করি, আমাদের কাছে প্রতারিত হওয়ার চিঠি আসছে, যেহেতু আমরা বিজ্ঞাপন দিয়েছি, আর

রিজার্ভ ব্যাঙ্কের সঙ্গে প্রতারিত হওয়ার চিঠি আসছে, যেহেতু আমরা বিজ্ঞাপন দিয়েছি, আর রিজার্ভ ব্যাঙ্কের সঙ্গে আমরা সমন্বয় করি, আপনারা ঐ কোম্পানির সম্বন্ধে কী তথ্য পেয়েছেন জানান। এক একটা কোম্পানি যাদের ব্যাপারে বললেন, তাদের স্বার্থে এই কোম্পানির কাছে নিরাপদ নয়, আমি নাম না করে বলছি, একটা কোম্পানি তার লায়াবিলিটি, এই মুহুর্তে প্রায় ১০৩ কোটি টাকার মতোন, আমি পরের ধাপগুলি বলছি, তার ব্যাঙ্ক ব্যালান্স মাত্র ৩ কোটি টাকা অর্থাৎ বাকি টাকাটা সাইফোন করে অন্য জায়গায় নিয়ে চলে গিয়েছে। আমি তখন বলি, এটা আমাদের হাইকোর্টে মুভ করতে হবে এবং আর. বি. আই-এর সঙ্গে আলোচনা হয়, আপনারা আমাদেরকে সাপোর্ট করবেন এবং হাইকোর্টে আমাদের যিনি আইনজীবী আছেন তিনি বলেন এবং এফিডেভিট করেন আমাদের অর্থ সচিব, সাধারণত এই ধরনের কাজ আমরা আগে কখনও করিনি, আমরা মনে করছি জনস্বার্থে মহামান্য হাইকোর্ট যেন স্পেশ্যাল অফিসার নিয়োগ করেন এই সমস্ত কোম্পানির ব্যাঙ্ক অ্যাকাউন্ট শুধু নয়, অন্যান্য যে সব সম্পত্তি সেইগুলিও যেন অ্যাটাচ করেন। এখানে আপনি বাজেয়াপ্ত করা এই কথাটা ব্যবহার করবেন না, অ্যাটাচ করে, তারপরে আমরা ক্রোক করে বিক্রি করি, যারা সবচেয়ে গরিব, সেখান থেকে শুরু করতে চাই। এবং দেরি করে নয়, প্রসেসটা শুরু করুন, আমরা সঞ্চয়িতার অভিজ্ঞতাটা জানি, এই হিয়ারিংটা চলছে, এটা প্রায় শেষের মুখে। আমাকে ১৬ তারিখে দিল্লিতে যেতে হয়েছিল, একটা মিটিং ছিল, কেন্দ্রীয় অর্থমন্ত্রী ডঃ মনমোহন সিং এর সঙ্গে, যেহেতু অপারেটিভ পার্টটা রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়া করেন, কিন্তু তবুও ওকে জানান উচিত। উনি বলেন, উনি এটা সম্পূর্ণ সমর্থন করেন যে পশ্চিমবাংলায় যে ভাবে হচ্ছে, সেখানে সহযোগিতা ওর যেটুকু করার সেটা উনি করবেন, মূল কাজটা আর. বি. আই. কববেন। তারপরে ডেপুটি গভর্নর যিনি চার্জে আছেন, তিনি আসেন। নামটা না বলা উচিত ছিল। আমি বললাম, আপনারা কি করছেন, সেটা বলতে শুরু করুন। ওরা কিন্তু এবারে স্টপ ফাংশনিং এই নোটিশ দিতে শুরু করেছেন। এখন আগামী দিনের কাজের ধাপটা আমরা বলছি। এক নম্বর হচ্ছে, রিজার্ভ ব্যাঙ্ক তার এক্তিয়ারভুক্ত যেখানে, সেখানে স্টপ করার কাজটা শুরু করেন। আমাদের কাছে যে সমস্ত চিঠি এসেছে প্রতারিত হওয়ার সেখানে আমরা এবং আর. বি. আই. লাগাতারভাবে কাজ করছি এবং চালিয়ে যাব। এবং আমরা একসঙ্গে হাইকোর্টের মাধ্যমে পেমেন্টটা দেওয়া শুরু হোক, এটাও আমরা বলছি। এই কাজ করার সময় আমি মাথা উঁচু করে বলছি, যে কারুর প্রতি কোনও ফেবার নয়, কারুর প্রতি কোনও ডিসক্রিমিনেশন নয়, আমরা সম্পূর্ণ দৃষ্টি দিয়ে এই কাজ করব নির্মূল করার উদ্দেশে—যে পাপ বাসা বেঁধেছে, তাকে সরাতে।

[5-15—5-25 p.m.]

আমরা সমান দৃষ্টি নিয়ে এই কাজ করব নির্মূল করার উদ্দেশ্যে এই পাপ যা বাসা বেঁধেছে আমাদের রাজ্যেই শুধু নয়, আশেপাশের অনেক রাজ্যে। এবারে আমি বলি, খরচ করাই নয়, পরিকল্পনায় ব্যয়ের ক্ষেত্রে যেটা হচ্ছে আপনারা ভাই ইদানিংকালে এত নানান

প্রোগ্রামে ব্যস্ত থাকেন যে আপনারা সর্বভারতীয় তথ্যগুলি ঠিক তুলনা করার সময় পাচ্ছেন না। পরিকল্পনা খাতে যে ব্যয় তার মূল একটা জায়গা ছিল—রাজ্যের মধ্যে স্বনির্ভরতা কথাটা বলা তো বাতুলতা। যেটা রাজ্য তালিকায় নয় সেটাতে কি করে স্বনির্ভর বলব?—কৃষি সংক্রান্ত ক্ষেত্রে কতটা এগুনো যায়। স্যার, সর্বশেষ তথ্য যেটা আমি বাজেট বই-তে দিতে পারিনি সেটা আমার কাছে এসেছে, আপনার মাধ্যমে আমি তা জানাচ্ছি কৃষিতে সর্বভারতীয় তথ্য রাজ্যওয়ারি গত ১০ বছরের এখন প্রকাশিত হয়েছে। এই সময়টা হচ্ছে ১৯৮২-৮৩ সাল থেকে ১৯৯১-৯২ সাল। লক্ষ্য করুন, এই সময় খাদ্যশস্য বৃদ্ধিতে বার্ষিক বৃদ্ধির হার যেটা অ্যানুয়াল কমপাউন্ড রেট অব গ্রোথ—খাদ্যশস্য উৎপাদনের ক্ষেত্রে—সেখানে সর্বভারতীয় হার বার্ষিক বৃদ্ধির ১.৩৪ শতাংশ। পাঞ্জাবে ১.৭২ শতাংশ। সর্বোচ্চ স্থান পশ্চিমবাংলার ৩.২৫ শতাংশ। পশ্চিমবাংলার স্থান প্রথম। হেক্টর প্রতি উৎপাদন—সেখানে কী হচ্ছে? এবারে তথ্যটা পেলাম। প্রোডাকটিভিটির ক্ষেত্রে সর্বভারতীয় গড়, সর্ব রাজ্যের গড় বার্ষিক বৃদ্ধি হচ্ছে ১.৫২ শতাংশ, পাঞ্জাবের ১.৬১ শতাংশ, এখানেও পশ্চিমবাংলা সর্বোচ্চ স্থানে ২.৬৬ শতাংশ। ১৯৯৩-৯৪ সালে দুটো সোর্স, এটা হচ্ছে মিনিস্ট্রি অব এগ্রিকালচার। আমি দেব, কাছেই আছে।

(গোলমাল)

মাননীয় সদস্য সৌগতবাবু বিজ্ঞানের ছাত্র। উনি তফাৎটা বুঝতে পেরেছেন। রেখাচিত্রে দুটি জিনিস থাকে। একটা হচ্ছে, অর্ডিনেট এবং আর একটা হচ্ছে মুভমেন্ট অব দি অর্ডিনেট আই অ্যাম টকিং অব দি ফার্স্ট ডেরিভেটিভস।

(গোলমাল)

আপনাদের এই অসহিষ্ণুতাটা এত বেশি ইতিবাচক যে পরের উত্তরটা দিতে ত আমাকে সাহায্য করে। এর পর অর্ডিনেটের হাইট-টাও বলে দিচ্ছি। এতে উনি বলছেন আমাদের স্থান পাঞ্জাব, হরিয়ানা, কর্নাটকের পরে। আমরা কিন্তু আপনাদের সময় বড় নিচে ছিলাম ১২ বা ১৩ নং স্থানে। সেখান থেকে উঠতে উঠতে চতুর্থ স্থানে এসে গিয়েছি। দুটো রেখা দেখুন—একটা রেখা এই রকম আর একটা রেখা সার্পলি উঠছে। একটা সময় জানবেন এই রেখাটাও উঠে যাবে ভূমি সংস্কারে যেমন উঠেছে ঠিক সে রকম। এর পর স্যার, আমি একটি অন্য প্রসঙ্গে আসছি। আমি একটা কথা তার আগে আনন্দের সঙ্গে ঘোষণা করছি, সর্বশেষ তথ্য মাননীয় কৃষি মন্ত্রীর সঙ্গে আলোচনা করে দেখতে পাচ্ছি ১৯৯৩-৯৪ সালে আমাদের এর আগে সবচেয়ে বেশি মোট খাদ্যশস্য উৎপাদন হয়েছিল ১৯৯১-৯২ সালে ১২৮ লক্ষ টন, ১৯৯৩-৯৪ সালে সেটা অতিক্রম করে সর্বকালীন রেকর্ড ১৩০ লক্ষ টনে পৌঁছে যাচ্ছে পশ্চিমবাংলা, হয়ত ১৩১-এও যেতে পারে বোরোর সর্বশেষ তথ্যটা এলে। আমি এখানে দাঁড়িয়ে রাজ্যের নিজস্ব শস্যভান্ডারের জন্য অতিরিক্ত ১৫ কোটি টাকা—আপনারা তো গ্যাটের পিচ্ছিল পথে যাচ্ছেন তাই শস্য ভান্ডার নিজেদের করতে

হচ্ছে। তারপর স্যার, উনি আরবান ডেভেলপমেন্টের ক্ষেত্রে বললেন যে কোথা থেকে টাকা আসবে? ১৬০০ কোটি টাকা। ৪০০ প্লাস ৪০০ এবং ৮০০ কোটি টাকা—তার হিসাব চাইলেন। এ বছরের বাজেটে আর্থিক প্রতিষ্ঠান থেকে যে বরাদ্দ নিয়েছি তাতে আশা করছি এ বছরই মেগাসিটিতে ১৫০ কোটি টাকা খরচ নিয়ে যেতে পারব। উনি হলদিয়ার ক্ষেত্রে জিজ্ঞাসা করলেন যে অর্থ কোথা থেকে আসবে—৩ হাজার ৬০০ কোটি টাকা। হলদিয়ার যেটা ইক্যুইটি টু ইজটু ওয়ান ডেট রেশিওতে, আমাদের ৩০০ প্লাস ৩০০ প্লাস ১০০, তার যে বিভাজন, আমরা ৬০ কোটি টাকা যেটা রেখেছি, তৃতীয় যে প্রোমোটার এসেছিলেন তাকে আমি বলি, আপনারা কতদূর প্রস্তুত আছেন জানি না, আপনি যদি প্রস্তুত থাকেন এবং মাননীয় মুখ্যমন্ত্রী ও বিদ্যুতবাবু যদি আমাকে নির্দেশ দেন তাহলে আমাদের অর্থসচিব থেকে সই করে ৩০ কোটি টাকা এখনই দিয়ে দেবেন।

আপনি ৩০ কোটি আনুন, টাটারা ১০ কোটি আনুন, এই হলদিয়া প্রকল্পে, আপনাদের খুবই কষ্ট হবে জানেন, আপনাদের বুক ফেটে যাবে, তবু হবে এবং জানবেন এই টাকাটার বরাদ্দ হয়েছে শুধু তাই নয়, এর সঙ্গে আমি বলছি ইলেকট্রনিক সফ্‌ট ওয়্যারের ক্ষেত্রে একইভাবে যৌথ উদ্যোগ ইলেকট্রনিক সফ্‌ট ওয়্যারের ক্ষেত্রে যৌথ উদ্যোগ নেওয়া হয়েছে। কিন্তু এখানে শুধু অর্থ বরাদ্দ নয়, যে বিকেন্দ্রীকরণ গ্রামাঞ্চলে আপনার্দের অনেক বিরোধিতা সত্ত্বেও বিকেন্দ্রীকরণে এগোনো গেছে, শহরাঞ্চলে সেই বিকেন্দ্রীকরণ মেগাসিটিতে এই সি. এম. ডি. এ., মিউনিসিপ্যালিটি, নন সি. এম. ডি. এ. মিউনিসিপ্যালিটিতে নিয়ে যেতে চাইছি। তার মানে এক একটা পৌরসভায় বিভিন্ন দপ্তরের অর্থ আলাদা আলাদা ভাবে যাবে না, পৌর দপ্তর পৌর সভার কাছে একত্রিত ভাবে যাবে এবং পৌরসভাও দরজা বন্ধ করে আলোচনা করবে না, ওয়ার্ড স্তরে এসে খোলা মিটিং করে অগ্রাধিকার স্থির করে আলোচনা করবেন এবং আবার বলছি ছোট ছোট প্রকল্পে যেখানে সম্ভব কন্ট্রাক্টার বাদ দিয়ে সরাসরি স্থানীয় যুবকদের নিয়োগ করবেন, এতে কর্ম সংস্থান বৃদ্ধি পাবে, মানুষের মনে উদ্দীপনা জাগবে। সাধারণ মানুষের অর্থ সাধারণ মানুষের কাছে ফিরে যাবে, বিকেন্দ্রীকরণ বলতে আমরা এটাই বুঝি আপনার মানুষের অধিকার রাজ্য থেকে নিয়ে দিল্লি, দিল্লি থেকে ওয়াশিংটন ডি. সি., ওয়ান এইট ওয়ান এইট, এইটথ স্ট্রীট যেখানে আই. এম. এফ.-এর বাড়ি বা ওয়ার্ল্ড ব্যাঙ্কের বাড়ি, সেখানে পাঠিয়ে দিতে চান। আমরা মানুষের কাছে নিয়ে যেতে চাই, এই আমাদের দিক নির্দেশ, এই দিক নির্দেশ নিয়ে এই ব্যয়বরাদ্দ, তার সমর্থনে বক্তব্য রাখলাম আপনাদের প্রতিটি বক্তব্য খন্ডন করে।

The motion that the West Bengal Appropriation (No.2) Bill, 1994 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1, 2, 3 Schedule and Preamble**

The question that Clauses 1, 2, 3, Schedule and Preamble do stand

part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (No.2) Bill, 1994 as settled in the Assembly, be passed.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা খুব ধৈর্য্য ধরে মাননীয় অর্থমন্ত্রীর বক্তব্য শুনলাম এবং আপনারা অনুমতি নিয়ে মাননীয় অর্থমন্ত্রী অনেকটা বেশি সময় নিয়ে বললেন, আমাদের বিরোধী দলের সদস্যরা আমাদের সমপরিমাণ সময় যদি পেতেন তাহলে আমাদের বক্তব্য রাখার অনেক অবকাশ হত। মূল বক্তব্য যেটা উনি বলতে চেয়েছেন, সেটা হচ্ছে পশ্চিমবঙ্গে একটা বিকল্প অর্থনৈতিক চিন্তা নিয়ে ভারতবর্ষের মাটিতে একটা মডেল ইকনমিক স্কিপ আপ চালু করতে চাইছেন, যার রূপরেখা সারা ভারতবর্ষে গ্রহণীয় এবং আগামী দিনে স্মরণীয় হয়ে থাকবে। এর ফলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় অর্থমন্ত্রীকে যে কথাটা স্মরণ করিয়ে দিতে চাইছি, তাঁর এই মডেলের অধীনে বাংলাকে আজকে কোনও জায়গায় নিয়ে এসেছেন, বাংলা শিক্ষার ক্ষেত্রে ছিল দ্বিতীয়, স্থানে, কেরালা ফার্স্ট, আজকে নামতে নামতে বাংলা ১৭ তম স্থানে পৌঁছে গেছে, সেভেন্টিস্থ পোজিশন।

[5-25—5-35 p.m.]

অর্থমন্ত্রী বললেন, "আমি বিজ্ঞানের ছাত্র নই।" আমি বিজ্ঞানের ছাত্র এবং উনি এম. আই. টি.-র ডক্টরেট, এটাই আমরা বলতে চেয়েছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সব চেয়ে বড় সমস্যা হ'ল ডঃ অসীম দাশগুপ্ত মার্ক্সবাদী রাজনৈতিক দলের প্রতিনিধি হিসাবে অর্থমন্ত্রী, আর তিনি পড়াশুনা করেছেন সাম্রাজ্যবাদের প্রতীক আমেরিকার এম. আই. টি.-তে। ফলে এখানে মার্ক্সবাদ এবং এম. আই. টি. মিশে এক অদ্ভুত অবস্থার সৃষ্টি হয়েছে। He has become sandwitched in between U.I.T. Doctorate and the Marxist Philosophy এর ফলে যে প্রোডাক্ট বেরুচ্ছে তাতে সোনার বাংলা পুড়ে ছাই হয়ে যাচ্ছে। ২৫টি রাজ্য এবং ৭টি কেন্দ্র শাসিত অঞ্চল নিয়ে সারা ভারতবর্ষে মোট ৩ কোটি ৫০ লক্ষ বেকার। তার মধ্যে একমাত্র পশ্চিমবাংলাতেই ৫৫ লক্ষ রেজিস্টার্ড আন-অমপ্লয়েড। একানে বেকার যুবক-যুবতীরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের দরজায় দরজায় মাথা ঠুকে মরছে। এটাই আজকে আমাদের সব চেয়ে বড় লজ্জা। এর কারণ মাননীয় অর্থমন্ত্রী সারা ভারতবর্ষের বুকে পরিকল্পনা রূপায়নের ক্ষেত্রে পশ্চিমবঙ্গকে সব চেয়ে পেছনের বেঞ্চে বসিয়ে রেখেছেন। এই জায়গায় দাঁড়িয়ে আমি আবার মাননীয় পন্ডিত অর্থমন্ত্রীকে স্মরণ করিয়ে দিচ্ছি যে, আপনি বাংলার স্বার্থকে বাংলার উন্নয়নের স্বার্থকে আর আঘাত করবেন না।

(এই সময় লাল আলো জ্বলে ওঠে)

আমার সময় শেষ হয়ে যাবার জন্য আমি শেষ একটা প্রশ্ন রেখে আমার বক্তব্য শেষ করছি—বর্তমানে আমাদের কৃষি ক্ষেত্রে পার হেক্টর ঈল্ড কত?—

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রেমিসে গোলমাল হয়ে গেলে কনক্লুশনেও গোলমাল হয়ে যায়। ওঁর বক্তব্যের মধ্যে এই দাঁড়াচ্ছে যে, গোটা দেশের মোট উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবাংলা সর্বনিম্ন স্থানে অবস্থান করছে। কৃষি, শিল্প, অন্যান্য সব যুক্ত করে—জাতীয় স্তরে—সমস্ত রাজ্যগুলোর মোট উৎপাদনের হার—১০০১-৯২ সালে মোট উৎপাদন বৃদ্ধির হার ছিল মাইন্যাস ১% ; আর পশ্চিমবাংলা। আর পশ্চিমবাংলায় ছিল ৫.৮%। ১৯৯২-৯৩ সালে জাতীয় স্তরে ছিল ৪.১% ; আর পশ্চিমবাংলায় ছিল ৪.৩%। ১৯৯৩-৯৪ সালে জাতীয় স্তরে বা সমগ্র ভারতবর্ষে ছিল ৩.৬% ; আর পশ্চিমবাংলায় ছিল ৫.৩%। উৎস—ওঁদের কেন্দ্রীয় সরকারের সি. এস. ও. এই তথ্য দিয়েছে। তারপর শিক্ষা ক্ষেত্রে ওঁরা গত ২ বছরটা ধরলেন না। ১৯৯১ সালের আদমসুমারীর তথ্যের পরে, ম্যাস লিট্রেসি ড্রাইভ-এর পরে ৬৮% লিট্রেসি হয়েছে। ফলে ইউনিয়ন টেরিটোরি বাদ দিলে দেখা যাচ্ছে যে, বোধ হয় আমরা উঠে উঠে কেরলার ঠিক পরেই চলে এসেছি। তারপর উনি পার হেক্টর ঈল্ডস আর ফুড গ্রেইনস-এর তথ্য চাইলেন। সেটা হচ্ছে, ১৯৮৮ কে. জি. পার হেক্টর। এই জবাবটুকু দিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation (No.2) Bill, 1994, as settled in the Assembly be passed was then put and agreed to.

**The West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1994**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1994.

.....(Secretary then read the Title of the Bill).....

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1994 be taken into consideration.

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, এই ওয়েস্ট বেঙ্গল ট্যাকসেশন ল'স (সেকেন্ড অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৪ উপর দু-একটি বক্তব্য রাখছি। আমাদের এখানে অ্যাপ্রোপ্রিয়েশন বিলের সুযোগ আছে। ফিনান্স বিলে সুযোগ নেই। নরম্যালি কেন্দ্রের বাজেটের নিয়ম হচ্ছে, বাজেটে যখন ট্যাক্স ইনক্রিজ হয় তখন তার বিরুদ্ধে বিভিন্ন সংগঠন তারা মেমোরান্ডাম দেন, দিল্লিতে ধর্না দেন। তারপর বিভিন্ন সদস্যরা জেনারেল বাজেটে ডিসকাশনের সময় পয়েন্ট তোলেন এবং তারপর ফিনান্স বিলে কনসেশন অ্যানাউন্স করা হয়। পশ্চিমবাংলায় এতদিন পর্যন্ত অর্থমন্ত্রী একটা অগণতান্ত্রিক রাস্তায় চলতেন। বাজেটে ট্যাক্স কনসেশন কোনও জায়গায় অ্যানাউন্স করতেন না। এই প্রথম যখন একটা সেকশনাল আন্দোলন হল, যখন অর্থমন্ত্রীর উপর মানুষের কিছুটা চাপ এল, তখন দেখা গেল সেই চাপের ফলে কিছুটা ফল হয়েছে এবং আজকে যে বিল এনেছেন তাতে বাড়ার জায়গায় কিছুটা কমিয়েছেন। বিশেষ ব্যবসায়ী লোকেরা যে আন্দোলন করেছিল অর্থমন্ত্রী তাকে স্বীকৃতি দিয়ে তাদের যে দাবি তা মেনেছেন এবং এই বিলে ইনকরপোরেট করেছেন। আপনি দেখবেন, এই নতুন বিলের একটা ইমপর্টান্ট জায়গা হচ্ছে, গোল্ড, ডায়মন্ড, সিলভার, জুয়েলারীর ক্ষেত্রে তার যে ট্যাক্স সেটা উনি কমাবার চেষ্টা করেছেন। আমি মনে করি, এটা নিশ্চয়ই আমাদের স্বাগত জানানো উচিত। উনি বলেছেন, "Sales of gold or silver ornaments whether set with stone or other materials or not including gold and silver filigree, diamond and other Precious stones, Pearl, footwears" shall be substituted.

[5-35 – 5-45 p.m.]

এখানে ট্যাক্সের রেট কমালেন। অথচ এটা যদি আগে করা হত তাহলে ভাল হত। বৌবাজারে স্বর্ণশিল্পীরা যখন ৭ দিন ধরে ধর্মঘট করলেন, তারপর অর্থমন্ত্রী তাদের দাবি মেনে নিলেন। তারপর এটা এতদিন পর ইনকরপোরেট করেছেন এই বিলে। দেরিতে হলেও অর্থমন্ত্রী যে ডেমোক্রাটিক্যালি রেসপন্ড করেছেন তারজন্য ধন্যবাদ জানাচ্ছি। দ্বিতীয়ত আর একটি ব্যাপারে আমরা বলেছিলাম, হাওড়ার যে কাস্ট আয়রন ফাউন্ড্রিগুলি অসুবিধার মধ্যে পড়েছে তারজন্য কনসেশন দেওয়া দরকার। অর্থমন্ত্রী এখানে আয়রন কাস্টিং-এর সেল্স ট্যাক্সের ক্ষেত্রে কনসেশন দিয়েছেন। আমি এটাকে সঠিক পদক্ষেপ বলে ধন্যবাদ জানাচ্ছি। আমি আবার অর্থমন্ত্রীকে বলছি—আমি জানি না উনি কি ফিলোজফির দিক থেকে চিন্তা করেছেন—তার মানে উনি মোর প্র্যাকটিকাল সিদ্ধান্ত গ্রহণ করেছেন—এগ্রিকালচারাল ইনকামের ক্ষেত্রে ১০ হাজার টাকা অবধি যে এগ্রিকালচারাল ইনকাম in collection other than tea—তাকে পুরোপুরিভাবে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স থেকে এগজেমপ্ট করেছেন। এগ্রিকালচারাল ইনকাম একটা স্টেটের সোলপারভিউ যেখান থেকে স্টেটের রেভেনিউ আসতে পারে। সেটা যে কোনও কারণেই হোক—এখন হয়ত মনে করছেন কালেকশনের আর দরকার নেই, কৃষির উপর ট্যাক্সের আর দরকার নেই, এটা অর্থমন্ত্রী মনে করছেন। এখন কালেকশনের যে খরচ সেই পরিমাণ ট্যাক্স আদায়

হবে না whether from a practical or theoritical consideration. আমি মনে করি দিজ ইজ এ ওয়াইজ ডিসিসন। যে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স পাওয়া যেত তাতে রাজ্য সরকারের বিশেষ কিছু লাভ হত না এবং কালেকশনের হ্যাপা বা ঝামেলা প্রচন্ড বেশি ছিল। আমি মনে করি this is a wise decision আমি আর একটি ব্যাপারে বলছি, স্ট্যাম্প ডিউটির ক্ষেত্রে কনসেশন করা হয়েছে। আমি আগেই বলেছিলাম মাহিনার সময় যে স্ট্যাম্প ইউজ করে সেকেন্ড টাইম তাকে আর যাতে না স্ট্যাম্প ডিউটি দিতে হয়—ঐ ১০ টাকা দেবার পর ডাবল স্ট্যাম্প ডিউটি না দিতে হয় তারজন্য স্ট্যাম্প অ্যাক্টের পরিবর্তন এনেছেন ইন্ডিয়ান স্ট্যাম্প অ্যাক্ট ১৯৮৯। এই হাউসে কয়েকবার পরিবর্তন হয়েছে। মার্কেট ভ্যালু অনুযায়ী স্ট্যাম্প অ্যাক্ট আদায় করার ফলে ট্যাক্স আদায় অনেক বেড়েছে। অবশ্য উনি বলেছেন কালোটাকা অনেক এসে যাচ্ছে। এসে যাচ্ছে কিনা আমি জানিনা টাকার রং আলাদা করে সাদা কালো বলে লেখা হয় না। কালো টাকা সার্কুলেশন করে সাদা থেকে প্রোডাকটিভ ইউজে কত টাকা লাগাতে পেরেছেন? কালোটাকা সিন্দুকে পড়ে ছাতা জমে যাচ্ছে। এটাই হচ্ছে ব্যাপার, যেটা বিল্ডিং ট্রেড ল্যান্ড রিয়েলস্টেন্ট টাকাটা খাটছে সেই টাকা অন্য স্ট্যাম্প অ্যাক্টের মাধ্যমে তুলে নেবার চেষ্টা করছেন। আগে থেকে প্রসেসমেট বেটার, কালেকশন বেটার হচ্ছে। সুতরাং আপনি একটা থিওরেটিক্যাল স্যাটিসফ্যাকশন পেতে পারেন, কালোটাকা কতটা তুলেছেন, কত টাকা তুলেছেন আপনি বলতে পারবেন না, এটা আপনাকে বলতে হবে। আপনার স্টেটের বিল্ডিং ইন্ডাস্ট্রিতে কত কালো টাকা কালেকশন হচ্ছে বলা মুশকিল, সেখানে বিল্ডিং ইন্ডাস্ট্রিতে রিয়েল স্টেটে কত ট্রানজাকশন হচ্ছে যেখানে ইভন মধ্যবিত্ত লোকেরা স্ট্যাম্প অ্যাক্টে অর্দ্ধেক টাকা সাদা দেয় অর্দ্ধেক কালোয় দেয়। ফ্ল্যাট কিনতে গেলে যে প্রাইস দেয়, হাউসিং বোর্ড আছে তারা বোধ করি এই রকম করছে, অ্যাসেসমেন্টটা করা খুব মুশকিল। মাঝে মাঝে বামফ্রন্ট থেকে বলা হয় ৫০ হাজার কোটি কালো টাকা আছে, মাননীয় জ্যোতির্ময় বসু কবে পার্লামেন্টে পেশ করেছেন, ওয়াংচু কমিশন হয়েছে কত প্রপার কালেকশন হয়েছে? How much money is in circulation?

কত টাকা সাদা, বার করে আনার কি উপায়, না 'কি মাননীয় অর্থমন্ত্রী বিবেকের ব্যাপারে যত সহজে ৫০ হাজার কোটি কাল টাকা বললেন, আই. এম. এফ. স্ট্যাম্প অ্যাক্টে কনসেশন দরকার নেই বলেন, এত সহজ ব্যাপার বলে মনে করেন? উনি যে কনসেশন দিয়েছেন সেটা ওয়েলকাম করছি, সেটার ফলে আমাদের সুবিধা হবে। এ ছাড়া উনি আরও দুটি ছোট চেঞ্জেস এনেছেন, একটা হচ্ছে প্রফেশন্যাল ট্যাক্স and tax on profession tender and callings and Employment Act., 1979 তাতে ঐ আগের লু ফোলস উনি প্রফেশন্যাল ট্যাক্স করেছেন যদিও আমি এটা বলতে চাই প্রফেশনাল ট্যাক্স সম্পর্কে খুব প্রফেশনাল রেজিসটেন্স আছে, খুব রিঅ্যাকশন আছে, বিশেষ করে আমরা যখন চটকলে যাই তারা বলে এটা হচ্ছে জ্যোতিবাবুকা ট্যাক্স। আমি জানিনা স্যালারির লোক তারা ক্যাপটিভ তাদের থেকে একটা লিস্ট নেওয়া যায় তাদের আইডেনটিফাই করা যায়। If

upon information the prescribed authority is satisfied that any Person who has been liable to Pay tax under this Act., in respect of any period or periods has failed to get himself enrolled and pay the tax payable by him in respect of such period or periods. তার মানে আগে প্রফেশনাল ট্যাক্স যে সময় থেকে দেবার কথা দেয়না, যবে থেকে দেবার কথা সেটা আদায়ের জন্য সরকার একটা উপায় নিয়েছেন, যখন প্রফেশনাল ট্যাক্স আছে তখন সেই ট্যাক্সের লুফোল থাকে সেটা দেখা উচিত। আমার মনে হয় এটাও লুফোলের ক্ষেত্রে সঠিক পদক্ষেপ। উনি একটা এন্টারটেনমেন্ট কাম অ্যামিউজমেন্ট ট্যাক্স অ্যাক্ট সেটা অ্যামেন্ড করার কথা বলেছেন এবং সেখানে উনি রিসিভার উইথ ডিস্ক অ্যানটেনা এটা লিখেছেন। এটা মনে হয় আরও বেশি কারেক্ট, রিসিভার অ্যানটেনা, ছাতের উপর রিসিভার তাকে, এক তলায় যেখানে লোকে বাস করে দুটোর মধ্যে ইলেকট্রিকাল কানেকশন থাকে, টেকনিক্যাল আপনার নুতন ডেফিনেসনটা নিশ্চয় মনে করি কারেক্ট, লু ফোল বাঁচাতে সাহায্য করবে, আপনাকে বাজেটের সময়ে ট্যাক্স প্রোপোজালের ব্যপারে সব সময়ে বলছি, আপনার বাজেট In your effort to fund the massive non-Plan expenditure of the west Bengal Government, your task is an onerous one. খুব ডিফাংক্ট, এতবড় সরকার, আপনাদের এত লোকের মাইনে দিতে ৩৮০০ কোটি টাকা চলে যাচ্ছে, পঞ্চায়েতগুলিকে টাকা দিতে হবে। ইনফ্রাস্ট্রাকচার আপনি জোগাড় করে আনবেন এটার উপর চলবে। আপনার সব সময়ে কাজ হচ্ছে খোঁজা। সম্ভাব্য যেটা পাবার সম্ভাবনা আছে সেটা নিয়ে প্রাপ্য ট্যাক্স যাতে পেতে পারেন। স্মল সেভিংস থেকে পেতে পারতাম, সেটা দেখতে হবে বোথ on theoritical and political plan. But it is a difficult task, I understand.

আপনি ট্যাক্সের ক্ষেত্রে সিমপ্লিফিকেশন এবং রিলিফের দিকে যাচ্ছে। আজকে মনমোহন সিং-এর লাইন কারেক্ট লাইন। আপনি তাঁর সঙ্গে কথাও বলছেন, নিশ্চয় আপনাকে অ্যাপ্রিশিয়েট করেছেন তিনি। এর আগে যে সমস্ত ট্যাক্স ছিল তাতে নানা লিটিগেশন ছিল। আমি বলেছিলাম, লাক্সরি ট্যাক্স নিয়ে মামলা হবে। সেটা হলও। সে, পর্যন্ত মামলা কোথায় যাবে জানি না। এখনও পর্যন্ত আপনার ট্যাক্স পুরো আদায় হচ্ছে না। কোল সেস্ নিয়ে সুপ্রিম কোর্টে মামলারও ডিসলভড্ হল না। ভবিষ্যতে কি সুপ্রিম কোর্টে মামলা করবার জন্যই ট্যাক্স করবেন? আজকে এমন এভিনিউ অফ ট্যাক্স বের করতে হবে যাতে লিটিগেশনের সম্ভাবনা কম থাকবে, আদায় পদ্ধতি সহজ হবে এবং আদায়ের খরচটাও কম হবে। অলরেডি সেলস ট্যাক্সের ক্ষেত্রে যে এফোর্ট নিয়েছেন সেটা যদি সত্যিই ইমপ্লিমেন্ট করা যায় আমার মনে হয় তাতে ট্যাক্স প্রদানকারীদের ভাল হবে। অবশ্য জানিনা, ট্যাক্স আদায়কারী এবং লইয়ারগণ কতটা খুশি হবেন ইফ ইট ইজ ইমপ্লিমেন্টেড। আজকে সিলেক্ট কমিটির রেকমান্ডেশনে অনেকট্রই আইনের মধ্যে চলে এসেছে এবং সেগুলোই এই আইনের একটা বড় অংশ জুড়ে আছে, মেনলি উইথ রিগার্ড টু ইওর ওয়েস্ট বেঙ্গল ইনসেনটিভ স্কিম। ওয়েস্ট বেঙ্গল ইনসেনটিভ স্কিমের মেজর ব্যাপারটা ছিল—নতুন ইন্ডাস্ট্রিয়াল ইউনিট কেউ

করলে সেক্ষেত্রে সেলস ট্যাক্স ডিপার্টমেন্টের একটা প্রভিসন অনুযায়ী ৯ বছর পর্যন্ত ট্যাক্স ছাড়ের সুযোগ দিয়েছিলেন। পরবর্তীকালে এই ইনসেনটিভ স্কিম আপনি এক্সটেন্ড করেছেন। সিক অ্যান্ড ক্লোজ ইন্ডাস্ট্রি ইউনিট যদি নতুন করে কেউ খোলেন, নতুন করে সেটা রিভাইভ করেন সেক্ষেত্রেও এই সুযোগটা এক্সটেন্ড করেছেন। এই রেমিশনের ক্ষেত্রে কতটা সুবিধা দেবেন সেটা ঐ গ্রস ব্লকের সঙ্গে কানেকটেড ছিল, টোটাল অ্যাসেট ভ্যালুর সঙ্গে যুক্ত ছিল। এখন একটা বিরাট ইন্ডাস্ট্রি যা পুরানো হয়ে গেছে, ফলে তার অ্যাসেট ভ্যালুও ডেপ্রিশিয়েট করে গেছে, এরকম ক্ষেত্রে অ্যাসেট ভ্যালুর একটা প্রবলেম হতে পারে বলেই আপনি সেটাকে নতুন করে ডিফাইন করবার চেষ্টা করছেন। যে দুটি রেলেভেন্ট অ্যাক্ট—একটা হচ্ছে বেঙ্গল ফিনান্স সেলস ট্যাক্স অ্যাক্ট, ১৯৪১ এবং আর একটি হচ্ছে ওয়েস্ট বেঙ্গল সেলস ট্যাক্স অ্যাক্ট, ১৯৫৪ এই দুটোকে আপনি অ্যামেন্ড করছেন এবং আপনি এই কনসেশন মোটামুটি ১৯৪৭ থেকে ১৯৯২ সালের মধ্যে যেসব ইন্ডাস্ট্রি সেট-আপ হয়েছে তাতে এক্সটেন্ড করবার প্ল্যান নিয়েছেন। আমার ধারণা, ওয়েস্ট বেঙ্গল ইনসেনটিভ স্কিম একটা প্রগ্রেসিভ স্কিম। কিন্তু আমি জানতে চাই, কত ইউনিটকে এখনও পর্যন্ত ওয়েস্টবেঙ্গল ইনসেনটিভ স্কিম অনুযায়ী সাহায্য দিয়েছেন, এর টোটাল গ্রস ব্লক কত, টোটাল গ্রস ক্যাপিটাল ইনভেস্টেড আপনার সাবসিডি স্কিমে কত? আমি স্পষ্ট করে বলতে চাই, আপনার দপ্তরের প্রধান প্রবলেম হচ্ছে, ইউ টেক মানথস্ ওভার এনি ডিসিসন বাই দি ফিনান্স ডিপার্টমেন্ট। এটা শুধু আমার অভিযোগ নয়, যদি আপনারা হারুন-অল-রশিদের মতো ঘুরতে পারতেন রাইটার্স বিল্ডিং-এর প্রতিটি ডিপার্টমেন্টে তাহলে সর্বত্র শুনতে পেতেন একটিই কমপ্লেন—কোনও ফাইল ফিনান্সে গেলে বের হয়ে আসে না। এক্ষেত্রে কতদিন লাগে সেটা কেউ জানেন না। একটি উদাহরণ দিই, শান্তিবাবুর কাছে গিয়েছিলাম মেটাল-বক্সের ব্যাপার নিয়ে। কারখানাটি সাত বছর বন্ধ ছিল। আই. এন. টি. ইউ. সির ইউনিয়ন সেখানে। অনেক কষ্ট করে সেখানে একটি এগ্রিমেন্ট করিয়েছিলাম, কিন্তু খারাপ এগ্রিমেন্ট হয়েছে সেটা। কিন্তু ওয়ার্কারদের কোনও উপায় নেই, কারণ রাজ্য সরকার এ-ব্যাপারে কিছু করছেন না, কোনও এন্টারপ্রেনিওরকেও পাওয়া যাচ্ছে না। মালিক পক্ষ সেখানে দুটি কনডিশন দিয়েছেন, দুটি কনডিশনই খারাপ। হাইকোর্ট বলেছেন, ওদের অ্যাসেট সেল করে সাত কোটি টাকা দেবার জন্য। ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট সিক ইন্ডাস্ট্রির ক্ষেত্রে যে স্কিম করেছেন তার থেকেও ওরা সুবিদা পাবেন। ১৯৯৩-র অক্টোবরে এগ্রিমেন্টটা হয়েছে। ঐ কোম্পানি ১৯৯৪ সালের জানুয়ারিতে কনসেশন দেবার ব্যাপারটা যারা ডিল করেন সেই সেলকে পিটিশন দিয়েছে। ২৩শে জুন অর্থাৎ গতকাল ওটা খুলবার দিন ছিল, কিন্তু খোলার দিন পর্যন্ত দেয়ার ইজ নো ওয়ার্ক। ওয়ার্কাররা চিফ মিনিস্টারের সঙ্গে পর্যন্ত দেখা করেছেন, কিন্তু দেয়ার ইজ নো ওয়ার্ক। একটা সিক ইন্ডাস্ট্রি যেখানে ২ হাজার লোক কাজ করে, সেটা খোলার ব্যাপারে যে সেন্স অব আর্জেন্সি দরকার, সেটা আমরা দেখিনি। ৬ মাসের মধ্যে একটা ফাইল আপনি ক্লিয়ার করতে পারেননি। আপনার অল ইনটেনসিভ, অল দিজ থিংস আর দি থিংক্স অন পেপার। শান্তিবাবুকে আমি বলেছি যে যখন সেটাও ওরা পেলনা, ওরা নিজেরা চামড়া জোগাড় করে কোনও রকমে

খুলবার চেষ্টা করেছিল, সেখানে অল্প কিছু সিটুর লোক যারা ছিল তারা বাধা দিচ্ছে। আমরা কথাবার্তা বলে এটা সেটেল করার চেষ্টা করেছি। আপনার দপ্তর এই বিষয়টা একটু দেখুন। আমি একটা কনক্রিট একজাম্পেল আপনাকে দিলাম। আপনার এখানে ইনসেনটিভ চেয়ে, ওয়ার্কারদের সঙ্গে এগ্রিমেন্ট করে, সেই এগ্রিমেন্টের কপি সমেত আপনার দপ্তরে যাওয়া সত্ত্বেও ৬ মাসের মধ্যে সিদ্ধান্ত নিতে পারেননি। হোয়াট ইজ দি মিনিং অব দিজ চেঞ্জেস? আপনি কোনও সিক ইন্ডাস্ট্রিকে রিভাইভ করবেন? আপনি বলুন, আপনার এই স্কীমে কত সিক ইন্ডাস্ট্রি পশ্চিমবঙ্গে রিভাইভ হয়েছে? মূলত পাবলিক আন্ডারটেকিং এবং সিক ইন্ডাস্ট্রি যিনি দেখেন, সেই মন্ত্রীর বাজেট বক্তৃতা আমি দেখেছি। সেখানে ওরা দুটো কোম্পানি লিকুইডেট থেকে কিনেছেন। একটা হচ্ছে, ভারত ইলেকট্রনিক, আর একটা ঐ রকম কি একটা ছোট কোম্পানি। সেগুলি এখনও খোলার কোনও সম্ভাবনা নেই। এই কনসেশনগুলি, সুবিধাগুলি কবে তাদের কাছে ক্লিয়ার হবে সেটা আপনি জানাবেন। যে অবস্থায় সিক ইন্ডাস্ট্রি আছে, দুটো জিনিস হতে পারে। এক তো সিক ইন্ডাস্ট্রিকে জমি বিক্রি করার ক্ষেত্রে পার্মিশন দিতে দেরি করছেন, আবার যেখানে পার্মিশন কোর্ট দিতে চায়, সেখানে আবার কোথায় কোথায় সি. পি. এম.-এর লোকেরা বাধা দিচ্ছে। যেমন—সুলেখা আমরা খোলার চেষ্টা করছি যাদবপুরে, কিন্তু সেখানে সি. পি. এম-এর স্থানীয় নেতা বিমল চ্যাটার্জি বলছেন যে, এই মালিক থাকলে আমরা জমি বিক্রয়ে বাধা দেব। আমরা বলেছিলাম যে, তোমরা অল্টারনেট সোর্স অব ফিনান্স বলে দাও। যদি কোম্পানির সারপ্লাস জমি থাকে সেটা বিক্রয় করে যদি এটা অ্যাসিওর্ড হয় যে কোম্পানির রিভাইভের ক্ষেত্রে কাজে লাগবে তাহলে হোয়াট ইউ স্ট্যান্ড ইন দি ওয়ে? এখানে তো স্টেট গভর্নমেন্টের টাকা দিতে হচ্ছে না। আমরা বলেছি যে স্টেট গভর্নমেন্ট'স হোল প্রসেস অব রিভাইভিং দি সিক ইন্ডাস্ট্রি হ্যাজ গট স্ট্রাক। যাদবপুর আর এখন প্রশান্তবাবুর কন্সটিটিউয়েন্সি নয়। একটার পর একটা কারখানা বন্ধ হয়ে আছে। সুলেখা, অন্নপূর্ণা, বেঙ্গল ল্যাম্প, কৃষ্ণা গ্লাস, এটা সরকারের, সব বন্ধ হয়ে আছে। এই যে বন্ধ হয়ে আছে, এগুলি খোলার গল্প আজকাল শোনা যায় না। শান্তিবাবু, গতবারের রিপোর্ট যদি দেখেন তাহলে দেখবেন যে এগুলি পিরিয়ডিক্যালি বন্ধ হয়, সিজনলি ৫।৬ মাস বন্ধ থাকে. আবার নিজেদের নিয়মে খুলে যায়। এখানে সরকারের কোনও ইন্টারভেনশন নেই। আমি আপনাকে বলতে চাই, আপনার এই সেলস ট্যাক্স স্কীমে এখন পর্যন্ত কোনও নতুন ইউনিট আসতে সাহায্য করেনি। আপনি কিছু স্পেশাল কনসেশন দেবার কথা বলেছেন যেগুলি মাল্টিপ্লায়ার ইন্ডাস্ট্রি, আপনি বোধ হয় হলদিয়ার ডানকানের একটা ইউনিট করছেন, কনসোলিডেটেড ফাইবার লিমিটেড, তাদের আপনি মাল্টিপ্লাইজ প্রোডাকশনে কিছু কনসেশন দিচ্ছেন। আমি আপনার কাছে স্পেসিফিক্যালি জানতে চাই যে, কোন কোন মাল্টিপ্লাইজ ইউনিট আপনার এই কনসেশনের ফলে খুলছে? আপনি ইকনমিক রিভিউ দেখিয়েছেন। আমি স্ট্যাটিসটিক্যাল অ্যাপেন্ডিক্স দেখিয়েছি। কিন্তু তাতে অ্যানসার স্যাটিসফ্যাক্টরিলি পাইনি। আমার নিজের ধারণা যে এখনও পর্যন্ত আপনার সেলস ট্যাক্স আদায় করার যে মেশিনারী তার থেকে আপনি দুর্বলতা এবং দুর্নীতি দূর করতে পারেননি। আমার নিজের ধারণা, আপনি যদি

হ্যারাসমেন্টটা কমান, ট্যাক্স রেটটা কম করেন, সিঙ্গেল পয়েন্ট ট্যাকসেশন যেটা আনতে চেয়েছেন সেটা যদি আনতে পারেন, দুর্নীতিগুলি কন্ট্রোল করতে পারেন তাহলে আগামী বছরে আপনার সেল্‌স ট্যাক্স ২৫ পারসেন্ট কালেকশন বাড়ানো সম্ভব এবং স্ট্যাম্প ডিউটি ৫০ পারসেন্ট বাড়ানো সম্ভব। সেই ধরনের এফোর্ট আমরা দেখিনি। কারণ আপনাকে হয়ত নানা ধরনের প্যারাফার্নিয়া এবং কনসেটেন্টের মধ্যে দিয়ে চলতে হয়। আপনার সবচেয়ে বড় কন্সটেন্ট হচ্ছে কোঅর্ডিনেট কন্সটেন্ট। সুতরাং সেখানে আপনি কি করতে পারবেন আমি জানিনা। তবে যেহেতু এই বিলে কিছু ওয়েল ফিয়েচার আছে, যে পজিটিভ স্টেপগুলি আছে, যে ফরোয়ার্ড আউট লুক আছে, যেটুকু মনমোহন মিক্স ইকনমিক আছে, সেটাকে নিশ্চয়ই আমরা সমাধান করি। তাই এই বিলের বিরোধিতা করছি না।

**শ্রী অঙ্গদ বাউরী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল ট্যাকসেশন লজ সেকেন্ড অ্যামেন্টমেন্ট ১৯৯৪ যেটা মাননীয় অর্থমন্ত্রী উত্থাপন করেছেন সেই বিলের মাধ্যমে ৬টি মূল আইনের সংশোধনের প্রস্তাব করা হয়েছে। এই সংশোধনী প্রস্তাবের মূল বিষয় তিনটি। প্রথম হচ্ছে, বাজেট প্রস্তাবে যা ইতিমধ্যে আমরা গ্রহণ করেছি। দ্বিতীয় হচ্ছে, বিক্রয়কর আইনের ক্ষেত্রে যে প্রস্তাব বিবেচনাধীন রয়েছে এবং তৃতীয় হচ্ছে, আইনের ব্যাখ্যার ক্ষেত্রে অনাকাঙ্খিত জটিলতা দূর করার জন্য। প্রাথমিক উদ্দেশ্যের সঙ্গে সামঞ্জস্য রেখেই এই ছোট মাপের সংশোধনী আনা হয়েছে। সেই কারণেই আমি এই প্রস্তাব সমর্থন করছি এবং আশা করছি প্রস্তাব গুলি সর্ব্বসম্মতভাবেই সমর্থিত হবে। বিলের সংশোধনী প্রস্তাবের মধ্যে প্রথম যে কথা বলতে চাই সেটা হল বন্ধ ও রুগ্ন শিল্পের ক্ষেত্রে স্থায়ী মূলধনী সম্পদের মোট মূল্যবান স্থির করার ক্ষেত্রে একটা ব্যাখ্যা সংযোজিত করা হয়েছে। এই ব্যাখ্যায় বলা হয়েছে জমির মূল্য, বিল্ডিং-এর মূল্য—বসবাসের ঘর বাদে কারখানার শেড এবং প্ল্যান্ট ও মেশিনারী ইত্যাদি। এই মূল্য স্থির হবে বন্ধ শিল্পের মালিক যে দিন হস্তান্তর করছেন সেই দিন থেকে এইগুলির মূল্য হবে সেটা নির্ধারিত হবে। এই মোট মূল্যের সঙ্গে নূতন মালিক বাণিজ্যিক উৎপাদন প্রথম যে দিন শুরু করবেন তার পূর্বে যদি প্ল্যান্ট, মেশিনারীর যদি কিছু কিনে থাকেন তা যুক্ত হবে। জনস্বার্থে সরকার যাতে বিক্রয় কর আইনের ক্ষেত্রে বিশেষত কর ছাড় দেওয়াব প্রশ্নে নোটিফিকেশনের মাধ্যমে আইন পরিবর্তন করতে পারেন সেই অধিকার দেওয়া হয়েছে। কৃষি আয়কর সংক্রান্ত আইনের সংশোধনীতে বলা হয়েছে যে, ১.৪.৯৪ থেকে কোনও ব্যক্তি বা যৌথ পরিবারের ক্ষেত্রে পূর্ববর্তী বছরের কৃষি থেকে আয় ১০,০০০ টাকা অতিক্রম না করলে কোনও আয়কর লাগবে না। কৃষি থেকে আয়কর যে ভাবে হিসাব করা হত তা থেকে চা উৎপাদনকে বাদ দেওয়া হয়েছে। এটা বাজেট প্রস্তাবে ছিল, সভায় গৃহীত হয়েছে এবং সেইজন্য প্রাসঙ্গিক আইন পরিবর্তনের প্রস্তাব করা হয়েছে। ওয়েস্ট বেঙ্গল প্রোমোদকর আইন ১৯৮২ সংশোধনীতে আমরা বাজেট প্রস্তাবে যে কর আরোপ করেছি তা কার্যকর করার ক্ষেত্রে ব্যাখ্যার যে জটিলতা ছিল তা সংশোধিত হয়েছে। বিক্রির কর আইন ১৯৪১ এবং ১৯৫৪-তে বলা

হয়েছে কোনও রেজিস্টার ডিলার অন্য কোনও রেজিস্টার ডিলার থেকে মাল ক্রয় করলে ট্যাক্স লাগবে। কিন্তু এখন যেটা সংশোধনী আকারে নেওয়া হয়েছে তাতে কোনও পারচেজ ট্যাক্স লাগছে না। এই সংশোধনীর মাধ্যমে যাদের ক্ষেত্রে এরূপ যে ১ পারসেন্ট ট্যাক্স চালু ছিল তাও থাকবে না। এ ক্ষেত্রে ক্রয়-বিক্রয়ের প্রতিটি স্তরে ট্যাক্স কাটার পরিবর্তে গোড়ায় ট্যাক্স আদায়ের ব্যবস্থা ইতিমধ্যে করা হয়েছে। বিক্রয় করের যে রেট আছে তার পরিবর্তন করা হচেছ কেবলমাত্র সোনা-রূপা ডায়মন্ড, অন্যান্য মূল্যবান পাথর বা রত্ন, ঢালার লোহা ইত্যাদির ক্ষেত্রে। এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-55 – 6-05 p.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ওয়েস্ট বেঙ্গল ট্যাকসেশন লজ (সেকেন্ড অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৪'এর উপরে আলোচনায় অংশ গ্রহণ করতে গিয়ে আমি প্রথমে বিরোধীদলের মাননীয় বিধায়ক সৌগত রায়কে ধন্যবাদ জানিয়ে যে উনি বিলের যেটা মূল উদ্দেশ্য, আমি মনে করি সঠিকভাবে গ্রহণ করেছেন এবং অ্যাপ্রিশিয়েট করেছেন এবং সমর্থনও জানিয়েছেন। আমার মনে হয় এটাতে খুব বেশি পুনরুক্তি করার প্রয়োজন নেই। কারণ বিলের প্রত্যেকটি স্যালিয়েন্ট ফিচার উনি বলেছেন। আমি খুব হারিড ওয়েতে রিপ্লাই করে যাচ্ছি। একটা জায়গায়, যেটা আয়রণ কাস্টিংস, সেখানে বিক্রয় কর দশ শতাংশ ছিল, সেটা কমিয়ে আমরা পাঁচ শতাংশ করেছি। এখানে একটু বলা প্রয়োজন যাতে কোনও তিক্ততার সৃষ্টি না হয়। কেন্দ্রীয় বাজেটে কেন্দ্রীয় অর্থ মন্ত্রী ইস্পাতের উপরে উৎপাদন শুল্ক বাড়িয়েছিলেন। আমরা কিন্তু বিক্রয়করটা কমালাম। তার মানে মনমোহন সিং যে কাজ করেছিলেন, আমরা তার উল্টো কাজটা করলাম। আপনারা আমাদের সমর্থন করেছেন। তার মানে অ্যান্টি মনমোহন সিং মিক্সড়কে সমর্থন করেছেন। সোনার ক্ষেত্রে দু'ধরনের হার যেগুলো আগে ছিল, আমি এটা বলে রাখছি, ব্যয়ের ক্ষেত্রে কমালাম। কেন্দ্রীয় বাজেটে বাড়িয়েছিলেন। আমরা তার বিপরীত দিকে গেলাম। সোনার ক্ষেত্রে যে ব্যবস্থা ছিল—তার অবস্থান—পাথর ছাড়া গহনার ক্ষেত্রে থ্রি পারসেন্ট, আর সেল্‌স ট্যাক্স অ্যাড করে ৩.৪৫ পারসেন্ট, আর জড়োয়া গহনা—হীরের গহনা—১১ পারসেন্ট, তারমধ্যে সেল্‌ ট্যাক্স অ্যাড ছিল। এটা ঠিকই, আমাদের কাছে একাধিক সংস্থা গণতান্ত্রিকভাবে আসেন এবং তাঁরা যে বক্তব্যটা রাখেন, তার আগে আমি বলি বাজেটে আমরা কি করলাম। আমরা তিন আর এগারো না রেখে পাঁচ শতাংশ করে দিলাম। আর হীরের ক্ষেত্রে, যেহেতু এটা মহা মূল্যের, সেখানে ১৫ শতাংশ করলাম। এই সংগঠন থেকে এসে আমাকে বলেন যে ওতে কমপ্লায়েন্সের ক্ষেত্রে অসুবিধা হবে। কারণ আমাদের তিন শতাংশ দেবেন। যাঁরা দেবেন তাঁরা অল্প মানুষ। ওঁদের সঙ্গে আমি খোলাখুলি আলোচনা করি। ওঁরা এই ব্যাপারে বাইরে কিছু প্রকাশ করেননি, আমরাও প্রকাশ করিনি। আমি বলেছিলাম একটা বছর হাউসের পার্মিশন নিয়ে রেটটা কমাব। কিন্তু কমপ্লায়েন্স যাঁরা করেন, তাতে ট্যাক্স বাড়ে কিনা দেখি। তাই খোলা মনে এটা করলাম। স্ট্যাম্প ডিউটির ক্ষেত্রে আপনি ঠিক রেটটা উল্লেখ করেছেন। স্ট্যাম্প ডিউটি

আমরা বাজার মূল্য ভিত্তিক করার পরে দশ শতাংশ করে রাখলাম। যেমন, যাঁরা জমি বা অন্য কিছু কিনতে চান, ক্রেতাকে তার আগে বায়নানামার জন্য সেই সময়ে হয়ত তাঁকে দশ শতাংশ দিতে হয়েছে, আবার পরে দশ শতাংশ দিতে হচ্ছিল। প্রথমবার যদি দশ শতাংশ দিয়ে থাকেন, তাহলে পরে 'শূন্য' শতাংশ দেবেন। কৃষি আয়ের ক্ষেত্রে কালেকশন হচ্ছে না, খরচই হয়ে যাচ্ছে। আমরা বৈজ্ঞানিক ভিত্তিতে পর্যালোচনা করেছি, এই ভিত্তিতে রেখে লাভ নেই। বরং তার সঙ্গে যারা আছেন তাঁদের কাজে লাগানো যাবে। এগুলো হচ্ছে রেহাই। কর ফাঁকির প্রশ্নে, ডিস্ অ্যান্টেনার ক্ষেত্রে, যেখানে এনরোলমেন্ট অ্যাডভান্টেজ আমরা দিয়েছি, তা হচ্ছে যাতে মিস-ইউজ না হয় সেজন্য। তাই এটার জন্য, কন্ট্রোলের ক্ষেত্রে, সেখানে এনরোল্ড্ ডিলার থাকলে হবে না, শুধু রেজিস্টার্ড ডিলার থাকলে তাদের ক্ষেত্রে হবে।

ক্যাটিগোরিক্যালি কতকগুলি পয়েন্ট আছে মাল্টিপিল পয়েন্ট ট্যাক্সগুলি আসছে না ফরেন লিকারের ক্ষেত্রে। সুতরাং সেটা ক্লারিফাই করে দেওয়া হল। বন্দর রুগ্ন শিল্প যাতে সঠিকভাবে সাহায্য পেতে পারেন তার জন্য ডেফিসিট ভ্যালু জিরো হয়ে যেতে পারে এটা প্ল্যান্ট অ্যান্ড মেশিনারীতে তাই যে দামে এটা হস্তান্তর হচ্ছে সেই দাম এখন বলা হচ্ছে। আর সিলেক্ট কমিটি একটা রেকমেন্ডেশন ছিল সেটা এখন গ্রহণ করলাম। বস্তুত আগামী সপ্তাহে বি. এ. কমিটি যে নির্দেশ দিয়েছেন এটা সিলেক্ট কমিটিতে আমরা সর্বসম্মতভাবে একটা জায়গায় যেতে পেরেছি, প্রথমে যা রেখেছিলাম, সেই ব্যাপারে সর্বসম্মত জায়গায় যেতে পেরেছি ২৯ তারিখে তার কিছু এখানে বললাম। আজকে যে অ্যামেন্ডমেন্টগুলি হল সেইগুলি কিন্তু ওখানে যুক্ত হয়ে যাবে, একত্রিতভাবে আছে বলে। বৃত্তিকর পয়েন্ট এর মূল কাজ হচ্ছে, যদি কোনও কর্মী ২টা সূত্র থেকে আয় করেন, তার যেটা বৃত্তিগত আয়, চাকরির আয় ছাড়া যদি অন্য জায়গায় থেকে আয় করেন যেটা বেশি আয়, সেখানে বৃত্তিকর লাগবে, এটা হচেছ মূল, বিষয়। আপনারা একটা জায়গায় দৃষ্টি আকর্ষণ করেছেন যে জায়গাটা বিতর্কের, সেটা আমি বলে দিচ্ছি, সেটা ফ্যাকচুয়ালি গ্রহণ করছি। এখানে সাজেশনটা সেটাও আমি বলছি। প্রথমে বলি, এটা নয় যে খোলার ইতিহাস বেশি নেই, বন্ধের ইতিহাস—তাই আমি পাতাটা একটু উল্টেছিলাম, এই টেবিলগুলির সঙ্গে কনসেপশনগুলির সঙ্গে তো যুক্ত থাকে, '৯১—'৯২, ২টি বছর, যদি দয়া করে দেখেন ইউনিট ক্লোজ হয়েছে ১০টি এবং তার জন্য মানুষ কর্মহীন হয়েছে প্রায় ৫০০-র মতোন, ইউনিট রিওপেন্ড হয়েছে এই সময়ে ১৪টি, কিন্তু মানুষ উপকৃত হয়েছেন ১৮০০-র মতোন। চিত্রটা কিন্তু আপনি যেটা বলছিলেন তা নয়, আমি নেট পিকচারটা বলছি। তারপরে আমি আর একটু বলে রাখি, এটা আবার ঠিক নয়, যখন মাল্টিপ্লাইড ইন্ডাস্ট্রি আছে, সে স্টেটটা ভ্যাকিউজ নয়, ইউনিট এর নামটা করা উচিত নয়, ২টি ক্ষেত্র বলছি, একটা পেট্রো-কেমিক্যালস এবং ইলেকট্রনিক্স। ইনভেস্টমেন্ট এর ক্ষেত্রে ২টি কোয়ালিফাই করছে, মানটা আমরা খোলা রেখেছি, আমি এখানে বলছি, সেলস্ ট্যাক্স-এ যে ইনসেনটিভ আসে এটা পেতে দেরি হলে লাভ হবে না। বাজারে এবারে একটা জিনিস ইনট্রোডিউস করেছি, কোনও কোনও ক্ষেত্রে সেল্ফ অফ সেটিং আনছি, কোনও ক্ষেত্রে তার

সেলস্ ট্যাক্স ডিউজ্ হয়েছে ১০ লক্ষ টাকা, যেখানে তিনি নাইন্থ টেন্থ রিটার্ন পাবেন, সেখানে আমরা টাকাটা জমা দিয়ে রিটার্ন নেওয়া এটা বাদ দিতে বলছি। সেল্ফঅফ সেট করে তিনি কম দিন, এই জায়গায় চলে যাবে, বস্তুত এই জায়গায় আমরা ফাইল ওয়ার্ক কমাতে চাচ্ছি, যদি ইনসেনটিভ স্কেম আমরা চালু করি এবং অর্থের যে সঙ্কট সৃষ্টি হয়েছিল তার চেয়ে একটা ভাল জায়গায় আছে, তাহলেও এখানে দৃষ্টির স্বচ্ছতা থাকা দরকার। এক্ষেত্রে আমরা চাইছি, ফাইল এর কাজ প্রধানত কমিয়ে দিতে, এই সাজেশন আমি গ্রহণ করছি। এইসব কথা বলে, আপনাদেরকে ধন্যবাদ জানিয়ে, এই বিলকে সমর্থন করে আপনাদের আর একবার ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1994, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 7 and Preamble

The question that clauses 1 to 7 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Das Gupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Second Amedment) Bill, 1994, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Adjournment

The House was adjourned at 6-05 p.m. till 11.00 a.m. on Monday, the 27th June 1994 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chambers of the Assembly House, Calcutta, on Tuesday, the 27th June, 1994 at 11.00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 7 Ministers, 4 Ministers of State and 128 Members.

[11-00 — 11-10 a.m.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Hon'ble Members, I rise to perform a melancholy duty to refer to the sad demise of **Shri Ganesh Prasad Roy, an Ex-Member of the West Bengal Legislative Assembly**, who breathed his last on the 11th June, 1994. He was 74.

Shri Roy was born in a poor scheduled caste family in Calcutta. Having passed M.A. examination in Bengali in 1943 from the University of Calcutta he took up the teaching career and earned the reputation as a dedicated teacher.

He joined active politics in 1962 and was elected to the West Bengal Legislative Assembly that year from the Beleghata South Assembly Constituency as a Congress candidate. He was re-elected to the West Bengal Legislative Assembly in 1967.

At his death the State has lost a veteran educationist and politician.

Now, I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(At this stage hon'ble Members rose in their seats)
(After two minutes)

Thank you ladies and gentlemen.

The secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

## Starred questions
## (to which oral answers were given)

### বিচারপতির শূন্যপদ

***১৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *২২) শ্রী আব্দুল মান্নান ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জেলা ও মহকুমা আদালতগুলিতে মাননীয় বিচারপতিদের কতগুলি পদ শূন্য আছে ( জেলাওয়ারী হিসাব) ; এবং

(খ) শূন্য পদ পূরণের নিমিত্ত ইতিমধ্যে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী আব্দুল কায়েম মোল্লা ঃ**

(ক) বর্তমানে মোট ৩৮টি পদ শূন্য আছে উক্তশূন্য পদের জেলাওয়ারী হিসাব নিম্নে প্রদত্ত হইল ঃ—

১) মুর্শিদাবাদ — ৫

২) হাওড়া — ১

৩) হুগলি — ৪

৪) দক্ষিণ ২৪ পঃ — ৩

৫) মেদিনীপুর — ১০

৬) পুরুলিয়া — ১

৭) বর্ধমান — ২

৮) বাঁকুড়া — ৪

৯) কুচবিহার — ১

১০) উঃ ২৪ পঃ — ১

১১) জলপাইগুড়ি — ১

১২) বীরভূমি — ৩

১৩) নদীয়া — ২

(খ) উক্ত ৩৮টি শূন্য পদের মধ্যে ইতিমধ্যে ১৪টি পদ পূরণের জন্য হাইকোর্ট নির্বাচিত প্রার্থীদের নাম সুপারিশ করেছেন। সরকারের পক্ষ থেকে এই সমস্ত প্রার্থীদের নিয়োগের জন্য

যথাযথ পদক্ষেপ নেওয়া হয়েছে। অধুনা মহামান্য সুপ্রিম কোর্টের নির্দেশক্রমে বাকি পদগুলি পূরণের জন্য সংবিধানের ২৩৪ ধারা অনুসারে ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মন্ত্রী মহাশয় জানালেন যে ৩৮টা শূন্য পদ রয়েছে এবং জেলাওয়ারী একটা হিসাব তিনি দিলেন এবং ১৪টা পূরণের ব্যবস্থা হয়েছে। আমি জানতে চাইছি ৩৮টার মধ্যে মহকুমায় কটা এবং জেলায় কটা?

**শ্রী আব্দুল কায়েম মোল্লা ঃ** জেলা আদালতের জন্য মাত্র তিনটে'বাদ বাকি মহকুমা আদালতের জন্য, আর যে ১৪টি পদ পূরণের ব্যবস্থা করা হয়েছে তার সব কটিই মহকুমার জন্য।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমরা দেখছি মহকুমায় অনেক কেস পেন্ডিং পড়ে রয়েছে, বিচারপতির পদ ফাঁকা রয়েছে। সেই জন্য আমি জিজ্ঞাসা করছি, আরামবাগে কটা বিচারপতির পদ খালি আছে?

**শ্রী আব্দুল কায়েম মোল্লা ঃ** হুগলি জেলায় দুজন মুন্সিফ এবং দুজন জুডিসিয়াল ম্যাজিস্ট্রেটের পদ খালি আছে। সাব ডিভিসনাল ব্রেক আপ আমি এখন দিতে পারছি না।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার উত্তর থেকে জানতে পারছি যে, মেদিনীপুর জেলায় মোট ১০ জন বিচারকের পদ খালি আছে। এর মধ্যে দেওয়ানী আদালতে ক'জন এবং ফৌজদারি আদালতে ক'জনের পদ শূন্য আছে?

**শ্রী আব্দুল কায়েম মোল্লা ঃ** মেদিনীপুর জেলা আদালতে কোনও বিচারকের পদ খালি নেই। মহকুমা স্তরে ৫ জন মুনসেফ এবং জুডিসিয়াল ম্যাজিস্ট্রেটের পদ খালি আছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি মোট ৩৮-টি শূন্য পদের মধ্যে ১৪টি পদ পূরণের ব্যবস্থা করছেন। এই পদগুলি কতদিন ধরে শূন্য রয়েছে? এই পদগুলি শূন্য থাকার ফলে জনস্বার্থে যেসব কেসগুলির বিচার হতে পারছে না সেগুলির সংখ্যা আপনার দপ্তর হিসাব করে দেখেছে কি?

**শ্রী আব্দুল কায়েম মোল্লা ঃ** বিচারকের পদ প্রতি বছরই কিছু কিছু খালি হয় এবং প্রতি বছরই নতুন বিচারক নিয়োগ করা হয়। বর্তমানে যে ঘটনাটি ঘটেছে সেটি ঘটার কারণ হচ্ছে, সুপ্রিম কোর্ট নতুন পদ পূরণের জন্য একটা নিয়ম করেছেন। সেই নিয়ম অনুযায়ী আমরা রুলস ফ্রেম করে হাইকোর্টের অনুমোদনের জন্য পাঠিয়েছি। হাইকোর্টের অনুমোদন পাওয়ার পরই পদগুলি পূরণ করা হবে। ইতিপূর্বে নিয়ম ছিল যাঁরা তিনি বছর প্র্যাকটিস করেছেন তাদেরই হাই কোর্টের অনুমতি নিয়ে নিয়োগ করা যেত। বর্তমানে তিন বছর প্র্যাকটিস করার পর পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে তাদের প্যানেল করা হবে। কারণ আমরা এখন বলছি সব পদ গুলিই পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে পূরণ করা হোক।

তিন বছর প্র্যাকটিসের পর তারা পাবলিক সার্ভিস কমিশনের কাছে দরখাস্ত করতে পারবেন। হাইকোর্টের অনুমোদনের জন্য দেরি হচ্ছে, তা না হলে দেরি হবার কোনও কারণ নেই।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** আমাদের অভিজ্ঞতা হচ্ছে, জেলা এবং মহকুমা আদালতে বিভিন্ন বিচারকের পদ দীর্ঘ দিন ধরে শূন্য রয়েছে। এর ফলে বিচার বিলম্বিত হচ্ছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি পদগুলি পূরণের জন্য কি দ্রুত ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে?

**শ্রী আব্দুল কায়েম মোল্লা ঃ** জেলা আদালত গুলিতে প্রোমোশনের মাধ্যমে পদ পূরণ করা হয়। জেলা স্তরে স্মল জাজেস কোর্ট-এ একটি পদ, জলপাইগুড়িতে ডিস্ট্রিক্ট জজের একটি পদ এবং শিলিগুড়িতে একটি পদ খালি আছে। আর কোথাও কোনও পদ খালি নেই। বাকি গুলি সবই মহকুমা স্তরে।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, পশ্চিমবঙ্গে জেলা এবং মহকুমা আদালতগুলিতে এস.সি. এবং এস.টি. বিচারকের সংখ্যা কত?

**শ্রী আব্দুল কায়েম মোল্লা ঃ** এস.সি. কয়েকজন আছেন, কিন্তু এখন পর্যন্ত কোনও এস.টি. প্রার্থী পাওয়া যায় নি। আমি নিজে এবিষয়ে খোঁজ করেও পাইনি। মাননীয় সদস্যকেও বলেছিলাম যে, তাঁর যদি জানা থাকে তাহলে তিনি আমাদের তা জানাতে পারেন। এখন পর্যন্ত আমরা এস.টি. ল' গ্র্যাজুয়েট কাউকে পাই নি।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ভারতবর্ষের প্রাক্তন প্রধান বিচারপতি শ্রী চন্দ্রচূড় আশুতোষ মুখার্জির স্মরণ সভায় একটি মূল্যবান বক্তব্য রেখেছেন। সেখানে তিনি বলেছেন, এমনিতেই বিচার বিলম্বিত হবার একটা প্রবণতা আমাদের দেশে আছে, তারপর আবার বিচারপতির পদ খালি থাকার জন্যও বিলম্বিত হচ্ছে। বিচারপতির পদ শূন্য থাকার জন্য যাতে বিচার বিলম্বিত হতে না পারে তার জন্য কি সরকার উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন?

**শ্রী আব্দুল কায়েম মোল্লা ঃ** বিলম্বিত হচ্ছে বলতে আপনি ঠিক কি বোঝাতে চাইলেন তা আমি বুঝতে পারলাম না।

[11-10—11-20 a.m.]

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** Number of cases filling up in different Courts are causing troubles to the common people আমরা তো আইনজীবী নই, হাউ the problem would be solved সেক্ষেত্রে বিচারপতি নিয়োগের ক্ষেত্রে কত দ্রুত কাজগুলি করা যায়। এ ব্যাপারে জাসটিস চন্দ্রচূড়কে রেফার করেছিলাম। তিনি সামগ্রিকভাবে বক্তব্য রেখেছেন।

**শ্রী আব্দুল কায়েম মোল্লা ঃ** যে ভ্যাকেন্টগুলি আছে তার কথা বললাম। সমস্ত পদ ফিল-আপের ব্যাপারে পি.এস.সির মাধ্যমে পরীক্ষা হয় এবং হাইকোর্ট একটা প্যানেল দেয়। আমরা সেখান থেকে অর্ধেক-অর্ধেক করে নিচ্ছি। আর এব্যাপারে বিলম্বিত হওয়ার কারণ আমি আগেই বলেছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** জেলা এবং মহকুমা স্তরে যে আদালতগুলি আছে, অধিকাংশ আদালতের গৃহগুলি বৃটিশ আমলে তৈরি। কোথাও ঘরগুলি ভেঙে গেছে। ঘরের অভাবে বিচারকরা বসতে পারছে না?

**মিঃ স্পিকার ঃ** এটা হবে না।

**শ্রী ঈদ্ মহম্মদ ঃ** আপনি বললেন ৩৫টি পদ ফাঁকা আছে এবং জেলাভিত্তিক তার একটা হিসাব দিলেন। আমার জেলায় ৫টি পদ ফাঁকা আছে বলেছেন। মুর্শিদাবাদ জেলায় জজের পদ ফাঁকা নেই। কোন কোন মহকুমা আদালতে ফাঁকা আছে এবং কতদিনে মধ্যে সেগুলি পূরণ হতে পারে?

**শ্রী আব্দুল কায়েম মোল্লা ঃ** আমি নির্দিষ্ট মহকুমার কথা বলছি না। যেগুলি নতুন পদ সৃষ্টি হচ্ছে, সাব-ডিভিসনে যেসব ভ্যাকেন্ট আছে সেখানে পাঠানো হচ্ছে এবং সেইভাবে পর পর হবে।

**মিঃ স্পিকার ঃ** একটু আগে আপনি শিডিউল ট্রাইবস পাওয়া যাচ্ছে না বললেন। এপিপি. জ্যুডিসিয়াল অফিসার বা স্পেশ্যাল ট্রেনিং প্রোগ্রাম নিতে পারেন না? আপনি ছেলেদের ট্রেনিং দিয়ে ইক্যুইপড করুন। কারণ কোটা তো পূরণ করতে হবে। এখন যদি পরিকল্পনা না করেন তাহলে আগামী দিনে শূন্য পদ তো পূরণ করতে পারবেন না?

**শ্রী আব্দুল কায়েম মোল্লা ঃ** শিডিউল কাস্টস ডিপার্টমেন্টের সঙ্গে যোগাযোগ করে দেখব।

## ব্লক-স্তরে স্টেডিয়াম নির্মাণ

*১৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের বিভিন্ন ব্লকে ছোট ছোট স্টেডিয়াম গড়ার পরিকল্পনা সরকারের আছে কি না, এবং

(খ) মফস্বলে ক্রীড়া-চর্চা এবং খেলার মান উন্নয়নের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** (ক) না।

(খ) (১) রাজ্য সরকারের ক্রীড়া নীতি অনুসরণ করে গ্রামীণ এলাকার জন্য মূল ক্রীড়া পরিকাঠামো সৃষ্টির দিকে জোর দেওয়া হয়েছে।

২) তৃণমূল স্তরে ক্রীড়া প্রতিভা চিহ্নিত করা এবং ক্রীড়া নৈপুন্য উন্নত করার জন্য কটি বিশেষ প্রকল্প দীর্ঘ মেয়াদী অনাবাসী ক্রীড়া প্রশিক্ষণ প্রকল্প (L.T.N.R.C.S.) চালু করা হয়েছে।

**শ্রী প্রশান্ত প্রধান :** আপনি বললেন ব্লকে ব্লকে ছোট স্টেডিয়াম করার পরিকল্পনা নেই। তারপর বলেছেন, গ্রামে বা মফস্বলে খেলার কিভাবে উন্নতি করা যায়। ব্লকে ব্লকে ক দেওয়া হয়, খেলার কমপিটিশন করা হয়। সেগুলি করার জন্য ব্লক হেড কোয়ার্টার কোথা হবে? বিভিন্ন ক্লাবে হয়, স্কুলে হয়। এরফলে ইউনিফরমিটি থাকে না। প্রত্যেক ব্লকে এডুকেশন দপ্তরের সঙ্গে যোগাযোগ করে ব্লক হেড কোয়ার্টার পঞ্চায়েত সমিতির আন্ডারে মাঠ ইত্যাদি করা যাবে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** প্রতিটি ব্লকে একটি করে ভাল খেলার মাঠ করবার পরিকল্পনা রাজ্য সরকারের আছে। আমি আনুমানিক বলতে পারি, গত বছর পর্যন্ত প্রায় ২৫০টি ব্লকে আমরা একটি করে মাঠ তৈরি করবার জন্য টাকা ব্যয় করেছি।

**শ্রী প্রশান্ত প্রধান :** গত দুই-এক বছর ধরে ব্লকে ব্লকে খেলার কমপিটিশন হচ্ছে না এটা পুনরায় চালু করবার জন্য নির্দেশ দিয়েছেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** এ-বছর ব্লকে যুব উৎসব হচ্ছে এবং সেই উপলক্ষ্যে ক্রীড়া প্রতিযোগিতার ব্যবস্থা এ-বছর থেকে শুরু হচ্ছে।

**শ্রী অজয় দে :** ব্লকে ছোট ছোট স্টেডিয়াম করবার কোনও পরিকল্পনা নেই বলেছেন। আমার প্রশ্ন, পৌরসভা বা অন্যান্য সংস্থা বা স্পোর্টস অ্যাসোসিয়েশন, যারা স্টেডিয়াম করছে তাদের মধ্যে কয়েকটি ক্ষেত্রে যেভাবে আর্থিক সাহায্য করা হয়েছে, সেক্ষেত্রে কোনও সংস্থার পক্ষ থেকে যদি এ-সম্পর্কে কোনও প্রস্তাব আসে তাহলে তা বিবেচনা করবেন কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** সমস্ত ব্লকে করবার পরিকল্পনা আমাদের নেই এবং সেটা সম্ভবও নয়, তবে যেসব জায়গা খেলাধূলার ক্ষেত্রে পরিচিত, যে সমস্ত জায়গায় খেলাধূলা হয়—উনি সম্ভবত শান্তিপুরের জন্য বলছেন—শান্তিপুর সহ সেসব জায়গা আমাদের বিবেচনার মধ্যে রয়েছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল :** গ্রামীন এলাকায় যুব সমাজের মধ্যে ক্রীড়া-চর্চা প্রসার ঘটাতে বর্তমানে কোনও অনাবাসিক প্রশিক্ষণ কেন্দ্র রয়েছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** রাজ্য সরকার সাধারণত প্রতিটি ব্লকে বছরে অন্তত পক্ষে একটি করে অনাবাসিক ক্রীড়া প্রশিক্ষণ কেন্দ্র করেন। কোনও কোনও ক্ষেত্রে এটা তিনটি পর্যন্ত হয়। বছর এক থেকে তিনটি পর্যন্ত অনাবাসিক ক্রীড়া প্রশিক্ষণ হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমার কেন্দ্র জয়নগরে একটি মাঠের জন্য বলায় আপনি মৌখিক প্রতিশ্রুতি দিয়েছিলেন। আমার প্রশ্ন, জয়নগরে মাঠ করবার ব্যাপারটা বিবেচনা করছেন কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** উনি নির্দিষ্টভাবে যে প্রস্তাবটা দিয়েছেন সেটা আমাদের দপ্তরের বিবেচনাধীন রয়েছে এবং আমার বিশ্বাস, এবছরই সেটা দেখতে পাবেন যে, বাস্তব রূপ পেয়েছে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** বাগুইহাটিতে ১৮ বিঘার একটি খাস জমি রয়েছে যা আগে ডাম্পিং গ্রাউন্ড হিসাবে ব্যবহৃত হত। ১৯৮৩ সালে সেখানে এক ক্লাবের কনভেনশনে গিয়ে আপনি প্রতিশ্রুতি দিয়ে এসেছিলেন যে, ওখানে স্পোর্টস কমপ্লেক্স হবে। পাশের সল্টলেক স্টেডিয়ামের মত না হলেও পার্টিকুলারলি রাজারহাটে স্পোর্টস কমপ্লেক্স করবার ব্যাপারটা সক্রিয়ভাবে চিন্তা করছেন কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** ঐ অঞ্চল ক্রীড়ার জন্য উপযুক্ত অঞ্চল এবং ঐ অঞ্চল উন্মুক্ত রাখা প্রয়োজন। বর্তমানে ওখানে পৌরসভা গঠিত হয়েছে। আমি বলব, আপনারা ওখানে ক্রীড়া কেন্দ্র গড়ে তোলার ব্যাপারে পৌরসভার মাধ্যমে আমাদের কাছে প্রস্তাব পাঠান।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় জানালেন যে ব্লকে ব্লকে ছোট ছোট স্টেডিয়াম করার কোনও পরিকল্পনা নেই। কিন্তু কেন্দ্রীয় সরকার এবং রাজ্য এর সহযোগিতায় বিভিন্ন স্টেডিয়াম কিছু কিছু গড়া হয়েছে, আপনারই মন্ত্রিত্বে এগুলো হয়েছে। স্টেডিয়াম গড়ার ক্ষেত্রে রাজ্য ক্রীড়া দপ্তরের যে দায়িত্ব তা পালন করার ক্ষেত্রে (***)

**মিঃ স্পিকার ঃ** হয় না, পি.এ.সির রিপোর্ট নিয়ে মন্ত্রী কি উত্তর দেবেন? আই অ্যাম সরি, ইট ক্যাননট বি অ্যালাউড। পার্লামেন্টারি একটা নর্মস আছে তো, সেগুলো আপনাকে মানতে হবে তো। হাউ ডু উই রিপ্লাই টু দি পাবলিক অ্যাকাউন্টস কমিটি রিপোর্টস? দ্যাট ইজ নট অ্যালাউড। দ্যাট উইল বি এক্সপাঞ্জড।

**শ্রী আব্দুল মান্নান ঃ** যে সমস্ত স্টেডিয়ামগুলো তৈরি হয়, সেগুলোতে রাজ্য সরকার টাকা দেয় এবং কেন্দ্রীয় সরকারও কিছু টাকা দেয়। সেই টাকা প্রপারলি ইউটিলাইজ হচ্ছে কিনা, এগুলো আপনার দপ্তর পুঙ্খানুপুঙ্খভাবে খতিয়ে দেখে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** দেখে।

*Note :—Expunged by the ordered by the Chair.

**মিঃ স্পিকার ঃ** আপনার প্রশ্ন একটা হতে পারত—এখানে ফোরাম হয়েছে, সেখানে ক্লাশ করতে হবে। প্রশ্ন এটুকু হতে পারত যে পি.এ. কমিটি যেসব পয়েন্ট তুলেছে সেগুলো খতিয়ে দেখছেন কিনা? পি.এ. কমিটি কি বলেছে, তা উনি কি বলবেন? ইজ হি কনসার্ন্ড উইথ দ্যাট?

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, স্পোর্টস অথরিটি অব ইন্ডিয়া ও রাজ্য স্পোর্টস কাউন্সিলের যৌথ উদ্যোগে আবাসিক ক্রীড়া প্রকল্প রাজ্য সরকারের আছে কিনা এবং থাকলে হলদিয়া নোটিফায়েড এরিয়া থেকে আমরা অনুরূপ যে প্রস্তাব দিয়েছিলাম সেটা আপনি বিবেচনা করছেন কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমি উত্তরেই বলেছি যে দীর্ঘমেয়াদী অনাবাসী ক্রীড়া প্রশিক্ষণ প্রকল্প চালু করা হয়েছে। ৩৩টি স্কুলে ইতিমধ্যে পাঁচটি ডিসিপ্লিনে প্রায় সাতশ'র বেশি ছেলেমেয়েকে নিয়মিত প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। হলদিয়া সম্পর্কিত প্রশ্ন নির্দিষ্টভাবে এসে না পৌঁছুলে তা পাঠাবেন, আমরা বিবেচনা করব।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন যে গ্রামে প্রতিভাসম্পন্ন ছেলে আছে। উপযুক্ত সুযোগের অভাবে তাদের খেলার প্রতিভা নষ্ট হয়ে যাচ্ছে। এই ব্যাপারে রাজ্য সরকার কোনও চিন্তা ভাবনা করছেন কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমাদের পরিকল্পনার মধ্যে আছে প্রতিভা খুঁজে বার করা. এটা আমরাও করি, ভারত সরকারও করে। এটার জন্য সময় আছে। সেই সময় অনুসারে আমাদের প্রতিষ্ঠানের পক্ষ থেকে, সরকারের পক্ষ থেকে তাদের সংগ্রহের ব্যবস্থা হয়। সেই সুযোগটা নিতে হবে। এরজন্য কাগজে বিজ্ঞাপন দেওয়া হয়, জেলা এবং বাজ্যস্তরে বিজ্ঞাপন দেওয়া হয়। সেই সময়ে ট্রায়াল ক্যাম্পে এসে উপস্থিত হতে হয়। যারা আসছে তাদের বেশিরভাগই, প্রায় একশো ভাগ গ্রাম থেকেই আসছে।

[11-20—11-30 a.m.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি জানেন যে আমাদের রাজ্যে প্রত্যেক স্তরে রাজ্যভিত্তিক পর্যন্ত ক্রীড়া প্রতিযোগিতা হয়। ব্লকে, জেলায় এবং রাজ্যে. প্রতিটি ক্ষেত্রে দেখা গেছে যে বিভিন্ন ইভেন্টে প্রথম, দ্বিতীয় এবং তৃতীয় স্থান যারা অধিকার করে তাদের ৬০, ৭০, ৮০ ভাগ হচ্ছে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস সম্প্রদায় ভুক্ত গ্রামাঞ্চলের ছেলেমেয়েরা। দুঃখের বিষয়, পরবর্তীকালে তারা হারিয়ে যায়। এই সমস্ত প্রতিযোগিতায় যারা জেলাতে প্রথম, দ্বিতীয় এবং তৃতীয় স্থান যারা অধিকার করে তাদের নিয়ে চিন্তা করছেন কিনা—যেমন, একটা জায়গায় নিয়ে গিয়ে শরীর চর্চা, বিভিন্ন ধরনের খেলাধুলার চর্চা করার কোনও কথা চিন্তা করছেন কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটা নির্দিষ্ট ধরনের কোনও প্রকল্প নয়, শিক্ষা বিভাগের অধীনে স্কুল স্পোর্টসে স্কুলের ছাত্র-ছাত্রীদের জন্য একটা ব্যবস্থা আছে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বলেছেন যে ব্লক স্তরে স্টেডিয়াম করার ক্ষমতা নেই, পরিকল্পনাও নেই। কিন্তু আমরা যখন সরকারে ছিলাম তখন ঋষি অরবিন্দের নামে বিভিন্ন জেলায় এবং মহকুমা স্তরে স্টেডিয়াম করার কথা হয়েছিল, সেগুলো হাফ ডান অবস্থায় পড়ে আছে, সেগুলো কমপ্লিট করার কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমার যতদূর জানা আছে তাতে কন্টাইতে এইরকম একটা ঋষি অরবিন্দের নামে স্টেডিয়াম করার কাজ শুরু হয়েছিল আমরা সেটা শেষ করেছি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বামফ্রন্ট সরকারের আমলে মফস্বল শহরে জেলা হুগলি চন্দননগর, চুঁচুড়াতে যে স্টেডিয়াম করার ব্যাপারে টাকা স্যাংশান হয়েছে সেই ব্যাপারে আপনার দপ্তরের ভূমিকা কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** হুগলি জেলা স্বাভাবিকভাবেই খেলোয়াড় তৈরির ব্যাপারে একটা বিরাট ভূমিকা পালন করে। তবে সেখানে আমরা একমাত্র চন্দননগর ছাড়া অন্য কোথাও স্টেডিয়াম নির্মাণ করতে পারিনি। তবে জেলা কেন্দ্র চুঁচুড়াতে স্টেডিয়াম করার নক্সা তৈরি আছে, শীঘ্রই কাজ শুরু হবে।

## কলকাতার পাশে চিংড়ি চাষ

*১৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৮) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার কলকাতার আশে-পাশে একশ একর জমি চিংড়ি মাছ চাষের জন্য জনৈক মার্কিন শিল্পপতিকে দিতে চান; এবং

(খ) সত্যি হলে, বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** (ক) এরকম কোনও প্রস্তাব মৎস্য দপ্তরে পাওয়া যায় নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** যদিও এই প্রশ্নটা আপনার দপ্তরের হওয়ার কথা নয়, কারণ নগর উন্নয়ন দপ্তর এখন চিংড়ির চাষ করছে এবং এই ব্যাপারে সোর্সের সঙ্গে চুক্তি হয়েছে। আমার জিজ্ঞাস্য হচ্ছে যে, মৎস্য উন্নয়ন নিগম কি পিয়ারলেসের সঙ্গে যৌথ উদ্যোগে মৎস্য চাষ করার পরিকল্পনা নিয়েছে, যদি সত্যি হয় তাহলে এই যৌথ উদ্যোগের কারণ কী এবং চুক্তির শর্ত কী?

**শ্রী কিরণময় নন্দ :** এই রকম কোনও চুক্তি এখনও পর্যন্ত হয় নি। তবে প্রস্তাব আছে, প্রস্তাব যদি কার্যকর হয় তাহলে আপনাকে জানাব।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** ১৯৬৬ সালে এই মৎস্য উন্নয়ন নিগম গঠিত হয়েছিল। প্রথম দিকে খুবই লাভজনক হয়েছিল, এই রকম একটা লাভ জনক সংস্থার এমন কি পরিস্থিতি হল যে পিয়ারলেসের মতো বেসরকারি সংস্থার সঙ্গে চুক্তি করতে হয়।

**শ্রী কিরণময় নন্দ :** এখনও প্রস্তাবের ফ্রুটফুল রেজাল্ট হয় নি, হলে জানাব।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** চুক্তি এখনও হয় নি, কিন্তু হওয়ার সম্ভাবনা আছে বলেছেন আমার প্রশ্ন হচ্ছে যে কি এমন এই নিগমের হল যে এইরকম একটা লাভজনক সংস্থাকে পিয়ারলেসের সঙ্গে চুক্তি করতে হয়?

**শ্রী কিরণময় নন্দ :** আমি ওঁনাকে বলেছি এই রকম একটা প্রস্তাব বিবেচনাধীন আছে, এখনও সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি।

[11-30—11-40 a.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** কোনও প্রস্তাব তো এমনি আসে না, একটা সরকার বা দপ্তর যখন ভাবছে তখন সে প্রস্তাব নিচ্ছে, মৎস্য উন্নয়ন নিগমের সাথে যৌথ উদ্যোগে করার ব্যাপারে যে প্রস্তাব এর পিছনে নিশ্চয় কোনও কার্য কারণ সম্পর্ক আছে?

**শ্রী কিরণময় নন্দ :** আরও যাতে উৎপাদন বাড়ে, আরও যাতে মূলধন নিয়োগ করতে পারে আরও যাতে লাভজনক সংস্থা হিসাবে এই সংস্থাকে দাঁড় করানো যেতে পারে সেই জন্য।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** স্যার, আমার একটি অতিরিক্ত প্রশ্ন। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাছে আমার জিজ্ঞাস্য, এই যে মৎস্য উন্নয়ন নিগম, এই নিগম নাকি আপনার লোকসানে চলছে এবং তাই আপনার দপ্তর থেকে তিন সদস্যের কমিটি গঠিত হয়েছিল এবং সেই কমিটি আপনাকে কি রিপোর্ট. দিয়েছে এই নিগমকে উন্নয়ন করার জন্য? সত্যি গঠিত হয়েছিল কিনা কিংবা রিপোর্ট জমা পড়েছে কিনা, জমা পড়লে সুপারিশ কি ছিল?

**মিঃ স্পিকার :** এই প্রশ্ন ওঠে না, এটা নট অ্যালাউ।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে বলবেন কি, উত্তরবঙ্গে চিংড়ি চাষের কোনও পরিকল্পনা আপনার আছে কিনা?

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমি অনুরোধ করব, মূল প্রশ্ন ছিল আমেরিকার কোনও সংস্থাকে চিংড়ি মাছ চাষের জন্য দেওয়া হচ্ছে কিনা, তার

থেকে এস.এফ.ডি.সি., আবার উত্তরবঙ্গ চলে গেল, এর পর বিশ্বপরিক্রমা করার কোনও অধিকার আমার আছে কিনা আপনি বিবেচনা করুন।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন মার্কিন শিল্পপতির সঙ্গে চিংড়ি চাষের উৎপাদনের ব্যাপারে এখানে জমি দেওয়া হচ্ছে কিনা, আমি জানতে চাইছি, আপনার সরকারের পক্ষ থেকে বা পাবলিক সেক্টার যা স্টেটে আছে পশ্চিমবঙ্গ মৎস্য উন্নয়ন নিগম এর উন্নয়নের ব্যাপারে কি কি পরিকল্পনা আপনার আছে এবং বছরে কত টাকা বৈদেশিক মুদ্রা এর থেকে আমরা অর্জন করতে পারছি?

**মিঃ স্পিকার ঃ** এটার জন্য নোটিশ দিতে হবে, মূল প্রশ্ন হচ্ছে, কলকাতার পাশে চিংড়ি চাষ এর কোনও পরিকল্পনা আছে কিনা? এই প্রশ্ন এখানে আসে না।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** তাহলে চিংড়ি মাছ চাষের ব্যাপারে কোনও পরিকল্পনা আপনার আছে কি না?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমি তো আপনাদের বলেছি, মার্কিন সংস্থার এই প্রস্তাব মৎস্য দপ্তরের হাতে নেই। আমাদের প্যাডি গ্রাম ফিশারী বিশেষ করে উত্তর ২৪ পরগনার বিস্তীর্ণ এলাকায় ৩০ হাজার হেক্টর জলাশয় যেটা উৎপাদন হয়, সেখানে সাধারণ লোক এই উৎপাদনের সাথে যুক্ত, গরিব মৎস্য চাষী যুক্ত, আমরা ঠিক করেছি এইসব উৎপাদন করতে গেলে আমাদের থেকে পারমিশান নিতে হবে, সেখানে আমরা লাইসেন্স সিস্টেম চালু করছি। সেখানে পঞ্চায়েত থেকে পারমিশন দিলে আমরা লাইসেন্স দেব।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি বলেছেন যে পিয়ারলেসের সাথে মৎস্য উন্নয়ন নিগমের মৎস্য চাষ করার কথা বিবেচনাধীন আছে। এই মৎস্য উন্নয়ন নিগম বর্তমানে অলাভজনক অবস্থায় থাকার জন্য পিয়ারলেসের বাইরে আর কোন কোন সংস্থার সঙ্গে এই মৎস্য চাষ করার পরিকল্পনা গ্রহণ করেছেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** একটা মাত্র প্রস্তাব এসেছে। এই প্রস্তাবটা এখনও আমরা খতিয়ে দেখিনি। পিয়ারলেসের সঙ্গে যৌথ উদ্যোগে এটা করার প্রস্তাব আছে। আমরা এই ব্যাপারে এখনও কোনও কার্যকর ভূমিকা নিইনি। যদি আমরা প্রস্তাবটা খতিয়ে দেখি তখন আপনাদের জানাব।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আমরা খবরের কাগজে দেখেছি, হলদিয়ায় যিনি লগ্নি করছেন সেই সোর্স কোম্পানির পক্ষে পূর্ণেন্দু চ্যাটার্জি এই রকম কোনও অনাবাসী ভারতীয় কাউকে চিংড়ি মাছ চাষ করার জন্য জমি দেওয়া হচ্ছে কিনা। কলকাতার আশে পাশে কোনও জায়গায় এই অনাবাসী ভারতীয় বা মাল্টি ন্যাশনাল কোম্পানিকে মৎস্য চাষের জন্য জমি দেওয়া হচ্ছে কি না?

**শ্রী কিরণময় নন্দ ঃ** কাগজে আমরাও এই রকম একটা খবর দেখেছি। কিন্তু আমার দপ্তরের কাছে এই রকম কোনও প্রস্তাব নেই। অনেক অনাবাসী ভারতীয়দের কাছ থেকে আমরা দরখাস্ত পেয়েছি। এরজন্য একটা সেল আছে, তাদের কাছে আমরা দরখাস্তগুলো পাঠিয়ে দিয়েছি, তারা সেগুলো খতিয়ে দেখছে, তার কাছ থেকে আমরা কোনও পজিটিভ অ্যানসার এখনও পাইনি।

**গঙ্গায় ভাসমান হোটেল**

***১৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৬) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার গঙ্গায় ভাসমান হোটেল চালু করছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত হোটেল চালু হতে পারে বলে আশা করা যায়?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** (ক) গঙ্গায় ভাসমান হোটেল চালু করার জন্য রাজ্য সরকার চিন্তা ভাবনা করছেন।

(খ) এখনই এ বিষয়ে নির্দিষ্ট কিছু বলা যাচ্ছে না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন আপনি চিন্তাভাবনা করছেন। রাজ্য সরকারের পর্যটন উদ্যোগ নিগম কোনও বে-সরকারি সংস্থার সঙ্গে যৌথ উদ্যোগে যাওয়ার চিন্তাভাবনা করছেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটা যে স্তরে আছে সেটা হল কেন্দ্রীয় সরকারের সঙ্গে যৌথ উদ্যোগে যাওয়ার কথাই চিন্তা-ভাবনা করা হচ্ছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যেমন গঙ্গায় ভাসমান ফ্লোটে হোটেল করা যায়, তেমনি রেলওয়েতেও রোটেল করা যায়, রাজস্থানে এই রকম আছে। এই রকম কোনও উদ্যোগ আপনি নিচ্ছেন কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** রেলওয়ে কামরার সাহায্যে ঘুরিয়ে দেখানোর প্রস্তাব আমরা দেখছি। এটা অনেকদিন আগে এসেছিল, কিন্তু তার কোনও হদিশ আমরা পাইনি। রেলওয়ের সঙ্গে আমাদের যোগাযোগ আছে, কোনও উদ্যোগ এলে আমরা তাদের সঙ্গে টাই-আপ করব।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় পর্যটন মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমরা কাগজে দেখেছি এবং জানতে পেরেছি যে মানব পাল একজন অনাবাসী ভারতীয় তিনি জাহাজের ব্যবসা করেন। তিনি একটা কনক্রিট প্রোপোজাল রাজ্য সরকারের কাছে দিয়েছিল। সিঙ্গাপুরে তার একটা ফ্লোটেল্ আছে। তিনি সেই ফ্লোটেলটাকে আউটরাম ঘাটের কাছে নিয়ে আসতে চান।

এবং এই ব্যাপারে একটা কোম্পানি তৈরি হয়েছে এবং তারা পোর্টের কাছে এনভায়রনমেন্টাল ক্লিয়ারেন্সের জন্য অ্যাপ্লাই করেছেন।

[11-40—11-50 A.M.]

মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই মানব পাল নামে কোনও শিল্পপতির তৈরি করা কোনও হোটেলের প্রস্তাব আপনার কাছে আছে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** এই প্রস্তাব দীর্ঘ দিনের ছিল, এখনও আছে বলতে পারি। তবে এটা কার্যকর করতে নানা অসুবিধা উপস্থিত হয়েছে। এখন এই সম্পর্কে চূড়ান্ত মন্তব্য করা আমার পক্ষে সম্ভব নয়।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** আমার প্রশ্নটা খুব ছোট। এই ভাসমান হোটেল উন্নত সংস্কৃতির বিষয়। এই সব হোটেল গুলিতে সাধারণ মানুষ যেতে পারবে কিনা এবং খাওয়া দাওয়ার ব্যাপারে তাদের কোনও রিল্যাকসেশান থাকবে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** কেউ খেতে গেলে সে সাধারণ হোক আর অসাধারণ হোক, তাকে ফেরত দেওয়া হবে না।

### Handed over of Tourist Lodges to Private Sector

***142.** (Admitted question No. *624) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Tourism Department be pleased to state—

(a) whether it is a fact that the West Bengal Tourism Development Corporation (WBTDC) have decided to hand over the management of some State-owned tourist lodges to private operators ;

(b) if so, the reasons therefor; and

(c) the name of tourist lodges proposed to be handed over?

**Shri Subhas Chakraborty :** (a) Yes.

(b) Some of the tourist lodges running on loss are proposed to be ransferred.

(c)1. Bakreswar Tourist Lodge in Birbhum.

2. Bakkhali Tourist Lodge in South 24-parganas district.

3. Malancha Tourist Lodge at Barrackpore in North 24 Parganas

district.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, you are aware that the Left Front Government have strong political reservation against privatising the loss making state entreprises. Despite such reservations the Government have decided to hand over the management of some of the Tourist Lodges to the private sector. Sir, I would like to know from the Hon'ble Minister as to what were the compelling reasons which forced the Government to accept the policy of privatisation?

**Shri Subhas Chakraborty :** You see, it is already mentioned that these three tourist lodges are suffering a recurring loss, and we have been trying to improve the situation. Regarding Bakkhali and Bakreshwar I would say that the transport and other facilities are not up to the mark of satisfaction. These are mainly the seasonal tourist lodges. That is why these are making heavy loss. Now, the Department has taken a decision and asked the people to come forward to operate it. Some applications are pending with us. We are examining the applications. No positive decision has been taken. But the Department has taken the decision keeping in view the interest of the W.B.T.D.C.

**Shri Gyan Singh Sohanpal :** Now that the Government have decided to hand over the management of some tourist lodges to private operators. Will the Hon'ble Minister be pleased to state the terms and condition which the lodges will be handed over to private operators with particular reference to the fate of employees attached to the lodges?

**Shri Subhas Chakraborty :** Actually the terms and condition has not yet settled. While considering this the interest of the government as well as the interest of the employees who are working there will be looked into.

**Shri Gyan Singh Sohanpal :** Will the Hon'ble Minister be pleased to state the Governments total investment in the respective lodges the management of which are proposed to be handed over to the private operators?

**Shri Subhas Chakraborty :** I cannot tell you the total investment of the government just now. Any way while handing over the management of the lodges to the private operators the interest of the government will be kept in tact.

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি আপনার মাধ্যমে, এই সমস্ত যে তিনটে ট্যুরিস্ট লজ প্রাইভেট পার্টিকে দেবার ব্যবস্থার করা হচ্ছে, সেইগুলো কি টপ হেভী ম্যানেজমেন্ট এবং ট্যুরিস্ট লজগুলো প্রপারলি রিপ্রেজেনটেশন না করার জন্য হয়েছে এবং বাকি যে ট্যুরিস্ট লজগুলি রয়েছে সেইগুলো ম্যানেজমেন্টের ইমপ্রুভের ব্যাপারে বিজনেস ম্যান লাইক নিয়ে পরিচালনা করার ব্যাপারে তার কি পরিকল্পনা আছে সেটা জানতে চাইছি।

**শ্রী সুভাষ চক্রবর্তী :** এই তিনটে ট্যুরিস্ট লজের ম্যানেজমেন্ট এটা এখনই স্পষ্ট বলা যায় না। এর অবস্থানগত যে বৈচিত্র তার ফলে যে ট্যুরিস্টের সংখ্যা কম। ট্যুরিস্ট বাড়াতে গেলে যে বিষয়গুলো করা দরকার এবং যে ভাবে একে উপস্থিত করা দরকার এবং ডব্লিউ.বি.টি.ডি.সি.র আর্থিক অবস্থা এবং তার যে অন্যান্য ট্যুরিস্ট লজগুলো সম্পর্কে যা করণীয়, সেই ভাবে সেইসব জায়গায় ভারসাম্য রক্ষা করতে গেলে ওখানে কোনও নতুন ইনভেস্টমেন্ট করা সম্ভব নয়। সেই কারণে কিছু ট্যুরিস্ট লজ লসে রান করছে। এইগুলো পরিচালনার জন্য কেউ যদি এগিয়ে আসেন তাকে আমরা দিয়ে দেবো।

**ডাঃ মানস ভুঁইয়া :** মন্ত্রী মহাশয় জানাবেন কি, ট্যুরিজম ডেভেলপমেন্ট কর্পোরেশন এবং ট্যুরিজম ডিপার্টমেন্টের সঙ্গে যুক্ত ট্যুরিস্ট লজগুলি নিয়ে বললেন—সম্প্রতি আমরা দেখছি সরকারের অন্যতম সংস্থা গ্রেট ইস্টার্ণ হোটেলকে ব্যক্তিগত মালিকানায় একটা বিদেশি সংস্থার সঙ্গে হস্তান্তরিত করার জন্য আলোচনা চলছে, ফরাসী সংস্থা, এই বিষয়ে কিছু আলোকপাত করবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** আগামীকাল এই সম্পর্কে কলিং অ্যাটেনশনের উত্তর দেবো।

**শ্রী সাত্ত্বিক রায় :** মন্ত্রী মহাশয় বললেন বক্রেশ্বর ট্যুরিস্ট লজ লসে রান করার জন্য প্রাইভেট সেক্টারকে দিয়ে দিচ্ছেন। আমার প্রশ্ন, এটা কি ভালভাবে তদন্ত করে দেখা হয়েছে, কেন লস হচ্ছে? যেখানে বক্রেশ্বরে দিনের পর দিন, একটার পর একটা হোটেল হয়ে যাচ্ছে, যখন ট্যুরিস্ট লজ তৈরি হয় তখন ছিল দুটো হোটেল, এখন সেখানে ৭/৮টা হোটেল হয়েছে। ট্যুরিস্টরা সেখানে জায়গা পায় না। অথচ গভর্নমেন্ট ট্যুরিস্ট লজে মিসম্যানেজমেন্টের জন্য এবং উপযুক্ত ব্যবস্থাপনার অভাবে সেখানে লস হচ্ছে, অথচ বোলপুর ট্যুরিস্ট লজে লাভ হচ্ছে। সুতরাং এই বক্রেশ্বর ট্যুরিস্ট লজ সম্পর্কে বিশেষ ভাবে তদন্ত করেছেন কি না?

[11-50—12-00 a.m.]

**শ্রী সুভাষ চক্রবর্তী :** আমরা প্রাথমিক তদন্ত করেছি এবং সমস্ত পরিস্থিতি বুঝেই আমরা একটা সিদ্ধান্তে এসেছি। তবে যখন মাননীয় সদস্য বললেন তখন আর একবার খতিয়ে দেখার জন্য আমরা বিভাগে আলোচনা করব।

**শ্রী সৌগত রায় :** স্যার, পর্যটন বিভাগের দৃষ্টিভঙ্গির সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টিভঙ্গির

মিল দেখতে পাচ্ছি—যে সমস্ত সরকারি সংস্থায় লোকসান হচ্ছে সে সমস্ত প্রাইভেট-এর হাতে তুলে দেবার পরিকল্পনা করছেন। আমরা এটাকে সমর্থন করি। তবে আমি জানি না এটা সরকারের সামগ্রিক দৃষ্টিভঙ্গি কিনা। আমি মন্ত্রীর কাছে স্পেসিফিক জানতে চাইছি, ব্যক্তিগত মালিকানার কাছে সমস্ত প্রপার্টি সমেত ট্যুরিস্ট লজ তিনটি বিক্রি করে দেওয়া হচ্ছে, না, ম্যানেজমেন্ট কনট্রাক্ট দেওয়া হচ্ছে যে, তারা বছর বছর একটা ফিক্সড টাকা সরকারকে দেবে? একই প্রশ্ন গ্রেট ইষ্টার্ন হোটেলের ক্ষেত্রেও রাখছি—ওটাও কি পুরোপুরি বিদেশি সংস্থার কাছে বিক্রি করে দেবার পরিকল্পনা করা হচ্ছে, না, ম্যানেজমেন্ট কনট্রাক্ট হচ্ছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** আমি ইতিপূর্বেই খুব স্পষ্টভাবে জানিয়েছি যে, শুধু মাত্র ম্যানেজমেন্ট কন্ট্রাক্ট দেওয়া হবে। তবে ইমপ্রুভমেন্টের জন্য অবশ্যই তাদের কিছু ইনভেস্টমেন্ট হবে এবং সে ক্ষেত্রে স্ট্রাকচারের যদি তারা কোনও পরিবর্তন, পরিবর্দ্ধন করতে চায় তাহলে তা তাদের করতে দেওয়া হবে।

**শ্রী তপন হোড় :** মাননীয় মন্ত্রী মহাশয়, বোলপুর—শান্তিনিকেতনের দ্বিতীয় ট্যুরিস্ট লজটির নির্মাণ কার্য কবে শেষ হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** খুবই নির্দিষ্টভাবে কবে শেষ হবে তা আমি এখনই বলতে পারছি না। যে ধারণা নিয়ে কাজ শুরু হয়েছিল সেই ধারণার বিশেষ কিছু বিকাশ ঘটায় নির্মাণ ব্যয় বৃদ্ধি পেয়েছে। যাই হোক বর্তমান আর্থিক বছরে আমরা ২৫ লক্ষ টাকা দিয়েছি এবং আশা করছি এ বছরের মধ্যে ওখানে অনেকটা কাজই শেষ করতে পারব।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, আমরা সুন্দরবনের বিভিন্ন ট্যুরিস্ট লজগুলি বিধানসভার বিভিন্ন সাবজেক্ট কমিটিস এবং অন্যান্য কমিটির সঙ্গে গিয়ে পরিদর্শন করেছি। বিশেষ করে সজনেখালি ট্যুরিস্ট লজের যে অবস্থা দেখে এসেছি তা খুবই শোচনীয়। সেখানে অস্বাস্থ্যকর পরিবেশ বিরাজ করছে। মাননীয় মন্ত্রী মহাশয় যেসব ট্যুরিস্ট লজগুলিকে জয়েন্ট সেক্টরে নিয়ে যাচ্ছে সেসবগুলিকে কিসের ভিত্তিতে নিয়ে যাচ্ছেন? সুন্দরবনের ট্যুরিস্ট লজগুলির অথরিটিদের সঙ্গে আমরা পাবলিক আন্ডার টেকিং কমিটির তরফ থেকে এবং অ্যাসিওরেন্স কমিটির তরফ থেকেও আলোচনা করে জেনেছি যে, ওগুলি ভীষণ লোকসানে চলছে। ঐগুলিকেও প্রায়রিটি দিয়ে ক্যাটিগোরিক্যালি প্রাইভেট সেট-আপে নিয়ে যাওয়া হবে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** সজনেখালি ট্যুরিস্ট লজ বহুদিনের পুরনো, এবং সেখানে আর কোনও ট্যুরিস্ট লজ হয় নি। সেজন্য আমরা আরও কতকগুলি ট্যুরিস্ট লজ তার পরিবহন যোগাযোগ, তার সঙ্গে আরও নানা কর্মকান্ডতে হাত দিয়েছি। কৈখালি, পিয়ালী ট্যুরিস্ট লজ নির্মাণ সম্পন্ন হলে সার্কিট করে মুভ করার ব্যবস্থা হবে। নদী পথে ৪ ঘন্টায় একটা লজ থেকে যাতে আর একটা লজে যাওয়া যায় তার ব্যবস্থা করা হবে। সবচেয়ে সমস্যা হচ্ছে রাস্তা, আর আলো। আমরা দেখছি কি করা যায়। এ ব্যাপারে সংশ্লিষ্ট অন্য দপ্তর কাজ

করবে। রাজ্য সরকার একে নিজের উদ্যোগে সম্ভব করার কথা ভাবছেন, এর সাথে পরিপূরক হিসাবে ইতিমধ্যে কিছু জমি অ্যালট করা হয়েছে যাতে প্রাইভেট বড় হোটেল সেখানে যায়।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি—মালদহের ট্যুরিস্ট লজটি অন্যান্য ট্যুরিস্ট লজের থেকে অনেক বেশি লাভজনক এবং সেখানে পিয়াজবাড়ি একটা জায়গা আছে, সেখানে গৌড়কে কেন্দ্র করে অনেক বিদেশি ট্যুরিস্ট যান। ওখানে আর একটা ট্যুরিস্ট লজ অকেজো হয়ে পড়ে আছে। গৌড় দেখার জন্য যে সব ট্যুরিস্ট ওখানে যান তারা ওখানে থাকতে চান, ঐ যে ট্যুরিস্ট লজটা আছে ওটাকে সংস্কার করে চালু করার কথা ভাবছেন কি?

**মিঃ স্পিকার ঃ** ৩টি ট্যুরিস্ট লজের কথা এখানে বলা আছে, মালদহের কথা নেই। এ প্রশ্নটা এখানে আসে না।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মালদহের ট্যুরিস্ট লজ আমাদের লাভজনক সংস্থা সে বিষয়ে সন্দেহ নেই; ওটাকে আপ গ্রেড করা হচ্ছে, আর একটা ফ্লোর বাড়ানো হচ্ছে, সেই সাথে মাননীয়া সদস্যা যে প্রস্তাবটা করলেন আমি ওটা নিজে দেখেছি আমরা অফিসাররা গিয়ে দেখেছেন। আধুনিক ট্যুরিস্টরা যে রকম আসবাব, পরিবেশ ঘরের মাপ জোপ, বাথরুম ইত্যাদির কথা বলেন—ট্যুরিস্ট লজ বলে জেলাপরিষদ যে বাড়িটা তৈরি করেছেন ওখানে সেটা সম্ভব নয়।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** এখন একটু চেষ্টা করলেই হবে।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আপনি একটা প্রস্তাব দেবেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন বেসরকারি করণের ব্যাপারে আপনারা তো কেন্দ্রীয় সরকারের সমালোচনা করেন, লাভজনক করার জন্য কি চেষ্টা করছেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য শুনে সুখী হবেন যে ডব্লিউ.বি.টি.ডি.এস. সম্পূর্ণ অলাভজনক অবস্থায় বেশ কিছু বছর চলেছে। আমরা ১৯৯১-৯২তে ওটাকে লাভজনক সংস্থায় রূপান্তরিত করেছি।

[12-00—12-10 p.m.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ট্যুরিস্ট লজ করা গৌড়ে সম্ভব নয়। ট্যুরিস্টরা মালদায় যায় গৌড় দেখতে যাবার জন্য, কিন্তু গাড়ি পায় না, অনেক টাকা দিতে হয়। মালদা ট্যুরিস্ট লজ থেকে গৌড়ে যাতায়াত করার জন্য একটা পরিবহনের ব্যবস্থা করা কি সম্ভব হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটা আমার দপ্তরের কাজ নয়। তাসত্ত্বেও জেলা পরিষদকে

বলেছি ওখানে আর.টি.এর সঙ্গে কথা বলে নিয়মিত বাসের সংখ্যা বাড়াতে পারে কিনা। আর একটা জিনিস বিবেচনায় নিয়েছে, জেলা পরিষদ নিজস্ব যে ট্যুরিস্ট লজ করেছেন ট্যুরিস্টদের আকর্ষণ করার জন্য শহর থেকে বিভিন্ন জায়গা ঘুরে ঘুরে দেখায়। গৌড় হচ্ছে ৯ মাইল দূরে, এর পর আদিনা আছে, এছাড়া আরও বিভিন্ন জায়গা আছে। মালদা শহরই হল উপযুক্ত জায়গা যেখানে ট্যুরিস্টরা থাকবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** ডায়মন্ড হারবার হচ্ছে কলকাতার খুব কাছে। ওখানে যে ট্যুরিস্ট লজটা আছে ওটার ম্যানেজমেন্ট কোনও প্রাইভেট সেক্টারের হাতে হ্যান্ডওভার করে দিন। কারণ ওখানে অনেক ফরেন ট্যুরিস্ট যায়। কারণ এটা আপনার দপ্তরের পক্ষে মেইনটেন করা সম্ভব হচ্ছে না। সম্প্রতি মুখ্যমন্ত্রী এবং চীফ জাস্টিস ওখানে গিয়েছিলেন। মেইনটেনান্সের ব্যবস্থা খুবই খারাপ। এটা প্রাইভেট সেক্টারের হাতে দিয়ে দেবার কথা বিবেচনা করবেন কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** উনি বোধ হয় সাগরিকার কথা বললেন। উনি চাইলে বিবেচনা করতে পারি।

## Starred Questions
### (to which written answers were laid on the Table)

### বনগাঁ মহকুমায় পাট্টা বিলি

*১৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯০) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বনগাঁ মহকুমায় সরকারি পাট্টায় কত খাস জমি বিলি করা হয়েছে;

(খ) ১৯৯১-৯৩ সাল পর্যন্ত বনগাঁ, বাগদা, গাইঘাটার ব্লকে কত পাট্টা দেওয়া হয়েছে,

(গ) তার মধ্যে পূর্বের দেওয়া বাতিল পাট্টা পুনর্বন্টনের সংখ্যা কত; এবং

(ঘ) ঐ সব পাট্টা বাতিলের কারণ কি?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৬৯১.৩২ একর।

(খ) ১৯৯১-৯৩ সাল পর্যন্ত পাট্টা দেওয়ার সংখ্যা নিম্নরূপ ঃ-

১৯৯১ সালে — ১০৪টি

১৯৯২ সালে — ৩১৪টি

১৯৯৩ সালে — ৫৫১টি

(গ) একটি ক্ষেত্রে বাতিল পাট্টা পুনর্বন্টন করা হয়েছে।

(ঘ) কারণ স্বরূপ বলা যায় পাট্টা গ্রহীতা পাট্টা নিতে অস্বীকার করে তা ফেরত দেওয়া।

## নদীর চরে চিংড়ি চাষ

***১৪১।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৬) **শ্রী প্রবোধ পুরকাইত ঃ ভূমি ও ভূমি-সংস্কার** বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯৩ জানুয়ারি হতে ১৯৯৪-এর মে মাস পর্যন্ত কুলতলী ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের এলাকায় নদীর চরে চিংড়ি মাছ চাষ করার জন্য বিভিন্ন ব্যক্তিদের নিকট হতে ডি.সিআর. মারফৎ রাজস্ব সংগ্রহ করা হয়েছে;

(খ) সত্যি হলে, কতজন ব্যক্তির নিকট থেকে কত রাজস্ব সংগ্রহ করা হয়েছে; এবং

(গ) ঐ জমির পরিমাণ কত?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

## অধিগৃহীত জমির ক্ষতিপূরণ

***১৪৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৮) **শ্রী প্রবোধ পুরকাইত ঃ ভূমি ও ভূমি-সংস্কার** বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলার জীবন মন্ডল-এর হাট হতে সোনাটিকারী পাকা সড়ক নির্মাণের জন্য অধিগৃহীত জমির ক্ষতিপূরণ দেওয়া হয়েছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ, হলে, এ পর্যন্ত কত পরিমাণ অধিগৃহীত জমির ক্ষতিপূরণ দেওয়া হয়েছে?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অধিগৃহীত জমির কিছু অংশ মামলাধীন থাকায় এবং সংশ্লিষ্ট বিভাগ থেকে

ক্ষতিপূরণের জন্য প্রয়োজনীয় অর্থ না পাওয়ায় কোনও ক্ষতিপূরণ দেওয়া এখনও সম্ভব হ নি।

(খ) প্রশ্ন ওঠে না।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion from Shri Sobhandeb Chattopadhyay on the subject of alleged supply of wrong information regarding 'Literacy Programme' in south 24-Parganas by the Chief Minister during his speeach in the district.

The subject matter of the motion does not warrant adjournment of the business of the House. The Member may call the attention of the Minister concerned through Calling Attention, Mention etc.

I, therefore, withhold my consent to the motion.

The member may, however, read out the text of the Motion as amended.

(Nobody read the motion)

**(Message from A.I.R.)**

Now, I have received a letter from All India Radio in Which the admitted the mistake. They have said the mistake made by them was not all deliberate or intentional and that was inadvertently done to which they expressed their deep regret. They also assured us that the will be more careful in future in this regard.

We accept the apology. The matter may be dropped here.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** To-day I have received * notices of Calling Attention, namely :-

1) Reported spread of malaria at different places of Doors area of North Bengal : Shri Anjan Chatterjee

2) Reported molestation of a girl at Sealdah Railway Station on 25.6.94 : Shri Saugata Roy

3) Reported dislocation of Municipal Services at Jiagunj-Ajimgunj Municipality

| | |
|---|---|
| of Murshidabad district. | : **Shri Abdul Mannan** |
| 4) Non-repair of the damaged embankment of Keleghai and Kapaleswari rivers. | : **Dr. Manas Bhunia** |
| 5) Arrangement of land for two new industries of a businessman by the State Government. | : **Shri Tapan Hore and Shri Kshiti Goswami** |

I have selected the notice of Shri Saugata Roy on the subject of reported molestation of a girl at Sealdah Railway Station on 25.6.94.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 29th June, 1994.

## LAYING OF REPORTS

### Annual Accounts and Report of the Eastern Distilleries & Chemicals Ltd. for the period from 13.2.87 to 31.12.87

**Shri Patit Paban Pathak :** Sir, I beg to lay the Annual Accounts and Report of the Eastern distilleries & Chemicals Ltd. for the period from 13.2.87 to 31.12.87.

### Annual Statement of Accounts and Audit Report thereon of the West Bengal State Electricity Board for the year 1992-93.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission, I beg to lay the Annual Statement of Accounts and Audit Report thereon of the West Bengal State Electricity Board for the year 1992-93.

## MENTION CASES

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের সংবিধানে এটা স্বীকৃত অধিকার—যে কোনও রাজ্যের মানুষ যে কোনও রাজ্যে গিয়ে ব্যবসা-বাণিজ্য এবং [illegible] বসবাস করতে পারবেন, কিন্তু আমরা উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি এবং পত্র-পত্রিকার মাধ্যমে জানতে পারছি যে, উত্তর পূর্বাঞ্চল, বিশেষ করে আসাম এবং মেঘালয়, যে দুটো কংগ্রেস শাসিত রাজ্য, সেখান থেকে অঅসমিয়া এবং অমেঘালয়ীরা চলে আসতে বাধ্য হচ্ছেন। [illegible] আমাদের রাজ্যেও আসছেন। যেসব শক্তি উত্তর-পূর্বাঞ্চলে অশান্তি সৃষ্টি করছে, আজকে [illegible] ত্রিপুরাতে অশান্তি সৃষ্টি করছে। ১৯৫৭ সালে বিমলাপ্রসাদ চালিহা যখন আসামের মুখ্যমন্ত্রী

ছিলেন তখনও একবার ঐ রাজ্য থেকে অঅসমিয়া এবং বাঙালিদের বিতাড়িত করা হয়েছিল বর্তমানে আসাম এবং মেঘালয়ে সাধারণভাবে তারা চাকরি করতে বা থাকতে পারছেন না আমি অনুরোধ করবো, মাননীয় মুখ্যমন্ত্রী বিষয়টা কেন্দ্রীয় সরকারের গোচরে আনুন যাতে সমস্ত নাগরিক সংবিধান স্বীকৃতভাবে সেখানে বসবাস করতে পারেন তারজন্য দ্রুত ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী আব্দুস সালাম মুন্সী :** (নট প্রেজেন্ট।)

**শ্রী প্রবীর ব্যানার্জি :** (নট প্রেজেন্ট।)

**শ্রী অজয় দে :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার এলাকার একটি সমস্যার প্রতি বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকার বিদ্যুত গ্রাহকের সংখ্যা প্রায় ১৭,০০০ অতিক্রম করেছে। ১৯৮৯ সালের ১৩ই ফেব্রুয়ারি সেখানকার অফিসটি ভেঙ্গে ফুলিয়া এবং দিকনগরে আরও দুটি সেক্টর অফিস অর্ডার হয়েছিল যেখানে যথাক্রমে ৪,০০০ এবং ২,০০০ কাষ্টমার রয়েছেন। স্টাফ সেট-আপ করবার জন্য ডব্লু.বি.এস.ই.বি.-এর সেক্রেটারি একটি অর্ডারও দিয়েছিলেন, কিন্তু আদেশটি কার্যকর হবার মুখে গত ৬.১০.৮৯ তারিখে পূর্বের আদেশটাকে নাকচ করা হল। এরফলে সেখানকার অসংখ্য বিদ্যুত গ্রাহকদের খুবই অসুবিধা হচ্ছে শান্তিপুর গিয়ে কাজ সারতে। তারজন্য আমি বিদ্যুৎ মন্ত্রীকে অনুরোধ করব, পূর্বের আদেশটি যাতে রিভাইভ করা হয় তারজন্য উনি যেন প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী ঈদ মহম্মদ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি বিষয়ের প্রতি আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিধানসভার লবিতে বহু স্বনামধন্য ব্যক্তির তৈলচিত্র টাঙানো রয়েছে যাদের মধ্যে অনেক সাহিত্যিক আছেন, রাজনীতিবিদ আছেন, স্বাধনীতা সংগ্রামী রয়েছেন বাম আন্দোলনের সঙ্গে যুক্ত ব্যক্তিরা রয়েছেন। প্রয়াত ননী ভট্টাচার্য এমন একজন ব্যক্তি যিনি আজীবন বাম আন্দোলন করেছেন এবং বহুবার কারাবরণ করেছেন। তিনি এই সভার সদস্যও ছিলেন বহুদিন, রাজ্যের মন্ত্রী হয়েছিলেন এবং পরে এম.পিও হয়েছিলেন।

[12-10—12-20 p.m.]

এই স্বাধীনতা সংগ্রামী এবং বামপন্থী নেতার একটা তৈলচিত্র যাতে বিধানসভার লবিতে টাঙানো হয় তার জন্য আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক এবং মাধ্যমিক দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। আমাদের কাঁথি শহরে একটা বেসিক ট্রেনিং কলেজ ছিল। সেই কলেজের নাম হল বিশ্বনাথপুর প্রাইমারি টিচার্স ট্রেনিং ইনস্টিটিউট। আমরা আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করলাম এই বছর এই বেসিক ট্রেনিং স্কুলে কোনও ছাত্রকে ভর্তি করা হচ্ছে না। কেন হঠাৎ এই

কলেজকে বন্ধ করে দেওয়া হলো বুঝতে পারছি না। এক দিকে যেমন নতুন কোনও বেসিক ট্রেনিং কলেজ খোলা হচ্ছে না অন্য দিকে এই চালু কলেজ বন্ধ করে দেওয়া হচ্ছে। সেখানকার শিক্ষকরা বসে বসে মাইনে পাচ্ছে। এখন নিয়ম হয়েছে প্রাইমারি স্কুলে চাকুরি দেওয়ার ক্ষেত্রে ৬০ পারসেন্ট বেসিক ট্রেনিং প্রাপ্ত ছেলেদের সুযোগ দেওয়া হয়ে থাকে। তাই আমি আপনার মাধ্যমে প্রাথমিক এবং মাধ্যমিক দপ্তরের শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে জোরালো ভাবে দাবি করছি কেন এই কলেজ বন্ধ করে দেওয়া হল সেটা অনুসন্ধান করে, আবার যাতে এটা খোলার ব্যবস্থা করা হয় তার জন্য তিনি যেন উদ্যোগ নেন।

**শ্রী সুভাষ বোস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র হবিবপুরে গত ২১ তারিখে একটা সামান্য ঘটনাকে কেন্দ্র করে সমাজবিরোধীরা তিনজনকে নৃশংসভাবে খুন করে। এই সমাজবিরোধীরা বাংলাদেশের। কুতুর এবং রহিদ বলে সমাজবিরোধী ওদের খুন করেছে। এখনও ওদের গ্রেপ্তার করা হয়নি। তারা বাংলাদেশে পালিয়ে যাবার চেষ্টা করছে। এখন এই মুহূর্তে চেষ্টা করলে এই সমাজবিরোধীদের ধরা যাবে। আমি বিরোধী দলের নেতাদের অনুরোধ করব এটা নিয়ে তাঁরা যেন রাজনীতি না করেন। যাদের খুন করা হয়েছে তারা গরিব মানুষ ক্ষেত-মজুর। পবিত্র মহরমের দিন তাদের খুন করা হয়েছে। রবিকুল মন্ডল এবং ফজলু মন্ডল ওদের খুন করেছে। অবিলম্বে তাদের গ্রেপ্তার করা হোক।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, সম্প্রতি আমাদের অ্যাসেম্বলির লবিতে কমনওয়েলথ পারলামেন্টারি অ্যাশোসিয়েশনের স্টাডি গ্রুপের একটা সভা হয়ে গেল। সেই সভায় মুখ্যমন্ত্রী বলেছেন যে কোন কোন সংখ্যা লঘু দল কেন্দ্রে আসছে এবং হঠাৎ তারা সংখ্যা গরিষ্ঠতা লাভ করছে। জনতা দল ভাঙছে সারা ভারতবর্ষে এবং তাদের নেতা এবং ছোট ছোট দলগুলি কংগ্রেসের কাছে এসে আশ্রয় খোঁজে এবং তখন কংগ্রেসের উপায় থাকে না তাদের নিতে। আমাদের কাছে আশ্রয় চায় তাই আমরা নিই। আমরা বিশেষ ভাবে উদ্বেগের মধ্যে আছি, সংবাদপত্রে দেখলাম মন্ত্রী কিরণময় নন্দ এবং মুখ্যমন্ত্রী বৈঠক করছে লালু প্রসাদের দল থাকবে কি থাকবে না। সুতরাং এটা আপনাদের জেনে রাখা দরকার ভারতবর্ষের কংগ্রেসের বিকল্প কিছু নেই। জনতা দল ভাঙছে, সেখানে বি.জে.পি. সাম্প্রদায়িক দল তাকে মদত না দিয়ে কংগ্রেস দলকে সমর্থন করুন, তাতে দেশের মঙ্গল হবে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। স্যার, আমাদের এলাকায় হলদি নদীর বাউন্ডারি দিয়ে তিন দিক ঘেরা। দীনবন্ধুপুরে বিশাল ভাঙন হয়েছে। ইতিপূর্বে বলেছি, সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি। দেড় কিলোমিটার বাউন্ডারি ওয়ালে ৩০/৪০ ফুট গভীর হয়ে ভাঙন হয়েছে। যে কোনও সময় ফ্লাডেড হতে পারে। লক্ষ লক্ষ মানুষ এরফলে বিপন্ন হবে। আমি আপনার মাধ্যমে অবিলম্বে এর প্রতিকারের দাবি করছি

এবং বাঁধ নির্ম্মাণের জন্য দাবি করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ইছামতি নদীর উপর বসিরহাট এবং সংগ্রামপুরের মধ্যে সংযোগকারী একটি পাকা সেতু সরকারি ব্যয়ে নির্মা করার জন্য দাবি করছি। আমি জনস্বার্থে এই দাবি করছি। সাথে সাথে প্রস্তাব রাখছি সরকা ব্যবস্থায় টোলের সাহায্যে এই নির্মাণ খরচ তুলে নেওয়া যেতে পারে। বসিরহাটের অপ পারে বাদুড়িয়া, স্বরূপনগর ইত্যাদি অঞ্চল-এর লোকজন, প্রায় কুড়ি বর্গমাইল এলাকা আঠারো থেকে কুড়ি হাজার লোক দৈনিক পারাপার করেন। মান্ধাতার আমলের খেয়া ক তাঁদের পারাপার করতে হয় বেং এরফলে প্রায়ই অ্যাকসিডেন্ট হয়। ১৯৮৪ সাল থেকে সমস্ত যাত্রীরা ওখানে একটি পাকা সেতু নির্মাণের দাবি জানিয়ে আসছেন। তাঁরা এই ব্যাপা প্রধানমন্ত্রীর কাছে, মুখ্যমন্ত্রীর কাছে, সর্বস্তরে জানিয়েছেন। কিন্তু আজ পর্যন্ত কোনও প্রতিবিধা হয়নি। ওখানকার জনস্বার্থে বসিরহাট এবং সংগ্রামপুরের মধ্যে ইছামতি নদীর উপরে যা একটি পাকা সেতু নির্মিত হয় তার জন্য আমি মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে গত বছরে উত্তরবঙ্গে ২০শে জুলাই তারিখে ভয়ঙ্কর বন্যায় ২০০ লোকের প্রাণ গিয়েছিল। জলপাইগুড়িতে ২০টি বাঁধে ১১৫টি ভাঙন হয়েছিল এবং কুচবিহারে ১৪টি বাঁধে ১৪০টি ভাঙন হয়েছিল। ফ্লাড কন্ট্রোল কমিশন আছে। গতকাল স্টেটসম্যান কাগজে এটা বেরিয়েছিল। ওখানে বন্যা নিয়ন্ত্রণের জন্য ২১.৩৩ কোটি টাকা লাগবে। কিন্তু ওরা পেয়েছেন মাত্র ৩ কোটি টাকা। ওঁরা বলছেন যে অন্ততপক্ষে অ্যাসিওরেন্স পেলে মেরামতের কাজটা ওঁরা করতে পারেন।

**শ্রীমতী মায়ারাণী পাল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বহরমপুরের মানসিক হাসপাতালের সংকটময় পরিস্থিতির প্রতি আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। এই হাসপাতালে মানসিক ভারসাম্যহীন রোগী ও সুপ্রীম কোর্টের রায়ে নন-ক্রিমিন্যাল রোগী যারা আছে তাদের স্যাঁৎসেঁতে মেঝের মধ্যে রাখা হয়। তাদের থাকার জন্য উপযুক্ত পরিবেশ ও আসবাবপত্র পর্যন্ত নেই রোগীদের যে পথ্য দেওয়া হয় সেটা অত্যন্ত নিম্নমানের। বলতে গেলে তা মানুষের পক্ষে অখাদ্য। ওষুধপত্র কিছুই পাওয়া যায় না। তাঁরা হাসপাতাল কর্তৃপক্ষের নিষ্ঠুরতম শিকার সাধারণ মানের মানবিক ব্যবহারটুকু ও তাঁদের সঙ্গে করা হয় না। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে তাঁরা যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী রবীন দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি। বর্তমানে কেন্দ্রীয় সরকারে আছে যে দল, কংগ্রেস দল, তারা ঘটা করে তিন বছর পূর্তি পালন করছে। তারা তিন বছর হল ক্ষমতায় আছে। কিন্তু এই সরকারের যে ব্যর্থতা, সেই ব্যর্থতার পরিচয় আমি এখানে উল্লেখ করছি। মাননীয় উপাধ্যক্ষ

মহাশয়, ক্যালকাটা টেলিফোন থেকে আমার কাছে মার্চ মাসে টেলিফোনের বিল পাঠানো হয়েছিল, তাতে টাকা জমা দেবার লাস্ট ডেট ছিল ২৫সে মার্চ। আমি ২৫শে মার্চ সেই টাকা জমা দিয়েছিলাম। কিন্তু এপ্রিল মাসে আমাকে রিমাইন্ডার দেওয়া হয় যে ঐ টাকা জমা দেওয়া হয়নি। আমি ওদের জানিয়েছিলাম যে ২৫শে মার্চ আমি টাকা জমা দিয়েছি। এপ্রিল মাসের পর আমাকে আবার ওরা রিমাইন্ডার পাঠিয়েছে। আমি ওদের জানিয়েছিলাম যে মার্চ মাসের টেলিফোন বিলের টাকা আমি জমা দিয়েছি। কিন্তু গত ৮ই জুন তারিখে আমার টেলিফোনের লাইন কেটে দেওয়া হয়েছে। ক্যালকাটা টেলিফোনের গ্রাহক এই রকমভাবে অসংখ্য মানুষ আছেন যাঁদের ওরা এইভাবে হয়রান করছে। আমার টেলিফোনের লাইন কেটে দেওয়া হয়েছে। আমি মনে করি যে এটা হাউসের পক্ষে অবমাননাকর। যথারীতি টাকা জমা দেবার পরেও সেই লাইন কেটে দেওয়া হয়েছে।

[12-20—12-30 p.m.]

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার কেন্দ্র রামরাজাতলা এবং চ্যাটার্জি হাটে স্টেট বাস চালানোর জন্য বহুবার আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই ব্যাপারে বহুবার চিঠি দিয়ে জানিয়েছি, বারবার আবেদন করেছি যে হাওড়ার থেকে ৬ কি.মি. দূরে অবস্থিত এই রামরাজাতলা এবং চ্যাটার্জিহাটে স্টেট বাস চালানোর ব্যাপারে দীর্ঘদিন ধরে মানুষের বিক্ষোভ। এই ব্যাপারে পরিবহন মন্ত্রীকে চিঠিও দিয়েছি, তিনি বলেছিলেন দেখছি। কিন্তু এই দেখছি দেখছি করতে করতে ৩ বছর কেটে গেল। সুতরাং এই রামরাজাতলা এবং চ্যাটার্জিহাটে স্টেট বাস চালানো হয় তার ব্যবস্থা করুন।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের গ্রামবাংলাতে ১৭ একরের বেশি জমি হলেই তার জমি কেড়ে নিয়ে গ্রামের গরিব মানুষের মধ্যে বিলিবন্টন করা হচ্ছে। অথচ শহরাঞ্চলের একজনের বহুবাড়ি রয়েছে এবং যার মূল্য অনেক, তাদের ক্ষেত্রে কোনও ব্যবস্থাই নেওয়া হচ্ছে না। গ্রামের ১৭ একর জমির মূল্য মাত্র ৫ লক্ষ টাকা অথচ শহরে বাড়ির মূল্য অনেক অনেক বেশি, সেক্ষেত্রে কোনও ব্যবস্থাই নেওয়া হচ্ছে না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিভিন্ন পৌরসভায় বেআইনি নিয়োগের বিরুদ্ধে পৌরমন্ত্রী ব্যবস্থা নিচ্ছেন বলছেন এবং একটা কাল্পনিক অভিযোগে জিয়াগঞ্জ মিউনিসিপ্যালিটিতে একটা অচলাবস্থা সৃষ্টি করেছেন। কিন্তু আমাদের হুগলি জেলার তারকেশ্বর পৌরসভায় গত ২৬শে মে, ৯৪, ৫৮ জনকে নিয়োগ করা হয়েছে। মিউনিসিপ্যালিটি থেকে কোনও রকম এক্সচেঞ্জের থেকে নাম নেওয়া হয়নি, বিজ্ঞাপন দেওয়া হয়নি, বোর্ডের মিটিং পর্যন্ত হয়নি। ভাইস চেয়ারম্যানের মেয়ে, প্রাক্তন চেয়ারম্যানের আত্মীয় এবং বিভিন্ন ইউনিয়নের নেতাদের কমিশনারের মেয়ে বা আত্মীয়দের চাকুরি দেওয়া হয়েছে। সেখানে ৫৮ জনকে এইভাবে, অবৈধ ভাবে

নিয়োগ করা হয়েছে। অবিলম্বে সেই নিয়োগ বাতিল করা হোক এবং নিয়ম মেনে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে বা বিজ্ঞাপন দিয়ে সেখানে লোক নিয়োগ করা হোক।

আমরা দেখতে পাচ্ছি, কংগ্রেসের বোর্ড হলেই সেখানে পৌরমন্ত্রী হস্তক্ষেপ করেন, কিন্তু এটা তাদের একটা পরিচালিত বোর্ড হলে—তারকেশ্বর পৌরসভায় যে ৫৮ জনকে নিয়োগ করা হয়েছে—ভাইস চেয়ারম্যানের মেয়েকে পর্যন্ত নিয়োগ করা হয়েছে, জয়িতা মজুমদার, তাঁকে পর্যন্ত ওখানে চাকুরি দেওয়া হয়েছে, প্রাক্তন চেয়ারম্যান, বর্তমান কমিশনার, তাঁর ছেলেকে চাকুরি দেওয়া হয়েছে। ইউনিয়নের সেক্রেটারির ভায়ের স্ত্রীকে চাকুরি দেওয়া হয়েছে। এই রকমভাবে বেআইনি ভাবে নিয়োগ করা হয়েছে। এর আগেও একবার নিয়োগ করা হয়েছে। আপনি অবিলম্বে এই নিয়োগগুলি বাতিল করার ব্যবস্থা করুন।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে কাটোয়াতে শিখন্ডীগ্রামে কংগ্রেসের মদতপুষ্ট আক্রমণে আমাদের কর্মী কাজল কারিগরিকে নৃশংসভাবে আক্রমণ করা হয়েছে এবং তাকে নিহত করা হয়েছে। সামান্য একটা ঘটনাকে কেন্দ্র করে মতের বিনিময় হয় তারজন্য তাকে মারধোর করে। তাতে সে ছুটে পালিয়ে বাড়ি চলে আসে এবং খাটের তলায় শুয়ে থাকে। কিন্তু ওই কংগ্রেসি গুন্ডারা তাতেও রেহাই দেয় নি। দরজা ভেঙ্গে ঢুকে তার স্ত্রীকে মেরে হাত পা ভেঙ্গে দিয়ে তাকে খাটের তলার থেকে বার করে নিয়ে গিয়ে প্রকাশ্য রাস্তার উপরে পিটিয়ে মেরে ফেলে। ওই এলাকার কংগ্রেসি নেতারাই লোকেদের মদত দিচ্ছে। এরা এক একটা সমাজ বিরোধী কার্যকলাপ করছে, অথচ অ্যারেস্ট করা হচ্ছে না। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে অনুরোধ করছি অবিলম্বে এদের বিরুদ্ধে এফ আই আর করা হোক এবং ধরা হোক।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সাউথ বিষ্ণুপুরে সাড়ে ৩০০ বছরের পুরনো একটি শ্মশান আছে, সেই শ্মশানের ছাই সি.পি.এম. পার্টির পক্ষ থেকে ৩ লক্ষ টাকায় বিক্রি করা হচ্ছে। সেখানে ইলেকট্রিক চুল্লি বসানোর ব্যবস্থা করা হচ্ছে। বহু লোককে ঐ শ্মশানে দাহ করা হয়েছে, এই শ্মশানটি হচ্ছে ৫০ ফুট লম্বা, ৪০ ফুট চওড়া, ৩০ ফুট কয়লা এতে আছে, সেই কয়লা সি.পি.এম. পার্টি বিক্রি করছে। সেখানে বি.জে.পি. এই নিয়ে আন্দোলন করছে। সেখানে আমার পিতৃ পুরুষ তার চোদ্দ পুরুষকে ঐ শ্মশানে দাহ করা হয়েছে, সেখানে আমরাও এই ব্যাপারে একটা ব্যক্তিগত সেন্টিমেন্ট আছে। এই সাড়ে ৩০০ বছরের শ্মশানে ইলেকট্রিক চুল্লি বসানো হোক এতে আমার আপত্তি নেই, এই শ্মশান নিয়ে ব্রিটিশ আমলে একবার কেস হয়েছিল, এই শ্মশানে যে ঘর ছিল সেটি সি.পি.এম. পার্টির লোকেরা ভেঙে দিয়েছে। এটা একটা হিন্দু সেন্টিমেন্ট এর ব্যাপার। এই শ্মশানকে রক্ষা করা দরকার। সেখানে যে ভাবে সি.পি.এম. এর লোকেরা অত্যাচার চালাচ্ছে তাতে সারা পশ্চিমবাংলায় একটা আন্দোলন ছড়িয়ে পড়বে এই ব্যাপারে অবিলম্বে মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি সমাজ কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় পিছিয়ে পড়া মানুষের জন্য একটা প্রকল্প যেটা চালু আছে সুসংহত শিশু বিকাশ প্রকল্প, সেইটা আমার বিধানসভা কেন্দ্রের গাইঘাটায় আছে, কিন্তু গোবরডাঙায় এটা হয়নি। আমি এই ব্যাপারে অনেকবার বলেছিলাম কিন্তু সেটা হচ্ছে না। আমি কয়েকদিন আগে দিল্লিতে এই ব্যাপারে সংশ্লিষ্ট মন্ত্রীর সঙ্গে কথা বলেছিলাম, তিনি বলেছেন এই ব্যাপারে পশ্চিমবঙ্গ থেকে প্রস্তাব পাঠাক, দিল্লিতে এই ব্যাপারে যদি নামটা পাঠায় তাহলে এটা করে দেবে। দুর্ভাগ্যবশত এটা পাঠায়নি, এটা পাঠালে এলাকার লোকেরা উপকৃত হবে। সেইজন্য আমার দাবি গোবরডাঙার নামটা যাতে ইনক্লুড করা হয় এতে আই.সি.ডি.এস. প্রকল্পের অন্তর্ভুক্ত হয়।

**শ্রী এস. আর. দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বারাবনি পঞ্চায়েত সমিতির অন্তর্গত পুচড়া গ্রাম পঞ্চায়েতের অধীনে মনিডাঙ্গা মৌজায় একটা উষ্ণ প্রস্রবণ পাওয়া গিয়েছে। ভারতীয় ভূতাত্ত্বিকরা সেখানে কয়লার সন্ধানে এসে এটার খোঁজ পেয়েছেন। এই উষ্ণ প্রস্রবণটা পরীক্ষা করে দেখা গিয়েছে—এটি বর্দ্ধমান ইউনিভার্সিটি এবং ডি.পি.এল. পরীক্ষা করে দেখেছে—উষ্ণ প্রস্রবণে খনিজ পদার্থ রয়েছে। এই উষ্ণ প্রস্রবণকে কেন্দ্র করে ওখানে একটা পর্যটন কেন্দ্র খোলার সম্ভাবনা আছে, এটি হলে অসুস্থ মানুষরা বিশেষভাবে উপকৃত হবে এবং সেখানকার লোকেরা অর্থনৈতিক দিক দিয়ে উপকৃত হবে। তাই আমার অনুরোধ সেখানে যাতে পর্যটন কেন্দ্র খোলা হয়, তাই এই ব্যাপারে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় পয়লাডাঙা বলে একটা জায়গা আছে, সেখানে তফসিলি জাতির লোকেরা থাকে, তাদের নির্দিষ্ট জমি আছে, অত্যন্ত গরিব তারা, বাজারে বিক্রি করে খায়। আমার এলাকার যে সি.পি.এম.এর কাউন্সিলার ওয়ার্ড নং ৩ তার উপস্থিতিতে এই এস.টি লোকেদের জমি জোর করে দখল করে নেওয়া হয়েছে। অশোক দত্ত, মালিক দত্ত এরা সিপিএম এর ক্যাডার দরিদ্র লোকেদের জমি দখল করে নিয়েছে, এদের কেস করবার মতো পয়সা নেই, এলাকার সিপিএম এর কাউন্সিলারের উপস্থিতিতে তাদের জমি দখল করে নেওয়া হয়েছে, পুলিশের উপস্থিতিতে এটা ঘটেছে। তাদের কাছে দলিল আছে, এই জমি তাদের, সেখানে তারা ধর্মীয় পূজা করে, শিতলা পূজা করে, মনসা পূজা করে। সেখানে ৭২ বছরের এক বৃদ্ধাকে তারা ধাক্কা মেরে ফেলে দিয়েছে পুলিশের উপস্থিতিতে এইসব ঘটেছে। এস.টি.দের জমি দখল করে নেওয়া হয়েছে আমার অনুরোধ সেই জমি যেন ফিরিয়ে দেওয়া হয়।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার এলাকায় প্রাইমারি হেলথ সেন্টারগুলিতে ঔষধ নেই, এই ব্যাপারে আমি বারে বারে বলে এসেছি সেখানে ঔষধ পাওয়া

যাচ্ছে না এই ব্যাপারে আমি ডাক্তারদের জিজ্ঞাসা করেছি তারা বলছে জেলা থেকে ঔষধ আসছে না, জেলাকে জিজ্ঞাসা করেছি, তারা বলছে প্রচুর পরিমাণে ঔষধ আছে, ওরা নিয়ে যাচ্ছে না। এখন নিয়ে যাচ্ছে না, না ওরা দিচ্ছে না, এটা নিয়ে এলাকার লোকেদের মধ্যে বিভ্রান্তি হচ্ছে। আমার দাবি সি.এম.ওএইচ. যে বলছে ঔষধ নিয়ে যায় না, ডাক্তাররা বলছে ঔষধ দেয় না, এই বিষয়ে অবিলম্বে দেখা হোক, এইটা তদন্ত করে দেখবার জন্য আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-30—12-40 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনি জানেন যে পশ্চিমবাংলায় একটা চূড়ান্ত সাংবিধানিক সঙ্কট আসতে যাচ্ছে। তার কারণ হচ্ছে মুখ্য নির্বাচনী কমিশনার তিনি সিদ্ধান্ত নিয়েছেন যে ১৯৯৫ সালের ১লা জানুয়ারির পর যেসব রাজ্যে ভোটারদের জন্য পরিচয়পত্র চালু করা হবে না, সেখানে কোনও ইলেকশন তিনি হতে দেবেন না। মুখ্য নির্বাচন কমিশনারের এই সিদ্ধান্ত মেনে মহারাষ্ট্র কর্ণাটকের মতো সরকার তারা এটা নীতিগতভাবে মেনে নিয়েছেন এবং আইডেন্টিটি কার্ড তৈরি করার যে প্রক্রিয়া সেই প্রক্রিয়া চালু করেছে। কিন্তু আমাদের রাজ্যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল পাস হয়ে গেল, কিন্তু এই আইডেন্টিটিটি কার্ডের জন্য কোনও টাকা আলাদা করে বরাদ্দ করে রাখা নেই। এবং আমরা দেখছি চিফ সেক্রেটারি একটা সার্কুলার জেলায় জেলায় পাঠাচ্ছেন কিভাবে এই পরিচয়পত্র তৈরি করা হবে সেটা জানার জন্য পশ্চিমবঙ্গ সরকার এই পরিচয়পত্র প্রক্রিয়ার ব্যাপারে কাজ শুরু না করে সংবিধানের দায়িত্ব তারা অস্বীকার করেছেন। তারা মুখ্য নির্বাচন কমিশনের সঙ্গে সংঘাতে গিয়ে একটা সাংবিধানিক অচলাবস্থার সৃষ্টি করছেন। আমি দাবি করছি অবিলম্বে পশ্চিমবাংলায় ভোটারদের জন্য পরিচয়পত্র চালু করার জন্য সমস্ত রকম প্রক্রিয়া চালু করা হোক, যাতে বামফ্রন্ট সরকারের বিগিং এবং ভুয়ো ভোট দেওয়া বন্ধ হয়।

**শ্রী তপন হোড় ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি অত্যন্ত গুরুত্বপূর্ণ একটা ঘটনা আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত শুক্রবার ২৪শে জুন হাইকোর্টের এক নির্দেশে বলে বীরভূম জেলায় প্রাথমিক শিক্ষক নিয়োগ বন্ধ হয়ে গেছে। হাইকোর্ট বার বার এই ধরনের কাজে হস্তক্ষেপ করে বীরভূম জেলায় প্রাথমিক শিক্ষাকে ধ্বংস করছে এবং কংগ্রেস সেটাকে সমর্থন করছে। বীরভূম জেলার প্রাইমারি কাউন্সিল সমস্ত রকম নিয়ম মেনে ১,০৭৭ জন প্রাথমিক শিক্ষক নিয়োগ করবার জন্য যে ব্যবস্থা গ্রহণ করেছিল (***) করে দিয়েছে। এদিকে আমাদের বীরভূম জেলার প্রাইমারি স্কুলগুলিতে কোনও শিক্ষক নেই। ভয়ঙ্কর একটা অবস্থার মধ্যে দিয়ে চলছে। আমি এই ব্যবস্থার অবসান দাবি করছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার বিধানসভা কেন্দ্রের যে ব্লকে স্বাস্থ্য কেন্দ্রটি আছে

*Note :—Expunged as ordered by the Chair.

সেখানে ১৫টি বেড আছে। হাসপাতালের বেডগুলিতে কোনও তোষক নেই, চাদর বা বিছানা নেই। পেশেন্টদেরকে ওখানে খালি টিনের উপর ঘুমাতে হয়। ওষুধপত্র হাসপাতালে কিছু নেই। কিছুদিন আগে সিএমওএইচ মালদহ বলেছিলেন ঐ হাসপাতালটির জন্য দশ লক্ষ টাকা স্যাংশন করা হয়েছে। যাতে ও.টি এবং হাসপাতালটিকে আরও সুন্দরকরে তৈরি করা যায়। কিন্তু আজ পর্যন্ত ঐ হাসপাতালটিতে একটা টাকারও কাজ হয়নি। ওখানে বেশিরভাগই ডায়েরিয়ার পেশেন্ট আসে। ওখানে চারজন লোক আন্ত্রিকে মারা গেছে। সারা মালদহে শহরে আন্ত্রিকে ১২ জন লোক মারা গেছে। ওখানকার মানুষ আজকে এই অবস্থার মধ্যে আছে। এই ব্যাপারে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, আপনি আমার সাথে মালদহ জেলায় চলুন, হাসপাতালগুলো ঘুরে দেখুন এবং আপনি যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন। এই ব্যাপারে আমি আপনার কাছে আবেদন করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** একটু আগে মোশন করার সময় তপন হোড় যা মন্তব্য করলেন, "হাইকোর্ট বানচাল করে দিচ্ছে" শুধু এই কথাটা বাদ যাবে।

**শ্রী রঞ্জিত পাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন দপ্তরের মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার মোহনপুর ব্লকে দুটি খাল সংস্কার করা হচ্ছে। সংস্কার করার পর শ্রমিকরা যখন টাকা নেবার জন্য যায় তখন দশ হাজার টাকা দেবার পর দেখা যায় ক্যাশে কোনও টাকা নেই। ক্যাশিয়ার টাকা দিতে পারছে না। স্বাভাবিক কারণে সেই সম্পর্কে এস.ডি.ও. এবং ডি.এম.কে খবর দেওয়া হয়। তখন হিসাব করে দেখা যায় ৩ লক্ষ টাকার কোনও হদিশ নেই। ক্যাশিয়ার পলাতক। ক্যাশ ঘর সিল করে দেওয়া হয়েছে। স্থানীয় জনসাধারণের সন্দেহ বি.ডি.ও. এর সঙ্গে যুক্ত। সুতরাং দোষী ব্যক্তিদের শাস্তির ব্যবস্থা করা হোক। প্রয়োজন হলে ভিজিলেন্স কমিশনকে দিয়ে তদন্তের ব্যবস্থা করা হোক।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এক বছর পেরিয়ে গেছে, গত বছর জুলাই মাসে আমার বিধানসভা কেন্দ্রের পাঁচটা জায়গায় নদী বাঁধ ভেঙেছিল কেলেঘাই, কপালেশ্বরীর বাঁধ। কিন্তু দুঃখের বিষয় সেচমন্ত্রীকে বারবার বলা সত্ত্বেও মেদিনীপুরের জেলা পরিষদ এবং এক শ্রেণীর সি.পি.এম. কন্ট্রাক্টারের চক্রান্তে ১৯ লক্ষ টাকা বাঁধের কাজের জন্য নির্ধারণ হওয়া সত্ত্বেও কাজ হচ্ছে না। বর্ষাকাল এসে গেল, কিন্তু বাঁধ মেরামতির কাজ হল না। স্লুইশ গেট মেরামতের কাজ হল না। যে কোনও মুহূর্তে সমস্ত এলাকায় জল ঢুকে যাবে। আমার পাশের নির্বাচনী কেন্দ্রের প্রতিনিধি কামাক্ষা নন্দন দাসমহাপাত্র, ভগবানপুরের বিধায়ক, তিনিও বিষয়টা জানেন যে প্রচণ্ড একটা কেলেঙ্কারী হতে চলেছে। কয়েকটি বিশেষ শ্রেণীর কন্ট্রাক্টার এবং এক শ্রেণীর ইঞ্জিনিয়ার মেদিনীপুরের পটাশপুর, নন্দীগ্রাম, ভগবানপুর এলাকায় নতুন করে বঞ্চনার জন্য চেষ্টা করছে। আমি ঐ এলাকার একজন বিধায়ক হিসাবে ঐ তিন এলাকার ৬ লক্ষ মানুষের

পক্ষ থেকে প্রটেকশনের দাবি করছি। এই ব্যাপারে সেচমন্ত্রী, পঞ্চায়েত মন্ত্রী সূর্য মিশ্রকে বলা সত্ত্বেও কয়েক বছর ধরে টাকা অ্যালটমেন্ট হয়ে রয়েছে। কিন্তু সেই কাজ করা হচ্ছে না। জরুরি ভিত্তিতে ঐ ভাঙা বাঁধ মেরামতের ব্যবস্থা করা হোক।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমরা সকলে জানি, এখানে মাননীয় পশুপালন মন্ত্রী উপস্থিত আছেন, তিনি যে ঐতিহাসিকতাপূর্ণ পদক্ষেপ গ্রহণ করেছেন, আমাদের এই শহর থেকে খাটাল উচ্ছেদের জন্য এবং তাঁকে এই কাজের জন্য অভিনন্দন জানাচ্ছি। আমরা জানি গোটা শহর আজকে পুতিগন্ধময়। এই অবস্থার মধ্যে তাঁর এই ঐতিহাসিক পদক্ষেপ আজকে একটা জটিল সমস্যা থেকে মুক্ত করবে। যদিও তাঁর উপর নানা রকম চাপ আসছে বিভিন্ন দিক থেকে, খাটাল মালিকরাও চাপ সৃষ্টি করছে। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে দাবি করব, আপনি দয়া করে পিছপাও হবেন না, প্রয়োজন হলে খাটাল উচ্ছেদের জন্য আমাদের সহযোগিতা পাবেন, এখান থেকে ১০/১৫ মাইল দূরে খাটালগুলো স্থানান্তরের ব্যবস্থা করুন।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যোগাযোগ ব্যবস্থার উন্নয়নের জন্য। রেল ব্যবস্থা আজকে দূরকে কাছে করে। আমাদের আদিবাসী অধ্যুষিত এলাকা হচ্ছে ঝাড়গ্রাম, সেখানে রেল যোগাযোগ সুদৃঢ় করার জন্য ঝাড়গ্রাম থেকে দুটো লোকাল ট্রেন যাতে চালু হয়, তার জন্য দীর্ঘদিন ধরে আন্দোলন ওখানকার আদিবাসীরা করে আসছে।

[12-40—12-50 p.m.]

স্যার, খুবই আনন্দের কথা যে, আগামী ১লা জুলাই থেকে কেন্দ্রীয় সরকারের রেল মন্ত্রক ঝাড়গ্রামের ওপর দিয়ে টাটানগর থেকে খড়গপুর পর্যন্ত দুটি লোকাল ট্রেন চালাবার সিদ্ধান্ত নিয়েছেন। এর জন্য আমি কেন্দ্রীয় সরকারের রেল মন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি। আগামী ১লা জুলাই থেকে এই নতুন রেল যোগাযোগ ব্যবস্থা চালু হতে চলেছে। ধন্যবাদ।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হুগলি জেলার আরামবাগে বিদ্যুতের সাব-স্টেশন নির্মাণ কাজে গড়িমসি হচ্ছে। অথচ সাব-স্টেশনটি নির্মিত হলে সমগ্র আরামবাগ মহকুমার বিদ্যুত সংকটের সমাধান হবে। এর সাথে সাথে আমরা লক্ষ্য করছি পোলবার ট্রান্সফর্মারের অভাবে সাব-স্টেশনটি চালু হচ্ছে না। তিন মাস ধরে বন্ধ হয়ে রয়েছে। এটা চালু হলে দাদপুরে এবং পোলবা থানার উপকার হবে। আরামবাগের সাব-স্টেশনটি চালু হলে সমগ্র আরামবাগ মহকুমারই উপকার হবে। অবিলম্বে এই দুটো সাব-স্টেশন চালু করার জন্য আমি বিদ্যুত মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি। ওখানে সাবস্টেশনটি নির্মাণ

কাজে এমনই গড়িমসি হচ্ছে যে, জিনিস পত্র চুরি হয়ে যাচ্ছে, বিশ্রি অবস্থার সৃষ্টি হয়েছে। পূর্বে ওখানে জমির সংকট ছিল, অঞ্চল পঞ্চায়েত এবং আমরা, জনপ্রতিনিধিরা সেখানে বিকল্প জমির ব্যবস্থা করে দিয়েছি। তা সত্ত্বেও সামান্য ট্রান্সফর্মারের অভাবে সাব-স্টেশনটি চালু হচ্ছে না। এবারে ওখানে জলের অভাবে বোরো চাষ নষ্ট হয়ে গেছে। আগামী বারে যাতে তা নষ্ট না হয় তার জন্য আমি বিদ্যুত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুল করিম চৌধুরি ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আপনার মাধ্যমে আমি একটা জরুরি বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের উত্তর দিনাজপুর জেলার সহকারী সভাধিপতি মহঃ জাহিরুদ্দিন ইসলামপুর থানার অন্তর্গত রায়গঞ্জ অঞ্চলে সন্ত্রাস কায়েম করেছেন। হি হ্যাজ আনলিশড রেণ অফ টেরর বাই বিটিং দি ইনোসেন্ট পিপল অফ দি এরিয়া। রামগঞ্জের ২২ জন গ্রামবাসীর বিরুদ্ধে ইসলামপুর থানার ও.সি.-র কাছে মিথ্যা অভিযোগ দিয়েছেন। নিজেদের ক্যাডারদের পাঠিয়ে গ্রামের নিরীহ মানুষদের ধরে এনে পুলিশ ফাঁড়িতে নিজের হাতে মারধোর করে, তারপর মিথ্যা কেসে ধরিয়ে দিচ্ছে, থানায় আটক করে রাখছে। ফলে রামগঞ্জের মানুযরা প্যানিক অ্যান্ড ফিয়ারের মধ্যে বাস করছে। সুতরাং আমি বিষয়টির প্রতি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্যণ করছি এবং তাঁকে অনুরোধ করছি, তিনি এমন ব্যবস্থা নিন যাতে ওখানে মানুষ শান্তিতে বাস করতে পারে।

**শ্রীমতী মমতা মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসের আমার জেলার—পুরুলিয়ার একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টা হল এই যে—পুরুলিয়া জেলার মধ্যে অবস্থিত পশ্চিমবাংলার একমাত্র রাষ্ট্রায়ত্ত শিল্প কারখানা দামোদর সিমেন্ট অ্যান্ড স্ল্যাগ কোম্পানি, সেখানে কেন্দ্রীয় সংস্থা সি.সি.আই.-এর ৯০ পারসেন্ট শেয়ার আছে এবং রাজ্যের বি.ডি. আই.সি-র ১০ পারসেন্ট শেয়ার আছে এবং এই ভাবে সংস্থাটি গড়ে উঠেছে। বর্তমানে—গত ৩ বছরের মধ্যেই ম্যানেজমেন্টের অভ্যন্তরীণ দ্বন্দ্ব এবং কাঁচামাল সরবরাহে অবহেলার জন্য কারখানাটি বি.আই.এফ.আর-এ গেছে সিক ইন্ডাস্ট্রি হিসেবে।

স্যার, রাজ্য সরকার এবং বিভাগীয় মন্ত্রীর কাছে আমার দাবি অবিলম্বে এই কারখানাটির উৎপাদিত উন্নতমানের সিমেন্টের পার্শ্ববর্তী ৫/৬টি জেলায় বাজার তৈরির ব্যবস্থা করে, সঠিক পরিচালন ব্যবস্থা গড়ে তুলে এই রাষ্ট্রায়ত্ব শিল্পটির পুনরুজ্জীবনের এবং রক্ষার দায়িত্ব নিন।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক এবং কলেজসহ এই তিনটি স্তরে কোচবিহারে ছাত্র-ভর্তির তীব্র সমস্যা দেখা দিয়েছে। এই অবস্থার সুযোগ নিয়ে কিছু কিছু মাধ্যমিক বিদ্যালয়ে ডোনেশন সিস্টেম চালু হয়েছে। ম্যানেজিং কমিটি সিদ্ধান্ত নিয়ে ডোনেশন নিচ্ছেন। যারা ডোনেশন-এর টাকা দিতে পারছে না, তারা ভর্তি হতে পারছে না। বিশেষ করে

আমি দুটি বিদ্যালয়ের নাম বলছি, দিনহাটা নিগম নগর স্বারস্বত বিদ্যালয় এবং সাহেবগ... বিদ্যালয়। এই বিদ্যালয়গুলিতে ডোনেশন না দিতে পারলে ছাত্র ভর্তি হচ্ছে না। এই অবস্থা... কোচবিহারের শীতল কুচি ব্লকের হরচন্দ্র ইন্দুমতি বালিকা বিদ্যালয়ের অনুমোদন দেওয়া দরকার শিক্ষার স্বার্থে এবং উত্তরবঙ্গের ছাত্র-ছাত্রীদের ভর্তির ক্ষেত্রে। কারণ উত্তরবঙ্গের ছাত্র ছাত্রীরা ভর্তির ক্ষেত্রে বঞ্চিত হচ্ছে, তারা ভর্তির সুযোগ পাচ্ছে না। কোচবিহারের প্রতি ব্লকে ২টি করে বালিকা বিদ্যালয় প্রয়োজন, কারণ মেয়েরা বিদ্যালয়ে ভর্তি হতে পারছে না ডোনেশন না দিতে পারলে। এছাড়া প্রতিটি ব্লকে ২টি করে মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের অনুমোদন দেওয়া প্রয়োজন। পুন্ডিবাড়ি বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় (উত্তরবঙ্গ ক্যাম্পাস) এটাকে উত্তরবঙ্গ ক্যাম্পাসে না রেখে স্বয়ং সম্পূর্ণ বিশ্ববিদ্যালয় হিসাবে অনুমোদন দেওয়া দরকার উত্তরবঙ্গের ছাত্র-ছাত্রীদের ভর্তির ক্ষেত্রে।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বন ও পরিবেশ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পার্থেনিয়ামের আগাছা যেটা ধনতান্ত্রিক দেশের জিনিস বলে শোনা যায় এবং যেটা ৬ দশকের শেষের দিকে গমের সঙ্গে আমাদের দেশে এসেছিল, তার বীজ আজকে চারিদিকে ছড়িয়ে গিয়ে পরিবেশ দূষিত করেছে। দক্ষিণপূর্ব রেলওয়ে এবং পূর্ব রেলওয়ের জমিতে রাস্তার দুই ধারে এই আগাছা ভরে গেছে এবং এর পরাগ ছড়িয়ে পড়ে চারিদিকে প্রসারিত হচ্ছে। তমলুকের বিভিন্ন জায়গায় এই আগাছা দেখতে পাচ্ছি। এরজন্য মানুষের চর্ম রোগ এবং শ্বাস রোগ দেখা দিচ্ছে। অবিলম্বে কর্পোরেশন এবং মিউনিসিপ্যালিটির মাধ্যমে এর প্রতিকারের ব্যবস্থা করা হোক এবং রেলদপ্তরকে জানানো হোক যে তাদের জমিতে যে সমস্ত পার্থেনিয়ামের আগাছা ভরে উঠছে তা অবিলম্বে অপসারণের জন্য ব্যবস্থা নিতে।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি গভীর শোক নিয়ে একটি ঘটনার কথা উল্লেখ করছি। আমার এলাকায় বাটাদলের শ্রী সহদেব পাল একজন গরিব ঘরের সম্ভাবনাময় ফুটবলার চিকিৎসা ক্ষেত্রে অবহেলার জন্য অকালে মারা গেল। শ্রী পালকে প্রথমে উত্তরপাড়া গভর্নমেন্ট হাসপাতাল, তারপর পি.জি. হাসপাতাল, তারপর বাঙ্গুর হাসপাতালে অবহেলায় অর্থাৎ তাকে ভর্তি করতে না চাওয়ার ফলে অকালে মারা গেল। আমরা জানি, কলকাতা ফুটবল মাঠে যে আই.এফ.এ. আছে তারা প্রচুর টাকার মালিক হওয়া সত্ত্বেও এই সমস্ত ফুটবলারদের চিকিৎসার কোনও রকম ব্যবস্থা করেনি। এই যে ফুটবলারটি মারা গেল তার পরিবারকে সাহায্য দেবার জন্য আমি দাবি জানাচ্ছি।

## ZERO HOUR

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি রাজ্যের মন্ত্রিসভা তথা আমাদের পশুপালন ও প্রাণী বিকাশ দপ্তরের মাননীয় মন্ত্রী শ্রী মেহমুদ জাহেদিকে ধন্যবাদ জানাচ্ছি তিনি কলকাতা শহরের জঞ্জাল মুক্ত করতে, পরিবেশ দূষণ রুখতে খাটাল তুলে দেবা...

ব্যবস্থা নিয়েছেন। এরজন্য তাঁকে স্বাগত জানাচ্ছি। কিন্তু আমি চিন্তিত রাজ্য সরকারের মাধ্যমে এই খাটাল উচ্ছেদের যে পরিকল্পনা চলছে তার বিরুদ্ধে কিছু প্রতিক্রিয়াশীল চক্র এই খাটাল উচ্ছেদের ক্ষেত্রে বাধা সৃষ্টি করতে চাইছে। এদের সম্পর্কে রাজ্য সরকার অত্যন্ত সচেতনভাবে মোকাবিলা করুন এবং আমরা সবাই মিলে মন্ত্রীর যে প্রচেষ্টা যাতে সাফল্য মন্ডিত হয়, কলকাতার দূষিত পরিবেশকে যাতে মুক্ত করতে পারি, জঞ্জাল যাতে মুক্ত করতে পারি এরজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে সহযোগিতা করতে আমরা যাতে এগিয়ে আসি তার জন্য আমি আপনার মাধ্যমে সবার দৃষ্টি আকর্ষণ করছি।

[12-50—1-00 p.m.]

**শ্রী সৌমেন্দ্রনাথ দাস ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় মুখ্যমন্ত্রী এবং কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৯৪ সালের ২৮শে জুন, ভারত-বাংলাদেশ যে ৩ বিঘা চুক্তি হয়েছিল রাজ্য সরকারের ধারাবাহিক প্রযুক্তির ফলে পরিবর্তিত আকারে চুক্তি রূপায়ণ হয়েছে। আজকে দু বছর হতে চলল চুক্তির পরবর্তী শর্তগুলি ছিল যে দু দেশের ছিট মহলের যে সমস্ত বাসিন্দা আছেন তাঁরা সমস্ত নাগরিক অধিকার থেকে বঞ্চিত হচ্ছেন। সেখানে কোনও আইন শৃঙ্খলা নেই। স্বাধীনতার ৪৭ বছর পরেও প্রতিদিন হাজার হাজার মানুষ গণতান্ত্রিক অধিকার থেকে বঞ্চিত হচ্ছেন, তাই রাজ্য সরকারের কাছে আমার আবেদন যে অবিলম্বে কেন্দ্রীয় সরকারকে বলে ঐ সব ছিট মহলগুলির ব্যবস্থা করা দরকার, কারণ হাজার হাজার মানুষের স্বার্থ এতে জড়িত আছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** হাউসের মধ্যে বাইরের রিপোর্টারদের সঙ্গে মাননীয় সভ্যদের কথা বলা যায় না। এইভাবে কথা বলবেন না। ডেকোরাম অফ দি হাউস শ্যুড বি মেনটেন্ড।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশ মন্ত্রী জ্যোতি বসুর দৃষ্টি আকর্ষণ করছি। ও.সি. রায়দিঘী শ্রী শম্ভুনাথ পাল বিভিন্ন জায়গা থেকে সাধারণ লোককে ধরে ধরে নিয়ে এসে সারা রাত্রি ধরে আটকে রেখে দিচ্ছে এবং তারপর তার নামে কেস দিচ্ছে। আমি এর বিরুদ্ধে অভিযোগ রাখছি যে কংগ্রেসের ৩ জন ডায়মন্ডহারবার কোর্টে এর বিরুদ্ধে মামলা করেছেন এবং সেজন্য তাঁদের মিথ্যা করে গ্রেপ্তার করে হাজতে রেখে দিয়েছে এবং বলেছে যে যতক্ষণ না মামলা তুলে নেবে ততক্ষণ হাজতে রেখে দেব। আমি এ ব্যাপারে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, মাননীয় জ্যোতিবাবু এ ধরণের পুলিশ অফিসার যদি পুষে রেখে দেন মামলা করলে নির্যাতন ভোগ করতে হবে তাহলে সেই মন্ত্রীর পদত্যাগ করা উচিত। কংগ্রেস কেস করলে তার ব্যবস্থা হবে না, আমি অবিলম্বে তার সাসপেনশন দাবি করছি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এন.টি.সি. সুতাকলগুলিকে বাঁচাবার জন্য ভারত সরকারের সঙ্গে ট্রাইপার্টাইট একটা চুক্তি হয়েছিল, এবং সেই চুক্তি অনুযায়ী

পশ্চিমবঙ্গের ১২টি এন.টি.সি. মিল তাদের পুর্নজীবনের ব্যবস্থার কথা ছিল। আজকে যাঁরা গ করছেন যে মাননীয় নরসিংহ রাও সরকারের ৩ বছর পূর্ণ হতে চলেছে, এদিকে ১২টি সুতাকল যা এন.টি.সি. পরিচালনা করে শ্রমিকরা ফর্টনাইনটলি যে ওয়েজেস আর্নড করে সেট তাদের পাওনা এবং অধিকার সেই আর্নড ওয়েজেসটা দেবার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** (মাননীয় সদস্য উপস্থিত ছিলেন না।)

**শ্রী অজয় দে ঃ** (মাননীয় সদস্য উপস্থিত ছিলেন না।)

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, রাজ্য সরকার বার কয়েক সরকারি এবং প্রাইভেট বাসের ভাড়া বৃদ্ধি করেছেন। দেখা যাচ্ছে এতে ভয়ানক বে-নিয়ম হচ্ছে। আমি একটা রুটের উদাহরণ দিতে চাই। ৪৪ নম্বর রুটে সাড়ে ১৪ কি.মি. যাচ্ছে, ১.৪০ পয়সা ভাড়া নিচ্ছে অথচ ১২ সি/২, দমদম পার্ক থেকে হাওড়া অবধি মাত্র ১৩ কিমি পথ যাচ্ছে ১.৭০ পয়সা ভাড়া নিচ্ছে। মালিক, রাজ্য সরকারের মন্ত্রীদের যেখানে যেখানে যোগ সাজস আছে, ভাল সম্পর্কে আছে, সেই রুটে বাস বেশি ভাড়া নিচ্ছে, আর সাধারণ ক্ষেত্রে বেশি দূরত্ব চালিয়েও কম ভাড়া পাচ্ছে। এতে যাত্রীদের মধ্যে একটা অসন্তোষের সৃষ্টি হচ্ছে। এই অসঙ্গতি দূর করতে না পারলে আবার আন্দোলন হবে। আমি আশা করি মাননীয় পরিবহন মন্ত্রী এই অসঙ্গতি দূর করতে সচেষ্ট হবেন।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাধ্যমিক এবং প্রাথমিক শিক্ষামন্ত্রীদ্বয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তমলুক মহকুমা হলেও সেটা জেলার মতো বড়। ঐ মহকুমায় অসংখ্য স্কুল রয়েছে, কিন্তু ডি.আই. একদিন করে অফিস করছেন এরফলে সেখানে কাজকর্ম ব্যাহত হচ্ছে। কিন্তু কেন ডি.আই. সপ্তাহে একদিন করে অফিস করবেন? আমি এ-ব্যাপারে মন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সংসদীয় সাব-কমিটি শ্রমিক কর্মচারিদের পি.এফ. এবং ই.এস.আই. এর টাকা মেরে দেবার ব্যাপারে মালিকদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেবার জন্য সুপারিশ করেছেন তখন উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি, এখানে রাজ্য সরকার এ-ব্যাপারে মালিকদের বিরুদ্ধে ব্যবস্থা নিচ্ছেন না। এর আগে বিয়ারলি, পাশারীর কথা আমি বলেছি। অধীর বোস পি.এফের ১.২০ কোটি টাকা ফাঁকি দিয়েছেন, কিন্তু তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না এফ.আই.আর করা সত্ত্বেও তিন বছর ধরে কারখানাটি ক্লোজার হয়ে আছে। ইতিমধ্যে তার চারজন শ্রমিক মৃত্যুবরণ করেছেন। চেঁচামেচি করবার জন্য আজকে অধীর বোসকে ধরলেন। এভাবে যদি মালিকদের খুশি করা হয় তাহলে কর্মচারিদের পি.এফ. এবং ই.এস.আই. এর টাকা মার খাবে, কারণ মালিকরা বুঝতে পারবেন যে, সরকার তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেবেন না। তাই আমি সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে দাবি করছি, অবিলম্বে

ুধীর বোস এবং পাশারীর বিরুদ্ধে ব্যবস্থা নিতে হবে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের এলাকাসহ বাঁকুড়া এবং পুরুলিয়া জেলায় ঝাড়খন্ডীরা গোলমাল পাকাবার চেষ্টা করছেন। আগামী ৩০ শে জুন হুল ৎসব, তারপরই আবার তারা সেখানে খুন সন্ত্রাসের রাজত্ব সৃষ্টি করবে। কংগ্রেস দল তাদের ঙ্গে একটা গোপন আঁতাত করেছেন। এ-ব্যাপারে দিল্লির সরকারের সঙ্গে ঝাড়খন্ডীদের ালাপ-আলোচনা চলছে। এবং বিহারের নির্বাচনের আগেই গোলমাল শুরু করবার চেষ্টা রছেন। আমাদের কাছে খবর আছে, তারা গোপনে অস্ত্রশস্ত্র সংগ্রহ করছেন এবং আগামী ০শে জুনের হুল উৎসবের পরই তারা মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম এবং বাঁকুড়া ও পুরুলিয়া জলার সীমান্তবর্তী অঞ্চলে খুন সন্ত্রাস সৃষ্টি করবেন। এ-ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা নেবার জন্য ামি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্য সরকারের অত্যন্ত সঙ্কট জনক ার্থিক অবস্থার দিকে আমি সভার দৃষ্টি আকর্ষণ করছি। গত মে মাসে মাইনে দিতে রাজ্য রকারের আবার টাকার টান পড়েছিল। আমরা জানি, রাজ্য সরকার ৩৮০০ কোটি টাকা াইনে দেন। তার মানে হল, মাসে লাগে ৩০০ কোটি টাকার কিছু বেশি। ঐ মাসে ট্রেজারীতে কা ছিল না এবং তারজন্য তাঁরা এস.ও.এস. পাঠিয়েছিলেন সমবায় ব্যাঙ্ক। তারা ১৭ ারসেন্ট সুদে টাকা দিয়েছেন রাজ্য সরকারকে। এরমধ্যে উত্তরবঙ্গ এবং দক্ষিণবঙ্গ পরিবহন গম ১৬ কোটি টাকা ধার নিয়েছেন, ট্রাম কোম্পানিও ১৭ পারসেন্ট সুদে সমবায় ব্যাঙ্ক কে ধার নিয়েছে নতুন সি.টি.সি. মার্কা বাস কেনার জন্য।

[1-00-1-45 p.m. (including adjournment)]

কেন এই সংকট যে রাজ্য সরকারের মাঝে মাঝে মাইনে দেবার টাকা থাকছে না, ারলেসের কাছে যেতে হচ্ছে, রাজ্য সমবায় ব্যাঙ্কের কাছে যেতে হচ্ছে। এই যে চূড়ান্ত জনক অবস্থার সম্মুখীন হয়েছে রাজ্য সরকার, এই ব্যাপারে অবিলম্বে অর্থমন্ত্রীর বিবৃতি ি করছি। সত্যিই রাজ্য সরকার মাইনে দিতে অপারক কিনা, ভবিষ্যতে মাইনে দিতে রবে কি না জানতে চাই।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা দুঃখজনক ঘটনার প্রতি ননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্রে সম্প্রতি ডায়েরিয়া দেখা য়েছে, একটা গ্রামের ৪০ জন লোককে হাসপাতালে ভর্তি করতে হয়েছে, তার মধ্যে ৪ জন রা গেছে। এই হাসপাতালে অ্যাম্বুলেন্সের অবস্থা ভাল। কিন্তু গ্রামের অ্যাম্বুলেন্সের সাহায্য য় না। ১৯৮৯ সালের ১৫ই আগস্ট থেকে এই হাসপাতালে অ্যাম্বুলেন্স থাকা সত্ত্বেও াকেরা তার সাহায্য পাচ্ছে না। আমরা বলেছিলাম যখন মহামারি দেখা দেবে তখন আমরা ল দেব, আমাদের অ্যাম্বুলেন্স ব্যবহার করতে দেওয়া হোক। তেল দিলেও অ্যাম্বুলেন্স ওয়া যায় না। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব মহামারির সময় বা সাপে কাটলে

তেল দিলে যাতে অ্যাম্বুলেন্স পাওয়া যায় তার জন্য তিনি যেন উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন

**শ্রী তরুন অধিকারী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বন্দেমাতরম-এর উদ্গাতা এবং জাতি নির্মাতাদের অন্যতম শ্রী বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের মৃত্যু শতবর্ষ চলছে এই বছর। এই বৎসর তাঁর ১৫৭ তম জন্ম বর্ষ চলছে। আগামী কাল তাঁর জন্মদিন হিসাবে পালন করা হচ্ছে প্রধানমন্ত্রী সিদ্ধান্ত নিয়েছেন সারা দেশে জাতীয় স্তরে অনুষ্ঠান করার জন্য। আমার কেন্দ্র নৈহাটিতে সরকারি পর্যায়ে একটা ছোট অনুষ্ঠান হচ্ছে। আমি আবেদন রাখব এই হাউস বসার আগে আগামী কাল তাঁকে শ্রদ্ধা জানানোর জন্য একটা অনুষ্ঠান করা হোক। আমার দ্বিতীয় প্রস্তাব হচ্ছে, রাজধানী এক্সপ্রেস যেটা হাওড়া থেকে দিল্লি পর্যন্ত চলে তার নাম বঙ্কিমচন্দ্রের নামে করার জন্য এখান থেকে সিদ্ধান্ত গ্রহণ করে রাজ্য সরকারের পক্ষ থেকে রেল কর্তৃপক্ষকে পাঠানো হোক। এই প্রস্তাবগুলি বাস্তবায়িত করার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এই সভায় পেশ করছি। সাক্ষরতার ব্যাপারে দেড় মাস আগে বারুইপুর পঞ্চায়েত সমিতির সভাপতি বলেছিলেন যে এখানে ২০ শতাংশ স্কুল চলছে না ছেলেরা আসছে না, মাস্টাররা আসছে না, কোনও পড়াশোনা হচ্ছে না। আজকে দক্ষিণ ২৪-পরগনায় মাননীয় মুখ্যমন্ত্রী এই জেলার সাক্ষরতা কর্মসূচির সফল রূপায়ণের ব্যাপারে সাক্ষরতা সূচনা নামে সভা করছে। যেখানে এতো বড় একটা পঞ্চায়েত সমিতিতে শতকরা ২০ ভাগ স্কুল গত দেড় মাস যাবত চলছে না সেখানে মুখ্যমন্ত্রী সাক্ষরতার সফল রূপায়ণের সভা করছেন। এই রকম তথ্যে কারচুপি প্রতিটি মন্ত্রী করছেন, ভুল তথ্য পরিবেশন করে সভাকে বিপথে পরিচালনা করার চেষ্টা করছেন। দক্ষিণ ২৪-পরগনায় সাক্ষরতা কর্মসূচি সম্পূর্ণ ব্যর্থ হয়েছে।

[1-45—1-55 p.m.]

**শ্রীমতী সাবিত্রী মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সারা মালদা জেলায় আই.আর.ডি.পি. এবং ডি.আর.ডি.এ-র লোন সেই লোন নিয়ে বিগত দিনের পঞ্চায়েতে একটা রাজনৈতিক দল রাজনীতির খেলা খেলেছিল। এই লোন পাওয়ার কথা হচ্ছে দরিদ্র লোকেদের। এই আই.আর.ডি.পি লোন নিয়ে রাজনীতি করেছিল এই সি.পি.এম দল। বিগত দিনে যারা পঞ্চায়েতে ছিলেন তারা একটা লিস্ট তৈরি করে দিয়ে গেছে। এই লিস্ট দরিদ্র সীমার নিচে যারা বাস করে তাদের মান অনুযায়ী লিস্ট হওয়া উচিত ছিল। ক, খ, গ, ঘ অনুযায়ী আজকে আমরা দেখতে পাচ্ছি সারা মালদা জেলায় যারা চাকুরিজীবী, যারা কো-অর্ডিনেশন কমিটির সদস্য তাদের নাম লিস্টের প্রথমে আছে, তাদের নাম ক-পর্যায়ে আছে। যারা আরও গরিব মানুষ, যারা খেতে পায় না তাদের 'খ, গ' এইভাবে রাখা হয়েছে। তাই আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর কাছে দাবি করছি যাতে এই লিস্ট বাতিল করা হয় এবং দরিদ্র মানুষ যাতে লোন পায় তার

ব্যবস্থা করা হোক। আর সি.পি.এম.এর কো-অর্ডিনেশনের যারা লোন পেয়েছে তাদের ব্যাপারে তদন্ত করা হোক।

(At this stage the House was adjourned till 1-45 p.m.)

(After recess)

[1-45 — 1-55 p.m.]

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয় হাউসে বলতে চাই। রাজ্যে বিদ্যুত পর্যদ বলছেন যে বিদ্যুতের উদ্বৃত্ত আছে, বিদ্যুতের কোনও সমস্যা নেই। আমার বিধানসভা কেন্দ্রে ৬ জন তফসিলিভুক্ত চাষী বংশী মন্ডল, শান্তি মন্ডল, প্রভৃতি ১৯৮৬ সালে স্যালো মেশিনে ইলেকট্রিসিটি লাইন দেওয়ার জন্য অ্যাপ্লাই করেছিল। ৩০.৩.৯০ তারিখে তাদের কোটেশন পড়ে এবং ২১.৬.৯০ তারিখে হাওড়া অফিসে টাকা জমা দেয় ১০ হাজার ৫০ টাকা। স্যালো টিউবেলে ইলেকট্রিসিটি দেওয়ার জন্য ওই চাষীদের টাকা জমা দিতে হয়েছিল, কিন্তু আজকে ৪ বছর হয়ে গেল সেই ১০ হাজার ৫০ টাকা আজও হাবড়া অফিসে পড়ে আছে, বিদ্যুতের লাইন দেওয়া হয় নি। ওই গরিব কৃষকদের টাকা সরকারি দপ্তরে জমা পড়ে রয়েছে, কোনও বিদ্যুতের ব্যবস্থা নেই।

## LEGISLATION

### The Bengal Board of Revenue (Amendment) Bill, 1994

**Mr. Speaker :** Now, the Hon'ble Minister-in-charge will introduce the Bengal Board of Revenue (Amendment) Bill, 1994

**Shri Benoy Krishna Choudhury :** Sir, I beg to introduce the Bengal Board of Revenue (Amendment) Bill, 1994.

(Secretary then read the title of the Bill.)

**Mr. Deputy Speaker :** Now, the Hon'ble Minister-in-charge will move the Bengal Board of Revenue (Amendment) Bill 1994 for consideration.

**Shri Benoy Krishna Choudhury :** Sir, I beg to move that the Bengal Board of Revenue (Amendment) Bill, 1994 be taken into consideration মাননীয় অধ্যক্ষ মহোদয় স্ট্যাম্প রেভিনিউ রাজ্য সরকারের আর্থিক সংস্থানের একটি গুরুত্বপূর্ণ উৎস। এ বিষয়ে রাজ্য সরকারের অর্থ বিভাগ রেজিস্ট্রেশন ফি এবং স্ট্যাম্প ডিউটি বাবদ আর্থিক সংস্থান বৃদ্ধির জন্য বিশেষ পদক্ষেপ গ্রহণ করেছে। ঐ কর সম্বন্ধীয় প্রশাসনকে সুনিবদ্ধ করার জন্য অর্থ বিভাগের সচিবকে রাজস্ব পর্যদের একজন অতিরিক্ত

সদস্য হিসাবে নিয়োগ করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। ১৯১৩ সালের দি বেঙ্গল বোর্ড অফ রেভিনিউ অ্যাক্টের ৩ ধারা অনুযায়ী রাজ্য সরকার একজন মাত্র অতিরিক্ত সদস্য নিয়োগ করতে পারে। ইতিপূর্বেই অতিরিক্ত সদস্য হিসাবে ভূমি সংস্কার মহাধ্যক্ষকে নিয়োগ করা হয়েছে। অর্থ সচিবকে রাজস্ব পর্ষদের অতিরিক্ত সদস্য নিয়োগ করতে হলে রাজস্ব পর্ষদের একাধিক অতিরিক্ত সদস্য নিয়োগের ক্ষমতা অর্জনের জন্য উক্ত আইনের ৩নং ধারার সংশোধন প্রয়োজন। এই উদ্দেশ্যেই এই বিধেয়টি প্রণয়ন করা হয়েছে।

**শ্রী সৌগত রায় :** মিঃ স্পিকার স্যার, এখানে মাননীয় মন্ত্রী শ্রী বিনয় চৌধুরি যে বেঙ্গল বোর্ড অফ রেভিনিউ (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৪ নিয়ে এসেছেন, সেই ব্যাপারে আমি কয়েকটি কথা বলতে চাই। বিনয়বাবুর বয়স হয়েছে, আমার মনে হয় ওঁর ১৯১৩ সালে জন্ম হয়েছিল, আমি ওঁকে জিজ্ঞাসা করতে চাই, যে আইন স্ট্যাটিউট বুকে ছিল কোনও পরিবর্তনের প্রয়োজন হয়নি, হঠাৎ কি প্রয়োজন হল যে ৮০/৮১ বছরের আইনকে বিনয়বাবু পরিবর্তন করছেন। এর আগে এটা ব্রিটিশ ভারতে হয়নি, স্বাধীন ভারতে হয়নি, বামফ্রন্টের ১৭ বছরে হয়নি, কিন্তু আজকে বিনয়বাবু অ্যাডিশনাল মেম্বারের দাবি করেছেন, আজকে দেখবেন অরিজিনাল আইন যেটা ছিল বেঙ্গল অ্যাক্ট(টু) অফ ১৯১৩ তাতে তিন স্তরেই এই রকম ছিল দি ওয়েস্ট বেঙ্গল বোর্ড অফ রেভিনিউ, (১৯১৩) একজনের একটা বোর্ড অফ রেভিনিউ থাকবে না The said Board shall consist of one member only to be appointed by the State Government by notification in the official gazette." সেই বোর্ডে যিনি মেম্বার তাঁকে বলা হত বোর্ড অফ রেভিনিউ, তখনকার আইনে ছিল। প্রভাইডেড দ্যাট দি স্টেট গভর্নমেন্ট may at any time by like notification appoint a temporary additional member. টেম্পোরারী এ্যাডিশানাল মেম্বার তখন কথাটা ছিল, তারপর এই টেম্পোরারি অ্যাডিশানাল মেম্বার এটা যে এ্যাপয়েন্ট করার সুযোগটা ছিল, এটার সুযোগ নিয়ে মেম্বার বোর্ড অফ রেভিনিউ এর জায়গায় অলরেডি যে ল্যান্ড অ্যান্ড রিফর্মস কমিশনারকে টেম্পোরারি অ্যাডিশানাল মেম্বার-এর অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে। আজকে ভূমি রাজস্ব মন্ত্রী বলতে চাইছেন, এখানে ওয়ান অর মোর অ্যাডিশানাল মেম্বারস এখানে সাবস্টিটিউট হিসাবে করা হোক এবং মেম্বার অফ বোর্ড অফ রেভিনিউ থাকবেন, ল্যান্ড রিফর্মস কমিশনার থাকবেন, এবং ফিনান্স সেক্রেটারিকে এর মেম্বার করা হোক, তার কারণ ফিনান্স সেক্রেটারির দপ্তর স্ট্যাম্প অ্যাক্ট-এ যা আদায় হয় সেটা তারা ডিল করেন। সেইজন্য এটা যদি না থাকে তাহলে অসুবিধা হচ্ছে কাজের। আমি জানি না যদি ৮০ বছর ধরে কাজের অসুবিধা না হয়ে থাকে তাহলে আজকে এই অসুবিধা হওয়ার কারণ কি? এই প্রসঙ্গে মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, আমি আপনাকে বলতে চাই, আপনি নিশ্চয় জানেন, রাজ্যের সর্বোচ্চ আই.সি.এস.পদ ছিল মুখ্য সচিবের এবং প্রায় মুখ্য সচিবের পদ মর্যাদার পোস্ট ছিল মেম্বার বোর্ড অফ রেভিনিউ, যতদিন আই.সি.এস. ছিল ততদিন আই.সি.এস. উন্নতি তারপরে মেম্বার বোর্ড অফ রেভিনিউ এর জায়গায় যে পোস্ট হল সেটা হচ্ছে সিনিয়ার মোস্ট আই.এ.এস. আদার দ্যান

দি চীফ সেক্রেটারি, তিনি এই পোস্টে অ্যাপয়েন্টেড হোতেন এবং এই পোস্ট কোয়াসি জুডিসিয়াল র‍্যাঙ্ক হবে, যদি কেউ বোর্ড অফ রেভিনিউ এর ঘরে যান তাহলে দেখবেন ওখানে এজলাসের মতো করা আছে এবং বোর্ড অফ রেভিনিউ ওখানে জুডিসিয়াল পাওয়ার নিয়ে বসেন। তারজন্যই তাঁর এজলাস আছে। প্রকৃতপক্ষে মেম্বার বোর্ড অফ রেভিনিউ রাজ্যে জমি সংক্রান্ত ব্যাপারে তিনি হচ্ছেন সর্বোচ্চ বডি, যে কোন কারণেই হোক এই যে সিনিয়ার মোস্ট আই.এ.এস. অফিসার তার সঙ্গে সব মতের বনিবনা হচ্ছে না, সেই কারণে মুখ্য নির্বাচন কমিশনার যেমন একজন থাকলে অনেকে মনে করছেন তাদের অসুবিধা হবে, আরও ২/৩ জন করে দিলে ভাল হয়, তাহলে মুখ্য নির্বাচন কমিশনারের পাওয়ার ডিলিউট করা যায়। আমার মনে হয় মেম্বার বোর্ড অফ রেভিনিউতে সিনিয়ারিটি এবং কোয়াসি জুডিসিয়াল পাওয়ার এই দুইয়ের মধ্যে একটা ব্যালেন্স রাখার চেষ্টা সরকারের পক্ষ থেকে করা হচ্ছে।

[1-55—2-05 p.m.]

আমাদের কাছে এটা খুব ক্লিয়ার নয়, এটা করার এত দরকার কেন আমি জানি না। আপনি জানেন হয়ত যে কোনও লোককে যদি এই বোর্ড অফ রেভিনিউয়ের কোনও সিদ্ধান্ত এগ্রিভ হন তাহলে অ্যাপিল করতে পারেন এবং অ্যাপিল সেই বোর্ডের কাছে করতে হয় এবং তিন মাসের মধ্যে করতে হয়। বোর্ড অফ রেভিনিউয়ের ক্ষমতা দেওয়া আছে to deal with contempt of court তার মানে কনটেম্পট অফ কোর্টকে ডিলিউশন করার ক্ষমতা আছে। এই হচ্ছে বোর্ড অফ রেভিনিউয়ের ক্ষমতা। কিন্তু আজকে প্রশ্ন কি দাঁড়াচ্ছে। আজকে ল্যান্ড রেভিনিউ সরকারের আয়ের ক্ষেত্রে খুব ইমপর্টেন্ট। এখন রাজ্য সরকারের যে আয়গুলো দেখা যায় তার সবচেয়ে বেশি পারসেন্টজে আসে সেলস ট্যাক্স থেকে। তারপর অন্যান্য রয়েলটি, স্টেট এক্সাইজ থেকে, অকট্রয়, এন্ট্রি ট্যাক্স, মোটর ভেহিকেলস ট্যাক্স থেকে রেভিনিউ আর্নিং হয়। বর্তমানে ল্যান্ড রেভিনিউ থেকে আয়টা সাত নম্বর পজিশনে গিয়ে দাঁড়িয়েছে। এই ল্যান্ড রেভিনিউয়ে ল্যান্ড সংক্রান্ত সমস্ত ব্যাপার আসে, নট অনলি প্রবলেমস রিগার্ডিং, সমস্ত ডিসপিউট এই বোর্ড অফ রেভিনিউয়ের অধীনে। সুতরাং এই পোস্টটা খুবই ভাইটাল। আমি এই ক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, স্ট্যাম্প নিয়ে কোনও ডিসপিউট হলে সেটা বোর্ড অফ রেভিনিউ শুনবে। কিন্তু স্ট্যাম্প অ্যাক্ট নিয়ে কোনও ডিসপিউট শোনার ক্ষমতা বা যোগ্যতা বোর্ড অফ রেভিনিউয়ের মেম্বারের আছে কি? তাদের কেন থাকবে এটা আমাদের কাছে খুব স্পষ্ট নয়। ফিনান্স সেক্রেটারি স্ট্যাম্প অ্যাক্ট অনুযায়ী স্ট্যাম্প ডিউটি লেভী করছে, সেই ফিনান্স সেক্রেটারিকে আবার এই বোর্ড অফ রেভিনিউয়ের মেম্বার কেন করা হচ্ছে এটা আমাদের কাছে খুব স্পষ্ট নয়। আমি আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় এটা বলবেন। দ্বিতীয়ত যেটা আমি বলতে চাই, আজকে রেভিনিউ অ্যাডমিনিস্ট্রেশন হচ্ছে—আমাদের আমলে প্রত্যেক ব্লকে একটা করে অল পার্টি কমিটি থাকত—পঞ্চায়েত সমিতি একটা করে স্থায়ী কমিটি দিচ্ছে, এবং সেই স্থায়ী কমিটি মানে অল পার্টি কমিটি নয়। আবার তাদের সহায়ক একটা কমিটি করা হচ্ছে থানার ও.সি.কে নিয়ে এবং বি.এল.আর.ও-

কে নিয়ে। এরা পঞ্চায়েত সমিতিকে অ্যাসিস্ট করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে গ্রামে রেভিনিউ ইন্সপেক্টার রাজ চলছে। পঞ্চায়েতের উপর ক্ষমতা থাকার ফলে তারা ইচ্ছামতো মানুষকে নোটিশ দিচ্ছে, এই ব্যাপারে কোনও রিলিফ পাবার সুযোগ নেই, বিশেষ করে যারা আমাদের দলের সমর্থক। কারণ অল পার্টি কেউ সেই কমিটিতে থাকে না। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, অ্যাপেক্স থেকে পুরো ল্যান্ড রেভিনিউয়ের যে স্ট্রাকচার, সেই স্ট্রাকচারটাকে অন্য কোনও রকমভাবে চেঞ্জ করার কথা ভাবছেন কি না। বর্তমানে ল্যান্ড রেভিনিউয়ের যে স্ট্রাকচার আছে সেটা আনস্যাটিসফ্যাক্টরি হয়ে দাঁড়াচ্ছে। এই প্রসঙ্গে বলি আজকে পশ্চিমবাংলায় যেটা কন্ট্রোভার্সিয়াল ব্যাপার, গ্রামাঞ্চলে যেটা নিয়ে বিরাট আলোড়ন হচ্ছে, সেটা হল বামফ্রন্ট সরকার ঘোষণা করেছিলেন ছোট জমির মালিকদের জমির খাজনা থেকে ছাড় দেবেন। চার একর অবধি সেচ এলাকায় এবং ছয় একর অবধি অসেচ এলাকায় এই ছাড় পাবেন। কিন্তু হঠাৎ করে সেইসব লোকেদের কাছে নোটিশ দেওয়া হচ্ছে, যে এরিয়ার সহ তোমাকে খাজনা দিতে হবে। মাননীয় দেবপ্রসাদ বাবু এই ব্যাপারে বলেছিলেন হাউসে। আপনারা এক সময় বলেছিলেন খাজনা মকুব করে দিচ্ছেন, আবার সেই লোকেদেরই আপনারা আবার খাজনার নোটিশ দিচ্ছেন। এই ব্যাপারে আপনি বলবেন। বিনয় চৌধুরি মহাশয় সরকারের তরফ থেকে একটা স্টেটমেন্ট দিয়েছিলেন খাজনা আদায় সংক্রান্ত ব্যাপারে। সেখানে থেকে আমি পড়ছি—মাননীয় সদস্যরা বলেছেন সরকারের নীতির বিরুদ্ধে সেচ-সেবিত জমির ক্ষেত্রে চার একর জমি এবং সেচ-সেবিত নয় এমন জমির ক্ষেত্রে ছয় একর পর্যন্ত জমির খাজনা আদায়ের জন্য জোরজুলুম করা হচ্ছে। উনি বলেছেন যে উনি সার্কুলার দিয়েছেন, খাজনা আদায় সংক্রান্ত সর্বশেষ যে নির্দেশ রাজস্ব পর্ষদ থেকে এই বছর দেওয়া হয়েছে নং ২০০৪ তারিখ ২২শে মার্চ ৯৪, সেখানে রাজস্ব পর্ষদের উপরোক্ত ৯২ সালের নির্দেশের প্রতি সকলের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। বিনয় বাবুর কাছে বলতে চাই আপনার নির্দেশ বা আদেশ কোন পর্যায়ে গেছে, আমি জানি না, কিন্তু এখনও পর্যন্ত খাজনার নোটিশগুলো যেগুলো ইস্যু করা হয়েছে, কিন্তু খাজনার নোটিশ উইথড্র করা হয়নি এবং আপনার এই সিস্টেম সিক্সথ জুনের পর খাজনার নতুন করে নোটিশ গেছে এই রকম উদাহরণ আমার কাছে আছে, যদি আপনি চান এই হাউসে আমি প্লেস করতে পারি এবং সেই জোর জুলুম হচ্ছে এবং কোনও কোনও জায়গায় কৃষক সমিতিরই লোকরা বাড়ি বাড়ি গিয়ে বলছে আপনাদের যে কৃষক সভা, তার লোকরা বাড়ি বাড়ি গিয়ে বলছে যে সরকারের খাজনা দিতে দিতে হবে। সরকারের খাজনা বাকি রাখা চলবে না। এটা আপনার ঘোষিত নীতি এক রকম করছেন এবং অ্যাকচুয়ালি ইমপ্লিমেন্ট আর এক রকম হচ্ছে। যখন তলার স্তরে আধিকারিকদের জিজ্ঞাসা করা যাচ্ছে যে খাজনার ব্যাপারে আপনাদের বক্তব্য কি, তখন ওরা বলছে সরকার বলছে, যে সার্কুলার দিয়েছে, কিন্তু এবারা তো আমরা সরকারের কথায় সার্কুলার দিয়েছি, সরকারের যে রিভাইজড উনি যেটা বলছেন যে ২২শে মার্চ ৯৪ সালের সার্কুলার সেই সার্কুলার আমাদের কাছে এখনও ব্লক পর্যন্ত পৌছায়নি। তাহলে দেয়ার must be something wrong with the revenue administration, যে সরকারের একটা ঘোষিত

সিদ্ধান্ত, ১৭ বছর ধরে তারা কিছু লোককে কিছু জমির মালিককে, ছোট চাষীকে তারা খাজনা থেকে বাদ দিয়ে দিয়েছেন, তাদের খাজনা মকুব করে দিয়েছেন, অথচ তাদের কাছে খাজনার নোটিশ যাচ্ছে, তাদের খাজনা দেবার জন্য চাপ দেওয়া হচ্ছে, জোর জুলুম করা হচ্ছে, ভয় দেখানো হচ্ছে। বারবার বলা হচ্ছে, এর কারণটা কি, আমার কাছে একেবারে স্পষ্ট নয়, আমি চাই ৬ই জুনের পর বিনয় বাবু আর কিছু বলেন নি। আজকে যখন বোর্ড অব রেভিনিউ এর ব্যাপার, উনি আইনের সংশোধনটা নিয়ে এসেছেন, কেন উনি এটা করছেন, কেন খাজনা আদায় এর ব্যাপারে এই ব্যাপারটা হল, সেটা আমরা মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি। আমি তাই নিজে এই কথা আগেই বলেছি, আমি এটা মনে করি না যে বিনয়বাবু এতদিন ধরে যে একজন মেম্বার, বোর্ড অব রেভিনিউ, সিনিয়ার আই.এ.এস. অফিসারকে দিয়ে যে চালাবার যে ব্যবস্থাটা ছিল, সেটা গুড এনাফ। যথেষ্ট ভাল। থ্রি মেম্বার ইলেকশন, যেমন ইলেকশন কমিশনের পাওয়ারটাকে ডাইলিউট করার জন্য তেমনি বোর্ড অব রেভিনিউতে ওয়ান মোর এ্যাডিশন, মেম্বার করে মেম্বার বোর্ড অব রেভিনিউ এর পাওয়ার যদি ডাইলিউটেড হয় তাহলে এটা এফেক্টিভ হবে না। এমন হতে পারে যে মন্ত্রীর সঙ্গে কখনও মেম্বার বোর্ড অব রেভিনিউ এর হয়তো এক চোখ হয়ে দেখবেন না, এবং যেহেতু মেম্বার বোর্ড অব রেভিনিউ এর একটা জুডিসিয়াল ফাংশন আছে, তার ক্ষেত্রে অনেক সময় মন্ত্রীর অর্ডারটাও ওভার রাইডিং হয় না, সেটা হয়তো মন্ত্রী রাজনৈতিক নির্দেশ কার্যকর করতে অসুবিধা হতে পারে, কিন্তু একটা টাইম টেস্টের যে সিস্টেমটা সামগ্রিকভাবে চালু করা হয়েছে, এই টাইম টেস্টের সিস্টেমটা আমার মনে হয় পরিবর্তন করা উচিত নয়। আমি মাননীয় বিনয় বাবুকে এটাকে বাতিল করার জন্য কোনও অ্যামেন্ডমেন্ট দিইনি, কিন্তু আমরা চাই যে মাননীয় বিনয় বাবু এই ব্যাপারটা এই আইনটা সম্পর্কে আর একবার ভেবে দেখুন, শুধু স্ট্যাম্প ডিউটি পর্যবেক্ষণ করার জন্য পর্যালোচনা করার জন্য সেখানে ফাইনান্স সেক্রেটারিকে নিয়ে যাবার দরকার আছে বলে বোর্ড অব রেভিনিউতে আমরা মনে করি না, এতে ডুপ্লিকেশন অব অথরিটি হবে। এবং ডাইলুশন অব অথরিটি অব দি রেভিনিউ হবে। আমার মনে হয় না সেটা বোর্ড অব রেভিনিউ এর অ্যাডমিনিস্ট্রেশনের ক্ষেত্রে সঠিক হবে। আমি এই কটি কথা বিলের সম্বন্ধে নিবেদন করছি।

[2-05—2-15 p.m.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগতবাবুর বক্তব্য আমি মন দিয়ে শুনলাম। শেষ দিকে উনি এমন কতগুলো জিনিস বললেন, সেগুলো এক্ষেত্রে রেলেভেন্ট নয়। আগে এখানে ছিল একজন টেম্পোরারী, অ্যাডিশনাল মেম্বার। অ্যান অ্যাডিশনাল মেম্বারের যে প্রভিসন ছিল সে জায়গায় হল ওয়ান অর মোর। এটা উনিও বলতে গিয়ে স্বীকার করলেন। অরিজিনাল বিলে ঐভাবে ছিল, কারণ এক সময়ে ল্যান্ড রেভিনিউ ওয়াজ দি মেইন সোর্স অফ স্টেট এক্সচেকার। সেজন্য তখন এটার ওপর অত বেশি গুরুত্ব ছিল। সোর্সটা ক্রমশ কমতে কমতে বর্তমানে ল্যান্ড রেভিনিউ থেকে টোটাল রেভিনিউ ১ পারসেন্ট,

দেড় পারসেন্টের বেশি রেভিনিউ আদায় হয় না। আমার মনে আছে যখন স্টেট অ্যাক্যুইজিশন বিল এখানে উপস্থিত করা হয়েছিল তখন ল্যান্ড রেভিনিউ মিনিস্টার ছিলেন মিঃ এস. কে বোস, কিন্তু ঐ বিলের সিলেক্ট কমিটিতে বিধানবাবু নিজে চেয়ারম্যান ছিলেন। তখনকার আমলে ল্যান্ড রেভিনিউ থেকে সারা বছর ৮ কোটি টাকা আদায় হত। সেটা আদায় করতে সাড়ে সাত কোটি টাকা ব্যয় হত। আমি সে সময়ে বিধানবাবুকে বলেছিলাম ওটা রেখে কি লাভ? তিনি আমাকে বলেছিলেন, হ্যাঁ, তুমি ঠিকই বলেছ। এখন সেলস ট্যাক্স ইত্যাদি অন্যান্য ক্ষেত্র থেকেই বেশি আদায় হয়। আমি মাননীয় সদস্যকে বলছি, মেম্বার, বোর্ড অফ রেভিনিউ এবং অ্যাডিশনাল মেম্বার, এই দুটোকে এক করে ফেলবেন না। দুটোর আলাদা দিক আছে এবং দুটো পদ নট অ্যাট পার। মেম্বার, বোর্ড রেভিনিউ-র অনেক কাজ। দুটো পদের মাইনে এবং স্ট্যাটাস আলাদা। মেম্বার, বোর্ড রেভিনিউকে বিভিন্ন সময়ে বিভিন্ন কাজ করতে হয়। আমি প্রথমে যখন এলাম তখন দেখলাম অ্যাডিশনাল মেম্বার মেইনলি আর্বান সিলিং দেখ , অন্য কিছু নয়, স্পেসিফিক কাজ করতেন। অ্যাপিল নেবার ব্যবস্থা আছে বলেই মেম্বারের ঘরে জজের ঘরের মত লাল শালু দেওয়া থাকে। তারপর ল্যান্ড রিফর্ম যখন মোস্ট ইমপর্টেন্ট হয়ে উঠল তখন তাঁকে যথেষ্ট গুরুত্ব দেওয়ার জন্য অ্যাডিশনাল মেম্বারকে ল্যান্ড রিফর্মস কমিশনার করা হল। এটা বহু জায়গায়ই করা হয়েছে। পোস্টটা অ্যাডিশনাল মেম্বার হিসাবেই রাখা হয়েছে। এটা মনে রাখতে হবে। কেন এটা করতে হল? কারণ হচ্ছে রেভিনিউটা মেইনলি ফিনান্স ডিপার্টমেন্টের থ্রু দিয়ে নানা দিকে মুভ করাতে হয়, সেজন্য বোর্ড অব রেভিনিউর পাওয়ার নিয়ে হেয়ার করতে পারে এবং অন্যান্য কাজও করতে পারে তার জন্যই এটা দেওয়া হচ্ছে। এটা না দিলে ফ্যাংশনিং-এর দিক দিয়ে অসুবিধা হচ্ছে। এ জন্যই এটা, এর মধ্যে অন্য কিছু নেই। আর রেভিনিউ ইনকামের দিকটা এনটারলি ডিফারেন্ট জিনিস। এবং সেটা নট সো মাচ। টেকনিক্যাল পাওয়ার না থাকলে অসুবিধা হচ্ছে। এটা ল্যান্ডের ব্যাপার। এটা যাঁরা জানেন, তাঁরা জানেন যে, এনেবলিং ক্লজের প্রোভাইসোটাকে অ্যামেন্ড করে দরকারে ওয়ান বা ওয়ান অর মোর—একজন যদি না থাকে বা চলে যান তাহলে কি হবে, সেই জন্যই কমপ্লিটলি আউট অফ নেসেসিটি করা হল। উনি বললেন, এত দিন তো দরকার হয় নি। আমি ওঁকে বলব যে, ভারতবর্ষের সংবিধান ৮৪ বার পরিবর্তন করতে হল কেন? এটা তো তার চেয়ে অনেক ছোট জিনিস পরিবর্তন করা হচ্ছে। প্রশ্ন হচ্ছে, ফান্ডামেন্টাল প্রিন্সিপ্যালটা বুঝতে হবে। ল ইজ নট অ্যাবসোলিউট, সোশ্যাল নেসিসিটির জন্য ল। পার্টিকুলার একসিজেন্সি, নেসিসিটি সেটাকে মিট করার জন্য ল। সেইজন্য প্রয়োজন হলে থাকবে না, এটা কথা নয়। এর পরে আপনাদের অন্য কথা শুনতে হবে। আমাদের রাখতে হয় এবং সেইজন্য রাখি। সারা ভারতবর্ষে ১/২ টি স্টেট ছাড়া বোর্ড অফ রেভিনিউ নেই, উঠে গেছে। আপনি মহারাষ্ট্রে যান, কর্ণাটকে যান, তামিলনাড়ুতে যান, নেই। সেইজন্য বলছি, ইতিহাসের প্রয়োজন হলে একটা সময়ে যেটা হয়েছিল সেটা আবার যখন ইতিহাস অগ্রগতির পথে এবং প্রয়োজন যখন ক্রমশ ক্ষীণ হতে ক্ষীণতর হয়ে শেষ হয়ে যায় তখন প্রশ্ন হয়। সেইজন্য বলছি, জন্ম, বৃদ্ধি এবং মৃত্যু এটা সব জিনিসেই আছে এবং সেইদিক

থকেই এটা হচ্ছে। তাই বলছি, আপনারা বিরোধিতা করবেন, না সমর্থন করবেন সেটা আগে ডিসাইড করুন পার্টিকুলার ব্যাপারে। পার্টিকুলার প্রয়োজনের জন্য রেভিনিউ। যদি আদার বিসনেস থাকে সেটা হচ্ছে, তারজন্য কোন কোন ক্ষেত্রে এই সমস্ত অ্যাপিল হিয়ারিং এবং কেস যারা করতে যাচ্ছে তারজন্য হিয়ারিং-এ প্রভিসন নেই। সেইজন্য তার প্রয়োজনে এটা করতে হচ্ছে এবং এই পাওয়ার দেওয়া হয়েছে। আলাদা কোনও পোস্ট করা হয়নি, যে পাস্টে রয়েছে তাকে এই পাওয়ার দেওয়া হয়েছে। অন্য কাজে প্রয়োজন হলে সার্টেন পাওয়ার দেওয়া সেই হিসাবে দেওয়া হয়েছে। এটা করতে হচ্ছে কাজের জন্য। তারপর আপনি ৪ একর ৬ একরের যে প্রশ্ন তুলেছেন সেটা অন্য জিনিস। কলিং অ্যাটেনশনে যে জবাব দেওয়া হয়েছিল তাতে আমি দীর্ঘ আলোচনা করেছিলাম। সেটা অন্য বিষয়। অ্যাকচুয়ালি সই জিনিসটা নয়। ১/২ নিয়ে যেটা হচ্ছে সেটা কেন হচ্ছে দেখতে হবে। অবশ্য কিছু জায়গায় হচ্ছে, সব জায়গায় নয়। এর নানারকম দিক আছে। এ ব্যাপারে আমি হিন্ট দিয়েছিলাম আলাদা করে। এই যে সমস্যার কথা বলা হচ্ছে, আবার যাতে কোনও বিভ্রান্ত না হতে পারে তারজন্য সমস্ত জিনিসটা ভাল করে দেখেছি এবং দেখেছি বলেই উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। সেদিন উনি যেটা দিয়েছিলেন সেটা আমি দেখেছিলাম, ওটা আমাদের সার্কুলার নয়, ঐ সার্কুলারটা নর্থ ২৪-পরগনার এ.ডি.এমের সার্কুলার। ৫/৬ একরের কোনও কথা নয়, কার কাছ থেকে জমি কিনে, এর খাজনা নেওয়া থেকে—কে দেবে-এইসব নানারকম অবান্তর জিনিস ছিল। তারপর আনন্দবাজারে বেরিয়েছিল। সেটা নিয়ে এনকোয়ারী করেছি। তারসঙ্গে কোনও সম্পর্ক নেই। কোনও বিভ্রান্তি যাতে না হয় সমস্ত জিনিসটা আনুপূর্বিক সন্ধান করে নিয়ে অল কমপ্রিহেনসিভ করব। সমস্ত অফিসারদের ডেকে। সার্কুলার করে, তারপর আর কোনও কিছু কথা থাকবে না।

[2-15—2-25 p.m.]

এর পর কোনও রকম কিছু থাকবে না। সেটা আলাদা জিনিস। শুধু একটাই উত্তর হল সেটা হচ্ছে এই, যেহেতু এখানে ফিনান্সের নানা দিকে সোর্স রয়েছে সেদিক থেকে স্পশ্যালী স্ট্যাম্প অ্যাক্ট এর ব্যাপার নিয়ে কিছু উঠেছে। যে জন্য প্রশ্ন উঠেছে যদি সেখানে ফিনান্স সেক্রেটারিকে কেস করতে হয়। এটার জন্যই এই এনাবিলিং ল। বাকিগুলি কোনওটাই পারমিটেড নয়। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, একটা পয়েন্ট অফ ইনফরমেশন। আমরা চীট ফান্ডের মালিকদের বিরুদ্ধে ব্যবস্থা নেবার জন্য রাজ্য সরকারকে অনুরোধ করেছি এবং দেরিতে হলেও রাজ্য সরকার সেটা নিচ্ছেন। এখন একটা ব্যাপার হচ্ছে যে, ওভার ল্যান্ড বলে একটা পত্রিকা বেরোয়। সেটাতে ৩০০ জন সাংবাদিক এবং অসাংবাদিক কর্মচারী কাজ করেন, তাঁরা আজ ৩ মাস ধরে মাইনে পাচ্ছেন না, নিজেরাই কাগজ চালাচ্ছেন এবং আজকে ফিফথ ডে ল তাঁরা অনশন চালাচ্ছেন। আমি সরকারকে অনুরোধ করব পত্রিকাটি কর্মচারিরা চালাচ্ছেন, যাতে চালু থাকে এবং কর্মচারিরা যে ৩ মাসের মাইনে পাচ্ছেন না, অনশন করেছেন তাঁরা

যাতে তাঁদের মাইনেটা পান সরকার একটু দেখবেন।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the Bengal Board of Revenue (Amendment) Bill, 1994, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1, 2 & Preamble**

The question that Clauses 1, 2 & Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the Bengal Board of Revenue (Amendment) Bill, 1994, as settled in the Assembly, be passed. The motion was then put and agreed to.

**LEGISLATION**

**The West Bengal Municipal Corporation Laws (Third Amendment) Bill, 1994**

**Shri Ashoke Bhattacharya :** Sir, I beg to introduce the West Bengal Municipal Corporation Laws (Third Amendment) Bill, 1994 and to place a statement as required under rule 72(1) of the Rules of procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

(Secretary then read the Title of the Bill)

**Shri Ashoke Bhattacharya :** Sir, I beg to move that the West Bengal Municipal Corporation Laws (Third Amendment) Bill, 1994, be taken into consideration.

**The West Bengal Municipal Elections Bill, 1994**

**Shri Ashoke Bhattacharya :** Sir, I beg to introduce the West Bengal Municipal Elections Bill, 1994.

(Secretary then read the Title of the Bill)

**Shri Ashoke Bhattacharya :** Sir, I beg to move that the West Bengal Municipal Elections Bill, 1994, be taken into consideration.

**The West Bengal Municipal (Amendment) Bill, 1994**

**Shri Ashoke Bhattacharya :** Sir, I beg to introduce the West

engal Municipal (Amendment) Bill, 1994.

(Secretary then read the Title of the Bill)

**Shri Ashoke Bhattacharya** : Sir, I beg to move that the West engal Municipal (Amendment) Bill, 1994, be taken into consideration.

## The Calcutta Municipal Corporation (Second Amendment) Bill, 1994

**Shri Ashoke Bhattacharya** : Sir, I beg to introduce the Calcutta lunicipal Corporation (Second Amendment) Bill, 1994 and to place a atement as required under rule 72(1) of the Rules of Procedure and onduct of Business in the West Bengal Legislative Assembly.

(Secretary then read the Title of the Bill)

**Shri Ashoke Bhattacharya** : Sir, I beg to move that the Calcutta Municipal Corporation (Second Amendment) Bill, 1994, be taken into onsideration.

**Shri Deba Prasad Sarkar** : Sir, I beg to move that the Bill be irculated for the purpose of eliciting opinion thereon by November. 994.

## The Howrah Municipal Corporation (Second Amendment) Bill, 1994

**Shri Ashoke Bhattacharya** : Sir, I beg to introduce the Howrah Municipal Corporation (Second Amendment) Bill, 1994.

(Secretary then read the Title of the Bill)

**Shri Ashoke Bhattacharya** : Sir, I beg to move that the Howrah Municipal Corporation (Second Amendment) Bill, 1994, be taken into onsideration.

## The Durgapur Municipal Corporation Bill, 1994

**Shri Ashoke Bhattacharya** : Sir, I beg to introduce the Durgapur Municipal Corporation Bill, 1994.

(Secretary then read the Title of the Bill)

**Shri Ashoke Bhattacharya** : Sir, I beg to move that the Durgapur

Municipal Corporation Bill, 1994, be taken into consideration.

[2-25—2-35 p.m.]

**শ্রী সৌগত রায় :** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। আমি বলতে চাই যে দি ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন সেকেন্ড অ্যামেন্ডমেন্ট) বিল ১৯৯৪, এই বিলের উপর দেবপ্রসাদ সরকার মহাশয় একটা মোশন দিয়েছেন যে দি বিল বি সারকুলেটেড ফর দি পারপাস অফ ইলিসিটিং অপিনিয়ন দেয়ার অন বাই নভেম্বর ৯৪। স্যার, ৭৬-তে এটা দেখুন এটা আগে ভোট করতে হবে। বিলটা যখন মুভ করেছিলেন তখন ভোটটা নিয়ে নিতে হবে। যখন মন্ত্রী বললেন যে আই বেগ টু মুভ দি বিল, তখন উনি বলবেন।

**মিঃ ডেপুটি স্পিকার :** দেবপ্রসাদ বাবু, আপনি মুভ করে আপনার যদি কিছু বলার থাকে বলুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মুভ করেছি সারকুলারেশনের জন্য। ভোট করে নেওয়ার আগে কেন সারকুলারেশনের জন্য মুভ করেছি সেটা বলে রাখা দরকার। এই ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন (সেকেন্ড অ্যামেন্ডমেন্ট) বিল ৯৪ এই বিলটাতে জলকর বসানোর ব্যাপারে, কলকাতা পৌরসভা সমস্ত বাড়িতে যে কোনও সময় জলের পাইপে পানীয় জলের যেখানে ব্যবস্থা আছে সেখানে মিটার বসাবার এবং যে কোনও বাড়িতে ফি ধার্য্য করবার অধিকার এই আইনের মাধ্যমে দেওয়া হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি জানেন দীর্ঘ দিন ধরে আই এম এফ আন্তর্জাতিক অর্থ ভান্ডারের চাপে জলকর বসাবার জন্য কলকাতা পৌরসভা এলাকায় প্রচেষ্টা চালিয়ে ছিল। এই নিয়ে দীর্ঘ দিন ধরে মানুষের মধ্যে ক্ষোভ বিক্ষোভ ছিল। ইতিপূর্বে নগর উন্নয়ন দপ্তরের ভার প্রাপ্ত মন্ত্রী বুদ্ধদেববাবু এখানে জলকর বসাবার পক্ষে ছিলেন। তিনি বলেছিলেন পানীয় জল সৃষ্টি করতে পয়সা লাগে, আকাশ থেকে পড়ে না। এই দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী হিসাবে যখন অসীমবাবু এলেন তখন উনি বলেছিলেন কলকাতা পৌরসভা এলাকায় জলকর বসানো হবে না। কিন্তু সরকার এখান থেকে সরে আসছেন আই এম এফের চাপে। এই যে বিল আনা হয়েছে এতে ব্যাপক ভাবে সমস্ত বাড়িতে পানীয় জলের উপরে জলকর বসাবার অধিকার চাওয়া হয়েছে। কলকাতায় প্রায় তিন লক্ষ বাড়ি আছে, যাদের বেশির ভাগই মধ্যবিত্ত মানুষ এইভাবে তাদের উপরে যদি জলকর বসে—এমনিতেই যেখানে নানা করের চাপে জনজীবন বিপর্যস্ত, তার উপরে এই জলকর হলে তাদের উপরে একটা আঘাত আসবে। তাই জলকর এর ফলে জনজীবনের উপরে যে আঘাত আসবে, সেইক্ষেত্রে জনসাধারণের মতামত ছাড়া বিধানসভা থেকে এই বিলটি পাস করিয়ে নেওয়াটা যুক্তিযুক্ত হবে না। টু ইল্লিসিট পাবলিক ওপিনিয়ন এই অ্যামেন্ডমেন্টটি আমি দিয়েছি যাতে জনমতের ভিত্তিতে এটি করা হয়।

**শ্রী অশোক ভট্টাচার্য :** আমি এটি গ্রহণ করছি না।

The Motion of Shri Deba Prasad Sarkar that the Calcutta Munici-
pal Corporation (Second Amendment) Bill, 1994 for the purpose of
eliciting opinion there on by November 1994 was then put and a divi-
sion was taken with the following results :

**NOES**

Abdul Quiyom Molla, Shri

Abu Ayes Mondal, Shri

Acharya, Shri Prabhat

Adak, Shri Nitai Charan

Anisur Rahaman, Shri

Bose, Shri Shyamaprasad

Baora, Shri Samar

Barman, Shri Debendra Nath

Bhattarai, Shri Tulsi

Chakraborty, Shrimati, Kumkum

Chakraborty, Shrimati Tania

Chakraborty, Shri Umapati

Chatterjee, Shri Anil

Chatterjee, Shri Anjan

Chatterjee, Shri Dhirendra Nath

Chattopadhyay, Shri Santasri

Chowdhury, Shri Benoy Krishna

Das, Shri Atul Chandra

Das, Shri Jagadish Chandra

Das, Shri S. R.

Deb, Shri Rabin

Deb Sarma, Shri Ramani Kanta

Dey, Shri Lakshmi Kanta

De, Shri Partha

Dhar, Shri Padmanidhi

Duley, Shri Krishnaprasad

Dutta, Dr. Gouripada

Ghosh, Shri Kamakhya Charan

Goswami, Shri Kshiti

Hajra, Shri Samar

Halder, Shri Krishna Chandra

Hore, Shri Tapan

Id. Mohammed, Shri

Jahangir Karim, Shri Sk.

Jamadar, Shri Badal

Joardar, Shri Dinesh

Majhi, Shri Nandadulal

Majhi, Shri Raicharan

Mondal, Shri Manik Chandra

Minj, Shri Prakash

Mitra, Shri Biswanath

Mukherjee, Shrimati Mamata

Munda, Shri Chaitan

Murmu, Shri Sarkar

Nanda, Shri Brahmamoy

Nazmul Haque, Shri

Oraon, Shri Jagannath

Ray, Shri Dwijendra Nath

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Sen Gupta, Shri Dipak

Seth, Shri Lakshman Chandra

Shaw, Dr. Prabin Kumar

Sinha, Shri Prabodh Chandra

**Abst :**

Abdul Mannan, Shri

Adhikari, Dr. Tarun

Banerjee, Shri Prabir

Bandyopadhyay, Shri Sudip

Chattopadhyay, Shri Shovan Deb

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

Gyan Singh Sohanpal, Shri

Hansda, Shri Naren

Lahiri, Shri Jatu

Md. Abdul Karim Choudhury, Shri

Mitra, Shri Somendra Nath

Nasiruddin Khan, Shri

Rubi Nur, Shrimati

Sinha, Shri Atish Chandra

**Ayes.**

Sarkar, Shri Debaprasad.

Ayes being 1 and noes 54, the motion was lost.

[2-35—2-45 p.m.]

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে যে ২টি বিল উত্থাপন করা হয়েছে যথা (১) ওয়েষ্ট বেঙ্গল মিউনিসিপ্যাল কর্পোরেশন লজ (২) ক্যালকাটা কর্পোরেশন অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৯৪ এই দুটি বিলেরই সংশোধন প্রয়োজন ছিল সংবিধান সংশোধন অনুযায়ী। এই সংশোধন রাজ্যে হয়েছে এবং ৭৪তম সংবিধান সংশোধনী আমরা ১লা জুন থেকে কার্যকর করতে বাধ্য, কিন্তু যেহেতু ২৭ তারিখে বিধানসভার অধিবেশন বসেছে সেই কারণে এই অর্ডিন্যান্স কেন্দ্রীয় সরকারের নির্দেশ পালন করতে আমরা বাধ্য হয়েছি। সমস্ত

বিষয় এই বিলে উত্থাপন করা হয়েছে, কি কারণে করা হয়েছে তার সমস্ত বিস্তারিত তথ্য এই বিলের মধ্যে আছে, আমি তার আলোচনা করেছি। এছাড়া কলকাতা কর্পোরেশন সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিল যে উত্থাপন করা হয়েছে, সেখানে বিলে যে অধ্যাদেশ জারি করা হয়েছে তাতে বিধানসভা চলছিল না বলে আনতে পারিনি, আজকে সেই অধ্যাদশের পরিপ্রেক্ষিতে সেই বিল উত্থাপন করেছি আপনাদের বিবেচনার্থে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে ৬টি বিল একসঙ্গে আলোচনা হচ্ছে সেই সিদ্ধান্ত সঠিক। এখানে যে ৬টি বিল আলোচনা হচ্ছে যথা The West Bengal Municipal Corporation Laws (Third Amendmen) Bill, 1994 The West Bengal Municipal Elections Bill, 1994. The West Bengal Municipal (Second Amendment) Bill, 1994. The Calcutta Municipal Corporation (Second Amendment) Bill, 1994 The Howrah Municipal Corporation (Second Amendment) Bill, 1994. The Durgapur Municipal Corporation Bill, 1994. এইসব বিলের পটভূমিকা নিয়ে আলোচনা করতে উঠে বিতর্কের সূচনা করে দলের পক্ষ থেকে জানাই যে এই বিলগুলোকে কোনওভাবেই সমর্থন করি না, টোটালি অপোজ করছি। ৩ মাস পরে যদি জলকর প্রত্যাহার হয় বা যদি নাই হয় সেক্ষেত্রে প্রতিক্রিয়া কি হবে তার কোনও উল্লেখ নেই এবং যেহেতু এতে জনগণের মতামত ব্যক্ত হয় নি এটা কখনোই মেনে নিতে পারি না। তারপরে আপনারা ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল ইলেকশন বিল ৯৪, যেটা এনেছেন তাতে স্টেট ইলেকশনে কমিশনের অধীনে পৌরসভার নির্বাচন করা হবে। এরজন্য একজন স্টেট ইলেকশন কমিশনার নিয়োগ করা হয়েছে, তিনি হচ্ছেন রাজ্যের প্রাক্তন মুখ্য সচিব তরুন দত্ত। এই তরুণ দত্ত যখন বর্ধমানের ডি এম ছিলেন তখন সাঁইবাড়ি হত্যাকান্ডের জন্য তিনি দায়ী ছিলেন। তারপরে তিনি অবসর গ্রহণের পরেও তাঁকে হলদিয়ার পেট্রো কেমিক্যালসে চেয়ারম্যান করে পাঠানো হল।

তারপরে তাকে ডাবলিউ.বি.আই.ডি.সি.-র চেয়ারম্যান করা হয়েছে, এখন আবার তাকে মুখ্য নির্বাচনী অফিসার করে নির্বাচন পরিচালনার দায়-দায়িত্ব দেওয়া হচ্ছে। আমরা বলতে চাই এত এক্সটেনশন একটা মানুষের ক্ষেত্রে কেন? কলেজ শিক্ষকদের ৬০ বছরের পরে এক্সটেনশন দেওয়া যাবে না তার জন্য আইন চালু করছেন। আর একজন আমলাতান্ত্রিক অফিসারকে ব্যুরোক্রাটকে কেবলমাত্র আপনার দলীয় আনুগত্য অপরিসীম বলে এই কারণ দেখিয়ে আবার তাকে মুখ্য নির্বাচন কমিশনার করলেন, এটার আমরা সম্পূর্ণ বিরোধিতা করছি। আমরা মনে করছি এটার পরিবর্তন হওয়া দরকার। এই মুখ্য নির্বাচনী অফিসার এর অধীনে রাজ্যে পৌর নির্বাচন হওয়া সম্ভব নয়। আমি আপনাকে জিজ্ঞাসা করি এই যে ১৭টি পৌর নির্বাচন করলেন তার মধ্যে ২টি কর্পোরেশনও ছিল, এই বিল গ্রহণ হওয়ার পর আপনাকে কি আবার সেই সমস্ত পৌর সভার নির্বাচন করতে হবে? আমার দলের পক্ষ থেকে এই প্রশ্ন করেছি, এই নির্বাচনগুলি আবার হবে কিনা তা আপনাদেরকে জানাতে হবে। যে সমস্ত নির্বাচনগুলি হল সেই নির্বাচনে প্রার্থীর নিরাপত্তা রাজ্য সরকার দিতে পারলো না,

আপনার নিজের বিধানসভা কেন্দ্রের শিলিগুড়িতে, সেখানে কংগ্রেসের প্রার্থী খুন হল। এই ব্যাপারে আমরা জানতে চাইছি সংবাদপত্রের মাধ্যমে বা এটা জনশ্রুতি নয় সেখানে আপনাকে চিহ্নিত করে দেওয়া হচ্ছে প্রার্থীর মৃত্যুর ঘন্টা দুই আগে আপনি সেই ওয়ার্ডে ছিলেন। আমি এই ব্যাপারে আপনার মুখ থেকে শুনতে চাইছি। সংবাদপত্রে বিবৃতি দেওয়া নয়, সেই ওয়ার্ডে যে ঘটনা ঘটেছে, সেই ঘটনার ২ ঘন্টা আগে আপনি ওখানে ছিলেন। এই ঘটনার সঙ্গে যারা জড়িত, যাদের এফ.আই.আর.-এ নাম আছে, তারা গ্রেপ্তার হচ্ছে না, এই ব্যাপারে আমার একটাই প্রশ্ন সেখানে যিনি অ্যাডিশনাল এস.পি. ছিলেন শিলিগুড়িতে, তিনি সঠিকভাবে তার দায়িত্ব পালন করলেন না, এই খুনের সঙ্গে যারা যুক্ত ছিল তাদেরকে গ্রেপ্তারও করলেন না, আবার আপনারা তাকে প্রমোশন দিয়ে কুচবিহার জেলার এস.পি. করে তাকে একটা স্বীকৃতি দিলেন। এই ভাবে নিরপেক্ষ প্রশাসনের অধীনে থেকে নির্বাচনগুলি কি ভাবে সুষ্ঠুভাবে হতে পারবে, এই ব্যাপারে আপনার কাছে আমরা নিশ্চয় জবাব চাইব। আজকে ফ্রী অ্যান্ড ফেয়ার ইলেকশন এর গ্যারান্টি না দিতে পারলে সেই যে ধরনের মিউনিসিপ্যালিটি বিলই আনুন না কেন তা প্রহসনে পরিণত হবে। কলকাতা পৌরসভা নির্বাচন আজও সংসদীয় গণতন্ত্রে একটা কলঙ্কময় দিন হয়ে আছে। কংগ্রেস প্রার্থী যারা ছিল তাদের মধ্যে থেকে ৫০।৬০ জনকে নির্বাচন ঘোষণার ঠিক ২ ঘন্টা আগে প্রার্থী পদ প্রত্যাহার করে নিতে হয়েছিল এবং কলকাতার নির্বাচনকে কি ভাবে আপনার দল কলঙ্কিত করেছিল সেটা আপনার রাজ্যের মানুষ জানেন এবং এই নির্বাচন সম্পূর্ণ গণতান্ত্রিক মানুষের কাছে একটা প্রহসন হয়ে আছে। আজকে সেইজন্য বলতে চাই কলকাতার পৌরসভা নির্বাচন আবার যদি হয় তাতে যদি আপনাদের পৌরসভা হাত ছাড়া হয়ে যায় তাহলেও আপনাদেরকে ফ্রী অ্যান্ড ফেয়ার ইলেকশনের গ্যারান্টি দিতে হবে। আপনার কর্পোরেশন আপনার দলের যদি হাত ছাড়া হয়েও যায় তাহলেও আপনার সংসদীয় গণতন্ত্র বাঁচবে আপনাকে সেই গ্যারান্টি দিতে হবে। এখন একটা বিষয় নিয়ে সারা দেশে তোলপাড় চলছে, আলোড়ন হচ্ছে, আইডেন্টিটি কার্ড চালু করতে হবে ইলেকশনের ক্ষেত্রে। নো আইডেন্টিটি কার্ড নো ভোট চালু হলে ৫।৭ ভোটের ব্যবধানে যারা আপনাদের এসেছে তাদের ক্ষেত্রে পরিবর্তন হয়ে যাবে এতে আপনার সরকারের পরিবর্তন ঘটবে। মিউনিসিপ্যালিটি, কর্পোরেশনের ক্ষেত্রে আপনি এই আইডেন্টিটি কার্ড চালু করবেন কিনা, কারণ মিউনিসিপ্যালিটি বা কর্পোরেশনের ইলেকশনের পরিধি হচ্ছে ছোট এক্ষেত্রে চালু হলে ফ্রী ফেয়ার ইলেকশন হওয়া সম্ভব।

[2-45—2-55 p.m.]

২৯৪ বিধানসভার কেন্দ্রের মতো মিউনিসিপালিটির নির্বাচনের ব্যাপার নয়। আপনি সম্পূর্ণভাবে একটা নতুন চিন্তাধারা দেখুন, পৌরসভা এবং মিউনিসিপালিটির নির্বাচনগুলির ক্ষেত্রে আপনি নো আইডেন্টি কার্ড, নো ইলেকশন, এই ব্যাপারটা চালু করতে পারলে সুষ্ঠ নির্বাচন হবে এবং ফলস্ ভোটিং-এর মাধ্যমে নির্বাচন করার যে পদ্ধতি এই পশ্চিমবাংলায় চালু আছে—সেটাকে বাতিল করার জন্য কোনও পজিটিভ উদ্যোগ আপনি নিতে পারেন

কিনা সেটা দেখুন। আজকে আপনাকে ধন্যবাদ দেব একটা কারণে। প্রয়াত রাজীব গান্ধীর যে চিন্তাধারা ছিল মহিলাদের জন্য আসন সংরক্ষণের এবং ১৮ বছরে ভোটাধিকার। এগুলো সবই রাজীব গান্ধীর চিন্তাধারার ফসল। আজকে তারই ফলশ্রুতি এবং তারই পদাঙ্ক আপনারা অনুসরন করছেন। আজকে দীর্ঘদিন ক্ষমতায় থাকার পরে আপনারা সেই নির্দেশ পালন করছেন। আজকে গণতান্ত্রিক ব্যবস্থাকে ১৮ বছরের যুবক-যুবতীদের কাছে পৌছে দিচ্ছেন, সেই চিন্তাধারায় আপনারা অনুপ্রাণিত হয়েছেন। এই প্রশ্নে আপনাকে অভিনন্দিত করছি। কিন্তু সংরক্ষণের প্রশ্নে আপনার এই বিলে যে বক্তব্য আছে তা পরিষ্কার নয়। এই ডি-লিমিটেশন আপনি কোথা থেকে শুরু করবেন। ওয়ার্ডগুলো সংরক্ষণ থাকবে এটা কোথা থেকে ঠিক হবে। মিউনিসিপ্যালিটিগুলো এক তৃতীয়াংশ আসন মহিলাদের জন্য সংরক্ষিত থাকবে, কিন্তু কোন কোন ওয়ার্ডগুলো সংরক্ষিত থাকবে এটা কে চুজ করবেন না। আপনারা তো পিক অ্যান্ড চুজ করবেন। কোন কোন ওয়ার্ডগুলো মহিলাদের জন্য করে দিলে বিরোধীদের প্যাঁচে ফেলা যাবে সেইভাবে আপনারা করবেন। আপনার নানান পরিকল্পনা থাকতে পারে, কিন্তু আপনি যখন হাউসে বিল আনবেন তখন সেখানে স্পষ্ট করে এগুলো বলে দেওয়া ভাল। এই সংরক্ষণের ব্যাপারটা আপনি কোথা থেকে শুরু করবেন, ফ্রম হোয়ার ইট ইজ টু বি ইনিশিয়েটেড, এটা আপনাকে স্পষ্টভাবে বলতে হবে। যে এই এই ওয়ার্ডগুলো ডি-লিমিটেশন। গত পৌরসভা নির্বাচনের সময় আমি আসানসোলে ছিলাম। সেখানে দেখলাম ১, ১১, ২১, ৩১, ৪১, ৫২ নম্বর ওয়ার্ডগুলো মহিলাদের জন্য সংরক্ষিত ছিল। আবার ভবিষ্যতে আপনি এটাকে ঘুরিয়ে দেবেন। অর্থাৎ সংরক্ষণের বিষয়টা চিরকাল এক রকম থাকবে না। এই বছরে নির্বাচন হল এক রকম ভাবে, আবার পরবর্তী নির্বাচনের সময় ওয়ার্ডগুলো পরিবর্তন করা হবে। কিসের ভিত্তিতে আপনি এই সিদ্ধান্ত গ্রহণ করলেন। আসানসোলে যিনি এবারে মহিলা প্রার্থী নির্বাচিত হলেন, তিনি গতবারে আর সেই ওয়ার্ড থেকে কি নির্বাচিত হবে না? আপনি আবার তখন পরিবর্তন করে ২, ১২, ২২, ৩১, ৪২ করবেন। এটা আপনার একটা ভুল সিদ্ধান্ত। রোটেশন ভিত্তিতে কন্সটিটিউয়েন্সি ডি-লিমিটেশন এটা আপনার একটা ভুল সিদ্ধান্ত। এটা আমি সমর্থন করতে পারছি না। শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবসদের ব্যাপারে আপনি কি সিদ্ধান্ত নিয়েছেন সেটাও আপনাকে বলতে হবে। কারণ আমরা পঞ্চায়েত নির্বাচনের সময় দেখেছিলাম তফসিলি জাতি-উপজাতিদের সার্টিফিকেট যোগাড় করতে প্রচন্ড অসুবিধার সম্মুখীন হতে হয়েছে। আমরা দেখেছি আমাদের দলের অনেক প্রার্থী সেই সার্টিফিকেট যোগাড় করতে পারছেন না। রাজ্য সরকারের পক্ষ থেকে বি.ডি.ও যাতে এই সার্টিফিকেট দিতে পারে এই বিষয়ে আপনাকে সিদ্ধান্ত নিতে হবে। যে নির্বাচনের প্রতিদ্বন্দ্বীতার ক্ষেত্রে এস.ডি.ও.'র কাছ থেকে নয় আরও গ্রাস রুটে কোনও জায়গায় অর্থাৎ বি.ডি.ও. লেভেলের অফিসার যে এস.সি.এস.টি. সার্টিফিকেট দিতে পারে। এরপরে আপনাকে গণনা পদ্ধতি সম্পর্কে বলব। আমরা পঞ্চায়েতের ক্ষেত্রে বলেছিলাম যে পঞ্চায়েতের যেখানে ভোট গ্রহণ করা হয়, নির্বাচনের পর সেখানে ভোট গণনা করা হয়। সেই গণনার মধ্যে অনেক গাফিলতি থাকে। সেই ভোট গণনা পদ্ধতিটা পরিবর্তন করতে হবে। সেটা মিউনিসিপ্যালিটি এবং কর্পোরেশনের ক্ষেত্রেও

থাকতে হবে। আজকে থানা অফিসগুলোকে শাসক দল সি.পি.এম.-এর পার্টি অফিস করে ফেলেছে। একজন লোকাল এম.এল.এ. বা পঞ্চায়েত প্রধানকে দেখলে তারা তটস্থ হয়ে যায়। সেখানে কি নিরপেক্ষ কাউন্টিং আশা করব? আমাদের চিরকালের দাবি আপনারা এই গণনার কাজকে বি.ডি.ও., এস.ডি.ও. বা ডি.এম. অফিসে করার ব্যবস্থা করুন। মিউনিসিপ্যালিটি কর্পোরেশনের ক্ষেত্রেও এটা করতে হবে। ডিলিমিটেশন ব্যাপারটা করেছেন, তাতে আমাদের মনে হয়েছে, এতে অনেক ডিসক্রিপ্যান্সি রয়েছে। একটা অসম ভোটার তালিকার ভিত্তিতে এই ওয়ার্ড বিভাজন করা হচ্ছে। আজকে আব্দুল মান্নান বলেছেন, কোথাও দু হাজার, কোথাও ৩।। হাজার কোথাও এক হাজার ভোটার নিয়ে ওয়ার্ড বিভাজন করা হয়েছে। কোথায় আপনারা জিতবেন, কোথায় আপনারা হারতে পারেন, সেই কনসিডারেশনে আপনারা ওয়ার্ড নির্ধারণ করছেন। এটাকে পরিবর্তন করতে হবে। তারপর নির্বাচনের পর কোথাও কংগ্রেস ক্ষমতায় এলে সেই নির্বাচিত বোর্ডকে আপনারা বিভিন্ন অজুহাতে ভেঙে দিচ্ছেন। আপনারা বহরমপুর মিউনিসিপ্যালিটিকে কি ভাবে অক্টোপাসের মতো গ্রাস করতে চেয়েছিলেন, কিন্তু তা আপনারা পারেন নি, মানুষ আপনাদের সেখান থেকে প্রত্যাখ্যান করেছে। একই ভাবে জিয়াগঞ্জ, আজিমগঞ্জ পৌরসভার ক্ষেত্রে আপনারা কী করেছেন সেটা আপনারা জানেন। মন্ত্রী মহাশয় বললেন জিয়াগঞ্জের ১২ জন সদস্য নিয়ে বোর্ডে তাদের সঙ্গে বসবেন এবং তাদের সঙ্গে আলোচনা হবে, তাদের একটা টাকা পয়সা দেবার ব্যবস্থা হবে। আজকে কি অবস্থায় রাজ্য কংগ্রেসের নির্দেশে ওখান থেকে পদত্যাগ করতে হল সংঘবদ্ধ ভাবে সেটা আপনারা জানেন এবং এর জন্য রাজ্য স্তরে একটা আন্দোলনের কর্মসূচি গ্রহণ করতে হয়েছে। একজন মিউনিসিপ্যালিটির কমিশনার যিনি এস.ই.বি.তে রয়েছে, তাকে আপনারা দূরে গ্রামে পাঠিয়ে দিলেন যাতে তিনি নিয়মিতভাবে তার মিউনিসিপ্যালিটির কাজ কর্ম এর সঙ্গে যুক্ত হতে না পারেন। বি.এম. অ্যাক্টের ৬৬ নং ধারায় বলা আছে টোটাল পোস্টের এক পারসেন্ট বোর্ড অ্যাপয়েন্টমেন্ট দিতে পারে এবং এই ক্ষেত্রে আপনি আবার বলছেন যে পারমিশন বা স্যাংশন নিতে হবে স্টেট গভর্নমেন্টের। এতে মিউনিসিপ্যালিটিগুলোর যে ক্ষমতা, সেই ক্ষমতা আবার কেড়ে নিচ্ছেন। আপনাদের চিন্তা ধারার আমরা বিরোধিতা করছি।

[2-55—3-05 p.m.]

তারপর আমি আপনাকে বলতে চাই যে, ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন অ্যামেন্ডমেন্ট) বিলে আপনার বলতে এত লজ্জা কিসে যে, আই.এম.এফ.-এর কন্ডিশন মেনে আপনাকে ওয়াটার ট্যাক্স বসাতে হচ্ছে? আজ আর কি এটা মানুষের অজানা? আপনি লজ্জা পেতে এই বিলের স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজনস ও সম্বন্ধে কোনও কথা বলছেন না ফলে আপনি অস্পষ্টভাবে বিলের অবজেক্টস অ্যান্ড রিজনটা রেখেছেন। আমি আপনাকে স্পষ্ট বলে রাখি—আপনি নিজের হাতে ক্ষমতা রাখছেন কলকাতা পৌরসভার অন্তর্গত যে কোনও অঞ্চলে যে কোনও সময়ে জল কর বসাবার, কিন্তু আপনি এখনই বসাচ্ছেন না। ইতিপূর্বে কলকাতা কর্পোরেশন ৩০ লক্ষ টাকা খরচ করে ৫ হাজার ওয়াটার মিটার কেনা

হয়েছিল, সেগুলো বসানো হয়েছিল এবং বর্তমানে সেগুলো অকেজো হয়ে গেছে। বর্তমানে যে ট্যাক্স স্ট্রাকচার আছে তার মধ্যে জল, বিদ্যুত রাস্তাঘাট ইত্যাদি ধরা আছে। তার ওপর আবার নতুন করে ওয়াটার ট্যাক্স বসাবার চেষ্টা করছেন। কেন? না, আই.এম.এফ. আপনাদের বলেছে ওয়াটার ট্যাক্স করে ৩০ কোটি টাকা তুলতে হবে। অবশ্য আপনি বা আপনাদের সরকার সেটা এখনও এখানে স্বীকার করছেন না। কিন্তু আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোজনা কমিশনের সঙ্গে কথা বলে জানতে পেরেছি—আই.এম.এফ আপনাদের এই শর্ত দিয়েছে যে, ৩০ কোটি টাকা জল কর থেকে না তুলতে পারলে—২৪ কোটি টাকা ইলেক্ট্রিসিটি ইত্যাদি বাবদ জলের জন্য যেটা খরচ হয়, সেটা তুলতে না পারলে ওয়ার্ল্ড ব্যাঙ্ক ভবিষ্যতে আপনাদের আর পরিকল্পনা খাতে টাকা দেবে না। সুতরাং আপনাকে ওয়াটার ট্যাক্স করতে হচ্ছে। আপনারা এ ক্ষেত্রে বলছেন, ট্যাক্স আদায়ের ক্ষেত্রে, মিটার যদি খারাপ হয়ে যায় তাহলে ফেরুলের সাইজ অনুযায়ী কর আদায় করবেন। একেই কলকাতার জলে আন্ত্রিক এবং কলেরা হচ্ছে, তারপর আবার সেই জলের জন্য বর্তমানে যে ট্যাক্স দিতে হচ্ছে সেই ট্যাক্স দেবার পর আবার জল কর দিতে হবে! এর আমি তীব্র বিরোধিতা করছি। মোটামুটি চার সাইজের ফেরুল হয়—১/৪", ৩/৮", ১/২", এবং ৩/৪"। আমি আপনাকে স্পষ্ট করে বলে দিচ্ছি ১/২" পর্যন্ত ফেরুলের ক্ষেত্রে আমরা জল করের বিরোধিতা করব এবং সব রকমের বাধা সৃষ্টি করব। আমরা ওটা কিছুতেই হতে দেব না। কমার্শিয়াল কমপ্লেক্সগুলির ক্ষেত্রে, গ্রান্ড হোটেল, তাজ বেঙ্গল হোটেল প্রভৃতির ক্ষেত্রে আপনি ওয়াটার ট্যাক্স চালু করুন, আমাদের কোনও আপত্তি নেই। কিন্তু সাধারন মানুষের ওপর এটা আমরা চাপাতে দেব না। আমি আপনাকে প্রশ্ন করছি ঐসব ফাইফ স্টার হোটেলগুলির কত টাকা কর্পোরেশনের ট্যাক্স বাকি পড়ে আছে সে হিসাব কি আপনি করে বিধানসভাকে কখনও জানিয়েছেন? আপনার নিজেরই জানার সুযোগ নেই। কলকাতা কর্পোরেশনের অফিসারদের সঙ্গে ফাইভ স্টার হোটেলগুলো থেকে শুরু করে সমস্ত কমার্শিয়াল কমপ্লেক্সগুলোর মালিকদের সঙ্গে একটা অবৈধ সংযোগ আছে। আনহোলি নেক্সাস একজিস্ট দেম অ্যান্ড দি অফিসিয়ালস অফ ইয়োর ক্যালকাটা কর্পোরেশন। আপনি তাদের ধরুন। যারা ১" ফেরুল দিয়ে জল নেবে তাদের ওপর আপনি ট্যাক্স বসান, কেউ আপনাকে বাধা দেবে না। কিন্তু আমরা আপনাকে কোনও অবস্থায়ই ১/২" পর্যন্ত ফেরুলের ওপর ট্যাক্স বসাতে দেব না। আপনি এই বিধানসভার জলের ওপরও ট্যাক্স ওয়াটার ট্যাক্স বসাচ্ছেন। মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমরা এই বিধানসভায় যে জল ব্যবহার করি তার ওপরও আমাদের, অর্থাৎ বিধানসভাকে জল কর দিতে হবে। এই ব্যবস্থা অশোকবাবু করছেন। আমি জানি বিধানসভার কোনও আয়-ব্যয়ের হিসাব নিয়ে সভায় আলোচনা করা যায় না। তাই আমি আপনাকে অনুরোধ করছি, আপনি মন্ত্রীকে সংযত করুন। বিধানসভার ট্যাক্স বসাচ্ছেন, গাড়ি ধোয়ার ক্ষেত্রে ট্যাক্স বসাচ্ছেন। সব সময় একটা গাড়ি বিলাসিতার পর্যায়ে পড়ে না। অনেককেই অনেক প্রয়োজনে একটা গাড়ি রাখতে হয়। আপনি তাদের ওপরও ট্যাক্স বসাচ্ছেন। মোটর ভেইকেলস-এ যখন একটা গাড়ির মালিকও তার গাড়ির রেজিস্ট্রেশনের জন্য যাবে তখন তাকে ওয়াটার ট্যাক্স দিতে হবে। আমি বলছি, এটাকে

আপনাকে প্রত্যাহার করতে হবে। গাড়ির মালিকানার রিমেডি ঠিক করুন। একটা গাড়ির জন্য সব সময় ট্যাক্স দিতে হবে এটা কখনই সঠিকভাবে বিচার্য হতে পারে না। আমি তাই এর বিরোধিতা করছি। আমি এরপরে আপনাকে বলব দূষিত জল সরবরাহের ব্যাপারে। আপনাকে পরিষ্কার জল সরবরাহের গ্যারান্টি দিতে হবে মানুষের কাছে মিউনিসিপ্যালিটি এবং কর্পোরেশন এরিয়ায়। সাবা পৃথিবীতে বলছে কলেরা উঠে গেছে। কলেরার টিকা পাওয়া যাচ্ছে না। স্বাস্থ্যমন্ত্রী এই বিধানসভায় বক্তৃতা দিয়েছেন যে কলকাতা কর্পোরেশনের অধীনে যখন কলেরা হচ্ছে তখন টিকা পাওয়া যাচ্ছে না, টিকা দিয়ে লাভ নেই। সারা পৃথিবী যেখানে বলছে কলেরা উঠে গেছে তখন ক্যালকাটা কর্পোরেশনের মানুষকে কলেরায় আক্রান্ত হতে হল। এটা কখনই সাফল্যের ইঙ্গিত বহন করে না। সুতরাং আপনি পরিশ্রুত জল সরবরাহের ব্যবস্থা করুন। এরপর আপনি ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল কর্পোরেশন থার্ড অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন। আপনার ৩১ মে, ২৪৩ জড.এফ অনুযায়ী নিয়ে আসা উচিত ছিল বিল করে। আপনি বলেছেন বিধানসভা বন্ধ ছিল, সেইজন্য আপনি জানতে পারেন নি। বিধানসভা বন্ধ ছিল তো কি হয়েছে? আপনি পার্লামেন্টের ক্ষেত্রে দেখেন না? মোটামুটি কোনও বিষয়ে আলোচনা করার জন্য ২ দিনের জন্যও পার্লামেন্ট ডাকতে হয়। সাংসদদের ডাকতে হয় আলোচনা করার জন্য। এখানে কেন এইরকম প্রিসিডেন্ট তৈরি হবে? বিধানসভা বন্ধ ছিল বলে অর্ডিন্যান্স করে একটা আইন নিয়ে এসে তারপর বিধানসভার সুযোগ বুঝে যখন বিধানসভা আর দু-একদিনের মধ্যে শেষ হয়ে যাচ্ছে তখন আপনি বিল আনছেন। এই পদ্ধতিতে আনা বে-আইনি হয়েছে। যে পদ্ধতিতে এই বিল নিয়ে এসেছেন এটা ঠিক হয়নি। অর্ডিন্যান্স করে করা এটা ঠিক হয়নি। আপনি ৫ বছর অন্তর নির্বাচন করার প্রশ্নে যে গ্যারান্টির কথা বলেছেন তাতে আমার আপত্তি নেই। তারপর আপনি হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন। এ ব্যাপারে বলার বেশি কিছু নেই। কারণ অলরেডি হ্যাজ বিন এনঅ্যাকটেড আপন দি অ্যাসেন্ট অফ দি প্রেসিডেন্ট। এখানে কতকগুলি বিষয় দিল্লি বলেছে ব্যাখ্যা করে পাঠাতে, তারপর প্রেসিডেন্ট অ্যাসেন্ট দেবেন। এডিবেল ওয়েল, এডিবেল ফ্যাট, মিল, ইনফেকসাস ডিসিজ। কেন বলেছে? তার কারণ এই সরকারের আমলে বেহালায় ভেজাল তেল খেয়ে কি হয়েছিল সেটা আপনি জানেন। তাসত্ত্বেও আপনি ব্রডবেস বলে দিয়েছেন। এডিবেল ফ্যাট, মিল এগুলির বিষয়ে এক্সপ্ল্যানেশন চেয়েছে রাষ্ট্রপতি অ্যাসেন্টের জন্য। কেন্দ্রীয় সরকারের বিভিন্ন দপ্তর যে যে ভাবে আপত্তি তুলেছেন সেগুলি ক্লারিফাই করে দিন এবং সুস্পষ্টভাবে করে দিল্লিতে পাঠাবেন যাতে প্রেসিডেন্ট অ্যাসেন্ট তাড়াতাড়ি চলে আসে। কারণ এলাবোরেটলি ক্লারিফাই যদি না করেন তাহলে ভেজাল দেওয়ার প্রবণতা বাড়বে। এই বিলের সুযোগ নিয়ে ভেজাল দেবে এবং তাতে মানুষের অসুবিধা হবে। এরপর দুর্গাপুর মিউনিসিপ্যাল কর্পোরেশন বিল ১৯৯৪। আপনি দুর্গাপুর নোটিফায়েড এরিয়াকে কর্পোরেশনের স্ট্যাটাস দিতে চাচ্ছেন। এতে আমার আপত্তি নেই। দুর্গাপুর নোটিফায়েড এরিয়াকে আপনি মিউনিসিপ্যাল কর্পোরেশনের স্বীকৃতি দিন। আপনি অনেকগুলি কর্পোরেশন করেছেন, যেমন, শিলিগুড়ি, চন্দননগর এবং আসানসোল হয়েছে কলকাতা

এবং হাওড়ার পরে। দুর্গাপুর নোটিফায়েডকে আপনি যেটা করছেন ডাঃ বিধানচন্দ্র রায়ের স্বপ্ন ছিল। কিন্তু স্টেটমেন্টস অফ অবজেক্টস অ্যান্ড রিজিন্স-এ আপনি বলেছেন ফিনান্সিয়াল ইমপ্লিকেশন থাকবে না। এটা কি করে হয়? তারা মেয়র ইন কাউন্সিল করবেন, মেয়রের একটা অফিস করবেন তার সেট-আপ করবেন, ভিহিকেলস্ দেবেন, টেলিফোন দেবেন তখন ফিনান্সিয়াল ইমপ্লিকেশন থাকবে না তা তো হয় না। এখানে আপনি বলেছেন, অ্যাট দি ইনিসিয়াল স্টেজ। তার মানে পরে হবে। পরে বাজেটের উপর প্রেসার পড়বে কিনা সেটা এই বিলে বলতে হবে। কোনও একটা সময়ে আপনি বাজেট আনবেন। সেই বাজেট স্যাংশন করবে কিনা তার গ্যারান্টি নেই। ফিনান্সিয়াল মেমোরান্ডামে যা বলেছেন সেটা অস্পষ্ট। এর পরে আসছি, ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল কর্পোরেশন অ্যামেন্ডমেন্ট বিল। এটা সম্ভবত বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্টের মধ্যে ছিল, সেটা পরবর্তীকালে ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট ১৯৯৩ করতে চেয়েছেন। গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার গাইড-লাইন মেনেই করেছেন সেক্ষেত্রে আপত্তি থাকার কোনও কারণ নেই, কারণ গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার গাইড-লাইন মেনে কাজকর্ম করুন, আপনাদের মঙ্গল হবে, আপনাদের হিতার্থে হবে। এই বিলগুলির কিছু কিছু

[3-05—3-15 p.m.]

প্রশ্ন আপনাদের যেমন মিউনিসিপ্যালিটির ক্ষমতা সংকুচিত করতে চেয়ে যেমন কোথাও জলকর চেয়ে আপনারা আই.এম.এফের শর্তকে সোয়াল করেছেন, অথচ মুখে বলতে পারছেন না কোনও কোনও ক্ষেত্রে নির্বাচনকে আরও কুক্ষিগত করে দায়িত্ব নিয়ে আরও ক্ষমতা গ্রহণ করেছেন। সেই অংশের বিরোধিতা করে কিছু কিছু অংশ যেগুলি গুরুত্বপূর্ণ মনে হয়েছে যেমন ১৮ বছর বয়সে ভোটাধিকার তারপর একের তিন অংশ মহিলা আসন সংরক্ষণ ইত্যাদি এই সমস্তগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, যতগুলি বিল এসেছে সমর্থনে তার রাখিতে চাই বক্তব্য আমার। মিউনিসিপ্যাল কর্পোরেশন সুপরিচালনে, ও নির্বাচনে সংশোধনে ও নূতন বিলে দাঁড়িয়েছি সমর্থনে।। হাওড়া কর্পোরেশন দ্বিতীয় সংশোধনী বিল, জানিয়ে দিচ্ছি আমার মতে ১৬ আনা মিল।।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, উনি কি দেখে পড়তে পারেন?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** দেখে পড়বেন না, পড়বেন না।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** উনি শুনতে চেয়েছেন, উনি বলেছেন যে কবিতা শুনবেন কবিতায় বলার নমুনা আছে, ত্রিপুরা রাজ্যে গোটা বাজেট বক্তব্য কবিতা করে বলা হয়েছে আচ্ছা স্যার, আপনি যখন বলছেন তখন সাধারণভাবেই বলছি। ৬টি বিল এসেছে। হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন দ্বিতীয় সংশোধনী বিল, ১৯৯৪, বেঙ্গল মিউনিসিপ্যাল কর্পোরেশন লজ অ্যামেন্ডমেন্ট বিল ইত্যাদি ইত্যাদি ৬টি বিল এসেছে। আপনারা সেই সব খালে বিরো

ডুবে ডুবে জল খাবেন আর মাছ তুলে আনবেন।

আপনারা জল-কর নিয়ে যা করছিলেন সে-ব্যাপারে আপনাদের কাছে একটু জানতে চাই, প্রতিদিন বিরোধী পক্ষ থেকে একটি কথা বারবার বলা হচ্ছে যে, বিশ্ব ব্যাঙ্কের টাকায় পশ্চিমবঙ্গ কেন প্রকল্প করছেন। বলা হচ্ছে, বিশ্ব ব্যাঙ্কের ঋণ দিয়ে এটা হচ্ছে কেন, ওটা হচ্ছে কেন। এর জবাব তো আপনারা দেবেন। আমরা বিশ্ব ব্যাঙ্কের কাছে কেন ঋণ চাইব? দিল্লিই তো তাদের কাছ থেকে ঋণ করে টাকা আনছেন। রত্নাকর দস্যুর কাহিনী জানেন না? সে ডাকাতি করে বেড়াত এটা রামায়ণে লেখা আছে। কিন্তু পরে সে ধরা পড়ল এক ঋষির কাছে। সেই ঋষি তাকে তার পাপের অংশীদার পরিবারের কে কে হবেন জানতে পাঠাবার পর সে বুঝতে পারল যে কে দায়ী। আমাদের রত্নাকরও কোথা থেকে টাকা আনবেন সেটা আমরা জানব? পরের ধনে পোদ্দারী হচ্ছে? কত সুদে টাকা এনে আমাদের কত সুদে তারা টাকা দিচ্ছেন? জল-কর আমরা নেব না, দিল্লিকে বলুন সুদের হার যেন তারা কম নেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ সান্যাল, আপনি আস্তে আস্তে বলুন, তাহলে সবাই শুনতে পাবেন।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** আপনি যা বললেন, এটা সত্যি। আমি আস্তে আস্তে বলছি। বামফ্রন্ট সরকারের আমলের আগেও দেখেছি, নির্বাচন এলেই আপনারা ভয় পেতে শুরু করতেন। এক সময় তো মিউনিসিপ্যালিটিই বলুন যা কর্পোরেশন বলুন, সর্বত্রই আপনাদের একচ্ছত্র আধিপত্য ছিল। উত্তরে হিমালয় থেকে দক্ষিণে কন্যাকুমারী, পূর্বে আসাম থেকে পশ্চিমে গুজরাট, সর্বত্রই ক্ষমতার আসনে ছিলেন আপনারা। কিন্তু আজকে এমন অবস্থা হল কেন? একটু আত্ম অনুসন্ধান করে দেখুন না! নতুন কর্পোরেশনের নতুন সব নিয়ম-কানুন আসছে।

[3-15—3-25 p.m.]

দেখলেন তো ত্রিস্তর পঞ্চায়েত নির্বাচনে কি হল। ওনারা বলেছিলেন জিতবে বলে ওরা সিয়োর করছেন। ওনারা বললেন রাজীব গান্ধির কথা মতো আমরা নাকি ভোটারদের বয়স ১৮ বছর করেছি। এটা ঠিক নয়। এই বামফ্রন্ট সরকারই প্রথম ১৮ বছর করেছিল পঞ্চায়েত নির্বাচনে। এই সব কথা ওনারা ভাল করেই জানেন। সব জেনে শুনেও ওনারা এই সব বলছেন। আসলে ওনাদের এক কথায় জ্ঞানপাপী বলা যায়। আপনারা মাঝে মাঝে মেকী দরদ দেখান। কোনও সময় দেখা যায় আমাদের সমর্থনে দাঁড়িয়ে গেছেন, দেখে মনে হয় সব মিলে মিশে একাকার হয়ে গেছে। কিন্তু বাইরে গিয়ে দেখি বলছে অন্য কথা। ওনারা মুখে এখানে এক কথা বললেন আবার বাইরে গিয়ে দেখি অন্য কাজ করছেন। আপনাদের চেহারা ধরা পড়ে গিয়েছে। মানুষের কাছে পরিষ্কার হয়ে গিয়েছে আপনারা যেটা বলেন তার উল্টোটা করেন। মানুষের কাছে আপনারা প্রতিশ্রুতি দিয়েছিলেন ১০০ দিনের মধ্যে দাম কমাব। কিন্তু

সেই জায়গায় আমরা দেখলাম জিনিসের দাম বেড়ে গেল। আপনারা ভোট এলে আতঙ্কগ্রস্ত হয়ে পড়েন। কুকুরে কামড়ালে যেমন জলাতঙ্ক হয়, সেইরকম ভোট এলে আপনাদের ভোটাতঙ্ক হয়। যে কোনও উপায়ে তাই আপনারা ভোট বন্ধ করে দিতে চান। শেষনও ভোট বন্ধ করতে চেয়েছিল।

(এ ভয়েস ঃ- আপনি একটা কবিতা বলুন)

'আমার কবিতা পরে শুনবেন, আগে আপনাদের গুনাগুন শুনুন। একটা ভাল করে দেখেশুনে চললে আপনাদেরও ভাল হবে। আমি একটা কথা বলতে চাই এই যে সংরক্ষণ করা হয়েছে এই ব্যাপারে ওনারা বললেন যে এই সংরক্ষণ রাজীব গান্ধী বলে গিয়েছিলেন বলে তাঁর পদাঙ্ক অনুসরণ করেই নাকি করা হয়েছে। এইরকম অসত্য কথা আর কিছু নেই। পশ্চিমবাংলায় এসে এখানকার পঞ্চায়েতের কাজকর্ম দেখে গনি সাহেব, রাজীব গান্ধি মহাশয় সবাই এসে এবং বিদেশ থেকে পর্যন্ত এসে বলেছেন যে এমনটি আর হয় না। এই ব্যাপারে আপনাদের নেতারাও বলেছেন। রিজারভেশনের যে প্রশ্ন সেটা আমরা গণতন্ত্রের প্রসারের জন্যই করেছি। আমরা দেখেছিলাম প্রথম পঞ্চায়েত নির্বাচনের সময় আপনারা বলেছিলেন সংরক্ষণ, দেখে নেব। আপনারা বলেছিলেন গরিব মানুষ মেথরের ঘরের ছেলেরা এসে কি করে পঞ্চায়েত চালাবে। ওরা দেখিয়ে দিয়েছে কি করে পঞ্চায়েত চালাতে হয়। এই আইন সঠিক হচ্ছে। মুচি মেথরের ছেলেরা সে শহরের বস্তি থেকে হোক আর পঞ্চায়েতে হোক সর্বত্র সে পঞ্চায়েত থেকে শুরু করে মিউনিসিপ্যালিটিতে এসে তারা দেখিয়ে দেবে কিরকম ভাল তারা চালাতে পারে। সেই জন্য সমস্ত বিলগুলি আমি সমর্থন করছি। ওনারা মেকি দরদ দেখিয়ে কিছুটা মিল দেখানোর চেষ্টা করছে, আমি সেই ন্যাকামির বিরোধিতা করছি। ওনারা যে সংশোধনী এনেছেন তার বিরোধিতা করছি। আমি আশা করছি এই হাউস বিপুলভাবে বিলকে সমর্থন করবেন এবং জনগণ এই বিলকে সমর্থন করবেন। এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় পৌরমন্ত্রী অশোক ভট্টাচার্য মহাশয় আজকে যে ৬টি বিল এখানে প্লেস করেছেন, আমি তার উপরে বিতর্কে অংশ গ্রহণ করে কিছু বলতে চাই। বিশেষ করে একটি বিল, ক্যালকাটা মিউনিসিপ্যাল (সেকেন্ড অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৪, এই বিলটির আমি তীব্র বিরোধিতা করছি। অন্যগুলি সম্বন্ধে আলোচনা করার সময়ে পরে বলব। এখানে আমাদের মাননীয় সদস্য সুদীপবাবু তাঁর প্রারম্ভিক বক্তব্যে অনেক কিছু বলেছেন। সব কথার উত্তর এখানে দেওয়া যায় না। অশোকবাবু এখানে বুদ্ধদেববাবুর জায়গায় এসেছেন। তিনি বুদ্ধদেববাবুর সঙ্গে রাষ্ট্রমন্ত্রী হিসাবে কাজ করেছেন। বুদ্ধদেববাবুর পদত্যাগের পর অশোকবাবু ইনডিপেনডেন্ট চার্জ নিয়ে এই দপ্তর চালাচ্ছেন। বুদ্ধদেববাবু মন্ত্রী থাকাকালে পাবলিকলি বলেছিলেন যে বিশ্বব্যাঙ্ক বা আই এম এফের কাছে কোনওক্রমেই আমরা মাথানত করব না। বুদ্ধদেববাবু চলে গিয়েছেন, আমি তাঁর সম্বন্ধে

বলতে চাই না, আপনারা তাঁর সম্মানের দায়িত্ব নিচ্ছেন না। আপনারা কায়দা করে বলছেন যে ফেরুলের সাইজ অনুযায়ী জলকর নেবেন। বুদ্ধদেববাবুর কথা মানতে হবে না। কিন্তু এখন যিনি এই সরকারে আছেন, অসীম দাশগুপ্ত মহাশয়, তিনি নিজে বলেছিলেন যে, আমরা বিশ্বব্যাঙ্ক বা আই এম এফ'র প্রতিনিধি নই। আমরা থাকতে কোনও জলকর বসাতে দেব না। আজকে তাহলে অসীমবাবুকে ডেকে আনুন। তিনি মানুষের কাছে ক্ষমা চান। কারণ বিলটি যখন আনছেন তখন আগে নিশ্চয়ই ফিনান্সিয়াল মেমোরেন্ডাম একটা দিয়েছেন এবং আপনাকে নিশ্চয়ই ফিনান্স মিনিস্টারের সঙ্গে আলোচনা করতে হয়েছে। অসীমবাবু সাধারণ মানুষের কাছে বক্তব্য রাখতে গিয়ে বলেছিলেন, বাংলার মানুষের কাছে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, আমরা আই এম এফের প্রতিনিধি নই, মানুষকে জলের জন্য অতিরিক্ত কর দিতে হবে না। বুদ্ধদেববাবু চলে গিয়েছেন, তাঁর কথা আমি তুলছি না। কিন্তু অসীমবাবু, যিনি এখনও ক্যাবিনেটে মন্ত্রী রয়েছেন, তাঁর মন্ত্রিত্বকালে এটা তাহলে কি করে হয়? তাহলে অসীমবাবুকে জিজ্ঞাসা করতে চাই, তখন এই বিল আনব না বলে মানুষকে যে প্রতিশ্রুতি দিয়েছেন, আজকে বিলটি আনার পরে কি আই এম এফের প্রতিনিধি হয়ে গিয়েছেন? আপনাদের লজ্জা করে না? কলকাতা শহরের মানুষকে বিশুদ্ধ পানীয় জল আপনারা সরবরাহ করতে পারেন না। এই হাউসে কি সরকার পক্ষের সদস্য, কি বিরোধী পক্ষ থেকে আমাদের কলকাতা সহ রাজ্যের সর্বত্র পানীয়জলের সমস্যা নিয়ে মেনশন আওয়ারে উল্লেখ করতে হয়, সব পক্ষের সদস্যদের কলিং অ্যাটেনশনের মোশন দিতে হয়। যে কলেরা সারা পৃথিবী থেকে উধাও হয়ে গিয়েছে, সেই কলেরা আজকে কলকাতা শহরের পানীয় জল খেয়ে নতুন করে মহামারী রূপে দেখা দিচ্ছে, সেখানে এই কলকাতার মানুষের উপরে আপনারা নতুন করে জলকর বসাচ্ছেন। গরিব মানুষ একটু স্নান করবে, তার জন্য তাকে ট্যাক্স দিতে হবে? গরিব মানুষের উপরে আপনাদের দরদের এই নমুনা? আপনারা বলছেন যে সাইজ অব ফেরুল দেখে জলের ট্যাক্সটা নেবেন। কিন্তু মাল্টি স্টোরিড বিল্ডিং কলকাতা শহরে অনেক আছে। সেখানে এই ফেরুলের সাইজ অনুসারে এই ট্যাক্স বসাবার ব্যাপারটা বিজ্ঞান সম্মত নয়। কারণ মাল্টি স্টোরিড বিল্ডিংসে এক একটাতে এক এক রকম ফেরুল ধার্য আছে। সেখানে পাইপের সাইজ একটাতে এক রকম, আর একটাতে অন্য রকম আছে। যেখানে আপনারা মিটার সিস্টেম চালু করতে পারলেন না ক্যালকাটা কর্পোরেশনের কিছু কোরাপটেড অফিসারের জন্য, একটা পাইপ লাইন ভেঙে গেলে যেখানে একটা ম্যাসাকার অবস্থা সৃষ্টি হয়, সেখানে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, কোনও রকম ইগোর মধ্যে না গিয়ে—আই এম এফ যদি হুমকি দিয়েও থাকে—বাংলার মানুষ আপনাদের পাশে থাকবে, বাংলা বন্ধ করতে হবে না, কেন্দ্রের বিরুদ্ধে বন্ধ করে বীরত্ব দেখাতে হবে না—আপনি জলকর প্রত্যাহার করে নিন।

[3-25—3-35 p.m.]

আপনারা জলরের উপরে কর না বসিয়ে সাধারণ মানুষকে রেহাই দিন। আমরা বিরোধী দলের লোক হলেও এই বিলকে সমর্থন করব। আপনারা তো সাহস দেখিয়ে, বীরত্ব দেখিয়ে

বাংলা বন্ধ ডাকেন এই ক্ষেত্রেও বীরত্ব দেখিয়ে এই জলকরটা তুলে দেওয়ার ব্যবস্থা কর। ওয়েস্ট বেঙ্গল সেকেন্ডরি অ্যামেন্ডমেন্ট বিল এবং হাওড়া কর্পোরেশন অ্যামেন্ডমেন্ট বি আজকে এনেছেন কারণ টেকনিক্যাল ব্যাপারে কেন্দ্রীয় সরকার যে প্রশ্ন তুলেছেন তার উ দেওয়ার জন্য এনেছেন। ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল কর্পোরেশন বিল এর থার্ড অ্যামেন্ড ক্লজ টু তে সেকশান ফাইভের বি তে বলা হয়েছে যে কর্পোরেশন কনস্টিটিউট হবে ৫০ ইলেকটেড কাউন্সিলার দিয়ে এবং সেখানে যে বলা হয়েছে "Such persons havi special knowledge or experience in municipal administration as the Sta Government may nominate from time to time". কিন্তু রাইট তাদের থাকবে ন তাহলে এই নমিনেটেড মেম্বারদের ফাংশনটা কী হবে? এদের অথোরিটি কী আছে সেটা বলুন। ক্লজ থ্রির শেষে থার্ড পেজে বলা হয়েছে The composition and functions the Wards Committee shall be such as the State Government may b notification determine. The Councillor elected from a ward shall be th Chairperson of the Ward Committee for that ward." এখানে ওয়ার্ড কমিটি ফাংশনটা কি? আপনাদের অতীত ইতিহাস এত নোংরা যে সন্দেহ থেকে যাচ্ছে। আপ ওয়ার্ড কমিটিতে বিরোধীদলের কাউন্সিলার ইলেকটেড করছেন আমি এই ব্যাপারে এক নক্কারজনক ঘটনার কথা বলছি। আপনার ১লা জুন থেকে সেন্ট্রাল গভর্নমেন্ট নগর পা বিল তৈরি করেছেন এবং সেই পরিপ্রেক্ষিতেই এই বিল কার্যকর করা হচ্ছে। সেখ আপনারা আইনটাকে অ্যাভয়েড করার জন্য ১৭ই মে নির্বাচন করে দিলেন। কেন আপন এত সাত তাড়াতাড়ি নির্বাচন করলেন, কেন আর কিছুদিন অপেক্ষা করতে পারলেন ন আমরা শিলিগুড়ি কর্পোরেশনে নির্বাচনে আমরা যে প্রার্থী দিয়েছিলাম, সেই প্রার্থীকে আপন খুন করে দিয়ে নিজেদের প্রার্থীকে নির্বাচনে দাঁড় করিয়ে জয়ী করলেন। এইভাবে আপন ডিউয়েল ক্যান্ডিডেটকে ডিপ্রাইভ করলেন। আপনারা আপনাদের ক্ষমতাকে কুক্ষিগত কর জন্য নগর পালিকা বিল আসার আগেই নির্বাচন পর্বটা সেরে ফেললেন। আপনারা ইলেক কমিশনকে দিয়ে রাজি করিয়ে তড়িঘড়ি নির্বাচন করে দিলেন, একটু ধৈর্য্য ধরতে পারলেন ন কেন গত মাসেও তো বিধানসভা চলেছিল ১৪ই এপ্রিল পর্যন্ত, তখন কেন বিলটা আন পারলেন না? এই বিল তো আজকে কেন্দ্রে আসেনি, রাজীব গান্ধীর আমল থেকেই চল সুতরাং হঠাৎ করে আইন হয় নি। নরসিমা রাওয়ের আমলেও এটা কার্যকর হয়েছে, সেখা হঠাৎ করে এখানে কেন সিদ্ধান্ত নিতে দেরি হল বুঝতে পারলাম না। আসলে আপন একটা রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে এটা করেছেন, আপনারা বিধানসভা চলাকালীন ১৪ এপ্রিল মাসে এই বিলটা আনতে পারলেন না।

নুতন আইন ১লা জুলাই থেকে আপনার নোটিফাইড এলাকা থাকবে না। আপ অস্বীকার করতে পারেন, আপনার মন্ত্রিত্বে এখনও ১০টি নোটিফাইড এলাকা রয়েছে, ১০ নোটিফাইড এলাকায় আপনি সেখানে এখনও নির্বাচন করতে পারেননি। কেন সেখানে আপনা মনোনীত কমিটি থাকবে? আপনারা যেগুলি করতে বাধ্য হচ্ছেন সেটা হচ্ছে কেন্দ্রীয় সরকারে

চাপে, কেন্দ্রীয় সরকার সারা ভারতবর্ষে যে নগরপালিকা বিল আনছেন কন্সটিটিউশনালি আপনি সেটা মানতে বাধ্য, তার মধ্যেও আপনি ফাঁক খুজছেন কি ভাবে ম্যানিপুলেট করা যায়। এই যে ওয়ার্ড ডি-লিমিটেশন হবে সেখানেও আপনারা দলবাজি করেছেন। আপনি নিজে বলুন তো এই কলকাতা শহরের মধ্যে ১০০টি পৌরসভার ওয়ার্ড হচ্ছে ২২টি বিধানসভা কেন্দ্রের মধ্যে। এক একটি বিধানসভার কেন্দ্রে ওয়ার্ডের সংখ্যা কোথাও ৩, কোথাও ৪, কোথাও ১৪ এই রকম ভাবে রয়েছে। যাদবপুরের দিকে বেহালার দিকে একটা বিধানসভা কেন্দ্রের মধ্যে ১৪টি ওয়ার্ড আছে, যেহেতু সেখানে আপনারা স্ট্রং বেশি। যেখানে আপনারা হেরে যাবেন সেখানে আপনারা ওয়ার্ড কমিয়ে দিলেন। এখন দেখা যাচ্ছে কোথাও একটা কেন্দ্রে ২০টি ওয়ার্ড, কোথাও ৩০, কোথাও ৫ এই ভাবে আপনারা করেছেন। 'আপনারা এইটা করার আগে একবারও অপোজিশন পার্টির সঙ্গে আলোচনা করার প্রয়োজনীয়তা অনুভব করেননি। আপনারা বোরো কমিটি করেছিলেন, সেই বোরো কমিটি করার সময় বললেন সিরিয়ালি থাকবে, তার পরে বললেন এইটা কনসিকুইটিভ ওয়ার্ড নিয়ে হবে। তার পরে বললেন মেয়র ইন কাউন্সিল এর ভোট দেওয়ার অধিকার থাকবে, বোরো কমিটির চেয়ারম্যান হবে, সব সময় দেখা যাচ্ছে আপনারা আইন করছেন আপনাদের দলের স্বার্থে, যেখানে দেখছেন দলের স্বার্থ রক্ষা হবে, সেখানে সেই রকম আইন করছেন, আইন তৈরি করার পরে যখন দেখেন সেটা আপনাদের কাজে লাগছে না তখন সেটাকে আবার পরিবর্তন করেন। আপনাদের এই দৃষ্টিভঙ্গির পরিবর্তন হওয়া দরকার। এখানে সুদীপবাবু আমার আগে অনেকগুলি বিষয়ে বলেছেন, তিনি বলেছেন স্টেট ইলেকশন কমিশনের এমন একজন লোককে দায়িত্ব দেওয়া হয়েছে, যে ব্যক্তি নিরপেক্ষ থাকতে পারে না, সেই তরুণ দত্তকে দায়িত্ব দেওয়া হয়েছে, তরুণ দত্ত ছাড়া যেন আর কোনও অফিসার নেই, যিনি সাঁই বাড়ির হত্যাকান্ডের সঙ্গে যুক্ত, যার নামে বহু সমালোচনা হয়েছে, সেই ব্যক্তিকে, রিটায়ারের পর আপনারা তাকে ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশনের চেয়ারম্যান করলেন, কারণ এই ব্যক্তি আপনাদেরকে বংশবদ সার্ভিস দিচ্ছে। আপনারা কেন্দ্রে বলেছিলেন সুপ্রীম কোর্টের বিচারপতিকে দিয়ে ঠিক করতে হবে, বা সুপ্রীম কোর্টের বিচারপতির সঙ্গে আলোচনা করতে হবে কাকে চীফ ইলেকশন কমিশনে অ্যাপয়েন্টমেন্ট দিতে হবে। আপনারা পার্লামেন্টে গিয়ে বলছেন ইলেকশন কমিশনার নিয়োগ করতে হবে সুপ্রীম কোর্টের সঙ্গে কথা বলে। সেখানে আপনারা বিরোধী দলের সঙ্গে কথা বলার কথা বলেননি, কারণ বি.জে.পি. হল সেখানে বৃহত্তর বি.জে.পি. দল, সেইজন্য সুপ্রীম কোর্টের সঙ্গে আপনারা কথা বলার কথা বলেছেন। আপনারা কেন এখানে সেই পথে যেতে পারছেন না, আপনারা কেন বিরোধী দলের সঙ্গে কথা বললেন না, কেন আপনারা এখানে হাইকোর্টের সঙ্গে কথা বললেন না, যে কথাটা দিল্লিতে বলেছেন সেটা আপনারা এখানে কেন বলছেন না। আপনারা যে বিলগুলি এনেছেন সেইগুলি রাজনৈতিক স্বার্থে এনেছেন। পরিশেষে বলি কলকাতা কর্পোরেশনের যে বিল এনেছেন এটা তুলে নিন, এই বিলটা আমরা বিরোধিতা করছি, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[3-35—3-45 p.m.]

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মিউনিসিপ্যালিটি এবং কর্পোরেশন সম্পর্কে যে বিলগুলো এসেছে তাকে সমর্থন করে আমি দু-একটা বিষয় এখানে বলতে চাই বিরোধীদলের বন্ধুরা এখানে পানীয় জল সম্পর্কে অনেক সমালোচনা করেছেন। আমি তাদের একটু বলব মাদ্রাজ, বোম্বে এবং দিল্লিতে পানীয় জলের অবস্থাটা কি? দিল্লি শহরেও পানীয় জলের অভাব আছে। সেখানকার যারা সাংসদ এবং আমরা যারা সেখানে যাতায়াত করি আমরা নিজেরা সেই অভাবটা হাড়ে হাড়ে টের পাই। কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন, বিশেষত বর্তমান সরকারের নেতৃত্বে বিশুদ্ধ পানীয় জল নাগরিকদের কাছে পৌঁছে দেবার সমস্ত রকম প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। আমি চ্যালেঞ্জ করে বলতে পারি ভারতবর্ষের মধ্যে আমাদের এখানকার অবস্থা অনেক, অনেক ভালো। আমাদের বর্তমান সরকার কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশনে জলকর বসুক এটা কখনও চাননি। কিন্তু কেন্দ্রীয় সরকারের IMF-এর কাছ থেকে যে লোন নিয়েছে এবং তার যে সুদ, তারজন্য কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে বাধ্য করেছে এই কর বসানোর জন্য। স্বাভাবিকভাবে জলকরের যে ব্যবস্থা সরকার করেছেন তা আমরা মনেপ্রাণে না চাইলেও কেন্দ্রীয় সরকারের বিদেশি লোনের ফলে আজকে এই পরিস্থিতির উদ্ভব হয়েছে। আমি বিরোধী বন্ধুদের বলব এটা একটু গভীরভাবে দেখার জন্য। এই জলকরের ব্যাপারে সমর্থন করতে গিয়ে আমি একটা ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করতে চাই, শহর কলকাতার অনেক অনেক বাড়ির মালিক এসে বলেন ফেরুল পরিষ্কার করা দরকার, আমার জলের প্রেসার কমে গেছে। যেখানে ২০ থেকে ২৫ ফিট প্রেসার হওয়া দরকার সেখানে ১৬ থেকে ১৮ ফিট প্রেসার হচ্ছে। সুতরাং কর্পোরেশনের রাস্তা খুঁড়ে সেই ফেরুল পরিষ্কার করতে হয়। কিন্তু তারজন্য কর্পোরেশন কোনও চার্জ নেয় না। সেই রাস্তাকে রেস্টোর করার খরচ কর্পোরেশন বা সরকারকে বহন করতে হয়। স্বাভাবিকভাবেই আমরা মনে করি ফেরুল পরিষ্কার করার জন্য যখন রাস্তা কাটা হয় তখন তার জন্য একটা চার্জ নেওয়া দরকার। মিউনিসিপ্যালিটি এলাকায় পানীয় জলের যে সমস্যা আছে সেগুলোকে দূর করার চেষ্টা করা হচ্ছে এবং বস্তি এলাকায় ফেরুলের যে হাইট রাখা হয়েছে তার উপর কিন্তু ট্যাক্স ধার্য হচ্ছে না—যে বিল এসেছে সেখানে কিন্তু এটা উল্লিখিত হচ্ছে না। একটা বিষয় আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব যেমন তেতলা বাড়ির ৬০০ গ্যালন জল এবং চারতলা বাড়ির ৮০০ গ্যালন জল রাখতে পারবে। ১৯৮০ সালে ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন অ্যাক্ট হওয়ার আগে যে সব বাড়ি আছে, তারা তাদের ইচ্ছামতো ফেরুলের সাইজ বড় করে নিয়ে জল স্টোর করেন, এর জন্য তারা কিন্তু কোনও ট্যাক্স দেননা। স্বাভাবিকভাবে সেটাও তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি এই বিষয়ে যেন চিন্তা করেন। সঙ্গে সঙ্গে বন্ধু সদস্য ওয়ার্ড কমিটি সম্পর্কে বলেছেন, নিশ্চয়ই একজন জন প্রতিনিধি কলকাতা শহর বা হাওড়া শহরের মিউনিসিপ্যাল কর্পোরেশনের একজন প্রতিনিধি তার নির্বাচনী এলাকায় প্রচুর সমস্যা আছে এবং সেখানকার ডেভেলপমেন্ট, ইমপ্রুভমেন্ট করার জন্য মোর ডেমক্রেটিক অর্থাৎ গণতান্ত্রিক

পদ্ধতিতে ওয়ার্ড কমিটি করার প্রস্তাব দেওয়া হয়েছে। এখানে কোনও রাজনৈতিক দলের কথা উল্লেখ করা হয়নি। কিন্তু আমাদের বন্ধু না মরেই ভূত হয়ে যাচ্ছেন। কারণ সেখানকার সদস্য, সেই ওয়ার্ডের যারা সাধারণ নাগরিক এবং সমাজের দায় দায়িত্ব সম্পর্কে বা সামাজিক কাজে যারা এগিয়ে আসেন, যেমন ডাক্তার, ইঞ্জিনিয়ার, সাহিত্যিক সোশ্যাল ওয়ার্কাররা আছেন, তাদের নিয়ে ওয়ার্ড কমিটি করে যাতে এক একটা শহরের সমস্যা, তার ওয়ার্ড কাউন্সিলারের সঙ্গে আলোচনা করে কী করা যায়, সেই সিদ্ধান্ত গ্রহণ করতে পারেন, তাকে কার্যকর করার ব্যবস্থা করতে পারেন। দ্বিতীয় হচ্ছে আমার বন্ধু বলেছেন মেম্বার, এম.আই.সি. তাদের ভোট দেবার অধিকার আছে বরো কমিটিতে। তাদের কোনও অধিকার নেই। তারা ভোট দিতে পারেন না। এই কথাটা উনি না জেনে বলেছেন এবং এখানে মেম্বার ইন এম.আই.সি., তারা নিজেদের ভোটের যে রাইট সেটা কিন্তু মেম্বার এম.আই.সি. হবার পর তারা আর বরো কমিটিতে থাকে না। তৃতীয় হচ্ছে বরো কমিটি এমন একটা দৃষ্টান্ত বিশেষত ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন সম্পর্কে বলতে চাই, প্রত্যেকটা বরো কমিটির সদস্য তাতে আমাদের বিরোধী বন্ধুদের যারা সহকর্মী তাদের মধ্যে থেকে অনেক বরো কমিটির চেয়ারম্যান আছেন, আমাদেরও আমরা যারা ক্ষমতাসীন, আমাদের মধ্যে থেকেও বরো কমিটির চেয়ারম্যান আছেন। কিন্তু প্রত্যেকটা বরো কমিটি কলকাতা শহরের ডেভেলপমেন্ট, ইমপ্রুভমেন্ট এবং মেন্টিনেন্সের কাজের জন্য প্রত্যেকটা বরো কমিটিতে মেম্বার, এম.আই.সি., একেবারে সমানভাবে বরাদ্দ করেন, কোনওরকম বৈষম্য নেই। এই কথা চ্যালেঞ্জ করে বলতে পারি। ওরা অভিযোগ করার জন্যই অভিযোগ করেন। আসলে দেখা উচিত যে বরো কমিটিকে কীভাবে মেম্বার এম.আই.সি. বছরে বরাদ্দ করে। সেখানে ইকুয়ালি ডিস্ট্রিবিউশন হয়। শুধু তাই নয়, মেম্বার এম.আই.সি.'র কাছে বরো কমিটির সিদ্ধান্ত অনুসারে সেখানকার রাস্তা স্যুয়োরেজ, ড্রেনেজ, জলের ব্যাপার এবং অন্যান্য কাজগুলি করার জন্য যে সব প্রস্তাব যায় মেম্বার, এম.আই.সি. তাকে সহানুভূতি সহকারে বিবেচনা করে সেখানে অর্থ বরাদ্দ করেন। স্বাভাবিকভাবে আমি বিরোধী বন্ধুদের যে বিরোধিতা, তাকে খন্ডন করে এখানে যে প্রস্তাব এসেছে, মিউনিসিপ্যাল কর্পোরেশনের বিভিন্ন বিল তাকে সমর্থন জানিয়ে এবং আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-45—3-55 p.m.]

**শ্রী অতীশচন্দ্র সিংহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌরমন্ত্রী আমাদের সামনে ৬-টি বিল উত্থাপিত করেছেন। আমি মূলত 'দি ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল ইলেকশন বিল, ১৯৯৪-এর মধ্যেই আমার বক্তব্য সীমাবদ্ধ রাখব। কিন্তু তার আগে 'দি ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন (সেকেন্ড অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৪' সম্বন্ধে—বিশেষ করে কলকাতায় সরকার যে জল কর চালু করার কথা ভাবছেন সে সম্বন্ধে দু' একটা কথা বলতে চাই। আমাদের দলের সদস্যরা অবশ্য ইতিমধ্যে এর বিরুদ্ধে আমাদের বক্তব্য উপস্থাপিত করেছেন। তাঁদের সঙ্গে আমি সম্পূর্ণ সহমত পোষণ করছি। আমি আশা করছি সরকার তাঁদের ঐ প্রস্তাবটি

প্রত্যাহার করে নেবেন। কারণ, আমরা সকলেই জানি—আমরা যারা কলকাতায় থাকি বা কলকাতার সঙ্গে পরিচিত—যে, কর্পোরেশনের তরফ থেকে যে জল সরবরাহ করা হয় ক্রমশই তার কোয়ালিটি এবং কোয়ানটিটি কমে যাচ্ছে। আগে ১/৪" ফেরুল দিয়ে প্রচুর জল পাওয়া যেত। এখন ৩/৪" বা ১/২" ফেরুল না দিলে জল পাওয়া যায় না। এবং জলের কোয়ালিটি অত্যন্ত খারাপ হয়ে গেছে। এমন অবস্থা হয়েছে কলকাতা শহরে যাদের একটু সংস্থান আছে তারা আর কলকাতা কর্পোরেশনের জল সরাসরি খায় না। হয় ফিল্টারের মাধ্যমে শোধন করে, না হয় সিদ্ধ করে বা ফুটিয়ে নিয়ে খায়। এর থেকেই বোঝা যাচ্ছে জলের ওপর সরকার যে কর বসাবার প্রস্তাব এনেছেন সেটা কত নিন্দনীয়। এর সাথে সাথে আমি আশা করব কলকাতা কর্পোরেশনের জলের এই যে অবস্থা হয়েছে এদিকে বামফ্রন্ট মন্ত্রিসভা, বিশেষ করে পৌর মন্ত্রী মহাশয় যথেষ্ট নজর দেবেন যাতে আগামী দিনে কলকাতার জনসংখ্যা যেভাবে হুহু করে বাড়ছে তাতে কলকাতার মানুষ বড় রকমের বিপদের মধ্যে না পড়ে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এরপর আমি বলতে চাই সংবিধানের ৭৪-তম অ্যামেন্ডমেন্টের মধ্যে একটা প্রভিসন হচ্ছে—চেয়ার-পারসন ইন দি মিউনিসিপ্যালিটিস, তাদের জন্য আসন সংরক্ষিত হবে। অর্থাৎ মেয়েদের জন্য, শিডিউল্ড কাস্টদের জন্য, শিডিউল্ড ট্রাইবসদের জন্য, চেয়ার-পারসন্সদের জন্য—ইন দি ম্যানার অফ এ লেজিসলেচার অফ এ স্টেট মে ডিসাইড—আমি এই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাব যে, তিনি এই বিলের মধ্যে এ ব্যাপারে একটা প্রভিসন এনেছেন, যাতে পরিষ্কার করে বলেছেন, যে মেয়েরা নির্বাচিত হবেন তাঁরা কম করে ৫০% অব দি টোট্যাল মেম্বারস যদি ইলেকটেড না হন তাহলে সেই মহিলা মেম্বারদের মধ্যে থেকে চেয়ার-পার্সন করা হবে না। অনুরূপভাবে এস.সি. এবং এস.টি.-দের ব্যাপারে তিনি একটা আইন এনেছেন, এটাও আমি মনে করি খুবই যুক্তি সঙ্গত হয়েছে। এর আগে আমরা পঞ্চায়েত আইন সংশোধনের সময় পঞ্চায়েত বিলেও এই ধরনের একটা জিনিস আনতে পঞ্চায়েত মন্ত্রীকে বলেছিলাম। ৭৩-তম সংবিধান সংশোধনের মধ্যে দিয়ে নির্ধারিত করে দেওয়া হয়েছে—কিছু প্রধান পদ এস.সি.-দের জন্য, এস.টি.-দের জন্য এবং মহিলাদের জন্য সংরিক্ষত রাখতে হবে অ্যাজ দি স্টেট গভর্নমেন্ট মে ডিসাইড। কিন্তু দুঃখের বিষয় পঞ্চায়েত মন্ত্রীর কাছে এ বিষয়ে বারবার উল্লেখ করা সত্ত্বেও তিনি এ বিষয়টির প্রতি মনোযোগ দেন নি। তিনি এ বিষয়ে যে উত্তর দিয়েছিলেন তা খুবই ভাসা ভাসা। আমি আশা করব মাননীয় পৌর মন্ত্রীর বিলের থেকে দৃষ্টান্ত গ্রহণ করে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী আগামী দিনে পঞ্চায়েত আইন সংশোধন করার জন্য সচেষ্ট হবেন। তৃতীয় কথা হচ্ছে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নতুন আইনে পপুলেশনের বেসিসে পাঁচ ধরনের মিউনিসিপ্যালিটির কথা বলা হয়েছে—এ.বি.সি. ডি.ই করে করা হচ্ছে। এতে দেখা যাচ্ছে সব চেয়ে কম ১৫ জন মেম্বারের মিউনিসিপ্যালিটি গঠিত হবে ২০ হাজার পপুলেশন নিয়ে। এবং ২ লক্ষ পপুলেশনের ক্ষেত্রে ৩৫-টি ওয়ার্ডস হবে। এর ফলে আমি দেখছি বিভিন্ন মিউনিসিপ্যালিটিতে প্রচুর ওয়ার্ডস বাড়াবার স্কোপ পাওয়া যাবে। আমার নিজের কান্দি মিউনিসিপ্যালিটিতে ১৩-টা ওয়ার্ডস আছে। এখন দেখছি পপুলেশন অনুযায়ী সে গ্রুপ 'ডি'-তে পড়বে। ফলে সেখানে ২০-টা

পর্যন্ত ওয়ার্ডস হতে পারবে। আগামী দিনে যেভাবে ইলেকশন হবে তাতে ওয়ান থার্ড রিজার্ভড ফর দি ওমেন এবং শিডিউল্ড কাস্টদের জন্যও রিজার্ভেশন থাকবে। এই সব হওয়ার ফলে ইলেকশনের ক্ষেত্রে অনেক অসুবিধার সৃষ্টি হবার সম্ভাবনা থেকে যাচ্ছে। অবশ্য সেদিক দিয়ে ওয়ার্ডস বাড়লে অসুবিধা দূর হতে পারবে। সেই হিসাবে আমরা আমাদের মিউনিসিপ্যালিটির তরফ থেকে ইতিমধ্যেই প্রস্তাব দিয়েছি যে, ওয়ার্ডস বাড়াবার ব্যবস্থা করা হোক। আমি আশা করব মন্ত্রী মহাশয় উত্তর দেবার সময় এ সম্পর্কে নির্দিষ্টভাবে আমাদের জানাবেন। কেন না, আগামী ২৭শে মে, ১৯৯৫'র মধ্যে মিউনিসিপ্যালিটিগুলির নির্বাচন করতে হবে। মাঝে কাগজে দেখলাম, এ বছরের শেষের দিকেও নির্বাচন হতে পারে। জানি না কখন হবে! সুতরাং যারা মিউনিসিপ্যাল ওয়ার্ড বাড়াতে চায়—এই আইনের মধ্যে বাড়াবার স্কোপ আছে—যারা প্রস্তাব দিচ্ছে সেই ওয়ার্ডগুলি কিভাবে বাড়বে, কতদিনের মধ্যে নিষ্পত্তি হবে সেটা মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইব। দ্বিতীয় বক্তব্য রাখতে চাই, সেটা হচ্ছে, নেহেরু রোজগার যোজনা সম্বন্ধে। এ ব্যাপারে আমাদের অভিজ্ঞতা খুব একটা ভাল নয়। এই জন্য বলছি, আপনারা জানেন, এই নিয়ে বিরাট চিন্তা-ভাবনা চলছে। কলকাতা এবং পার্শ্ববর্তী যে সমস্ত সি.এম.ডি.এ ভুক্ত মিউনিসিপ্যালিটিগুলি আছে তাদের জন্য মেগাসিটি প্রকল্পে ১৬০০ কোটি টাকা দেবার কথা ঠিক করেছেন। এর বাইরে ৭৪টি ছোট-খাট মিউনিসিপ্যালিটি আছে। এইসব মিউনিসিপ্যালিটিগুলি গ্রাম্য এলাকার মধ্যে। এগুলির অবস্থা অত্যন্ত করুণ। এর রাস্তাঘাট প্রায় ৫০ বছর আগে তৈরি হয়েছিল, সেইসব রাস্তার মেরামতের সংস্থান নেই। সেইসব মিউনিসিপ্যালিটিগুলির ইনকাম এত কম যে সেই ইনকাম থেকে রাস্তাঘাট মেরামত করা, জলের সংস্থান করা, সারা বছরের জন্য যে মিনিমাম অ্যামিনিটিজ দেওয়া দরকার তা তাদের পক্ষে দেওয়া সম্ভব হচ্ছে না। এইসব মিউনিসিপ্যালিটি নেহেরু রোজগার যোজনার টাকার উপর নির্ভরশীল। আমি দেখেছি, এই নেহেরু রোজগার যোজনার টাকা যেভাবে অ্যালটমেন্ট করা দরকার রাজ্য সরকার তা কিন্তু করছেন না। অবশ্য অ্যাপ্রোপিয়েশন বিলে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় সেদিন বললেন মিউনিসিপ্যাল ডিপার্টমেন্টকে সমস্ত টাকা দিয়ে দিয়েছেন। আমার কাছে যে খবর তাতে পরিসংখ্যান দিয়ে বলছি, মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দেবেন—১৯৯১-৯২ সালে সেন্টার রিলিজড করেছিল ২ কোটি ৫ লক্ষ টাকা এই খাতে। কিন্তু রাজ্য সরকার কিছু দেয়নি। যেখানে সেন্টারের ৮০ পারসেন্ট টাকা দেবার কথা এবং স্টেটের ২০ পারসেন্ট টাকা দেবার কথা, সেক্ষেত্রে রাজ্য সরকার কোনও টাকা দেয়নি। স্টেট থেকে ১৯৯১-৯২ সালে নেহেরু রোজগার যোজনায় কোনও টাকা রিলিজ করা হয়নি। কিন্তু কেন্দ্র ২.০৫ কোটি টাকা রিলিজ করেছিল। ১৯৯২-৯৩ সালে সেন্টার রিলিজ করেছে ১ কোটি ৩৬ লক্ষ টাকা আর স্টেট নিল। ১৯৯৩-৯৪ সালে কেন্দ্রীয় সরকার ইউটিলাইজেশন সার্টিফিকেট পেল না রাজ্য সরকারের কাছ থেকে। রাজ্য সরকার ইউটিলাইজেশন সার্টিফিকেট দিতে পারল না, সেইজন্য ১৯৯৩-৯৪ সালে কেন্দ্রীয় সরকার কোনও টাকা রিলিজ করেনি। স্টেট গভর্নমেন্ট গতবার তার আগের বার ১ কোটি টাকা রিলিজ করেছেন। এইভাবে আমরা দেখতে পাচ্ছি, নেহেরু রোজগার যোজনার খাতে যেটার উপর নির্ভরশীল ছোট-ছোট

মিউনিসিপ্যালিটিগুলি, এই টাকার মাধ্যমে বেঁচে থাকতে পারে, সেখানকার অধিবাসীদের ন্যূনত সুযোগ-সুবিধা দিতে পারে, সেখানে আমরা দেখছি, রাজ্যসরকার যেটুকু প্রোপরসোনেটে টাক দেবার কথা সেটাও দিচ্ছে না এবং ইউটিলাইজেশন সার্টিফিকেট না দেবার জন্য কেন্দ্রী সরকারের যে টাকা দেবার কথা সেটাও তারা দিচ্ছে না। এটা খুবই ক্ষোভের কথা। এ ব্যাপারে মন্ত্রী মহাশয় যথেষ্ট তৎপরতার সঙ্গে বিবেচনা করবেন এটা আমরা নিশ্চয়ই আশ করব। ৭৪টি মিউনিসিপ্যালিটির নির্বাচন হবে। আমরা জানি, এর আগে যে কটি মিউনিসিপ্যালিটির নির্বাচন হল তাতে মন্ত্রী মহাশয় ৭৪তম অ্যামেন্ডমেন্টকে ফাঁকি দিয়ে ইলেকশ করিয়ে নিলেন। এখন যে ৭৪টি মিউনিসিপ্যালিটিতে ইলেকশন হবে তার মধ্যে এখন ওয়ান থার্ড মেয়েদের জন্য সংরক্ষিত হবে। শিডিউল কাস্টস অ্যান্ড শিডিউল ট্রাইবদের পপুলেশনে আনুপাতিক হারে সিট দেবেন। কিন্তু বাস্তব অভিজ্ঞতায় আমি বলতে চাইছি, খুবই কমপ্লিকেটে ওয়ে। যেভাবে পঞ্চায়েতে সিট সিলেকশন হয়েছে মেয়েদের জন্য এবং শিডিউল কাস্টস অ্যা শিডিউল ট্রাইবদের জন্য সেটা অত্যন্ত কমপ্লিকেটেড ওয়ে। গ্রামের মানুষদের বোধগম্য হয়নি আমাকে নিজেকে ক্লাশ নিয়ে বুঝিয়ে দিতে হয়েছে কিভাবে এটা হয়েছে। তারপরেও তাদে মাথায় ঢোকেনি। এটা নিশ্চয়ই আপনি আপনার জবাবি ভাষণে বুঝিয়ে দেবেন। যদি আপ করার কারও থেকে থাকে এটা এস.সি অ্যান্ড এস.টি-র হওয়ার উচিত নয়, মহিলাদের জ হওয়া উচিত নয়—এটা তারা আপত্তি করে। একটা কথা বলে শেষ করব। সেটা হচ্চে

[3-55—4-05 p.m.]

আই.ডি.এস.এম.টি তে আরও বেশি করে মিউনিসিপ্যালিটি পশ্চিমবঙ্গে আরও বে মিউনিসিপ্যালিটিকে গ্রহণ করা যায় তার আমরা মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বিভিন্নভা আবেদন নিবেদন করে আসছি। মন্ত্রী মহাশয় নিশ্চয় বলতে পারবেন পশ্চিমব মিউনিসিপ্যালিটিগুলি আই.ডি.এস.এম.টির মধ্যে আনা যায় এই কথা বলে অন্যান্য ৫টি বি মোটামুটি যা এনেছেন মোর অর লেস কনসিকোয়েন্টলি সেগুলিকে সমর্থন করছি। সি.এস.টি বিলটিতে যে জল করের ব্যবস্থা করেছেন সেই বিলের সমস্ত রকম বিরোধিতা করে আমা বক্তব্য শেষ করছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী :** মাননীয় সভাপতি মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী অশোক ভট্টাচা মহাশয় আমাদের সামনে প্রায় ৬টি বিল উত্থাপন করেছেন এবং কি অবস্থার মধ্যে এই বি উত্থাপিত হচ্ছে তা আমাদের সকলের জানা আছে। আমাদের এখানে উল্লেখ করা হয়ে বিলের মধ্যে ১৯৩২ সালের বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট চালু হয়েছিল সেই বেঙ্গ মিউনিসিপ্যাল অ্যাক্ট তাকে উপযোগী করে যে অবস্থা আজকে চলছে তার উপযোগী ক এবং আমাদের এবারের যে ৭৪তম সংবিধান সংশোধন হয়েছে সেটাকেও রেখে সমস্ত বিষয়টি নিয়ে এখানে ইলেকশন বিলটি উত্থাপিত হয়েছে এবং ইতিমধ্যে আমরা দেখছি যে আমাদে বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা তাঁরা এই বিলের সম্পর্কে যেভাবে বিরোধিতা না করলে

কতকগুলি প্রশ্ন তোলবার চেষ্টা করেছেন এবং তাঁরা কেউ কেউ বিভিন্নভাবে কতকগুলি ত্রুটি চাপিয়ে দেওয়ার কথা বললেন। আবার সমর্থনের দিকও যে আছে সেটা তুলে ধরেছেন। এ কথা ঠিক যে বিলটা এসেছে তার ভিতরে যে অ্যামেন্ডমেন্ট সেটা ৭৪তম অ্যামেন্ডমেন্ট যে কথাগুলি বলবার চেষ্টা করেছে তাকে ইনকরপোরেট করা হয়েছে বিলের মধ্যে। যেখানে ভারতবর্ষের পার্লামেন্ট থেকে ৭৪তম অ্যামেন্ডমেন্টে যে জিনিসগুলি এসেছে সে ক্ষেত্রে আমাদের রাজ্য সরকারের কিছু করবার ভূমিকা নেই। খুব বেশি এগুলিকে কিভাবে জুড়ে নেওয়া যায় সেভাবে জুড়ে নিয়ে এই ইলেকশন বিল উত্থাপন করার চেষ্টা করা হয়েছে। সুতরাং এগুলি আমাদের আলোচ্য বিষয় নয়। এই বিষয়গুলিকে আমাদের ইনকরপোরেট করার দরকার নেই। কিন্তু কতকগুলি ক্ষেত্রে দোষারোপ করার চেষ্টা করা হচ্ছে। ডিলিমিটেশন অফ কনস্টিটিউয়েন্সির ক্ষেত্রে এখানে যা আছে তাতে বলা হচ্ছে বামফ্রন্ট সরকার এই ব্যাপারে সংকীর্ণতার পরিচয় দিচ্ছেন। কিছু উদাহরন জুড়ে বলবার চেষ্টা করা হয়েছে এটা তাঁরা বলছেন। ওঁরা নিজেরা যেরকমভাবে চলেছেন সে কথা মনে রেখে বলছেন। এখানে কিছু অসুবিধা হয়েছে বলছেন। এ কথা ঠিক যখন শাসন ক্ষমতায় ছিলেন তখন এ ধরনের ডিলিমিটেশন অফ কনস্টিটিউয়েনসিজ বহু জায়গায় হয়েছে। সেক্ষেত্রে বামপন্থীরা জিততে পারেন এইরকম সব এলাকা টুকরো টুকরো করে দেওয়ার উদাহরন অনেক আছে—তুলে লাভ নেই। এখন নির্বাচনে অংশ গ্রহণ করছেন এবং জিতেও যাচ্ছেন। এই ডি-লিমিটেশন অফ কনস্টিটিউয়েনসিজ সম্পর্কে যে যে প্রশ্ন তাঁদের আছে যথেষ্ট প্রশ্ন তুলেছেন বিশেষ বিশেষ ওয়ার্ড সম্পর্কে পরবর্তী সময়ে সেই ওয়ার্ড যদি বিরুদ্ধে যায় সেই যুক্তি আনতে এই ধরনের সংকীর্ণতার কথা বলেছেন। নির্বাচনে সুবিধা করতে না পেরেন ওয়ার্ডগুলি ভাগ করার ব্যবস্থা করা হয়— এটা বামফ্রন্টের রীতি বলে চালাবার চেষ্টা করা হয়েছে। আমি এগুলির সম্পূর্ণ বিরোধিতা করছি। এই ধরনের কোনও নজির প্রমাণ করা যাবে না। এখানে যে বিলটি আনা হয়েছে এটার সম্বন্ধে যে বিষয়গুলি উপস্থিত করা হয়েছে সেগুলি আমাদের পক্ষে অভিনন্দনযোগ্য। একই বিল পঞ্চায়েতের ক্ষেত্রে দেখেছি। মিউনিসিপ্যালিটিতেও দেখব। মহিলাদের প্রপরশনেট রিপ্রেজেনটেশন দেওয়া হচ্ছে ৩০ ভাগ, এবং এস.সি.এস.টি দের প্রপরশনেট রিপ্রেজেনটেশন দেওয়া হচ্ছে এবং শহরাঞ্চলে এই ঘটনা ঘটলে যথেষ্ট গৌরবের দিক হবে। আনন্দের দিক হবে। আজেই বিলে যে কথাগুলি বলা হয়েছে তার ফল ভাল। এই ভাল অনেক ক্ষেত্রে বর্ডার ডেমোক্রেসির উদাহরণ যা আছে সেই উদাহরণ এসে উপস্থিত হবে।

এরসঙ্গে আরও যে কয়েকটি বিল এসেছে তাতে কতগুলো নতুন কর্পোরেশন যা করা হয়েছে পশ্চিমবঙ্গে তার জন্যই সেগুলো আনা হয়েছে এবং এটা সময়োপযোগী। আনাটা প্রয়োজন ছিল। দুর্গাপুর নোটিফায়েড এরিয়া হিসাবে দীর্ঘদিন ছিল। সেই দুর্গাপুরকে নোটিফায়েড এরিয়া থেকে কর্পোরেশনে উন্নীত করবার জন্য বিল এনেছেন। এটা করে তিনি দুঃসাহসের পরিচয়ই দিয়েছেন। এই বিলগুলির মাধ্যমে আজকে দুর্গাপুর, আসানসোল, শিলিগুড়ি কর্পোরেশনকে ক্যালকাটা কর্পোরেশনের আদলে গড়ে তোলার প্রয়াস নেওয়া হয়েছে! আমি

নিশ্চয়ই মনে করি, ঐ শহরগুলোতে প্রচুর মানুষের বসবাস এবং আজকে তাদের আরও উন্নততর সুযোগ-সুবিধা দেবার ব্যবস্থা হয়েছে। সেখানকার রাস্তাঘাট, পানীয় জল, পয়ঃপ্রণালী ইত্যাদির ক্ষেত্রে যাতে বিধি-ব্যবস্থা গ্রহণ করা যায় তারই প্রয়োজনে আজকে এই সরকার প্রয়াসী হয়েছেন এবং সেটা করে দূরদর্শিতার পরিচয় রেখেছেন। কিন্তু ওঁরা কোনওদিন এই বিষয়গুলো ভেবেছিলেন বলে তো মনে হয় না, কারণ একটা বড় শহর দীর্ঘদিনের এবং সেখানে ১০ লক্ষের মতো লোক বাস করেন দীর্ঘদিন ধরে। কাজেই আসানসোলকে কর্পোরেশন করবার ব্যাপারে পদক্ষেপ তো ওঁরা আগেই নিতে পারতেন। কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর আসানসোলসহ দুর্গাপুর এবং শিলিগুড়িকেও কর্পোরেশনের আওতায় নিয়ে আসার ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। আজকে তারই জন্য ওখানকার মানুষ উৎসাহ নিয়ে নির্বাচনে অংশগ্রহণ করেছেন এবং বামফ্রন্টকে জয়যুক্ত করেছেন। এই বিলের মাধ্যমে আজকে তাদের সিভিল সার্ভিস দেবার ব্যবস্থা করা হবে। রাজ্য সরকার অত্যন্ত দূরদর্শিতার সঙ্গে কাজটা করেছেন, সুতরাং এই প্রয়াসকে নিঃসন্দেহে সমর্থন জানাব। এখানে জলের উপর ট্যাক্স সম্বন্ধে কিছু কথা বলা হয়েছে। বলা হয়েছে, এটা অত্যন্ত খারাপ কাজ। কিন্তু আমি স্মরণ করিয়ে দিতে চাই, আমরা যে সর্বদলীয় প্রতিনিধি দল কলকাতার জন্য টাকা চাইতে দিল্লি গিয়েছিলাম তাতে অন্যান্যদের সঙ্গে ওরাও গিয়েছিলেন। সেখানে কংগ্রেস দলের নেতা এবং প্রভাবশালী মন্ত্রী তৎসহ প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যান প্রণব মুখার্জির সঙ্গে আমরা মিট করেছিলাম। সেখানে তিনি আমাদের ভর্ৎসনার সুরে বলেছিলেন, 'ক্যালকাটা কর্পোরেশনের মেয়র কর্পোরেশনকে আজকে কেন রিসোর্সফুল করতে পারছেন না? লায়াবিলিটি কমাতে রেভিনিউ বাড়াবার কথা চিন্তা করতে হবে। এটা না করলে কেন টাকা দেবো আপনাদের? কলকাতার মানুষদের জল সরবরাহ করবেন, সেক্ষেত্রে জলের ট্যাক্স নেবেন না কেন? আপনারা জলের জন্য টাকা নেবার ব্যবস্থা করুন, নিশ্চয়ই আপনাদের টাকা দেবো। আমরা কলকাতার জন্য ১০০ কোটি টাকার দাবি নিয়ে তাঁর কাছে গিয়েছিলাম। আমাদের দলে কংগ্রেস প্রতিনিধিরাও ছিলেন। সেখানে প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যান তথা ওদেরই নেতা বলেছিলেন যে, কলকাতা কর্পোরেশনকে এই পথে যেতে হবে। আমরা জানি, কলকাতা কর্পোরেশনের প্রধান অন্তরায় হচ্ছে দারিদ্র এবং তারই জন্য রাস্তাঘাট, পয়ঃপ্রণালী ইত্যাদির কাজ ঠিকমতো তারা করতে পারেন না। এক্ষেত্রে যা করা হয় সেটা প্রয়োজনের তুলনায় কম।

[4-05—4-15 p.m.]

জল একটা বড় জায়গায় যেখান থেকে টাকা তোলা যায়। আমাদের মেয়র বলেছিলেন আমরা অন্যভাবে চেষ্টা করছি। বড় বড় বাড়ি এবং হোটেল যে সমস্ত আছে তার যে ফেরুল, সেই ফেরুলের ডায়ামিটারের মাপ নিয়ে তারা যে পরিমাণ জল ব্যবহার করছে বা নেয় তার উপর একটা ট্যাক্স ধার্য করছি প্রথমে বা পরে একটা ধার্য করব। ওনারা বললেন তা হবে না। প্রতিটি বাড়িতে বসাতে হবে। প্রয়োজনে মিটার বসাতে হবে। বম্বে করেছে, দিল্লি করেছে, আপনারা করবেন না কেন। আপনাদেরও মিটার বসিয়ে করতে হবে। আমরা বলেছিলাম দিল্লি

ঘে জলের অনেক দাম, সেখানে জল অনেক কষ্টে পেতে হয়। আমাদের জল সেইভাবে ষ্টে পেতে হয় না। গঙ্গা বয়ে যাচ্ছে, যদি সাফিশিয়েন্ট ওয়াটার ওয়ার্কস করা যায় তাহলে কানও অসুবিধা থাকে না। তাছাড়া এখানে সাফিশিয়েন্ট রেন ওয়াটার পাওয়া যায়, তাকে রজার্ভ করার সোর্স আছে। এই ক্ষেত্রে দিল্লিতে স্কোপ অনেক কম, সেখানে ওয়াটার লেভেলের শ্ন আছে এবং অন্যান্য অনেক প্রশ্ন আছে। সেই জন্য সেখানে পানীয় জল তৈরি করতে নেক বেশি খরচ পড়ে। তুলনামূলকভাবে বলা যায় দিল্লির চেয়ে এখানে পানীয় জল াওয়ার ক্ষেত্রে খরচা অনেক কম। এখানকার নাগরিকরা যদি এই প্রশ্ন তোলে এখানে কেন ইভাবে জল কর বসানো হবে। তারা যদি এই প্রশ্ন তোলে জলের উপর ট্যাক্স বসিয়ে কৃতপক্ষে তাদের সঙ্গে ব্যবসা করা হচ্ছে। এই সমস্ত কথা আমরা বলেছিলাম। সেইজন্য ামরা বলেছিলাম যে সমস্ত বড় বড় হোটেল হচ্ছে, মালটিস্টোরেড বিল্ডিংস হচ্ছে, হায়ার ারচেজ করছে যারা, তারা ট্যাক্স দেবে। সেখানে মেয়র এই কথা বলার চেষ্টা করেছে। কিন্তু রা চাপ দিয়ে বলছেন সাধারণভাবে করতে হবে এবং সব জায়গায় করতে হবে। সুতরাং াপে পড়ে আমাদের এটা মেনে নিতে হবে। আপনারা এখানে অশোকবাবুর উপর সমস্ত য়ভার চাপিয়ে দিয়ে তাকে গালি দিচ্ছেন কেন? এটা তো করলে হবে না, আপনাদেরও ায়িত্ব নিতে হবে। কেন এই কাজ করতে হল? এটা কি তিনি ইচ্ছা করে করেছেন? মাননীয় স্ত্রী মহাশয় বোঝেন যে যে অংশের উপর চাপ পড়বে সেই সেই মানুষের প্রতিনিধিত্ব ামরাও করি, তারা আমাদের ভোট দেয়, তারা আমাদের সঙ্গে থাকে, তারা সমস্ত ক্ষেত্রে ামাদের সঙ্গে হাতে হাত মিলিয়ে, কাঁধে কাঁধ মিলিয়ে কাজ করেন। ওনারা যে নীতি গ্রহণ রেছেন সেটা আমাদের ঘাড়ে চাপিয়ে দিচ্ছেন। তার ফলেই এটা হয়েছে। আপনারা সাপ হয়ে ামড়াবেন আর ওঝা হয়ে ঝাড়বেন? এই জিনিস চলতে পারে না। আপনারা অ্যাসেম্বলিতে সে ভাল মানুষের মতো কথা বলবেন আর কেন্দ্রে গিয়ে বিরোধিতা করবেন এই জিনিস ঠক নয়। কলকাতা শহরে রাস্তায় দোকানে দোকানে গাদা গাদা ছাই ফেলছে, ডিমের খোসা ফলছে, হেয়ার কাটারের দোকান থেকে চুল ফেলছে। এখান থেকে একটা সামান্য ট্যাক্স লতে গিয়েছিলাম। আপনারা বিরোধিতা করেছেন। যারা এই ট্যাক্সের বিরোধিতা করেছিল াপনারা তাদের ইন্ধন যুগিয়েছেন। আপনারা ছাইয়ের উপর ট্যাক্স বসাতে দেন নি। সারা পৃথিবীতে দেখান তো এইরকম কোনও শহর আছে কিনা যেখানে দোকান থেকে রাস্তায় াস্তায় গাদা গাদা ছাই ফেলছে, ডিমের খোসা ফেলছে, চুল কাটার দোকান থেকে চুল ফলছে? তারা একটা পয়সা ট্যাক্স দেবে না অথচ শত শত টাকা আয় করে যাবেন? াপনারা সেখানে ট্যাক্স বসাতে দেন নি, আপনারা তাদের আন্দোলনকে সমর্থন জানিয়েছিলেন। াপনারা কলকাতা কর্পোরেশনকে প্যারালাইজড করে দিয়েছিলেন। তাই আমি বলতে চাই এইভাবে চালানো যাবে না। আসুন আমরা সকলে মিলে ভাবি। কলকাতা শহরের সমস্যা দিনের পর দিন বাড়ছে, শত শত লোক এখানে আসছে। এখানে কোটির উপর জনসংখ্যা ছড়িয়ে গেছে। এই কলকাতার সমস্যা শুধু বামপন্থীদের সমস্যা নয়, কমিউনিস্ট পার্টির সমস্যা নয়, কংগ্রেসের সমস্যা নয়, অসংখ্য নাগরিকের সমস্যা। সমস্ত পৌরসভাগুলির সমস্যা সমাধানে

এই সরকার যে দৃষ্টিভঙ্গি নিয়েছে সেটাতে আপনারা সহায়তা দান করুন। তাতে আপনাদের জনগণ আশীর্বাদ করবে। আপনারা অনেক অভিশাপ কুড়িয়েছেন, আর অভিশাপের বোঝা বাড়াবেন না। এই কথা বলে সমস্ত বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জটু লাহিড়ী ঃ** স্যার, মাননীয় পৌরমন্ত্রী আজকে যে ৬টি বিল নিয়ে এসেছেন, এই বিলগুলোর মধ্যে কিছু কিছু গ্রহণযোগ্য, কিছু কিছুতে বিরোধিতাও আমাদের আছে। প্রথমেই যে বিলটি সম্পর্কে বলতে হয়, 'দি ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল ইলেকশন বিল, ১৯৯৪', যে নগরপালিকা বিল, যার মধ্যে দিয়ে আমরা ইলেকশন কমিশন পেয়েছি, যার জন্য প্রয়াত প্রধানমন্ত্রী রাজীব গান্ধী পঞ্চায়েত বিল এবং নগরপালিকা বিল-এর মধ্যে দিয়ে সাধারণ মানুষের মধ্যে, তৃণমূল পর্যায়ে একটা ক্ষমতা এনে দিয়েছেন। কিন্তু রাজ্য সরকার স্টেট ইলেকশন কমিশন তৈরি করতে গিয়ে যা করলেন, আমরা প্রথমে দেখলাম যেটা, ভোরের সূর্য দেখলেই বোঝা যায় দিনটি কী রকম যাবে? প্রথমে যিনি ইলেকশন কমিশনার হয়ে এলেন সেই ব্যক্তি কে? সেই ব্যক্তি হচ্ছেন তিনি, যিনি পশ্চিমবাংলায় রাজনীতিতে হিংসার রাজনীতি আমদানি করেছিলেন সাঁই বাড়ির হত্যাকান্ডের মধ্যে দিয়ে, সেই তরুনবাবু। তাঁকে একটার পর একটা পুরস্কার দিয়ে যাওয়া হচ্ছে। আমরা যখন দেখছি ৫৮ বছর বয়সে সরকারি কর্মীদের বাধ্যতামূলক চাকুরির অধিকার আছে, যেখানে শিক্ষকদের ৬৫ বছর অর্জিত অধিকার ছিল চাকুরি করার, সেখানে ৬০ বছরেই তা কেড়ে নেওয়া হয়েছে। অথচ তরুনবাবুর ক্ষেত্রে একটার পর একটা প্রমোশন। কারণ, সি পি এম জানে, বামফ্রন্ট সরকার জানে যে সন্ত্রাসের মধ্যে দিয়ে ইলেকশন করতে গেলে তরুনবাবুর মতো লোকই দরকার। আমাদের এই ব্যাপারে অভিজ্ঞতা আছে। ৬ মাস আগে হাওড়া কর্পোরেশনে নির্বাচন হয়েছে। উত্তর হাওড়াতে ১১টি ওয়ার্ডে টোট্যাল রিগ হয়েছে পুলিশের উপস্থিতিতে। কোনও বিচার হয়নি। তাই ইলেকশন কমিশনার নিয়ে কিন্তু আমাদের সন্দেহ থেকে যাচ্ছে যে নিরপেক্ষতা থাকবে কি থাকবে না। আমাদের মাননীয় পৌরমন্ত্রী ওয়ার্ড ডেলিমিনেশনের কথা বলেছেন। আমি তার আগে তাঁকে একটি কথা জিজ্ঞাসা করতে চাই, এই যে শিলিগুড়ি কর্পোরেশনে অতিরিক্ত কিছু এরিয়া সংযুক্ত করেছেন—অ্যাডেড এরিয়া ঠিক এইভাবে ১৯৮৪ সালে হাওড়া কর্পোরেশনে ৬টি ওয়ার্ড সংযুক্ত হয়েছিল। এই ওয়ার্ডগুলো কি রাজনৈতিক দিক থেকে জেতার সম্ভাবনা দেখে যুক্ত করেন? যেখানে বোঝেন নির্বাচনে হেরে যাবার সম্ভাবনা আছে, সেখানে এইরকম সংযুক্ত করেন। হাওড়ার ক্ষেত্রে এটা অতি সত্য। ৬টি ওয়ার্ড নিয়ে যে নির্বাচন হয়েছিল সেখানে ২৬ ২৪ ফল হয়েছিল, তাও আলো নিভিয়ে কাউন্টিং করা হয়েছিল। অ্যাডেড এরিয়া না করা হলে ৬টি কংগ্রেস পেত আর ৫টি সি পি এম পেত। স্বাভাবিক নিয়মে হলে আমাদের হয়ে যেত ২৩। অ্যাডেড এরিয়া না থাকলে হাওড়া কর্পোরেশনে কংগ্রেস ভোট পেত। শিলিগুড়ি কর্পোরেশনের ক্ষেত্রে এই জিনিস হয়েছে। দশ বছর আগে হাওড়া কর্পোরেশনে যে ৬টি ওয়ার্ড যুক্ত করা হয়েছে, সেখানে সামান্য কাজ হোল্ডিং নাম্বার পর্যন্ত হয়নি। রাস্তা নেই, জল নেই আলো নেই এই সমস্ত এলাকাগুলোতে। আপনারা শুধু ক্ষমতা দখল করার জন্য সংযুক্ত করেন, ওয়ার্ড ডেলিমিনেশন করেন। আমি নিজে বলতে পারি, খোদ মেয়র যে ওয়ার্ড থেকে

জিতেছেন, সেখানে ৫ হাজার ভোটার, আর বেশিরভাগ ওয়ার্ড-এ ২২-২৮ হাজার পর্যন্ত ভোটার রয়েছে। অর্থাৎ বারেবারে আপনাদের ওয়ার্ডে ৫-৭ হাজার করে রাখা হয়। এগুলোর ব্যাপারে আপনি কি করছেন সেগুলো চিন্তা-ভাবনা করে একটু বলবেন। দুর্গাপুর নোটিফায়েড এরিয়াতে দুর্গাপুর মিউনিসিপ্যাল কর্পোরেশন করতে চলেছেন। খুব ভাল কথা। কিন্তু একটা জিনিস দেখলাম, ক্লজ ৩।৩, দুর্গাপুর মিউনিসিপ্যাল কর্পোরেশন বিল, ১৯৯৪। "Subject to

[4-15—4-25 p.m.]

the provision of this Act, the Corporation shall be entitled to acquire, hold and dispose of any property."... আজকে কর্পোরেশনের নিজস্ব আয়ের ক্ষেত্রে ক্রমশ সীমাবদ্ধতা এনে দিচ্ছে। আগে কর্পোরেশন বা মিউনিসিপ্যালিটি যে ট্রেড লাইসেন্স আদায় করতে পারত আপনারা প্রফেশনাল ট্যাক্স বসিয়ে দিয়ে ট্রেড লাইসেন্স নেওয়ার অধিকার কেড়ে নিয়েছেন। সবচেয়ে বড় কথা হচ্ছে কর্পোরেশনের কাজের পরিবেশ নষ্ট হয়ে গেছে। আপনি এইভাবে কর্পোরেশনগুলো কলকাতা থেকে শুরু করে দুর্গাপুর সর্বত্র রাজ্য সরকারের ক্ষমতা বৃদ্ধি করেছেন। সেখানে রাজ্য সরকারের অর্ডার ছাড়া কোনও কাজ ডিসপোজ করতে পারবে না। আমরা জানি ক্যালকাটা মিউনিসিপ্যাল অ্যাক্ট অ্যাজ এক্সটেনডেট টু হাওড়া, ১৯৩৩। এই অ্যাক্ট অনুযায়ী কর্পোরেশনের স্থাবর, অস্থাবর সম্পত্তি দান, দায়রা বা হস্তান্তর রাজ্য সরকারের অনুমতি ছাড়া কিছু করতে পারা যাবে না। কিন্তু কর্পোরেশন তার নিজস্ব আয় তো জোগাড় করতে পারত, সেটাও বন্ধ করে দেওয়া হল। আজকে কর্পোরেশনের কর্মচারিদের মাইনে দিতে গিয়েই মিউনিসিপ্যালিটির টাকা চলে যাচ্ছে, সেখানে যদি একটা রক্ষা কবচ না থাকে তাহলে তো কর্পোরেশন তো এইভাবে কর্মচারিদের টাকা দিতে দিতে নিজস্ব আয় ফুরিয়ে আসবে এবং বিক্রি হয়ে যাবে। হাওড়ায় সালকিয়াতে ৪ বিঘা ২কাঠা ১০ ছটাক জমি জি.টি রোডের উপরে কর্পোরেশনের রয়েছে। এই সম্পত্তিটা একটি বেসরকারি সংস্থাকে দেওয়া হয়েছে এবং তারা একটা ওখানে সুইমিং পুল তৈরি করেছে। এরজন্য খরচ হয়েছে প্রায় ৩০ লক্ষ থেকে ৪০ লক্ষ টাকা মতো। কিন্তু এই যে বেসরকারি সংস্থা এটা খরচ করল, কারা করল, কে টাকা দিল তার কোনও হিসাব নেই। জমি হস্তান্তর না করে বেআইনিভাবে একটি বেসরকারি সংস্থাকে দিয়ে এই সুইমিং পুল করা হল, কিন্তু কারা ওই পুল করল তাদের নাম জানা গেল না। এরজন্য তো রাজ্য সরকারের অনুমতির দরকার ছিল। আবার মুখ্যমন্ত্রীকে দিয়ে ওই বেআইনি সুইমিং পুলটি উদ্বোধনও করা হল। এইভাবে সরকারের অনুমোদন ছাড়া কিভাবে পুল করতে পারে তার জন্য একটা তদন্তের দরকার। এর জন্য তদন্ত কমিটি করা দরকার। এইভাবে ৪ বিঘা ২ কাঠা ১০ ছটাক জমি কোনও বেসরকারি সংস্থাকে লিজ দেওয়া হল না বা বিক্রি করা হল না অথচ এই সুইমিং পুল তৈরি হয়ে গেল। আমার জিজ্ঞাস্য কোনও বেসরকারি সংস্থা এসে এই সুইমিং পুল তৈরি করলেন এবং মুখ্যমন্ত্রীকে দিয়ে উদ্বোধনও করালেন। এই যে ক্যালকাটা কর্পোরেশন অ্যামেন্ডমেন্ট বিলটি এসেছে, এর উপরে জলকরের উপরে অনেকেই বলেছেন এবং এই বিষয়টি অবশ্যই

একটি আলোচনার বিষয়। আজকে যে জলকরের কথা বলা হয়েছে যেখানে আপনারা কলকাতাবাসীদের পর্যাপ্ত পরিমাণে জলই দিতে পারছেন না, সেখানে জল কর বসাবেন কী করে জানিনা। এই কারণে কলকাতাবাসীদের এই জলকরের বিরুদ্ধে তীব্র বিক্ষোভ এবং তারা এটাকে কোনওভাবেই সমর্থন করতে পারছে না। তারপরে হাওড়াতে পদ্মপুকুর ওয়াটার ট্রান্সপোর্ট প্ল্যান্ট যে হয়েছে তাতে ১৯৮৩ সালে বলা হয়েছিল যে ৪ কোটি গ্যালন জল এতে পাওয়া যাবে। কিন্তু আমরা দেখলাম যে সেই পরিমাণ জল এখনো আমরা পাচ্ছি না। শুধু হাওড়া শহরে নয়, এমন কি বাগনান পর্যন্ত পৌঁছে দেওয়া হবে ২ কোটি গ্যালন জল, কিন্তু হাওড়ার মানুষ পায়না। আপনাকে একটু আগে বলেছি অ্যাডেড এরিয়াগুলিতে ওখানে এক ইঞ্চি জলের পাইপ আছে, সেখানে আপনি জল কর বসাবেন। বৃহত্তর কলকাতায় যেখানে আমাদের পাবলিক হেলথ এর ডিপ টিউবওয়েলগুলি বসিয়েছিল, আপনি জানেন কিনা জানিনা, সি.এম.ডাবলিউ.এ.সি. আপনাদের অনেক আগেই সেখানে জল কর বসিয়েছে। মাসে তারা ১০ টাকা করে আগে নিত, এখন তারা ২০ টাকা চাইছে, এই ব্যাপারে মানুষের ক্ষোভ আছে, কিছু কিছু জায়গায় টাকা দিচ্ছে, কিছু কিছু জায়গায় টাকা দিচ্ছে না। আপনারা আই.এম.এফ. এবং গ্যাট চুক্তির বিরোধিতা করেন, কিন্তু আই.এম.এফ. এর ভয়ে আপনারা আজকে জল কর বসাচ্ছেন সেটা কিন্তু আপনারা বলছেন না। যেমন আপনারা সমবায় ব্যাঙ্ক থেকে ঋণ নিচ্ছেন, পিয়ারলেসের কাছ থেকে ঋণ নিচ্ছেন, স্টেট বাস কেনার জন্য আপনারা ওদের থেকে টাকা ধার নিচ্ছেন, আপনারা নিজেরা পিছনের দরজা দিয়ে টাকা ধার নিচ্ছেন. সেই ব্যাপারে আপনারা বলছেন না, আপনারা যে টাকা ধার নিচ্ছেন আই.এম.এফ. এর থেকে, সেটা আপনারা প্রকাশ্যে বলুন। আপনারা আই.এম.এফ. এর শর্ত মেনে জলকর বসাচ্ছেন, আপনারা যেটা বলছেন সেটা হচ্ছে মিটার যদি না দিতে পারেন তার জন্য বলছেন ফেরুলের সাইজ দেখে জলকর ধার্য করবেন। আপনারা জানেন সি.এম.ডাবলিউ.এ.সি.র অভিজ্ঞতা থেকে বলছি, শুধু কন্ট্রাক্ট ফর্মে কন্ট্রাকটার সই করেছে তার ভিত্তিতে জল কর পাঠিয়ে দিচ্ছে। আজকে ফেরুলের ভিত্তিতে বহু জায়গায় দেখা যাবে জলকর বসানো হচ্ছে, কর্পোরেশনের যে হোল্ডিং নম্বর আছে তার ভিত্তিতে বহু জায়গায় দেখা যাবে এটা চালু হবে। অর্থাৎ আপনি যেহেতু মিটার বসাতে পারছেন না, তাই এই সমস্ত জিনিসগুলি আপনারা করতে পারেন। এস.ই.বি.র ক্ষেত্রে আমরা দেখেছি, বহু জায়গায় তারা মিটার দিতে পারছে না আমাদের কনজিউমার বেড়ে গিয়েছে, যেহেতু মিটার নেই সেইজন্য তারা কানেকশন দিতে পারছে না। আপনাদেরও ঐ চিন্তাটা মাথায় আছে, যেহেতু জলের করের জন্য মিটার দিতে পারছেন না সেইজন্য ঠিক করেছেন ফেরুলের সাইজ দেখে জলকর আদায় করতে হবে। আবার বলেছেন জলকর একজেমশন করা হবে। আপনারা নিজের দলের লোকেদের জন্য সব সময় একটা ব্যবস্থা করে রাখেন। সেখানে আপনারা বলেছেন যদি মেয়র ইন কাউন্সিল মনে করেন তাহলে জলকর একজেমশন করা হবে। কেন এখানে মেয়র ইন কাউন্সিল করবে, কেন কাউন্সিলার হবে না, অর্থাৎ আপনারা জানেন যেখানে কংগ্রেসের কাউন্সিলার থাকবে সেখানে তারা ক্ষমতা প্রয়োগ করতে পারবে, তাই আপনারা তাদের ক্ষমতাকে খর্ব করার জন্য মেয়র ইন কাউন্সিল

এর হাতে ক্ষমতাটা দিয়ে দিচ্ছেন, যেহেতু আপনারা ক্ষমতায় থাকবেন। সুতরাং কংগ্রেসিদের জব্দ করা যাবে। সেইজন্য এটার আমরা সম্পূর্ণ বিরোধিতা করছি তবে আপনারা যে দুর্গাপুর নোটিফাইডকে কর্পোরেশন করছেন সেটা নিশ্চয় সমর্থনযোগ্য। কিন্তু জলকর আপনারা প্রত্যাহার করে নিন এই আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

[4-25—4-35 p.m.]

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় পৌরমন্ত্রী দুই থেকে সাত নম্বর যে বিলগুলো এনেছেন, আমি সমস্ত বিলকে পরিপূর্ণভাবে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। আজকে বিরোধী দলের সমালোচনা বড্ড জোলো হয়ে গেছে। নগরপালিকা বিল আনল কেন্দ্রীয় সরকার, ৭৪তম সংশোধনী আনল কেন্দ্রীয় সরকার, আপনি যদি ওখানে মন্ত্রী থাকতেন তাহলে আপনাকেও বিল আনতে হত। আপনারা বলেছেন শাসক শ্রেণী তাদের স্বার্থে এই ডি-লিমিটেশন করেছে। আমাদের তো সামান্যতম জ্ঞান আছে। শাসক শ্রেণী নিজেদের স্বার্থে ডি-লিমিটেশন করবে কি করে। ইলেকশনের তো কতগুলো রুলস আছে। স্বাভাবিক নিয়মেই তো ডি-লিমিটেশন করতে হবে। এটা তো কোনও ব্যাপার নয়। সুদীপবাবু কেন এই ব্যাপারটা বললেন আমি বুঝতে পারলাম না। পশ্চিমবাংলা হচ্ছে ভারতবর্ষের মধ্যে একটি রাজ্য যেখানে ১৭টি পৌরসভার নির্বাচন সুষ্ঠভাবে হয়েছে। আর আইন-শৃঙ্খলার ব্যাপার বলছেন, আপনারা যদি কোর্টে যান তাহলে দেখবেন আপনাদের নিজেদের ঝগড়াতেই আপনাদের দলের লোকরা মারা যায়। আপনারা রিগিং বলে বলেন। তাহলে শ্রীরামপুর নির্বাচনে কংগ্রেস কি করে জিতে এল। বামফ্রন্টের লোকেরা তো সেখানে কংগ্রেসকে ভোট দেয়নি। সুতরাং সুষ্ঠভাবে ভোট হয়েছে বলেই সেখানে কংগ্রেস জিতেছে। সব জায়গাতেই সুষ্ঠভাবে নির্বাচন হয়েছে। সারা ভারতবর্ষের মানুষের কাছে বলতে হবে রিগিং হয়েছে তাই আপনারা বলছেন। আজকে যে সিস্টেম ইলেকশন হচ্ছে, সেই রুলসগুলি তো পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের নয়। বামফ্রন্ট সরকার সেই রুলসগুলো শুধু ফলো করে। কোথাও যদি ত্রুটি বিচ্যুতি থাকে তাহলে আলাদা ব্যাপার। শ্রীরামপুর ও সন্দেশখালির উপনির্বাচন সারা ভারতবর্ষের মানুষের কাছে প্রমাণ হয়ে গেছে যে পশ্চিমবঙ্গে শান্তিপূর্ণভাবে ভোট হয়। দুর্গাপুরকে যে কর্পোরেশন করা হল তা অনেক আগেই করা উচিত ছিল। দুর্গাপুর একটা ইন্ডাস্ট্রিয়াল বেল্ট, সেখানকার যারা জনপ্রতিনিধি আছেন তারাও বার বার বলেছেন যে দুর্গাপুরকে কর্পোরেশন করা হোক। আর শিলিগুড়ি তো পশ্চিমবাংলার মধ্যে সীমান্তবর্তী একটা উন্নত শহর। সেই শহরের মানুষকে কর্পোরেশনের মর্যাদা দেওয়া অনেক আগেই উচিত ছিল। সেই মর্যাদা দিয়ে বামফ্রন্ট সরকার সঠিক কাজই করেছেন। এই জন্য মন্ত্রী মহাশয়কে আমি ধন্যবাদ জানাই। প্রশ্ন আসছে এখানে জলকর সম্পর্কে। মাননীয় সদস্য ক্ষিতিবাবু এখানে উল্লেখ করেছেন সেই ডেলিগেশনের ব্যাপারে। সেখানে সত্যবাবুও একজন সদস্য ছিলেন। এবং আমিও সেই ডেলিগেশনে ছিলাম। তখন যোজনা কমিশনের ডেপুটি চেয়ারম্যান ছিলেন প্রণব মুখার্জি মহাশয়। তিনি সেদিন মহারাষ্ট্র, তামিলনাড়ু, অন্ধ্রপ্রদেশের উদাহরণ দিয়েছিলেন। তিনি সেদিন বলেছিলেন এইভাবে

জলকর বসাতে। তিনি সেদিন বলেছিলেন এইভাবে আমাদের আন্ডারগ্রাউন্ড ওয়াটার শেষ হয়ে আসছে। জল ট্যাক্স কোথায় যথেচ্ছভাবে হচ্ছে না হচ্ছে আমি তার মধ্যে না গিয়ে আমি একটা সাজেশন রাখছি। বিশেষ করে কলকাতা শহরাঞ্চলে এবং অন্যান্য কর্পোরেশন এলাকায় যতটা সম্ভব উচ্চ বিত্তদের উপর জল ট্যাক্স বসান, বহুতল বাড়ির উপর জল ট্যাক্স বসান, ইন্ডাস্ট্রিয়াল, কমার্শিয়াল কমপ্লেক্সে জল ট্যাক্স বসান, কমার্শিয়াল কমপ্লেক্সের উপর জল ট্যাক্স বাড়িয়ে দিন। আর সেই সঙ্গে আমি আপনার কাছে অনুরোধ জানাব যে কর্পোরেশন এরিয়ায় যে সমস্ত বস্তী আছে এবং যে সমস্ত এলাকায় নিম্নবিত্তদের বাস, সেখানে জল ট্যাক্সের ব্যাপারে আশা করি সুবিবেচনা করবেন, এটা আমার বিশেষ অনুরোধ এই বিষয়ে ভাবনা চিন্তা করার জন্য অনুরোধ করছি। বিশেষ করে মোটর গাড়ির বড় বড় কারখানা যে সমস্ত আছে এবং ইনডাস্ট্রিয়াল এলাকায় যেভাবে জল নষ্ট করা হয়, তাতে সেখানে জল ট্যাক্স বাড়ানো অত্যন্ত প্রয়োজন। আমি আপনাকে একটা কনসিডার করতে বলব, অনুগ্রহ করে বিষয়টা বিবেচনা করবেন, কলকাতায় যে সমস্ত নিম্ন মধ্যবিত্ত লোক বাস করে, যে সব এলাকায় বস্তী আছে, সেই সব এলাকার মানুষের কথা চিন্তা করে সেখানে ট্যাক্সটা সম্পর্কে সুবিবেচনা করার জন্য অনুরোধ করছি। আর একটা জিনিস লক্ষ্য করা যাচ্ছে শহরাঞ্চলে বিশেষ কতকগুলো জায়গায় যেভাবে ময়লা ফেলা হচ্ছে, এই ময়লা সাফাই এর ব্যাপারে আপনি কর বসাবার কথা চিন্তা করুন। এমনভাবে নুইসেন্স করছে, সিভিক সেন্স বলে কিছু নেই, বিশেষ করে ব্যবসা এলাকাগুলোতে দিনভর, রাতভর ব্যবসা করে ছোবড়া, ময়লা, আবর্জনা ফেলে নোংরা করা হচ্ছে। বিশেষ করে আমি বলতে পারি গড়িয়াহাট অঞ্চল একটা অ্যারিসট্রোক্রাট জায়গা, অসংখ্য শপিং কমপ্লেক্স রয়েছে, সেখানে এমনভাবে অপরিষ্কার করে রাখা হয় যে একটা অস্বাস্থ্যকর পরিবেশের সৃষ্টি হয়, এই সম্পর্কে আপনার ভাবনা চিন্তা করা উচিত। আমি বিশেষ করে বলব গরিব মানুষের ক্ষেত্রে জল ট্যাক্সটা যাতে একজেমপ্ট করা হয় সেই বিষয়ে আপনি গভীরভাবে চিন্তা ভাবনা করবেন। পরিশেষে বলব যে এই বিলটা অত্যন্ত সময়োপোযোগী হয়েছে। এই বিলে যে কারেকশনগুলো করার দরকার ছিল তা করা হয়েছে। সঙ্গে সঙ্গে বলি মেগাসিটি হোক বা না হোক কর্পোরেশন এরিয়াগুলোকে সুন্দর, পরিষ্কার পরিচ্ছন্ন করা দরকার। এটা শুধু একা কর্পোরেশনের পক্ষে করা সম্ভব নয়, নাগরিকদের পূর্ণ সহযোগিতা দরকার। আর ট্যাক্স বসালেই বিরোধিতা করতে হবে সুদীপবাবু? শিলিগুড়ি, আসানসোল, দুর্গাপুর, চন্দননগর এই সমস্ত কর্পোরেশন এলাকাগুলোতে পরিবেশকে সুন্দর করা দরকার। আর কলকাতার যে অবস্থা হয়েছে তাতে একটা দম বন্ধ হওয়ার অবস্থা লক্ষ্য করা যাচ্ছে। পরিবেশটা খুব খারাপ হয়ে যাচ্ছে। আর বিশেষ কিছু বলার নেই, এই বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-35—4-45 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পৌর মন্ত্রী যে ৬টি বিল এখানে উত্থাপন করেছেন তার তিন নং—'দি ওয়েস্টবেঙ্গল মিউনিসিপ্যাল ইলেকশন,

বিল, ১৯৯৪'-র ওপর আমার একটা অ্যামেন্ডমেন্ট আছে। আমি প্রথমে সেটা মুভ করতে চাই।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মুভ করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, এই বিলের ক্লজ ২৯-এর ওপর আমি আমার অ্যামেন্ডমেন্ট মুভ করছি—স্যার, I beg to move that in clause 29(1), line 6, for the words "by rotation", the words "on the basis of concentration of Scheduled Castes and Scheduled Tribes population" be substituted. স্যার, এই বিলটা কন্সটিটিউশন অ্যামেন্ডমেন্টের কন্সিকোয়েনশিয়াল বিল। শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইব এবং মহিলাদের অ্যালটমেন্ট অফ সীটস্-এর ব্যাপারটাই এখানে প্রধান বিষয়। অ্যাক্টে আছে এটা। বাই রোটেশন শিডিউল্ড কাস্টস অ্যান্ড শিডিউল্ড ট্রাইবস পপুলেশনের পারসেন্টেজ অফ দি টোট্যাল পপুলেশন সিট অ্যালটমেন্ট হবে। সেটা বাই রোটেশন হবে। এ বিষয়ে পঞ্চায়েত ইলেকশনের ক্ষেত্রে আমাদের অভিজ্ঞতা হচ্ছে—বহু সীট, যেখানে শিডিউল্ড কাস্ট পপুলেশন অপেক্ষাকৃত কম সেখানে সেগুলি শিডিউল্ড কাস্ট সীট হয়ে গেছে। আর যেখানে অপেক্ষাকৃতভাবে শিডিউল্ড কাস্ট পপুলেশন বেশি সেখানে সেটা শিডিউল্ড কাস্ট সীট হয় নি, জেনারেল সিট হয়েছে। ফলে এ নিয়ে নানান বিভ্রান্তি, নানা ক্ষোভ, বিক্ষোভ দেখা গেছে। সেই অভিজ্ঞতা থেকে আমার বক্তব্য হচ্ছে শিডিউল্ড কাস্টস সিটস ডিটারমাইন করার ক্ষেত্রে হাইয়েস্ট কনসেনট্রেশন অফ শিডিউল্ড কাস্টস পপুলেশন-এর ভিত্তিতে করলে আর সমস্যা হবে না। সেই উদ্দেশ্যেই আমি এই অ্যামেন্ডমেন্টটা এনেছি। মাননীয় মন্ত্রী বলবেন, এ সম্বন্ধে তাঁর কি বক্তব্য আছে। এই সব বিষয়গুলো হয়ত রুলস-এর মধ্যে থাকবে, কেননা অ্যাক্টে সব কিছু বোঝা যাচ্ছে না। ইলেকশন সম্বন্ধে আমরা বার বার বলে আসছি ফ্রি অ্যান্ড ফেয়ার ইলেকশনের উদ্দেশ্যে আপনারা যত বিলই এখানে আনুন না কেন, ফ্রি অ্যান্ড ফেয়ার ইলেকশনের গ্যারান্টি আপনারা দিতে পারবেন না যতক্ষণনা সেই পরিবেশ এবং পরিস্থিতি সৃষ্টি হচ্ছে। যত আদর্শ আইনই হোক না কেন, আইনের দ্বারা ফেয়ার ইলেকশন হতে পারে না। সুতরাং সেদিক থেকে—অতীতের নির্বাচনী অভিজ্ঞতার ভিত্তিতে আমি বলতে পারি প্রশাসনিক নিরপেক্ষতা এবং সন্ত্রাস মুক্ত পরিবেশের মধ্যেই কেবল মাত্র ফেয়ার ইলেকশন হতে পারে। এখানে এখন পর্যন্ত সন্ত্রাস মুক্ত পরিবেশ সৃষ্টি করা যায় নি এবং প্রশাসনকে নিরপেক্ষ করা যায় নি। ফলে অবাধ নির্বাচন আজও সুদূরপরাহত। প্রশাসনিক নিরপেক্ষতা এবং সন্ত্রাস মুক্ত পরিবেশ সৃষ্টি করে অবাধ এবং সুষ্ঠু নির্বাচনকে এনসিয়োর করতে না পারলে, শুধু আইনের দ্বারা কোনও কিছু হবে না। কিন্তু সেখানে আমরা আশান্বিত হচ্ছি না, কারণ নানারকম প্রশ্ন দেখা যাচ্ছে। বিশেষ করে স্টেট ইলেকশন কমিশনের ব্যাপারে আমার বক্তব্য আমি আগেই বলেছিলাম, যেখানে ইলেকশন কমিশনের কনসেপ্ট হচ্ছে শাসকদলের আনুগত্য মুক্ত একটা নিরপেক্ষ প্রতিষ্ঠান নির্বাচন পরিচালনা করবেন। সেই দৃষ্টিভঙ্গি থেকে ইলেকশন কমিশনের অ্যাপয়েন্টমেন্টের কনসেন্ট। যেভাবেই হোক স্টেট ইলেকশন কমিশনের

অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে এই সংবিধান সংশোধনের দ্বারা। কিন্তু সেখানে আমরা দেখলাম, আপনি স্টেট ইলেকশন কমিশনে যাকে দায়িত্ব দিলেন বেছে-বেছে মানে একেবারে শাসকদলের বশংবদ, একেবারে অনুগত এইরকম একজন ব্যক্তিকে বেছে বেছে অফ অল দি অফিসার'স, এমন একজন ব্যক্তিকে আপনি সেখানে স্টেট ইলেকশন কমিশনার হিসাবে আনলেন। এ ব্যাপারে আমার কিছু অভিজ্ঞতা আছে, রেকর্ড আছে। আপনি শাসকদলের একজন বশংবদ ব্যক্তিকে ঐ পোস্টে বসালেন কেন? এইসব সন্দেহগুলি স্বাভাবিকভাবেই আসে। ফলে সুষ্ঠু অবাধ, নিরপেক্ষ নির্বাচন কতটা হবে এইসব নমুনাগুলির দ্বারা যথেষ্ট সন্দেহের অবকাশ থেকে যায়। দ্বিতীয় কথা, আজকে ৬টি বিলের মধ্যে এই যে ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিল ১৯৯৪ এনেছেন এই বিলের মাধ্যমে আপনি জল কর বসাবার যে প্রস্তাব এনেছেন তাতে একটা নজিরবিহীন দৃষ্টান্ত স্থাপন করলেন। কলকাতার ইতিহাসে, পশ্চিমবাংলার ইতিহাসে এমন একটি আইন, এমন একটি অস্ত্র শাসকদল হাতে তুলে নিলো যে অস্ত্রের দ্বারা এই কলকাতা পৌরসভার বস্তীবাসীসহ ধনী, নির্ধন নির্বিশেষে ৩ লক্ষ গৃহস্থকে পানীয় জল ব্যবহার করার ক্ষেত্রে তাদের উপর জল কর বসাবার একটা অধিকার সরকার হাতে নিল এই আইনের মধ্য দিয়ে। আজকে যে অস্ত্র নিয়ে আসলেন এটা অত্যন্ত মারাত্মক। এটার প্রয়োগ কতদিনে করবেন, এই মুহূর্তে কতটা করবেন সেটা আলাদা প্রশ্ন, কিন্তু যে অস্ত্র এই আইনের মধ্য নিয়ে আসলেন তাতে বস্তীবাসীদের ক্ষেত্রেও পানীয় জলের উপর জল কর বসাবার অধিকার নিজের হাতে তুলে নিলেন। আমি অত্যন্ত বেদনার সাথে বলব, বামপন্থার প্রগতিশীলতার সমস্ত মুখোস একেবারে ছুঁড়ে ফেলে দিয়ে নগ্নভাবে জনস্বার্থ বিরোধী আই.এম.এফের শর্তের কাছে মাথা ঢুকিয়ে দিলেন। এতদিন পর্যন্ত নানা টাল-বাহানা করে আজকে প্রকাশ্যে, একেবারে উন্মুক্তভাবে যে জল কর বসাবার সিদ্ধান্ত নিলেন সেটা জ্বলন্ত দৃষ্টান্ত এবং এটা অত্যন্ত মারাত্মক এবং অক্টোপাসের মতোন একেবারে সবাইকে এই জলকরের আওতায় নিয়ে আসার ব্যবস্থা করা হল। তাই বলছি, কলকাতা মরুভূমি হয়ে গেল নাকি? পানীয় জলের জন্য আজকে ধনী-নির্ধন নির্বিশেষে সরকারকে কর দিয়ে পানীয় জল ব্যবহার করতে হবে? এমন পরিস্থিতি যদি হয় তাহলে সেখানে আই.এম.এফ নীতি বিরোধী, কেন্দ্রীয় সরকারের নীতি বিরোধী কথা বলা অর্থহীন হয়ে যায়। এইসব নীতি বিরোধী আন্দোলনের যে কথা আপনারা বলেন তার নৈতিক ভিতটা কিভাবে দুর্বল করে দিচ্ছেন সেটা আপনারা চিন্তা করুন। আজকে গ্যাট চুক্তির বিরুদ্ধে সর্বভারতীয় ভিত্তিতে যে গণ-আন্দোলন গড়ে তোলবার প্রচেষ্টা হচ্ছে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে—এই একটার পর একটা পদক্ষেপ নেওয়ার মাধ্যমে সেই আন্দোলন-এর নৈতিকতার ভিত কিভাবে দুর্বল করে দিয়েছেন সে বিষয়ে আপনারা চিন্তা করছেন না? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শুধু তাই নয়, জনগণের প্রতি ন্যূনতম যে দায়িত্ব বোধ, পরিশ্রুত পানীয় জল দিতে আপনারা ব্যর্থ হয়েছেন। যার ফলে আজকে আন্ত্রিক, জন্ডিস, কলেরা মহামারীর রূপ নিয়েছে। প্রতি বছর এই ঘটনা ঘটছে। আপনারা মিনিমাম, এটা আমার কথা নয়, স্বাস্থ্য দপ্তরের, তারা বলছে আমরা কি করব পরিশ্রুত জল সরবরাহ করতে পারছেন না, আন্ত্রিক, কলেরা ঠেকাব কী করে?

[4-45—4-55 p.m.]

আপনাদের সরকারি স্বাস্থ্য দপ্তর অভিযোগ করছে আপনারা জল কর বসানোর জন্য ব্যস্ত হয়ে উঠেছেন, ফলে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাছাড়া আমি বুঝতে পারছি না যে এখানে আপনারা বলছেন পানীয় জলের উপর এই জল কর এবং সমস্ত কাজে ব্যবহার করার জন্য জল কর দিতে হবে। পানীয় জল ছাড়া অন্য কাজে অর্থাৎ স্নান করা বা অন্যান্য কাজে যে জল সেই জলসরবরাহের ব্যবস্থা আছে, আপনারা গঙ্গার জল সরবরাহ করে পানীয় এবং অন্যান্য কাজের জল সাপ্লাই দিতে পারছেন না বাধ্য হয়ে পানীয় জল ব্যবহার করতে হচ্ছে এর অলটারনেটিভ ব্যবস্থা নেই। আপনি টোট্যাল ট্যাক্সেশনের কথা বলছেন। ফলে আমরা এটাকে বলি যে জনস্বার্থ বিরোধী বিল যা পশ্চিমবাংলায় অতীতে আমি বলেছি, আপনারা অনেক দিন বলেছেন, অনেকদিন থেকে প্রশ্ন আসছে আন্তর্জাতিক অর্থ ভান্ডার চাপ দিচ্ছে, আপনারা বলে এসেছেন নতি স্বীকার করছি না, বলেছেন মাঠে ময়দানে অথচ মাননীয় অর্থমন্ত্রী, নগর উন্নয়ন মন্ত্রী পরিষ্কার বলেছেন পানীয় জলে কর চাপাব না। আই.এম.এফের শর্ত মেনে নিয়ে সেই জিনিস করতে চলেছেন এবং শুধু সেই জিনিস নয় বস্তিবাসীর উপরে এই জিনিস চাপিয়ে দেবেন না, নিম্ন মধ্যবিত্তদের উপর চাপিয়ে দেবেন না, অস্ত্রটা হাতে নিয়ে নিয়েছেন, যে কোনও মুহুর্তে দিতে পারেন বিপদজনক অস্ত্র। জনগণ সমর্থন করছেন অর্ডিনেন্স হিসাবে আসবে, বিল হিসাবে এনেছেন। ইন অল স্টেপস বিরোধিতা করার জন্য সার্কুলেশন বিরোধিতা করা যায় জনমত সংগ্রহের টু ইলিসিট পাবলিক ওপিনিয়ন পাবলিক আপনাদের স্যাংশন করে কিনা, জনস্বার্থ বিরোধী জিনিস সমর্থন করে কিনা, কলকাতার নাগরিকদের কাছে তা ফেস করুন, পাবলিক ওপিনিয়ন নিন, পিপলের সমর্থন আছে কিনা দেখে পরে সিদ্ধান্ত নেবেন। আমরা চেয়েছিলাম ভোটাভুটি তো নাকচ করে দিলেন, ভোটাভুটি নাকচ করেছেন, আমি প্রথমে এই জনস্বার্থ বিরোধী বিল যখন পাস করিয়ে নেবার চেষ্টা করবেন তখন বিরোধিতা করব, শেষ পর্যন্ত এটা জনস্বার্থ বিরোধী আকারে যাবে এই কথা বলে কনসিকোয়েন্টাল বিলগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ প্রবীণকুমার সাউ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌর মন্ত্রী মহাশয় যে ৬টি বিল উত্থাপন করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করি। সমর্থন করে মিউনিসিপ্যাল ইলেকশন বিল সম্বন্ধে ২/১টি কথা বলব। এখানে বরাবর নিয়ম ছিল যে ডিপার্টমেন্টের তরফ থেকে মিউনিসিপ্যাল ইলেকশন পরিচালনা করা হোতো। কিন্তু এবার থেকে মিউনিসিপ্যাল ইলেকশন পরিচালনা করার দায়িত্ব স্টেট ইলেকশন কমিশনারের উপর দেওয়া হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রত্যেকটি ডিস্ট্রিক্টে একজন করে ডিস্ট্রিক্ট মিউনিসিপ্যাল ইলেকশন অফিসার থাকবেন স্টেট ইলেকশন কমিশনারের নির্দেশ অনুসারে তিনি দায়িত্ব পরিচালনা করবেন। এই বিলের মধ্যে যা যা লেখা যাচ্ছে সব কয়টি কিন্তু বিল আসার অনেক দিন আগে থেকে বামফ্রন্ট সরকারের তরফ থেকে পালন করা হয়। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার আসার সময় প্রতিশ্রুতি দিয়েছিলেন যে ডিকন্ট্রলাইজেশন অফ স্টেট পাওয়ার টু মিউনিসিপ্যাল অ্যান্ড

পঞ্চায়েত করবেন অক্ষরে অক্ষরে সেটা পালন করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলে বলা হয়েছে যে, মিউনিসিপ্যালিটির মেয়াদ শেষ হবার ছয় মাসের মধ্যে ইলেকশন ডিক্লেয়ার করতে হবে, নোটিফিকেশন করতে হবে। আমি হাউসকে অবগত করাতে চাই যে, বামফ্রন্ট সরকার আসার পর নিয়মিতভাবে ১৯৮১, ১৯৮৬, ১৯৯০ সালে ইলেকশন হয়েছে। আবার ১৯৯৫ সালে ডিউ। কংগ্রেসের পক্ষ থেকে এই ইলেকশন যাতে না হয় তার জন্য বারবার চেষ্টা করা হয়েছে, কিন্তু তাতে তারা সফল হননি। প্রতিটি ইলেকশনেই বামফ্রন্ট জয়ী হয়েছেন। ১৯৮৯ সালে কোর্ট কেস পর্যন্ত করা হয়েছে ইলেকশন বন্ধের জন্য, কিন্তু তাতেও তারা কোনও ফল পাননি। ওরা রাজীব গান্ধীর উদাহরণ দেন, কিন্তু ১৯৮৮ সালে পঞ্চায়েত এবং লোকপালিকা বিল নিয়ে যে কনফারেন্স ওরা যুবভারতীতে করেছিলেন সেখানে কিন্তু তিনি স্পষ্টভাবে ওয়েস্টবেঙ্গল এবং কর্ণাটকের প্রশংসা করেছিলেন। তিনি বলেছিলেন—ফলো ওয়েস্টবেঙ্গল। আগে যে আইন করেছিলেন তাতে ইলেকশন সম্পর্কে সবকিছু ছিল, কিন্তু সেই আইনে কিছু লুফলস ছিল যাকে কাজে লাগিয়ে বাধা সৃষ্টি করা হয়। ভারতের কংগ্রেস শাসিত রাজ্যগুলিতে মিউনিসিপাল ইলেকশন কি জিনিস সেটা মানুষজন জানেন না। এখানেও দীর্ঘদিন ধরে যখন কংগ্রেস ছিল তখন রাজ্যে মিউনিসিপাল ইলেকশন হত না, কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর সেটা রেগুলার হচ্ছে। ১৯৯২ সালে কনস্টিটিউশনের ৭৪তম অ্যামেন্ডমেন্ট যা হয়েছে সেটা যদি ভালভাবে দেখা যায় তাহলে দেখবেন, আমাদের যা দৃষ্টিভঙ্গি সেটাই তার মধ্যে ৭৫ পারসেন্ট রিফ্লেকটেড হয়েছে। এই বিলের মধ্যে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবদের জন্য রিজারভেশন এবং তার সঙ্গে মহিলাদের জন্য এক-তৃতীয়াংশ সিট রিজারভেশনের ব্যবস্থা যা করা হয়েছে সেটা বিলের একটা ভাল দৃষ্টিকোণ। একটি জায়গা, যেখানে চেয়ারপারসন নির্বাচনের ব্যাপার আছে, সেখানে স্পষ্টভাবে বলা হয়েছে যে, ৫০ পারসেন্টের বেশি মহিলা নির্বাচিত হলে সেই মিউনিসিপ্যালিটির চেয়ারপারসন একজন মহিলা হবেন, কিন্তু শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবদের ক্ষেত্রে কী সিদ্ধান্ত নেওয়া হবে সেটা এই বিলের মধ্যে ক্লিয়ার হচ্ছে না। আমি আশা করব, মাননীয় পৌরমন্ত্রী এ-বিষয়ে আলোকপাত করবেন। ডিলিমিটেশন অফ ওয়ার্ড সম্পর্কে আগে যে নিয়ম ছিল সেটা পাল্টে এখন স্টেট ইলেকশন কমিশনের উপর দায়িত্বটা দেওয়া হচ্ছে। আমি মনে করি, প্রতিটি মিউনিসিপ্যালিটিতে তার জিওগ্রাফিকাল কমপোজিশন অফ দি পপুলেশন অনুযায়ী সেটা করলে ভাল হয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কিছু কিছু পুরানো মিউনিসিপ্যালিটি, বিশেষ করে ইন্ডাস্ট্রিয়াল এরিয়ায় যেসব মিউনিসিপ্যালিটি আছে, তার প্রতি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই।

[4-50—5-05 p.m.]

আমাদের কলকাতার পার্শ্ববর্তী এলাকায়, গঙ্গার দুই ধারে সিরিজ অফ ইন্ডাস্ট্রি আছে। এই ইন্ডাস্ট্রিগুলি ম্যাকসিমাম পুরানো এবং বেশির ভাগ পুরানো ইন্ডাস্ট্রি সিক হয়ে আছে। এই

সিকনেশের পিছনে কি কারণ সেটা আমরা জানি, সেন্ট্রাল গভর্নমেন্টে শিল্প বাণিজ্য নীতি দায়ী আছে, তাদের অ্যাটিচুড টুয়ার্ডস দেয়ার ইন্ডাস্ট্রি কি আছে সেটা আজকের বিষয় নয়। বিষয় হচ্ছে ইন্ডাস্ট্রি যখন সিক হয় তখন তাদের প্রথম পদক্ষেপ হচ্ছে মিউনিসিপ্যালিটিকে তারা ট্যাক্স দেয় না। মিউনিসিপ্যালিটি ট্যাক্স না পাওয়ার জন্য দৈনন্দিন অবস্থা খারাপ হয়। কোনও কোনও মিউনিসিপ্যালিটির রেগুলার মাইনে দিতে অসুবিধা হয়। মিল মালিকদের বোঝাতে হবে মিউনিসিপ্যালিটি এলাকার বেশির ভাগ জায়গা তারা দখল করে আছে, মিউনিসিপ্যালিটির বেশির ভাগ সুযোগ সুবিধা তারা ভোগ করে। তাই মিউনিসিপ্যালিটির ইকো-ব্যালেন্স রাখার দায়িত্ব তাদের আছে। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড হবার পর মিউনিসিপ্যালিটির ডিমান্ড বেড়েছে। মিউনিসিপ্যালিটির ট্যাক্স বেড়েছে। ওরা বলে যেভাবে বেড়েছে সেটা পেমেন্ট করতে পারছি না। আমি বলতে চাই মিউনিসিপ্যালিটির ট্যাক্স যত থাকুক, ইন টার্মস অফ থাউজেন অর ইন ফিউ লাখস, যদি একটা মিলের টৌট্যাল টার্ন ওভার আজকে কমপেয়ার করা যায় তাহলে দেখবেন ট্যাক্সটা খুবই নগণ্য। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর কাছে অ্যাপিল করতে চাই যে এইরকম ব্যবস্থা করা যায় কিনা, মিলের মালিকরা যাতে রিয়ালাইজ করে যেভাবে তাদের একসাসাইজ ডিউটি দেওয়ার দরকার আছে, যেভাবে তাদের ই.এস.আই-এ টাকা দেওয়ার দরকার আছে, যেভাবে তাদের প্রভিডেন্ট ফান্ডের টাকা দেওয়ার দরকার আছে সেইভাবে মিউনিসিপ্যালিটির ট্যাক্স দেওয়ার দরকার আছে। এইরকম যদি না করা যায় তাহলে মিউনিসিপ্যালিটির এই যে মেজর ইনকাম, ইন্ডাস্ট্রির উপরে যেটা ডিপেন্ড করতে হয়, ইন্ডাস্ট্রি সিক হয়ে যাচ্ছে বলে সেই ট্যাক্স ফাঁকি দিয়ে চলে যাবে। মাননীয় পৌরমন্ত্রী যে বিলগুলি এনেছেন, ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশনে জল করের সম্বন্ধে যে বিল এনেছেন তাকে এবং সমস্ত বিলকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** আজকে মাননীয় পৌর মন্ত্রী মূলত পৌরসভাগুলি পরিচালনা এবং নির্বাচনের উপর যে ৬টি অ্যামেন্ডমেন্ট এনেছেন সেই ব্যাপারে আলোচনায় অংশগ্রহণ করতে গিয়ে প্রথমেই বলতে চাই এই বিলের মধ্যে সব কটা বিলকে সমর্থন করতে না পারলেও জনগণের স্বার্থে এবং যে বিল অতীতে এক সময় রাজীব গান্ধী আনতে চেয়েছিলেন তার অনুকরণে যে সমস্ত অ্যামেন্ডমেন্ট এসেছে সেইগুলিকে আমি সমর্থন জানাতে চাই। আর যেগুলি জনস্বার্থ বিরোধী সেইগুলি সম্পর্কে আমার প্রতিবাদ আছে, সেইগুলিকে আমি সমর্থন করতে পারছি না। মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের সামনে নতুন নতুন বিল নিয়ে এসেছেন, বামফ্রন্ট সরকারের আমলে অনেকগুলি পৌরসভা গঠন করেছেন, অনেক পঞ্চায়েতকে মিউনিসিপ্যালিটির মধ্যে নিয়ে এনেছেন। মিউনিসিপ্যালিটি নতুন নতুন গঠন করছেন এইগুলি সব ঠিক আছে। কিন্তু প্রশ্ন হলো যেভাবে আপনি পৌরসভা গঠন করছেন নতুন করে—সম্প্রতি রাজপুর সোনারপুর মিউনিসিপ্যালিটি করেছেন, আগে এটা রাজপুর মিউনিসিপ্যালিটি ছিল, রাজপুর নিজেই পরিচালনা করতে পারছিল না, তার সঙ্গে আরও অনেক গ্রাম পঞ্চায়েতকে ঢুকিয়ে দিলেন, সেটাকে আপনি মিউনিসিপ্যালিটি তৈরি করেছেন—কিভাবে এইগুলিকে চালাবেন?

এর আর্থিক সঙ্গতি কিভাবে হবে? যদি বলি কলকাতা মিউনিসিপ্যালিটি কিভাবে চালাচ্ছেন? আপনি বলবেন কলিকাতা কর্পোরেশনে মেগা সিটির জন্য টাকা আসছে সেন্ট্রাল গভর্নমেন্টের তার থেকে এতো টাকা দেব, আমাদের থেকে এতো টাকা দেব। কিন্তু কলকাতার রাজপথ যেখানে পরিষ্কার হয়না, পানীয় জল যখন ঠিকমতো পরিবেশন করতে পারেন না, মানুষের মিনিমাম অ্যামেনিটিজ পাওয়ার যে রাইট আছে—কর্পোরেশনকে মানুষ ট্যাক্স দিয়ে যেখানে তাদের মিনিমাম অ্যামেনিটিজ পাওয়ার রাইটকে অ্যাসিওর করতে পারছেন না, তখন এই সমস্ত নতুন নতুন মিউনিসিপ্যালিটি, পৌরসভা গঠন করছেন। টাকার প্রশ্ন তুললে অসীমবাবু বলবেন, কেন্দ্রের কাছে এত কোটি টাকা পাওনা আছে তাঁরা দিচ্ছেন না, মিউনিসিপ্যালিটিগুলোর উন্নয়নের জন্য এত কোটি টাকা আমাদের দিতে হবে, এইসব কথা বলে মূল জায়গা থেকে সরে যেতে চান। তাহলে এই যে এগুলো গঠন করছেন তা কি শুধু রাজনৈতিক দৃষ্টিভঙ্গির জন্য গঠন করছেন? রাজপুর ও সোনারপুরকে গঠন করার পর এবারে রাজপুরে যে নির্বাচন হয়েছে, সেখানে ১১টির মধ্যে ৮টিতে আপনারা হেরে গিয়েছেন। কংগ্রেস ৮টিতে জিতেছে। ওখানে যে ১৯টি ওয়ার্ড যুক্ত করেছিলেন তাতে ৩টিতে কংগ্রেস জিতেছে, বাদবাকিগুলোতে আপনারা জিতেছেন। এই উদ্দেশ্য নিয়ে কি এটা করেছেন? কোন দৃষ্টিভঙ্গি থেকে এগুলো করছেন? দুর্গাপুরকে পৌরসভা করছেন, সেখানে মানুষের অ্যামেনিটিজ বাড়াবেন বলে। যখন টাকার সোর্সের কথা বলা হয় তখন পরিষ্কার করে কিছু বলতে পারছেন না। অথচ নতুন নতুন মিউনিসিপ্যালিটি, কর্পোরেশন এলাকার মধ্যে নতুন এলাকা যুক্ত করছেন। কখনও বলছেন এগুলো মেগাসিটি প্রকল্পের টাকা দিয়ে করবেন, কখনও বলছেন কেন্দ্র থেকে টাকা পাচ্ছি না। নির্বাচন কমিশন গঠনের কথা বলেছেন, খুব ভাল কথা। নির্বাচন কমিশন গঠনের দাবি আমাদের ছিল। কেন্দ্রীয় সরকার সেই আইন করেছেন, আপনারা তা করছেন। নির্বাচন কমিশন নিরপেক্ষ হবে কি হবে না, মানুষের মধ্যে তা নিয়ে সন্দেহ দানা বেঁধেছে। মানুষ বিশ্বাস করতে পারছে না যে নির্বাচন কমিশন নিরপেক্ষ হবে কিনা। সেখানে এমন একজন ব্যক্তিকে নিয়ে এলেন যিনি কন্ট্রোভার্শিয়াল। তিনি যখন বর্ধমানের ডি.এম. ছিলেন, জীবনের শুরু থেকেই কন্ট্রোভার্শিয়াল, সাঁইবাড়ি খ্যাত সেই তরুন দত্তকে, বারবার একই ব্যক্তিকে বিভিন্ন সরকারি পদে বসাচ্ছেন। তাঁর কোনও রিটায়ারমেন্ট নেই। তাঁকে নিয়ে এসে চীফ ইলেকশন কমিশনার করেছেন। তাঁর নেতৃত্বে কখনও সুষ্ঠুভাবে এবং অবাধ নির্বাচন হবে বলে আমাদের যথেষ্ট সন্দেহ আছে। আমাদের মনে পড়ে, কলকাতা কর্পোরেশনের গত নির্বাচনের কথা। তখন কলকাতা শহরের প্রত্যেকটি সংবাদপত্রে রিভালবার সমেত সি.পি.এম অ্যাকটিভিস্টদের ছবি বেরিয়েছিল। সেই নির্বাচনের মধ্যে দিয়ে কলকাতা কর্পোরেশনকে আজকে যাঁরা ক্ষমতায় আছেন, তাঁরা এসেছিলেন। এরপর আমরা চেয়েছিলাম নিরপেক্ষ নির্বাচন কমিশন গঠিত হোক। কিন্তু নির্বাচন কমিশন গঠন করে সেখানে যাঁকে নিয়ে এসেছেন তাঁর তত্ত্বাবধানে নিরপেক্ষ নির্বাচন হবে বলে আমার অন্তত মনে হয় না। এর মধ্যে ৩০ শতাংশ মহিলাদের জন্য আসন সংরক্ষণের কথা বলেছেন, এর জন্য নিশ্চয়ই ধন্যবাদ দেব। তফসিল জাতি ও উপজাতিদের আসন সংরক্ষণের কথা বলেছেন, নিশ্চয়ই এরজন্য ধন্যবাদ দেব। কিছুদিন আগে

পঞ্চায়েতের নির্বাচন যখন হয়েছে তখন আমরা সরাসরি অংশগ্রহণ করেছিলাম। আমরা তখন বলেছিলাম, কিভাবে এটা তৈরি হবে? সরকারি একটা গাইড লাইন ছিল, সেটা মানতে গিয়ে কতগুলো প্রবলেমস দেখা দিয়েছিল। পঞ্চায়েত নির্বাচন করতে গিয়ে যে সমস্যা দেখা দিয়েছিল তার আলোকে এটা করলে আমার মনে হয় সুবিধা হত। তার কারণ পঞ্চায়েত নির্বাচনের সময়ে আমরা সরাসরি যুক্ত ছিলাম, আমরা দেখেছি, দীর্ঘদিন ধরে দেখেছি, সরকারি কাজে বেশিরভাগ ক্ষেত্রে তফসিল জাতির বসবাস যেখানে বেশি, যেখানে আনুপাতিক হারে বেশি মানুষ তফসিল শ্রেণীর, সেখানে জেনারেল কাস্ট থেকে সিটটা এসে গিয়েছে। এই অসুবিধা যাতে না হয়, জনসংখ্যার ভিত্তিতে যাতে তফসিল জাতি এবং উপজাতি সম্প্রদায়ের মানুষ প্রতিনিধি নির্বাচনের সুযোগ পায়, তাদের রাইটস যাতে কার্টেল না হয়, তারা যাতে তাদের সুবিধাগুলো তারা পায় সেটা দেখা দরকার। মহিলাদের ক্ষেত্রে কোন সিটটা বাদ যাবে সেটাও দেখা দরকার। একটা জায়গায় গাইড লাইনে বলেছেন চার বছর পরে পরিবর্তন করবেন। পাঁচ বছর পরে যখন সেই সিটকে পরিবর্তন করলেন তখন যিনি মহিলা প্রার্থী রয়ে গেলেন, সেখানে কোনও সমস্যা আসছে কিনা সেটা দেখা দরকার। একজন মহিলা তিনটি জায়গায় যদি ইলেকশনে দাঁড়ায়, ছোট ছোট জায়গায় যদি দাঁড়ায় তাহলে কি হবে?

[5-05—5-15 p.m.]

এইভাবে একবার একবার করে তিন তিনবার সীট চেঞ্জ করে মহিলা প্রার্থী নেওয়া হল, আমি আপনাকে একটু ভাবতে অনুরোধ করব যে, মহিলা প্রার্থী নেওয়া হোক তাতে আমার কোনও আপত্তি নেই, কিন্তু আমি আপনাকে বলব এর জন্য যেন কোনও কমপ্লিকেশন না হয় সেটা একটু দেখবেন। এইবার আমি ক্যালকাটা মিউনিসিপাল কর্পোরেশনের অ্যামেন্ডমেন্ট আনছি, সেখানে একটা জিনিস দেখবার জন্য অনুরোধ করছি—৪নং যেটা রেখেছেন তার "after section 11, the following section shall be inserted :- 'ward Committee. 11A (1) Each ward of the Corporation shall have a Ward Committee. (2) The composition and functions of the Ward Committee shall be such as the State Government may be notification determine." এখানে একটি কথা বলা হয়েছে ওয়ার্ড কমিটি, মহল্লা কমিটি। এখানে মহল্লা বোরো কমিটি এই ব্যাপারে আমাদের কোনও আপত্তি নেই। মহল্লা বোরো কমিটিতে যারা নির্বাচিত হবেন তারা মানুষের দ্বারা নির্বাচিত হয়েও স্টেট গভর্নমেন্ট তাদের হাতে ক্ষমতা ছেড়ে দিচ্ছেন না কেন? যদি ডিটারমিন করতেই হয় তাহলে why not the representatives in the Calcutta Corporation who have been elected by the people? ... আপনারা জলের উপরে ট্যাক্সের কথা বলেছেন, জলের উপরে নতুন করে ট্যাক্স দেওয়ার কথা কেন আবার বললেন। কলকাতা পৌরসভা তো জলের উপরে ট্যাক্স নিচ্ছেই, সেখানে আবার নতুন করে ট্যাক্স বসানোর তো কোনও দরকার নেই। তারপরে শক্তিবাবু যে জঞ্জালের উপরে ট্যাক্স বসানোর কথা বলেছেন, সেখানে নতুন করে ট্যাক্স বসানোর কি দরকার, পুরনো যে বিল

আছে তাতে তো লেখা রয়েছে এ সম্বন্ধে যে কে অকোপায়ার্স, ওনার বা পারসন লায়াবেল ইত্যাদি। কলকাতা কর্পোরেশনে জলের ট্যাক্সের ক্ষেত্রে ফেরুলের ইঞ্চি ধরে অর্থাৎ হিসাব অনুযায়ী ট্যাক্স দিতে হবে একথা বলা আছে। সেখানে হাফ ইঞ্চি'র জন্য কর ধার্য্য করা হবে এক রকম, থ্রি ফোর্থের জন্য এক রকমের এবং ১ ইঞ্চিতে এক রকমের কর ধার্য্য করা হয়েছে। এই যে কর বসানো হচ্ছে এর জন্য মিটার বসানো হয়েছে, কোথাও এর থেকে ৪৮০ টাকা ধরা হয়েছে আর কোথাও আবার ৭৮০ টাকা ধরা হয়েছে। এর জন্য আবার মিটার টেস্টিং ডিপার্টমেন্টও খোলা হয়েছে, ফলে একটা বিরাট খরচ হচ্ছে। আমার প্রশ্ন হচ্ছে যে, এই যে মিটার টেস্টিং ডিপার্টমেন্ট খোলা হয়েছে এতে কটা মিটার রিপ্লেস হয়েছে? আসলে সত্যিকরে মিটার রিডিং ঠিকমতো নেওয়া হয় নি। মিটারগুলো অকেজো হয়ে পড়ে রয়েছে। এর উপরে আবার জলের উপরে ট্যাক্স বসানোর কি দরকার ছিল আমার জানা নেই। মিটার রিডিংয়ের বিল ঠিক মতো আসছে না। এখন আবার আপনারা ঠিক করলেন যে মিটার থাকবে, কিন্তু ফেরুলের সাইজের উপরে ট্যাক্স নেওয়া হবে। কিন্তু আপনারা কি জানেন যে বড় বড় বাড়িগুলো অর্থাৎ মাল্টি স্টোরেড বিল্ডিংগুলো কিভাবে ট্যাক্স ফাঁকি দিচ্ছে। সেখানে কিভাবে জল চুরি হচ্ছে তার কোনও খবরই তো আপনারা রাখেন না। মাল্টি স্টোরেড বিল্ডিংগুলো মাটির তলায় একটা ট্যাঙ্ক করে ফেরুল থেকে জল টেনে নেয়।

কর্পোরেশনের কত লোকের বাড়িতে যে বেআইনি ফেরুল আছে এবং এক শ্রেণীর অফিসার দুর্নীতিগ্রস্ত অফিসার তারা হাজার হাজার টাকা এইভাবে ইনকাম করছে, বেআইনি ফেরুল লাগিয়ে, কিভাবে আপনি প্রটেকশন দেবেন। আপনাকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে এক ইঞ্চির জায়গায় হাফ ইঞ্চির ফেরুল লাগিয়েছে বলবে, আর আপনি সেখানে এক ইঞ্চির জায়গায় হাফ ইঞ্চির জন্য ট্যাক্স নেবেন। একটা আইন করছেন, মানুষের উপর নতুন করে ট্যাক্স বসাচ্ছেন, আবার সেই রাস্তাটাকে ওপেন করে রাখছেন। একটা গাড়ি ধুতে গেলে তার জন্য ট্যাক্স দিতে হবে। একটা লোকের বাড়িতে হাফ ইঞ্চির ফেরুল আছে, সেখানে হয়ত সে তার গাড়িটা ধোবে তার জন্যও তাকে ট্যাক্স দিতে হবে। আরও কতকগুলি কমার্সিয়াল কমপ্লেক্স-এর কথা বলেছেন, সেইজন্য ট্যাক্স নেবেন। আমার মনে হয় কর্পোরেশন এরিয়ায় থাকার জন্য যে লোকটা ট্যাক্স দিচ্ছে, এই ট্যাক্স নেওয়ার জন্য আপনি তো তাকে অ্যাসিওর্ড করবেন, সিভিক অ্যামিনিটস দেবেন, রাস্তায় বাতি জ্বলবে, রাস্তা ধোয়া হবে, পানীয় জল তাকে দেবেন। এইসব ছাড়াও কলকাতায় কতকগুলি বড় বড় হোটেল আছে, তারা ঠিকমতো ট্যাক্স দেয়না। ক্যালকাটা কর্পোরেশনের কমিশনার পার্ক হোটেলের সঙ্গে একটা অ্যাডজাস্টমেন্ট করলেন, তাকে ট্যাক্স রিলিফ করে দেওয়া হল। যারা বড় লোক ট্যাক্স দেবার ক্ষমতা যাদের আছে তাদেরকে আপনি ট্যাক্স-এর ব্যাপারে মুকুব করছেন, তাদের সঙ্গে আন্ডারস্ট্যান্ডিং হচ্ছে এত পারসেন্ট দিতে হবে, তাহলেই সে ট্যাক্স রিলিফ পাচ্ছে, পার্ক স্ট্রিটের উপর এইরকম অনেক বাড়ি আছে, তারা ট্যাক্স দেয়না কর্পোরেশনকে, তাদের কাছে নতজানু হয়ে এগ্রিমেন্ট করতে হচ্ছে, তাদের কাছে আপনারা সারেন্ডার করছেন, আমাদের সঙ্গে বসুন, আপনি কত টাকা

দেবেন বলুন, এত টাকা আপনাকে ছাড় দেওয়া হবে। যার একটা গাড়ি আছে তাকেও আপনারা এই ট্যাক্সের আওতায় আনছেন, ছোট দোকানদার তাকেও ট্যাক্সের আওতায় আনছেন, যারা সাধারণ গৃহস্থ তাদের কোনও কথা আপনারা এই বিলের মধ্যে বললেন না। অথচ আপনারা সরাসরি সেই শক্তির কাছে যাদের বিরুদ্ধে এতদিন বলে এসেছেন, যে কথাগুলি বলে বাজারমাৎ করেছেন, সেইকথাগুলি বলে কলকাতা শহরে মিছিল করেছেন, যাদের বিরুদ্ধে বিষোদ্গার করেছেন, ব্রিগেডে মিটিং করেছেন, সেই শক্তির কাছে আপনারা আজকে সরাসরি আত্মসমর্পণ করলেন। কিন্তু বিলের মধ্যে কোথাও এই সত্যটা দেখাতে পারলেন না। আপনারা মাঝে মাঝে বলেন কলকাতা শহরে ৭২ ঘন্টা জল বন্ধ থাকবে, কোনও সভ্য দেশে এইরকম কথা শুনেছেন ৭২ ঘন্টা জল বন্ধ থাকবে। আপনারা কি দিতে পারছেন, কিসের বিনিময়ে আপনারা আমাদেরকে হানড্রেড পারসেন্ট অ্যাসিওর করছেন যে সার্ভিস দিতে পারবেন? কোনও সভ্য দেশে ৭২ ঘন্টা, ৪৮ ঘন্টা জল বন্ধ থাকে না। আজকে কলকাতা শহরে জল খেয়ে লোকের আন্ত্রিক হচ্ছে, মহামারি হচ্ছে, আপনারা জলের সার্ভিস ঠিকমতো দিতে পারছেন না। কিছুদিন আগে শুনলাম, অকলান্ড স্কোয়ারের জমি সি.ই.এস.সি.কে দিয়ে দেওয়া হচ্ছে, ওখানে কোয়ার্টার হওয়ার কথা ছিল কয়েকটি, কিন্তু বললেন যে ওখানে কোয়ার্টার হলে পলিউশন সৃষ্টি হবে, সেইজন্য সি.ই.এস.সি.কে অকল্যান্ড স্কোয়ারের জমিটা দিয়ে দিলেন। আজকে টালা পাম্পিং স্টেশনের কি অবস্থা, সেখানে প্রপারলি জলকে পরিষ্কার করা হয়না, জলে প্রপারলি ক্লোরিন দেওয়া হয়না, ওখানে কর্পোরেশনের যে সমস্ত ফিল্টার বেডগুলি আছে সেখানে মানুষ, গরু মরে পড়ে থাকে, সেখানে আপনি কি অ্যাসিওর করবেন জল শুদ্ধ থাকবে, আপনি জলের জন্য তো ট্যাক্স বসাচ্ছেন, এইগুলি তো ঠিকমতো আগে করবেন।

[5-15—5-25 p.m.]

যে জল আপনাদের মানুষকে দেওয়ার কথা সেই জল আপনারা ৭২ ঘন্টা, ৪৮ ঘন্টা বন্ধ করে দিচ্ছেন। তারপর আপনারা মানুষের উপর ট্যাক্স বসাচ্ছেন। যারা সত্যিই বড় ব্যবসায়ী তাদের উপর ট্যাক্স বসালে কোনও আপত্তি নেই। এই বিলের মধ্যে যেহেতু কোনও প্রোটেকশন নেই লোয়ার মিডল ক্লাশ পিপলদের, অল্প রোজগারে মানুষদের সেইজন্য এই বিলকে আমি সমর্থন করতে পারছি না। অন্যান্য ক্ষেত্রে যেগুলো সত্যিকারের ভালো সেগুলোকে সমর্থন করব। আর পৌরভোটের গণনার ক্ষেত্রে কেন্দ্রীয়ভাবে নির্বাচনী ফলাফল গণনা করা যায় কিনা সেটা দেখবেন। এইরকমভাবে গণনা করতে আপনাদের বাধা কোথায়। আমরা দেখেছি বহু জায়গায় আলো থাকেনা, রাজনৈতিকভাবে প্রেসার ক্রিয়েট করা হয়। তাই আমি অনুরোধ করব এটা ভেবে দেখার জন্য। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শ্যামাপ্রসাদ বোস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই যে ছয়টি বিল মাননীয় পৌরমন্ত্রী মহাশয় এই বিধানসভায় উত্থাপিত করেছেন তাকে সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে যে কয়েকটি কন্সিকোয়েনশিয়াল বিল হচ্ছে ম্যান্ডেটারি, আবার কয়েকটি হচ্ছে যেটা আনতেই হত। নগরায়নের যে বিষয় আছে যা সম্বন্ধে আমাদের সরকার কমিটেড

সেটা অবতারণা করা হয়েছে। এই বিলগুলো আনতে হত তাই আনা হয়েছে। এই বিলগুলো আলোচনা করার সময় বিরোধীপক্ষের থেকে যদি দায়িত্বপূর্ণ কোনও বক্তব্য উপস্থাপিত করতেন তাহলে মনে হয় ভালো হত। ১৯৮১ থেকে ১৯৯১ সাল পর্যন্ত এই দশ বছরে পশ্চিমবাংলায় নগরোন্নয়ন হয়েছে, যেখানে সারা ভারতবর্ষে ২৫.৭২ পারসেন্ট, সেখানে আমাদের পশ্চিমবাংলায় হয়েছে ২৭.৩৯ পারসেন্ট। ১৯৮১ থেকে ১৯৯১ সালের মধ্যে ৪১ লক্ষ ৭৫ হাজার ২৮৫ জন অর্থাৎ ১৯৮১ তুলনায় ২৮.৯০ পারসেন্ট জনসংখ্যা শহরবাসী হিসাবে প্রতিষ্ঠিত হয়েছে, বিরোধীপক্ষ সেই সমস্ত বিষয়ে না গিয়ে কতগুলো তুচ্ছ বিষয়ে এখানে বললেন। প্রথম কথা হচ্ছে একজন স্টেট ইলেকশন কমিশনার নিয়োগ করা হয়েছে আমাদের সরকারের পক্ষ থেকে। সেই ভদ্রলোক ১৯৭১ সালে বর্ধমানে ছিলেন। বর্ধমান থেকে আমিও নির্বাচিত ১৯৭০ সালের পর থেকে, একমাত্র ১৯৭২ সালে কংগ্রেস সেখানে জালিয়াতি করে জিতেছিল, আমরাই সেখানে জিতে আসছি। বর্ধমান শহরে কখনও আমাদের পার্টিকে হারতে হয়নি বামফ্রন্টের পক্ষ থেকে কী কাজ করা হয়েছে—তার পরের বছর ৭১ সালের নির্বাচনে শ্রদ্ধেয় জন নেতা বিনয়বাবু বসে আছেন, তাঁকে নির্বাচিত করার মধ্যে দিয়ে বর্ধমানের মানুষ জবাব দিয়েছিল এবং আজকে বর্ধমান জেলায় ২৬ জনই বামফ্রন্টের পক্ষে আছে। তাই আমি বলতে চাই আপনারা সঠিকভাবে বিশ্লেষণ করুন, বিশ্লেষণ করে যা আলোচনাযোগ্য, সেইগুলো নিয়ে আলোচনা করুন। ওরা ওয়ার্ড ডিলিমিটেশন সম্পর্কে বলেছেন। ওয়ার্ড সম্পর্কে তারা আশঙ্কা প্রকাশ করেছেন। আমরা না কি আমাদের সুবিধা মতো এক হাজার, দু হাজার, তিন হাজার লোকের এলাকা ধরে ওয়ার্ড ডিলিমিট করেছি, সুদীপবাবু এই কথা বলেছেন। উনি কি জানেন না যে ওয়ার্ড ডিলিমিটেশন করতে গেলে একটা ন্যাচারাল বেরিয়ারের দরকার হয়। একটা প্রশস্ত রাস্তা, নদী, নালা, এইরকম একটা ন্যাচারাল বেরিয়ার এর দরকার হয়। অন্যভাবে ডিলিমিটেশন করা যায় না। তা সত্ত্বেও বলছেন এইভাবে আমাদের পক্ষ থেকে ডিলিমিটেশন করা হয়। পাঁচ বছর অন্তর অন্তর নির্বাচনের কথা বলা হয়েছে। এটা তো পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারই দেখিয়েছে। ১৮ বছর, ১৯ বছর কংগ্রেস আমলে কোনও নির্বাচন হয়নি পৌরসভায়। বলছেন জালিয়াতি করে পঞ্চায়েত নির্বাচন হয়েছে। আজকে আপনারা বলছেন পাঁচ বছর অন্তর নির্বাচন হবে কি না, এখানে সঠিকভাবে পৌরমন্ত্রীকে বলতে হবে। আমরা পাঁচ বছর অন্তর নির্বাচনের পক্ষে। সুদীপবাবু বলেছেন দুর্গাপুরকে কর্পোরেশনের মধ্যে আনা হয়েছে, এই সম্পর্কে ফাইনানশিয়্যাল স্টেটমেন্টে বলা নেই। আমি বলতে চাই, কয়েক বছর আগে দুর্গাপুর নোটিফায়েড এরিয়া হয়েছিল, সেখানে দুর্গাপুর নোটিফায়েড এরিয়া অথরিটি অফিস আছে। সেই অফিসের যে পরিকাঠামো আছে তা দিয়ে সেখানকার যে আপাত কাজ সেই কাজ পরিচালনা করা যায়, এই সম্পর্কে চিন্তার কোনও অবকাশ নেই। আমি শুনছি, আমি অবাক হয়ে যাচ্ছি আপনারা তো জানেন, ৯১ সালের সেনসাস অনুযায়ী, আমাদের দেশে সেনসাস হয়েছে এবং অন্য জায়গার যা খবর আছে, সারা পৃথিবীতে মিলিয়ন সিটি যা আছে এবং আমাদের দেশে ২৪টার মতো মিলিয়ন সিটি আছে, আমাদের দেশের বম্বে হচ্ছে প্রথম, দ্বিতীয় কলকাতা। আর সবচেয়ে ছোট হচ্ছে লুধিয়ানা। আমি জিজ্ঞাসা করি,

ভারতবর্ষের কোন মিলিয়ন সিটিতে জলের উপর ট্যাক্স বসেনি? বলা হয়েছে জলের উপর ট্যাক্স বসানো হচ্ছে। জলের উপর ট্যাক্স বসানো হচ্ছে কোথায়? রাস্তায় যে ট্যাপগুলো আছে সেইগুলোর উপর ট্যাক্স বসানো হচ্ছে কী? আপনাদের তো দরদ বড় লোকদের জন্য, তাদের লনে জল পড়বে কি না, তাদের জন্য দরদ। আপনি যে বাজারে যান, আলু থেকে পানীয় জল পর্যন্ত কমোডিটি। পানীয় জল আমাদের ভারতবর্ষে ভোগ্যপণ্য হিসাবে কিনতে হচ্ছে। আজকে কমোডিটি হিসাবে পানীয় জল আমাকে কিনতে হচ্ছে, প্রতিটি মানুষকে কিনতে হচ্ছে, গরিব মানুষদের পর্যন্ত কিনতে হচ্ছে। ৪৭ বছর ধরে ওঁরা এরকম একটা দেশ তৈরি করেছেন। ওঁরা আজকে অভিযোগ করছেন, আমরা আই.এম.এফ. এবং ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে টাকা নিয়ে পরিকল্পনা রূপায়ণ করছি। স্যার, ওঁরা জানেন এবং জেনে-শুনে অসত্য কথা বলছেন। আমাদের পরিকল্পনা তৈরি করে দিল্লিতে পাঠিয়ে দিতে হয়। দিল্লি কম সুদে বিদেশি ঋণ পায় এবং সেটা আমাদের দিয়ে পরিকল্পনা রূপায়ণ করতে বলে আমাদের কাছ থেকে বেশি সুদ নেয়। ওঁরা মহাজনি কারবার করছেন, তার জন্য ওঁদের লজ্জা হয় না! তারপর বলছেন সরকার ট্রেড অ্যান্ড কলিংস, লাইসেন্স ফি নিয়ে নিচ্ছে মিউনিসিপ্যালিটিগুলির কাছ থেকে। আমি ওঁদের পরিষ্কার বলতে চাই, বর্ধমান সদর মিউনিসিপ্যালিটি মোটেই ছোট মিউনিসিপ্যালিটি নয়, আড়াই লক্ষ মানুষের বাস '৯১ সালের সেনসাস অনুযায়ী। সেখানে সমস্ত লাইসেন্স ফি পৌরসভা নিজেই পায় এবং এখানে মাননীয় মুখ্যমন্ত্রী ইতিপূর্বেই ঘোষণা করেছেন যে, ট্রেডস অ্যান্ড কলিংস-এর সমস্ত টাকাই মিউনিসিপ্যালিটিগুলিকে ফেরত দিয়ে দেওয়া হয়। যাইহোক আমি আমার বক্তব্যকে আর দীর্ঘ না করে ৬টি বিলকে সমর্থন করে, দেবপ্রসাদবাবুর সংশোধনী প্রস্তাবের বিরোধিতা করে, মাননীয় মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানিয়ে এবং আপনাকে—মাননীয় ডেপুটি স্পিকারকে—ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-25—5-35 p.m.]

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌর মন্ত্রী মহোদয় যে ৬টি বিল এখানে উপস্থাপিত করেছেন সেই ৬টি বিলকে সম্পূর্ণভাবে সমর্থন করে আমি কিছু বলতে চাই।

প্রথম কথা হ'ল পশ্চিমবাংলা রাজ্যটি ভারতবর্ষের বাইরে নয়, ভারতবর্ষের ভেতরে। ভারতবর্ষে যে সরকার থাকবে, যে কান্ড-কারখানা করবে তাঁর প্রভাব পশ্চিমবাংলার ওপরেও পড়বে। এটা আলাদা কোনও স্বতন্ত্র রাষ্ট্র নয়। হ্যাঁ, এমন কিছু কিছু কাজ ওরা করে যার বিরুদ্ধে আমাদের লড়াই করতে হয়, সংগ্রাম করতে হয়। আবার কিছু কিছু জিনিস আমাদের মেনে নিয়ে, বিভিন্ন অসুবিধার মধ্যেও কাজ করতে হয়। আমি প্রশ্ন করি, জল কর বসাতে আমাদের বাধ্য করেছে কারা? সেন্ট্রাল গভর্নমেন্ট, কেন্দ্রীয় সরকার। আমরা এখানে আমাদের জনগণকে জল দেবার জন্য ওঁদের কাছে টাকা চেয়েছিলাম, গ্রান্ট হিসাবে দিতে বলেছিলাম, তা ওরা দিলেন না। লোন হিসাবে দিতে বললাম এবং বললাম যে, আন্তর্জাতিক মুদ্রা কোষ

থেকে তোমরা যে সুদের হারে টাকা নিচ্ছ সেই সুদের হারেই আমাদের টাকা দাও। তাও ওরা দিলেন না। ওরা আন্তর্জাতিক অর্থ ভান্ডার থেকে শতকরা ১% হারে টাকা পাচ্ছেন, আমাদের কাছ থেকে ৬% সুদ নিচ্ছেন। কেন্দ্রীয় সরকার একটা সুদখোর সরকার হয়ে গেছে। সুদের পয়সায় ওদের সরকার চলছে। মানুষকে জল দেবার জন্য বাধ্য হয়ে আমরা ঐ হারে সুদ দিয়ে ওদের কাছ থেকে টাকা নিয়েছি। শুধু সুদই নিলেন না, ওঁরা আমাদের বাধ্য করছেন জল কর বসাতে। একটু আগেই আমাদের একজন বন্ধু বললেন, প্রণব মুখার্জি থেকে শুরু করে সব কেন্দ্রীয় মন্ত্রীই জল কর বসাবার কথা বলেছেন। আমরা চিন্তা ভাবনা করে এই জল করের চাপ যাতে সাধারণ মানুষদের ওপরে না পড়ে তার জন্য ১/২" ফেরুল পর্যন্ত কর ছাড় দেওয়ার প্রস্তাব করলাম। আমরা ঠিক করেছি যারা কমার্শিয়ালি জল ব্যবহার করে তাদের ওপর বেশি করে জল কর বসান হবে। বড় বড় হোটেল এবং বাণিজ্য কেন্দ্রগুলি ব্যবসার প্রয়োজনে পৌরসভার জল ব্যবহার করে লাভ করে, তাদের কাছ থেকে রাজ্যের উন্নয়নের জন্য কিছু কিছু টাকা আদায় করার আমরা পরিকল্পনা করেছি। তাদের কাছ থেকে কিছু টাকা নিয়ে রাজ্যের উন্নয়নের জন্য ব্যয় করাতে বিরোধী দলের সদস্যদের কোথায় চুলকানি হয় তা আমরা বুঝতে পারছি না! আপনার গাড়ি রাখবেন আর মৌজ করবেন, সরকারি দেওয়া জল দিয়ে গাড়ি ওয়াশ করবেন আর তারজন্য সরকারকে জল কর দেবেন না, টাকা দেবেন না, এটা হতে পারে না। সমানভাবে এই কাজগুলি দেখতে হবে। এখানে বিরোধীদলের বন্ধুদের মধ্যে কিছু কিছু ভাল জিনিস দেখলাম। এই বিরোধীদলের বন্ধুদের মধ্যে কন্ট্রাডিকশন আছে। সুদীপবাবু আলোচনা শুরু করতে গিয়ে বললেন টোটালি আমি এই বিলের বিরোধিতা করছি। তারপর জটু লাহিড়ী মহাশয় তার বক্তব্য রাখতে গিয়ে বললেন কিছু কিছু জিনিস আমরা সমর্থন করতে পারি। এদের মধ্যে কন্ট্রাডিকশন আছে। সুদীপবাবু বললেন টোটালি এই বিলের বিরোধিতা করব, আমরা এই বিলটা প্রস্তুত করেছি সংবিধান সংশোধন সামনে রেখে। কেন্দ্রীয় সরকারের করার আগেই আমরা অনেক কিছু কাজ করেছি। পঞ্চায়েত এবং মিউনিসিপ্যালিটিকে গণতন্ত্রীকরণ করার জন্য কিছু কিছু কাজ আমাদের করতে হয়েছে। বিরোধীদলের বন্ধুরা বলছেন, রাজীব গান্ধী করেছেন তাই আপনারা করেছেন। ত রাজীব গান্ধীর চিন্তা-ধারাকে কিভাবে আপনি টোটালি বিরোধিতা করলেন? তার মানে রাজীব গান্ধীকেই বিরোধিতা করে ফেললেন। এইসব কথা বলার আগে আপনাদের চিন্তা করা উচিত ছিল। সৌগতবাবু বলার সময় এর জবাব দেবেন। লাহিড়ীবাবু এই যে ভিন্ন মত পোষণ করেছেন এবং সুদীপবাবু যে বক্তব্য রাখলেন তাতে মনে হচ্ছে দুটি গ্রুপ নাকি? সুদীপবাবুর একটি গ্রুপ, আর লাহিড়ীবাবুর একটি গ্রুপ কিনা তা আমি বলতে পারবো না। নির্বাচনের কথা বলছি, আমরা গণতন্ত্রকে বিশ্বাস করি বলেই কর্পোরেশনের নির্বাচন করেছি। আমাদের কর্পোরেশন ডিক্লেয়ার হয়েছিল ডিসেম্বর মাসে। আমরা যে মাসের মধ্যে অ্যাড হক কমিটি করে ৬ মাস সময় চেয়েছিলাম। তার মধ্যে আমরা নির্বাচন করেছি গণতন্ত্রকে বিশ্বাস করি বলে। আমরা অ্যাড হক কমিটি রাখতে চাইনি, জনগণের কাছে যেতে চাই। ৬ মাস পূর্ণ হওয়ার আগে ১৫ তারিখে নির্বাচন করে আমরা প্রমাণ করেছিলাম যে আমরা গণতন্ত্রে

বিশ্বাস করি। আপনারা বললেন পঞ্চায়েত রাজীব গান্ধী করেছেন, মিউনিসিপ্যালিটি রাজীব গান্ধী করেছেন। কিন্তু সেই জ্ঞানটা উনি কোথা থেকে পেলেন? কলকাতার সল্টলেকে যখন উনি এসেছিলেন তখন এখানকার পঞ্চায়েতের ব্যবস্থা দেখে বলেছিলেন এর মধ্য দিয়ে আমরা জনসাধারণের কাছে পৌছাতে পারি, উন্নয়নের কাজ করতে পারি। এই শিক্ষা নিয়ে তিনি অন্য রাজ্যে নিয়ে গেলেন। ভাল কথা, শুভবুদ্ধির উদয় হয়েছে। কিন্তু এই সৃষ্টিটা কারা করল এই কথা আপনাদের মনে রাখতে হবে। কেন্দ্রীয় সরকারের একটা বই বেরিয়েছে মিউনিসিপ্যালিটি সম্পর্কে। সেখানে বলেছেন, হাফ অফ দি মিউনিসিপ্যালিটি হ্যাভ বিন সাসপেনডেড অফ ইন্ডিয়া। আদার মিউনিসিপ্যালিটি সাসপেন্ডেড হয়ে আছে। কিন্তু কোথায় সেটা? আপনারা যেখানে আছেন সেইসব জায়গায় সাসপেন্ডেড হয়ে আছে। আপনাদের যেখানে রাজত্ব সেখানে হয়ে আছে। সুতরাং ভেবে-চিন্তে কথা বলা উচিত বলে আমি মনে করি। এই সরকার ক্ষমতায় আসবার পর ৩৫টি নতুন নগর পালিকা অর্থাৎ মিউনিসিপ্যালিটি করেছেন। কিছু কিছু মিউনিসিপ্যালিটি শহর হিসাবে গড়ে উঠেছে উন্নয়নের কাজ করছি বলে। আমরা কংগ্রেসের মতোন ফাঁকা রাস্তাতে মিউনিসিপ্যালিটি করি না। আপনারা ফাঁকা রাস্তায় ক'টা মিউনিসিপ্যালিটি করেছেন সেই সম্পর্কে বলছি।

[5-35—5-45 p.m.]

আমার জেলায় মিউনিসিপ্যালিটি করেছেন, নোটিফায়েড এরিয়া আপনাদের আমলে মিউনিসিপ্যালিটি হয়েছে ৩টি ওয়ার্ড নিয়ে। ফাঁকা ছিল, মাননীয় সিদ্ধার্থশঙ্কর রায় মহাশয় একটি জায়গার মাটি সরিয়ে দিয়ে লেক করবেন বলে ফাঁকা রাস্তায় নোটিফায়েড করে এলেন। সেটাকে আমাদের সামাল দিতে হল। লোক নেই, ফাঁকা রাস্তাতে। আপনাদের রাজনৈতিক ডিলিমিটেশনের কাজ করতে গিয়েছিলেন, আমরা আসার পর মিউনিসিপ্যালিটি হবার মতো অবস্থা শুরু করেছি। কোনও কোনও জায়গায় মহিলা আসার কথা বলেছেন, মহিলারা যদি আসেন যদি সব ওয়ার্ডেই মহিলারা দাঁড়ান তাহলে অসুবিধাটা কোথায়? তারপর বলছেন যখন বড় বড় সিট ঠিক করতে হয় সেই সময় সন্দেহ প্রকাশ করেছেন। আমরা যখন ডিলিমিটেশন করছি,—বিধানসভায় আপনারা সেটা করেছেন—আমাদের চোখের সামনে প্রমাণ এখানে আছে, এখানে করিম চৌধুরি মহাশয় আছেন, দার্জিলিং লোকসভার ক্ষেত্রে ছিল, দার্জিলিং, কালিম্পং, শিলিগুড়ি, ফাঁসীদেওয়া, মালবাজার নিয়ে, সেখান থেকে এম. পি. পাঠানোর জন্য সিদ্ধার্থ রায় মহাশয় এইভাবে ইসলামপুরকে যোগ করে দিয়ে মালবাজারকে ছেড়ে দিলেন রাজনৈতিক স্বার্থ দেখাবার জন্য। আপনারা যেভাবে কাজ করেন আমরা সেভাবে করি না। জনগণের কিভাবে উন্নয়ন করা যায় সেটা দেখে আমরা ডিলিমিটেশন করি। মহিলা, এস.সি.এস.টি. আমরা সিট রিজারভেশন করেছি মহিলাদের জন্য, ১৮ বছরে ভোটের অধিকার দেবার কথা আমরাই ঠিক করেছি মাননীয় রাজীব গান্ধী আসার অনেক দিন আগে থেকে, ১৮ বছরের ছেলে, যুবক আমাদের রাজ্যে ভোট দিতে পারছেন। আমাদের দেখে তবে আপনারা করেছেন। ১৮ বছর বয়সে ভোটের অধিকার চাইতে গিয়ে অনেক অসুবিধায় পড়তে

হয়েছে। আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব। এই বিলে পাহাড়ের উপর একটু দৃষ্টি দেবার কথা বলছি। সমতল এলাকার মতো ২০ হাজার পপুলেশন মিউনিসিপ্যাল এরিয়া হতে পারে, পাহাড় এরিয়ায় একটু দৃষ্টিপাত করা উচিত। তাছাড়া কলকাতার পরেই দার্জিলিং শহর, কলকাতায় প্রথম মিউনিসিপ্যালিটি, গঠিত হয় তার পরেই দার্জিলিংয়ে মিউনিসিপ্যালিটি গঠিত হয়, সেই মিউনিসিপ্যালিটি যাতে গড়ে ওঠে সেদিকে দৃষ্টিপাত করে যাতে কর্পোরেশনে পরিণত করা যায় এবং বেশিরভাগ ট্যুরিস্টদের আকর্ষণ করা যায় সেদিকে দেখতে হবে। আর একটি কথা, পাহাড়ে ধ্বস নামছে, সেদিকে দৃষ্টিপাত করার জন্য মাননীয় মন্ত্রীকে অনুরোধ জানিয়ে বিলটিকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, মাননীয় পৌর মন্ত্রী অশোক ভট্টাচার্য মহাশয় ৬টি বিল নিয়ে এসেছেন সেই ব্যাপারে কয়েকটি কথা নিবেদন করছি। প্রথমে নতুন সদস্য মাননীয় তুলসী ভট্টারায়, যিনি ঘিসিংয়ের কৃপায় জিতে এসেছেন তাঁকে একটু সংবিধানটা স্মরণ করিয়ে দিতে চাই। উনি বলেছেন সিদ্ধার্থশঙ্কর লোকসভায় ভোটের জন্য করেছেন তা নয়, ডিলিমিটেশন কমিশন বলে ভারতবর্ষে একটি সাংবিধানিক বডি আছে সুপ্রীম কোর্টের লোক তাঁর প্রধান, তাঁরাই ডিলিমিটেশন ঠিক করেন, সিদ্ধার্থ রায় বা কোনও রায়ের ক্ষমতা নেই ডিলিমিটেশন ঠিক করার। ভুল তথ্য, একটু জেনে বিশিষ্ট লোকদের সম্বন্ধে কমান্ড করবেন। বিলগুলির মধ্যে কয়েকটি বিল গুরুত্বপূর্ণ। যেগুলি মোস্টলি কনসিকোয়েন্টাল বিল তার মানে লোকসভায় মূল বিল রাজীব গান্ধী মহাশয় আনেন, নগরপালিকা বিল যেটা পরে ৭৪তম সংবিধান সংশোধন হয়েছে। সেই অনুসারে পশ্চিমবঙ্গের পৌর নির্বাচন এবং পৌর নিগমগুলির আইন পরিবর্তন করতে গিয়ে উনি কতকগুলি গুরুত্বপূর্ণ পরিবর্তন এনেছেন। মাননীয় অশোকবাবুকে বিনীতভাবে প্রশ্ন করছি, আজকে বিলগুলিকে নিয়ে আসার সাথে সাথে পশ্চিমবঙ্গের পৌরসভাগুলি যে কনসিকোয়েন্টাল চেঞ্জেস কমপ্লিট হল, সংবিধানে সঙ্গতি রেখে পশ্চিমবঙ্গের আইনগুলি তৈরি হল। আজকে জুন মাসের ২৭ তারিখে এখানে এগুলো পরিবর্তন করছেন, কিন্তু হঠাৎ মে মাসের ১৫ তারিখে এই আইনকে এড়িয়ে যাবার জন্য দুটি কর্পোরেশন এবং ১৭টি মিউনিসিপ্যালিটির নির্বাচন করলেন। তখন যদি ছয় মাস নির্বাচন পিছিয়ে দিতেন তাহলে সংবিধানে আটকাতো না। কাজেই আপনাদের এই কাজটা সঠিক হয়নি, কারণ তার ফলে কিছু কিছু অ্যানোমোলিস দেখা দিয়েছে। আমি স্মরণ করিয়ে দিতে চাই যে, সংবিধান সংশোধনের মূল উদ্দেশ্য হল—১) একটি স্বাধীন নির্বাচনী সংস্থা—স্টেট ইলেকশন কমিশন তৈরি করা, ২) একটি স্বাধীন আর্থিক সংস্থা—স্টেট ফিনান্স কমিশন তৈরি করা। ইতিমধ্যে স্টেট ফিনান্স কমিশন এবং স্টেট ইলেকশন কমিশন আমাদের রাজ্যে তৈরি হয়ে গেছে। তৃতীয়ত, ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি, মেট্রোপোলিটন প্ল্যানিং কমিটি গঠন। কনসিকোয়েন্টলি এ-ব্যাপারে আইন আমাদের বিধানসভায় পাস হয়ে গেছে। চার নম্বর, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ অংশ—পৌরসভায় মহিলাদের জন্য এক-তৃতীয়াংশ এবং শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবদের জন্য তাদের জনসংখ্যার অনুপাতে আসন রিজারভেশনের ব্যাপার। সেটাও প্রথমে

অশোকবাবু আইন করে নিয়ে এলেন। এবারে অশোকবাবু যে আইন এনেছেন তাতে ব্যাপক পরিবর্তন ঘটছে। এরপর থেকে ক্যালকাটা কর্পোরেশনে অলডারম্যানের ব্যাপারটা উঠে যাবে, কিন্তু আসানসোল এবং শিলিগুড়ি মিউনিসিপাল কর্পোরেশনে এটা থাকবে। এটাই হচ্ছে অশোকবাবুর দুষ্টুমি। কলকাতা, হাওড়া এবং চন্দননগরে অলডারম্যানের ব্যাপারটা থাকবে না, সেখানে রাজ্য সরকার কয়েকজনকে মনোনীত করবেন। কিন্তু আইনটা আরও ভাল হত যদি স্পেসিফাই করে দিতেন যে, কতজনকে রাজ্য সরকার নিয়োগ করবেন। কিন্তু সেটা না করে সবটাই রুলস-এর মধ্যে রেখে দিয়েছেন। দ্বিতীয় পরিবর্তন, সব মিউনিসিপ্যালিটিতে কমিশনার পদ উঠে যাবে এবং এরপর থেকে তাদের নাম হবে কাউন্সিলর। চেয়ারম্যানের নামও পাল্টে যাবে। তবে অশোকবাবু মূল যে বিল—ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপাল ইলেকশন বিল যা এনেছেন সেটা খুব পরিশ্রম করে তৈরি করেছেন। এর আগে ডাঃ সূর্যকান্ত মিশ্র মহাশয় যে পঞ্চায়েত বিলটা এনেছিলেন তার চেয়ে এটা বেটার ড্রাফটেড এবং আর একটু টাইটেনড করবার চেষ্টা করেছেন। এই বিলটা হচ্ছে হুবুহু রিপ্রেজেন্টেশন অফ পিপলস অ্যাক্টের মিউনিসিপাল ভারসন। তিনি বলতেই পারতেন যে, এটা রিপ্রেজেন্টেশন অফ পিপলস অ্যাক্ট, ১৯৫০ এর ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপাল ভারসন। তার কারণ হল, রিপ্রেজেন্টেশন অফ পিপলস অ্যাক্টে বুথ ক্যাপচারিং সম্পর্কে যা বলা আছে সেটাই এতে তুলে দিয়েছেন। ইলেকশন পিটিশন ওতে হাইকোর্টের জাজের কাছে করতে হয়, এখানেও ঠিক করে দিয়েছেন যে, ডিস্ট্রিক্ট জাজের কাছে ইলেকশন পিটিশন করতে হবে। কিন্তু ওয়েস্ট বেঙ্গল ইলেকশন বিলের তিনটি জায়গায় খুব সিরিয়াস ল্যাকুনা রয়েছে। সেখানে ফাঁক রেখে দিয়েছেন। সেখানে অশোকবাবু দুষ্টুমি করবার সুযোগ রেখে দিয়েছেন। তার একটি হচ্ছে ডিলিমিটেশন। আমি জিজ্ঞাসা করতে চাই, কেন্দ্রীয় সরকার যেভাবে কনস্টিটিউয়েন্সী ডিলিমিটেশন করবার জন্য ইনডিপেন্ডেন্ট ডিলিমিটেশন কমিশন তৈরি করেন, সেভাবে স্টেট ইলেকশন কমিশন তৈরি করলেও আলাদাভাবে ডিলিমিটেশন কমিশন তৈরি করলেন না কেন? আপনি বলেছেন, "For the purpose of election of members of a Municipality, the Commission shall, having regard to population dwelling pattern, geographical conditions and economic considerations of the area in each ward, divide any municipal area into such number of wards as may be determined by the State Government in this behalf"......

[5-45—5-55 p.m.]

স্টেট গভর্নমেন্ট বলে দেবে কটা ওয়ার্ড হবে, ইলেকশন কমিশন ডিলিমিট করবে। কেন যে অথরিটি ইলেকশন করবে তার হাতে ডিলিমিটেশনের অথরিটিটা আপনি দিলেন? এখানে আমার মনে হয় একটা সুযোগ রয়ে গেছে। তার কারণ সেখানে যে অরিজিনাল অ্যাক্ট—সেই অ্যাক্টটা হল দি ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকশন কমিশনার বিল—১৯৯৪—বা কন্সটিটিউশন অ্যামেন্ডমেন্টে বিল—দেয়ার শ্যাল বি এ ইলেকশন কমিশনার—দেয়ার শ্যাল বি এ স্টেট ইলেকশন কমিশনার। স্পেসিফিক্যালি বলা ছিল না যে মালটি মেম্বার হবে, না সিঙ্গেল

মেম্বার হবে। ধরে নেওয়া গেল সিঙ্গেল মেম্বার হবে। আপনারা স্টেট ইলেকশন কমিশনারের অ্যাপয়েন্টমেন্টটা পুরোপুরি রাজ্যের হাতে রেখেছেন এবং এই কথা আগে বলা হয়েছে একজন পেটোয়া অবসর প্রাপ্ত অফিসার তিনি থাকবেন। সেখানে কিন্তু কোনও সুযোগ নেই যে হাইকোর্টের জাজের সঙ্গে বা চিফ জাস্টিসের সঙ্গে আপনি আলোচনা করবেন। বেসিক্যালি আপনার বিলটা এখানে ডিফেকটিভ, কোনও ফেয়ারনেস আনার চেষ্টা করেন নি। আবার সেখানে ইলেকশন কমিশনকে পুরো ক্ষমতা দিয়েছেন ডিলিমিটেশন করতে যেটা প্রপারলি ফাংশন নয়। তার কারণ কখনও ইলেকশন কমিশন ডিলিমিটেশন অ্যাসেম্বলি বা পার্লামেন্টের ক্ষেত্রে করে না। রিজারভেশনের ব্যাপারে আসুন। রিজারভেশনের প্রসেসটা, সেখানে আপনি পুরো আরবিটারিনেশের সুযোগটা রেখে দিয়েছেন। আপনি কী বলেছেন? "Not less than one third of the total number of seats shall be reserved for women, and such seats may be allotted by rotation to different constituencies of that Municipality by the Commission."

তার মানে রোটেশনে যে কোনও সিট রিজার্ভ করা দরকার, আপনার রয়ে গেল। হোয়াই হ্যাভ ইউ নট ফিক্সড? ক্যালকাটা কর্পোরেশনের ইলেকশন হচ্ছে, কিভাবে সিটের রিজারভেশন হবে মহিলাদের আপনি আগে থেকে সেটা ঠিক করে দিলেন না কেন? আপনার আইনে কেন নেই? কেন ভেগ রেখে দিলেন? Shall be allotted by rotation to different constituencies—by rotation according to what principle? এই জায়গাটা আপনার একেবারে পরিষ্কার বলে মনে করি না, এখানে আরবিটারিনেশের সুযোগ রয়ে গিয়েছে। লাস্ট একটা সিরিয়াস জায়গায় আপনি ফাঁক রেখে দিয়েছেন। সেটা কি? সেটা হচ্ছে কাউন্টিং-এর পার্টটা। কোথায় কাউন্টিং হবে সেখানে আপনি বলছেন" "At every election where a poll is taken, votes shall be counted in such manner as may be prescribed" কিভাবে প্রেসক্রাইব করবেন? আপনি কেন আগে থেকে ঠিক করে দিলেন না যে কাউন্টিংটা জেলার বা মিউনিসিপ্যালিটির একটা সেন্টার জায়গায় হবে? ডি.এম সেটা ঠিক করবেন বা ডিস্ট্রিক্ট মিউনিসিপ্যাল ইলেকশন অফিসার সেটা ঠিক করবেন। এটা আপনি কেন ভেক রাখলেন? তাহলে আমরা দেখলাম যে আপনি আদারওয়াইজ আপনি আইনের ডিটেলসে গিয়েছেন যে কিভাবে নোমিনেশন হবে, কিভাবে স্ক্রুটিনি হবে, কিভাবে ক্যান্ডিডেট ফাইনালাইজেশন হবে, কিভাবে অ্যালটমেন্ট অফ সিম্বল হবে। এই অ্যালটমেন্ট অফ সিম্বলের ক্ষেত্রেও আপনার একটা ভেগ রয়ে গিয়েছে। সেখানে আপনি সেপারেট অর্ডার ইস্যু করবেন কিনা এবং সেখানে দুষ্টুমি করবেন কিনা আপনার লোকের সেটা বুঝতে অসুবিধা থেকে যাচ্ছে। এই অ্যালটমেন্ট অফ সিম্বলের ক্ষেত্রে এখানে দেখুন মজার ব্যাপার আছে। সেখানে আছে "the Municipal Returning Officer shall forthwith consider the allotment of symbols in the prescribed manner to the candidates who have not withdrawn their candidature." তাহলে প্রেসক্রাইবড ম্যানারটা কী? আপনি ভেগ রেখে দিয়েছেন প্রেসক্রাইব ম্যানার আপনি পরে প্রেসক্রাইব করবেন

আপনার সুবিধা মতো। যে কোনও আইন যদি করতে হয় তাহলে ইলেকশনের এই ক্রুশিয়াল ব্যাপারগুলো ঠিক করতে হয়। তাহলে আমি একটা বললাম ডিলিমিটেশন, একটা হচ্ছে অ্যালটমেন্ট অফ সিম্বল, একটা হচ্ছে রিজারভেশন এবং আর একটা হচ্ছে কাউন্টিং, এই ৪টি জায়গায় আপনি ভেগ রেখে দিয়েছেন এবং সেখানে সরকারের মিসচিফ করার ক্ষমতা থাকবে। আদারওয়াইজ আমি মনে করি এই বিলটা কমপ্রিহেনসিভ একটা রিপ্রেজেনটেশন অফ পিপলস অ্যাক্ট তৈরি হয়েছে যাতে আগের থেকে ইলেকশনটা আরও একটু বেটার করা যাবে।

আমি এর পর আপনার নেকস্ট যে বিল দুটি আছে, একটা ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৪ এবং আর একট ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল কর্পোরেশন (থার্ড অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৪ এই ব্যাপারে দু'একটি কথা বলব। আমি প্রথমেই বলব, এবারে আপনি একটা নতুন ব্যবস্থা করছেন, বলছেন যে ওয়ার্ড কমিটি কনস্টিটিউট হবে। রাজীব গান্ধী একে মহল্যা কমিটি বলেছিলেন। আপনি বলছেন যে প্রত্যেক ওয়ার্ডে একটা করে কমিটি তৈরি হবে। কিন্তু বরো কমিটিকে আপনি অ্যাবোলিশ করে দিতে চাইছেন। ক্যালকাটা কর্পোরেশনে বরো কমিটি ফাংশন করে, হাওড়াতেও এই বরো কমিটিগুলো ফাংশন করে। এখন বরো কমিটি যদি হয়, বরো কমিটি যদি অ্যাবোলিশ করা হয়, তাহলে বরো কমিটির ক্ষেত্রে যে ফাংশনগুলো ছিল, সেই অ্যালটমেন্ট অব ফান্ডস সেটা কিভাবে করবেন? এটা এখনও পর্যন্ত আমাদের মনে হয়না ক্লিয়ার আছে। আপনি কনস্টিটিউশন্যাল আইন অনুযায়ী ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল কর্পোরেশন ল'স (থার্ড অ্যামেন্ডমেন্ট) বিল এটা চালু করতে চলেছেন। ভালই করছেন। পাঁচ বছর পরে পরে ইলেকশন যাতে না হয় তারজন্য ব্যবস্থা করছেন। সেখানে সেগুলো ডিজোলিউশন হয়ে গেলে কিভাবে ইলেকশন হবে সেটা প্রপারলি ঠিক করার জন্যই কিন্তু ওয়ার্ড কমিটি এবং বরো কমিটি হয়েছে। এগুলোর যে ফাংশন এবং পার্থক্য সেটা নিয়ে ক্লিয়ার কাট করা দরকার। আমি আগেও এই হাউসে মেনশন করেছি যে এখানে যে কথা বিলের মধ্যে বলেছেন, ক্যালকাটা কর্পোরেশন কিভাবে তৈরি হবে?

'The Corporation shall consist of the following members, namely :-

(a) one hundred and forty-one elected Councillors, and

(b) such persons having special knowledge or experience in municipal administration as the State Government may nominate from time to time :

Provided that such persons shall not have the right to vote in the meetings of the Corporation.' আমরা চাই, আপনি যদি আগে থেকে বলে দেন কোন কর্পোরেশনের ক্ষেত্রে একজন লোককে নমিনেট করবেন, আমরা এর বেসিক্যালি বিরুদ্ধে। আপনি কনস্টিটিউশনাল অ্যামেন্ডমেন্টের সুযোগ নিয়ে টাইম টেস্টেড অল্ডারমেন নিয়োগের যে

সিস্টেম ছিল, সেগুলোকে অ্যাবোলিশ করে দিয়ে স্টেট গভর্নমেন্টের নোমিনেটেড কয়েকজন লোককে নেবেন। কিন্তু কি প্রিন্সিপলে সেটা করবেন তা আমাদের কাছে খুব পরিষ্কার নয়। সুতরাং আমি আশা করি, এই ব্যাপারে আপনি আমাদের ক্লিয়ার করে দেবেন। ক্যালকাটা কর্পোরেশনের ক্ষেত্রে এই ইলেকশনটা কিভাবে হবে? আমরা চাই ইলেকশনগুলো নিয়মিতভাবে হোক। ইলেকশনগুলো এখন একটা কনস্টিটিউশনাল কম্পালশন হয়ে গেছে। মিউনিসিপ্যালিটি যদি ভেঙে যায় তাহলে ছ'মাসের মধ্যে ইলেকশন করতে হবে। তা নাহলে পাঁচ বছর পরে পরে করতে হবে। এই বাধ্যবাধকতা রাজীব গান্ধী এবং নরসিমা রাওয়ের সরকার এনে ফেলেছেন। সেখানে আমি বিনীতভাবে দু'-একটি কথা আপনার কাছে বলতে চাই। আপনারা একটা র‍্যান্ডাম আর্বানাইজেশন শুরু করেছেন। পশ্চিমবাংলায় যেখানে যে কর্পোরেশন করছেন—আমার বন্ধু শোভনদেব বলেছেন, র‍্যান্ডাম আর্বানাইজেশন করছেন—নতুন নতুন এলাকা মিউনিসিপ্যাল এলাকা বলে ঘোষণা করছেন, মিউনিসিপ্যাল কর্পোরেশন বলে ঘোষণা করছেন। কিন্তু ফান্ড অ্যালটমেন্ট কিভাবে হবে তা রাজ্য সরকার কিছু বলছেন না। রাজ্য সরকারের ফান্ড নেই, তাদের ডেভেলপমেন্টের জন্য টাকা দিতে পারছেন না। কর্পোরেশনে এবং মিউনিসিপ্যালিটিগুলোতে সব টাকা চলে যাচ্ছে মাইনে দিতে। প্ল্যানের জন্য স্টেট গভর্নমেন্টের কাছ থেকে তাদের টাকা ধার নিতে হয়। লোকাল সেল্ফ গভর্নমেন্ট একটা নোটিশ জারি করে হয় না—শুধু নামেই এটা হয়না। এরজন্য ফান্ড প্রোভাইড করতে হয়। এই ব্যাপারে রাজ্য সরকারের কী অবস্থা? এতগুলো যে কর্পোরেশন করলেন তাতে ফান্ডের ব্যবস্থা কিভাবে করবেন? কর্পোরেশন করে মানুষের উপরে ট্যাক্সের বোঝা চাপাচ্ছেন, সেই তুলনায় সিভিক অ্যামিনিটিজ আপনি দিতে পারছেন না। পশ্চিমবাংলার সব জায়গাতেই মিউনিসিপ্যালিটিগুলোতে রাস্তা নেই, খালি ড্রেন, ইলেকট্রিক নেই, আলো নেই, সেপটিক ট্যাঙ্কের ল্যাট্রিন চারিদিকে খোলা। এর উদাহরন হচ্ছে কলকাতার বানতলা, বিখ্যাত ১০৮ নম্বর ওয়ার্ড। সেখানে গেলে দেখবেন চারিদিকে খোলা মাঠ, কাঁচা ড্রেন। অথচ আপনারা এই জায়গাটাকে কর্পোরেশনের এলাকা বলে ঘোষণা করে দিলেন। হাওড়াতেও এইরকম করেছেন। সেখানে বাঁশঝাড়, আশ-শেওড়ায় ভর্তি, শেয়াল ডাকছে। এইরকম শিলিগুড়ি, জলপাইগুড়ির কিছু এলাকাকে ঘোষণা করেছেন, সেগুলোকে নিয়েছেন। সেখানে ইলেকশনের সুবিধার জন্য এটা করেছেন।

[5-55—6-05 p.m.]

সেগুলো কি এখনো শুরু হয়েছে? শুরু করেন নি, নামেই শুধু করছেন বলছেন, আপনারা ট্যাক্সও প্রোভাইড করতে পারেন নি। আপনারা কলকাতার লোকেদের দেখিয়ে দেবেন মেগাসিটি করে এবং এর জন্য ১৬০০ কোটি টাকা ধরা হয়েছে, উদ্বাস্তুদের জন্য ১১৫৮ কোটি টাকা এবং পঞ্চায়েতের জন্য ২ হাজার কোটি টাকা চেয়েছেন। আপনারা কেন্দ্রের কাছে টাকা চাইবেন আর স্লোগান দিয়ে যাবেন এবং দিয়েও থাকেন। there is no provision for money তার ফলে সবকিছু একেবারে গোল্লায় যাচ্ছে। লাস্টলি আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে যে, কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিল,

৯৪, যেটা এখানে প্রশ্ন উঠেছে জলকর বসানোর ব্যাপারে, সেখানে জলকর বসিয়েছেন কি বসান নি আমি তার মধ্যে যাচ্ছি না, কিন্তু যে অবস্থা আছে তাতে জলকর এখনও পর্যন্ত ডোমেসটিক ক্ষেত্রে ১০ মি.মি. জলকর নেই, ১৫ মি.মি. অবধি জলকর নেই। ২০ মি.মি. ফেরুলের ডায়ামিটার হলে ১২০ টাকা পার কোয়ার্টার দিতে হবে, ২৫ মি.মি. হলে ১৯৫ টাকা পার কোয়ার্টার দিতে হবে। সেখানে কমার্শিয়াল ক্ষেত্রে ১০ মি.মি. ৩৫০ টাকা মাসে। ১৫ মি.মি. হলে ৭৫০ টাকা এবং ২০ মি.মি. হলে ১৩০০ টাকা মাসে। ২৫ মি.মি. হলে ২ হাজার টাকা মাসে। এটা ১৯৫১ সালের আইন অনুযায়ী জলকর বসানো হয়েছিল। ১৯৮০ সালে এটা পরিবর্তন করে মিটার ব্যবস্থা চালু করলেন। কিন্তু তাতেও মিটার কাজ করে না। লক্ষ লক্ষ টাকা খরচ করে অনেকগুলো মিটার কেনা হল কিন্তু শেষ পর্যন্ত মিটারগুলো কাজ করল না। এখন আপনি আবার পুরনো জায়গায় ফিরে যেতে চাইছেন। আমি এই প্রসঙ্গে আপনাকে প্রশ্ন করতে চাই যে, ফেরুলের সাইজ অনুযায়ী কি একটা লোক কতখানি জল ব্যবহার করছে সেটা বোঝা যায়? বরং ফেরুলের সাইজ অনুযায়ী ম্যাকসিমাম ড্রয়াল কতটা হতে পারে সেটা বড়জোর বোঝা যেতে পারে। এই বিষয়ে আপনি আপনার জবাবি ভাষণে এক্সপ্লেন করবেন। আপনারা তো কলকাতা কর্পোরেশনে জলের ক্ষেত্রে মিটার বসালেন, কেন এটা সাকসেসফুল হল না? দিল্লিতে তো ওয়াটার মিটার বসানো আছে, ২০-২৫ বছর ধরে সেটা কাজ করছে, কিন্তু কলকাতার ক্ষেত্রে কেন এই কাজ করতে গেলেন? কলকাতা কর্পোরেশন ডোমেসটিক ক্ষেত্রে ১২০ টাকা পার কোয়ার্টার কর ধার্য করেছেন, তার মানে মাসে ৪০ টাকা করে এক একটি বাড়ি পিছু জলকর আপনারা পাবেন। আমি জিজ্ঞাসা করতে চাই আপনারা এই ডোমেসটিক হাউসগুলোকে কেন করের আওতা থেকে বাদ দিলেন না। এখানে ওয়াটার ট্যাক্স ১০-১৫-২০-২৫ এইরকম চাররকম হারে ধার্য করা হয়েছে। আমি জানি আপনার উপরে একটা কনস্ট্যান্ট চাপ ওয়ার্ল্ড ব্যাঙ্কের, জলকর থেকে টাকা আদায় করবার জন্য। গতবারে বুদ্ধদেববাবু কার ওয়াশিং চার্জ ইন্ট্রোডিউস করেছিলেন। এইক্ষেত্রে আমার প্রশ্ন আপনারা মনে করছেন যে, যারই গাড়ি থাকবে সে রাস্তার থেকে কর্পোরেশনের জল নিয়ে গাড়ি ধোবে, তার নিজস্ব কোনও পুকুর থাকতে পারে না যেখান থেকে জল নিয়ে গাড়ি ধোবে? এখনো যদিও এই কর ধার্য করা হয় নি তবে মোটর ভেহিক্যালস আইনের মাধ্যমে আপনারা এর থেকে লেভি আদায় করবেন বা কর্পোরেশনের কাছে একটা প্রভিসন রাখবেন। এখনোই আমার কাছে একটা অ্যাড্রেস আছে ২৪১ অ্যাড্রেস অফ এ ওনার অফ এ মোটর ভেহিক্যালস এটসেটরা। আপনি জলের উপরে ট্যাক্স বসাচ্ছেন ঠিক কথা কিন্তু কলকাতা শহর বর্ষা আসার আগেই ওয়াটার ফেমিন ফেস করেছে। সাউথ ক্যালকাটার একটা বড় অঞ্চল তারা জল কোনওভাবেই পায় নি। দিনে ২ ঘন্টার বেশি ভবানীপুর, চেতলা এবং কালীঘাট প্রভৃতি এলাকা জল পায় নি। টালা থেকে যে জল দেওয়া হয় সেটা বুস্টিং হয় অকল্যান্ড স্কোয়ারে এবং সুবোধ মল্লিক স্কোয়ার যেখানে বুস্টিং করে সেখান থেকে জল সারা কলকাতায় সাপ্লাই করা হয়। গার্ডেনরীচে লো লিফটিং পাম্প আছে, এখান থেকে ৬০ মিলিয়ন গ্যালন জল প্রতিদিন সরবরাহ করার কথা, কিন্তু সেখান থেকে দিনে মাত্র ৩৫

মিলিয়ন গ্যালন জল ছাড়া হয়।

আজকে গার্ডেনরিচ থেকে অ্যাডেড এরিয়াগুলিতে জল দিতে পারছে না রাইট আপ টু বজবজ বিস্তীর্ণ এলাকাকে কানেকটেড করেছেন, কিন্তু জল দিতে পারছেন না। পুরো সাউথ ক্যালকাটা জল পাচ্ছে না। সো মাচ সো ডিপ টিউবওয়েল বসিয়ে জল তোলার চেষ্টা হচ্ছে, এই জল তুলতে গিয়ে ডিপ টিউবওয়েল বসানোর ফলে ওয়াটার লেভেল নেমে যাচ্ছে, কলকাতা কর্পোরেশন থেকে একটা সিদ্ধান্ত নিয়েছিল যে কলকাতায় ডিপ-টিউবওয়েল খোঁড়া হবে না, কিন্তু যে সমস্ত ডিপ টিউবওয়েল বসানো হচ্ছে সেইগুলিও আবার ১০ বছরের বেশি কাজ করছে না, সেখানে বালি এসে যাচ্ছে। তার ফলে নতুন করে আবার ডিপ টিউবওয়েল খোঁড়া হচ্ছে। ডিপ-টিউবওয়েল না বসানোর ব্যাপারে অলটারনেটিভ কিছু হয়নি বিকজ অফ দি ফেলিওর অফ গার্ডেনরিচ, ডিপ-টিউবওয়েল বসাতেই হচ্ছে। আমাদের এলাকাতেও জল নেই, অনেক বলে কয়ে চেষ্টা চরিত্র করে আমরা একটা ডিপ-টিউবওয়েল বসাতে পেরেছি। আজকে কলকাতায় জলের জন্য আপনি টাকা তুলতে ব্যস্ত, ডোমেস্টিক লোকেদের যেটুকু জল দরকার সেটাও আপনি দিতে পারছেন না, তাই জলকর বসাবার আগে আপনি একটু চিন্তা করুন ঠিকমতো জল দিতে পারছেন কি না, ইউ আর আনএবল টু প্রভাইড ওয়াটার টু দি পিপিল। আপনি গরমের সময় যদি দেখতেন জলের জন্য কি অবস্থা, বস্তিতে জল নিয়ে সেখানে মারামারি হচ্ছে। সল্টলেক তো জলই পায়না, প্রপার জল পায়না। বড়বাজার এলাকায় ২।৪ টাকা দিয়ে তারা জল কিনছে। আপনি খোঁজ নিয়ে দেখবেন, ক্রাউডেড রেসিডেনসিয়াল এরিয়াগুলিতে যেখানে ভারী দিয়ে জল তোলা হোত, সেখানে এখন জল নেই। এক ইঞ্চির পাইপ দিয়েও জল আসছে না। আপনি খোঁজ নিয়ে দেখবেন, আমার এলাকায় লেক গার্ডেন্সে জল ছিল না, সেখানে অনেক চেষ্টা চরিত্র করে ডিপ-টিউবওয়েল বসানো হয়েছে। আপনি এই ব্যাপারে না বলতে পারায় আপনাকে দিয়ে ওরা কাজটা করিয়ে নিচ্ছে, আপনি হচ্ছেন ইনোসেন্ট বেবি ইন দি উডস, কর্পোরেশন থেকে জলের উপর এই ট্যাক্স বসানোর এই দায়িত্বটা আপনাকে দেওয়া হল। অ্যাজ ইফ সব জায়গায় জল ঠিকমতো আপনি দিতে পারছেন না। আপনি জল কর বসাননি কেন ইন ইন্সটিটিউশনাল বিল্ডিং Assembly Building, Commercial Complex, Business Centre, Industrial Buildings, Marchentile Building, Storage Buildings, Hazardous Building. আপনি এইসব জায়গায় ট্যাক্স বসাননি। এখানে আপনি জলের উপর ট্যাক্স আগের মতোন নেবেন আদার দ্যান দোজ ইউজড অ্যাজ রেসিডেনসিয়াল বিল্ডিংস, এডুকেশনাল বিল্ডিংস। আর একটা জিনিস দেখবেন প্রপার মিটারিং ঠিকমতো হচ্ছে না, আজকে আপনাকে এই ব্যাপারে অ্যাসিওর করতে হবে, ক্লিয়ারলি বলতে হবে, কলকাতা শহরে ডোমেস্টিক লোকেদের উপর জলকর চাপাবেন না, গভর্নমেন্টকে এই ব্যাপারে সলিউম অ্যাসিওরেন্স দিতে হবে, জলের উপর ট্যাক্স বসাবেন না, তাহলে আমরা আপনার বক্তৃতা শুনবো। আপনাকে বলতে হবে, কলকাতার মানুষের উপর থেকে জল সরবরাহের জন্য নতুন করে জল থেকে আর ট্যাক্স নেওয়ার কথা

ভাববেন না। যদি এটা এনাব্লিং ক্লজ হোত তাহলে অন্য কথা ছিল, কিন্তু তা নয়, যেভাবে আপনি ট্যাক্স রেট ঠিক করেছেন তাতে আমাদের আশঙ্কা আপনি ভবিষ্যতে আরও ট্যাক্স বাড়াবেন। আপনি যে ভাবে ট্যাক্স বাড়াবার কথা ভাবছেন রাস্তায় গাড়ি রাখার জন্যও আপনি জলের ট্যাক্স নিচ্ছেন। ভবিষ্যতে আপনি হয়ত কোয়ার্টার ইঞ্চি, কিংবা হাফ ইঞ্চির যে ফেরুল লাগাবে তার উপরেও আপনি ট্যাক্স বসাবেন। এই ট্যাক্সটা আপনি করবেন আন্ডার দি প্রেসার অফ দি ওয়ার্ল্ড ব্যাঙ্ক। এটা ভয়ের ব্যাপার। এটার জন্য হাইকোর্ট থেকে যদি কোনও নির্দেশ আসে তাহলে অন্য কথা ছিল, সুতরাং এই ধরনের বিল আমরা মনে করিনা সত্যিই কোনও আনার দরকার ছিল। যদি টেকনিকালি বিলের কোনও ব্যাপার থাকত তাহলে আপনি বিলটাকে ২ লাইনে সারতে পারতেন। কিন্তু আমার ধারণা এই পিছনে কোনও আলটিরিয়ার মোটিভ আছে, যদি এটা কোনও কনসিকোয়েনসিয়াল লেজিসলেশন হতে ৭৪তম সংশোধনী আনত তাহলে নিশ্চয় আমরা সেটাকে সমর্থন করতাম। আমরা দুর্গাপুর কর্পোরেশনকে সমর্থন করছি, ইন্ডাস্ট্রিয়াল টাউনশিপের জন্য যে নোমিনেটেড বডি করেছেন তাঁকে আমরা সমর্থন করছি। কিন্তু জল কর কলকাতার লোকদের উপর বসালে, মিউনিসিপ্যালিটির লোকেদের উপর বসাতে চেষ্টা করলে ওয়ার্ল্ড ব্যাঙ্কের নির্দেশমতো, তাহলে আমরা সর্বোতোভাবে তার বিরোধিতা করব। আমরা মনে করি আপনারা বিদেশের চাপে, ওয়ার্ল্ড ব্যাঙ্কের চাপে এটা করছেন। মিউনিসিপ্যাল ইলেকশনের ব্যাপারে যে সমস্ত পয়েন্টগুলি আমরা বললাম কাউন্টিং এর ব্যবস্থাটা আপনারা ঠিকমতো করুন, আর ঐ রিজারভেসনের ব্যাপারে আপনাদের যা বক্তব্য সেটা আপনারা হাউসের কাছে ক্লারিফাই করুন। যে যে জায়গায় আপনারা দুষ্টুমি করার সুযোগ করে রেখে দিলেন, আমি চাইব আপনারা এটা ক্লারিফাই করবেন এবং একটা পরিচ্ছন্ন যাতে ইলেকশন হয় এটা দেখবেন। কমলেন্দুবাবু বোধহয় কিছু বলছেন, আমি ওনাকে বলি উনি কবিতা-টবিতা লেখেন, তাই ওনার জন্য শোভনদেব একটা কবিতা লিখেছে, "তুমি কফি আমি কাপ, তুমি মা, আমি বাপ"—এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-05—6-15 p.m.]

**শ্রী অশোক ভট্টাচার্য:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে যে বিলগুলো উপস্থাপিত করা হয়েছে তাকে সমর্থন করে কিছু কথা বলতে চাই। আমাদের মাননীয় বিরোধী বন্ধুরা এই বিলের সম্বন্ধে অনেক গালমন্দ করেছেন। যদিও সৌগতবাবু, তিনি এই বিলটি পড়েছেন এবং অনেকগুলো ভালো পরামর্শ দিয়েছেন। সেই কারণে তাকে আমি ধন্যবাদ জানাচ্ছি। বিরোধী বন্ধুরা সবাই যদি বিলগুলো ভালো করে পড়তেন তাহলে এত কান্ড করতে হত না। সৌগতবাবু বুঝেছেন, যে এতে বিরোধিতা করার কিছু নেই। কিন্তু দলের চাপে তাকে বিরোধিতা করতে হয়েছে। প্রথম বিষয় হচ্ছে এই বিলগুলো এখানে কেন আনা হল? আমি প্রথমেই উত্থাপনের সময় বলেছি, কলকাতা জেলা বাদে বাকি জেলাগুলিতে সংবিধানের ৭৪তম সংবিধান সংশোধনকে সামনে রেখে রাজ্যের আইনে যাতে সঙ্গতি আনা যায়, তার জন্যই এই বিল

আনা হয়েছে। আরেকটা হচ্ছে ভারত সরকার কিছু কিছু ক্ষেত্রে কিছু নির্দেশ দিয়েছেন, সেই কারণে আমাদের কিছু সংশোধনী আনতে হয়েছে। যেমন হাওড়ার ক্ষেত্রে ইনফেকশিয়াস ডিজিস, কম্যুনিকেবেল ডিজিস, ভোজ্য তেল এই সমস্ত সম্বন্ধে আমাদের যে আইন আছে তাকে কিছু সংশোধন করতে হচ্ছে। পশ্চিমবঙ্গ পৌর আইন, এই পৌর আইনে ৭৪তম সংবিধান সংশোধনে যা যা বলা হয়েছে, পৌর আইনে যা অন্তর্ভুক্ত করা উচিত, ১৯৯৩ সালের ২১শে জুলাই আমরা এই বিলকে উত্থাপন করেছিলাম। সেই বিল এখানে পাসও হয়েছিল এবং আমরা রাষ্ট্রপতির সম্মতির জন্য পাঠিয়েছিলাম। রাষ্ট্রপতি সম্মতি দেওয়ার সাথে সাথে কিছু নির্দেশ দিয়েছেন, এবং এই সম্মতির শর্ত সাপেক্ষে আরও কিছু সংশোধনী আমাদের করে নিতে হবে। তাই এই সংশোধনী আমরা করছি। এই বিলের বিরোধিতা করতে গিয়ে অনেক সদস্য অনেক কথা বলেছেন, ব্যাখ্যা করেছেন। শুধু আমি এইকথা বলতে চাই, এই সংশোধনী বিলটি সংবিধানে যা যা আছে সেইভাবেই আমরা এখানে লিপিবদ্ধ করেছি। শুধু সংবিধানে একটা জিনিস লেখা নেই, সেটা আমরা আনতে পারিনি। তরুন দত্ত বলে একজনকে নির্বাচনী অফিসার করা যাবে না। দ্বিতীয়ত মহিলাদের জন্য এক তৃতীয়াংশ সংরক্ষিত করতে হবে। শিডিউল কাস্ট বা শিডিউল ট্রাইবদেরও জনসংখ্যার ভিত্তিতে সংরক্ষণের বিষয়টা আনা হয়েছে। আমরা বলেছি বাই-রোটেশন হবে। কিছু বাস্তব সমস্যার কথা কেউ কেউ বলেছেন। আমরা বলছি, এই সংশোধনী হয়ে গেলে সমস্ত কিছু মানতে আমরাও বাধ্য, আপনারাও বাধ্য। কারণ আমরা বার বার বলেছি, সংবিধান সংশোধনের ক্ষেত্রে আরও কিছু সংশোধন করা উচিত। কিছু বাস্তব সমস্যা আছে, তখন আমাদের কথা শোনা হয়নি। কিন্তু কী বলা হচ্ছে, সংবিধানের রোটেশনের ক্ষেত্রে ২৪৩টি, তাতে কী বলা হচ্ছে, পরিষ্কার বলা হচ্ছে যে বাই রোটেশন ঠিক হবে। আমাদের কিছু করার নেই। ৭৪তম সংবিধানে বলা হয়েছে সংশোধনীতে যে বাই রোটেশন ঠিক হবে যে কোন আসনটা রিজার্ভ হবে। Municipal area bears to the total population of that area and such seats may be allowed by rotation to different constituencies in a Municipality. সুতরাং এই যে কম্পালশনটা আমাদের উপর করেছে, এই রোটেশনটা কীভাবে হবে। আমি আপনাদের কাছে বলব যে যদিও রোটেশনটা রুলসে থাকবে, কিন্তু সেইক্ষেত্রে আপনাদের যদি কোনও পরামর্শ থাকে, নিশ্চয়ই সেই পরামর্শ আমাদের দিন, আমরা যখন রুলস তৈরি করব তখন নিশ্চয়ই আমরা আমাদের বিবেচনার মধ্যে এটা নেব। এই যে এখানে বলা হয়েছে যে ডিলিমিটেশনের ক্ষেত্রে—এই ডিলিমিটেশনের ক্ষেত্রে কী বলা হচ্ছে, এই ডিলিমিটেশনের ব্যাপারটাও কিন্তু আমরা সম্পূর্ণভাবে সংবিধান অনুযায়ী করেছি। ২৪৩ কে, তাতে বলেছে পরিষ্কারভাবে সুপারভিসন The superintendence, direction and control of the preparation of electoral rolls for and the conduct of all elections to the panchayat shall be vested in a State Election Commission consisting of a State Election Commissions to be appointed by the Government. সুতরাং আমাদের এখানে কোনও কিছু করার নেই ডিলিমিটেশনের ব্যাপারে। কনডাক্ট অব ইলেকশন

এই সম্পর্কে পরিষ্কারভাবে লেখা আছে। আমরা এটা অনেক উদারতার পরিচয় দিয়েছি যে ওয়ার্ড ডিলিমিটেশনের ক্ষেত্রে সরকারের হাত না রেখে আমরা নির্বাচন কমিশনের হাতে দিয়েছি, এই উদারতার পরিচয় তো আমরা দিয়েছি। দ্বিতীয়ত ওয়ার্ড কমিটি, এখানে যে ওয়ার্ড কমিটির প্রসঙ্গটা এসেছে, এই ওয়ার্ড কমিটির প্রসঙ্গটা কেন এল? এখানে সংবিধানে কী বলা হয়েছে, সংবিধানে বলা হয়েছে ওয়ার্ডস কমিটি যে ওয়ার্ডস কমিটিকে বলে বোরো কমিটি, আমরা সেই ওয়ার্ডস কমিটি বরো কমিটি যেভাবে আছে, সেইভাবেই সেখানে থাকছে কিন্তু সেখানে এই ওয়ার্ড কমিটি বলে নতুন একটি সংবিধানে বলা হয়েছে তিন লক্ষের উপর যেখানে জনসংখ্যার যে শহর আছে, সেই শহরে ওয়ার্ড কমিটি গঠন করতে হবে বা ওয়ার্ডস কমিটি গঠন করতে হবে। এই ওয়ার্ড কমিটি গঠন করার ক্ষেত্রে সংবিধানে কী বলা আছে, রাজ্য সরকার তারা ঠিক করবেন যে কীভাবে এই ওয়ার্ড কমিটি গঠন করা হবে। কন্সটিটিউশন এইভাবে কোথাও বলা নেই যে আইটে এটা প্রোভাইড করতে হবে। আমরা সেই কারণে রুলসে এটাকে প্রোভাইড করতে চাইছি। তবে এটা ঠিক যে এই ওয়ার্ডস কমিটি নির্বাচিত হবে না মনোনীত হবে, নিশ্চয়ই আমাদের ইচ্ছা আছে, আজ হোক কাল হোক যে আমরা চাই যে মহল্লা কমিটির মতো ওয়ার্ড কমিটিগুলো নির্বাচিত হোক, ভবিষ্যতে আমরা চাই। আজকে না হোক ভবিষ্যতে আমরা চাইব যাতে পঞ্চায়েতের মতো টু টায়ার সিস্টেম পৌরসভাতে হতে পারে, আমরা সেটা চাইব। কিন্তু আপাতত ওয়ার্ড কমিটি গঠনের প্রসঙ্গটি এখানে রেখেছি। এখানে নমিনেটেড মেম্বারের বিষয়টা বলা হয়েছে, এই বিষয়ে ২৪৩(আর) সংবিধানে লেখা আছে having special knowledge in municipal administration. তারা নমিনেটেড হতে পারে বাই দি গভর্নমেন্ট। সুতরাং এটা আমাদের কিছু করার নেই। সুতরাং সংবিধানে যেভাবে আছে সেইভাবেই আমরা করেছি। এই জায়গায় আপনারা কী বলেছেন, আমরা এই যে নির্বাচন করেছি, সেই নির্বাচন আমরা না করলেই পারতাম। কিন্তু কেন করেছি, আমাদের করাটা কি বেআইনি? এখানে ২৪৩(ইউ) পড়বেন, তাতে পরিষ্কার বলেছে, No amendment of any law for the time being in force shall have the effect of causing disolution of a Municipality at any level which is functioning immediately before such amendment, till the expiration of its duration specified in clause (1) Every Municipality, unless soons dis-solved under any label for the time being inforce, shall continue for 5 years from the date appointed for its first meeting and no longer. সুতরাং এই আইন ১লা জুন কার্যকর হচ্ছে, আইনের কার্যকর হওয়ার আগে পর্যন্ত যত পৌরসভা তার অস্তিত্ব আছে, তার ফুল টার্মটা চলবে। এখানে কোনও পৌরসভাকে ভেঙ্গে দেবার কোনও অধিকার, কোনও সরকারের নেই। এই পৌরসভাগুলো পাঁচ বছর পর্যন্ত চলবে আইন অনুযায়ী। তারপর নোটিফায়েডগুলি সম্বন্ধে কি বলা আছে? বলা হয়েছে যে, ভারতবর্ষের প্রতিটি রাজ্যে তিন ধরনের পৌরসভা থাকবে। এটা কোথায় বলেছে? আর্টিকেল২৪৩(কিউ)-তে। (১) নোটিফায়েড নগর পঞ্চায়েত; (২) মিউনিসিপ্যাল কাউন্সিল অর মিউনিসিপ্যালিটি; (৩) মিউনিসিপ্যাল কর্পোরেশন।

[6-15—6-25 p.m.]

এই তিনটি ক্ষেত্রে যাই থাকুক না কেন তাকে ইলেকটেড বডি হতে হবে। আমাদের ১০-টি নোটিফায়েড আছে। দুর্গাপুরকে কর্পোরেশন করব বা মিউনিসিপ্যালিটি করব। আর বাকি যেগুলো থাকবে সেগুলোকে নোটিফায়েডই রাখা হবে, কিন্তু সেখানেও নির্বাচন হবে। এখন পর্যন্ত এসব আর কোনও শহরে ভারতবর্ষের আছে? এরপর ওখানে কি বলা আছে? পরে পরিষ্কার লেখা আছে, "Provided that a municipality under this clause may not be constituted in such urban area or part thereof as the Governor, may, having regard to the size of the area and the municipal services being provided or proposed to be provided by an industrial establishment in that area and such other factors as he may deem fit. by public notification, specified to be an industrial township." অর্থাৎ ইন্ডাস্ট্রিয়াল টাউনশিপ যেখানে হবে সেখানটা বাদে প্রতিটি জায়গায় নির্বাচিত পৌর বোর্ড হবে। ইন্ডাস্ট্রিয়াল টাউনশিপের ক্ষেত্রেও এই সংশোধনীতে ব্যবস্থা রাখা হয়েছে—রাজ্যপাল ঠিক করবেন কোনটা ইন্ডাস্ট্রিয়াল টাউনশিপ হিসাবে ঘোষিত হবে—হলদিয়া, না দুর্গাপুর হবে। এরপর আপনারা বলছেন, রাজীব গান্ধী এটা এনেছিলেন। হ্যাঁ, ঠিকই রাজীব গান্ধী সংবিধান সংশোধনী প্রস্তাব এনেছিলেন এবং কিছু রিজার্ভেশন সহ সেই ৭৪তম সংবিধান সংশোধনীকে আমরা স্বাগত জানিয়েছি। কিন্তু সেই বিল যিনি উপস্থাপিত করেছিলেন তিনি খুবই দুঃখের সঙ্গে একটা কথা বলেছিলেন ৭৪-তম সংবিধান সংশোধনী বিলের স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যান্ড রিজনস-এর প্রথম লাইনে—"In many states local bodies have become weak and ineffective on account of variety of reasons including the failure to hold regular election. As a result urban local bodies are not able to perform effectively as vibrant democratic unit of self-government." এটা তিনি স্বীকার করেছিলেন। তারপর আপনাদের নগর উন্নয়ন মন্ত্রী শীলা কল, তাঁর 'পাওয়ার টু দি পিপল' বই-তে খুবই দুঃখের সঙ্গে বলেছেন, 'দো দি রেসপেকটিভ "Though the respective Municipal Acts of States provide for regular elections to municipal bodies. they are frequently suspended and superseded for indefinite periods of time. Even now, nearly half of the urban local bodies stand suspended In some cases, those suspensions have stretched to periods exceeding a decade. Frequent and indefinite suspensions or superssions order the very basis of local self-government and have a deleterious effect on democracy at the grass-roots' level." ভারতবর্ষের এই ভীষণ চিত্র তিনি তুলে ধরেছেন। আর আইনের কথা যদি বলেন, আইন আছে এবং আইন ছিল—আমাদের রাজ্যেও ১৯৩২ সালের 'বঙ্গীয় পৌর আইন' ছিল, আপনারা ৩০ বছর সরকারে ছিলেন, অনেক রাজ্যে সরকারে ছিলেন এবং এখনো আছেন। দেখাতে পারবেন কোন রাজ্যে পাঁচ বছর অন্তর অন্তর নির্বাচন হচ্ছে? কোন রাজ্যে আপনারা সেই ব্যবস্থা করেছেন? আপনাদের কোন রাজ্যে

নির্বাচনের মাধ্যমে আমাদের রাজ্যের মতো পৌরসভা পরিচালিত হয়? আমাদের চিত্র ভারতবর্ষের আর কোথাও পাবেন না। এই চিত্র পশ্চিমবঙ্গে রয়েছে, আর কোথাও নেই। এক্ষেত্রে আইনের চেয়েও রাজনৈতিক সদিচ্ছার প্রয়োজন সবচেয়ে বেশি। হ্যাঁ, সংবিধান সংশোধন হয়েছে, তাকে আমরা স্বাগত জানিয়েছি। কিন্তু ভারতবর্ষে সংবিধানের এন্ট্রি নং ৫-এ শুধুমাত্র মিউনিসিপ্যালিটির কথাই উল্লিখিত ছিল, আর কিছু ছিল না। আজকে কন্সটিটিউশনাল গ্যারান্টি হয়েছে, সংবিধান স্বীকৃত হয়েছে। নিশ্চয়ই এটা ভাল কাজ হয়েছে। এটা আমরা অস্বীকার করছি না। কিন্তু এই কাজ কেন করেছেন? আপনারা ভেবে অবাক হবেন—আজকে পঞ্চায়েত থেকে পৌরসভা পর্যন্ত কি ইতিহাস? আর্বান বডি যাকে বলা হয়—শহরাঞ্চলের স্বায়ত্ত শাসনের ইতিহাস, সেটা প্রাচীন ইতিহাস। ১৬৮৮ সালে মাদ্রাজে প্রথম পৌর কর্পোরেশন হয়। ১৯২৬ সালে কলকাতা এবং বোম্বেতে কর্পোরেশন হয়। তারপর ১৯৩২ সালে বঙ্গীয় পৌর আইন বৃটিশ আমলে হয়েছে। আপনারা সেই বৃটিশ আমলের পৌরসভা নিয়ে, নগর পালিকা নিয়ে এতদিন পর ভাবনা-চিন্তা করেছেন। কেন এত দেরি করেছেন? ১৯৪৭ সালে ভারতবর্ষ স্বাধীন হল। ১৯৫০ সালে সংবিধান রচিত হল। ১৯৯৩ সালে নতুন করে সেই পৌরসভার পৌর আইন, পঞ্চায়েত আইন সংবিধানের মধ্যে লিপিবদ্ধ করেছেন। কত আপনারা দেরি করেছেন। করেছেন ঠিকই, কিন্তু দেরি করে করেছেন। আপনারা অতীতে যে পাপ করেছেন সেই পাপস্খালন আজকে করছেন। আমরা কেন বিরোধিতা করেছিলাম? তখন আমাদের আপত্তি ছিল। নগরপালিকা এবং পঞ্চায়েত যেটা রাজ্যের আইনের মধ্যে অন্তর্ভুক্ত, সেই রাজ্যের আইন থেকে কেন্দ্রীয় আইনের মধ্যে আনার চেষ্টা করেছিলেন। সেই কারণে আমরা বিরোধিতা করেছিলাম। শ্রীমতী শীলা কল কি বলেছেন? তিনি বলেছেন, "Certain apprehensions have been expressed from time to time that this Bill would encroach upon the powers of the State. While framing the Bill, utmost care has been taken, to preserve the basic framework of the Constitution in relation to Centre-State relationships. Entry 5 of the State List remains untouched. Important matters have been left to be decided by the State Legislatures or the State Governments."...... একথা শীলা কলকে বলতে হয়েছে। কেন বলতে হয়েছে? আগেকার সংশোধনীর উদ্দেশ্য ছিল রাজ্যের আইনের ক্ষেত্রে যে কিছু স্কোপ ছিল তার উপর কেন্দ্রের হস্তক্ষেপ করা। শীলা কল বলছেন, না, আমরা করিনি। তারপর আপনারা জলের বিষয়টা এনেছেন। আপনারা জলের বিষয়ে আলোচনা করলেন। আমরা কোথায় বলেছি জলকর বসানো হবে? কোথাও বলিনি। সুদীপবাবু সৌগতবাবু জানেন, কোনও জায়গায় আমরা এই কথা বলিনি যে জল কর বসানো হবে। আমরা কী বলেছি? আমরা ২।৩টি জিনিস করেছি। তার মধ্যে এই জলের মিটার যদি অকেজো হয়ে যায়, তাহলে ফেরুলে মিটার থাকলে তাকে অলটার করে থাকে বা ট্যাম্পার করে থাকে, তাহলে ফেরুল দিয়ে সে চার্জ হতে পারে। আমরা আর কী বলেছি, এতদিন পর্যন্ত সেখানে মেয়র-ইন-কাউন্সিল একটা রেজোলিউশন তৈরি করে জলের জন্য চার্জ নিতেন। কাদের ক্ষেত্রে? আই.সি.আই অর্থাৎ ইন্ডাস্ট্রিয়াল, কমার্শিয়াল এবং ইনস্টিটিউশনালের উপর চার্জ নেওয়া হত।

[6-25—6-35 p.m.]

কিন্তু যেখানে হাফ ইঞ্চি ফেরুল সেখানে কিন্তু জলের চার্জ নেই। আমাদের ৩ লক্ষ জলের কানেকশন আছে। তার মধ্যে মাত্র ১০ হাজার যারা এইরকম ধরনের প্রতিষ্ঠান তাদের ক্ষেত্রে জল কর নেওয়া হচ্ছে। সেখানে আমরা পরিষ্কারভাবে বলেছি, এখানে দেখুন, ২৩৪ বলেছি, অন দি পারসন্স liable to pay consolidated rate on any house to which such supply of wholesome water is made পরিষ্কার বলা আছে। এটা আপনারা দেখবেন। ক্যালকাটা কর্পোরেশনের যে আইন আছে, ১৯৮০ সালের, সেই আইনটা দেখুন, এইচ পর্যন্ত আছে, এই এইচের পরে একটা (আই) যোগ করেছি। সেখানে কি বলেছি, (i) to any institutional building, assembly building, business building, mercantile building, industrial building, storage building or hazardous building..." এই বিল্ডিংগুলির উপর যারা বাণিজ্যিক ভিত্তিতে জল ব্যবহার করে থাকে তাদের ক্ষেত্রে এই জলের জন্য আমরা বলেছি, কিছু চার্জ দিতে হবে এবং সেই চার্জ নিচ্ছে বহুদিন থেকে। এই চার্জ নেবার সময় অর্থাৎ কর্পোরেশন যখন চার্জ নিচ্ছিলেন তখন একটা মামলা হয়েছিল। ক্যালকাটা ক্লাব লিমিটেড একটা মামলা করেছিল। তখন চার্জ করা হতো ফেরুলের উপর। জাসটিস ভগবতীপ্রসাদ ব্যানার্জি এবং অশোক চক্রবর্তী তারা একটা রায় দেন। তাদের রায়ে তারা পরিষ্কার বলেন, "If no Rules and Regulations are framed either under Section 234 or 239 of the Calcutta Municipal Corporation Act, the Calcutta Municipal Authorities will be at liberty to frame such Rules and Regulations for this purpose.".... অর্থাৎ এতদিন পর্যন্ত কমার্শিয়াল হাউসের উপর যে চার্জ নিতে ফেরুলের উপর ভিত্তি করে মিটার থাকা সত্ত্বেও ফেরুলের উপর চার্জ নিত, তাকে বলা হয়েছে আপনারা রুলস রেগুলেশন তৈরি করুন। যদি আমাদের রুলস রেগুলেশন তৈরি করতে হয় ক্যালকাটা কর্পোরেশনের আইনকে সংশোধন করতে হবে। তার একটা প্রভিসন চাই, প্রভিসন বেসিসে রুলস রেগুলেশন তৈরি করব। দুটো ভাগ হবে, একটা ভাগ হল ক্যাল্‌কাটা কর্পোরেশনে যখন আইন তৈরি করে বাজেট পেশ করব বাজেটের মধ্যে যেভাবে নির্ধারিত করব সেভাবে হবে। কিন্তু কলকাতার কোনও সাধারণ মানুষের উপর জলকর বসাবার কোনও প্রশ্ন বা উদ্দেশ্য নেই, অহেতুকভাবে এটা আলোচনার কী দরকার? কথায় কথায় বলে গেলেন, আপনারা বললেন আন্তর্জাতিক মুদ্রা ভান্ডারের কথা, নির্দেশের কথা বললেন, আপনাদের কাছে এটুকু বলতে চাই......

(গোলমাল)

ফেরুলের কথাটা আজকে থেকে চালু নয়, ফেরুলের কথাটা বহুদিন থেকে চালু আছে। আপনাদের সময় থেকে, এটা অস্বীকার করে লাভ নেই। এবার হচ্ছে বিশ্বব্যাঙ্ক, বিশ্বব্যাঙ্কের কথা বলছেন। আপনারা বিশ্বব্যাঙ্ক এবং আন্তর্জাতিক মুদ্রা ভান্ডারের কথা বলছেন, আপনারা জানেন কি যে আজকে কলকাতার জল করের ব্যাপার নিয়ে কথা বলছেন, বাঙ্গালোর, দিল্লি,

বাম্বে, মাদ্রাজের কী অবস্থা? বাঙ্গালোরে পার কে এল, জল দেওয়া হয় তাতে বাড়িতে ডোমেস্টিক চার্জ ষাট পয়সা থেকে সাড়ে সাত টাকা। সেখানে আই.সি.আই. সাড়ে সাত টাকা থেকে সাড়ে আঠার টাকা। বোম্বে ৫০ পয়সা পার কে.এল. প্লাস ওয়াটার ট্যাক্স। দিল্লিতে ওয়াটার ট্যাক্স, মাদ্রাজে ওয়াটার ট্যাক্স, সমস্ত জায়গায় এই ওয়াটার ট্যাক্সগুলি আছে। আপনারা আমাদের উপর নানাভাবে চাপ দিচ্ছেন কেন্দ্রীয় সরকার আমাদের উপর চাপ দিচ্ছেন এমন কি মিউনিসিপ্যালিটিগুলি, তারা যে সিভিক সার্ভিসগুলি দেয় তারাও এ সম্বন্ধে বলছে তারা যে সিভিক অ্যামিনিটিজগুলি প্রোভাইড করে ব্যক্তিগত মালিকানা করে অর্থাৎ যারা টাকা দিতে পারে তাদের জন্য সিভিক অ্যামিনিটিজের ব্যবস্থা করবে। তাদের জন্য পৌর পরিষেবার ব্যবস্থা করে, অন্যদের জন্য পরিষেবার ব্যবস্থা থাকবে না। এটা হয় না, তারা চাপ সৃষ্টি করছে। তা সত্ত্বেও কলকাতায় জল সরবরাহ করার জন্য প্রতি বছর ৬০ কোটি টাকা খরচ করা হয়, প্রতি এক হাজার লিটার জল উৎপাদন করে জল সরবরাহ করতে আমাদের খরচ হয় সাড়ে সাত টাকা, তা সত্ত্বেও সাধারণ মানুষের কাছ থেকে আমরা কোনও কর নিচ্ছি না। কলকাতা কর্পোরেশন শুধু মাত্র বৃহৎ বাড়ি শিল্পপতি, বড় বড় আর্থিক সম্পন্ন মানুষ নন-রেসিডেনসিয়াল বিল্ডিংয়ের উপর একমাত্র এই জল করের চার্জ আমরা নিতে চাইছি। মিটারের পরিবর্তে ফেরুলের মধ্যে দিয়ে নিতে চাইছি। এই কথা বলে আমার বিলের সংশোধনীর বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

## The West Bengal Municipal Corporation Laws (Third Amendment) Bill, 1994

The motion of Shri Ashoke Bhattacharyya that the West Bengal Municipal Corporation Laws (Third Amendment) Bill, 1994 be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 and 2

The question that clauses 1 and 2 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 3

There is an amendment to Clause 3 by Shri Lakshmi Kanta Dey, amendment No. 1. So, he may move his motion.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in Clause 3, sub-clause (4), (a) item (a) be omitted; (b) item (d) be omitted.

**Shri Ashoke Bhattacharyya :** I accept it.

The motion of Shri Lakshmi Kanta Dey that in Clause 3 sub-

clause (4), (a) item (a) be omitted; (b) item (d) be omitted, was then put and agreed to.

The question that Clause 3, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

### Clause 4

There is one amendment to Clause 4. The amendment is in order and the member may now move his motion.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in Clause 4, in sub-clause (3),—(a) item (a) be omitted; (b) item (d) be omitted.

**Shri Ashoke Bhattacharyya :** I accept it.

The motion of Shri Lakshmi Kanta Dey that in clause 4, in sub-clause (3), (a) item (a) be omitted; (b) item (d) be omitted, was then put and agreed to.

The question that Clause, 4 as amended, do stand part of the Bill. was then put and agreed.

### Clause 5

There is one amendment to Clause 5. The amendment is in order and the member may now move his motion.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in Clause 5, in sub-clause (5),—(a) item (a) be omitted; (b) item (d) be omitted.

**Shri Ashoke Bhattacharyya :** I accept it.

The motion of Shri Lakshmi Kanta Dey that in clause 5, in sub-clause (5), (a) item (a) be omitted; (b) item (d) be omitted, was then put and agreed to.

The question that Clause 5, as amended, do stand part of the Bill. was then put and agreed.

### Clause 6

There is one amendment to Clause 6. The amendment is in order and the member may now move his motion.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in Clause 6, in sub-clause (5),—(a) item (a) be omitted; (b) item (d) be omitted.

**Shri Ashoke Bhattacharyya :** I accept it.

The motion of Shri Lakshmi Kanta Dey that in clause 6, in sub-clause (5), (a) item (a) be omitted; (b) item (d) be omitted, was then put and agreed to.

The question that Clause 6, as amended, do stand part of the Bill, was then put and agreed.

**Clause 7**

There is one amendment to Clause 7. The amendment is in order and the member may now move his motion.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in Clause 7, in sub-clause (5),—(a) item (a) be omitted; (b) item (d) be omitted.

**Shri Ashoke Bhattacharyya :** I accept it.

The motion of Shri Lakshmi Kanta Dey that in clause 7, in sub-clause (5), (a) item (a) be omitted; (b) item (d) be omitted, was then put and agreed to.

The question that Clause 7, as amended, do stand part of the Bill, was then put and agreed.

**Clauses 8, 9 and Preamble**

The question that Clauses 8, 9 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I beg to move that the West Bengal Municipal Corporation Laws (Third Amendment) Bill, 1994, as settled in the Assembly, be passed.

The motion that the West Bengal Municipal Corporation (Third Amendment) Bill, 1994, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

[6-35—6-55 p.m.]

**The West Bengal Municipal Election Bill, 1994**

**Mr. Deputy Speaker :** Now we are taking up the West Bengal

Municipal Elections Bill, 1994.

The motion of Shri Ashoke Bhattacharyya that the West Bengal Municipal Elections Bill, 1994, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 28

The question that clauses 1 to 28 do stand part of the Bill, was then put and agreed to.

### Clause 29

**Mr. Deputy Speaker :** There is amendment to clause 29 by Shri Deba Prasad Sarkar. The amendment is in order. Now Shri Sarkar may move his amendment.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that in clause 29(1), line 6, for the words "by rotation," the words "on the basis of concentration of Scheduled Castes and Scheduled Tribes population" be substituted.

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I do not accept the amendment.

The motion of Shri Deba Prasad Sarkar that in clause 29(1). line 6, for the words "by rotation," the words "on the basis of concentration of Scheduled Castes and Scheduled Tribes population" be substituted, was then put and lost.

The question that clause 29 do stand part of the Bill, was then put and agreed to.

### Clauses 30 to 90 and Preamble

The question that clauses 30 to 90 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I beg to move that the West Bengal Municipal Elections Bill, 1994, as settled in the Assembly. be passed.

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একজন জুনিয়ার মন্ত্রীকে দিয়ে এতগুলো বিল আনছেন আর সিনিয়ার মন্ত্রী বসে আছেন। এটা আমরা আপত্তি করছি। প্রথম

কথা হচ্ছে আপনি জবাব কেন দিলেন না? আপনি বললেন সংশোধনী মেনে আনছেন। ১৫টি মিউনিসিপ্যালিটিতে কেন করলেন না? কেন জবাব নেই? জবাব কেন দেবেন না? হোয়াট ওয়াজ দি কমপালশন?

(গোলমাল)

আপনার বিরুদ্ধে অভিযোগ আছে। আপনি শিলিগুড়িতে গিয়েছিলেন। এই নির্বাচন এই জন্য করেছিলেন? আপনি মন্ত্রী হয়ে আমাদের ক্যানডিডেটকে খুনের নির্দেশ দিয়েছেন। আপনি খুনের নেতৃত্ব দিয়েছেন, উদয় চক্রবর্তীকে খুন করা হয়েছে। এই ব্যাপারে আপনি কোনও কৈফিয়ত দেন নি। হোয়াট ওয়াজ দি কমপালশন? এর জবাব আপনাকে দিতে হবে। মিউনিসিপ্যাল ইলেকশন বিলে রিজারভেশনের যে প্রভিসন আছে হাউ ডু ইউ আইডেনটিফাই একটা মিউনিসিপ্যালিটিতে কত এস.সি পারসেন্টেজ কত এস.টি পারসেন্টেজ আছে? হাউ ডু ইউ আইডেনটিফাই অ্যান্ড কাউন্ট?

আপনি কিসের ভিত্তিতে আন্দাজ করবেন যে এই মিউনিসপ্যালিটির তিন লক্ষ ভোটার, তার মধ্যে পঞ্চাশ হাজার এস.সি. অ্যান্ড এস.টি? What is the machinery, what is the machanism? এবং কোথায় রেডি রেফারেন্স রেজিস্টার? এটা যদি হয়, সারা পশ্চিমবাংলায় সমস্ত মিউনিসিপ্যালিটিগুলো এবং কর্পোরেশনগুলো, ইকুয়ালি গ্রামাঞ্চলে যে পঞ্চায়েতগুলো আছে, সেখানে তো আপনার রেকর্ড থাকার কথা যে কত শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস আছে? আজকে আপনাকে জবাব দিতে হবে, এই জবাব আমরা চাই। যে কথা আপনার তরফ থেকে বলা হয়েছে, আপনি অন্যায় করেছেন, এই কথার জবাব আপনি দেন নি। আপনারা অনুগত ভৃত্যের মতো এমন একজন মানুষকে এনে কমিশনার হিসাবে বসাবেন? এই ক্ষমতা আপনাকে কোথায় দিয়েছে যে সেই ব্যক্তিকেই ইলেকশন কমিশনার করছেন? It is not impartiality. এখানেও মিনিমাম ইমপার্শিয়ালিটির গ্যারান্টিটা কোথায়? কুমীরের একটা বাচ্চার মতো, হলদিয়ায় ঐ লোক, ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশনে ঐ লোক, ফিনান্স কমিশনে ঐ লোক, ইলেকশন কমিশনেও ঐ লোক। আপনাদের কুমীরের সাতটা বাচ্চা নেই? আর সাঁই বাড়িতে কী হয়েছিল—প্রবীণ মন্ত্রী এখানে বসে আছেন—যেখানে রক্ত খাইয়েছিল মাকে, এই ভদ্রলোকই তখন ওখানে ডি.এম. ছিল। আপনাদের অনুগত, কাজেই তাকে বসাতে হবে। আপনি এর পরেও নিরপেক্ষ নির্বাচনের কথা বলছেন? এই চারটি প্রশ্নের জবাব আপনি দেবেন।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** এখানে যাঁরা আসেন তাঁরা অনেক ভদ্রলোক এবং বিজ্ঞলোক বলে জানতাম। লীডার অব দি অপোজিশন—আমাদের বিরোধী দলের একজন নেতা হিসাবে এবং সদস্য হিসাবে তিনি এই বিধানসভায় দীর্ঘদিন ধরে আছেন। আমি হচ্ছি তিন বছরের সদস্য। তিনি যেভাবে আমাকে ধমকালেন, যেভাবে ব্যবহার করলেন, একজন অভিজ্ঞ বিধায়ক তিনি যেভাবে বললেন, একটা অত্যন্ত অসত্য কথা তিনি বললেন। আমি শিলিগুড়ির বিধায়ক

বলে শিলিগুড়িতে কোনও ঘটনা ঘটলে তার জন্য দায়ী আমি? তাহলে আপনার জেলায় কতগুলো ঘটনা ঘটবে তার প্রতিটির দায়-দায়িত্ব আপনার? আমার পুরোপুরি জবাব আমার বক্তব্যের সময়ে বলেছি যে এখানে ১৫টি কর্পোরেশন বা পৌরসভাতে যা হয়েছে, পৌরসভার যে আইন আছে, পৌর কর্পোরেশনের যে আইন আছে, সেই আইন অনুযায়ী আমরা নির্বাচন করেছি। এই আইনে কোথাও লেখা নেই যে ১লা জুলাইয়ের আগে কোথাও নির্বাচন করা যাবে না। আইনে যা আছে সেই অনুযায়ীই সব হয়েছে। সুতরাং আপনার কথার আমি প্রতিবাদ করছি।

The motion that the West Bengal Municipal Elections Bill, 1994, as settled in the Assembly be passed was then put and agreed to.

## The West Bengal Municipal (Amendment) Bill, 1994

The motion that the West Bengal Municipal (Amendment) Bill, 1994 be taken into consideration was then put and agreed to.

### Clauses 1-9

The motion that clauses 1, 2, 3, 4, 5, 6, 7, 8, 9 do stand part of the Bill was then put and agreed to.

### Clause - 10

**Mr. Dy. Speaker :** There is one amendment to clause-10. The amendment is in order. Shri Dey may move his amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in Clause 10, in sub-clause(a), for the words, figure and brackets "or sub-section (4)" the words, figures and brackets "or sub-section (3), or sub-section (4)" be substituted.

**Shri Ashoke Bhattacharyya :** I accept the amendment.

The motion that Clause 10, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

### Clauses - 11 to 21

The question that Clauses 11 to 21 do stand part of the Bill was then put and agreed to.

**Clause - 22**

**Mr. Deputy Speaker :** There is one amendment of Shri Lakshmi Kanta Dey to Clause 22 which is in order. I now request Shri Dey to move his amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in clause 22, after sub-clause (a), the following sub-clause be inserted :-

'(aa) in sub-section (3),-

(i) for the words 'State Government', the word "Governor" shall be substituted, and

(ii) for the word "it", the word "him" shall be substituted." (Amendment No. 2)

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I accept the amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey (Amendment No. 2) was then put and agreed to.

The question that clause 22, as amended, do stnd part of the Bill was then put and agreed to.

**Clauses 23 to 31 and Preamble**

The question that Clauses 23 to 31 and preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I beg to move that the West Bengal Municipal (Amendment) Bill, 1994, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The Calcutta Municipal Corporation (2nd Amendment) Bill, 1994.**

The motion of Shri Ashoke Bhattacharyya that the Calcutta Municipal Corporation (2nd Amendment) Bill, 1994 be taken into consideration, was then put and agreed to.

**Clause 1**

**Mr. Deputy Speaker :** There is one amendment of Shri Lakshmi Kanta Dey. The amendment is in order and now I request Shri Dey

to move his amendment. There is also another amendment of Shri Deba Prasad Sarkar. But I do not take up his amendment as he is not present now.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in Clause 1, in sub-clause (1), for the words and brackets "(Second Amendment)", the word and brackets "(Amendment)" be substituted.

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I accept the amendment.

The question that Clause 1, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 2 to 8 and Preamble**

The question that Clauses 2-8 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Ashoke Bhattacharjee :** Sir, I beg to move that the Calcutta Municipal Corporation (2nd Amendment) Bill, 1994 as settled in the Assembly, be passed.

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কিছুই বলব না, শুধু বলতে চাই যে মন্ত্রী এখানে স্পষ্ট করে বলুন যে কলকাতার মানুষের উপরে জলকর যতটুকু আছে সেটাও তুলে নেবেন এবং আর জলকর বসাবেন না তাহলে আমি এই বিলকে সর্বতভাবে সমর্থন করব।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কোনও সাধারন মানুষ বা গরিব মানুষের উপরে জলকর বসানোর কোনও ইচ্ছা নেই। কেবলমাত্র ইন্ডাস্ট্রিয়াল এবং কমার্শিয়ালদের উপরে এই জলকর বসানো হচ্ছে।

The motion of Shri Ashoke Bhattacharyya that the Calcutta Municipal Corporation (2nd Amendment) Bill, 1994 as settled in the Assembly be passed was then put and a Division was taken with the following results :-

**AYES :**

Abdul Quiyom Molla, Shri

Abu Ayes Mondal, Shri

Adhikari, Shri Nityananda

Anisur Rahaman, Shri

Bal, Shri Sakti Prasad

Baora, Shri Samar

Barman, Shri Debendra Nath

Chakrabarty, Shri Deb Narayan

Chakraborty, Shrimati Tania

Chatterjee, Shri Anjan

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Choudhury, Shri Benoy Krishna

Das, Shri S. R.

Das, Shri Soumindra Chandra

Dey, Shri Lakshmi Kanta

Dhar, Shri Padmanidhi

Duley Shri Krishna Prasad

Hajra, Shri Samar

Halder, Shri Krishna Chandra

Jahangir Karim, Shri Sk.

Jam-Adar, Shri Badal

Majhi, Shri Nandadulal

Maji, Shri Pannalal

Majhi, Shri Raicharan

Malik, Shri Sreedhar

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Sailendranath

Murmu, Shri Sarkar

Naskar, Shri Sundar

Oraon, Shri Jagannath

Pakhira, Shri Ratan Chandra

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Seth, Shri Lakshman Chandra

Shaw, Shri Prabin Kumar

Shaikh Khabiruddin Ahmed, Shri

Sinha, Shri Prabodh Chandra

**NOES :**

Adhikari, Dr. Tarun

Bandyopadhyay, Shri Sudip

Bhunia, Dr. Manas

Das, Shri Sailaja Kumar

Dey, Shri Ajoy

Gyan Singh Sohanpal, Shri

Lahiri, Shri Jatu

Md. Abul Karim Choudhury, Shri

Purkait, Shri Prabodh

Zainal Abedin, Dr.

**Abstentions :**

Goswami, Shri Kshiti

The Ayes being 41 and Noes 10

The motion was carried.

## Howrah Municipal Corporation (2nd Amendment) Bill, 1994

(At this stage all the Congress (I) members walked out of the Chamber)

The motion of Shri Ashoke Bhattacharyya that the Howrah Municipal Corporation (2nd Amendment) Bill, 1994 be taken into consideration was then put and agreed to.

### Clauses 1 to 4 and Preamble

The question that Clauses 1 to 4 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I beg to move that the Howrah Municipal Corporation (2nd Amendment) Bill, 1994 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## Durgapur Municipal Corporation Bill, 1994

The motion of Shri Ashoke Bhattacharyaa that the Durgapur Municipal Corporation Bill, 1994 be taken into consideration was then put and agreed to.

### Clauses 1-6 and Preamble

The question that Clauses 1-6 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I beg to move that the Durgapur Municipal Corporation Bill, 1994 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 6-55 p.m. till 11 a.m. tomorrow on Tuesday, the 28th June, 1994 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 28th June 1994 at 11.00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 16 Ministers, 7 Ministers of State and 181 Members.

[11-00 — 11-10 a.m.]

### Starred Questions

### (to which oral answers were given)

**Mr. Speaker :** Starred Question 144 is held over.

**Shri Gyan Singh Sohan Pal :** Sir, why it is held over. Is not the Hon'ble Minister here ?

**Mr. Speaker :** The Minister is here. But this is being held over because the question is not ready. Replies are not here.

**Shri Gyan Singh Sohan Pal :** Sir, the notice is given one month before.

**Mr. Speaker :** Mr. Sohan Pal, just now I ask the Hon'ble Minister in my chamber that the question has been printed. Then why the replies are not ready ? He says, I have not received all the information. Mr. Sohan Pal, it is a very interesting question. It relates to death in jail. To get the information on death from jail is not difficult. Difficult part is to get the information of the cause of death. That part has not got all the information. So he has taken sometime on that.

**Shri Gyan Singh Sohan Pal :** Then what was the necessity of printing in the order paper ?

**Mr. Speaker :** Because it later came to us. That is the lapse of the department. I will caution them later on regarding this.

Now *145

### খাদ্যশস্য উৎপাদনে লক্ষ্যমাত্রা

*১৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *১২৫) **শ্রী আবু আয়েশ মণ্ডল :** কৃষি বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১৯৯৩-৯৪ আর্থিক বছরে রাজ্যে মোট খাদ্যশস্য উৎপাদনের লক্ষ্যমাত্রা কত ছিল; এবং

(খ) উৎপাদিত খাদ্যশস্যের পরিমাণ কত হয়েছিল?

**শ্রী নীহারকুমার বোস ঃ**

(ক) বিগত ৯৩-৯৪ আর্থিক বছরে রাজ্যে মোট খাদ্যশস্য উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছিল ১ কোটি ১৯ লক্ষ ৪৪ হাজার মেট্রিক টন।

(খ) ১৯৯৩-৯৪ সালে খাদ্যশস্য উৎপাদনের পরিমাণ এখনই বলা সম্ভব নয়।

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** বিগত ১৯৯২/৯৩ সালে আমাদের রাজ্যে খাদ্য উৎপাদন হয়েছিল ১ কোটি ২৩ লক্ষ ৮৮ হাজার মেট্রিক টন বলে আমাদের জানা আছে এবং আপনি বাজেট বক্তৃতাতেও সেটা লিখিতভাবে বলেছেন। আমার প্রশ্ন, ১৯৯৩/৯৪ সালে বিগত বছরের তুলনায় লক্ষ্যমাত্রা কম করে ধরা হল কেন জানাবেন কি?

**শ্রী নীহারকুমার বোস ঃ** লক্ষ্যমাত্রা অনেকগুলো বিষয়ে চিন্তা ভাবনা করে করতে হয়। কারণ মূলত আমাদের রাজ্যে চাষটা বর্ষা নির্ভর, তাতে বর্ষা সংক্রান্ত যে রিপোর্ট আমাদের কাছে ছিল, সেই রিপোর্টের উপর ভিত্তি করে এই লক্ষ্যমাত্রাটা ধার্য হয়েছিল।

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** এই যে লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে, এরমধ্যে চাল, গম এবং ডাল শস্যের পরিমাণ পৃথক পৃথক ভাবে জানাবেন কি?

**শ্রী নীহারকুমার বোস ঃ** কোন সালেরটা জানতে চাইছেন? আমার কাছে ৯২-৯৩ সালের রিপোর্টটা আছে।

**মিঃ স্পিকার ঃ** ৯৩-৯৪ সালের রিপোর্ট কি পেয়েছেন?

**শ্রী নীহারকুমার বোস ঃ** না পাইনি।

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় খাদ্য শস্যের যে লক্ষ্যমাত্রা ধার্য করেছেন ৯৩-৯৪ আর্থিক বছরে, তারমধ্যে আমি জানতে চাইছি চাল, গম, ডাল শস্য, এইসব এর লক্ষ্যমাত্রার মধ্যে কোনটা কত আছে?

**শ্রী নীহারকুমার বোস ঃ** ৯৩-৯৪ সালের লক্ষ্যমাত্রা আমার সঙ্গে নেই।

**মিঃ স্পিকার ঃ** আপনার এস্টিমেটেড টার্গেট যা ছিল, সেটা আপনার কাছে আছে কি?

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** বর্তমান আর্থিক বছরের লক্ষ্যমাত্রা জানতে চাইছি এই কারণে কেন্দ্রীয় সরকারের যে অর্থনীতি, তারফলে যেভাবে সার, বীজ ইত্যাদির দাম অস্বাভাবিক ভাবে

বেড়েছে, তাতে খাদ্য শস্য উৎপাদন বৃদ্ধির লক্ষ্যমাত্রা বজায় রাখার জন্য কি কি পদক্ষেপ নিচ্ছেন?

**শ্রী নীহারকুমার বোস :** পদক্ষেপ সাধারণ ভাবে যা নেওয়া হয় তাই নেওয়া হচ্ছে। সময় মত সার যাতে কেন্দ্র রাজ্যকে দেয় তারজন্য বিধি ব্যবস্থা করা এবং বীজ মিনিকীট যে পরিমাণ দিয়ে থাকে তার ব্যবস্থা আছে এবং সমস্ত কাজটাই পঞ্চায়েতের মধ্যে দিয়ে হয়।

**মিঃ স্পিকার :** নীহার বাবু, আপনি আগামী কাল ৯৩-৯৪ সালে কি আপনার লক্ষ্যমাত্রা ছিল, আর কারেন্ট ইয়ারে কি লক্ষ্যমাত্রা আছে সেটা আবু আয়েস মন্ডলকে দিয়ে দেবেন স্টেটমেন্ট করে।

**শ্রী আব্দুল মান্নান :** মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইছি, আগের বছরের লক্ষ্যমাত্রা জানতে চাইলে উনি বললেন যেহেতু বর্ষা কম হবে রেনি সিজন কম বলে এই লক্ষমাত্রা ধার্য করেছেন। কারণটা উনি বলেছেন এবং বলছেন কালকে উনি জানিয়ে দেবেন। কি কারণে লক্ষ্যমাত্রা ধার্য হয়েছিল এবং কত ধার্য হয়েছিল সেটা জানতে পারলে তার উপর সাপ্লিমেন্টারি আমরা করতে পারতাম। সেটা উনি বলতে পারছেন না। তাহলে উনি কি করতে এসেছেন?

**মিঃ স্পিকার :** আপনাকেও মন্ত্রী মহাশয় একটা স্টেটমেন্ট করে দিয়ে দেবেন।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী রাইচরণ মাঝি :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ১৯৯৩-৯৪ সালে ১ কোটি ১৯ লক্ষ ৩৪ হাজার মেট্রিক টন খাদ্যশস্য উৎপন্ন হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে কি এরকম কোনও হিসেব আছে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত প্রতি বছর এরাজ্যে যে খাদ্যশস্য উৎপন্ন হত তার চেয়ে এটা কম, না, বেশি?

**মিঃ স্পিকার :** ওটা উনি কোথায় পাবেন! না, হবে না।

**ডাঃ মোতাহার হোসেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মার্চ মাসে যে বছর শেষ হয়ে গেছে, সেই বছরের ১৯৯৩-৯৪ সালের খাদ্যশস্য উৎপাদনের হিসেব মাননীয় মন্ত্রী মহাশয় দিতে পারছেন না, ৩ মাস পরে হিসেব দিতে পারছেন না। আমি ওকে জিজ্ঞাসা করছি, কত মাসে ওর বছর হয়; হিসেবটা উনি কোন মাসে দিতে পারবেন?

**শ্রী নীহারকুমার বসু :** ফসলের উৎপাদনের হিসেব আমরা একা করি না। এরসঙ্গে বিভিন্ন সংস্থা যুক্ত আছে। কেন্দ্রীয় সরকারের এস্টাবলিশমেন্ট অব অ্যান এজেন্সি ফর রিপোর্টিং এগ্রিকালচারাল স্ট্যাটিসটিক্স মূলত হিসেব করে এবং তাদের সঙ্গে ভূমি-রাজস্ব বিভাগ, এগ্রিকালচার বিভাগ এবং আমাদের স্ট্যাটিসটিক্যাল ব্যুরো যুক্ত থাকে। তারা সকলে মিলে যে রিপোর্ট দেয় সেটাই গৃহীত হয়। এ বছরের সেই রিপোর্ট এখনো পর্যন্ত আমাদের কাছে আসে নি। কারণ বোরো ধান এখন পর্যন্ত কাটা শেষ হয়নি। কোনও কোনও জেলায় এখনো ধান কাটা বাকি আছে।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় বললেন আমাদের রাজ্যে কৃষি উৎপাদন প্রকৃতি নির্ভর। কিন্তু আমরা এখানে গভর্নমেন্টে আসার পর ক্ষুদ্র সেচ, মাঝারি সেচ এবং বৃহৎ সেচের মাধ্যমে কৃষকের সাহায্য করার ফলে কৃষি উৎপাদন ক্রমশ বেড়ে চলেছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, বর্তমান বছরগুলিতে কৃষিজাত পণ্য উৎপাদনের যে হার সেই হার কি আমরা সরকারের দায়িত্ব গ্রহণ করার আগের বছরগুলির তুলনায় বেশি, না কম। বিগত ১৭ বছর খাদ্যশস্য উৎপাদনের বার্ষিক বৃদ্ধির হার কত? এবং যেভাবে জনসংখ্যা বাড়ছে তাতে বাড়তি জনসংখ্যার প্রয়োজন মেটোবার জন্য রাজ্য সরকারের কী পরিকল্পনা আছে?

**শ্রী নীহারকুমার বসু ঃ** পূর্বের তুলনায় সেচ বেড়েছে এ বিষয়ে কোনও সন্দেহ নেই। আমাদের রাজ্যে এখন সেচ-সেবিতে ৪৪ ভাগ গ্রস এবং নিট ৩৩, স্বাভাবিকভাবেই বুঝতে পারছেন বেশিরভাগ চাষবাস বৃষ্টি নির্ভর।

### কৃষিশিল্প নিগমের বিপণন

*১৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৯) **শ্রী আব্দুল মান্নান ঃ** সরকার অধিগৃহীত সংস্থাসমূহ (পশ্চিমবঙ্গ অ্যাগ্রো ইণ্ডাস্ট্রিজ কর্পোরেশন লিমিটেড) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য কৃষিশিল্প নিগম গত দু'বছর যাবত কৃষিদপ্তরকে সার, বীজ, কীটনাশক ও কৃষিসরঞ্জাম বিক্রি বন্ধ করে দিয়েছে;

(খ) সত্যি হলে, এর কারণ কি; এবং

(গ) এর ফলে কৃষিশিল্প নিগমের ক্ষতির পরিমাণ কত?

**ডাঃ ওমর আলি ঃ**

(ক) ইহা সত্য নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমি জানতে চেয়েছিলাম বন্ধ করে দিয়েছে কিনা। আপনি বললেন না। আমাদের অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন লিমিটেড কৃষি দপ্তরকে সার, বীজ, কীট-নাশক ওষুধ, কৃষি সাজ-সরঞ্জাম বিক্রি করে। গত ২ বছর ধরে কৃষি দপ্তর অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ কর্পোরেশনের কাছ থেকে এই সার, বীজ, কীট-নাশক ওষুধ, কৃষি সাজ-সরঞ্জাম কত কিনেছে? যদি না কিনে থাকে তার কারণ কি?

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় সদস্য যে প্রশ্নটি করলেন সেটি আসলে ভুল। কৃষি শিল্প নিগম কৃষি দপ্তরকে কোনও সার-কীট-নাশক ওষুধ, বীজ, কৃষি-সাজসরঞ্জাম বিক্রি করেনি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এর আগে করেনি? অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন যাতে কৃষি দপ্তরকে সার-বীজ এই সমস্ত জিনিস বিক্রি করে তারজন্য আপনি মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ চেয়েছিলেন কিনা? যদি চেয়ে থাকেন তারজন্য মুখ্যমন্ত্রী কি ব্যবস্থা নিয়েছেন?

**ডাঃ ওমর আলি ঃ** কৃষি শিল্প নিগম কৃষি দপ্তরকে এর কোনওটাই বিক্রি করেনি। সুতরাং এ ব্যাপারে মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ চাওয়ার প্রশ্ন ওঠে না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** যদি ডিলারের মাধ্যমে করেন এই ডিলারদের কারা অ্যাপয়েন্টমেন্ট দেন?

**ডাঃ ওমর আলি ঃ** আমাদের নিজস্ব ডিলার আছে। অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন লিমিটেড তারা-আর আমাদের প্রায় প্রত্যেক জেলাতে সেলস অফিস আছে—এই ডিলারদের নিয়ে অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ কর্পোরেশনের সঙ্গে এই জিনিসের ব্যবসা করেন। আর অ্যাপয়েন্টমেন্ট আমরা দিই, কিন্তু লাইসেন্স পেতে হয় কৃষি দপ্তরের কাছ থেকে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** ফরওয়ার্ড ব্লক এবং সি.পি.আই এই দুই মন্ত্রকের বিবাদের জন্য আপনি এড়িয়ে যেতে চাইছেন। আমি জানতে চেয়েছি, ঐ সময়ে অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন লিমিটেড কত টাকার সার, বীজ এই সমস্ত জিনিস বিক্রি করেছে?

**ডাঃ ওমর আলি ঃ** এটা প্রশ্ন ছিল না। এই ২ বছরে বা ৩ বছরে অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন কত টাকার সার, বীজ, কীট-নাশক ওষুধ এবং কৃষি সাজ-সরঞ্জাম বিক্রি করেছেন এটা যদি ক্যাটেগরিকালি প্রশ্ন করা থাকতো তাহলে তার উত্তর দিতাম, কিন্তু এই মুহূর্তে আমি জবাব দিতে পারছি না। আপনার প্রশ্ন ছিল, অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন কৃষি দপ্তরকে সার, বীজ কীট-নাশক ওষুধ, কৃষি সাজ-সরঞ্জাম বিক্রি করা বন্ধ করে দিয়েছে কিনা, যদি বন্ধ করে থাকে তারফলে লাভ-ক্ষতির পরিমাণ কত? এই ছিল প্রশ্ন। কিন্তু বিক্রি আমরা করিনা, সেই সঙ্গে সঙ্গে লাভ-ক্ষতির প্রশ্ন ওঠে না। এবার যে প্রশ্নটা করলেন সেটা হল, এই ২ বছরে অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন তার সেলস অফিসের মাধ্যমে এবং ডিলারের মাধ্যমে কত টাকার সার-বীজ, কীট-নাশক ওষুধ এবং কৃষি সাজ-সরঞ্জাম বিক্রি করেছে এটা আমি কি করে বলব? এটা প্রশ্ন ছিল না।

[11-20 — 11-30 a.m.]

*147

Not called as the concerned member was not present in the House.

*148 H.O.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, in the case of admitted question No.10 standing against my name the question was held over on the plea that the materials required for this question are to be collected from different districts and you have accepted the explanation given by the Hon'ble Minister. In the case of question no.148 (admitted question

No.426) standing against the name of Shri Sanjib Das and Shri Sougata Roy sir, the material deals with only one issue. The issue about the interview held in the Alipore Central jail in Calcutta. In this case the materials required does not require any time. The answer will have to be given in the affirmative or in the negative, yes or no. If the answer is yes, you will have to state what action has been taken. If the answer is no, then there is no question. So, the question of asking for time does not arise here. What is the material required for answering this question ? We only request you Sir, the question should not be held over on flimsy ground. On the ground that the minister-in-charge does not want to answer the question and he should not go without any reprimand.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশ্নটা এখানে উঠেছে, খুব ভাইটাল কোয়েশ্চেন। whether a TADA detenue gave an interview to a Bengal Daily from inside the Alipore central Jail. সকলেই জানেন ইয়েস, এ প্রশ্নের উত্তর যে কেউ বলতে পারেন, আমি জানিনা মাননীয় মন্ত্রী অ্যাভয়েড করছেন, what stepes taken by the Government in the matter. উনি নিজে বালুরঘাটে ছিলেন, টেলিফোনে নির্দেশ দিয়েছেন যে সরকারি নির্দেশ কিভাবে পালিত হবে। এই গুরুত্বপূর্ণ প্রশ্ন অত্যন্ত সহজভাবে বিধানসভায় জানাতে পারতেন, উপস্থিত আছেন, কোয়েশ্চেন হেল্ড ওভার করে দেওয়া হল। আমি বলি এটা অত্যন্ত বে-আইনি কাজ হচ্ছে। মাননীয় মন্ত্রী স্যুয়োমোটো জবাব দিতে পারেন। আমার মনে হচ্ছে মন্ত্রীর দপ্তর চূড়ান্ত ব্যর্থ হয়েছে। ব্যর্থতা ঢাকবার জন্য প্রশ্নের উত্তর এড়িয়ে যাওয়া হচ্ছে। একজন সাংবাদিক অত্যন্ত সাকসেসফুল ইন্টারভিউ নিয়ে টেপ রেকর্ড নিয়ে গেছেন, আমার মনে হয় সাংবাদিক জগতে একটা সেনসেসান ক্রিয়েট করেছেন। এমন কি ঐ সাক্ষাতকারে বামফ্রন্ট সরকারের চিফহুইপকে অ্যাকিউজড করেছে, প্রকাশ্যে বিবৃতি এসেছে, স্টেটট ওয়েতে তার স্টেটমেন্টে বলেছেন। সুতরাং এক একটা সাপ্লিমেন্টারি আসবে এই বিষয়ে, আমি নিজে প্রশ্ন করতাম যে মাননীয় মুখ্য সচেতককে জড়ানো হয়েছে কিনা। এইসব ব্যাপার ঢেকে দেবার যে কৌশল, সেটা একটা অপকৌশল। আপনি মন্ত্রীকে তিরস্কার করুন। আমাদের আগামীকাল হাউস আছে, স্পেশ্যাল কোয়েশ্চেন করে রিপলাই দেবার ব্যবস্থা করুন। আমরা আগামীকাল আলোচনা করব, আপনি তার সুযোগ করে দিন।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে প্রশ্নটা করেছিলাম সেটা আজকের জন্য অ্যাডমিটেড হয়েছে এবং মন্ত্রী যিনি উত্তর দেবেন তিনিও হাউসে উপস্থিত আছেন, কিন্তু প্রশ্নটা হেল্ড ওভার করা হল। আপনি বহুবার হাউসে মেম্বাররা উপস্থিত না থাকবার জন্য তাদের তিরস্কার করেছেন, মন্ত্রীদেরও করেছেন। আজকে আমার কোয়েশ্চেনটা অ্যাডমিটেড হল, মন্ত্রীও হাউসে এলেন, কাগজ ছাপা হল, আমি অনেক কষ্ট করে হাউসে এসেছি, তা সত্ত্বেও আমার প্রশ্নের উত্তর পেলাম না। এই সেসনে আজকে যদি আমার প্রশ্নটা হেল্ড-ওভার হয়, কালকে শেষ দিন, তাহলে আর কোনওদিনই প্রশ্নটা হাউসে আসবে না।

আমি জানতে চাই, আমার প্রশ্নের জবাব অবশ্যই পাওয়া যাবে কিনা? আমার প্রশ্নের উত্তরের জন্য এমন কিছু ডাটাও কালেকশন করতে হবে না। যদি এরকম হয় তাহলে আমাদের প্রশ্ন দেবার মানেটা কি? অ্যাডমিটেড হল, অথচ প্রশ্নের উত্তর পাওয়া যাবে না। আপনি স্পেসিফিকভাবে বলুন যে, আগামী কাল আমার এই প্রশ্নের উত্তর পাওয়া যাবে কিনা। এটা বললে আমি খুশি হবো। আদারওয়াইজ মন্ত্রীর যোগ্যতা নিয়ে প্রশ্ন এসে যায় যে, সরকারের ব্যর্থতা ঢাকতে এভাবে তথ্য লুকিয়ে রাখা হচ্ছে। আমি এর তীব্র প্রতিবাদ করছি। তাই আগামীকাল যাতে এই প্রশ্নের উত্তর পাওয়া যায়, সরকারের দৃষ্টিভঙ্গি যাতে সকলে জানতে পারেন, তারজন্য অনুরোধ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ চৌধুরি, এই যে কোয়েশ্চেন নম্বর ৪২৬ আপনি হেল্ড-ওভার চেয়েছেন, বলেছেন আপনি নাকি পার্টিকুলার ম্যাটেরিয়ালস পাননি, এই ব্যাপারে আপনারা কি ডিপার্টমেন্টাল এনকোয়ারি করছেন এবং তারজন্য অপেক্ষা করছেন?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রশ্নটা এখানে উঠেছে, প্রথম হচ্ছে, ঐ কোয়েশ্চেনটা হেল্ড-ওভার করবার জন্য আমি আগেই চিঠি দিয়ে দিয়েছি। দ্বিতীয় হচ্ছে, বিষয়টা সম্পর্কে আই.জি. এনকোয়ারি করছেন। আই.জি. এনকোয়ারি করবার পর তার যে রিপোর্ট সেটা বিধানসভায় রাখব।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, the Hon'ble Minister must thank you for giving him the clue. Sir, if the matter is under investigation the Minister could have easily said 'Yes' or 'No' in answering question no. (a) and in answering (b) he could say 'the matter is under investigation. Sir, are we to accept this thing ?

**Mr. Speaker :** The Minister has already said that the I.G. is enquiring into the matter. When the Report well come, he will inform the House.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, you always say that the House belongs to the opposition. But we find here just the contrary.

[11-30 — 11-40 a.m.]

**Mr. Speaker :** You must understand the matter. You had been the Minister. You know the Government's functioning. Certain things have happened. It is published in the press. It is not in the knowledge of the Minister. It may be true, it may not be true, it may be partially true. The Minister has asked the I.G. to enquire into the veracity of the allegation.

The matter is appearing in the newspaper and I.G. is enquiring into the matter. After enquiry he will give his report and on the basis of that report only the Minister can make up his mind and answer to

this question. How can the Minister give the answer to this question this day ?

...(Noise)...

*149 Not called.

*150 Not called.

(At this stage Congress (I) Members walked out of the Chamber)

*151

**বর্ধমান জেলায় বোরো চাষ**

*১৫১। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৪) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্তমান বছরে বর্ধমান জেলায় রেকর্ড পরিমাণ জমিতে বোরো চাষ হয়েছে;

(খ) সত্যি হলে, মোট জমির পরিমাণ কত;

(গ) বিগত বছরে (১৯৯৩) কত পরিমাণ জমিতে এর চাষ হয়েছিল; এবং

(ঘ) ঐ বছরে গড় বিঘাপ্রতি ফলন কিরূপ ছিল?

**শ্রী নীহারকুমার বসু ঃ**

(ক) হ্যাঁ, এ কথা সত্যি যে বর্তমান বৎসরে বর্ধমান জেলায় রেকর্ড পরিমাণ জমিতে বোরো ধানের চাষ হয়েছে।

(খ) সর্বশেষ প্রাপ্ত সমীক্ষালব্ধ তথ্য অনুযায়ী আনুমানিক ১ লক্ষ ৫৩ হাজার ৪৫০ হেক্টর জমিতে বর্তমান বৎসরে বর্ধমান জেলায় বোরো ধানের চাষ হয়েছে।

(গ) বিগত বৎসরে অর্থাৎ ৯২-৯৩ কৃষি বৎসরে বর্ধমান জেলায় ৯৪ হাজার ২০২ হেক্টর জমিতে বোরো ধানের চাষ হয়েছিল।

(ঘ) ৯২-৯৩ বৎসরে বর্ধমান জেলায় বোরো ধানের গড় ফলন হার ছিল বিঘা প্রতি ১৭ মণ অর্থাৎ হেক্টর প্রতি ৪ হাজার ৭৫৬ কেজি। (ধানের হিসাবে)

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার হিসাব থেকে দেখা যাচ্ছে যে সর্বশেষ তথ্য অনুযায়ী ১ লক্ষ ৫৩ হাজার ৪৫৩ হেক্টর জমিতে চাষ করা হয়েছে। বিগত বৎসরে অর্থাৎ ১৯৯২-৯৩ সালে বর্ধমান জেলায় ৯৪ হাজার ২০২ হেক্টর জমিতে বোরো ধানের চাষ হয়েছিল। এখানে দেখা যাচ্ছে যে কিছু পরিমাণ চাষ বেড়েছে। এটা আগামী বছরে

আরও বাড়ানোর জন্য আপনার দপ্তরে কোনও সুসংহত পরিকল্পনা আছে কিনা জানাবেন কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ** পরিকল্পনা আছে কিনা এইভাবে বলা মুশকিল। তবে প্রতি বছর যাতে চাষের এলাকা বাড়ে সেই দিকে লক্ষ্য রেখে আমরা যাবতীয় ব্যবস্থা গ্রহণ করি এবং এই বছর বর্ধমান জেলায় পরিকল্পনা বহির্ভূতভাবে চাষ বেড়ে যাচ্ছে, সেকথা বলতে পারি এবং বিশেষ করে আমাদের রাজ্যে বোরো চাষ এই বছর গত বছরের লক্ষ্যমাত্রার বাইরে চলে গেছে। সুতরাং সাধারণভাবে খাদ্যশস্য যাতে বাড়ে সেইদিকে লক্ষ্য রেখে বোরো, আমন ইত্যাদি চাষের ক্ষেত্রে পরিকল্পনা তৈরি করা হয়।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন যে আমাদের বর্ধমান জেলা একটা বিরাট এলাকা ডি.ডি.সি ক্যানেলের টেল অ্যান্ডে অবস্থিত। অথচ সেই এলাকায় বোরো চাষের পরিমাণ বাড়ছে। এখন বিষয়টি হচ্ছে, সব দপ্তরই মাটির নিচের জল তোলার ক্ষেত্রে বিভিন্ন প্রশ্ন তুলছে। এই যে বোরো চাষ বেড়েছে, এটা মাইনর ইরিগেশন থেকে জল আসার জন্য ডি.ভি.সি থেকে যাতে এই সেচের জল আসে সেই ব্যাপারে সেচ দপ্তর, কৃষি দপ্তর এবং ডি.ডি.সি'র মধ্যে যোগাযোগ রক্ষা করার কোনও পরিকল্পনা নেবেন কিনা এবং পাশাপাশি বোরো চাষের জন্য উন্নত মানের বীজ সরবরাহ করার জন্য কোনও পরিকল্পনা আপনার দপ্তরে আছে কিনা জানাবেন কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ** আমরা গত দু'বছর ধরে ডিভিসি'র সাথে কথা-বার্তা বলে আসছি মাননীয় মন্ত্রী বিনয়কৃষ্ণ চৌধুরির নেতৃত্বে। এই বছরেও কথা বলেছি। আমরা প্রতি বছরই ডিভিসি'র সাথে কথা বলি যাতে ক্যানাল ওয়াটার আসে এবং বোরো চাষ করতে পারি। সেদিক থেকে আমাদের প্রচেষ্টার কোনও ত্রুটি নেই। এই কথা ঠিক যে মাটির জল পাওয়ার ক্ষমতা ক্রমশ স্তিমিত হয়ে আসছে। এই অবস্থায় মাইনর ইরিগেশনের মাধ্যমে বিশেষ কিছু হবে না। ক্যানাল ওয়াটার, সার্ফেস ওয়াটারের সোর্সকে বাড়াতে না পারলে বোরো চাষ বা ধান চাষ আমাদের বাড়বে না। এই ব্যাপারে আমরা যথেষ্ট সজাগ আছি। উন্নতমানের বীজের যে কথা আপনি বলেছেন, আমরা নিশ্চিত ভাবে বলতে পারি যে উন্নতমানের বীজ আমাদের আছে এবং আমরা তা নিয়মিত সরবরাহ করে থাকি। আমাদের সীড কর্পোরেশনে উন্নতমানের বীজ আছে, বর্তমানে বীজের অভাব আমাদের রাজ্যে নেই।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** বোরো চাষে যে সমস্ত বিষয়গুলো লাগে তারমধ্যে উল্লেখযোগ্য বিষয় হল সার। এই বছরে কেন্দ্রীয় সরকারের নীতির ফলে সারের দাম যেভাবে বেড়েছে তাতে গ্রামাঞ্চলে প্রচন্ড সঙ্কট হয়েছে। গ্রামাঞ্চলে সমবায় সমিতি আছে, বিভিন্ন এস কে ইউ এস যেগুলো আছে, কালোবাজারি করে ফাটকা সৃষ্টি করে যেভাবে অসুবিধা সৃষ্টি করা হয়েছে, সেই অবস্থায় আপনার দপ্তর থেকে সমবায়'এর মাধ্যমে সারগুলো সরবরাহ করার কোনও পরিকল্পনা আপনি নেবেন কিনা?

**শ্রী নীহারকুমার বসু ঃ** সারের ক্ষেত্রে চলতি যে নিয়ম আছে তাতে কেন্দ্রীয় সরকার বিভিন্ন রাজ্যকে সারের অ্যালটমেন্ট দিয়ে থাকেন। প্রতি বছরই দেখা গেছে যে সময়ে এই অ্যালটমেন্ট দেওয়া উচিত তা দেওয়া হয় না, প্রতি বছরই দিতে দেরি হয়। এই বছরে

ইউরিয়া সারের ক্ষেত্রে অসুবিধা হয়েছে। স্পেশ্যাল টিম পাঠিয়ে কেন্দ্রীয় সরকারের সাথে কথা বলেছি। রেলের সাথে রেক নিয়ে যে অসুবিধা হয়েছিল সেটা কাটিয়ে উঠতে পেরেছিলাম। তবে সার নিয়ে ব্যবসা সরাসরি রাজ্য সরকার করে না, করতেও পারে না। কো-অপারেটিভ সেক্টর বেনফেডই পরিচালনা করে। এবারে দেখা গেছে যে ইউরিয়া সার নিয়ে সমবায় সমিতিগুলোর যেভাবে ব্যবসা করা উচিত ছিল, সেইভাবে করতে পারেনি। কিছু কিছু অসুবিধা হয়েছে। এই ব্যাপারে আমাদের নজর আছে। আগামী কৃষি বৎসরে যাতে সার নিয়ে এই ধরনের অসুবিধা না হয় সেদিকে আমরা নজর রাখছি। সারের মূল্যবৃদ্ধির ব্যাপারে যেটা আপনি তুলেছেন, এটা আমাদের রাজ্যে চাষবাসে একটা সঙ্কট সৃষ্টি করবে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। যে হারে সারের দাম বেড়ে চলেছে, আমাদের রাজ্যে প্রধানত যারা চাষবাস করে তারা গরিব কৃষক। তাদের পক্ষে ঐ দামে সার সংগ্রহ করা অসুবিধা হয়ে পড়েছে। এইসব চিন্তা-ভাবনা করে আমরা জৈব সারের উপরে জোর দেবার চেষ্টা করছি। গত বছরে মিনিকীট দিয়ে জৈবসার পাঠিয়েছিলাম। এবারে আরও বেশি মাত্রায় দেবার চেষ্টা করছি। কৃষকরা যাতে জৈবসার-মুখী হন এবং তাদের মানসিকতা সেইভাবে গড়ে ওঠে তারজন্য আমরা চেষ্টা করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে সারের দাম বাজেটের পরে বেড়েছে, আমার প্রশ্ন কেন্দ্রীয় সরকারকে আপনাদের তরফ থেকে অর্থাৎ পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে কোনও প্রতিবাদ পাঠানো হয়েছে কিনা?

[11-40 — 11-50 a.m.]

**শ্রী নীহারকুমার বসু ঃ** মুখ্যমন্ত্রী প্রতিবাদপত্র পাঠিয়েছেন।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, চলতি আর্থিক বছরে রাজ্যে বোরো চাষের সেচ সেবিত এবং অসেচ সেবিত এলাকার পরিমাণ কত এবং কেন্দ্রীয় সরকারের কোনও সাহায্য পেয়েছেন কিনা এবং জৈব রাসায়নিক সার ব্যবহারের ক্ষেত্রে কোনও নির্দেশিকা পেয়েছেন কিনা?

**শ্রী নীহারকুমার বসু ঃ** ব্রেক আপ দিতে পারছি না। জৈব সারের ব্যাপারে কোনও নির্দেশিকা বা কোনওরকম পরিকল্পনা এখনো পর্যন্ত আসেনি। যা পরিকল্পনা তা আমরাই গ্রহণ করেছি, সেটা নিজস্ব বিভাগীয় উদ্যোগের পরিকল্পনা।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে চাষের এলাকা বাড়াবার জন্য, বোরো চাষের এলাকায় কৃষি দপ্তরের সাথে যুক্ত হয়ে কিছু পরিকল্পনা বাড়ানোর চেষ্টা চলছে, আমার প্রশ্ন হচ্ছে কৃষির সঙ্গে অনেক দপ্তর জড়িত, সেচ, বিদ্যুত্‍ এই সমস্ত তো রয়েছে। সেচ সেবিত এলাকায় যেখানে স্যালো টিউবওয়েল বা ডিপ টিউবওয়েল নেই সেখানে রেন ওয়াটারকে ফেট করে বোরো চাষের ব্যবস্থা করা হয়েছে সেই সমস্ত জায়গায় মাইনর ইরিগেশনের সঙ্গে বোরো চাষের যুক্ত করা যায় কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ** মাইনর ইরিগেশনের সঙ্গে যোগাযোগ রাখা হয়, তবে এই কাজটা খুবই প্রয়োজনের তুলনায় অপ্রতুল।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** এই অপ্রতুল ব্যবস্থা হলেও সেখানে খাল কেটে রেন ফেট ওয়াটার রাখা যায়। যেখানে বৃষ্টির ৭৫ ভাগ জলই সমুদ্রে চলে যায়, কিন্তু ২৫ ভাগ তো ধরে রাখা যায়, সেক্ষেত্রে মাইনর ইরিগেশনের সঙ্গে যোগাযোগ রেখে বা অন্য দপ্তরের সঙ্গে পরামর্শ করে খাল কাটা হচ্ছে কিনা জানাবেন কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ** প্রয়োজনে তো যোগাযোগ রাখা হয়।

**শ্রী সমর বাউরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বর্ধমান জেলায় ১৯৯৩ সাল থেকে ৯৪ হাজার একর থেকে আজ অবধি ১ লক্ষ ৫৩ হাজার একর চাষ জাত জমি হয়েছে। কিন্তু বর্ধমান জেলায় ডিভিসির জল সরবরাহ কমে যাচ্ছে। এরফলে এম আইয়ের কাজ সীমাবদ্ধ হয়ে এসেছে। আমার জিজ্ঞাস্য যে, উৎপাদন বৃদ্ধি এবং অ্যাভারেজ বৃদ্ধির উপরে জেলায় সেচ কমিটি গঠন করে ৪৮ ইঞ্চির জলে বোরো চাষের প্রচেষ্টাকে ৩২ ইঞ্চি জলে ব্যবহার করার ক্ষেত্রে যে গণ উদ্যোগ নেওয়া হয়েছে তাতে কোনও ভুমিকা পড়েছে কি আপনাদের উপরে?

**শ্রী নীহারকুমার বসু ঃ** নিশ্চয় পড়েছে।

### মডেল জেল

*১৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭২) **শ্রী তপন হোড় ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কতগুলি "মডেল জেল" স্থাপনের পরিকল্পনা আছে;

(খ) বোলপুর জেলকে উক্ত পরিকল্পনার অন্তর্ভুক্ত করা হয়েছে কি না;

(গ) হলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়; এবং

(ঘ) এর নির্মাণব্যয় কত ধরা হয়েছে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ**

(ক) "মডেল জেল" নামধেয় কোনও জেল প্রতিষ্ঠার পরিকল্পনা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) ঐ

(ঘ) ঐ

**শ্রী তপন হোড় ঃ** মিঃ স্পিকার স্যার, আমার একটি অতিরিক্ত প্রশ্ন। আমাদের বোলপুর জেলে আমরা তো কংগ্রেস আমলে অনেকবার গিয়েছি, এখনও অনেক জেল পরিদর্শন করতে যাই। বোলপুর জেল বিশেষভাবে তৈরি করা হয়েছে বলে আমরা দেখেছি, সেইজন্য আপনাকে

ধন্যবাদ বোলপুর জেলের যে লাইট, জল, অ্যাকোমডেশন সব রেডি হয়ে পড়ে আছে। দীর্ঘদিন ধরে। অথচ এটা চালু হচ্ছে না, এটা কবে নাগাদ চালু হবে বলবেন কি? কারণ এই ব্যাপারে আমাদেরকে জবাব দিতে হবে। কারণ সিউড়ি থেকে বোলপুর যাতায়াত করতে হয় ৪০ + ৪০ = ৮০ কি.মি.। সমস্ত রেডি হওয়া সত্ত্বেও কেন এটা চালু হচ্ছে না বলবেন কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** ঐ জেলের সমস্ত কাজ শেষ হয়ে গেছে। জেল চালু করতে গেলে যে স্টাফ দরকার সেই ব্যাপারে আমরা অর্থ দপ্তরের অনুমোদনের জন্য পাঠিয়েছি, আমরা আশা করছি খুব শীঘ্রই এটা চালু হবে।

**শ্রী তপন হোড় ঃ** মডেল জেল বলতে আমরা যেটা বুঝি সেটা হচ্ছে, আমাদের বামফ্রন্ট সরকার জেলের কয়েদিদের জন্য কয়েদিদেরকে তারা কয়েদি হিসাবে ট্রিটমেন্ট করেন না, তাদেরকে মানসিক দিক থেকে উন্নীত বা সংশোধিত করতে চান, এই ব্যাপারে জেলের পরিকল্পনা কি আছে, কি কি প্রোডাকশন তাদেরকে দিয়ে করাচ্ছেন, তাদের জীবনযাত্রার উন্নতি হতে পারে, তাদের একটা মানসিকতার পরিবর্তন হতে পারে, এই ব্যাপারে আপনি কী করছেন দয়া করে জানাবেন কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** আগে যে সমস্ত সাবজেলগুলি ছিল সেই সাব জেলগুলির সাথে এখনকার যে সাব জেলগুলি তার সাথে অনেক তফাত আছে। সেখানে বিভিন্ন ধরনের কাজকর্ম শেখাবার জন্য সেখানে যে সমস্ত আসামি থাকবে তাদের আলাদা বসবার ব্যবস্থা করা হয়েছে, তারা যাতে আরও চলাফেরা করতে পারে তার জন্য ব্যবস্থা করা হয়েছে খাওয়া-দাওয়ার জন্য আলাদা অ্যানেক্স তৈরি করা, বিশেষ করে নূতন যে জেল হচ্ছে ওখানে সেখানে এটা করা হচ্ছে। স্বাভাবিক ভাবে যারা আসামি আছেন তারা যাতে সুযোগ সুবিধা বেশি করে পেতে পারেন তারজন্যই বোলপুর জেলে এইরকম ধরনের একটা ব্যবস্থা করা হয়েছে, দূর্গাপুরে যে নূতন জেল হচ্ছে এটাও এই ধরনের একটা সাব জেল।

**শ্রী তপন হোড় ঃ** কয়েদিদের দিয়ে কি উৎপাদন করা হয়?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মুশকিল হচ্ছে, আপনার ওখানে জেল তো এখনও তৈরি হয়নি উৎপাদন করবে কারা?

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** হলদিয়ার নূতন মহকুমা হয়েছে, কোর্ট হয়েছে। কিন্তু জেল এখনও তমলুক আছে। হলদিয়া ডেভেলপমেন্ট অথরিটি জেলের জন্য জমি ঠিক করে দিয়েছে হলদিয়া জেল কবে নাগাদ শুরু হবে জানাবেন কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এটা সবটাই বিবেচনাধীন আছে, এটা এখন করা সম্ভব হচ্ছে না, দেরি হবে।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** এই যে মডেল জেল, এই জেলে কয়েদিদের কি কি সুযোগ সুবিধা থাকবে জানাবেন কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** আমি আগেই বলেছি, মডেল জেল বলে কিছু নেই।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** বিধানসভা থেকে জেলের যে বিল পাস করা হয়েছিল সেটা কার্যকর হয়েছে কিনা এবং মহিলাদের জন্য আলাদা অ্যাপয়েন্ট করার কথা ছিল, সেটা কতদূর এগিয়েছে?

[11-50 — 12-00 Noon.]

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** আমাদের বিধানসভা থেকে যে বিল পাস হয়েছিল সেটা রাষ্ট্রপতির অনুমোদনের অপেক্ষায় রয়েছে। রাষ্ট্রপতির অনুমোদন পেলে সেটা নিশ্চয় কার্যকর করা হবে। আর মহিলাদের জন্য জেলে জায়গা অত্যন্ত কম ছিল। তাই বিভিন্ন জেলে বেশ কিছু অ্যানেকসি তৈরি করা হচ্ছে। সেখানে মহিলাদের জন্যই করা হচ্ছে সেগুলি চালুও করা হয়েছে।

**শ্রী নিত্যানন্দ অধিকারি ঃ** আমাদের বোলপুর সহ বিভিন্ন জেলার জেলাগুলোতে যে সমস্ত ওয়ার্ড আছে, যারা নিজেদের কর্মে নিযুক্ত থাকে এবং অত্যন্ত কষ্ট করে পড়াশোনা করে উচ্চতর ডিগ্রি অর্জন করেছে তাদের কোনও প্রোমোশনের ব্যবস্থা আছে কি না। যদি থাকে তাহলে বিগত আর্থিক বছরে কতজন প্রোমোশন পেয়েছেন। এটা দয়া করে বললে উপকৃত হব।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এরজন্য নোটিশ দিতে হবে।

**শ্রী আবুল হাসনাত খাঁন ঃ** সারা পশ্চিমবাংলায় মুক্ত জেলা তৈরি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা এবং থাকলে কোন কোন জেলায় আছে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** আমাদের পশ্চিমবাংলায় একটি মাত্র মুক্ত কারাগার তৈরি করা হয়েছে এবং সেটা হচ্ছে মুর্শিদাবাদ জেলার লালগোলায়। সেখানে আমরা একটা নূতন পরিকল্পনা নিয়ে এগোনোর চেষ্টা করছি। ওখানে যারা আসামী আছে তাদের জন্য আমরা কোয়াটার তৈরি করতে চাই এবং সেই কোয়াটারের মধ্যে তাদের বিভিন্নরকম সুযোগ-সুবিধা দেওয়া হবে। তাদের পরিবারকেও তারা সেখানে নিয়ে এসে থাকতে পারবেন। তাহলে তারা পরবর্তীকালে বেরিয়ে গিয়ে বর্তমান সমাজ জীবনের সাথে মিশে যেতে পারবেন। সেই ধরনের একটা পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। এইরকম সাত থেকে দশটা কটেজ তৈরি করার কাজ যাতে আমরা করতে পারি সেই চেষ্টা করছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** বিভিন্ন জেলায় বিশেষ করে বিচারহীন বন্দিদের জন্য যে অর্থ বরাদ্দ করা হয় তার পরিমাণ অত্যন্ত কম। যার ফলে তারা দু-বেলা খেয়ে টিফিনের পয়সার সঙ্কুলান হয়না। এই পরিমাণ বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এই পরিমাণটা খুব একটা অল্প নয়। একজন আসামী আমাদের হিসাবে পায় ২১ টাকা। কাজেই এটা কম নয়। আমরা আবার নূতন ভাবনাচিন্তা করছি। তারপরে যদি কিছু করা যায় তার চেষ্টা করা হবে।

**দক্ষিণ ২৪ পরগনার বাসরুট**

***১৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৪) **ডঃ নির্মল সিন্‌হা ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪ পরগনা আর.টি.এ.-র নিয়ন্ত্রণে কতগুলি বাসরুট আছে; এবং

(খ) কলকাতার আর.টি.এ.-র নিয়ন্ত্রণে উক্ত জেলায় কতগুলি বাসরুট আছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) দক্ষিণ ২৪ পরগনা আর টি এর নিয়ন্ত্রণে মোট ৭টি বাস রুট আছে।

(খ) কলকাতা আর টি এর নিয়ন্ত্রণে উক্ত জেলায় ১৩টি বাস রুট আছে।

**ডঃ নির্মল সিনহা ঃ** দক্ষিণ ২৪ পরগনা কলকাতার সংলগ্ন। ফলে দক্ষিণ ২৪ পরগনা থেকে যে সমস্ত ডেইলি প্যাসেঞ্জার কলকাতায় আসছে তারা বাসে করে আসতে পারে না। দক্ষিণ ২৪ পরগনার যে আর.টি.এ আছে তিনি কলকাতায় বাস ঢোকবার কোনও অনুমোদন নেই। যেসব রুটগুলোর অনুমোদন করেছেন সেইসব রুটের অ্যাডভার্টাইজমেন্ট করে দক্ষিণ ২৪ পরগনা সংলগ্ন বাসগুলোকে কলকাতায় ঢোকবার অনুমতি দেবার ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এখন বাস রুট দেওয়া নির্ভর করে অনেকগুলো ফ্যাক্টারের উপর। সেগুলো দেখে তবেই জুট দেওয়ার কথা বিবেচনা করা হয়। এখন যদি সব রুটের বাসই কলকাতায় ঢুকিয়ে দেওয়া হয় তাহলে কলকাতায় সেইসব বাস যাবে কোথা দিয়ে। সেই রুটে অন্য যে বাস চলছে তাদের আর্থিক অবস্থা কি দাড়াবে, উঠে যাবে কিনা এইসব বিচার বিবেচনা করে প্রতিটি রুট খতিয়ে দেখা হয়। বিশেষ করে, দক্ষিণ ২৪ পরগনার বিশেষ প্রবলেম আছে বলে কিছু স্পেশ্যাল পারমিট দেওয়া হচ্ছে। যেটা দেওয়া হচ্ছে তার বাইরে আমরা দিতে পারছি না। তবে কোনও বিশেষ রুট সম্পর্কে আপনার যদি কোনও বক্তব্য থাকে সেটা বলবেন, আমি নিশ্চয় বিবেচনা করে দেখব।

**ডঃ নির্মল সিন্‌হা ঃ** আমি একটি পার্টিকুলার এগজাম্পল তুলে ধরে প্রশ্ন রাখছি। দক্ষিণ ২৪ পরগনার বাস যাতে কলকাতায় ঢুকতে পারে তারজন্য বেলতলার আর.টি.এ.কে আমরা চিঠি দিয়েছি এবং বলা হয়েছে সেখানে দক্ষিণ ২৪ পরগনার কয়েকটি বাসের ব্যাপারে পারমিট দেওয়া হোক। ওখানকার মেম্বার যিনি আছেন তারসঙ্গে এ ব্যাপারে আলোচনা করায় তিনি বলেন যে আমরা তো পাশ করতে পারি না, মন্ত্রী মহাশয় যদি পারমিশন দেন তাহলে হতে পারে, তা না হলে অসুবিধা আছে। দ্বিতীয় প্রশ্ন, দক্ষিণ ২৪ পরগনার মধ্যে চলছে ৮৩ এ রুটের বাসটি, সেটা প্রায় ২০ দিন ধরে দেখছি যে সমস্ত বাস তুলে দেওয়া হয়েছে। মালিকরা বলছে, আমরা কলকাতায় যাবার জন্য বার বার আর.টি.এ. কে বলেছি কিন্তু কিছুই হচ্ছে না। এর মূল কারণটা কিন্তু আমরা বুঝতে পারছি। জেলার ডি.এম. বা এম.এল.এ.রা এখানে প্রতিনিধিত্ব না করায় কেউ কথা শুনছেন না। এ ব্যাপারে মন্ত্রী মহাশয় জানাবেন কি

যে কী ব্যবস্থা আছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আপনি তো পার্লামেন্টের সদস্য ছিলেন, স্বভাবতই আপনি যখন পার্লামেন্টের সদস্য ছিলেন তখন জানেন যে মোটর ভেহিকলস অ্যাক্ট অ্যামেন্ডেড হয়েছে এবং তাতে আর.টি.এ.তে প্রতিনিধিত্ব করার ব্যাপারে বেসরকারি ব্যক্তি সংখ্যা কম—দুই অথবা খুব বেশি হলে তিন করা হয়েছে। আগে যা ছিল-এর ফলে এখন আর এম.এল.এ.দের প্রতিনিধিত্ব তত রাখা যাচ্ছে না। এটা হচ্ছে আপনার দ্বিতীয় প্রশ্নের উত্তর। আর প্রশাসনের কোনও অফিসার আপনাকে কি বলেছেন যে মন্ত্রীর পারমিশন ছাড়া হবে না—সেটা আমি বলতে পারব না। অর্থাৎ আপনার বক্তব্য সম্বন্ধে কোনও অফিসার, কোনও কর্মচারী, কোনও পিওন কি আপনাকে বলেছেন সে সম্বন্ধে আমি এখানে দাঁড়িয়ে কিছু বলতে পারব না। আপনার যদি কোনও নির্দিষ্ট প্রস্তাব থাকে তাহলে তা নিয়ে আমার সঙ্গে কথা বলতে পারেন।

**শ্রী রবীন মন্ডল ঃ** কলকাতায় বাস ঢোকার যে পারমিশনের ব্যাপারটা, এটা মাননীয় মন্ত্রী মহাশয় জানেন শুধু উত্তর, দক্ষিণের ব্যাপার নয়। আপনি জানেন এয়ারপোর্টের ওপারে তেঘরিয়া এবং তারপর বাগুইহাটি এখানে হাওড়ার একটা মিনিবাস আছে। লোকসংখ্যা বাড়ছে, মানুষ ডেপুটেশন দিয়েছে, আর.টি.এ.কে বলা হয়েছে যে ৪/৬টা বাস ডালহাউসি পর্যন্ত করে দিন কারণ কাজের দিনে ৭০ পারসেন্ট লোক ডালহাউসি পর্যন্ত যায়। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য, হাওড়াগামি মিনিবাসগুলির কথা যেটা বললাম সেটা ঐ ভাবে ডালহাউসি পর্যন্ত বাড়াবার কথা বিবেচনা করবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এখন আমাদের কি কি অসুবিধা আছে সেটা আপনাকে বলছি। ঐ সময় এত যানজট হচ্ছে যে আমরা চাইছি আরও কিছু নিয়ন্ত্রণ করতে যাতে যে মানুষগুলি আসতে চাইছে তারা আসতে পারেন, যানজটের কারণে আটকে না থাকেন। এখন এ ক্ষেত্রে কি অসুবিধা, সুবিধা আছে তা খতিয়ে না দেখে আমি এখনই বলতে পারছিনা। পশ্চিমবাংলায় ১০/১২ হাজার রুট আছে। কোনও রাস্তা দিয়ে কোনও বাস গেলে কি অসুবিধা, সুবিধা সেটা নির্দিষ্টভাবে খতিয়ে দেখতে হবে। তা ছাড়া বলা সম্ভব নয়।

[12-00 — 12-10 p.m.]

**মিঃ স্পিকার ঃ** প্রশ্ন তো দক্ষিণ ২৪ পরগনার ছিল উত্তর ২৪ পরগনা এলো কি করে?

**শ্রী রবীন মন্ডল ঃ** কলকাতায় বাস ঢোকা নিয়ে প্রশ্ন করা হয়েছে, এটা রিলেটেড প্রশ্ন।

**শ্রী নির্মল দাস ঃ** মন্ত্রী মহাশয় আপনি আর.টি.এ.'র ফর্মেশন সম্পর্কে বললেন। আর.টি.এ. নিয়ন্ত্রিত যে বাসগুলো, সেইগুলো কোথাও কোথাও দেখা যাচ্ছে একই রুটে দুরকম বাস যাচ্ছে। আমার প্রশ্নটা হচ্ছে যে রুটে আর.টি.এ. নিয়ন্ত্রিত বাস চলে না সেখানে রাষ্ট্রায়ত্ত বাস চালানোর ব্যবস্থা করা এবং যেখানে রাষ্ট্রায়ত্ত বাস চলছেনা সেখানে আর.টি.এ. নিয়ন্ত্রিত বাস চালাবার ব্যবস্থা করা, এইরকম কো-অর্ডিনেশন করলে যে সমস্ত এলাকায় বাস চলছেনা বিশেষ করে ডুয়ার্স এরিয়ায় আপনারা জানেন—

**মিঃ স্পিকার ঃ** আপনার প্রশ্ন হল না, বসে পড়ুন।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইমাত্র মহাশয় বললেন যে কলকাতায় আর.টি.এ.'র ১৩টি বাস রুট চালু আছে এবং আমি জানতে চাইছি মন্ত্রী মহাশয়ের কাছে এই যে অনুমোদিত ১৩টি বাস রুটের মালিক, তারা যখন তখন নানা অজুহাতে বাস তুলে নিচ্ছে, এই বাস চালু রাখবার জন্য আপনার নির্দিষ্টভাবে মালিকদের উপর কোনও নিয়ন্ত্রণ আছে কি না?

(কংগ্রেস পক্ষের সদস্যরা এই সময় হাউসে ঢোকেন)

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমাদের আইনগত যে ব্যবস্থা আছে সেইভাবে নিয়ন্ত্রণ করা মুস্কিল। আমরা সব সময় কিছু করার জন্য চেষ্টা করে থাকি।

## Starred Questions

## (to which written answers were laid on the Table)

### পুরুলিয়া শহরে পানীয় জল সরবরাহ

*১৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া শহরে কত দিন যাবত পানীয় জলের 'হাউস কানেকশন' দেওয়া বন্ধ আছে;

(খ) ঐ সংক্রান্ত কত দরখাস্ত পুরুলিয়া পৌরসভায় জমা আছে; এবং

(গ) উক্ত অচল অবস্থা নিরসনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৮ সাল নাগাদ "হাউস কানেকশন" দেওয়া নিয়ন্ত্রিত হয় এবং ১৯৮২ সাল থেকে মূলত বন্ধ আছে।

(খ) জনস্বাস্থ্য কারিগরি বিভাগ এখন পর্যন্ত ৭৪৩টি আবেদনপত্র পুরুলিয়া পৌরসভায় পাঠিয়েছে এবং ৫৪০টি আবেদনপত্র এখনও উক্ত বিভাগের বিভিন্ন অফিসে জমা আছে।

(গ) ৩২ নং জাতীয় সড়ককে কংসাবতি নদী যেখানে অতিক্রম করেছে, অথবা ছোট বলরামপুরের নবকুষ্ঠ আশ্রমের কাছে পানীয় জলের নতুন উৎস নির্মাণ করে পুরুলিয়া শহরের বর্তমান জল সরবরাহ বৃদ্ধির জন্য জনস্বাস্থ্য কারিগরি বিভাগ একটি প্রকল্প রচনায় নিযুক্ত আছে।

**ট্রামরুটের সংখ্যা**

*১৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৩) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** পরিবহন-বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতায় বর্তমানে কতগুলি রুটে ট্রাম চলছে?

**পরিবহন-বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কলকাতায় বর্তমানে ৩০টি রুটে ট্রাম চলছে।

**নদীয়া জেলায় আর.এল.আই. প্রকল্প**

*১৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪৫) **শ্রী আব্দুস সালাম মুন্সী ঃ** কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলায় কতগুলি আর.এল.আই. প্রকল্প আছে;

(খ) তার মধ্যে কতগুলি অকেজো হয়ে আছে;

(গ) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে ঐগুলি চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

(ঘ) উক্ত আর্থিক বছরে নূতন আর.এল.আই. প্রকল্প গ্রহণ করার কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(ঙ) থাকলে, উক্ত প্রকল্পে কত টাকা বরাদ্দ করা হয়েছে?

**কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩২৪টি।

(খ) ৭৪টি।

(গ) পর্যায়ক্রমে চালু করার পরিকল্পনা আছে।

(ঘ) নেই।

(ঙ) প্রশ্ন ওঠে না।

**জেলে বন্দি-পিছু বরাদ্দকৃত অর্থ**

*১৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৭) **শ্রী শক্তি বল ঃ** কারা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের জেলখানাগুলিতে বন্দি-পিছু বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত; এবং

(খ) বন্দিদের জীবনযাত্রার মান ও পরিবেশ উন্নয়নে সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছে?

**কারা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯৩-৯৪ আর্থিক বছরের হিসাবমত—

(ক) রাজ্যের জেলখানাগুলিতে বন্দী পিছু খরচের পরিমাণ ২১.৪৬ টাকা (প্রতিদিনের)

(খ) বন্দিদের জীবন যাত্রার মান ও পরিবেশ উন্নয়নের জন্য সরকার নিম্ন লিখিত পরিকল্পনাগুলি গ্রহণ করেছেন -

(১) পর্যাপ্ত ও বিশুদ্ধ জলের সুব্যবস্থা। উন্নত ও আধুনিক শৌচাগার ও নিকাশি ব্যবস্থার প্রচলন।

(২) আবাস কক্ষে বৈদ্যুতিক পাখা ও আলোর ব্যবস্থা।

(৩) মহিলা ও কিশোর বন্দিদের জন্য পৃথক পৃথক সংলাগ (Sumened Buildings)

(৪) রান্নার কাজে ডিজেল চুল্লির ব্যবহার।

(৫) জেল হাসপাতালগুলিতে চিকিৎসা ব্যবস্থার পর্যায়ক্রমিক আধুনিকীকরণের ব্যবস্থা।

(৬) আনন্দ বিনোদনের জন্য কেন্দ্রীয় কারাগারগুলিতে সাদা-কালো দূরদর্শন যন্ত্র ও অন্যান্য খেলাধুলার ব্যবস্থা।

(৭) শিক্ষা, শিল্প ও বৃত্তিগত শিক্ষাদান প্রভৃতি ব্যবস্থা নেওয়া হয়েছে।

### কৃষি-বিজ্ঞান কেন্দ্র

*১৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৬) **শ্রী বিদ্যুতকুমার দাস ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হুগলি জেলার সিঙ্গুরে কৃষিসংক্রান্ত গবেষণার জন্য "কৃষি-বিজ্ঞান কেন্দ্র" খোলার প্রস্তাবটি কতদিনে কার্যকর করা হবে বলে আশা করা যায়?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হুগলি জেলার সিঙ্গুরে কৃষি সংক্রান্ত গবেষণার জন্য "কৃষি বিজ্ঞান কেন্দ্র" খোলার প্রস্তাবটি সরকার গ্রহণ করেন নি।

## CALLING ATTENTION

**Mr. Speaker** : Today, I have received six notices of Calling Attention, namely :–

| | |
|---|---|
| (i) Alleged murder of a worker of the C.P.I.(M) at Srikhands village under Katwa P.S. on 26.6.94. | : Shri Anjan Chatterjee |
| (ii) Reported out-break of Maleria in Jalpaiguri and Coochbehar districts. | : Shri Nirmal Das |
| (iii) Reported grabbing of land belonging to Scheduled Tribes by some people at Baruipur on 12.6.1994. | : Shri Sobhandeb Chattopadhyay |
| (iv) Reported murder of a house-wife at Ezra Street near Lalbazar on 27.6.1994. | : Shri Saugata Roy |
| (v) Loan taken from the I.M.F. for development schemes in West Bengal | : Shri Kamalendu Sanyal |
| (vi) Alleged increase in the number of quack doctors in the village areas of the State. | : Shri Ajoy De |

I have selected the notice of Shri Saugata Roy it is not specific on the subject of Reported murder of a house wife at Ezra Street near Lal Bazar on 27.6.94.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha** : Sir, the Statement will be made on the 29th June,

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker** : Now, the Minister-in-Charge of the Tourism Department will make a statement on the subject of De-Nationalisation of the Great Eastern Hotel. (Attention Called by Shri Tapan Hore and Shri Kshiti Goswami on the 24th June, 1994).

**Shri Subhas Chakroborty** : When Great Eastern Hotel under private management was about to be closed in the mid 70s, the State

Govt. intervened and took over its management in July, 1975. The hotel was ultimately nationalised in July, 1980 under the Great Eastern Hotel (Acquisition of Undertaking) Act, 1980. The Act was further amended in 1989/1990 with the object of reconstruction of the hotel as a 5-star deluxe hotel of international standards and also to make it viable on a permanent basis in the highly competitive hotel industry.

**Efforts for renovation/reconstruction :**

The hotel has been operating in its present premises since 1840. It now suffers from all-round obsolescence. Guest complaints are frequent and occupancy rate is poor. Since nationalisation, the matter regarding reconstruction of the hotel has been under consideration of the State Govt. The technical study made by M/s. Ghose, Bose & Associates and the economic feasibility study made by Indian Institute of Management, Calcutta in the mid 80s recommended a 3-phase demolition and simultaneous reconstruction of the hotel over a period of about 12 years. Since such phased construction would have meant virtual closure of the hotel for a decade, the idea was abandoned. A fresh techno-economic feasibility study undertaken in 1992 by U P Rajkiya Nirman Nigam Ltd. (a Govt. of U P Undertaking) assessed various alternatives and ultimately recommended demolition of the old building and complete new construction to ensure long-term viability of the hotel.

The construction of a 5-star deluxe hotel of about 250 rooms would now require an investment of about Rs.90 crores. The State Govt. is not in a position to make an investment of this order on a hotel project. Two reputed Indian hotel groups, viz., ITC Welcome Group and Asian Hotels Ltd. (owner of Hyat Regency, New Delhi) approached the State Govt. Their proposals included the following :

i) demolition of the existing building,

ii) construction of a multi-storeyed building,

iii) large scale relaxation of existing CMC building rules to provide for higher Floor Area Ration (FAR), larger ground coverage and greater height, as a special case,

iv) leasing out of the property free from all encumbrances which includes the existing staff and tenants etc.

As it would be difficult to get the required relaxation of CMC building rules, the Govt. did not accept either of these two proposals.

**The offer from French Government :**

In the meantime French Heritage Foundation, a unit under the French Ministry of Public Works, Transportation and Tourism, which was engaged in restoration and preservation of the buildings of Chandannagore in Hooghly district as a part of Indo-French Co-operation programme showed interest in developing Great Eastern Hotel as a heritage hotel in conformity with CMC building rules. As Minister-in-charge of Tourism I took a meeting on August, 1993 with Jean Faussurier of the French Ministry of Tourism and MS. Marie Claude Nedelce, French Consul General in Calcutta where Secretaries and other officials of the Departments of Tourism and I & CA were also present. It was initially agreed upon as follows :

i) West Bengal Govt. would welcome the French Govt. proposal for reconstruction of the hotel without changing its facade and within the existing CMC building rules to develop it into a Heritage Hotel.

ii) French Govt. would select a French hotel group of international repute for the purpose of reconstruction and renovation.

iii) The State Govt. would form a joint sector company with the selected French hotel group on mutual acceptable terms and conditions and State Govt.'s equity participation in the company would be limited to the value of the land and building only.

iv) After reconstruction, the hotel would be managed by the French hotel group.

In December, 1993 French Consul General intimated the State Govt. hat Accor Asia Pacific, a subsidiary of Accor S.A. of France and one of the largest hotel management companies in Asia Pacific region had been identified by the French Govt. as the hotel group to participate in he reconstruction and management of the hotel at a cost of about 30 nillions US dollars (about Rs.93 crores). After some preliminary inspecion of the hotel, Accor Asia Pacific submitted a draft MOU in March, 1994 proposing, among other things :

i) formation of a joint sector company with the State Govt.,

ii) handing over of the land and building to the said company free from all encumbrances and

iii) inclusion of the cost of voluntary retirement scheme for exist-

ing employees and eviction of existing tenants in the overall project cost.

The draft MOU submitted by Accor Asia Pacific envisages termination of service contracts of all the employees of the hotel and possible reemployment of a few of them, selected through a rigorous selection procedure, after reopening the hotel on completion of the reconstruction and renovation of the hotel. The draft MOU is presently under consideration of the State Govt., keeping in view the overall objective of the project and the interest of the existing employees of the hotel Accordingly I have started consultation with the Unions and Associations of the hotel employees.

## MENTION CASES

[12-10 — 12-20 p.m.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ঋষি বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের ১৫৭ তম জন্মদিন এবং মৃত্যু শতবর্ষ এ বছর। কিন্তু এই রাজ্য সরকার ডেলিবারেটলি এইসব মহামনীষীদের কি মৃত্যু শতবর্ষ, কি জন্মবার্ষিকী উদযাপনের ক্ষেত্রে একটা অদ্ভুত অনীহা প্রকাশ করেন। এর আগে পন্ডিত জহরলাল নেহেরুর জন্মশতবার্ষিকী হল, তখন দেখলাম এই সরকার কোনওরকম কর্মসূচি গ্রহণ করলেন না। আজকে সর্ব-ভারতীয় ভিত্তিতে অর্জুন সিং, শ্রী প্রণব মুখার্জি, শ্রীমতী মমতা ব্যানার্জি সহ এ.আই.সি.সির পক্ষে বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের মৃত্যু শতবার্ষিকী উদযাপনের কর্মসূচি গ্রহণ করা হয়েছে। কিন্তু রাজ্য সরকার ঋষি বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের মৃত্যু শতবার্ষিকী উদযাপনের জন্য একবার হয়তো নৈহাটিতে গিয়ে সত্যসাধনবাবু মালা দিয়ে আসবেন এবং সেখানেই রাজ্য সরকারের কর্মসূচি সম্পন্ন হয়ে যাবে। আমি অভিযোগ করছি, মাও-সে-তুং, লেনিন কিংবা মার্কসের মৃত্যুশতবর্ষ উদযাপনের ক্ষেত্রে রাজ্য সরকার যতবেশি সক্রিয়, সেই তুলনায় ভারতীয় মহা পুরুষদের স্মরণ করতে এবং ঋষি বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের মতন একজন মনীষীর যিনি বন্দেমাতরম মন্ত্রের উদগাতা এবং যার মন্ত্র উচ্চারণ করে দেশের স্বাধীনতা সংগ্রামিরা অনেক দূর এগিয়ে গিয়েছিলেন সেই মনীষীর মৃত্যু শতবার্ষিকিতে ততটা বেশি সক্রিয় নন। তাই দাবি করছি, রাজ্য সরকার যথাযথ গুরুত্ব দেবেন এবং তার মৃত্যু শতবার্ষিকী উদযাপনের জন্য রাজ্য সরকার একটা সুনির্দিষ্ট কর্মসূচি গ্রহণ করে সভাকে জানাবেন।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় এই সভায় উল্লেখ করতে চাই এবং রাজ্য মন্ত্রিসভা ও মাননীয় মুখ্যমন্ত্রী যাতে যথাযোগ্য ব্যবস্থা গ্রহণ করেন তারজন্য আবেদন করতে চাই। বিষয়টি হল, গত কয়েক বছর ধরে কেন্দ্রীয় সরকার আমাদের রাজ্যে যে সমস্ত কেন্দ্রীয় সংস্থা আছে সেগুলি রাজ্য থেকে তুলে নিতে চাইছে। এরমধ্যে ব্যারাকপুর জুট রিসার্চ সেন্টার এবং তার আগে সেন্টার স্টোরস এখানে কার্যত অচল করে দিয়েছে এবং অবলুপ্তির পথে। গত ২৯ ডিসেম্বর স্বাস্থ্য দপ্তর থেকে একটি সার্কুলার জারি করা হয়েছে। তাতে বলা হয়েছে, বিভিন্ন জায়গায় গবেষণার ক্ষেত্রে কিছু

বিজ্ঞানী এবং গবেষক আছে তাদের পদ অবলুপ্তি করা হবে। তার ডায়রেক্ট ফলশ্রুতি হল আমাদের রাজ্যে সেরোলজিস্ট অ্যান্ড কেমিক্যাল এগজামিনার বলে যে সংস্থা আছে সেটা প্রায় তুলে দেওয়ার মতন এবং অচল করার ব্যবস্থা হয়ে গেছে। ৩২৪ জন বিজ্ঞানী এবং যারা গবেষক তারা বেকার হয়ে যাবে। এখানে গুরুত্বপূর্ণ গবেষণা হয়। এখানে রক্ত পরীক্ষা করা হয় এবং যৌন রোগের অ্যান্টিজেন তৈরি হয়। এই সাফল্যজনক সংস্থাকে বন্ধ করার মুখে। শুধুমাত্র বিজ্ঞানী এবং গবেষকদের চাকরি যাবে তাই নয়, এরফলে বিদেশিদের দ্বারা পরিপূর্ণ নিয়ন্ত্রিত হবে এই গবেষণা সংস্থা। আমার বক্তব্য হল দেশটা কিভাবে চলছে? কয়েকজন মহম্মদ বীন তুঘলকের খামখেয়ালির জন্য রাজ্যের, দেশের মানুষ বিপর্যস্ত হয়ে যাচ্ছে। এই ব্যবস্থাপনার জন্য দেশের সংবিধান, সেন্ট্রাল স্টেট রিলেসন তার ঔদার্য, মহত্ব সব বিস্মরণ করে দিয়ে এই দেশে স্বৈরতন্ত্র কায়েম করতে চায়। আমি এই অবস্থার তীব্র ধিক্কার জানাচ্ছি। যাতে কেন্দ্রীয় সরকার এই পথ থেকে দূরে থাকেন সেজন্য মাননীয় মুখ্যমন্ত্রী এবং মন্ত্রিসভাকে ভূমিকা নিতে আবেদন করছি।

**শ্রীমতী রুবী নূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে আমি মাননীয় হেলথ মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মালদহ, মুর্শিদাবাদ এবং আরও কতকগুলি শহরে জলে আর্সেনিক পাওয়া গেছে। মালদহে কালিয়াচক ব্লক ১, ২ এবং ৩ এই ৩টি ব্লকেই পানীয় জলে আর্সেনিক দূষণ পাওয়া গেছে। প্রায় অর্ধেক লোক এতে আক্রান্ত হয়েছে। আমি জানি সেন্ট্রাল গভর্নমেন্ট এরজন্য ফান্ড অ্যালট করেছেন, অথচ আজ পর্যন্ত রাজ্য সরকার কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণ করেন নি। আমার অনুরোধ ইমিডিয়েট এর বিরুদ্ধে অ্যাকশন নেওয়া হোক।

**শ্রী রমনীকান্ত দেবশর্মা ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে উত্তর দিনাজপুরের একটি গুরুত্বপূর্ণ বিষয় সম্পর্কে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। সাথে সাথে হাউসের সামনেও তুলে ধরতে চাই। স্যার, পশ্চিম দিনাজপুরের জনগণের স্বার্থে এবং প্রশাসনিক কাজের সুবিধার জন্য জেলাটিকে গত ১৯৯২ সালের ১লা এপ্রিল উত্তর এবং দক্ষিণ দিনাজপুর নামে ভাগ করা হয়েছিল। এই জেলার যে সদর হাসপাতাল সেটা স্বাভাবিকভাবেই বালুরঘাটে অবস্থিত ছিল। উত্তর দিনাজপুরে কোনও জেলা হাসপাতাল নেই, সেজন্য সেই সময়ে ঠিক হয়েছিল যে উত্তর দিনাজপুরে রায়গঞ্জ মহকুমা হাসপাতালটি জেলা সদর হাসপাতাল হিসাবে ঘোষণা করা হবে। সেই মর্মে স্বাস্থ্য দপ্তর এবং জেলা পরিকল্পনা কমিটি রায়গঞ্জ মহকুমার হাসপাতাল যেটাতে ১৮৮টি বেড আছে তাকে বাড়িয়ে ৩০০ শয্যা বিশিষ্ট একটি জেলা হাসপাতালে পরিণত করার প্রস্তাব পাঠানো হয়। অত্যন্ত দুঃখের বিষয় আজও রায়গঞ্জ মহকুমা হাসপাতালকে জেলা হাসপাতাল হিসাবে সরকারি ঘোষণা করা হয়নি, পাশাপাশি প্রস্তাব আছে, ইসলামপুর ৫৮ বেডের হাসপাতালটিকে ১০৮ বেডেড করে ওটাকে পূর্ণাঙ্গ মহকুমা হাসপাতাল বলে ঘোষণা করা হবে, কিন্তু তা করা হয়নি। জেলা হাসপাতাল না থাকলে উত্তর দিনাজপুরের চিকিৎসা ব্যবস্থা অত্যন্ত সমস্যার সম্মুখীন হবে। তাই অবিলম্বে উত্তর দিনাজপুরে জেলা হাসপাতাল সরকারিভাবে ঘোষণা করা হোক এবং সেখানে সর্বাঙ্গীন সুযোগ সুবিধা দেওয়া হোক আর ইসলামপুর হাসপাতালটিকে মহকুমা হাসপাতাল হিসাবে ঘোষণা করে মহকুমার হাসপাতালের সবরকম সুযোগ সুবিধা দেবার ব্যবস্থা করা হোক,

আপনার মাধ্যমে এই আবেদন রাখছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অনেক টালবাহানার পর বামফ্রন্ট সরকার ক্লাশ ফাইভে ইংরাজি চালু করলেন। যে বইটা আমাদের দেওয়া হয়েছে সেই বইটা হাউসে সকলেই দেখেছেন। ডাইরেক্টরেট অফ স্কুল এডুকেশন ক্লাশ ফাইভে এ স্টেপ টু লার্নিং ইংলিশ এতে অসংখ্য ত্রুটি বিচ্যুতি ভরা। আপনার মনে আছে একবার এই হাউসে আমি ইতিহাস বই ছুঁড়ে দিয়েছিলাম, এবারে তা দিচ্ছি না, বইটি জমা দেব। ক্লাশ ফাইভে কি লিখছে, ব্রেঞ্চকে লিখছে বেনস, হর্সকে হার্স, স্নেককে স্ন্যাক, হোয়াইটকে ওয়াইট এই সমস্ত শেখানো হচ্ছে। বইটা সংসদের এবং অ্যাংলো বেঙ্গল ডিকশেনারি সুবোধ মজুমদার, শৈলেন্দ্রনাথ বিশ্বাস এবং ডঃ সুধাংশু দাশগুপ্ত। এরা পন্ডিত লোক, বইটা তারা সঙ্কলন করেছেন এবং তাদের মাধ্যমে হয়েছে। কিন্তু আমরা অক্সফোর্ড প্রনানসিয়েশনে অভ্যস্ত। টুয়েন্টিয়েথ সেঞ্চুরি অফ দি ইংলিশ ল্যাঙ্গুয়েজ চেম্বার ডিকশেনারির লেখক হচ্ছেন এই বইটির লেখক। এদের নাম রেভারেন্ড টমাস ডেভিড এবং জে.লিডেল জিডি। এই বইটার মাধ্যমে তারা বিভিন্নভাবে বিভ্রান্তিকর উচ্চারণ প্রক্রিয়া শেখাচ্ছেন। আমি চাই, আপনি হাউসে এ-সম্পর্কে মতামত দিন। এখানে উচ্চশিক্ষা মন্ত্রী রয়েছেন, আমার মনে হয় বইটা নতুন কের সংস্করণ করা উচিত। রিভিউ করে বইটা যদি ঠিকমতো ছেপে শিক্ষার্থীদের দেওয়া হয় তাহলে তারা সঠিক উচ্চারণ শিখবে, তা নাহলে ভুল বই পড়ে তারা ভুল উচ্চারণ শিখবে। তাই প্রয়োজনীয় ব্যবস্থা নেবার জন্য আমি অনুরোধ করছি।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বীরভূম জেলার বক্রেশ্বর তাপ বিদ্যুত কেন্দ্রের পূর্বদিকে উষ্ণ প্রস্রবন রয়েছে। সেখানে কয়েকটি মন্দির ইত্যাদি হয়েছে এবং তাতে পূজাপাঠ ইত্যাদি হয়। ঐ এলাকায় সরকারি কাজে গিয়ে দেখেছি, ঐ উষ্ণ প্রস্রবন এলাকায় প্রচুর ট্যুরিস্ট যান, কিন্তু সেখানে বিদ্যুতের কোনও ব্যবস্থা নেই এবং সেখানে যাবার রাস্তাটিও বেহাল। এত লোকারন্য এলাকা, কিন্তু রাতে সেখানে মোমের আলো জ্বলে। সে কারণে ঐ অঞ্চল অবিলম্বে বৈদ্যুতিকরণ করবার জন্য আমি মাননীয় বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং সঙ্গে সঙ্গে পি.ডব্লু.ডি. মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি সেখানকার রাস্তাটির প্রতি নজর দেবার জন্য।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উলুবেড়িয়া এলাকায় মহেশপুর, কৈজুরি এবং আওতা গ্রামের ১৯০ বিঘা আবাদি জমি ভারত পেট্রোলিয়াম সংস্থা হাওড়ার কালেক্টরের মাধ্যমে দখল করবার ফলে চাষীরা ক্ষতিগ্রস্ত হয়েছেন। গত মার্চ মাসে ঐ আবাদি জমির চারিদিকে পুলিশ দিয়ে প্রাচীর দেবার ব্যবস্থা করা হয়। এর বিরুদ্ধে চাষীরা থানায় ডেপুটেশন দেন, কিন্তু পুলিশ চাষীদের সেখান থেকে ধান তুলে নিতে হবে বলেন। ঐ জমির বর্গাদার চাষিরা যাতে ন্যায্য ক্ষতিপূরণ পান এবং প্রতিটি ক্ষতিগ্রস্ত চাষী পরিবার থেকে যাতে একজনকে চাকরি দেওয়া হয় তার ব্যবস্থা করবার জন্য আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সেচ এলাকায় ১২ বিঘা এবং অসেচ এলাকায় ১৮ বিঘা জমির খাজনা মকুব করে দেওয়া হয়, কিন্তু গরিব চাষী এটা ঠিকমতো বুঝতে না পারার ফলে তারা রিটার্ণ সাবমিট করেননি এবং তারজন্য তাদের খাজনা মকুব হয়নি। অন্যদিকে বড় চাষীরা রিটার্ন সাবমিট করে খাজনা মকুবের সুযোগ নিয়েছেন। সেজন্য নতুনভাবে রিটার্ন সাবমিট করবার সুযোগ দিয়ে নতুনভাবে খাজনা মকুব করবার জন্য আপনার মাধ্যমে ভূমিরাজস্ব মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রীমতী মায়ারানী পাল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমি মুর্শিদাবাদ জেলার বহরমপুর শহরে ছাত্র-ছাত্রী ভর্তির ব্যাপারে প্রতি বছর যে গুরুতর সঙ্কট সৃষ্টি হয়ে থাকে সেই ব্যাপারে আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে বহরমপুর শহরে প্রয়োজনের তুলনায় স্কুল-কলেজের সংখ্যা খুবই কম। মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক পরীক্ষায় পাশ করার পরে প্রতি বছর দেখা যায় যে অসংখ্য ছাত্র-ছাত্রী স্কুল-কলেজের অভাবে ভর্তির সুযেগা পায়না। এর উপরে আছে শহরের বাইরে থেকে আসা ছাত্র-ছাত্রীদের চাপ। ফলে প্রতি বছর অবস্থা খুব ঘোরালো হয়ে ওঠে এবং সময়ে সময়ে আইন-শৃঙ্খলার সমস্যা দেখা দেয়। এতে শিক্ষার পরিবেশে বাধার সৃষ্টি হয়। সরকারের এই ভ্রান্ত শিক্ষা নীতির ফলে বহু ছাত্র-ছাত্রী প্রতি বছর শিক্ষা লাভের অধিকার থেকে বঞ্চিত হয়। তাই আমি শিক্ষামন্ত্রীর কাছে দাবি করছি যে অবিলম্বে বহরমপুরে আরও কিছু স্কুল-কলেজ নূতন করে স্থাপন করা হোক। আগামী শিক্ষাবর্ষে আগে এই ব্যবস্থা করার জন্য আমি দাবি করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, আমি আপনার মাধ্যমে প্রাথমিক শিক্ষামন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র বীরভূম জেলায় এমন অনেক প্রাইমারি স্কুল আছে যার কোনও ঘর নেই, গাছতলায় ক্লাশ করতে হয়। এখন বর্ষাকাল চলছে। কাজেই সেই স্কুলগুলি খুব মুস্কিলে পড়ে গেছে। এখানে ডিস্ট্রিক্ট প্রাইমারি কাউন্সিল আছে এবং তাদের কিছু টাকাও আছে। কিন্তু পি.এল. অ্যাকাউন্টে যে টাকা আছে সেটা এমবার্গো থাকার জন্য খরচ করা যাচ্ছে না। সেই টাকায় কিছু বিল্ডিং করা সম্ভব কিন্তু এমবার্গো থাকার জন্য সেটা করা যাচ্ছে না। তাছাড়া এখানে বেশ কিছু প্রাইমারি স্কুলের ঘর না থাকায় ১০ বছর ধরে এখানে প্রাইমারি শিক্ষক নিয়োগ বন্ধ হয়ে আছে। তারফলে এখানে প্রাইমারি শিক্ষার ক্ষেত্রে একটা ভয়ঙ্কর পরিস্থিতির সৃষ্টি হয়েছে। কাজেই আমি শিক্ষামন্ত্রী মহাশয়কে বলব যে অর্থমন্ত্রীর সঙ্গে কথা বলে এখানকার ডিস্ট্রিক্ট পি.এল. অ্যাকাউন্টে যে টাকা আছে সেটা যাতে ব্যবহার করা যায়, যেটা এমবার্গো থাকার জন্য ব্যবহার করা যাচ্ছে না, এই এমবার্গো প্রত্যাহার করার ব্যবস্থা করুন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকার একটা ব্রীজ আজ ১৫ বছর ধরে ভাঙা অবস্থায় পড়ে আছে, মেরামত করার কোনও ব্যবস্থা হচ্ছে না। যারফলে আমড়াতলা, বিষ্ণুপুর মগরা হাট, শঙ্করপুর, কুমারহাট হয়ে বারুইপুর পর্যন্ত এই রাস্তাটিতে যাতায়াত করা যাচ্ছে না। এর উপরে একটা

কাঠের ব্রিজ আছে সেটা ভাঙা অবস্থায় থাকার ফলে এলাকার সব্জী চাষীরা ভয়ঙ্কর সঙ্কটের মধ্যে পড়েছে। আমি সরকারের পি.ডব্লিউ.ডি দপ্তর সমেত সমস্ত দপ্তরে ঘুরেছি এবং আবেদন নিবেদন করেছি কিন্তু তাসত্ত্বেও এই ব্রিজটি সারাবার কোনও ব্যবস্থা হচ্ছে না। রাতের অন্ধকারে মানুষ ওখানে খালের মধ্যে পড়ে যাচ্ছে। কাজেই অবিলম্বে এই ব্রিজটিকে কনক্রিটের ব্রিজে পরিণত করার জন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। প্রখ্যাত বিপ্লবী রবীন্দ্র নাথ সেন, যিনি অনুশীলন সমিতির নেতা ছিলেন এবং ডঃ বিধানচন্দ্র রায় যাকে রবিদা বলতেন, সেই রবীন্দ্রনাথ সেন আজকে দীর্ঘদিন হল প্রয়াত হয়েছেন। তার স্মৃতি রক্ষার উদ্দেশ্যে তার একটি মর্মর মূর্তি স্থাপন করা হোক। তার কর্মক্ষেত্র ছিল উত্তর কলকাতার মানিকতলায়। কাজেই মানিকতলার কোনও একটা জায়গা নির্দিষ্ট করে পূর্ত দপ্তর থেকে এই বিপ্লবী রবীন্দ্রনাথ সেনের একটি মর্মর মূর্তি স্থাপন করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী আব্দুস সালাম মুন্সী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার নাকাশিপাড়া ব্লকে বেথুয়াডহরি থেকে অগ্রদ্বীপঘাট পর্যন্ত ১৮ কিলোমিটার একটি পাকা রাস্তা আছে। বর্ধমান এবং নদীয়া, এই দুটি জেলার সংযোগকারি রাস্তায় আড়পাড়ের কাছে যে ব্রিজ আছে, সেটি গত ১৮।২। ৯৪ তারিখে ভেঙে পড়েছে। এরফলে সেই জায়গায় চলাচল সব বন্ধ হয়ে গেছে, বাস বন্ধ হয়ে গেছে। এরফলে জনসাধারণের খুবই অসুবিধা হচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে আড়পাড়ে ভাঙা ব্রিজটি অবিলম্বে মেরামত করে মানুষের দুঃখ লাঘব করার দাবি জানাচ্ছি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং এই সভার দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। ভারতীয় ব্যাঙ্কিং সিস্টেমে কিছুদিন আগে ভারতীয় স্টেট ব্যাঙ্কে শেয়ার কেলেঙ্কারির ঘটনা ঘটেছিল। বর্তমানে আমি একটি ছোট্ট ঘটনার উল্লেখ করছি যে কিভাবে এই কেলেঙ্কারি ঘটে। হাওড়া জেলার রাম রাজাতলায় ভারতীয় স্টেট ব্যাঙ্কের ব্রাঞ্চে একজনের একটি লকার ছিল, লকার নম্বর হচ্ছে ২২০। যাদের নামে লকার তারা হচ্ছেন তপন আদিত্য এবং তার স্ত্রী তপতী আদিত্য। তাদের লকারে দু'লক্ষ টাকার মত সোনার গহনা ছিল। গত ১৪ তারিখে পারিবারিক কারণে প্রয়োজন হওয়ায় তারা ব্যাঙ্কের ম্যানেজারের কাছ থেকে চাঁবি নিয়ে লকার খুলে দেখেন যে কোনও গহনা সেখানে নেই। এই ব্যাপারে জগাছা থানায় অভিযোগ দায়ের করা হয়েছে, যার কেস নং ৯৩, ১৯৯৪ সাল। কিন্তু এখনও পর্যন্ত কোনও অ্যাকশন হয়নি। ভারতীয় ব্যাঙ্কিং সিস্টেমের যে অধপতন ঘটেছে, এই ব্যাপারে আমি সরকারের হস্তক্ষেপের দাবি জানাচ্ছি।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয়

মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৯৭৯ সাল থেকে আমাদের রাজ্যের বিভিন্ন জায়গায় বহু শিক্ষিত যুবককে নির্বাচনের কাজে জব ওয়ার্কার হিসাবে কাজ করানো হত। আসছে আগস্ট মাস থেকে জেলায় জেলায় ভোটার তালিকার যে কাজ শুরু হবে তাতে ঐসব জব ওয়ার্কারদের আবার কাজে লাগানো হবে। ১৯৭৯ সাল থেকে মাননীয় মুখ্যমন্ত্রী থেকে শুরু করে বিভিন্ন মন্ত্রী ঐ জব ওয়ার্কারদের স্থায়ীকরণের প্রতিশ্রুতি দিয়েছিলেন। কিন্তু আজ পর্যন্ত তাদের স্থায়ীভাবে নিয়োগ করা হল না। তারা বিভিন্ন সময়ে আন্দোলন করেছিলেন, এমনকি এসপ্লানেড ইস্টে তারা দীর্ঘদিন ধরে অবস্থান করেছিলেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই সমস্ত জব ওয়ার্কারদের অবিলম্বে স্থায়ী ভাবে নিয়োগ করা হয়।

**শ্রী নির্মলকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি দুটি রাজনৈতিক হত্যাকান্ডের বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং ব্যবস্থা নেবার দাবি জানাচ্ছি। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন যে সমাজবিরোধী যে কোনও দলের হোক না কেন, পুলিশ তাদের গ্রেপ্তার করবে। আলিপুরদুয়ারে কুমারগ্রাম থানার অধীন খোয়ারডাঙ্গায় গত ৮ তারিখে কালিপদ মন্ডল নামে একজন ৬৫ বছরের বৃদ্ধকে এবং গত ১৩ই জুন গণি মিএাঁ, যিনি কালিপদ মন্ডলের সমর্থক ছিলেন তাকে নৃশংসভাবে হত্যা করা হয়েছে। পুলিশের পক্ষ থেকে সেখানে কোনওরকম ব্যবস্থা নেওয়া হয়নি বলেই গণি মিএাঁকে হত্যা করা হল। আমার মনে হয় যে পুলিশ যদি কালিপদ মন্ডলের হত্যাকারীকে ধরতো তাহলে সে এই হত্যাকান্ড করতে সাহস পেত না। অবিলম্বে এই সমস্ত দোষি ব্যক্তিদের গ্রেপ্তার করা হোক এবং শাস্তি দেওয়া হোক। আমি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে এই দাবি জানাচ্ছি।

**শ্রী অনিল চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনাদের বিশেষ করে ভারত সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা যেটা জানেন সেটা ভুল জানেন যে সত্যজিৎ রায়কে 'ভারত রত্ন' উপাধি দেওয়া হয়েছে। সত্যজিৎ রায় যখন অসুস্থ ছিলেন সেই সময়ে এই অপপ্রচার চালানো হয়েছিল যে ভারত সরকার নাকি তাকে ভারত রত্ন উপাধি দিয়েছে, কিন্তু কার্যত তাকে তা দেওয়া হয়নি। অথচ ফরাসি দেশের প্রেসিডেন্ট মিতারাও এসে তাকে উপাধি দিয়ে সম্মানিত করে গেছেন এবং সুদূর আমেরিকার থেকেও অস্কার অ্যাওয়ার্ড পুরস্কার দেওয়া হল। আর দিল্লির এতো কাছে কলকাতা, সেখান থেকে এসে দেওয়া গেল না 'ভারত রত্ন' উপাধি। একটা ভ্রান্ত রটনা ছড়ানো হয়েছে যে ভারত সরকার তাকে 'ভারত রত্ন' উপাধি দিয়েছিল। সত্যজিৎ রায় ভীষণভাবে পশ্চিমবঙ্গের নাগরিক এবং শুধু বাংলার নয়, বিশ্বেরও নাগরিক ছিলেন। তিনি খ্যাতি এবং যশের চূড়ায় উঠতে পেরেছিলেন, ভারতের গর্ব যিনি, তাকে কিন্তু 'ভারত রত্ন' দেওয়া যায়নি তার জীবদ্দশায় নয় মরনোত্তর স্বীকৃতি হিসাবে আজ পর্যন্ত তিনি এই সম্মান থেকে বঞ্চিত হয়ে গেলেন। কিন্তু এই ভুল ধারণাটা চালু আছে সত্যজিৎ রায় ভারত রত্ন। এটা আমাদের জাতীয় কলঙ্ক, সারা বিশ্বের কাছে আমাদের মাথা হেঁট হয়ে গেছে। আর কয়েক মাস পর বিশ্ব চলচ্চিত্রের শতবর্ষ উদযাপিত হবে, কোন মুখ নিয়ে, মাথা উঁচু করে বিশ্বের দরবারে দাঁড়াব জানিনা। আমি আঙ্গুল তুলে কাউকে চিহ্নিত করতে চাইনা, সেটা আমার অভিপ্রায় নয়। কিন্তু আমাদের উপলব্ধি করা দরকার এর চেয়ে বড় জাতীয় কেলেঙ্কারি আমার মনে হয় হালে বাবরি মসজিদের দিকে যেরকম সারা বিশ্ব তাকাতে বাধ্য হয়েছিল, সত্যজিৎ রায়ের প্রতি এই

অবমাননা, এই যে অপমান এটা কখনওই তার প্রাপ্য হতে পারে না। তারজন্য আমরা সবাই দোষী হয়ে গেলাম, আমাদের গোটা জাতটা নিচে নেমে গেল।

[12-40 — 12-50 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দীর্ঘদিন সংগ্রামের পরে আমার এলাকার মানুষ সবং এর মানুষ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে একটা বড় ধরনের অর্থ সাহায্য রাজ্য সরকারের মারফত পেয়েছিল এবং সবং এর মেদিনীপুর জেলার গ্রামীণ হাসপাতালটি তৈরির জন্য ৯২ লক্ষ টাকা মঞ্জুর হয়েছিল। প্রথমে মঞ্জুর হয়েছিল ১ কোটি ৮ লক্ষ টাকা, রাজ্য সরকার সেটা কেটে ১৬ লক্ষ টাকা কেটে ৯২ লক্ষ টাকা করেছিলেন। সেই টাকার মধ্যে অর্ধেক টাকা দেওয়া হয়েছিল, কন্ট্রাক্টাররা টাকা না পেয়ে ৬ মাস কাজ বন্ধ রেখেছে। অত্যন্ত দুঃখের বিষয়, জেলা হাসপাতাল থেকে ৭০ কি.মি. দূরে সবং অবস্থিত, সেখানে একটিও অ্যাম্বুলেন্স নেই, ডাক্তার নেই, প্যাথলজি নেই। গত দেড় বছর ধরে একটা এক্সরে মেশিন আছে, যেটা বহু কষ্টে নিয়ে যাওয়া সত্ত্বেও টেকনিশিয়ান না দেওয়ার ফলে বিদ্যুত না দেওয়ার ফলে এক্সরে হচ্ছে না। ফলে গর্ভবতী মা থেকে শুরু করে শিশু অবধি চিকিৎসার সুযোগ পাচ্ছে না। রাজ্য সরকার অর্থনৈতিক দিক থেকে সঙ্কটের মধ্যে পড়েছে, টাকা মঞ্জুর করা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার টাকা দেওয়া সত্ত্বেও আজকে সেই টাকা দেওয়া হচ্ছে না। গত ৪ বছর ধরে কাজ শুরু হয়েও সম্পূর্ণ হচ্ছে না। রাজ্য সরকারের এই বিমাতৃসুলভ মনোভাবের জন্য আমি এর তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কল্যাণীতে প্রস্তাবিত ইঞ্জিনিয়ারিং কলেজ যারজন্য ৬০ একর জমি ধার্য করা রয়েছে, সেই কলেজ নাকি হবে শুনতে পাচ্ছি। মাননীয় মন্ত্রী এখানে আছেন, উনি যদি বলেন ৯৫ সালে এই কলেজ শুরু করা যায় কিনা বললে জেনে আশ্বস্ত হব।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কোলাঘাট তাপবিদ্যুত কেন্দ্র নিয়ে রাজ্য সরকার খুব গর্ব করে থাকেন, এইরকম প্লান্টি লোড ফ্যাক্টর সারা পশ্চিমবাংলায় নেই। কোলাঘাট তাপ বিদ্যুত কেন্দ্রের ছাই, সেই ছাই মানুষের পক্ষে একটা বিশেষ সমস্যা হয়ে দাঁড়িয়েছে। সেখানকার লোকেরা সেই ছাই এর বিরুদ্ধে একটা অ্যাকশন কমিটি করেছেন, তারা বন্ধ ডাকবেন, শীঘ্র রেল অবরোধ করবেন, প্রত্যেক তাপবিদ্যুত কেন্দ্রে একটা ই.এস.পি. থাকে, এটা ছাইকে ধরে নিচে নামায়, মেশিনটার দাম ৫০ কোটি টাকা, সেই মেশিন এরা এখনও বসাননি। এখানে আগে কয়েকটি ডোবা ছিল, এখন সেই ডোবাগুলোতে ছাই ভর্তি হয়ে গেছে। আপনি জানেন স্যার, কোলাঘাট এলাকায় সবচেয়ে বেশি ফুলের চাষ হয় এবং ওখান থেকেই হাওড়ায় ফুল আসে। সেইসব ফুলগুলো সব কালো হয়ে যাচ্ছে এবং আশেপাশের লোক সেইজন্য খেতে পাচ্ছে না। বাড়ির মধ্যে ছাই ঢুকে যাচ্ছে। সমস্ত ডোবা বন্ধ হওয়ার ফলে এইরকম অবস্থা হচ্ছে। সেখানকার লোকেরা বলছে তাপ বিদ্যুত কেন্দ্রের ছাই বন্ধ না করলে আমরা আন্দোলন করব। অবিলম্বে ওখানে ইলেকট্রো স্ট্যাটিক প্রেসিফিকেটার বসাবার ব্যবস্থা করা হোক এবং স্থানীয় লোকেদের এবং

ফুল চাষিদের বাঁচাবার বন্দোবস্ত করা হোক।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কারিগরি শিক্ষা দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র পানাগড়ে কমিউনিটি পলিটেকনিক কেন্দ্র স্থাপনের জন্য একটা জমি নির্দিষ্ট করে দেওয়া হয়েছে। কেন্দ্রীয় সরকারের উদার নীতির ফলে আজকে সমস্ত কিছু বন্ধ হয়ে যাচ্ছে। সম্প্রতি চেম্বার অফ কমার্সের এক মিটিংএ পরিকল্পনা দপ্তরের একজন সদস্য বলেছেন পূর্বাঞ্চলে নয় লক্ষ মানুষ ছাঁটাই হবে এবং ভবিষ্যতে কর্মসংস্থানের কোনও সুযোগ নেই। বৃত্তিমূলক প্রতিষ্ঠান যদি এখানে করা যায় তাহলে বিভিন্ন বিষয়ে কার্পেন্টারি, মোটর মেকানিক, উইডিং, ক্রাফটস বিভিন্ন হস্তশিল্পের মাধ্যমে তারা স্বনিযুক্তি হতে পারবে। এই ব্যাপারে কো-অপারেটিভ দপ্তর যদি এগিয়ে আসতে পারে তাহলে হাজার হাজার লোকের কর্মসংস্থান হবে। আমাদের ওখানে কমিউনিটি পলিটেকনিক স্থাপন করা হোক তাহলে গেইনফুল এমপ্লয়মেন্ট হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ডায়মন্ডহারবার টাউনের উপরে ১৯৩৬ সালে প্রতিষ্ঠিত একটি মসজিদ দুই একর পঞ্চাশ শতক জমি নিয়ে যায় পরিধি এবং ২৬ লক্ষ টাকা যার দাম সেই মসজিদটাকে এখন নষ্ট করে দিয়ে সেখানে একটা মাদ্রাসা স্কুল স্থাপন করা হয়েছে। সেখানে গরিব ছেলেদের থাকার জন্য একটি হোস্টেলও ছিল, সেটিকেও ভেঙে ফেলা হচ্ছে। এই মাদ্রাসা স্কুল করার ব্যাপারে একজন স্থানীয় মন্ত্রী যুক্ত আছেন। ধর্মপ্রাণ মুসলমানরা আর সেখানে নামাজ পড়তে পারবে না, যদি সেখানে মাদ্রাসা স্কুল করা হয়। ওটা ওয়াকফ প্রপার্টি এবং ওয়াকফ প্রপার্টি কেউ নিতে পারে না। এটা যাতে আইন মাফিক হয় সেইজন্য আমি বলছি। মন্ত্রী মহাশয় নিজের স্বার্থসিদ্ধি করবার জন্য এটা করছে।

**শ্রী কালিপ্রসাদ বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন আমাদের মাননীয় অর্থমন্ত্রী কালো টাকা উদ্ধারের প্রচেষ্টা হিসাবে জমির প্রকৃত মূল্য নির্ধারণ করে পৌর এলাকায় স্ট্যাম্প ডিউটি যাতে ফাঁকি দিতে না পারে তার জন্য জমির মূল্যায়ন পদ্ধতি চালু করেছে কেন্দ্রীয় মূল্যায়ন পর্ষদের মাধ্যমে। জমির সঠিক মূল্য নির্ধারণ করে সেই জমির উপর স্ট্যাম্প ডিউটি আদায় করছেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় গ্রামে পঞ্চায়েত এলাকায় সাব-রেজিস্ট্রার ১৯৮৫-৮৬ সালে জমির যে মূল্যায়ন ছিল তার উপর স্ট্যাম্প ডিউটি ধার্য করছে। গ্রামীণ এলাকায় পঞ্চায়েত সমিতির উপর এই ব্যাপারে দায়িত্ব দেওয়া হোক। জমির দাম নির্ধারণ করে তারা ঠিকমতো স্ট্যাম্প ডিউটি আদায় করতে পারবে।

[12-50 — 1-00 p.m.]

**ডঃ নির্মল সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই মহান সভাকে দক্ষিণ ২৪ পরগনার একটি গৌরবজনক কৃতিত্ব সম্পর্ক অবহিত করাতে চাই। স্যার, গত দুবছর ধরে দক্ষিণ ২৪ পরগনার লক্ষ লক্ষ মানুষের অক্লান্ত পরিশ্রমের মধ্যে দিয়ে যে সাক্ষরতা অভিযান শুরু হয়েছিল সেই অভিযান আজ সফল হয়েছে। গতকাল সেই সাফল্য

উৎযাপন উপলক্ষে মাননীয় মুখ্যমন্ত্রী ওখানে গিয়েছিলেন এবং এই সাক্ষরতা অভিযানের সমস্ত কর্মিদের ও নিরক্ষর যারা সাক্ষর হলেন তাদের সকলকে অভিনন্দন জানিয়ে এসেছেন। ২ বছর ধরে সেখানে প্রায় ৮।। লক্ষ নিরক্ষরকে সাক্ষর করানো গিয়েছে। কিন্তু গতকাল আমাদের পক্ষে যেটা বেদনাদায়ক এবং লজ্জাজনক ঘঠনা ঘটেছে সেটা হল দক্ষিণ ২৪ পরগনার বারুইপুরের মাননীয় সদস্য এ সম্পর্কে নির্লজ্জভাবে যে মিথ্যা কথাটা বললেন সেটা। উনি হয়ত সাক্ষরতা অভিযানে অংশ গ্রহণ করতে না পারেন কিন্তু ওর পার্টির লোক, সহকর্মী, সাধারণ জনগণ, এস.ইউ.সি. এবং বামফ্রন্টের সকল দলের মিলিত উদ্যোগে যে সাফল্যজনক অভিযান চালানো হয়েছে সে সম্পর্কে ওর হীন মন্তব্য অত্যন্ত বেদনাদায়ক এবং লজ্জাজনক।

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে কেন্দ্রীয় রেল দপ্তরের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, নিউ জলপাইগুড়ি থেকে পুরানো ট্রেন দার্জিলিং মেল যেটি ছাড়ে এবং কলকাতার সঙ্গে যোগাযোগ রক্ষাকারি ট্রেন সেটি উত্তরবাংলা, সিকিম, নেপাল, ভুটানের বা পূর্ব ভারতের মানুষদের কলকাতার সঙ্গে যোগাযোগের ক্ষেত্রে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ ট্রেন। কিন্তু স্যার, দেখা যাচ্ছে ইদানিংকালে এই ট্রেনটির গুরুত্ব কমিয়ে দেওয়া হচ্ছে। বর্ধমান পর্যন্ত হয়ত ট্রেনটি ঠিক সময় এসে পৌঁছালে কিন্তু বর্ধমান থেকে শিয়ালদহ পর্যন্ত আসতে ট্রেনটির ৫/৬ ঘন্টা লেগে যায় যা নাকি ২/২।। ঘন্টার রাস্তা। আবার কখনও কখনও দক্ষিনেশ্বর থেকে শিয়ালদহ আসতে তিন ঘন্টা দেরি করিয়ে দেওয়া হয়। ট্রেনটির গুরুত্ব যাতে হ্রাস করা না হয় তারজন্য স্যার, আপনার মাধ্যমে রেল কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের দাবি, এই ট্রেনটিকে অবহেলা করা চলবে না, যদি অবহেলা করা হয় তাহলে এর বিরুদ্ধে উত্তরবাংলার মানুষ তীব্র আন্দোলন গড়ে তুলবেন।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, অগ্নি নির্বাপক কর্মিরা ফায়ার অপারেশনে গিয়ে আহত হলে সকল সরকারি কর্মচারিরা যে চিকিৎসার সুযোগ পান কর্মরত অবস্থায় আহত হওয়ায় তার আলাদা চিকিৎসার সুযোগ পান না। দু/একটি ব্যতিক্রম ছাড়া তারা নিজ অর্জিত ছুটির বাইরে ছুটি পান না। ফলে জীবনের ঝুঁকি নিয়ে ওরা কাজ করেন সত্য কিন্তু মানসিক উদ্যোগ-এর অভাব থাকা স্বাভাবিক। আপনি জানেন স্যার, বামফ্রন্ট সরকার-এর আমলেই ফায়ার অপারেশনের সঙ্গে যুক্ত কর্মিদের ৮ ঘন্টা শ্রম এবং সপ্তাহে ১।। দিন ছুটি স্বীকৃত হয়। স্যার, ফায়ার সার্ভিসের সঙ্গে যুক্ত কয়েক হাজার যুবক কংগ্রেস আমলে আন্তর্জাতিক শ্রম আইনের অধিকার থেকে বঞ্চিত শুধু নয়, তাদের মাহুলি অফ ছিলনা। সেই সময় কংগ্রেসের আমলে মধ্যযুগীয় মানসিকতার পরিলক্ষিত হত দপ্তরটিতে। বর্তমানে সরকার তিনটি শিফ্ট চালু করে আন্তর্জাতিক শ্রম আইনের মূল্য দিয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন, আহত কর্মিদের বিষয়টি সম্পর্কে সুবিবেচনা করুন।

**শ্রী সমীন হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ভূমি ও ভূমি সংস্কার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে অবৈধভাবে কৃষি জমিকে বাস্তু জমিতে রূপান্তরিত করে বাড়ি তৈরি করা হচ্ছে। রেল স্টেশনের গায়ে দু ফসলি, তিন

ফসলি, জমিগুলোকে চড়া দামে কিনে অবৈধভাবে বাড়ি তৈরি করছে। তারা পঞ্চায়েতের কথা শুনছে না। যাতে এই ধরনের কৃষি জমি বসত বাড়িতে রূপান্তরিত না হয় তারজন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় ক্ষুদ্র ও কুটির শিল্পমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন কলকাতায় লেদার কমপ্লেক্স স্থাপনের জন্য ভাঙড় এলাকার কড়াইডাঙায় একটা জমি নির্দিষ্ট করা হয়েছে। এই লেদার কমপ্লেক্স পৃথিবীর মধ্যে একটা বৃহত্তর সংস্থা হবে পরিগণিত হবে। কিন্তু ইতিমধ্যে আমরা লক্ষ্য করছি, আমার বিধানসভা নির্বাচনি কেন্দ্র তিলজলা এলাকায় অনেক চর্ম শিল্প আছে, ছোট ছোট অকে চর্ম শিল্পের কারখানা আছে। সেইসব কারখানার কর্মিদের কাছে কিছু স্বার্থান্বেষি লোকের পক্ষ থেকে একদলকে বলা হচ্ছে ওখান থেকে না যাবার জন্য, আবার আর একদল লোভ দেখাচ্ছে তোমরা লেদার কমপ্লেক্সের জায়গায় চল, তোমাদের সস্তা দামে জমি পাইয়ে দেব। সেইজন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি এই বিষয়ে তদন্ত করুন এবং স্বার্থান্বেষি ব্যক্তিরা যাতে বিভ্রান্তির সৃষ্টি না করতে পারে।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার জলঙ্গী ব্লকে বেশ কিছু কুকুর কামড়ের প্রভাব দেখা দিয়েছে। ওখানে কুকুর কামড়ের ওষুধ সরবরাহ হচ্ছে না। এই ব্যাপারে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত এক মাসে সেখানে কুকুরের কামড়ে তিনজন মারা গেছে। দুজন জলঙ্গী ব্লকে এবং একজন ঘোষ পাড়ায়। তিনজনের নাম শাকিলা খাতুন, বাপি হালদার, খেপু শেখ। পাপু হালদার এবং আর একজন মৃত্যু শয্যায় রয়েছে। অবিলম্বে ওখানে মেডিক্যাল টিম পাঠানোর ব্যবস্থা করা হোক।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মেনশন করার আগে আপনার কাছে একটা প্রশ্ন করতে চাই। মেনশনের বিষয়গুলো সম্পর্কে আমরা কিছু জানতে পারি না। আমরা কয়েকদিন আগে সেমিনার অব পার্লামেন্টারি ফোরাম-এ উপস্থিত ছিলাম। সেই সেমিনারে আপনি ভোট অব থ্যাঙ্কস দিলেন। সেখানে যে বক্তব্যটা হাজির হল, পার্লামেন্টারি ব্যবস্থার প্রক্রিয়ায় উন্নতি করতে হবে। কিন্তু আমরা এখানে যেসব মেনশন করছি এবং যেসব মন্ত্রীরা থাকছেন না, আমাদের সেইসব মেনশনগুলো স্পিকারের দপ্তর থেকে কি অবস্থায় আছে, সেই মেনশনগুলো মিনিস্টারের দপ্তরে পৌঁছয় কি না জানি না। আজকে ২৮ তারিখে যে মেনশন আমরা করছি, সেইগুলোর উত্তর কবে পাব জানিনা, যেগুলো আগে করেছি তাও পাইনি। নাইদার ফ্রম ইয়োর ডিপার্টমেন্ট নর ফ্রম মিনিস্টারস ডিপার্টমেন্ট। এখন প্রশ্ন দাঁড়াচ্ছে আমরা মেনশন করব কি না সেটা দেখা হোক। আমার আসল মেনশন হচ্ছে দক্ষিণ ২৪ পরগনার বিস্তীর্ণ অঞ্চলের লাইফ লাইন রাস্তা হচ্ছে ডায়মন্ড হারবার কাকদ্বীপ রোড, সেই রাস্তাটার জন্য যে টাকা খরচ হয়েছে এবং যে আরও টাকা খরচ করার কথা আছে তা টাইমলি এবং প্রপারলি না খরচ হওয়ার ফলে রাস্তাটা বসে গেছে। সেই রাস্তা দিয়ে হাজার হাজার গাড়ি যাতায়াত করে। কিন্তু সেই রাস্তাটার জন্য এখনও পর্যন্ত কেন টাকাটা খরচ হল না, সেই বিষয়ে মন্ত্রী মহাশয় তদন্ত করে আমাদের বলবেন।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, আমাদের বাঁকুড়া জেলা শিল্প ক্ষেত্রে একটা অত্যন্ত পশ্চাতপদ এলাকা। ফলে শিল্প ক্ষেত্রে কর্ম সংস্থানের সুযোগ জেলার বেকার যুবকরা পাচ্ছে না। এমন কি আই.টি.আই, আই.টি.সি. থেকে বিভিন্ন ট্রেডে যেসব বেকার যুবকরা প্রশিক্ষণ নিয়েছে তারাও কোনও কাজ পাচ্ছে না। কারণ আমাদের সরকারের নিয়ম-নীতি অনুযায়ী স্থানীয় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর মাধ্যমে কর্ম-সংস্থানের ব্যবস্থা করা হচ্ছে। কিন্তু আমাদের জেলায় কোনও শিল্প না থাকার ফলে প্রশিক্ষণ প্রাপ্ত বেকার যুবকরা সেখানে কোনও কাজের সুযোগ পাচ্ছেনা এবং অন্যত্রও তারা সুযোগ পাচ্ছে না। এই অবস্থায় আমি আমাদের রাজ্যের শিল্প দপ্তরের কাছে অনুরোধ রাখছি সমগ্র বিষয়টা খতিয়ে দেখে পশ্চাতপদ জেলায় ইতিমধ্যেই কিছু শিল্প স্থাপনের যে কথা তারা ঘোষণা করেছেন তাকে দ্রুত কার্যকর করার ব্যবস্থা গ্রহণ করুন। প্রয়োজনীয় বিধি-নিষেধ আরোপ করে ওখানে দ্রুত শিল্প স্থাপনের জন্য উদ্যোগী হোন। সাথে সাথে বর্তমানে প্রচলিত ব্যবস্থার ক্ষেত্রে কিছু নিয়ম-নীতির পরিবর্তন ঘটিয়ে এক জেলার কারিগরি প্রশিক্ষণ প্রাপ্ত বেকার যুবকরা যাতে অন্য জেলায় কর্ম সংস্থানের সুযোগ পেতে পারে তার ব্যবস্থা করুন।

**শ্রী নিত্যানন্দ অধিকারি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভায় মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং বিষয়টি হচ্ছে — আমাদের জলপাইগুড়ি জেলার দু'একটি ব্লক বাদে প্রায় সমগ্র জেলাতেই ম্যালেরিয়া রোগ ছড়িয়ে পড়েছে এবং ইতিমধ্যে প্রায় ১০০ লোক ম্যালেরিয়ায় মারা গেছে। অষ্টাদশ এবং উনবিংশ শতাব্দীর কর‍্যাল ব্যধি বর্তমান যুগের আধুনিক চিকিৎসা ব্যবস্থাকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে আবার আমাদের সমাজে জেঁকে বসেছে। একে দূর করার জন্য আমি স্বাস্থ্য দপ্তরকে একটা যুদ্ধকালীন জরুরি ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি। আমি মনেকরি এই রোগকে নিয়ন্ত্রণ করার একটা বড় পথ হচ্ছে ডি.ডি.টি. স্প্রে করা। কিন্তু দুঃখের বিষয় সেই কাজ এখন হচ্ছে না। যেহেতু সারা বছর ডি.ডি.টি. স্প্রের কাজ হয়না, সেহেতু স্থায়ী কর্মচারির ব্যবস্থা এখন আর নেই এবং এখন অস্থায়ি কর্মচারিদেরও ডাকা হয়না। এই অবস্থায় আমি মনেকরি সরকারি কর্মচারিদের মধ্যে থেকেই কিছু কর্মচারীকে অবিলম্বে ডি.ডি.টি. স্প্রেয়ার হিসাবে নিয়োগ করে ব্যাপকভাবে ডি.ডি.টি. স্প্রের ব্যবস্থা করে ম্যালেরিয়া নিয়ন্ত্রণের ব্যবস্থা করা হোক। এ ছাড়াও বিশেষ করে জলপাইগুড়ি জেলায় অন্যান্য জরুরি ব্যবস্থাগুলি গ্রহণ করা হোক।

**শ্রী আবুল হাসনাত খান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় এই সভায় তুলে ধরতে চাই। পশ্চিমবাংলার সবচেয়ে বড় তাপ বিদ্যুত কেন্দ্রটি ফারাক্কা তাপ বিদ্যুত কেন্দ্র আমার নির্বাচনী কেন্দ্রের মধ্যে অবস্থিত। সেখানে তিনটি ফেজে বিদ্যুত উৎপাদন হবার কথা। কিন্তু এখন পর্যন্ত একটা ফেজে কাজ হচ্ছে এবং ১১,০০০ মেট্রিক টন কয়লা পুড়ছে। ফলে ৫০% অর্থাৎ সাড়ে পাঁচ হাজার মেট্রিক টন প্রতি দিন অ্যাস বেরোচ্ছে। সেই ফ্লাই অ্যাস আমার এলাকার সমস্ত বাগান, জমি সব নষ্ট করে

দিচ্ছে। সাথে সাথে ওখানে ব্যাপক হারে পুকুর বুজিয়ে ফেলার ফলে পরিবেশ দূষিত হয়ে উঠছে। বিশেষ করে ঐ ফ্লাই অ্যাসের জন্য ভীষণভাবে বায়ু দূষণ হচ্ছে। স্যার, আমি আপনার মাধ্যমে সরকারের কাছে অনুরোধ করছি, অবিলম্বে ওখানে পরিবেশ দূষণ রোধের জন্য ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী জানিয়েছেন দলমত না মেনে দুর্নীতি দমনে সবরকম ব্যবস্থা নেওয়া হবে। নদীয়া জেলার চাপড়ার আলফা গ্রাম পঞ্চায়েতে ২ লক্ষ ২৯ হাজার টাকা এবং কিছু চাল গম দেওয়া হয়েছিল। সেই চাল গম প্রধান সব খেয়ে ফেলেছে। তারপর ডোমপুকুরে ১৩০০ ফুট রাস্তা তৈরি করতে খরচ হয়েছে ৪০ হাজার টাকা, ভাউচার জমা দেওয়া হয়েছে ৮৬ হাজার টাকার। বেনেখড়ির রাস্তাটার জন্য খরচ হয়েছে ১৫ হাজার টাকা, ভাউচার জমা পড়েছে ৩৫ হাজার টাকার। তফসিলি জাতিদের উন্নয়ন পরিকল্পনায় ৩০০ ফুট ইঁটের রাস্তা। নির্মাণে খরচ হয়েছে ৫ হাজার টাকা, ভাউচার জমা দেওয়া হয়েছে ১৬ হাজার টাকার। আমি দাবি করছি ঐ গ্রাম পঞ্চায়েতের এই কেস ভিজিলেন্সে পাঠানো হোক। ঐ প্রধান হচ্ছে কংগ্রেসি প্রধান।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে একটা গুরুত্বপূর্ণ দাবি রাখছি। প্রতি বছর বর্ষার সময় গ্রাম বাংলায় অনেক মানুষ সাপের কামড়ে মারা যান। এ বছরও বর্ষা শুরু হয়ে গেছে, কিন্তু বর্তমানে গ্রাম বাংলার স্বাস্থ্য কেন্দ্রগুলিতে সাপের কামড়ের সিরাম পাওয়া যাচ্ছে না। অবিলম্বে সমস্ত গ্রামীণ হাসপাতালে সাপের কামড়ের সিরাম পাঠাবার ব্যবস্থা গ্রহণ করতে আমি স্বাস্থ্য মন্ত্রীকে অনুরোধ করছি। সেজন্যই বিষয়টির প্রতি আমি স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে সিরাম সরবরাহের দাবি জানাচ্ছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই হাউসে এর আগেও বলেছি, আমাদের রাজ্যে ভাগীরথি ও অজয় নদীর তীরবর্তী অনেক বাঁধ আছে। যেগুলি এক্স জমিন্দারি বাঁধ হিসাবে পরিচিত সেই বাঁধগুলি দীর্ঘদিন ধরে সংস্কার হচ্ছে না। সেচ দপ্তর এই বাঁধের দায়িত্ব নিচ্ছে না, যারফলে বিভিন্ন জায়গায় বাঁধগুলি বিপদজনকভাবে ভেঙে গেছে। এখন বর্ষা চলছে, এই সময়ে এই বাঁধগুলি যদি মেরামত করা না হয় তাহলে যে কোনও সময়ে বড় ধরনের বিপর্যয় হবে। সেচ দপ্তর বলছে ঐ বাঁধগুলি আমাদের নয়, আমরা সারাবো না। কনটিনিউ বাঁধের একটা অংশ সেচ দপ্তর সারাচ্ছে, কিন্তু বাকি অংশটা করছে না। যারফলে ঐ এলাকায় যেসব এক্স জমিন্দারি বাঁধগুলি রয়েছে সেই এলাকা যদি ভেঙে যায় তাহলে সেচ দপ্তরের অধীনে যেসব বাঁধগুলি সারানো হচ্ছে বা তাদের হাতে আছে সেগুলি কিন্তু জলোচ্ছাসে ঠেকানো যাবে না। এই ব্যাপারটি মাননীয় মন্ত্রী মহাশয়ের নজরে আনা হয়েছে। এখন বর্ষার মরসুম, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, এইসব এক্স জমিন্দারি বাঁধগুলি সেচ দপ্তরের অধীনে আনা হোক এবং যেখানে যেখানে বিপদজনকভাবে ভেঙে গেছে সেগুলি এই বর্ষার মধ্যে যাতে মেরামত করা যায় তারজন্য ব্যবস্থা গ্রহণ করা হোক। কারণ জেলা পরিষদ সময়ে সময়ে মেরামত করে, কিন্তু জেলা পরিষদের যে ফান্ড

তাতে এই কাজ তাদের পক্ষে করা সম্ভব নয়।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী, মাননীয় মুখ্যমন্ত্রী এবং কারিগরি শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ভাস্কো-ডা-গামা মেরিন রেডিও অফিসারস কলেজ নামে একটি কলেজ হালিশহরে গড়ে উঠেছে। এই কলেজটি ভুয়ো কলেজ। সেখানে যারা পড়াচ্ছে তাদের পড়াবার মতো যোগ্যতা নেই। গত ৫ বছর ধরে কাউকে কোনও প্রফিসিয়েন্সি সার্টিফিকেট দেয়নি। এই কলেজটি ভুয়ো কলেজ অথচ আকর্ষনীয় বিজ্ঞাপন দিয়ে গোটা পশ্চিমবাংলার ছাত্রদের প্রতারিত করছে। কলকাতা সংলগ্ন এলাকার এই ধরনের আরও রেডিও মেরিন অফিসারস কলেজ গড়ে উঠেছে। এগুলি তদন্ত সাপেক্ষে বন্ধ করে দেওয়া প্রয়োজন।

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মন্ত্রীসভার মাধ্যমে কেন্দ্রীয় খনি দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচিত এলাকায় যে সমস্ত কোলিয়ারিগুলি আছে সেগুলি থেকে বে-আইনিভাবে কয়লা তোলার ফলে এবং আইনত যে কোলিয়ারিগুলি আছে সেখান থেকে অবৈজ্ঞানিকভাবে কয়লা তোলার জন্য গ্রামগুলি ধ্বসে যাচ্ছে। আসনবনি, নেতুরিয়া, আনকুসা, ধামুরিয়া, পারবেলিয়া গ্রাম এবং হিজলি এই সমস্ত গ্রামগুলি ধ্বসে গেছে। সাননে বর্ষাকাল। এই সমস্ত গ্রামের অধিকাংশই ট্রাইবাল অধিবাসি। এরা বসবাস করতে পারছে না, গ্রামগুলি ধ্বসে যাচ্ছে। এদের অন্য জায়গায় ব্যবস্থা করতে হবে। এই সমস্ত কোলিয়ারিগুলি যাতে অবিলম্বে ভরাট করা হয় এবং গ্রামবাসীদের অন্য জায়গায় বাসস্থানের ব্যবস্থা করা যায় তারজন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী সমর বাওড়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যতদূর জানি, রাজ্যের কারাগারগুলিতে মোট ১০১ জন যাবজ্জীবন কারা দন্ডে দন্ডিত ব্যক্তিরা আছেন যাদের ১৪ বছর কারাদন্ডের মেয়াদ উত্তীর্ণ হয়ে গেছে। এরা অধিকাংশই স্বভাব অপরাধী নয়, যেকোনও দুর্ঘটনায় জড়িয়ে গেছেন। সেইজন্য আমি রাজ্য সরকারের কাছে আবেদন জানাচ্ছি, এদের মুক্তি দিয়ে সুস্থ স্বাভাবিক পারিবারিক জীবনে যাতে ফেরানো যায় তার ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বীরেন ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী কেন্দ্রের অন্তর্ভুক্ত পূর্বস্থলি ১ নম্বর ব্লকে বিদ্যানগর বেসিক ট্রেনিং কলেজ ছিল। হঠাৎ দেখতে পেলাম এই কলেজটি বন্ধ করে দেওয়া হয়েছে, বেসিক ট্রেনিং-এ ভর্তি নেওয়া হচ্ছে না। ফলে যারা ছাত্র বা শিক্ষক যারা ট্রেনিং-এর সুযোগ পেতেন সেই সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় এখানে ছিলেন। আমি তার দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে ঐ কলেজটি যাতে চালু হয়।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং গ্রামীণ জল সরবরাহ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদা জেলায় বিভিন্ন থানায় জলে আর্সেনিক পাওয়া গেছে। কালিয়াচকের ক্ষেত্রে মাননীয় গ্রামীণ জল সরবরাহ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতায় বলেছিলেন প্রচুর অর্থ ব্যয় করা হয়েছে। সেই অর্থ মাননীয়া সদস্যা রুবী নুরের জায়গায় দেওয়া হয়েছে। কিন্তু মালদা জেলার অন্যান্য থানায়

কোনওখানে জল পরীক্ষা করা হয়নি। কালিয়াচকে কিছুদিন আগে মানুষের গায়ে একটা অসুখ বেরিয়েছিল। আমি কিছুদিন আগে বলেছিলাম ৭০০ লোক কয়েক বছরে মারা গেছে। তাদের অধিকাংশই ক্যানসার বলে সন্দেহ করা হয়েছে। আমি সেজন্য মাননীয় মন্ত্রীর কাছে প্রার্থনা করছি যে অবিলম্বে ওখানে জল পরীক্ষা করা হোক এবং ক্যানসার হয়েছে কিনা সেটা দেখা হোক।

## ZERO HOUR

[1-10 — 1-20 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার :** আমি আপনার কাছে সহযোগিতা চাইছি, প্রত্যেকে আধ মিনিট করে বলবেন।

**শ্রী তুলসী ভট্টরায় :** স্যার, রাজা জায়গা পেলে রাণী পাবেন না কেন? জম্মু-কাশ্মীর পাহাড়ের রাজা, দার্জিলিং পাহাড়ের রাণী ভারত সরকারের ট্যুরিস্ট ম্যাপে তার জায়গা হবে না কেন? এ ব্যাপারে আপনার মাধ্যমে ভারত সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুস সালাম মুনসী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে হোমিওপ্যাথি অত্যন্ত অবহেলিত। যেখানে অ্যালোপ্যাথির জন্য প্রচন্ড সুযোগ সুবিধা রয়েছে সেখানে যে ৪টি হোমিওপ্যাথি কলেজ সরকারি ব্যয়ে চলে সেখানে তুলনামূলক ভাবে চিকিৎসা ব্যবস্থার উন্নতির জন্য স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অজয় দে :** স্যার, আজকে আমাদের ভারতবর্ষের প্রধানমন্ত্রীর শ্রী নরসিংহ রাওয়ের জন্মদিন। আমি আবেদন করছি তার এই ৩ বছরের মেয়াদকালে বিদেশি মুদ্রার পরিমাণ বৃদ্ধি করেছেন, পাঞ্জাব সমস্যার সমাধান করেছেন এবং আমাদের যে বন্ধকী সোনা বাইরে ছিল তা উদ্ধার করেছেন। তার এই অ্যাচিভমেন্টের জন্য আমাদের হাউসের পক্ষ থেকে তার দীর্ঘায়ু কামনা করে একটা শুভেচ্ছা বার্তা পাঠানো হোক।

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জেলা বারাসাত-বনগাঁ মহকুমায় যে কর্ম বিনিয়োগ কেন্দ্র আছে সেখানে ব্যাপকভাবে দুর্নীতি চলছে। কার্ড করে বসে আছে অথচ ইন্টারভিউ পাচ্ছে না। অফিসে দালাল ঘুরছে তাদের টাকা দিলে ইন্টারভিউ পাচ্ছে। আপনি এ সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** বারাসাতে ডুপ্লিকেট এক্সচেঞ্জ বহুদিন থেকে চলছে আজ নয়। অন্য যা আছে আমাকে নির্দিষ্ট ভাবে অভিযোগ দেবেন।

**শ্রী কমলেন্দু সান্যাল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হেথা কফি, হোথা কাপ, ঠান্ডাতে বাড়ানো তাপ, নিজ কবিতায় গত দিনের উদ্ধৃতি। বিরোধী দলের খুব ভীতি।।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় এখানে

রয়েছেন আমি একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে তার দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যে কয়েক হাজার সিনেমা কর্মচারী আন্দোলনের পথে নেমেছেন। গত ১৯৯২ সালের ২৬শে জুন একটি ত্রিপাক্ষিক চুক্তি হয়েছিল, সেই চুক্তি অনুযায়ী কর্মচারিদের বেতন কাঠামোর পুনর্বিন্যাস করার কথা ছিল, কিন্তু এখন বেতন কাঠামোর পুনর্বিন্যাস হয়নি। অত টিকিটের দাম বেড়েছে। আমি এই বিষয়ে একটু চিন্তা ভাবনার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কুচবিহারে এম.জে.এন. হাসপাতালসহ মহকুমা হাসপাতালগুলিতে অ্যাম্বুলেন্স কম। সদর হসপিটালেও দুটি মাত্র অ্যাম্বুলেনস ছিল, কিন্তু তারও একটি অচল। এই অবস্থায় ঐ জেলায় সত্বর অ্যাম্বুলেন্স পাঠানো দরকার। হাসপাতালগুলিতে বর্তমানে খাদ্য যা সরবরাহ করা হয় সেটাও নিম্ন মানের। এ-ব্যাপারে উপযুক্ত দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তেলেনিপাড়ার ভিক্টোরিয়া জুটমিলের শ্রমিক ভিখারি পাসোয়ানকে হত্যা করা হয়েছে সবাই জানেন। হাইকোর্ট রাজ্যে সরকারকে এর তদন্ত সি.বি.আইকে দিয়ে করাতে বলেছেন। এরজন্য আটজনকে নিয়ে সি.বি.আই.-এর একটি টিমও করা হয়েছে। ওরা এলে তাদের সঙ্গে রাজ্য সরকার সহযোগিতা করুন। আমাদের অনুমান, হাইকোর্ট রাজ্য সরকারকে যে স্ট্রিকচার দিয়েছেন তারজন্য তারা সি.বি.আই. টিমের সঙ্গে অসহযোগিতা করবেন। এ-ব্যাপারে এখন থেকেই সাবধান করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যাদবপুর এলাকার চারটি অঞ্চলে পাম্প মেশিন খারাপ হয়ে যাবার ফলে [illegible]দবপুর, বিজয়গর, বাঘা যতীন প্রভৃতি অঞ্চলে জল সরবরাহ একেবারে বন্ধ। অবিলম্বে হস্তক্ষেপ করে মেরামতির দাবি জানাচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ২৪-পরগনা, বিশেষ করে সুন্দরবন অঞ্চলের হাসপাতালগুলিতে জীবনদায়ী ওযুধ নেই, সাপে কাটার ওযুধ নেই। বর্ষায় রায়দীঘি, মথুরাপুর, কাকদ্বীপের হাসপাতালগুলিতে কোনও ওযুধ নেই। সেখানে সব এক্সপায়ার্ড মেডিসিন দেওয়া আছে। আমি অবিলম্বে সেখানে ওযুধ সরবরাহের জন্য বলছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ইতিমধ্যে বিভিন্ন দপ্তরের অনিয়মিত কর্মিদের নিয়মিত করবার কাজ চলছে। সেচ দপ্তরের কর্মিদের নিয়মিতকরণের জন্য তারা অপেক্ষা করছেন। অবিলম্বে সেচ দপ্তরের অনিয়মিত কর্মিদের নিয়মিতকরণের জন্য বলছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, এখানে তফসিলি আদিবাসী দপ্তরের মন্ত্রী রয়েছেন এবং সমাজকল্যাণ দপ্তরের মন্ত্রী বিশ্বনাথবাবুও রয়েছেন। লোধা সম্প্রদায়ের উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার অনেক কর্মসূচি নিয়েছেন, কিন্তু দুর্ভাগ্যের

বিষয় চুণী কোটালের মতো একজন ছাত্রী এই সমাজের এবং বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের অবিচারের স্বীকার হয়ে মৃত্যু বরণ করেছেন। আমার বিধানসভা এলাকা সবং এর প্রায় ৪ পারসেন্ট হচ্ছে লোধা পপুলেশন। তাদের জন্য যেসব অর্থনৈতিক কর্মসূচি রয়েছে সেগুলো মার্কসবাদী পঞ্চায়েতগুলো রূপায়ণ করছেন না, তাদের অর্থনৈতিক উন্নয়ন থেকে বঞ্চিত করে রেখেছেন। এ-বিষয়ে একটি কমিটি করে ....... (মাইক সংযোগ এই সময় বিচ্ছিন্ন হয়ে যায়)

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অনিয়মিত কর্মচারিদের নিয়মিত করবার ব্যাপারে রাজ্য সরকার যে প্রচেষ্টা নিয়েছেন তাতে কিছু ফাঁক থেকে যাচ্ছে বলে আমার ধারণা। কিছু কিছু দপ্তরে এটা করা হচ্ছে, কিছু কিছু দপ্তরে এটা করা হচ্ছে না। এইরকম বিচ্ছিন্নভাবে নিয়মিতকরণের কাজটা না করে যাতে কাজটা সব দপ্তরে সমানভাবে করা হয় তারজন্য রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হুগলি জেলাতে প্রাথমিক স্কুলের শিক্ষক নিয়োগের ইন্টারভিউ বলে একটা প্রহসন চলছে, কারণ ইন্টারভিউ বোর্ডের সদস্যদের মধ্যে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির বিধায়ক রয়েছেন। সেখানে পাঁচশো প্রাথমিক শিক্ষক নিয়োগ করা হবে এবং তারজন্য ১২,০০০ লোককে ডাকা হয়েছে। সেখানে দলবাজি একটা চরম পর্যায়ে পৌঁছেছে। সেখানে অনেকের কাছ থেকে টাকা-পয়সাও নেওয়া হচ্ছে। মাননীয় শিক্ষামন্ত্রীকে বিষয়টা দেখবার জন্য অনুরোধ করছি।

[1-20 — 2-00 p.m.](including adjournment)

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রীয় সরকারের দিক থেকেও বলা হয়েছে এবং রাজ্য সরকারের দিক থেকেও বলা হয়েছে যে শিল্পোন্নয়নের ঢল নেমে এসেছে। আমরা দেখছি যে কেন্দ্রীয় সরকারের কিছু সংস্থা এবং অন্যান্য বিদেশি সংস্থা তারা দক্ষিণবঙ্গের এলাকা ঠিক করছে, উত্তরবঙ্গে যাচ্ছে না। উত্তরবঙ্গের আলিপুর দুয়ার, ডুয়ার্স এগুলি প্রত্যন্ত এলাকা। কাজেই এখানে শিল্প স্থাপনের জন্য আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, একটু আগে মাননীয় সদস্য অনিল চ্যাটার্জি সত্যজিৎ রায়ের ভারত রত্ন উপাধির বিষয়ে কোনও সার্টিফিকেট আসেনি, একথা বললেন। আমি পুরোপুরি এই কথাকে সমর্থন করছি। যেহেতু ঘোষণা করা হয়েছিল সেজন্য ভারত রত্ন সার্টিফিকেট অবিলম্বে বিজয়া রায়ের কাছে পৌঁছে দেওয়া হোক। আমরা কাগজে দেখেছি যে সত্যজিৎ রায় আর্কিভস করার জন্য ফোর্ড ফাউন্ডেশন থেকে টাকা পাওয়া গেছে। কলকাতায় সত্যজিৎ রায় অর্কিভস যদি তৈরি করা যায় এবং তার অমূল্য ছবিগুলি যদি রক্ষা করা যায় তাহলে ভারত রত্ন উপাধি থেকেও সেটা একটা বড় কাজ হবে এবং ভবিষ্যত বংশধররাও সত্যজিৎ রায়ের এই ছবিগুলি দেখতে পারবে। কাজেই এই আর্কিভস করার জন্য আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। তিনি এই হাউসে বলেছিলেন যে সেচ এলাকায় ৪ একর পর্যন্ত এবং অসেচ এলাকায় ৬ একর পর্যন্ত খাজনা লাগবেনা। কিন্তু আমরা দেখছি যে আগের মত যথারীতি খাজনা আদায় করা হচ্ছে বকেয়া সমেত। কাজেই আমি এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী দেবেশ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। মধ্যকলকাতার কিছু পেশাদার খুনিকে লাগানো হয়েছে যাদের কাজ হচ্ছে সি.পি.এম-এর কর্মিদের আক্রমণ করা এবং তাদের খতম করা। গত ১৫ই জুন তালতলা অঞ্চলে আমাদের পার্টির সদস্য জুবের আহম্মেদকে হঠাৎ আক্রমণ করা হয়। আমার অঞ্চলে আবু সুফিয়ানকে সাংঘাতিকভাবে আক্রমণ করে জখম করা হয়। যুব কংগ্রেস থেকে এইরকম পেশাদার খুনিদের এই কাজে লাগানো হয়েছে।

**(এই সময়ে ডেপুটি স্পিকার অন্য বক্তাকে ডাকায় মাইক অফ হয়ে যায়)**

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন এলাকা পুরশুরা এবং তারকেশ্বর। পুরশুরা থেকে খুসিবন্ধ হয়ে হাটখোলা বাজার পর্যন্ত যে রাস্তাটি চলে গেছে, সেই রাস্তাটি অত্যন্ত খারাপ ফলে মানুষের সেখান দিয়ে যাতায়াত করতে অসুবিধা হচ্ছে। সামনে বর্ষাকাল এসে গেছে, যদি রাস্তাটি সারানো না হয় তাহলে বাস অ্যাক্সিডেন্ট হওয়ার সম্ভাবনা আছে। কাজেই অবিলম্বে যাতে এই রাস্তাটি সারানো হয়, সেই ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন বিরতি। আমরা আবার দুটোর সময়ে মিলিত হব।

[2-00 — 2-10 p.m.](After recess)

**।। সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের সদস্যরা একযোগে পয়েন্ট অব অর্ডারে বক্তব্য রাখার জন্য দাবি জানাতে থাকেন।।**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** হাউস শুরু হলে তবে তো পয়েন্ট অব অর্ডার হবে? এখন হাউসে কোনও কিছু ডিসকাশনই হল না, তাহলে পয়েন্ট অব অর্ডার কি করে হবে? বরং পয়েন্ট অব ইনফর্মেশন হতে পারে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, আমার পয়েন্ট অব ইনফর্মেশন আছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা সকলেই স্তম্ভিত হয়েছি গত কালকে আমাদের মাননীয় মন্ত্রী অশোক ভট্টাচার্যের বিল ছিল। আমাদের সকলের সম্মানীয়, বিরোধী দলের নেতা ডাক্তার জয়নাল আবেদিন, তাকে আমরা স্বীকার করে নিয়েছি যে এই পার্লামেন্টারি ব্যবস্থার মধ্যে তিনি একজন দক্ষ পার্লামেন্টারিয়ান। কিন্তু গতকাল যখন অশোক ভট্টাচার্য মহাশয় বলছিলেন তখন তিনি 'সিট

ডাউন, সিট ডাউন' বলে এমন করে বলছিলেন যে বিরোধী দলের নেতা হিসাবে যে মর্যাদা তা রক্ষিত হয়নি। ইতিপূর্বে আমরা দেখেছি, সিদ্ধার্থশঙ্কর রায় যখন বিরোধী দলের নেতা ছিলেন তখন সুবোধ চৌধুরিকে গরুর মন্ত্রী বলে উল্লেখ করেছিলেন। এটা খুবই অশোভন। আমরা চাই মাননীয় বিরোধী দলের নেতা তার ব্যবহারের জন্য দুঃখ প্রকাশ করুন এবং মন্ত্রীকে কটাক্ষ করে যা বলেছেন, যে ব্যবহার করেছেন তারজন্য তিনি অন্ততপক্ষে দুঃখ প্রকাশ করুন। তার ব্যবহারের জন্য তাকে দুঃখ প্রকাশ করতে হবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রবীণ সদস্য মাননীয় রবীন মন্ডল যে প্রসঙ্গে নিয়ে উত্থাপন করলেন, আমি আপনার মাধ্যমে হাউসের কাছে সেই প্রসঙ্গটা আনতে চাই। খুব স্বাভাবিক ভাবেই ডাঃ জয়নাল আবেদিন সাহেব মানসিকভাবে খুবই উতলা ছিলেন। কেননা, কয়েকদিন আগে তিনি শিলিগুড়িতে গিয়েছিলেন সোমেন মিত্রের সঙ্গে। তার সঙ্গে আমরাও গিয়েছিলাম। গত ১৫ই মে তারিখে শিলিগুড়িতে নির্বাচন ছিল। শিলিগুড়ির বিধায়ক অশোক ভট্টাচার্য। তিনি মন্ত্রীও বটে। তিনি নির্বাচনের আগেরদিন, অর্থাৎ ১৪ই মে নিজে শিলিগুড়িতে উপস্থিত থেকে আমাদের দলের ৭ নম্বর ওয়ার্ডের প্রার্থী উদয় চক্রবর্তীকে খুন করিয়েছেন। বারে বারে কংগ্রেসের পক্ষ থেকে বলা সত্ত্বেও অশোকবাবু কোনও উত্তর দিচ্ছিলেন না। সেখানে স্বাভাবিকভাবেই আমাদের দলের নেতা হিসাবে তিনি মন্ত্রীর কাছে উত্তর চাইতেই পারেন, কিন্তু কোনও উত্তর না পেয়ে তিনি বাধ্য হয়ে এইকথা বলতে বাধ্য হয়েছেন এবং বিধানসভার রুলস অফ প্রসিডিওর অ্যান্ড প্র্যাকটিসের হিসাবে কোনও ভুল তিনি করেন নি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত বিনীতভাবে নিবেদন করছি যে, আজকে হাউসে আমাদের সভার সদস্য রবীন মন্ডল মহাশয় একটি কথা বলেছেন, আমি সেই পরিপ্রেক্ষিতে বলতে চাই যে, আমরা খুবই ব্যথিত যে ঘটনা ঘটে গেছে বলে কিন্তু কোনও বুদ্ধিমান মানুষ বা বিবেক বান মানুষ এইরকম খুব খাপি হয়ে যাবে আর চুপ করে থাকবে এ হতে পারে না। একজন মন্ত্রী হিসাবে দায়িত্বপূর্ণ মানুষ থেকে এই ধরনের ঘটনা ঘটাবে আর আমাদের দলের নেতা চুপ করে বসে থাকবে এ হতে পারে না। সুতরাং যেটা করা হয়েছে ঠিকই করা হয়েছে। এর প্রতিবাদ না করলে বিধানসভার মর্যাদা থাকত না।

## LEGISLATION

### The West Bengal of Madrasah Education Bill, 1994

**Shri Anisur Rahaman :** Sir, I beg to introduce the West Bengal Board of Madrasah Education Bill, 1994.

(Secretary then read the Title of the Bill)

**Shri Anisur Rahaman :** Sir, I beg to move that the West Bengal Board of Madrasah Education Bill, 1994 be taken into consideration.

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বিলের উপরে বলতে ওঠার আগে আপনার কাছে একটি অনুরোধ করছি যে, আমার যে মাইক আছে সেটা যদি একটু উঁচু করা হয় তাহলে আমার পক্ষে বলতে সুবিধা হয়। কারণ আমার মতো লম্বা এখানে এখন দেবপ্রসাদ বাবু এবং আগে সিদ্ধার্থ বাবু ছিলেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নাসিরুদ্দিন সাহেব, আপনার চেয়ে ডাঃ বিধানচন্দ্র রায় লম্বা ছিলেন, তার সময়ে কিন্তু মাইক উঁচু করা হয়নি।

[2-10 — 2-20 p.m.]

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার আবেদন আমি রাখলাম, এবার আপনি সেটা রাখবেন কিনা সেটা আপনার ব্যাপার। যাইহোক এইবার আমি বিলের উপরে বলছি। এখানে এই বিলটা মন্ত্রী মহাশয় এসেছেন, এর মূল কারণ হচ্ছে মুর্শিদাবাদ, মুর্শিদাবাদের একজন টিচার, নাম হচ্ছে আব্দুল বাতেন। এই আব্দুল বাতেনকে একজন এডুকেশন ইন্সপেক্টার মুর্শিদাবাদের ইনি শিক্ষকতা করছিলেন, ন্যাশনাল এন্ট্রান্স জুনিয়ার হাইস্কুল, ফ্রম ১৯৭৭-এ তাকে বলা হল, ইন্সপেক্টার বললেন তিনি যদি গ্র্যাজুয়েট হন তাহলে তা প্রমাণ করতে হবে। অর্থাৎ এফ.এম. তিনি ছিলেন। হালিম, ফাজিল, এফ.এম., এন.এম. এই ৪ ভাগে ভাগ করতে হয়েছে এই শিক্ষাকে। এই সার্টিফিকেট যখন উনি গ্র্যাজুয়েশন প্রমাণ করলেন তখন দেখা গেল সেটা মেনে নিচ্ছে না অর্থাৎ গ্র্যাজুয়েট পর্যায়ে ফেলা হচ্ছে না, স্বীকার করল না বোর্ড, মুর্শিদাবাদের ইন্সপেক্টার। তখন এই বাতেন হাইকোর্টের দ্বারস্থ হলেন এবং ৯৩ সালে এই কেস স্টার্ট হল। এই জাজমেন্ট যিনি দিলেন তার নাম হচ্ছে খাজা মহম্মদ ইউসুফ, তিনি তার জাজমেন্টে বলেছেন পরিষ্কারভাবে যে এখন থেকে এটা পরিষ্কারভাবে দিতে হবে, It may be clear that FM (Fakhrul Mahalesih) is now commonly known as Fazil and this Fazil degree of Calcutta Madrasah is equivalent to B.A. degree as recognized by the Aligarh Muslim University" এই নিয়ে আপনারা তো ১৭ বছর কোনও কিছু করেননি। হাইকোর্টের জাজমেন্টে আপনারা বাধ্য হলেন এই বিলটা আনতে, কিন্তু এই বিলে, বিলটা কমপ্রিহেনসিভ হওয়া উচিত ছিল। এই বিলে যত কথা বলেছেন প্রতিটি কথাই ভেক, অস্পষ্ট। এই অস্পষ্ট যে কত অস্পষ্ট আপনি নিজেও তা জানেন না। আমার কষ্ট হচ্ছে, আমার পাশের কন্সটিটিউয়েন্সির আপনি মন্ত্রী, এখানে অন্য কোনও মন্ত্রী থাকলে আমি আরও দক্ষতার সঙ্গে বলতাম, কিন্তু সেক্ষেত্রে একটু নরম ভাষায় বলতে হচ্ছে, যেহেতু দেশের লোক। তাই আক্রমণের ধারাটা একটু নরমভাবে করতে হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি দেখবেন, ক্লজ ২তে আলিম ১০ বছর, ফাজিল ২ বছর এফ.এম. ২ বছর, এবং এম.এম. ২ বছর, এইভাবে ১৬ বছর লেগে যাচ্ছে। এটাকে আপনি একটা বোর্ডের আন্ডারে কি করে আনতে পারেন সেটা দেখবেন। যোলো বছরের শিক্ষা ব্যবস্থায় আপনাদের যেমন প্রাইমারি এডুকেশন আছে, তার একটা বোর্ড আছে। আপনার মাধ্যমিক, উচ্চমাধ্যমিক, ইউনিভার্সিটি, আর যদি মাদ্রাসাকে ধরেন তাহলে পাঁচটা। একটা বোর্ডের আন্ডারে এটা আনলে ভালো হয়। আপনি কি এই ব্যবস্থাটা ভেবেছেন আপনার এই ব্যবস্থাটার সম্পূর্ণ পরিবর্তন করতে হবে এবং দশ পর্যন্ত আপনাকে একটা

করতে হবে, আপনার ১১-১২ ক্লাশ পর্যন্ত একটা করতে হবে, আপনার বি.এ. পর্যন্ত একটা করতে হবে এবং এম.এম-এর জন্য একটা করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই এম.এম. বা এফ.এমের সার্টিফিকেট দেওয়ার অধিকারি কে? আমি আপনাকে এই ব্যাপারটা জিজ্ঞাসা করতে চাই। আপনি কিছু পড়েননি বা বোঝেন নি আপনি শুধু সই করে দিয়েছেন। আমি জানিনা আপনি মাদ্রাসার ছাত্র ছিলেন কিনা। আপনি কি জানেন বর্তমানে অনুমোদিত সিনিয়ার মাদ্রাসার সংখ্যা কত? বর্তমানে সেই সংখ্যা হচ্ছে ৯৩টি এবং অনুমোদনের অপেক্ষায় ১০০টি। আপনারা কটা মাদ্রাসার অনুমোদন দিয়েছেন বলবেন। এই বিলে স্নাতক এবং স্নাতকোত্তর সম্পর্কে পরিষ্কারভাবে কিছু বলা হয়নি। এরজন্য আলাদা বিল প্রণয়ন করা দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৭৮০ সালে ওয়ারেন্ট হেস্টিংস-এর সময় কলকাতায় প্রথম মাদ্রাসা আরম্ভ করা হয় এবং এই মাদ্রাসা পরে কলকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালে চালু হয়। মেডিক্যাল কলেজ হাসপাতালের ডিপার্টমেন্টে এই মাদ্রাসা ছিল। কিন্তু এই মাদ্রাসাকে আপনারা কোনও গুরুত্ব দেননি। এই কলকাতা মাদ্রাসা সম্পর্কে একটু ভাববার দরকার আছে। এই কলকাতা মাদ্রাসা প্রায় ২১৪ বছর আগে প্রতিষ্ঠিত হয়েছিল এবং তার আন্ডারে ছিল কলকাতা মেডিক্যাল কলেজ। এই সম্পর্কে আপনি কিছু উল্লেখ করেননি। শিক্ষার বিষয়ে ১৯৫১ সালে পশ্চিমবঙ্গ সরকার একটা রিপোর্ট তৈরি করে সেই রিপোর্টটার নাম হচ্ছে কুয়িনকুয়েনিয়াল রিভিউ। সেই রিভিউতে কলকাতা মাদ্রাসাকে ইউনিভার্সিটির সঙ্গে তুলনা করা হয়েছে। আমি সেই রিভিউয়ের একটা কপি আপনাকে দেব, আপনি সেই রিভিউতে দেখবেন, সেখানে বলা আছে "Extracts from the Government Reports about the status of Calcutta Madras" এই রিভিউতে বলা আছে "Senior Section or Alim and Fazil Classes and then the Title Section which corresponds to the Post-Graduate Department of a University"

[2-20 — 2-30 p.m.]

আপনি সে সম্পর্কে কোনও খবর রাখেন নি। আপনি ক্যালকাটা মাদ্রাসাকে সম্পূর্ণরূপে অবহেলা করলেন। সেখানে যে পদক্ষেপ আপনার গ্রহণ করা উচিত ছিল, সে সম্পর্কে আপনি কোনওরকম বক্তব্য রাখলেন না। আমি যেটা বলছিলাম, কপি অব দি জাজমেন্টে পরিষ্কারভাবে বলা আছে—লাষ্ট জাজমেন্টে দেখুন, সেখানে বলা আছে এই বোর্ড হবে স্ট্যাটুটারি। অথচ এই স্ট্যাটুটারি বোর্ডের ক্ষেত্রে আপনি কি করলেন বলুন। আপনার বিলে আপনি বলেছেন যে ইসলামিক কালচার অ্যান্ড থিওলজির দুজন একজিকিউটিভ সদস্য অবশ্যই থাকা উচিত। আমাদের বক্তব্য হচ্ছে বোর্ডের প্রেসিডেন্ট নির্ধারণ করা হয়নি। আপনি কাদের কাদের নিয়ে করলেন? The Board shall consist of the following members :- (a) the President (b) The President of the West Bengal Council of Higher Secondary Education (c) the President of the West Bengal Board of Secondary Education (d) the President of the West Bengal Board of Primary Education etc. etc. এইভাবে আপনি টোটাল মেম্বার নিলেন। একেবারে "one shall be an expert in Islamic Culture and Theology, and one shall

be a woman interested in Madrasah Education'' সমগ্র দেশে আজকে মেয়েদের বা মহিলাদের প্রতিটি সংস্থায় রাখার কথা বলা হচ্ছে। ইভন পঞ্চায়েতেও সদস্যদের মধ্যে ওয়ান থার্ড মেম্বার মহিলাদের জন্য সংরক্ষিত হয়েছে আর সেখানে আপনি একজন মহিলাকে এখানে নিচ্ছেন। আপনি সবগুলো সরকার থেকে মনোনয়ন করবেন। কিন্তু এই মাদ্রাসাগুলো যারা রক্ত দিয়ে, পয়সা দিয়ে, জমি দিয়ে করছেন তাদের কোনও রিপ্রেজেনটেশন নিলেন না, যাকে খুশি তাকে আপনি নেবেন। আপনারা পার্টির লোক বসিয়ে এই মাদ্রাসাগুলিতে রাজনীতি করবেন। এটা করে যে সর্বনাশ আপনি ডেকে আনছেন তার খেসারত কিন্তু ভবিষ্যতে আপনাকে দিতে হবে। শুধু ডোমকলের লোক নয়, সারা পশ্চিমবাংলার মুসলমানরা এই বিল সম্পর্কে আপনাকে দোষি সাব্যস্ত করবেন। এখানে আপনি যেটা করলেন সেটা তো আবার চ্যালেঞ্জড হবে। যারজন্য বিল আনা হল, শ্রী মহম্মদ ইউসুফের অর্ডারের ভিত্তিতে যে বিল আনলেন সেখানে তার বক্তব্যকে কোনও গুরুত্ব দেওয়া হল না। এর খেসারত আপনাকে দিতে হবে। আমার কথা হল, মহিলাদের আরও রিপ্রেজেনটেশন দিতে হবে। আপনি যদি বলে দিনে স্পেসিফিক্যালি যে আপনি সিনিয়ার মাদ্রাসায় two persons from the wholetime and permanent non teaching staff of recognised Madrasahs elected in the manner prescribed.' আপনি এই কথা বললেন না যে সিনিয়ার মাদ্রাসাতে কে থাকবে। আপনার হাই মাদ্রাসাতে কে থাকে, এইভাবে সমস্ত জিনিসটা আপনি অস্পষ্ট আকারে এনেছেন। আপনার ১৬ নম্বরে আছে 'The Board shall have a Secretary who shall be appointed by the State Government.' এখানে আপনি আপনার পার্সন্স ইন দি সার্ভিস অব দি বোর্ড তাতে কি বলেছেন, আপনার বক্তব্যে থাকা উচিত ছিল ওয়েস্ট বেঙ্গল সার্ভিসের একজন ডেপুটি সেক্রেটারি পদের ব্যবস্থা এই বিলে থাকা উচিত ছিল। আপনি কোন ধরনের কোন র‍্যাঙ্কের কোন পর্যায়ের লোক রাখবেন, এইসব বলেন নি। প্রতিটি ক্লজ বাই ক্লজ অনুযায়ী যদি দেখি, তাহলে আপনি বলছেন ''as respects the Secretary, be such as may be prescribed,'' - The qualification must be an M.A. কিন্তু বোর্ডে যখন রাখবেন অন্তত এম.এ. ডিগ্রি তার থাকা উচিত। ডেপুটি সেক্রেটারি র‍্যাঙ্কের থাকা উচিত। এখানে স্পষ্ট আকারে তা বলা উচিত ছিল। সুতরাং এই বিলে আমি আপত্তি জানাচ্ছি। আপনি ইচ্ছা প্রণোদিত হয়ে এই বিল এনেছেন। এই বিলের মাধ্যমে আপনি যখন খুশি যে যে পরিবর্তন মনে করবেন তাই করবেন, এই সমস্ত সুযোগগুলো নিজেদের খপ্পরে রাখবার জন্য এনেছেন। অথচ আপনি এই ব্যাপারে শ্রী মহম্মদ ইয়ুসুফের রায়ের কিছুই গ্রহণ করেন নি, এইজন্য এই বিলের বিরোধিতা করে এবং এই বিলকে প্রত্যাহার করার দাবি জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী জাহাঙ্গীর করিম :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়, ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব মাদ্রাস এডুকেশন বিল ৯৪, যা এখানে পেশ করেছেন, তাকে পূর্ণ সমর্থন জানাই। সঙ্গে সঙ্গে এইটুকু বলি যে আমাদের এই রাজ্যে মাদ্রাসা শিক্ষা ব্যবস্থা দীর্ঘদিনের এবং পরিচালনা করার জন্য কোনঁও বিধি সম্মত সংস্থা আগে ছিল না। স্বাভাবিকভাবে গোটা রাজ্যে এই মাদ্রাসা শিক্ষা ব্যবস্থা অবহেলিত হয়েছে। ১৯৭৩ সালে কংগ্রেস শাসিত সরকারের

আমলে একটি সংস্থা হিসাবে কাজ করার জন্য একটা ব্যবস্থা হয়েছিল। কিন্তু তথাপি তারপরও দীর্ঘদিন মাদ্রাসা শিক্ষা ব্যবস্থার কোনও সামগ্রিক উন্নতি হয়নি। পরবর্তীকালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে সংখ্যালঘু মানুষদের কাছে মাদ্রাসা শিক্ষা ব্যবস্থাকে আকর্ষণীয় করে তোলার জন্য কিছু কিছু সুনির্দিষ্ট ব্যবস্থা গ্রহণ করেন। পূর্বে গঠিত সংস্থাটিকে বিধি সম্মত সংস্থা হিসাবে গড়ে তোলার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় আজকে এই ঐতিহাসিক বিলটি আমাদের সামনে উপস্থাপিত করেছেন। নিশ্চয়ই আমাদের সংখ্যালঘু মানুযরা মাননীয় মন্ত্রী মহাশয়ের এই উদ্যোগকে অভিনন্দন জানাবে। আমি এতক্ষণ বিরোধী পক্ষের প্রবীণ মাননীয় সদস্যের বক্তব্য শুনলাম। তিনি বিলের কয়েকটি বিষয় নিয়ে বলতে গিয়ে বললেন যে, হাইকোর্টের আদেশের পরিপ্রেক্ষিতেই মাননীয় মন্ত্রী এই বিলটা আজকে এই হাউসে নিয়ে এসেছেন। কিন্তু আসল বিযয়টা তা নয়। বিষয়টা হচ্ছে সামগ্রিকভাবে আমরা মিত্র কমিশনের রিপোর্টের ওপর জোর দিয়ে মাদ্রাসা শিক্ষা ব্যবস্থার উন্নতির জন্য এই বিল এনেছি। মাদ্রাসা এবং মাদ্রাসার শিক্ষকদের অনুমোদনের ব্যাপারে কিছু বাধা-নিষেধ ছিল, সেগুলো দূর করে আগামী দিনে মাদ্রাসা শিক্ষা ব্যবস্থা যাতে বিধি-সম্মত হতে পারে এবং নিজস্ব এক্তিয়ারের মধ্যে থাকতে পারে তারই ব্যবস্থা এই বিলের মধ্যে দিয়ে করা হচ্ছে। সাথে সাথে মাদ্রাসা শিক্ষা ব্যবস্থাকে সুদূর প্রসারি এবং সুদৃঢ় করা হচ্ছে। বোর্ডের ব্যাপারে মাননীয় সদস্য নাসিরুদ্দিন খান সাহেব যা বললেন তাতে আমি তাকে বলছি, তিনি যদি বিলটা একটু ভাল করে পড়তেন তাহলে নিজেই ব্যাপারটা বুঝতে পারতেন। কারা বোর্ডের মেম্বার হবেন, সে কথা এখানে পরিষ্কার করে বলা আছে। ক্লজ ৪-এ লেখা আছে। নির্বাচিত সদস্যরা ছাড়া রাজ্য সরকারের দ্বারা নির্বাচিত ৩ জন সদস্য থাকবেন, একজন হবেন কলেজ টিচার এবং তাকে হোলটাইমার হতে হবে, পার্ট-টাইমার হলে চলবে না। সাথে সাথে তাকে আরবি এবং ফারসি সম্বন্ধে পশ্চিমবঙ্গের কোন বিশ্ববিদ্যালয় থেকে শিক্ষা প্রাপ্ত হতে হবে। দ্বিতীয় মনোনীত সদস্য যিনি হবেন, তাকে মুসলমান সংস্কৃতি এবং ধর্ম সম্বন্ধে বিশেষজ্ঞ হতে হবে। আর তৃতীয় জন হবেন একজন মহিলা, তাকেও মাদ্রাসা শিক্ষা সম্বন্ধে উৎসাহি হতে হবে। ১০ জন হোল-টাইমার স্থায়ী সদস্য থাকবেন। তাদের বিধি-সম্মতভাবে নির্বাচিত হয়ে আসতে হবে। ৫ জন হাই মাদ্রাসার, ৩ জন সিনিয়র মাদ্রাসার এবং ২ জন জুনিয়র মাদ্রাসার স্থায়ী নির্বাচিত প্রতিনিধিও থাকবেন। এইভাবে নির্দিষ্ট রীতি অনুযায়ী বোর্ড গঠিত হবে। মাদ্রাসার ২ জন নন-টিচিং স্টাফও নির্বাচিত সদস্য হিসাবে উল্লেখ করে দেওয়া আছে। অতএব এখানে মাননীয় সদস্য যে বিষয়টা উল্লেখ করার চেষ্টা করলেন সেটা আমার মনে হয় ঠিক হল না। শুধু তাই নয়, তিনি আর একটি বিষয় বলতে গিয়ে বলেছেন, বোর্ডের যে অফিস স্টাফ হবে ১৬ নম্বর ক্লজে রাজ্য সরকার কর্তৃক নিযুক্ত বোর্ডের একজন সচিব এবং অফিসার বা অন্যান্য কর্মচারী থাকবেন। এখানে অফিসার বা এমপ্লয়িদের নিজ নিয়োগের ক্ষেত্রে শর্ত থাকবে, বেতন বা চাকরি ইত্যাদির বিষয়ে শর্ত-সাপেক্ষ থাকবে এবং অফিসিয়াল গেজেটে এটাকে প্রকাশ করতে হবে। এই বিযয় এখানে বিলে আছে। প্রেসিডেন্ট-এর নিয়ন্ত্রণাধীনে এবং তত্ত্বাবধানে হবে। তার পরিচালনগত কর্মকান্ড থাকবে এবং তার বক্তব্য থাকবে, কিন্তু ভোটাধিকার থাকবে না। এখানে কিছু কিছু নতুন বিষয় করা হয়েছে। আমাদের মধ্য শিক্ষা পর্যদে যে যে বিষয়গুলি আছে, প্রায় ঠিক সেইরকমই দৃষ্টিভঙ্গি নিয়ে এই মাদ্রাসা বিল, ১৯৯৪ উত্থাপিত হয়েছে। এতদিন ধরে এই মাদ্রাসা বোর্ডের নিজস্ব বাজেট তৈরি করার এক্তিয়ার ছিল না। এই বিলের মাধ্যমে তারা তাদের নিজস্ব বাজেট

তৈরি করবে এবং প্রয়োজন বোধে সেই বাজেট সরকার তার দৃষ্টিভঙ্গি নিয়ে পরিবর্তন করতে পারেন, সংশোধন করতে পারেন। এইসব বিষয় এই বোর্ডের উপর দায়িত্ব দেওয়া থাকবে এই সংস্থাকে নির্ভরশীল করে তোলবার জন্য যে বিষয়গুলি যুক্ত করা হয়েছে সেখানে আর্থিক বিষয়ের যে ব্যাপারগুলি ছিল সেগুলি দেখার ক্ষেত্রে কিছু কিছু বিধি-নিষেধ থাকার ফলে সেই আর্থিক বিষয়ে এই বোর্ডের নিজস্ব ক্ষমতা থাকবে এবং সেই ক্ষমতা বলে তারা বাজেট তৈরি করবেন এবং সেই বাজেটকে মিটিং-এর মধ্য দিয়ে উপস্থাপিত করতে হবে। প্রেসিডেন্ট যেমন রাজ্য সরকারের দ্বারা নির্বাচিত হবে তেমনি প্রেসিডেন্ট ইচ্ছাকৃতভাবে সবকিছুই করবে এইরকম বিষয় নেই। সব ব্যাপারটাই রাজ্য সরকারের এক্তিয়ারের মধ্যে থাকবে এবং রাজ্য সরকার প্রয়োজন বোধে যে কোনও বিষয়ে হস্তক্ষেপ করতে পারেন। এখানে একটি উল্লেখযোগ্য বিষয় আছে, সেটা হচ্ছে, এখানে ৫টি কমিটি আছে, অবশ্য ৫টির বেশিও হতে পারে এগজামিনেশন কমিটি, অ্যাপ্রুভাল কমিটি বা অ্যাপিল কমিটি। সেই অ্যাপিল কমিটির মধ্যে দিয়ে কারো সম্পর্কে যদি শৃঙ্খলা বহির্ভূত কাজের সঙ্গে জড়িত থাকার অভিযোগ ওঠে তাহলে সেই অ্যাপিল কমিটির যে সিদ্ধান্ত চূড়ান্ত হবে সেটাই কার্যকর হবে। এই সিদ্ধান্তের বিরুদ্ধে চ্যালেঞ্জ করা বা কোনও অ্যাপিল করা যাবে না। এই বিলে পরিষ্কার বলা আছে এই অ্যাপিল কমিটিতে অ্যাডিশনাল ম্যাজিস্ট্রেট এই র‍্যাঙ্কের জাজ তিনি হবেন চেয়ারম্যান এবং তাঁকে নিয়ে ৫ জনকে নিয়ে অ্যাপিল কমিটির মাধ্যমে সিদ্ধান্ত গৃহীত হবে। স্বাভাবিকভাবেই এইরকম একটি উদ্যোগে মাদ্রাসার ক্ষেত্রে নেওয়ার ব্যাপারে নিশ্চয়ই অভিনন্দনযোগ্য। আগামীদিনে মাদ্রাসা শিক্ষার আরও যাতে অগ্রগতি ঘটে এবং গোটা রাজ্যের মধ্যে একটা সুদূর প্রসারি প্রভাব পড়ে এই দৃষ্টি-ভঙ্গি নিয়ে এই বিল উত্থাপিত হয়েছে। তাই এই বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, The West Bengal Board of Madrash Education Bill, 1994 উত্থাপিত করা হয়েছে। আমাদের এই বহু প্রচলিত শিক্ষা ব্যবস্থা যাকে নিয়ে রাজ্য সরকার অন্তত কিছুটা চিন্তা ভাবনা করছেন। আমি প্রথমে বলি আপনাদের স্টেটমেন্টস অবজেক্টস অ্যান্ড রিজনসে ব্যাপারটি লেখা আছে, যে a non-statutory body was constituted in 1973, and the said body was entrusted to look after the various aspects of Madrasah education in this state including holding of public examinations. অর্থাৎ ১৯৭৩ সালে একটা নন-স্ট্যাটুটারি বডি তৈরি করা হয়েছিল এবং সেই নন স্ট্যাটুটারি বডিকে আজকে ১৯৭৩ সালের পরে ১৯৯৪ সালে এসে আপনারা হাইকোর্টের কাছ থেকে একটা ধাক্কা খেয়ে, তারপরে তাকে স্ট্যাটুটারি পাওয়ার দিয়ে একটা মাদ্রাসা বোর্ড গঠন করতে চাইছেন। আমি বলি বেটার লেট দ্যান নেভার আপনারা ২১ বছর ১৯৭৩ সালে যে নন স্ট্যাটুটারি বডি ছিল তাকে ভিত্তি করে মাদ্রাসা শিক্ষা ব্যবস্থা দেখাশোনা লুক আফটার করার চেষ্টা করছেন। কিন্তু পরবর্তীকালে আপনারা আপনাদের স্টেট মেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজনসে বলেছেন The High Court at Calcutta in a case also ruled that the existing Board was unconstitutional and directed the state to go in for legislation for setting

up of a statutory body. অর্থাৎ ১৯৭৩ সাল থেকে ১৯৯৪ সাল পর্যন্ত ২১ বছরে একটা আনকন্সটিটিউশনাল বোর্ড এর উপর নির্ভর করে আপনাদেরকে থাকতে হয়েছিল। কংগ্রেসের আমলে যে বোর্ড, আপনাদের দৃষ্টিভঙ্গি এবং বিচার এর মাঝখানে এই বোর্ডটিকে নিয়ে বিকল্প কোনও ভাবনা চিন্তা হয়নি। যতক্ষণ না হাইকোর্ট থেকে নির্দেশ করছে। এই ব্যাপারে আমি আপনাদেরকে বলি এই মাদ্রাসা শিক্ষা এটাকে আমাদের একটা অবজেকটিভ আউটলুক দিয়ে বিচার করতে হবে। আমাদের হাই মাদ্রাসা এবং সিনিয়ার মাদ্রাসা এই দুটো মাদ্রাসার মধ্যে আজকাল মোটামুটি মুসলিম সম্প্রদায়ের মানুষ যারা, যারা এই স্কুলে পড়াশোনা করেন, হাই মাদ্রাসা পর্যন্ত একটা দূর পর্যন্ত এগোন তারপর সিনিয়ার মাদ্রাসাতে যাবার প্রবণতা তাদের কমে যাচ্ছে। তার কারণ তারা অনেক রিয়ালিস্টিক এবং বাস্তব দৃষ্টিভঙ্গি দিয়ে জেনারেল এডুকেশনে নিজেকে ইনভলভ করতে চাইছেন। এখানে সিনিয়ার মাদ্রাসাতে গেলে তাদের যে কথা মাননীয় নাসিরুদ্দিন সাহেব বললেন বিভিন্নভাবে আরও হায়ার স্টাডিসের জন্য কোনও হায়ার স্টাডি করতে গেলে সেটা সেই মাদ্রাসার শিক্ষার মধ্যে দিয়ে যেতে হবে। জেনারেল এডুকেশনের দিকে আসার দিকটা খুব সঙ্কুচিত হয়ে আসে, সেজন্য আমি প্রথমে যা দেখছি তা হল হাই মাদ্রাসার ছাত্ররা পড়ছে আরবি, ফার্সি নিয়ে, আরও উন্নতি কি করে করা যায় সে সম্বন্ধে কিছুটা অভিজ্ঞতায় অর্জন করছে, তারপর তারা নিজেরাই প্রতিযোগিতামূলক যে কোনও পরীক্ষার জন্য যে জেনারেল এডুকেশন সেই জেনারেল এডুকেশনের দিকে ট্রেন্ড করছে। এর ফলে হাই মাদ্রাসা থেকে সিনিয়ার মাদ্রাসায় যাবার ছাত্র সংখ্যা ক্রমাগত কমছে। এই কমার ব্যাপারটাকে খারাপ দৃষ্টিভঙ্গি দিয়ে দেখছি না, আমি মনেকরি পজিটিভ চিন্তা ধরে প্রোগ্রেসিভ আউটলুক নিয়ে একটা সময় পর্যন্ত মাদ্রাসা এডুকেশন রিলিজিয়াস এডুকেশন এটা একটা ধর্মীয় শিক্ষা ব্যবস্থা একটা বিশেষ সম্প্রদায়ের মানুষ এই শিক্ষা ব্যবস্থায় আজকে যুক্ত থাকবে। তাদের শিক্ষা জীবনে প্রথম থেকে শেষ পর্যন্ত মাদ্রাসা শিক্ষাতে প্রভাবিত হবে। একটা মুসলিম ছাত্র মাদ্রাসায় পড়লে তার ডাক্তার, ইঞ্জিনিয়ার হবার ইচ্ছা থাকলে কেবলমাত্র হাই মাদ্রাসার শিক্ষার মধ্যে দিয়ে গিয়ে হাই মাদ্রাসা, সিনিয়ার মাদ্রাসা ভবিষ্যত গঠন করতে চায় সে তা পারে না। হাই মাদ্রাসা থেকে জেনারেল এডুকেশন আসতে হবে, পাশ করে জয়েন্ট এনট্রান্সে বসতে হবে, তারপর সেই পারবে। আমি মাননীয় মন্ত্রীকে ভেবে দেখতে অনুরোধ করব হাই মাদ্রাসা ক্লাশ টেন পর্যন্ত না রেখে ক্লাশ টুয়েলভ পর্যন্ত রাখা যায় কিনা? টুয়েলভ পর্যন্ত হাই মাদ্রাসার যে স্ট্যাটাস সেই স্ট্যাটাস টাকে জেনারেল এডুকেশন বোর্ড, সেকেন্ডারি এডুকেশনে একবারে করে দেওয়া যায় কিনা? তাহলে সেই স্ট্যাটাসকে অবজেকটিভ আউটলুক দিয়ে বিচার হবে, মাদ্রাসা শিক্ষা ব্যবস্থাকে একটা স্বীকৃতি এরমধ্যে দিয়ে পাওয়া যেতে পারে। আমরা জানি, আপনাদের নিয়ন্ত্রণে বর্তমানে ৪২১টির মত মাদ্রাসা স্কুল রয়েছে এবং তাতে সারা পশ্চিমবঙ্গে ছাত্র সংখ্যা ১ লক্ষ ২০ হাজারের মতো। কাজেই যে শিক্ষা-ব্যবস্থার সঙ্গে এত সংখ্যক ছাত্র যুক্ত হয়ে রয়েছে তাদের ভবিষ্যত দেখবার দায়িত্ব অবশ্যই সরকারকে গ্রহণ করতে হবে। আমার বিধানসভা কেন্দ্রে ক্যালকাটা মাদ্রাসা রয়েছে। মাদ্রাসা বোর্ড অফিসও আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে অবস্থিত। ঐ ক্যালকাটা মাদ্রাসা সরকারি মাদ্রাসা শিক্ষা প্রতিষ্ঠানগুলির মধ্যে সবচেয়ে পুরাতন, ২০০ বছর অতিক্রম করেছে। আজকে ঐ ক্যালকাটা মাদ্রাসার যাতে আরও উন্নতি হয় সেদিকটা গুরত্ব দিয়ে সরকারকে দেখতে হবে। আমি আপনাকে দু'একটি সাজেশন দেবো এই বিলের সম্পর্কে। ক্লজ-৪এ বলেছেন, বোর্ড

যা তৈরি করবেন তাতে ওয়ান মেম্বার অফ দি ওয়েস্ট বেঙ্গল লেজিসলেটিভ অ্যাসেম্বলি নোমিনেটেড বাই দি স্টেট গভর্নমেন্ট থাকবেন। আমি বলি, এতে একজন অ্যাসেম্বলি সদস্য নেবেন না, দুজন করুন। বিরোধী পক্ষ থেকেও একজন প্রতিনিধি বোর্ডে রাখুন। এটা না করলে দলীয় নিয়ন্ত্রণের সুযোগ থেকে যাবে। কাজেই একজন বিধায়কের পরিবর্তে বোর্ডে দুজন বিধায়ককে রাখতে পারেন কিনা দেখুন। ক্লজ ৭(১) দেখুন। এতে বোর্ড সদস্যের স্থায়িত্বের মেয়াদ দেখিয়েছেন চার বছর, অথচ সভাপতির মেয়াদ পাঁচ বছর করেছেন। এই ডিসক্রিমিনেশন কেন? এক জায়গায় বলেছেন, Subject to the provisions of this Act, every elected, nominated or appointed member of the Board shall hold office for a term of four years from the date of publication of his or her name under section 6 and may, on expiration of such term, be re-elected, re-nominated or re-appointed. অথচ বোর্ড সদস্যদের মেয়াদ চার বছর হবে। বলেছেন, The President shall be appointed by the State Government The term of office of the President shall be for five years. এই পার্থক্য কেন করছেন? তাহলে এক বছর কি সদস্যদের বাদ দিয়ে এককভাবে সভাপতি বোর্ড পরিচালনা করবেন? কাজেই এদিকটা ভেবে দেখবার জন্য অনুরোধ করব।

এরপর আমি মাদ্রাসা শিক্ষকদের পে স্কেল সম্পর্কে বলবো। আজকে মাদ্রাসা টিচারদের পে স্কেল অন্যান্য টিচারদের সঙ্গে এক করে দেওয়া যায় কিনা সেটা ভেবে দেখতে হবে এবং পে যা পান সেটা যাতে তারা নিয়মিতভাবে পান দেখতে হবে। আজকে এসব দাবিদাওয়া নিয়ে মাদ্রাসা শিক্ষকগণ এসপ্লানেড ইস্টে এক সমাবেশে মিলিত হয়েছেন। কাজেই বোর্ড অব সেকেন্ডারি এডুকেশনের সঙ্গে যুক্ত শিক্ষকদের পে স্কেলের সঙ্গে মাদ্রাসা শিক্ষকদের পে স্কেল অ্যাট পার এবং বেতন নিয়মিত করা যায় কিনা সে ব্যাপারে চেষ্টা করুন।

এরপর আমি আর একটি কথা বলব যে, আগে দেখতাম, অনেক মুসলিম প্রতিষ্ঠানের পক্ষ থেকে মাদ্রাসা স্কুল তৈরি ব্যাপারে শুধু টাকা-পয়সাই দিতেন না, তারা বিল্ডিং পর্যন্ত তৈরি করে দিতেন। আমি ঐসব প্রতিষ্ঠান থেকে একজন প্রতিনিধি এই বোর্ডে রাখবার জন্য অনুরোধ করব। যাদের এই বিষয়ে ইন্টারেস্ট আছে, যারা মাদ্রাসা শিক্ষাকে নিজের এলাকায় প্রতিষ্ঠা করার জন্য কোনও না কোনও সময়ে কন্ট্রিবিউট করেছেন, মাদ্রাসা এডুকেশনের উপরে ইন্টারেস্ট আছে, সেইরকম মানুষকে এই বোর্ডের সংযুক্তি করুন। আমি জানি অনেকে মাদ্রাসাকে সিনিয়র থেকে হাই মাদ্রাসায় নিয়ে যেতে বলবেন। কিন্তু আমি বলব যে হাই মাদ্রাসাকে আমাদের ক্লাশ টুয়েলভ পর্যন্ত করুন। সব মিলিয়ে একটা গঠনের চেষ্টা করেছেন আমি মনেকরি যে এরমধ্যে কোনও রাজনৈতিক উদ্দেশ্য না রেখে যদি এই শিক্ষাকে সত্যিকারের আরও পজিটিভ দৃষ্টিভঙ্গিতে তৈরি করতে চাই তাহলে এর মাধ্যমেই করা সম্ভব। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাদ্রাসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বিল এখানে উত্থাপন করেছেন, তাকে আন্তরিকভাবে সমর্থন করছি এবং

সেইসঙ্গে সরকার ও শিক্ষা বিভাগকে আমার আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আজকে মাদ্রাসা শিক্ষা জগতে একটা সুবর্ণখচিত দিন। আজকে এখানে আলোচনা করতে গিয়ে নাসিরুদ্দিন খান সাহেব বললেন যে মহিলাদের সিট মাত্র একটি রাখা হয়েছে। আমার দাদা নাসিরুদ্দিন সাহেব যে কথা বলছেন, কিন্তু আমি যতদুর জানি যে ভাবিজির তো মুখই দেখা যায়না, বোরখাতে ঢাকা থাকে। কাজেই তাদের আনা খুবই দুরূহ ব্যাপার। সে ক্ষেত্রে মুসলমান জগতের একজনকে রাখা হয়েছে, এটা মন্ত্রী মহাশয়ের সাহস আছে বলে করেছেন। একবার সিনিয়র মাদ্রাসা থেকে হাই মাদ্রাসা করার যখন কথা হয়েছিল তখন মুসলমান সমাজে হৈচৈ পড়ে যায় যে মুসলমানদের শিক্ষা ব্যবস্থা নষ্ট করে দেওয়া হচ্ছে। আমি মুসলমান এলাকা থেকে নির্বাচিত, আমি এসব জানি। আমি ওখানে মাদ্রাসা বোর্ডের প্রেসিডেন্ট ছিলাম। আগে ওখানে দুটো ছিল, এখন তিনটি হয়েছে। মাদ্রাসা সম্পর্কে কংগ্রেস কিছু করেনি। ১৯৪৮ সাল থেকে এখানে মাদ্রাসা ছিল। আপনারা ১৯৭৩ সাল পর্যন্ত ছিলেন, আপনারা কেন করেন নি? ১৯৪৮ সালে দেশ বিভাগ হয়। সেই সময়ে হুগলিতে মাদ্রাসা বোর্ডের অফিস হয়েছিল। ১৯৪৯ সালে কলকাতায় মাদ্রাসা এসেছে। তখন প্রিন্সিপাল অব ক্যালকাটা মাদ্রাসা ছিলেন রেজিস্ট্রার এবং ডি.পি.আই হয়েছিলেন প্রেসিডেন্ট। ১৯৬৪ সালে ওয়েস্ট বেঙ্গল মাদ্রাসা বোর্ড হয়। ১৯৭৩ সালে আবার সেক্রেটারি পোস্ট ক্রিয়েট করা হয়। আজকে এতবড় একটা বিল পেশ করা হয়েছে তারজন্য আপনাদের ধন্যবাদ দেওয়া উচিত ছিল। মাদ্রাসার জন্য বামফ্রন্ট সরকার কিছু করেনি, একথা আপনারা বলেছেন। আমি একটা হিসাব দিলে আপনারা বুঝতে পারবেন যে বামফ্রন্ট সরকার কি করেছে। ১৯৭৭ সালে হায়ার মাদ্রাসার সংখ্যা ছিল ৯২। ১৯৯৪ সালে সেটা দাঁড়িয়েছে ১৯৫টিতে। এখানে ১০৩টি বেড়েছে। জুনিয়র হাই মাদ্রাসা ছিল ৭১টি, সেটা এখন হয়েছে ১২১টি। জুনিয়র মাদ্রাসা হয়েছে ১১টি। সিনিয়র মাদ্রাসা হয়েছে ৯৩টি। ১৯৭৭ সালে নাম্বার অব মাদ্রাসা আপগ্রেডেড হয়েছে ১০৩টি। জুনিয়র হাই মাদ্রাসা হয়েছে ৫০টি। মাদ্রাসা শিক্ষার জন্য পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার যা করেছেন তা আপনাদের আমলে হয়নি। মন্ত্রী মহাশয় যে সব ব্যবস্থা করেছেন তাতে সব ব্যবস্থাই আছে। উনি অনেক চিন্তা-ভাবনা করে এগুলি করেছেন। সেজন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। এখানে একজন বললেন যে উচ্চ মাদ্রাসা এবং জুনিয়র হাই মাদ্রাসা এই দুটোকে কি করে একটা বোর্ড দেখবে? কলকাতা ইউনিভার্সিটি এক সময়ে সমস্ত পরীক্ষা নিত। কাজেই এরা এটা দেখতে পারবে না, এটা ঠিক কথা নয়। এখানে যে ব্যবস্থাগুলির কথা বলা হয়েছে সেগুলি হচ্ছে উচ্চ মাদ্রাসা এবং সিনিয়র মাদ্রাসা শিক্ষার দুটি ব্যবস্থাই তারা নিয়ন্ত্রণ করবে। রাজ্য সরকার মাদ্রাসা শিক্ষা সম্পর্কে কোনও বিষয়ে পাঠালে বোর্ড সেই ব্যাপারে সরকারকে পরামর্শ দেবে। কোনও মাদ্রাসার স্বীকৃতি বা স্বীকৃতি বাতিলের ক্ষমতা বোর্ডের থাকবে। নিজেদের সিলেবাস করতে পারবে। কমিটির সুপারিশ অনুযায়ী বোর্ড মাদ্রাসা শিক্ষার পাঠ্যসূচি ঠিক করবে। পাঠ্য বই নির্দিষ্ট করে দেবে। পরীক্ষা পরিচালনা করতে পারবে। মাদ্রাসাগুলির জন্য বোর্ড বই ছাপাতে পারবে। মাদ্রাসা বোর্ড মাদ্রাসা শিক্ষার পাঠ্যসূচির জন্য অনুমোদিত বইয়ের তালিকা প্রকাশ করতে পারবে এবং কোনও অনুমোদন বাতিল করতে পারবে এইগুলি সবই ঠিক আছে। ৩১শে অক্টোবর বাজেট পেশ করতে পারবেন, সব ঠিক আছে, কিন্তু এগুলো দেখবে কে? ইন্সপেকশন কে করবে? আমাদের যে ইউনিয়ন হয়েছে, পরিদর্শক সমিতি তারা বলছে, আমি যুক্ত ছিলাম সুতরাং আমি দেখতাম, ওরা কিন্তু আসলে দেখতেন না। সেজন্য মাদ্রাসা

[28th June, 1994]

শিক্ষা ব্যবস্থাগুলো কমে গিয়েছে। এখন শিক্ষা দপ্তর, এডুকেশন ডিপার্টমেন্ট তারা বলছেন, আমরা দেখব কেন? এরজন্য একটা আইন থাকা উচিত। অ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডারে এটা করতে হবে। দ্বিতীয়ত সেকেন্ডারী বোর্ডের কথা আমি বলছি, অনেক জায়গায় রেকগনিশন পাচ্ছে না। আমাদের ওখানে ২১ বছর ধরে একটা মাদ্রাসা চলছে যেটা কোনও রেকগনিশন পাচ্ছে না। আপনি চিন্তাতীত কাজ করেছেন। মুসলমান সমাজ জায়গা দেয়, প্রত্যেকটি মাদ্রাসার জন্য তারা কিছু অর্থ ব্যয় করার জন্য প্রস্তুত আছে। কিষাণলাল বলে একটা মাদ্রাসা হয়েছে, যেটা ২২।২৪ বছর আগে গঠিত হয়েছিল, সেটা রেকগনিশন পাচ্ছে না। গ্রান্ট-ইন-এড যাতে তাদের দিতে পারেন, সেই ব্যবস্থা করে দিন। আপনি অনেক সুযোগ পেলেন, নতুন আইন তৈরি করলেন। কিন্তু অ্যাপয়েন্টমেন্টের ব্যবস্থা কিছু করলেন না। অ্যাপয়েন্টমেন্ট কে দেবে? এই বোর্ড দেবে, না ঐ কমিটি দেবে সেটা আপনি করলেন না। চাকুরির ক্ষেত্রে এখন নীলাম উঠে গেছে। একজন শিক্ষককে মাদ্রাসায় চাকুরি করতে গেলে পঞ্চাশ যাট হাজার টাকা নগদ দিতে হয় ডোনেশন হিসাবে দেখিয়ে। কিন্তু সেই টাকা যায় সেক্রেটারির পকেটে, স্কুলের ফান্ডের জন্য সেটা যাচ্ছে না। আপনি বেতন দিচ্ছেন, কিন্তু সবকিছু খতিয়ে দেখার জন্য কোনও এক্সপার্ট নিয়োগ করছেন না। মাদ্রাসা সার্ভিস কমিশন আপনি করতে পারতেন। অ্যাপয়েন্টমেন্টের ক্ষমতা আপনারা নিজেদের হাতে রাখুন কিংবা বোর্ডের হাতে রাখুন। তা নাহলে দুর্নীতিতে এটা ছেয়ে গিয়েছে, আরও দুর্নীতিতে ছেয়ে যাবে। ছাত্র সংখ্যা তেমন নেই, স্কুলগুলো তেমন ছাত্র পাচ্ছে না, অথচ মাস্টার পাওয়া যাচ্ছে দেখা যাচ্ছে। মাদ্রাসা স্কুলে অ্যাপয়েন্টমেন্টের জন্য হাইকোর্ট থেকে অর্ডার নিয়ে যাচ্ছে এবং মাস্টারদের অ্যাপয়েন্টমেন্ট হয়ে যাচ্ছে এই জিনিসটা আপনাকে দেখতে বলছি। ছাত্র সংখ্যা এতই কম যে কোনও সময়ে ইন্সপেকশনে গেলে অন্য স্কুল থেকে ছাত্রদের ধার করে নিয়ে আসছে দেখা যাচ্ছে। আমি দশ বছরে দুটি মাদ্রাসার প্রেসিডেন্ট ছিলাম, আমি সবকিছু জানি, তাই আপনাকে এই সাহসিকতার জন্য ধন্যবাদ জানাই। মাদ্রাসা শিক্ষা ব্যবস্থার জন্য যে বিল আপনি আজকে এনেছেন তারজন্য আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে মাননীয় মন্ত্রী আনিসুর রহমান সাহেব 'ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব মাদ্রাসা এডুকেশন বিল, ১৯৯৪' যেটা নিয়ে এসেছেন আমি এর বিরোধিতা করছি না। তবে বিলটি উনি স্বেচ্ছায় আনেন নি। স্বেচ্ছায় আনলে ওকে আমি অভিনন্দন জানাতাম, ধন্যবাদ জানাতাম। বিলটি আনতে উনি বাধ্য হয়েছেন। সেটা উনি স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যান্ড রিজনসে বলেছেন। ওখানে উনি তৃতীয় অনুচ্ছেদে বলেছেন The High Court at Calcutta in a case also ruled that the existing Board was unconstitutional and directed the State to go in for legis-lation for setting up of a statutory body. '৭৩ সালে যেটা নন স্ট্যাটুটরি বডি ছিল, সেইভাবেই ফর্মড হয়েছিল কতকগুলো রেজোলিউশন করে। সেটাতে উনি বলেছেন, পরবর্তীকালে দেখা গেছে আন-কনস্টিটিউশনাল। জাস্টিস ইউসুফ এই রায় দেওয়ার পর সরকার থেকে এটা নিয়ে আসতে বাধ্য হলেন। ১৭ বছর ধরে রাজ্য সরকার আন-কনস্টিটিউশনাল একটা বডি, একটা নন-স্ট্যাটুটরি বডি'র উপরে নির্ভর করে মাদ্রাসার ছাত্রছাত্রীদের, শিক্ষকদের চলতে বাধ্য

করেছেন। আমরা ঠিকই এই আইনটা ১৯৭৩ সালে তৈরি করেছি কিন্তু কার্যকর করতে আমরা পারিনি। আপনারা এসে সেটাকে কার্যকর করেছেন, সুতরাং এই আইনের ভুল ত্রুটি আপনাদের ধরা পড়া উচিত ছিল। যখন এই আইনটা ইমপ্লিমেন্ট হয় এবং এনফোর্স করা হয় তখন তো আর কংগ্রেস সরকার ছিল না যে এর ভুল ত্রুটি তারা ধরবে। সুতরাং আপনাদেরই ধরা উচিত ছিল। এই ব্যাপারে আমরা বারে বারে মেনশনেও বলেছি যে মাদ্রাসা ছাত্র ছাত্রিদের কি স্ট্যাটাস পাচ্ছেন সেটা দেখুন। তারা মাধ্যমিক বা হায়ার সেকেন্ডারি পাশ করার পর তারা কোনও স্বীকৃতি পাচ্ছেনা। ডিফেন্স তো বলেই দিয়েছে ওয়েস্ট বেঙ্গল মাদ্রাসা এডুকেশন বোর্ডের ছাত্র-ছাত্রিদের ইকুইভ্যালেন্ট টু হায়ার সেকেন্ডারী অর মাধ্যমিক বলে মনে করে না। বিহার সরকার এবং ইউ.পি. সরকারের পেছনে পড়ে আছে আমাদের রাজ্য সরকার। আপনারা আইন আনতে গিয়ে এমন একটা গণতন্ত্রের প্রলেপ লাগিয়ে স্বৈরাচারি দৃষ্টিভঙ্গি এনে হাজির করেছেন। মাননীয় মন্ত্রী যে বই পেশ করেছেন তাতে ক্লজ (৪) বলেছেন দি বোর্ড স্যাল কনসিস্ট অফ দি ফলোয়িং মেম্বারস। এখানে এই ২৬ জন মেম্বারের মধ্যে ৬ জন হল এক্স অফিসিও, ৬ জন নমিনেটেড এই নিয়ে হল ১২ জন। তারমধ্যে থেকে একজনকে প্রেসিডেন্ট হিসাবে নমিনেট করা হয়। আর বাকি ১৩ জন নির্বাচনের মাধ্যমে আসবেন। এই যে ১৩ জন মেম্বার নির্বাচিত হয়ে আসছেন, সেখানে কিন্তু বোর্ডের কতৃত্বে থাকবে, প্রেসিডেন্ট। সুতরাং ১৩ জন নির্বাচিত হয়ে এসে দেখবে যে তাদের স্ট্যাটুটারি বোর্ডে কোনও কতৃত্ব নেই। সেখানে কতৃত্ব ফলাচ্ছেন মন্ত্রীর বশংবদ লোক, তারাই প্রেসিডেন্ট পদে কতৃত্ব করছেন। আমরা অতীতেও দেখেছি যে মধ্যশিক্ষা পর্যদ এবং উচ্চশিক্ষা পর্যদের ক্ষেত্রে তারা নিজের দলের লোককেই প্রেসিডেন্ট করে পাঠিয়ে দিয়েছেন। সত্যপ্রিয় রায়, অনিলা দেবি থেকে আরম্ভ করে ভবেশ মৈত্র সবই বোর্ডে মন্ত্রীর বশংবদ লোক প্রেসিডেন্ট ছিলেন। সুতরাং সেখানে কোনও শিক্ষা বিদ লোক যদি এদের দলের লোক না হন তাহলে তিনি শিক্ষাবিদই নয় বলে মনে করে। এইভাবে মাদ্রাসা শিক্ষা বোর্ডকে একটা মিথ্যায় পর্যবসিত করেছেন। আপনারা তো গণতান্ত্রিক পদ্ধতিকে বিশ্বাস করেন তাহলে সভাপতি পদটাও নির্বাচনের মাধ্যমে আনার ব্যবস্থা করুন। তা না হলে পশ্চিমবঙ্গে রাশিয়া, রুমানিয়ার মতো অবস্থার সৃষ্টি হবে। তারপরে এই যে ইলেকটেড হচ্ছে এতে ১৩ জন মেম্বার ৪ বছরের জন্য নির্বাচিত হচ্ছেন আর প্রেসিডেন্ট ৫ বছরের জন্য নির্বাচিত হচ্ছেন। তাহলে এই যে প্রেসিডেন্ট ১ বছর বেশি থাকবেন তখন তাকে প্রেসিডেন্ট না বলে তো অ্যাডমিনিস্ট্রেটর বলা উচিত। সুতরাং এই যে ডিফারেন্স থাকছে মেম্বারদের ক্ষেত্রে ৪ বছর আর প্রেসিডেন্টের ক্ষেত্রে ৫ বছর এটা বন্ধ করতে হবে। এটা কেন করলেন আপনি দয়া করে বলবেন। আর একটা জিনিস যেটা বলেছেন, এম.এল.এ-দের মধ্যে থেকে দু-জন নিন, ভাল হয়। এটা তো নেন না। ক্যালকাটা ইউনিভার্সিটিতে আমাদের বোধ হয় নিয়েছিলেন। বোর্ডে এম.এল.এ-দের নেন না। এটা আপনাদের ক্যারেক্টার, এটা আপনাদের অভ্যাস। আপনাদের দয়া-দাক্ষিন্ন আমরা চাই না। আমাদের স্পিকারের এই হাউসে আলাদা মর্যাদা। তাই এম.এল.এ-দের কাসটোডিয়ান হচ্ছে স্পিকার। এম.এল.এ-দের মধ্যে থেকে কে যাবেন সেটা স্পিকারকে জিজ্ঞাসা করবেন। সেখানে গভর্নমেন্ট কোনও কর্তৃত্ব করবে না। স্পিকার রুলিং পার্টির হোন আর অপোজিশন পার্টির হোন হাউসের মর্যাদা রাখতে হলে এম.এল.এ নির্বাচন স্পিকারের উপর ছেড়ে দেওয়া উচিত। আপনারা স্পিকারের অনুমতি, স্পিকারের রেকমেন্ডেশন, স্পিকারের ডাইরেকশন নিতে

পারেন। সেখানে আপনারা স্টেট গভর্নমেন্টের কনট্রোলে করতে চাইছেন। মাননীয় মন্ত্রী এই ক্ষেত্রে স্পিকারকে বিশ্বাস করতে পারছেন না। ভাল কথা, এম.এল.এ-দের থেকে দু-জন করুন এবং এটা অনুমোদিত হবে। কিন্তু এটা আপনারা স্পিকারের উপর ছেড়ে দিন, মাননীয় স্পিকার এটা ঠিক করবেন। মাদ্রাসার ব্যাপারে কয়েকটি প্রবলেমের কথা বলি। স্যার, আপনি জানেন আমাদের মাদ্রাসা শিক্ষা ব্যবস্থাটা অন্যান্য শিক্ষা ব্যবস্থার থেকে একটু তফাত আছে। কিভাবে মাদ্রাসা গড়ে উঠলো সেই ইতিহাসে আমি যেতে চাইছি না। মাদ্রাসা শিক্ষা ব্যবস্থার মধ্যে একটু রিলিজিয়াস ব্যাপার আছে। একটা ইসলামিক থিয়োলজি আছে। সেটাকে আপনি ইগনোর করতে পারেন না। মাদ্রাসা সৃষ্টির মূল উদ্দেশ্য সেটা। আপনি মাদ্রাসা শিক্ষা ব্যবস্থাটাকে যদি রেকগনাইজ করতে না পারেন তাহলে কিছু হবে না। আপনাকে একটা স্ট্যাটাস দিতে হবে। মাদ্রাসা শিক্ষা ব্যবস্থায় আমিন, ফাজিল, এম.এম এই তিনটি স্ট্রাকচার আছে। সেখানে আপনাকে আমিনকে ইকুইভ্যালেন্ট টু মাধ্যমিক কোর্স স্ট্যাটাস দিতে হবে। ফাজিলকে ইকুইভ্যালেন্ট টু গ্রাজুয়েট কোর্স স্ট্যাটাস দিতে হবে। এম.এম.-কে আপনার ইকুইভ্যালেন্ট টু পোস্ট গ্রাজুয়েট কোর্সের স্ট্যাটাস দিতে হবে। কিন্তু সেটা হচ্ছে না। যারা অনুমোদিত মাদ্রসায় আমিন বা ফাজিল পাস করলেন, ফাজিল বা এম.এম. পাশ করলেন তাদের কোনও সার্টিফিকেট নেই তারা কোনও ইকুইভ্যালেন্ট স্ট্যাটাস পাচ্ছে না। অর্থাৎ সেখানে আপনার দায়িত্ব হচ্ছে আপনাকে তাদের ইকুইভ্যালেন্ট স্ট্যাটাস দিতে হবে। আপনার খরচ বাড়ছে। মাদ্রাসা বোর্ড তৈরি হবার পর, আপনার ফিনান্সিয়াল মেমোরান্ডামে দেখলাম আগে যেখানে ১৭ লক্ষ টাকা খরচ হত এখন সেটা ২০ লক্ষ টাকা করা হয়েছে এবং আবার ২ লক্ষ টাকা আলাদা কনটিনজেন্সি আছে তাহলে মোট ৫ লক্ষ টাকা খরচ বাড়ছে। মাদ্রাসার ডেভেলপমেন্টের জন্য আপনি কি করছেন? টোটাল মাদ্রাসা এডুকেশন সিস্টেমের যাতে ডেভেলপ করা যায় তার জন্য একটা টারগেট রাখতে হবে। আপনি জানেন ফিনান্সিয়াল এক্সপেন্স বাড়ছে, ৫ লক্ষ টাকা বাড়িয়ে দিলেন। মাদ্রাসা শিক্ষা ব্যবস্থায় যে গলদ আছে, যে প্রবলেম আছে সেইগুলি দূর করার ব্যবস্থা নিতে হবে। আজকে ফাজিল যারা পাস করছে, যেখানে গ্র্যাজুয়েট পাশ নেওয়া হচ্ছে, যেখানে সরকারি কর্মচারী নেওয়ার জন্য গ্র্যাজুয়েট পাস চাওয়া হচ্ছে সেখানে তারা দরখাস্ত করতে পারছে না। সেইরকম যারা এম.এম. পাস করেছে, যেখানে মাস্টার ডিগ্রি চাওয়া হচ্ছে সেখানে তারা দরখাস্ত করতে পারছে না। তাহলে তাদের যে সার্টিফিকেট গুলি দেওয়া হচ্ছে, সার্টিফিকেট দেওয়ার পরে যে ডিগ্রি তাদের দেওয়া হচ্ছে ইকুইভ্যালেন্ট টু আদার্স, ইউনিভার্সিটির সঙ্গে সমতুল্য হলেও মর্যাদা পাচ্ছে না। এটা দেখার দায়িত্ব আপনাকে নিতে হবে। এই টোটাল ব্যাপারটা ক্যাবিনেট ডিসিসনের ব্যাপার। ক্যাবিনেটের একজন মেম্বার হিসাবে আপনার রেসপনসিবিলিটি আছে যাতে এটাকে পাশ করিয়ে আনা যায়, এই ব্যাপারে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করা দরকার। তা না হলে ভোট-টোট করে কিছু হবে না।

[3-10 — 3-20 p.m.]

আর একটা জিনিস আপনি যেটা বলছেন, এই যে মাদ্রাসাতে আমরা দেখতে পাচ্ছি, একজন মেম্বার বলছিলেন তাকে আমি অ্যাপ্রিসিয়েট করছি, মহিলাদের ইনক্লুড করার ব্যাপারে জাহাঙ্গীর সাহেব বলছিলেন, আমি সেটাকে অ্যাপ্রিসিয়েট করি। মাদ্রাসাতে এখন বাড়িতে মেয়েরা পড়তে আসে, কিন্তু মাদ্রাসাতে মহিলা শিক্ষিকার সংখ্যা কম। মুসলিম মেয়েরা এখন

চাকরি করছেন, আমাদের বিধানসভাতেও আছে, কিন্তু মাদ্রাসাতে টিচার অ্যাপয়েন্টমেন্ট করার ক্ষেত্রে মহিলাদের যদি গুরুত্ব দেন তাহলে মুসলিম মেয়েরা মাদ্রাসাতে বেশি উৎসাহিত হবেন। সেইজন্য মাদ্রসার যে সমস্ত স্কুল আছে সেখানে কিছু মুসলিম টিচার বা মিসট্রেস অ্যাপয়েন্টমেন্ট দেওয়ার ক্ষেত্রে অগ্রাধিকার দিতে হবে। যারফলে মুসলিম মেয়েরা সেখানে এগিয়ে আসতে পারে। মুসলিম মেয়েরা যদি এগিয়ে না আসে এবং কনজারভেটিভ আউটলুক থেকে অনেকে যেতে চাইছে না মাদ্রাসাতে একটা রিলিজিয়াস সেন্টিমেন্ট, সেখানে তারা যাতে এগিয়ে আসে, সেই ব্যাপারে তাদের উৎসাহ দেওয়া দরকার। আমি এই ব্যাপারে এই বিলটাকে দলের পক্ষ থেকে বিরোধিতা করছি না, বিলটাকে আপনি অনেক দেরিতে এনেছেন, এখানে আমরা স্ট্যাটুটরি বডি যেটা কন্ট্রোল করে সেটার বিরোধিতা করছি, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল হক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাদ্রাসা বোর্ডের বিল সম্পর্কে বিরোধী পক্ষ থেকে যে সমালোচনা হচ্ছিল সেই সমালোচনা সমালোচনা নয়। কন্সট্রাকটিভ সমালোচনা কিছু নয়। এখানে মাননীয় সদস্য নাসিরুদ্দিন সাহেব বলছিলেন যে মাদ্রাসার সম্পর্কে মন্ত্রী মহাশয় কিছু বোঝেন না, জানেন না, তাহলে কি নাসিরুদ্দিন সাহেব সব জানেন? মন্ত্রী হওয়ার আগে আমাদের মাননীয় মন্ত্রী আনিসুর রহমান উনি হাই মাদ্রাসার একজন হেড মাস্টার ছিলেন, তিনি মাদ্রাসার সম্বন্ধে বুঝবেন না তাহলে কি নাসিরুদ্দিন সাহেব বুঝবেন। অথচ মাদ্রাসার সম্বন্ধে যার অভিজ্ঞতা নেই, তিনি তাকে জ্ঞান দেবেন, এই জ্ঞান দেওয়া তার চলে না। শহরের সমাজ ব্যবস্থায় একটা কথা আছে কিনা সেটা আমার জানা নেই, তবে গ্রামাঞ্চলে এটা চালু আছে, পরের বেলায় উচ্চ ভাষী আর নিজের বেলায় চুপটি হাসি। যাইহোক শুনুন, পশ্চিমবাংলার স্বাধীনতার জন্ম লগ্ন থেকে এখানে কংগ্রেস সরকার পরিচালনা করেছে, কংগ্রেস যখন সরকারে ছিল তখন কেন এই স্ট্যাটুটরি বডি হয়নি? তখন কোনও অটোনামাস বোর্ড হয়নি। এই সম্পর্কে কংগ্রেস নিজের বেলায় উচ্চভাষি, আর পরের বেলায় চুপটি ভাষি। মাদ্রাসা বোর্ডের ব্যাকগ্রাউন্ড হচ্ছে আমরা যখন ১৯৬৭ সালে এবং ১৯৬৯ সালে এম.এল.এ ছিলাম তখন রিভিউ কমিটি করা হয়েছিল। মাদ্রাসা বোর্ডকে স্ট্যাটুটারি বোর্ড করা যায় কিনা এইজন্য তখন রিভিউ কমিটি করা হয়েছিল। সেই রিভিউ কমিটিতে আমাকে ইনভাইট করা হয়েছিল এবং আমি সেখানে বক্তব্য রেখেছিলাম। সেখানে স্পষ্টতই প্রমাণ হয়েছিল একে স্ট্যাটুটরি বডি করা দরকার। ওয়েস্ট বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশনের চেয়ে মাদ্রাসা বোর্ড বেশি দায়িত্ব পালন করে। তাহলে মাদ্রাসা বোর্ড কেন অটোনমাস বডি হবেনা। এই বক্তব্যই সেদিন আমি তুলে ধরেছিলাম। হাইকোর্টের রায় নিয়ে আমাদের মন্ত্রী মহাশয় বা আমাদের বামফ্রন্ট সরকার জটিলতায় পড়েছেন তাই এই বিল আনা হয়েছে তা নয়। অনেক আগে থেকেই কিন্তু সরকারের এই ব্যাপারে চিন্তা-ভাবনা ছিল। যে বিলটা আজকে আনা হয়েছে সেই বিলটা আমি পড়ে দেখেছি, এর প্রতেকটা ছত্রই খুব যুক্তিসঙ্গত। কিন্তু একটা কথা বলি প্রেসিডেন্ট টেনিওর মেয়াদ সম্পর্কে মন্ত্রী মহাশয় জবাবি ভাষণে পরিষ্কার করে বলবেন। তারপর আমি কতগুলো সমস্যার কথা তুলে ধরতে চাই। স্কুল বা কলেজে নির্দিষ্ট প্রফেসাররা নির্দিষ্ট বিষয়ে পড়ান। আমি শিডিউল্ড কাস্ট বা শিডিউল্ড ট্রাইবসদের সম্পর্কে কোনও বিরূপ মন্তব্য করছি না। ফিফটিন পয়েন্ট রোস্টার অনুযায়ী ফাস্ট পোস্ট

যদি ভ্যাকেন্ট হয় তাহলে শিডিউল্ড কাস্টদের দিতে হবে। এখানেও শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবসদের দিতে হবে, অথচ তিনি আরবি জানেন না। যদি একজন প্রফেসার বা টিচার অ্যাবসেন্ট হন, তাহলে অ্যাবসেন্ট শিক্ষককের প্রভিসনাল রুটিন করতে হয়। এই ক্ষেত্রে যদি এস.সি.এস.টি যদি আরবি না জানে তাহলে তো ক্লাশটা ফাঁকা পড়ে থাকবে।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী মুস্তাফা বিন কাশিম** ঃ মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি The West Bengal Board of Madrasah Education Bill 1994 বিলকে সমর্থন করে আমার জন্য বরাদ্দ অল্প সময়ের মধ্যে কয়েকটি কথা বলছি। মাননীয় সদস্যরা অনেকেই জানেন যে আমাদের দেশে বা আমাদের এই রাজ্যে মাদ্রাসা শিক্ষার একটা দীর্ঘ ইতিহাস আছে। আরবরা এ দেশে আসার সাথে সাথে মাদ্রাসা শিক্ষা আমাদের দেশে প্রবেশ করে। ইংরাজদের সময়ও এই শিক্ষা ব্যবস্থা ছিল এবং তারা তাদের নিজেদের স্বার্থেই এর পৃষ্ঠপোষকতা করে গিয়েছিল। ১৭৮০ সালে ওয়ারেন হেস্টিং-এর সময় তার উদ্যোগে কলকাতা মাদ্রাসা প্রথম সরকারি মাদ্রাসা হিসাবে স্থাপিত হয়। স্বাধীনতার পরও এই শিক্ষা ব্যবস্থা চলে আসছে। কংগ্রেস দল যখন এখানে সরকার পরিচালনা করতেন তখনও এই মাদ্রাসা শিক্ষা ব্যবস্থা ছিল আবার ১৯৭৭ সালের পরে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর ধারাবাহিকভাবে এই শিক্ষা ব্যবস্থাটা চলার ফলে আমাদের সার্বিক শিক্ষা ব্যবস্থার একটা অবিচ্ছেদ্য অঙ্গ হিসাবে এই মাদ্রাসা শিক্ষা ব্যবস্থাটা চলে আসছে। এখানে কোন কোন মাননীয় সদস্য বলার চেষ্টা করলেন যে এই বিলটা আনার মূল উদ্দেশ্য হচ্ছে মাদ্রাসা শিক্ষা ব্যবস্থাটাকে বিধিবদ্ধ করার পর রাজ্যে একটি স্বশাসিত বোর্ড গঠন করা। তারা বললেন, এটা হবার আগে বামফ্রন্ট মাদ্রাসা শিক্ষা ব্যবস্থাটাকে অবহেলা করেছেন, উপেক্ষা করেছেন। স্যার, আমি এই শিক্ষা ব্যবস্থা পরিচালনার সঙ্গে একটা দিক দিয়ে যুক্ত আছি, আমি যতটা জানি তাতে বলতে পারি বামফ্রন্ট সরকারের শিক্ষা বিভাগ অনেক দিন ধরেই এই বোর্ডটাকে স্বশাসিত করার কথা ভাবছিলেন এবং একটি খসড়া বিলও সরকারের আলোচনার মধ্যে ছিল। কারণ স্বশাসিত না হলে কতকগুলি অসুবিধা থাকে। সেই কারণে এই উদ্যোগ ছিল। ইতিমধ্যে হাইকোর্টের একটা রায় হয়। সেই রায়ে বিচারপতি বলেন তার কি মনে হয়েছে। কিন্তু যেহেতু সরকার এটা আগে থেকেই ভাবছিলেন সেইজন্য আর অ্যাপিলের মধ্যে যান নি। এটা সিঙ্গল বেঞ্চের রায়, সরকারের অন্যরকম চিন্তাভাবনা থাকলে সরকার ডিভিসান বেঞ্চে, সুপ্রিম কোর্টে যেতে পারতেন কিন্তু তা তারা চান নি যেহেতু এই চিন্তাভাবনাটা সরকারের মধ্যে আগেই ছিল যে এটা অটোনোমাস করাই ভাল। তা ছাড়া শিক্ষা সম্পর্কিত যে মিত্র কমিশন সেই মিত্র কমিশনের সুপারিশেও স্পষ্ট ইঙ্গিত এবং সুপারিশ আছে যে এই বোর্ডকে বিধিবদ্ধ করার। কাজেই বাস্তব ছবি নয়। I want to put on record তারপর স্যার, যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে, মাদ্রাসা শিক্ষা ব্যবস্থা বলতে সাধারণভাবে অনেক লোক ভেবে বসেন যে এটা একটা ধর্মীয় শিক্ষার ব্যাপার। আমাদের রাজ্যে কিন্তু ব্যাপারটা এই জায়গায় নেই। আমাদের মাদ্রাসা শিক্ষা দুরকমের। একটা হচ্ছে হাই মাদ্রাসা—ক্লাস ফাইভ থেকে টেন পর্যন্ত এইসব প্রতিষ্ঠানে পড়ানো হয় যার সংখ্যা আমাদের রাজ্যের মোট ৪২০টি মাদ্রাসার মধ্যে ৩২৭টি। এই হাই মাদ্রাসাতে যেসব ছাত্রছাত্রী পড়ে বা যারা পরীক্ষার্থী তাদের বেশিরভাগ মুসলমান ঘরের সন্তান

হলেও অমুসলমান ঘরের জন্ম নেওয়া ছাত্রছাত্রীরাও কিন্তু সেখানে পড়ছে এবং সেখান থেকে উত্তীর্ণ হয়ে অন্য জায়গায় যোগ দিচ্ছে। আর একটা হচ্ছে সিনিয়ার মাদ্রাসা। আগে একটা সময় ছিল যখন এর উদ্দেশ্য ছিল ধর্মীয় শিক্ষা ব্যবস্থা চালু করা কিন্তু আজকে আর সেটা নেই। তবে সেখানে আমিল, ফাজিল, এম.এম. রয়েছে। হাই মাদ্রাসা থেকে যারা পাশ করে সেটা হচ্ছে মাধ্যমিক পরীক্ষার সমতূল্য এবং তার সমস্ত রকমের সুযোগ সুবিধা তারা পায়। সেখানে ইংরাজি, বাংলা, ইতিহাস, অঙ্ক, বিজ্ঞান, ভূগোল পড়ানো হয়। তাদের বেশিরভাগ সিলেবাস হচ্ছে সেকেন্ডারী বোর্ডের সিলেবাস। তবে তার সঙ্গে রয়েছে দুটি পেপার মাদ্রাসা বলে সেটা হচ্ছে আরবিক ল্যাঙ্গুয়েজ অ্যান্ড লিটারেচার-১০০ নম্বরের এবং ইসলামিক স্টাডিস ১০০ নম্বরের। বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় প্রতিষ্ঠিত হবার পর যে শিক্ষা ব্যবস্থা চলে আসছে তাতে এই সিনিয়ার মাদ্রাসার ব্যাপার যেটা আছে সেটা কিভাবে কতটা ভালোভাবে চালানো যায় তা খতিয়ে দেখার জন্য একটি কমিটি করেছিলেন ১৯৭৮ সালে এবং সেই কমিটির টার্মস অ্যান্ড রেফারেন্স সুদীপবাবুরা নিশ্চয়ই জানেন। কাজেই এটা নিয়ে রাজনীতি করার ব্যাপার কিছু নেই এবং কংগ্রেস আমলে যা ছিল তার থেকে এর অবস্থার উন্নতির জন্যই ঐ কমিটি করা হয়েছিল। যে সিনিয়ার মাদ্রাসা শিক্ষকদের, আপনাদের যখন সরকার ছিল, শিক্ষক হিসাবে তাদের কোনও মর্যাদা ছিল না, তারা কোনও বেতন পেতেন না, ৪০ টাকা ডি.এ. পেতেন। আর অনেককে টিকে থাকার জন্য মিলাদ মহ্‌বিল পড়তেন, কোনওরকমে তারা টিকে থাকতেন, অথচ তারা শিক্ষক। এই বামফ্রন্ট সরকার আসার পর ৭৮ সালে একটা কমিটি করা হয়, তার টার্মস অব রেফারেন্সে ছিল একটা বেতনের ফর্ম ঠিক করা এবং আর একটা বিষয় যেটা ছিল যে রাজ্য সরকার প্রয়োজনের সঙ্গে সঙ্গতি রেখে আধুনিক এই যে চ্যালেঞ্জিং ওয়ার্ল্ড, সেখানে এই সমস্ত শিক্ষার্থীরা যাতে টিকে থাকতে পারে, সেই দৃষ্টিকোণ থেকে মাদ্রাসা শিক্ষার মূল সুরটাকে নষ্ট না করে এই সিলেবাসের কতটা পরিবর্তন করা যায়, সেই বিষয়ে কমিটি সুপারিশ করেছে এবং এই সুপারিশের ভিত্তিতে এবং পরবর্তীকালে ৯১ সালে বিস্তারিত আলোচনা হয়, আমি তারমধ্যে যাচ্ছি না, ৯১ সালে আবার একটা কমিটি হয়, তারা রিভিউ করে—মান্নান সাহেব জানবেন, আলিম বলতে আগে যেটা ছিল সেটা নয়, এখন সেখানেও আলিম পরীক্ষায় যারা উত্তীর্ণ হয় তারা একেবারে সরকার থেকে ঘোষণা করেছে, সেকেন্ডারি বোর্ড গ্রহণ করেছে, এইচ.এস.সি. গ্রহণ করেছে, তারা মাধ্যমিকের সমতুল সুযোগ সুবিধা পাচ্ছে। আজকে সেখানে ইংরাজি, ইতিহাস, ভূগোল, বিজ্ঞান পড়ানো হচ্ছে। সুতরাং মাদ্রাসা শিক্ষা সম্পর্কে সাধারণ ধারণা যেটা সেটা হয়, এটার পরিবর্তন হয়েছে। আর যে কথাটা বলতে চাই আপনাদের সামনে, সেটা নাসিরুদ্দিন সাহেব বলেছেন যে একটা বডি কি করে পরিচালনা করবে? নিশ্চয়ই, প্রতিটি স্তরে গুরুত্ব দেবার ব্যাপার আছে। কিন্তু এটা আপনারা বুঝতে পারছেন, খুব স্বাভাবিক কারণ, রাজ্যের যে শিক্ষার পরিস্থিতি, পরিবেশ পরিস্থিতি, এই কথা তো মোটেই বাস্তব সম্মত নয় এবং এটা বাস্তবের সঙ্গে মিলই নেই, মুসলিম ঘরের যে সমস্ত ছেলে মেয়ে এইরকম লেখা পড়া করতে পারে, তারা সবাই মাদ্রাসায় পড়ছে এটা ঘটনা নয়। বরং যারা পড়াশুনা করতে পারে, করার সুযোগ আছে তাদের বেশির ভাগ জেনারেল এডুকেশনের সঙ্গে যুক্ত আছে। কিন্তু এই শিক্ষায় যারা অংশগ্রহণ করে তাদের সংখ্যাটাও একটা বিরাট বেশি নয়। হাই মাদ্রাসায় বেশির ভাগ ছাত্রছাত্রীরা পড়ে, বেশির ভাগ শিক্ষা প্রতিষ্ঠানে সেখানে ৯৩টি সিনিয়ার মাদ্রাসা প্রতিষ্ঠান

আছে, আলিম, ফাজিল, এম.এম. মিলিয়ে এবং তাদের পরীক্ষার্থীর সংখ্যা এক হাজারের মধ্যে, তার বেশি নয়। সুতরাং একটা বোর্ডের পক্ষে এই পরিচালনা করা এটা আদৌ কোনও অসুবিধা হবে না। যেটা আমি বলতে চাই, এই শিক্ষাব্যবস্থাটাকে কতটা ভাল করা যায়, শিক্ষকদের কতটা মর্যাদা দেওয়া যায় এবং এই সিলেবাস কতটা বাস্তবের সঙ্গে যুক্ত রেখে ছাত্রদের কাছে যারা দাঁড়াতে পারে, বর্তমান অবস্থার সঙ্গে এই খেয়ালটা করেছে বামফ্রন্ট সরকার। তবু একটা অসম্পন্নতা ছিল, সরকার ভেবেছিলেন এটা দূর করা দরকার। ইতিমধ্যে হাইকোর্টের একটা জাজমেন্ট, সরকার কোনও আপিলে যাননি, মিত্র কমিশনের রিপোর্ট, সুতরাং এই অসম্পন্নতা দূর হয়েছে এই বিলের মধ্যে দিয়ে। সেইজন্যই সমর্থন যোগ্য এবং মাদ্রাসা শিক্ষার একটা আইনগত ভিত্তি এরমধ্যে দিয়ে রচিত হয়েছে এবং স্বশাসিত বোর্ড হলে যে সুবিধাগুলো হয়, সেই সুবিধাগুলো আসবে। সবার সহযোগিতার মধ্যে দিয়ে যে শিক্ষা ব্যবস্থাটা চলছে, প্রকৃতভাবে সেটা আরও খানিকটা যাতে উন্নত করা যায় তারই একটা অংশ হচ্ছে এই বিল এবং এই আইন। আমি আর একবার সমর্থন করে আমার বক্তব্য আমি শেষ করছি।

**শ্রী আনিসুর রহমন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আন্তরিক ভাবে ধন্যবাদ এবং অভিনন্দন জানাই বিরোধী পক্ষের মাননীয় সদস্য যারা এই আলোচনায় অংশ নিয়েছেন সরকার পক্ষের যারা সদস্য অংশ নিয়েছেন, তাদেরকে অভিনন্দন জানাই। অভিনন্দন জানাই, এই কারণেই যে তারা বেশির ভাগই খুব মূল্যবান আলোচনা করেছেন, খুব মূল্যবান পরামর্শ এখানে হাজির করেছেন, যেগুলো শুধু আজকে নয় আগামী দিনে মাদ্রাসা শিক্ষার ক্ষেত্রে আমাদের সাহায্য করবে বলে মনেকরি।

[3-30 — 3-40 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাদের হাতে আর মাত্র পাঁচ মিনিট সময় আছে, আমি আর পনেরো মিনিট টাইম বাড়িয়ে দিচ্ছি, আশা করি আপনাদের কোনও আপত্তি নেই। আমি সবাইকে ধন্যবাদ জানিয়েছি, কিন্তু খুবই দুঃখের সঙ্গে একমাত্র ধন্যবাদ জানাতে পারি নি নাসিরুদ্দিন সাহেবকে। আজকে আমাদের বিধানসভায় এই যে নজির সৃষ্টি হচ্ছে এরফলে আমি মনেকরি আমাদের পশ্চিমবাংলার সমস্ত মুসলমান ভাইরা খুশি হবেন। একমাত্র নাসিরুদ্দিন সাহেবই বোধ হয় অখুশি, তাই তিনি এই বিলে আপত্তি জানালেন। এটা খুবই দুঃখের। আলোচনা প্রসঙ্গে কিছু প্রশ্ন এখানে উত্থাপিত হয়েছে। কিছু কিছু পরামর্শও রাখা হয়েছে। সমস্ত বিষয়গুলি নিয়ে আমি বিস্তারিত আলোচনা করতে চাই না। আমি সংক্ষেপে কয়েকটা বিষয় উল্লেখ করতে চাই। প্রথম কথা হচ্ছে মূল বিষয়টি খুবই সংবেদনশীল বিষয়। সুতরাং সংবেদনশীল দৃষ্টিভঙ্গি দিয়ে ভাবা দরকার। ভারতবর্ষ ধর্মনিরপেক্ষ রাষ্ট্র। অতএব প্রথম প্রশ্ন হচ্ছে, এখানে মুসলমানদের জন্য আলাদা শিক্ষা ব্যবস্থা থাকা উচিত কিনা? এই প্রশ্নের উত্তরে যে কোনও ধর্ম নিরপেক্ষ মানুষই বলবেন যে, না থাকা উচিত নয়। কিন্তু আমাদের ভারতবর্ষে মুসলমানদের এই পৃথক শিক্ষাব্যবস্থা চালু থাকার পেছনে ঐতিহাসিক এবং সামাজিক কারণ আছে। সেই কারণগুলিকে উপেক্ষা করার উপায় নেই এবং উপেক্ষা করা উচিতও নয়। কিন্তু এই গঠনমূলক চিন্তা নিয়েই এখানে মুশকিল হচ্ছে, সুতরাং সেদিক দিয়ে বিষয়টা আমাদের

ভাবা দরকার বলে আমি মনেকরি। এখন প্রশ্ন হচ্ছে হাইকোর্ট বলে দিল, তাই কি এই বিল আনতে হল? না। নাসিরুদ্দিন সাহেব, বিষয়টা সম্পূর্ণ অন্য বিষয়। নাসিরুদ্দিন সাহেব আলিগড় ইউনিভার্সিটির কি একটা রায়কেও এরসঙ্গে যুক্ত করলেন। ওখানে যে কেস হয়েছিল সেটা অন্য কেস। এখানে বীরভূমের ক্ষেত্রে যে কেসটা হয়েছিল সেটা সম্পূর্ণ আলাদা বিষয়ের। তবে ও দুটোর কোনওটারই এই বিষয়ের সঙ্গে বিশেষ কোনও যোগ নেই। সারা ভারতবর্ষের সব রাজ্যেই মুসলমান আছে। কিন্তু একটা মাত্র রাজ্য বিহারে স্ট্যাটিউটরি বোর্ড আছে। আর কোথাও নেই, আমাদের পশ্চিমবাংলায়ও ছিল না। আমরাই প্রথম এবিষয়ে চিন্তা ভাবনা করি। আমরা জানি সারা দেশে সাম্প্রদায়িক সমস্যা আছে এবং তা নিয়ে মাঝে মাঝেই নানান জটিল পরিস্থিতির সৃষ্টি হয়। আমরা বিহারের কাছ থেকে তাদের স্ট্যাটিউটের কপি নিয়ে এসেছিলেন এবং তা নিয়ে চিন্তা ভাবনা করেছিলাম। এখন এবিষয়টা আমাদের কাছে সারা ভারতের বিষয় নয়, এবং ডায়াসে দাঁড়িয়ে বক্তৃতা রাখার বিষয়ও নয়। তথাপি আমরা সাম্প্রদায়িক সমস্যাকে ভুলে থাকতে পারি না। আমরা দেখছি সাম্প্রদায়িক সমস্যা এমন জায়গায় চলে গেছে যে, সে নিচের তলার ছাত্র শিক্ষক সম্পর্কের ক্ষেত্রকেও নষ্ট করে দিচ্ছে। শিক্ষক ছাত্রকে ভালবাসে, প্রয়োজনে ধমক'ও দেয়। সেখানে সাম্প্রদায়িকতার কোনও প্রশ্নই থাকতে পারে না। কিন্তু মুসলমান শিক্ষক হিন্দু ছাত্রকে ধমক দিলেও আজকে সাম্প্রদায়িক জটিলতা দেখা দিচ্ছে! অবশ্য এসব জটিল প্রশ্ন নিয়ে আলোচনা করতে হলে ধারাবাহিক আলোচনার প্রয়োজন। যাইহোক আমাদের অশোক মিত্র কমিশন কতগুলো বিষয়ে সুপারিশ করেছিল। সেই সুপারিশগুলোর মধ্যে একটা ছিল, মাদ্রাসা বোর্ডকে স্ট্যাটিউটরি করতে হবে। এটাই হচ্ছে এই বিলের মূল কারণ। এ ছাড়াও কোর্টের রায় তো আছে। সুতরাং সব মিলিয়েই এটা আনা হয়েছে। কি উদ্দেশ্যে নাসিরুদ্দিন সাহেব এর বিরোধিতা করলেন তা আমি বুঝতে পারলাম না! মাদ্রাসা শিক্ষার ডেভেলপমেন্ট-এর কথা বললেন। তা সেই ডেভেলপমেন্টের জন্যও তো এই বোর্ডের প্রয়োজন। যেভাবে মধ্য শিক্ষা পর্ষদ তৈরি করা হয়েছে, সেভাবে, সেই একই উদ্দেশ্য এবং দৃষ্টিভঙ্গি নিয়ে মাদ্রাসা বোর্ড তৈরি করা হচ্ছে এই বিলের মধ্যে দিয়ে। এই কথাটা না বুঝে সমস্ত কিছু গুলিয়ে ফেললে মুশকিল হবে। কমিটির মেম্বার কারা হবেন, সে বিষয়েও এখানে প্রশ্ন তোলা হয়েছে। ২৬ জন মেম্বার নিয়ে মাদ্রাসা বোর্ড গঠিত হবে। একজন প্রেসিডেন্ট অ্যাপয়েন্টেড হবেন। ৬ জন এক্স-অফিসিও মেম্বার থাকবেন। এরকম মেম্বার সব কমিটিতেই থাকেন। আমাদের ওয়েস্ট বেঙ্গল সেকেন্ডারি বোর্ডেও আছে, হায়ার সেকেন্ডারি কাউন্সিলেও আছে। এটা আপনি একটু খোঁজ নিয়ে দেখবেন। সব জায়গায়ই এটা থাকে। বাকি ক'জন নমিনেটেড-এর মধ্যে দু'জন প্রধান শিক্ষক থাকবেন, এরকম মোট ৫ জন নমিনেটেড থাকবেন। তারমধ্যে এম.এল.এ-ও রাখা হচ্ছে; সংখ্যাটা বাড়ালে হয়তো ভাল হত। একজনকে রাখা হয়েছে। অবশ্যই সেকেন্ডারি বোর্ডের সঙ্গে সংখ্যার তুলনা চলে না। পশ্চিমবাংলায় এখন ৮ হাজারের ওপর সেকেন্ডারি স্কুল, মাদ্রাসা সেখানে মাত্র ৪২৮টি। সুতরাং কমিটিটা খুব বড় করে দিয়ে। কোনও লাভ নেই। সেকেন্ডারি বোর্ডে মাত্র ২ জন এম.এল.এ. সদস্য আছেন। এখানে একজনকে রাখা হয়েছে। আমরা চাইছি কমিটিটা ছোট হোক এবং কমিটির সদস্যরা ঠিকমতো কাজ করুন। এখানে একজন বিধায়ক মনোনীত হবেন। এই মনোনয়নের ব্যাপারেও প্রশ্ন উঠেছে, যে ওটা নির্বাচিত হলে ভাল হত। আমি বিরোধীদের বলব, নিজেদের বিবেককে জিজ্ঞাসা করুন — যদি নির্বাচন হয় আপনাদের প্রার্থী

এখানে জিততে পারবে কি? আমি বুঝতে পারছিনা, এই প্রশ্ন এখানে কেন উত্থাপন করা হল। হ্যাঁ, আমরা নির্বাচনটা অ্যাভয়েড করতে চাইছি। কেন, না, একজন সদস্যকে নির্বাচন করতেই অনেক সময় ব্যয় হয়ে যাবে। সব সময় সেসন চলে না, ৩/৪ মাস একটানা বন্ধ থাকে, সে সময়ে কমিটি করার প্রশ্ন আসতে পারে। সুতরাং সামান্য একজন মেম্বারকে নির্বাচিত করার ক্ষেত্রে বিশাল সময় নষ্ট হয়ে যেতে পারে, কাজে অসুবিধার সৃষ্টি হতে পারে। তার মানে এই নয় যে ভবিষ্যতে করব না। আপনারা জানেন ভারতবর্ষের সংবিধান রচনা হয়েছে ১৯৫০ সালে, বয়স ৫০ পূর্ণ হয়নি, তাসত্ত্বেও ৮৮ বার সংবিধান সংশোধন হয়ে গেল। আবার যখন ৫০ বছর পূর্ণ হবে তখন দেখবেন সেঞ্চুরি হয়ে যাবে। কাজেই পরিবর্তন হবে, নতুন আইন আসবে, আপনারা সমর্থন করবেন, আবার আইন অ্যামেন্ড হবে, তা কার্যকর করতে যখন সমস্যা হবে, তখন আবার সেই সমস্যার সমাধান হবে, আবার অ্যামেন্ডমেন্ট হবে। এটাই হচ্ছে নিয়ম। সুতরাং গণতান্ত্রিক মূল্য হারিয়ে ফেলেছি এটা কিন্তু ঠিক নয়। সভাপতি অ্যাপয়েন্টমেন্টের প্রশ্ন উঠেছে। শুধু পশ্চিমবাংলায় কেন, ভারতবর্ষের এমন একটা রাজ্য দেখান, এমন একটি সংস্থার নাম করতে পারবেন যেখানে বোর্ড হয়েছে সেখানে ইলেকটেড সভাপতি হয়েছে? সি.বি.এস.ই. বলুন, আই.সি.এস.সি বলুন, কিংবা পশ্চিমবাংলায় যে সেকেন্ডারী বোর্ড কাউন্সিল আছে সেখানে কোথাও ইলেকটেড সভাপতি হয়নি। এই দায়বদ্ধতা বাড়াবার জন্য সেই দৃষ্টিভঙ্গি নিয়েই করা হয়। এখানে প্রশ্ন উঠেছে ৪।৫ বছরের সভাপতি। ইলেকটেড বাই দি মেম্বারস যদি হত তাহলে সেখানে সমস্যা হত। এখানে বলা হচ্ছে, ৪।৫ বছর কমিটির বয়স, সুতরাং সভাপতির থাকার বয়স ৫ বছর কেন হবে? আমি উদাহরণ দিচ্ছি, স্পিকারের থাকার বয়স ৫ বছর, উনি মেম্বার আছেন, সুতরাং ৪ বছর কেমন করে হয়? এটা তা তো নয়, এখানে স্পিকার ইলেকটেড ফ্রম অ্যামংস্ট মেম্বারস অফ দি অ্যাসেম্বলি। কিন্তু কমিটির সভাপতির ক্ষেত্রে ইলেকটেড হওয়ার ব্যাপার তো নয়। তারপর আরও কতকগুলি প্রশ্ন উঠেছে, মাদ্রাসা ডেভেলপমেন্টের ব্যাপারে। পশ্চিমবাংলায় বিগত কয়েক বছরের যদি হিসাব দেখি, সংখ্যার দিক থেকে বিচার করতে চাই না, কটা মাদ্রাসা করে দিলাম এটাই সাফল্য নয়, কটা শিক্ষক নিয়োগ করে দিলাম এটাই সাফল্য নয়, গুণগত পরিবর্তন কি করলাম সেটাই মূল বিচার্য বিষয়। ১৯৭৯ সালে আমি যখন শিক্ষক ছিলাম তখন আমার বেতন ছিল ১৭৬ টাকা আর ১৯৯১ সালে যখন এম.এল.এ হয়ে নির্বাচিত হয়ে মন্ত্রীপদে যোগ দিলাম তখন আমার ৫ হাজার টাকা ছাড়িয়ে গেছে। সুতরাং কি বলছেন আপনারা? ১৭৬ টাকা যেখানে বেতন ছিল সেটা এখন ৬ হাজার টাকা হয়ে গেছে। সুতরাং কি করা হয়নি? সিনিয়র মাদ্রাসা বলুন, হাই মাদ্রাসা বলুন অ্যাকর্ডিং কোয়ালিফিকেশন তারা স্কেল পায়। হাই স্কুল, বা সেকেন্ডারী স্কুলের মাস্টাররা যেরকম বেতন পান, সিনিয়র মাদ্রাসা, হাই মাদ্রাসার ক্ষেত্রেও তেমনভাবে বেতন পান। এরপর ডিলের কথা বলেছেন। এখানে ব্যাঙ্কের কিছু সমস্যা আছে। যে সমস্যা সেকেন্ডারির ক্ষেত্রে হয় সেই সমস্যা মাদ্রাসার ক্ষেত্রেও হয়। একই পদ্ধতিতে সেকেন্ডারীর মাস্টাররা যে কায়দায় ব্যাঙ্ক থেকে বেতন পান, মাদ্রাসার ক্ষেত্রেও মাস্টাররা সেই একই কায়দায় সেইভাবে বেতন পান, কোনও বৈষম্য নেই, স্কেলের কোনও বৈষম্য নেই, বেতন দানের কোনও বৈষম্য নেই। প্রশ্ন উঠেছে মহিলা শিক্ষক নিয়োগের ব্যাপারে। পশ্চিমবাংলায় ১২।১৩টি মাদ্রাসায়, সিনিয়র, হাই মাদ্রাসা এবং জুনিয়ার মাদ্রাসায় গার্লসের জন্য যত শিক্ষক সবই মহিলা আছে। অন্য যেগুলি আছে সেখানে

মহিলা নিতে কোনও বাধা নেই, অন্য জায়গাতেও আছে। যে কোনও মাদ্রাসায় গেলে দেখতে পাবেন মহিলা শিক্ষক আছে। শুধু তাই নয়, মুসলিম বলে নয়, অন্য কাস্টের শিক্ষকও আছে, অন্য কমিউনিটির যারা আছে তারাও শিক্ষক হিসাবে আছে। আমি সেদিন হাওড়াতে গিয়েছিলাম, সেখানে দেখলাম, একটা মাদ্রাসার প্রধান শিক্ষক হচ্ছেন হিন্দু এবং সেই মাদ্রাসার কমিটির সেক্রেটারিও হিন্দু, মুসলিম নয়। সবার সঙ্গে তাদের সুন্দর সম্পর্ক। এইসব কাজগুলি আমাদের ভেবে-চিন্তে করতে হচ্ছে। আজকে মাদ্রাসাকে অস্বীকার করা যায় না, মাদ্রাসা শিক্ষা উঠিয়ে দেওয়া যায় না। আমরা চাই না, মাদ্রাসা শিক্ষার নামে মুসলমানদের পিছিয়ে দেওয়া হোক। যদি কেউ মনে করেন মুসলমানদের প্রতি দরদ দেখাবার জন্য করা হচ্ছে, তা কিন্তু নয়, তাহলে সহজে মুসলমানদের সর্বানাশ হয়ে যায়। এইভাবে যদি কেউ দেখে থাকেন তাহলে কিন্তু অন্যায় করবেন। আমি কিন্তু এটা চাই না। একটা ছেলের জীবনের প্রয়োজনে আরবী যেমন শিক্ষার দরকার, ধর্মের প্রয়োজনে নামাজ যেমন শিক্ষার দরকার, তেমনি জীবনের প্রয়োজনে, সমাজের যে বাস্তব জীবনসম্মত শিক্ষা সেই শিক্ষার প্রয়োজন এবং সেটা মাথায় রেখেই আমরা চলার চেষ্টা করছি এবং সেটাই সব থেকে জরুরি। একটা বাচ্চা ছেলে যখন জন্ম লাভ করছে, তার যখন শিক্ষা নেবার বয়স হল তখন তার অভিভাবকই হলেন তার মালিক, তারাই ঠিক করে দেন কোথায় পড়বে। আমি আমার ব্যক্তিগত জীবনের কথা বলতে পারি, আমার বয়স যখন ৪।৫ বছর আমার বাবা লেখাপড়া জানতেন, তিনি ঠিক করলেন আমাকে মাদ্রাসায় পড়াবেন, কিন্তু আমার মা নিরক্ষর, তিনি বললেন, আমি মাদ্রাসায় দেব না। এই বাচ্চা ছেলের ভাগ্য তার বাবা-মারাই ঠিক করে দেন। যখন বড় হয়, তখন পরিবেশ দেখে, সমাজ দেখে ডাক্তার হচ্ছে, ইঞ্জিনিয়ার হচ্ছে, বারিস্টার হচ্ছে, বিজ্ঞান শিখতে চায়, জানতে চায় এবং আলাদা জায়গায় যেতে চায়।

[3-40 — 3-50 p.m.]

আমরা চাইব কি যে জোর করে ঘাড়ে চাপিয়ে দিতে, যে কোনও পথে চলে যাক? দুটো পথ খোলা থাকে। যার যেখানে ভাল লাগবে, সিনিয়ার মাদ্রাসার আলিমকে মাধ্যমিকের সঙ্গে সমান করে দেওয়া হয়েছে। ১০ বছর বয়স পর্যন্ত একই পড়াশোনা করে একটা ছেলের যখন ১৫ বছর বয়স হবে সে যখন বুঝতে চেষ্টা করবে, কি করা যায়, সে সাধারণ শিক্ষা যদি নিতে চায়, নেবে, আর কেউ যদি ভাল মৌলভি হবার জন্য আরও বেশি আলিম, হাদিশ কোরাণ লেখাপড়া করে এসব জানবে। মাননীয় সুদীপ বাবু যে কথা বললেন, উনি বোধহয় বুঝতে পারেন নি, সিনিয়ার মাদ্রাসাকে মনে করেছেন হাই মাদ্রাসা। মাদ্রাসার দুটো ধারা আছে, এ কথা বলা আছে, জুনিয়ার মাদ্রাসা হল আপ টু ক্লাশ এইট, আর হাই মাদ্রাসা হল আপ টু ক্লাশ টেন। সেখানে দেখবেন একই বই, একই সিলেবাস, সিনিয়ার মাদ্রাসায় যে বই পড়ে যেভাবে পরীক্ষা দেয় হাই মাদ্রাসাতেও সেই বইয়ের, সেই সিলেবাসের পরীক্ষা দেয়, শুধু আরবিতে একটু বেশি ১০০ নম্বরের একটা পরীক্ষা দিতে হয়। সেটা হায়ার সেকেন্ডারির সমতুল্য করে দেওয়া হয়েছে। পশ্চিমবঙ্গে ৪টি মাদ্রাসাও হায়ার সেকেন্ডারি কাউন্সিল ১১, ১২র অনুমোদন দেন, সেই কাউন্সিলের সঙ্গে সামঞ্জস্যপূর্ণ, সঙ্গতি পূর্ণ সেই দৃষ্টিভঙ্গি নিয়ে আমরা যাচ্ছি। অন্যান্য স্তরে ছেলেরা পিছিয়ে আছে। মুসলিম সেন্টিমেন্ট যেমন আছে, সেই সেন্টিমেন্টের কথা ভেবে আমরা চাইব যেটা গ্রহণ যোগ্য এবং জীবনের প্রয়োজনে হাজির করা

দরকার সেটা হাজির করার চেষ্টা করব ঐতিহাসিক কারণে। মুসলমানরা শিক্ষার ক্ষেত্রে তুলনামূলকভাবে পিছিয়ে আছে,—মুর্শিদাবাদ জেলা পশ্চিমবঙ্গের মধ্যে প্রথম মালদা, তারপর মুর্শিদাবাদ সংখ্যাগরিষ্ঠ, শিক্ষায় সাক্ষরতায় পিছিয়ে পড়ে আছে। তাদের জন্য যে ব্যবস্থা আছে তার জন্য নানা চিন্তা ভাবনা করে আমরা চেষ্টা করছি যে, আরও শিক্ষার বিকাশ ঘটুক, তাদের ব্যবহারিক জীবনে যাতে কাজে লাগানো যায় তার চেষ্টা করছি। মাদ্রাসা শিক্ষার এমনভাবে ব্যবস্থা করা হোক জীবনে যাতে কাজে লাগানো যায়, এবং তার সাহায্যে সামাজিক উন্নয়ন করবার চেষ্টা আমরা করছি, আরও উন্নতি কি করে করা যায় তারজন্যও ভাবছি। কলকাতা মাদ্রাসা নিয়ে প্রশ্ন উঠেছে, কলকাতা মাদ্রাসার বিষয়ে কি আইন হবে সেটা ভাববার বিষয় নয়, কলকাতা মাদ্রাসার কথা আপনারা ভেবেছেন, আমরাই তো ব্যাপারটা নিয়ে এলাম। কলকাতা মাদ্রাসার বয়স ২১৩, আরও ৩ বছর আগে ছিল, এখন বয়স হচ্ছে ২১৬। ২১৬ বছরের একটা ঐতিহাসিক প্রতিষ্ঠান কলকাতা মাদ্রাসা, আমরা উন্নয়ন চাই, আপনারা ভাবেন নি, আমরা ভাবছি কলকাতা মাদ্রাসার স্ট্যাটাস কেমন হবে, নিছক স্কুল, কলেজের মতো হবে? কিভাবে ডেভেলপমেন্ট করা যায় তারজন্য আমরা কমিটি করেছি। গবেষণার বিষয় যুক্ত করা যায় কিনা তারজন্য কমিটি করা হয়েছে, কমিটির সুপারিশ বলে উন্নয়ন করব। আপনারা বুকে হাতদিয়ে বলতে পারবেন আগে বোর্ডের ঘর ছিল? এখন নিজস্ব বাড়ি তৈরি হয়েছে,—আগে কখনও ছিল না—অনেক টাকা খরচ করে বাড়ি তৈরি হয়েছে। আগে সিনিয়ার মাদ্রাসার মৌলভিরা স্কেল পেতেন না, আজকে সিনিয়ার মাদ্রাসার সুপারিনটেনডেন্ট হাই স্কুলের হেডমাস্টারের সমান স্কেল পাচ্ছেন। আগে ছিল না। আর একটা সবচেয়ে মূল্যবান জিনিস যা করা হয়েছে সেটা হল একটা ঐতিহাসিক ঘটনা। সেন্ট্রাল অ্যাডভাইসরি বোর্ড অফ এডুকেশন, আমাদের মাদ্রাসা শিক্ষা নিয়ে ভাবনা চিন্তার রিপোর্ট যা তাতে বলেছেন ওয়েস্ট বেঙ্গল ইজ দি অনলি স্টেট যেখানে মাদ্রাসা শিক্ষাকে মডার্নাইজ করা হয়েছে। সেখানে বাংলা দেশের লোক এসেছিলেন, তারা একটা বিষয় জিজ্ঞাসা করেছিলেন যে মাদ্রাসা শিক্ষার ব্যাপারে এরকম কি করে হল, আমাদের ব্যবস্থা দেখে তারা অবাক হয়ে গেছেন। সিনিয়ার মাদ্রাসায় আলিম ইজ ইকুইভ্যালেন্ট টু মাধ্যমিক। আলিমের সম্বন্ধে আরও বলা যায় যে এর সাথে ফরায়েস যুক্ত করা হয়েছে, বিজ্ঞান, অঙ্ক, ইংরাজি, ভূগোল, সব যুক্ত করা হয়েছে। এর ফলে সিনিয়ার মাদ্রাসায় আলিম পাশ করে প্রাইমারি স্কুলে শিক্ষক হতে পারবে। মাধ্যমিক ছেলেরা যেরকম সুযোগ পায় সব সুযোগের ব্যবস্থা করে দেওয়া হয়েছে। এটাকে কি ছোট কাজ বলবেন? এরকম অসংখ্য বিষয় রয়েছে। গার্জিয়ান প্রতিনিধি থাকলে ভাল হত, কিন্তু এটা কি এখানে করা সম্ভব? সেকেন্ডারি বোর্ডে এটা আছে, এখানেও করতে পারলে ভাল হত। কিন্তু ইলেকশন করতে সময় লাগায় নোমিনেট করলে বলবেন যে, গণতন্ত্র নেই; ভোট করতে গেলে বলবেন গণতন্ত্র নেই, ভোটটা আগামী দিনে করলে ভালো হয়। এরকম লক্ষ লক্ষ জিনিস রয়েছে যার সমাধান করবার আমরা চেষ্টা করছি।*

প্রথমে যে কথা দিয়ে শুরু করেছিলাম বিষয়টা সাংবিধানিক। আজকে সারা দেশে নানা সামাজিক সমস্যা রয়েছে। সাম্প্রদায়িক শক্তি যে কোনও বিষয় নিয়ে কিছু ঘটাবার চেষ্টা করছে। তবে পিছিয়ে পড়া মুসলিমদের ক্ষেত্রে শুধুমাত্র তারা সমান বললেই তারা সমান হবেন না। ঐতিহাসিক কারণে তাদের সঙ্গে নিতে গেলে তাদের সঙ্গে হাত মিলাতে হয়। এই

প্রসঙ্গে একটি কথা মনে পড়ছে। মুর্শিদাবাদ জেলায় একটি মুসলিম গার্লস হোস্টেল তৈরি হবার পর তার উদ্বোধন করতে গিয়েছিলেন জ্যোতিবাবু। কিন্তু সেদিন কেউ কেউ বলেছিলেন যে, জ্যোতিবাবু সাম্প্রদায়িক হয়ে গেছেন। একটি হাত থাকবে পেছনে এবং আর একটি হাত থাকবে সামনে, তাহলে দুটো হাত কখনই এক হবে না। মাদ্রাসা শিক্ষা-ব্যবস্থা মানে এই নয় যে, মুসলিমদের সন্তুষ্ট করে তাদের ভোট নেওয়া। তাদের বিকাশের স্বার্থেই আমরা মাদ্রাসা শিক্ষা-ব্যবস্থার বিকাশ ঘটাতে চাই। প্যারালাল শিক্ষা-ব্যবস্থা হিসাবে নয়, কিভাবে এই শিক্ষা-ব্যবস্থা আরও সুন্দর করতে পারি তার চেষ্টা আমরা করব। এই বিলকে যারা সমর্থন জানিয়েছেন তাদের সবাইকে আমি আগেই অভিনন্দন জানিয়েছি। আশা করি, এরপর যখন আনুষ্ঠানিক এর সমর্থনের প্রশ্নে যাবো তখনও সবাই একে সমর্থন করবেন এবং এখানে মাদ্রাসা শিক্ষা সম্পর্কে যেভাবে আগ্রহ দেখিয়েছেন ভবিষ্যতেও সেভাবেই আগ্রহ দেখাবেন। এই বলে বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ক্লজ ৪(১) এর প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। এ-ব্যাপারে চিফ হুইপের সঙ্গে কথা বলছিলাম এবং আপনারও বোধ হয় আপত্তি থাকবার কথা নয়। কথা হল, বিলটা সিলেক্ট কমিটিতে পাঠালে ভাল হত কারণ আউট সাইড অ্যাসেম্বলি বহু মাদ্রাসা শিক্ষা প্রতিষ্ঠান রয়েছে যারা এ-ব্যাপারে আলোকপাত করতে পারতেন। আর এই ধরনের বিল সাধারণত সিলেক্ট কমিটির মাধ্যমেই হাউসে আনা হয়। অ্যাট এনি রেট, সেটা যখন আনা গেল না তখন আমাদের পক্ষ থেকে ক্লজ ৪(১) এর উপর যে প্রস্তাব রাখা হয়েছে সেটা মেনে নিতে পারলে ভাল হয় এবং তাহলে একটা ফর্মাল অ্যামেন্ডমেন্ট আনা যেতে পারে। এখানে ২৯৪ জন মেম্বার রয়েছেন, কিন্তু বোর্ডে একজন মেম্বার রাখলে ইট ডাজন্ট রিপ্রেজেন্ট প্রপারলি, কারণ আপনারা যেভাবে দলবাজি করেন তাতে সি.পি.এম. ছাড়া কেউ যাবে না। এখানটাতেই একটা আন্ডারস্ট্যান্ডিং থাকুক, সুদীপবাবুর প্রস্তাব মতো একজনের জায়গায় দুজন রাখুন। লেট ইট বি অ্যাকসেপ্টেড।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আইনে আপত্তি না থাকলে আমাদের এতে কোনও আপত্তি নেই।

**শ্রী আনিসুর রহমান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্য সচেতক যে সংশোধনী এনেছেন সেটা মেনে নিচ্ছি। সুদীপবাবু একজন সদস্যর জায়গায় দুজন সদস্য নেবার জন্য যে প্রস্তাব এনেছেন সেটা মেনে নিচ্ছি।

[3-50 — 4-00 p.m.]

The motion of Shri Anisur Rahaman that the West Bengal Board of Madrassa Education Bill, 1994, be taken into Consideration was then put and agreed to.

**Clauses 1,-2 & 3**

The question that clauses 1, 2 & 3 do stand part of the Bill was then put and agreed to.

**Clause -4**

There is one amendement to clause 4 by Shri Abdul Mannan. The amendment is in order. Shri Mannan may please move his amendment.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move the following amendment.

In clause 4 for the "one member of the West Bengal Legislative Assembly," the words "two members of the Legislative Assembly" be substituted.

**Shri Anisur Rahaman :** I accept the amendment.

The question that clause 4, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 5 - 37**

The question that clauses 5 to 37 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 38**

**Mr. Dy. Speaker :** There are two amendments to clause 38 by Shri Lakshmi Kanta Dey. The amendments are in order. Shri Dey may move his amendments.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that

(a) in clause-38, sub-clause (2), for item (b), the following be substituted :-

"(b) the manner of election of members of the Board specified in clause (k) (l) and (m) of section 4:"

(b) in clause 38, sub-clause (2) for item (g) the following be substituted :- (g) the provident Fund referred to in clause (1) of Sub Section (2) of Section 20 as may be instituted and administered by the Board;".

**Shri Anisur Rahaman :** I accept the amendment.

The question that Clause 38, as amendment, do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 39 - 43**

The question that Clauses 39-44 do stand part of the Bill was then put and agreed to.

### Clause - 44

**Mr. Dy. Speaker :** There is one amendment to Clause 44 by Shri Lakshmi Kanta Dey. The amendment is in order. Shri Dey may move his amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in clause 44 for sub-clause (3) the following sub-clause be substituted :-

"(3) Until election of members referred to in section 4 is held, the State Government shall appoint such member or members from amongst the persons qualified for election under clauses (k), (l) and (m) of Section 4".

**Shri Anisur Rahaman :** I accept the amendment.

The quetion that Clause 44, as amended, do stand part of the Bill was then put and agreed to.

### Clause 45 and Preamble

The quetion that Clause 45 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Anisur Rahaman :** Sir, I beg to move that the West Bengal Board of Madrasah Education Bill, 1994, as settled in the Assembly, be passed.

[4-00 — 4-10 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি গোটা সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এখানে এডুকেশান বাজেটে মাননীয় মাদ্রাসা মন্ত্রী উপস্থিত ছিলেন, ২১১১ কোটি টাকার শিক্ষা বাজেট পেশ হয়েছে। এখানে মাদ্রাসার ফিনান্সিয়াল মেমোরান্ডামে যা বলেছেন তাতে ২০ লক্ষ টাকা অ্যারাউন্ড এবং ২ লক্ষ টাকা নন-রেকারিং। তাহলে ২২ লক্ষ টাকা ব্যায় ধরা হয়েছে। ইট ইজ এভরি ব্রাইট পিকচার? আজকে যে রাজ্যে শিক্ষা খাতে ব্যায় হয় ২১১১ কোটি টাকা সেখানে ২২ লক্ষ টাকা শুধু মুসলিমদের জন্য? আপনারা তো নিজেদের ধর্ম নিরপেক্ষ, সেকুলার ফোর্স বলেন। বীরেনবাবু আগে হিন্দু মহাসভা করেছেন, তারজন্য কি তাকে ধন্যবাদ দিতে হবে? আজকে আমাকে বলুন এটা কি হারে বাড়ল? ৮১-এর সেনসাস অনুযায়ী এখানে ২২ পারসেন্ট মুসলিম আছে। আমাদের সুদীপ ফিনান্স মিনিস্টারকে দিয়েছেন মুসলিমদের চাকুরির ব্যাপারে। এখানে মুসলিমরা চাকুরি পাচ্ছে না, মুসলিমরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখাতে উৎসাহ পাচ্ছে না। কারণ তারা চাকুরি পাচ্ছে না সেখান থেকে। দে

হ্যাভ লস্ট ফেথ ইন অল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ। এখন জনসংখ্যা বাড়ছে। আপনারা বলেছেন এখানে ৭ কোটি ২১ লক্ষ লোক আছে। আজকে হিসাব দিয়ে বলে দিন এখানে যদি ২২ পারসেন্ট মুসলিম হয় তাহলে কত মুসলিম এখানে আছে। তাহলে দেখা যাচ্ছে মাদ্রাসায় মুসলিমদের মাথা পিছু ১ টাকা করে পড়ল। আজকে এই ২০ লক্ষ টাকা ব্যায় করেন একটা সম্প্রদায়ের জন্য, আর বাইরে গিয়ে ঢোল বাজাচ্ছেন ইউ আর টু মাচ সেকুলার। আপনার কত টাকা নির্ধারিত করেছেন? দেড় লক্ষ মাদ্রাসা স্টুডেন্ট আছে, আপনারা নূতন মাদ্রাসা দিচ্ছেন না, ১৭ বছর ওয়েট করতে হয়েছে, হাই-কোর্টে গিয়েও হচ্ছে না। বিল যাও বা পাস করছেন, তারজন্য ২০ লক্ষ টাকা ব্যায় করা হচ্ছে। যেখানে ২২ পারসেন্ট মানুষ বাস করে তাদের জন্য। আজকে এই কথা আপনাদের বলতে হবে কেন এই জিনিস হচ্ছে, ফাঁকি দিলে চলবে না। উই ক্যান নট টলারেট ইয়োর ক্রটালিটি। আপনারা মারছেন দেখতে পাচ্ছি, এটাও সহ্য হবে কিন্তু উই ক্যান নট টলারেট ইয়োর হিপোক্রাসি। আপনাদের ভন্ডামি বাদ দিতে হবে। আপনারা মুসলিমদের এডুকেশনের জন্য কিছু করেন নি এই কথাটা আমি বলতে চাই। ওদের স্কলারশিপ গেল কোথায়? ওদের জন্য মহসীন ফান্ড গেল কোথায়? বিরাট টাকা সেই টাকা, সেই টাকা দিয়ে ভোকেশনাল এডুকেশন দেওয়া হত। আজকে কত জনকে দেওয়া হয়?

(গোলমাল)

নানা কথা বলে আমাকে বন্ধ করা যাবে না। আজকে ২০ লক্ষ টাকা মাত্র ব্যায় হচ্ছে মাদ্রাসা এডুকেশনের জন্য। আজকে এরা ২২ পারসেন্ট এখানে এবং তা যদি হয় তাহলে দু'কোটি মুসলমান এখানে আছেন। তাদের জন্য ব্যয় হচ্ছে ২০ লক্ষ টাকা। তাহলে কি দাঁড়ালো অবস্থাটা? আজকে বাইরে গিয়ে কোনও জবাব নেই। এখানে আপনাদের ১৭ বছরে কত অ্যাপয়েন্টমেন্ট হয়েছে? গভর্নমেন্ট সেক্টরে কতজন মুসলমান, কতজন এস.সি. এবং কতজন ট্রাইবালসের চাকুরি হয়েছে তার হিসাব দিতে পারবেন? পারবেন না। কারণ আপনাদের সব দুর্নীতিতে ভরে গেছে। আমরা বারবার বলেছি যে উই ক্যান টলারেট ইওর ক্রটালিটি আপনারা মারছেন, বাড়ি পুড়িয়ে দিয়েছেন। এদের লেখাপড়া নেই, চাকুরি পাচ্ছে না, এদের ব্যবসা নেই, এসেনশিয়াল সাপ্লাই কর্পোরেশনে এরা প্রতিযোগিতা করতে পারছে না, এরা নিজেদের কায়ক্লেশে কাজ করে বেঁচে আছে। বড় বড় কথা বলেন, আজকে এর জবাব দিতে হবে। এটাকে বাড়াতে বলছি, স্কলারশিপের ব্যবস্থা করতে বলছি। কারণ এরা মূলত গরিব মানুষ।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ আবেদিন, আপনার শরীর ঠিক আছে তো? শরীরের দিকে আপনি লক্ষ্য রাখবেন। আপনার কিছু হয়ে গেলে আবার এদের উপরে দোষারোপ হবে একটা মুসলমান কমিয়ে দেওয়া হল বলে।

**শ্রী আনিসুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার একটা জিনিস খুব অবাক লাগল। জয়নাল আবেদিনকে পন্ডিত বলে জানতাম। তার পান্ডিত্য সম্পর্কে কোনও সন্দেহ নেই। কিন্তু আমি অবাক হয়ে গেলাম। মাঝে মাঝে পন্ডিত ব্যক্তিরা কত দুর্বল, কত অসহায় হয়ে যান। এখানে কি লেখা আছে তা আপনি দেখলেন না? মাদ্রাসা বোর্ডের স্টাফেদের জন্য আগে ১৭ লক্ষ টাকা খরচ হত, এখন তা ২০ লক্ষ হয়েছে। সারা পশ্চিমবাংলায় মাদ্রাসা

স্কুলের জন্য বেতন দিতে কত লাগে তা জানেন না? মাদ্রাসা বোর্ড এবং সেকেন্ডারি বোর্ড এই দুটিই আন্ডার দি সেম হেড'এ আছে। দ্বিতীয়ত বলতে হয়, উনি একজন বড় মুসলিম দরদি হয়ে গেলেন। কখনও এখানে এইরকম বলেন, আবার অন্য সময়ে অন্য আর একরকম কথা বলেন। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় তুলনামূলকভাবে মুসলমানরা কম চাকুরি পাচ্ছে, এইরকম তথ্য আছে কিনা আমি জানি না, সেই তথ্য থাকলে তা আমাকে দেবেন। আমি অনুরোধ করব, যে কথাগুলো এখানে বললেন, যদি সাহস থাকে তাহলে এই কথাগুলো দিল্লিতে গিয়ে বলবেন। যদি সাহস থাকে দিল্লিতে গিয়ে বললে খুশি হব। আমি আবার ধন্যবাদ জানাচ্ছি। এত আজেবাজে কথা বললেও এই বিলকে সমর্থন করেছেন, সেজন্য আমি ধন্যবাদ জানাচ্ছি।

The motion of Shri Anisur Rahman that the West Bengal Board of Madrasah Education Bill, 1994, as settled in the Assembly be passed, was then put and agreed to.

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা পার্সোনাল এক্স-প্লানেশন আছে। এখানে আমাদের মাননীয় বিরোধী দলের নেতা আমাকে উদ্দেশ্য করে কয়েকবার বলেছেন যে, আমি হিন্দু মহাসভাতে ছিলাম। আমি হিন্দু মহাসভাতে ছিলাম না। আমি যখন ছিলাম তখড় হিন্দু মহাসভার এখানে জন্ম হয়নি। তবে উনি মুসলিম লীগে ছিলেন এটা আমি জানি।

## The West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Identification) Bill, 1994

**Shri Dinesh Chandra Dakua :** Mr. Speaker Sir, I beg to introduce the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Identification) Bill, 1994.

(Secretary then read the Title of the Bill)

**Shri Dinesh Chandra Dakua :** Mr. Speaker Sir, I beg to move that the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Identification) Bill, 1994 be taken into consideration.

**Mr. Speaker :** There are two bills which will be moved together and discussed together but will be passed separately.

## The West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 1994

**Shri Dinesh Chandra Dakua :** I beg to introduce the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of vacancies in Services and Posts) (Amendment) Bill, 1994.

(Secretary then read the title of the Bill)

**Shri Dinesh Chandra Dakua :** Sir, I beg to move that the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of vacancies in Services and Posts) (Amendment) Bill, 1994 be taken into consideration. আমরা শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসের সার্টিফিকেট এতদিন ধরে যে দিয়ে এসেছি সেটা একজিকিউটিভ অর্ডারে দেওয়া হত, সেখানে আইনগত কোনও পাওয়ার দেওয়া ছিল না। আমরা এটাকে আইনের মূল্যায়ন করে একে পাওয়ার দিয়ে একটা ডিসিপ্লিনের মধ্যে আনতে সক্ষম হয়েছি। তারপরে আগে যে ভুয়ো সার্টিফিকেট দেখিয়ে সুযোগ নিত এবং সার্টিফিকেট বাতিল করার কোনও ব্যাপার ছিল না, আমরা সেটা আইনের মাধ্যমে পাওয়ার দিয়েছি। প্রয়োজন মনে করলে ভুয়ো সার্টিফিকেট বাতিল করা যাবে। তাছাড়া মানুষ যাতে অ্যাপিল করতে পারে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবের জন্য তারও ব্যবস্থা করা হয়েছে। এছাড়া রিজার্ভেশন অফ পোস্টস অ্যামেন্ডমেন্ট বিল ৯৪, এরও অ্যামেন্ডমেন্ট আগেই হয়ে গেছে, আবার এই রিজার্ভেশন পাওয়াটাকে গভর্নমেন্ট এডিটিং করার জন্য এনেছি। এতে সেপারেটলি নতুন করে কিছু আনা হয়নি তবে কেউ যদি রুলস ভায়োলেট করে তাহলে তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হত না, এখন থেকে এরজন্য নির্দিষ্ট অফিসার থাকবেন স্টেট লেবেলেই হোক বা ডিস্ট্রিক্ট লেবেলেই হোক এবং যদি কেউ কোনও আইন অমান্য করেন তাহলে তার এগেন্সটে ব্যবস্থা ওই নির্দিষ্ট অফিসার নিতে পারবেন। আবার দরকার হলে কোর্টেও তারজন্য যেতে পারেন। সুতরাং এই যে আইন কার্যকর করার ক্ষমতা অর্পন সংক্রান্ত যে দুটি এখানে এনেছি আশা করি তা হাউসে সবাই মেনে নেবেন।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী ওয়েস্ট বেঙ্গল শিডিউল্ড কাস্ট আইডেন্টিফিকেশন বিল '৯৪ এবং ওয়েস্ট বেঙ্গল শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস রিজারভেশন ভ্যাকান্সি ইন সার্ভিসেস অ্যান্ড পোস্ট অ্যামেন্ডমেন্ট বিল '৯৪ এই ২টি আমি বেসিকালি সমর্থন করছি। যদিও এর কিছু ভাগের ক্ষেত্রে আমি দ্বিমত পোষণ করি এবং এখানে আমার কিছু রিজারভেশন আছে। যদিও অনেক দেরিতে হলেও মাননীয় মন্ত্রী এটা এনেছেন এবং তারজন্য আমি আপনাকে সাধুবাদ নিশ্চয় জানাব। দুঃখ যেটা একটাই, এটা আপনি নূতনত্ব কিছু করছেন না। ১৯৭৭ সালে কংগ্রেস আমলে এই আইনটা ছিল, এই আইনটা তখনও বলবৎ ছিল, ১৭ বছর পর আপনারা হঠাৎ একটা অ্যামেন্ডমেন্ট আনলেন, এতদিন ধরে আপনারা ঘুমাচ্ছিলেন। এস.সি. এবং এস.টি. সম্বন্ধে আপনাদের কত দরদ সেটা আপনাদের পরিসংখ্যান দিয়ে আমি বুঝিয়ে দেব। ১৭ বছরে আপনারা কেন এটা করলেন না, ১৭ বছর ধরে আপনারা শুধু গদিতে বসে থেকে ছিলেন এতদিন কেন এটা ভাবেননি, এটা আপনার জবাবি ভাষণে বলবেন। এটা যে নূতন কিছু করছেন না, এটা আমরা করে গিয়েছিলাম আজকে সেটা সংশোধিত আকারে এনেছেন। ও.বি.সি. যেটা মন্ডল কমিটির মতো একটা বড় কমিটি হয়ে গেল, সেখানে বামফ্রন্ট সরকারকে যখন কেন্দ্র থেকে ওয়েস্ট বেঙ্গলের লিস্ট দেওয়ার কথা বলল, তখন মুখ্যমন্ত্রী বললেন পশ্চিমবঙ্গে কোথাও ও.বি.সি. নেই। তারপরে দেখা গেল যে এখানে প্রচুর ও.বি.সি. আছে, এরমধ্যে এখানে

কমিশনও এসেছে, আপনারা তারসঙ্গে সহযোগিতা করছেন না। সামনের বছরে যেহেতু নির্বাচন হতে পারে এইজন্য এই বিলটা এনেছেন, সামনের নির্বাচনের কথা মাথায় রেখে একটা অংশকে সন্তুষ্ট করার জন্য এটা এনেছেন। এটা রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিত হয়ে এটা এনেছেন। এটা আপনি অন্যায় করেছেন, আপনাদের এটা অনেক আগে আনা উচিত ছিল। আজকে এটা অনেক আগে চালু হলে তফসিলি জাতি উপজাতির ছেলেমেয়েরা বঞ্চিত হত না। তফসিলি জাতি উপজাতির ভাইবোনেরা চাকরি থেকে বঞ্চিত হচ্ছে তারজন্য আপনারা দায়ী। এরজন্য আপনাদের শুধু দোষী করব তাই নয়, আপনারা ইচ্ছাকৃতভাবে এটা করেননি। ১৭ বছরে শত শত শিডিউল্ড কাস্ট এবং ট্রাইবস চাকরি ক্ষেত্রে শিডিউল্ড কাস্ট বা ট্রাইবস না পাওয়ার জন্য সেখানে জেনারেল সিট করে লোক নিয়ে নেওয়া হয়েছে। বহু স্কুল শিক্ষক, সরকারি কর্মচারির ক্ষেত্রে আপনারা বলেছেন তফসিলি জাতি উপজাতির ক্যান্ডিডেট পাওয়া যাচ্ছে না, সেখানে আবার চিঠি দিয়ে স্কুলে বিশেষ করে নিয়োগ করেছেন জেনারেল রিক্রুটেড, সেখানে আপনারা নূতন করে দেখিয়েছেন। এখানে দেখছি এবারে আপনারা ৫০টা ভাগ করে দেখিয়েছেন, ৫০টার মধ্যে ৩টে দেখছি এস.টি. আর ১১টি দেখছি এস.সি., আমি একটা বই থেকে দেখাচ্ছি ইকনমি অ্যান্ড পলিটিক্যাল উইকলি ১৯৮১, এখানে আরও পড়ছি, মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি দেখলে অবাক হয়ে যাবেন এই যে পারসেনটেজ অফ পপুলেশন বিলো পভার্টি লাইন পশ্চিমবাংলা কোথায় আছে, অন্ধ্রপ্রদেশে যেখানে ৫৪.৯, বিহারে ৫৪.৬, মধ্য প্রদেশে ৫৮.৬। মহারাষ্ট্র ৪৭.৭, তামিলনাড়ু ৫৯.৬, উত্তরপ্রদেশ ৫৭.৬, পশ্চিমবাংলা ৫৬.৯। তার মানে পশ্চিমবাংলার আগে আরও দুটি রাজ্য আছে। বিলো পভার্টি লাইন ১৭ বৎসরের মধ্যে আপনারা শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবসদের কথা ভাবলেন না। না ভেবে ১৭ বৎসর পর একটা বিল এনে আপনারা বলতে চাইছেন আমরা অনেক কাজ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা ছোট্ট উদাহরণ দিয়ে ব্যাপারটা বুঝিয়ে দিতে চাই। ১৯৭৬ সালে শিডিউল্ড কাস্টদের জন্য ১৫ পারসেন্ট এবং শিডিউল্ড ট্রাইবসদের জন্য ৫ পারসেন্ট রিজারভেশন ছিল। ১৯৯০-৯১ সালের সেনশস পপুলেশন অনুযায়ী শিডিউল্ড কাস্ট ছিল ২৩ পারসেন্ট এবং শিডিউল্ড ট্রাইবস ছিল ৬ পারসেন্ট। আমাদের সময়ে ছিল ২০ পারসেন্ট, আর এখন সেটা বেড়ে হয়েছে দেড়া। আগে ছিল ২০ পারসেন্ট এখন হয়েছে ২৮ পারসেন্ট। যখন পপুলেশন কম ছিল তখন ছিল ২০ পারসেন্ট, আর যখন পপুলেশন বেড়ে দেড়গুন হয়েছে তখন হচ্ছে ২৮ পারসেন্ট। উনি যে টেবিল রেখেছেন সেই টেবিল সম্পর্কে আমার বলার কিছু নেই। তবে শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবসদের সম্পর্কে আপনার ধ্যান-ধারণা ঠিক আছে বলে মনে হয়না। যদিও আপনি আমার চেয়ে বেশি বোঝেন। আপনারা আদার ব্যাকওয়ার্ড ক্লাশের জন্য কোনও কিছু ভাবলেন না কেন। এই বিলের মধ্যে তাদের জন্য একটা স্থান করা উচিত ছিল। এই বিলটা সম্বন্ধে আপনার অফিসাররা বোধহয় ভুল বুঝিয়েছেন এ সার্টিফিকেট ''A certificate under section 3 or section 4 may be issued, (a) in the district, by the Sub-divisional officer of the sub-division concerned, and (b) in Calcutta by the Additional District Magistrate, South 24-Parganas'' আপনি জানেন না বোধ হয় সাউথ পরগনায় চারজন অ্যাডিশনাল ডি.এম আছেন। তাহলে কোনও অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট কী কাজ করবে, তার ইয়ার-মার্কড করতে হবে। শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবসদের আইডেন্টিফিকেশন

অত্যন্ত দরকার। লোন, সার্ভিস এইসবের জন্য তাদের এই আইডেন্টিফিকেশন দরকার, কিন্তু তারা তা পাচ্ছে না। মাসের পর মাস ঘুরতে হয়, এস.ডি.ও-র কাছ থেকে সার্টিফিকেট পেতে গেলে কমপক্ষে ছয়মাস সময় লাগে। আইডেন্টিফিকেশন বিল ১৯৯৪ এটাকে আরও গণমুখি করতে হবে। পঞ্চায়েত সমিতি আছে, এম.এল.এ আছে, জেলা পরিষদ আছে, বি.ডি.ও আছে। কিন্তু শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবসদের সার্টিফিকেট পেতে গেলে সেই এস.ডি.ও-র কাছে যেতে হবে। এস.সি, এস.টি.-রা যাতে সহজে সার্টিফিকেট পেতে পারে তারজন্য আপনার বি.ডি.ও-র কথা বলেননি কেন? একটা দরখাস্ত করলে এস.ডি.ও সেটা বি.ডি.ও-কে পাঠায়, বি.ডি.ও আবার প্রধানকে পাঠায়, তারপর আবার বি.ডি.ও-র মাধ্যমে এস.ডি.ও-র কাছে আসে। আপনি উপর থেকে না করে নিচে থেকে করলেন না কেন। আমি আপনাকে একটা সংশোধনী এনে এটা করতে বলব।

[4-20 — 4-30 p.m.]

বি.ডি.ও.রা গেজেটেড অফিসার, তাদের দায়িত্ব দিন এবং এম.এল.এ.পি.দের ইনক্লুড করুন কারণ তারা জনপ্রতিনিধি, এ ব্যাপারে তাদের দায়িত্ব দিন। এই প্রসঙ্গে আর একটা কথা বলি, বিলে অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট বলে যেখানে বলা আছে সেটা কে তা পরিষ্কার করে দিন — তিনি অ্যাডমিনিস্ট্রেশনের, না, জুডিসিয়ালের, না কিসের তা পরিষ্কার করে বলে না দিলে যেখানে ৪ জন অ্যাডিশনাল রয়েছেন তাদের মধ্যে কে অধিকারি সেটা বোঝা যায় না। এরপর আমি অফেন্স অ্যান্ড পানিশমেন্টের ব্যাপার বিলে যেটা আছে সে সম্পর্কে কয়েকটি কথা বলছি। স্যার, আপনি আইনজ্ঞ লোক, আপনি বুঝবেন, উনি বিলে করেছেন, "Shall be punishable with imprisonment for a term which may extend to six months or with fine which may extend to two thousand rupees or both"... আমি বলছি, এটা অ্যামেন্ড করুন এবং থ্রি ইয়ার্স করুন এবং কগনিজেবল করুন। যে সার্টিফিকেট নিচ্ছে এবং যিনি দিচ্ছেন তাদের ইনক্লুড করা উচিত। কেউ ফলস সার্টিফিকেট দিলে হি উইল বি পানিশ্ড। দ্বিতীয়ত লোকে যাতে সার্টিফিকেট তাড়াতাড়ি পায় তারজন্য এই ব্যবস্থাটাকে গণমুখি করুন। কারণ, অভিজ্ঞতায় আমরা দেখেছি, কেউ হয়ত চাকরির জন্য এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে ডাক পেয়েছে কিন্তু ইন্টারভিউ দিতে পারছেনা যেহেতু সে তখনও তার সার্টিফিকেট জোগাড় করতে পারে নি। স্কুল থেকে ইন্টারভিউ-এর ডাক এসেছে কিন্তু সে যেতে পারছে না যেহেতু তার আইডেন্টিফিকেশন কার্ড সে পায় নি। এর ফলে কোনও দোষ না থাকা সত্ত্বেও একটা লোক চাকরি থেকে বঞ্চিত হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি, আপনি যেটা করছেন সেটা নতুন কিছু করেন নি। আগে বাই গভর্নমেন্ট নোটিফিকেশন এটা করা হত, এখন আইন করছেন। তবে আইন যখন করছেন তখন এটা সরলিকরণ এবং বিকেন্দ্রীকরণ করুন। আপনারা, বামপন্থীরা তো কথায় কথায় বিকেন্দ্রীকরণের কথা বলেন, আমি তাই বলছি, আপনারা নিচের স্তরের উপর দায়িত্ব দিন। সেখানে বি.ডি.ও যাতে সরাসরি দিতে পারেন সেটা দেখুন। কারণ এখন যা অবস্থা তাতে এস.ডি.ও. থেকে বি.ডি.ও. এবং তারপর বি.ডি.ও. থেকে প্রধান এই করতে করতে সার্টিফিকেট পেতে ৬ মাস লেগে যায়। কাজেই লোকে যাতে অনর্থক হয়রানির মধ্যে না পড়ে সে ব্যবস্থা করুন। আর পানিশমেন্টটা দুজন-এর ক্ষেত্রেই অ্যাপ্লিকেবল করুন। কারণ এখানে একটা চেক

অ্যান্ড ব্যালেন্স থাকা দরকার। আইনটা আনার আগে আপনি যদি আমাদের সঙ্গে একটু পরামর্শ করতেন তাহলে ভাল হত, এই ফাঁকগুলি আমরা পুরণ করার কথা আপনাকে বলতে পারতাম। আমাদের সুপারিশগুলি গ্রহণ করলে আইনটা অনেক ভালো হত। সকলে মিলে আলোচনা করা যেত। যাইহোক, বেসিক্যালি আমি এটা সমর্থন করছি।

[4-30 — 4-40 p.m.]

**শ্রীমতী মমতা মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এস.সি. এস.টি. অ্যামেন্ডমেন্ট বিল যেটা এখানে আনা হয়েছে আইডেন্টিফিকেশন, পাস্ট রিজার্ভেশন এবং ভ্যাকান্সির উপর, আমি সেটাকে সর্বতোভাবে সমর্থন করছি। একটু আগে বিরোধী দলের মাননীয় সদস্য বাপুলি মহাশয় প্রাজ্ঞ বিজ্ঞ লোক, তিনি তথ্য ভিত্তিক যে বক্তব্য রাখলেন, তারমধ্যে না গিয়ে আমাদের অভিজ্ঞতার নিরীখে প্রাপ্ত কয়েকটি কথা আপনার সামনে রাখতে চাই। প্রথমত সার্টিফিকেট পাবার ব্যাপারে আমরা যেটা ফিল করেছি, কোনও আদিবাসী হয়তো অরিজিন্যালি ট্রাইব্যাল কিন্তু তার স্ত্রী জেনারেল কাস্টের, এই ক্ষেত্রে তাদের ছেলেমেয়েদের আইডেন্টিফিকেশনের ব্যাপারে অসুবিধা দেখা দিচ্ছে, সেটা পরিষ্কারভাবে ঠিক করা দরকার। যেমন উদাহরণ স্বরূপ বলতে পারি দেশওয়ালি মাঝি। দ্বিতীয়ত পঞ্চায়েত নির্বাচনের সময় দেখেছি মহিলাদের ৩০ পারসেন্ট সংরক্ষণের ব্যবস্থা করতে গিয়ে এমন অনেক এলাকা পেয়েছি যেখান থেকে উপযুক্ত মহিলা প্রার্থী পাওয়া যায়নি। যেহেতু ব্যাপারটা এস.টি.ও. লেভেলে ছিল, শেষ পর্যন্ত একটা মীমাংসায় আসা যায় এবং মহিলা প্রার্থী দিয়ে তাদের জিতিয়ে আনতে সমর্থ হই। বাপুলি মহাশয় যেভাবে বললেন ঠিক সেইভাবে না বলেও বলা যায় এমন অনেক কাস্ট আছে, যেটা বিহারে শিডিউল্ড কাস্ট বা ট্রাইব কিন্তু ওয়েস্ট বেঙ্গলে তারা জেনারেল কাস্ট, যেমন কর্মকার। এই ক্ষেত্রে যারা বিহার থেকে আসবেন এবং পশ্চিমবাংলায় বর্ন অ্যান্ড ব্রট আপ, এদের দুজনের মধ্যে আইডেন্টিফিকেশন কিভাবে করা যাবে, এই ব্যাপারে একটা পরিষ্কার সিদ্ধান্তে আসার দরকার আছে। সংরক্ষণের সিদ্ধান্ত হয়ে যাবার ফলে অনেক ক্ষেত্রে এই এস.সি.এস.টি. পদগুলি খুব লোভনীয় হয়ে গেছে এবং এইজন্যই যারা মিথ্যা সার্টিফিকেট দাখিল করে এর সুযোগ নেবেন তাদের জন্য যে জেল এবং জরিমানার ব্যবস্থা এই বিলে রাখা হয়েছে এটা থাকা উচিত। এটা সকলের সমর্থন করা উচিত। সত্যবাবু বললেন ৭৬ সালে এই বিল হবার পর ১৭ বছর পরে কেন এই অ্যামেন্ডমেন্ট বিল আনতে হচ্ছে? তাকে স্মরণ করিয়ে দিই, অভিজ্ঞতার মধ্যে দিয়েই তো মানুষ সেখে, সেটাকে রেকটিফিকেশনের যদি দরকার হয় সেটা কি করা হবে না? সুতরাং আমি বলছি ১৭ বছর পরে হলেও আজকে যে অ্যামেন্ডমেন্ট এসেছে, সেটা সঠিকভাবেই এসেছে। শুধু স্কুল কলেজের ব্যাপারেই নয়, অনেক সংস্থায় নিয়োগের সময় বলা হয় তফসিল জাতি, উপজাতির ক্ষেত্রে নট ফাউন্ড স্যুটেবল এবং সেখানে জেনারেল ক্যান্ডিডেট নিয়ে নেবার একটা ব্যাপার থাকে, এটা আমাদের খুব খারাপ লাগে। এইজন্য এই ব্যাপারে যে ৫০ পারসেন্ট রোস্টার আছে সেটা মেনে চলা দরকার। পশ্চিমবঙ্গ বিধানসভায় মোট ২৯৪টি আসনের মধ্যে ৭৬টি সংরক্ষিত আসন। সেই ৭৬টি আসনের মধ্যে বামফ্রন্টের তরফ থেকে আমরা ৭৫টিই জিতেছি। কেবল মাত্র একটি আসনে সবুজ দলের নরেনবাবু জিতে এসেছেন, অর্থাৎ ঝাড়খন্ডিরা জিতেছে। এরপরেও বিরোধীদের পশ্চিমবঙ্গে অন্তত রিজার্ভেশন নিয়ে এত কথা বলা উচিত নয়। বিধানসভায়

রিজার্ভেশনের অবস্থাটা দেখে ওদের বোঝা উচিত যে, এবিষয়ে পশ্চিমবঙ্গের সঙ্গে অন্য রাজ্যের তুলনা করা চলে না। পশ্চিমবাংলায় আমরা কেবল মাত্র স্কুল, কলেজ এবং কিছু সরকারি পোস্টের মধ্যেই রিজার্ভেশনের ব্যাপারটাকে বা তফসিলি জাতি এবং আদিবাসীদের উন্নয়নের ব্যাপারটাকে শেষ করে দিই নি। বিগত ১৭ বছর ধরে বামফ্রন্ট সরকার তাদের শিক্ষা, সংস্কৃতি, আর্থিক, সামাজিক এবং রাজনৈতিক মানেরও উন্নয়ন ঘটাবার চেষ্টা করে চলেছে। চিন্তা ভাবনা করে একটার পর একটা পরিকল্পনা গ্রহণ করা হচ্ছে এবং তাকে বাস্তবায়িত করা হচ্ছে। আগামী ৩০ তারিখ আদিবাসীদের হুল উৎসব আসছে। আজ আর পশ্চিমবঙ্গে 'হুল উৎসব' শুধু মাত্র আদিবাসীদের মধ্যেই সীমাবদ্ধ নেই। পশ্চিমবঙ্গ সরকার সর্বতোভাবে চেষ্টা করছে আদিবাসীদের অনুষ্ঠানটিকে পশ্চিমবঙ্গের সর্বস্তরের মানুষের উৎসবে পরিণত করার। এ রাজ্যে আদিবাসী সংস্কৃতিকে এইভাবে মূল্য দেওয়া হচ্ছে। ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে এ জিনিস দেখা যায়না। আমরা এখানে দুঃখের সঙ্গে লক্ষ্য করি তথাকথিত আদিবাসী নেতা ঝাড়খন্ড দলের নরেনবাবু এখানে কংগ্রেসিদের সঙ্গে যোগসাজশ করে বামফ্রন্ট বিরোধী বক্তব্য রাখেন। ওরা দার্জিলিং, আসাম, কাশ্মীরের ঘটনার পরিপ্রেক্ষিতে এখানেও হুজুকে মেতে দাবি করছেন পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর এবং ছোটনাগপুর রেঞ্জ-এর বিহারের কয়েকটা জেলা নিয়ে আলাদা ঝাড়খন্ড রাজ্য দিতে হবে। এই দাবির পক্ষে ওদের কী বক্তব্য, না, ৪৭ বছর ধরে ভারতবর্ষে আদিবাসীরা, হরিজনরা বঞ্চিত। ওরা বিভিন্ন ভাবে নানারকম বঞ্চনার শিকার, অতএব ওদের চেষ্টা করতে হবে ওদের দাবিগুলো ফোরফ্রন্টে এনে সবাইকে সমান করার চেষ্টা করতে হবে। নরেনবাবু, আপনাদের ঝাড়খন্ডের এই বক্তব্য আমরা সমর্থন করি যে, আদিবাসীরা হরিজন নয়। আমরা বিশ্বাস করি বিভিন্ন জাতের মানুষ বিভিন্ন ভাষাভাষি মানুষ নানান ধর্মের মানুষ ভারতবর্ষে বাস করেন, তারা সকলেই ভারতের নাগরিক, তারা সকলেই ভারতবাসি। সুতরাং তাদের প্রত্যেকেরই অধিকার আছে ভারতবর্ষের মাটিতে সমান অধিকার পাবার। দয়া করে একবার হিসাবটা মিলিয়ে নিন, দেখুন কে দেয়নি আপনাদের সেই অধিকার। আপনারা যে পথে চলছেন সেই পথে হিসাব মেলাবার চেষ্টা করলেও হিসাব মিলবে না। কারণ আপনারা ৪৭ বছর ধরে কেন্দ্রীয় কংগ্রেস সরকারের বঞ্চনার শিকার হয়েও কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে কোনও কথা বলবেন না। আপনারা গালাগাল দেবেন কাকে, না, সিপিএম'কে। 'সিপিএম কাটছি, কাটব।' আমরা পুরুলিয়ায় ২৪ ঘন্টা শুনি — ওরা মিটিং, মিছিল করেন, আর কোনও কথা নয়, আদিবাসীদের জন্য এই চাই, ঐ চাই, এই কর, ঐ কর ইত্যাদি কিছু নয়, শুধু 'সিপিএম কাটছি, কাটব, জ্যোতিবাবুকে কাটছি, কাটব।' এ ছাড়া আর কোনও স্লোগান নেই, বক্তব্য নেই, কিছু নেই। ওদের একটাই উদ্দেশ্য কংগ্রেসের সঙ্গে আঁতাত করে সিপিএম-দের কাটা এবং তারজন্য আলাদা ঝাড়খন্ড রাজ্য চাই। কিন্তু সেটা কি সম্ভব? আপনি খোঁজ নিয়ে দেখুন নরেনবাবু, আদিবাসী গাঁয়ে, হরিজন বস্তিতে যান, দেখুন কতজন আপনাদের সমর্থন করে। আমরা পশ্চিমবাংলায় বার বার ভোটের মধ্যে দিয়ে প্রমাণ করে দিয়েছি যে আদিবাসী এবং হরিজনরা কাদের সমর্থন করছেন। আমরা শুধুমাত্র সংরক্ষণের মধ্যেই আমাদের আদিবাসীদের কল্যাণের কাজকে সীমাবদ্ধ করে রাখি নি। আমরা তাদের সামগ্রিক উন্নয়নের জন্য কাজ করে যাচ্ছি। সর্বস্তরের মেহনতি মানুষের স্বার্থে আমরা কাজ করছি। সেই পরিপ্রেক্ষিতে আজকে এই যে বিল এসেছে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া The West Bengal Scheduled Castes and Scheduled Tribes Identification Bill, 1994. The West Bengal Scheduled Castes and Scheduled Tribes Reservation of Vacancies in Service and Posts (Amenment) Bill, 1994. পেশ করেছেন। উনি প্রাথমিক বক্তব্যে যা বলেছেন তা আমরা শুনেছি। আমি মন্ত্রী মহাশয়ের কাছে এই বিষয়ে নিয়ে আগে অনেকবার পর্যালোচনা করেছি। এই বিলে যেগুলি কনটেন্ট এবং সবজেক্ট আছে সেগুলি নিয়ে অনেক পর্যালোচনা করেছি। আপনি আমাকে পরিষ্কার করে বলবেন, বর্তমানে যে পরিস্থিতি রয়েছে আইডেনটিফিকেশনের ক্ষেত্রে আমাদের রাজ্যে, সেটা এখনও এস.ডি.ওর কাছে দরখাস্ত করতে হয় এবং SDO is the authority to issue the certificate to identify SC & ST People. নতুন, নতুন কিছু কথা এখানে নেই। আপনি লিগাল অথরিটি দিলেন এই আইনের মধ্য দিয়ে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই জায়গায় আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই, জিনিসটা এইভাবে ভেবে দেখলে হত না যেমন সারা ভারতবর্ষে ১৩ কোটি ৮২ লক্ষ ২২ হাজার ২৭৭ জন শিডিউল্ড কাস্টস রয়েছেন এজ পার ১৯৯১ সেনসাস, তারমধ্যে পশ্চিমবঙ্গে তার সংখ্যা হচ্ছে, ১ কোটি ৬০ লক্ষ ৮০ হাজার ৬১১ জন, শিডিউল্ড ট্রাইবের সংখ্যা পশ্চিমবঙ্গে ৩৮ লক্ষ ৮ হাজার ৭০৭ জন যেখানে সারা ভারতবর্ষে শিডিউল্ড ট্রাইবেস সংখ্যা ৬ কোটি ৭৭ লক্ষ ৫৮ হাজার ৩২০ জন এজ পার ১৯৯১ সেনসাস, পশ্চিমবঙ্গে যদি সাড়ে ৬ কোটি জনসংখ্যা ধরি তারমধ্যে ১ কোটি ৬০ লক্ষ ৮০ হাজার ৬১১ জন হচ্ছে শিডিউল্ড কাস্টস আর ৩৮ লক্ষ ৮ হাজার ৭০৭ জন হচ্ছে শিডিউল্ড ট্রাইব ব্লকে ব্লকে ছড়িয়ে আছে। আমি বিধায়ক হিসাবে দেখেছি এবং আপনিও মন্ত্রী হয়ে আপনার অভিজ্ঞতা হয়েছে, প্রত্যন্ত গ্রামের এস.সি অ্যান্ড এস.টির ছেলে-মেয়েরা যে দরখাস্ত করছে তাদের কতবার জেলাস্তরে এবং মহকুমায় যেতে হচ্ছে অফিসারের কাছে। বি.ডি.ও অফিসার থেকে শুরু করে জেলার অফিসারদের ধরতে ধরতে তাদের জীবন নিঃশেষ হয়ে যায়। আপনি নতুন কি দিলেন? নতুন কিছু দিলেন না। এই বিলে যদি আনতেন যে আমরা ব্লক স্তরে বি.ডি.ওকে একজিকিউটিভ অথরিটি দিই, প্রশাসনিক ব্যাপারে যিনি বি.ডি.ও তিনিই একজিকিউটিভ ম্যাজেসটিরিয়াল অথরিটি কেন ব্লক লেভেলে বি.ডি.ওকে অথরিটি দিলেন না? ব্লক স্তরে এস.টি.অ্যান্ড এস.টিদের সার্টিফিকেট দিতে বি.ডি.ওকে কেন অথরিটি দেওয়া হবে না? আপনার বিলের উদ্দেশ্য ভাল, কিন্তু কিছু কিছু জায়গায় আমাদের আপত্তি থেকে গেছে দৃষ্টিভঙ্গির জন্য। আপনি নতুন কিছু বললেন না, নতুন কিছু করলেন না। এই জায়গাটা আপনাকে ভাবতে হবে। আপনি আইডেন্টিফিকেশনের ক্ষেত্রে অ্যাপিলিয়েট অথরিটির একটা প্রভিসন রেখেছেন। সেখানে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট থাকবে অথবা অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট অ্যাজ অ্যাপয়েন্টেড বাই দি ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট থাকবে এবং কলকাতার ক্ষেত্রে অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট অফ সাউথ ২৪-পরগনা করেছেন। তাদের কাছে অ্যাপিল করার ভার দিয়েছেন এবং প্রেসিডেন্সি ডিভিসনে কমিশনারের কাছে অ্যাপিলিয়েট অথরিটি দিয়েছেন। এবার কতকগুলি সমস্যা এসে যাচ্ছে। আমাদের রাজ্যে অনেকগুলি প্রজাতি আছে। আমি লোকসভার প্রসিডিংস থেকে বলছি, গুজরাট এবং অন্ধ্রপ্রদেশে কিছু প্রজাতির

সমস্যা দেখা দিয়েছিল। তারা শিডিউল্ড কাস্টস অ্যান্ড শিডিউল্ড ট্রাইব হবে, কি হবে না, তারা অথরিটি পাবে, কি পাবে না। এই সিলেক্টেড প্রজাতির জন্য রাজ্যগুলি উদ্যোগ নিয়েছে। আমি এখানে পরিষ্কার করে বলতে চাই, আমাদের রাজ্যে ৭ থেকে ১২ প্রজাতি আছে। তারা এস.সি.অ্যান্ড এস.টি সার্টিফিকেট পাওয়ার ক্ষেত্রে এখন শূন্যে ঝুলছে। তাদের ব্যবস্থা হবে, কি হবেনা? তারা সার্টিফিকেট পাবে, কি পাবে না সেটা আমি জানতে চাই? আপনার দপ্তর এ ব্যাপারে কিছু বলছে না। এই বিষয়গুলি আমরা দীর্ঘদিন ধরে বলে আসছি। সমস্যাগুলি সভায় তুলে আসছি, কিন্তু কেউ কিছু বলছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা সমস্যা মাইগ্রেটেড এস.সি.এস.টি. নিয়ে মাননীয় মিসেস মুখার্জি যেটা বলছিলেন, ধরুন বিহারে একটা এস.সি. সেখনে এস.সির মর্যাদা পায়, সে যখন পশ্চিমবঙ্গে এসে বসবাস করে তখন আপনাদের দপ্তর এই রাজ্যে তাকে এস.সি. হিসাবে মানতে চায় না, এই সমস্যার সমাধান কি হবে? সেটা এই বিলে লেখা নেই। কোন জায়গায় আইডেনটিফিকেশন হবে তার সমস্যার সমাধান কে করবে ইন্টার স্টেট মাইগ্রেটরি এস.সি. অ্যান্ড এস.টি. হু ইজ দি অথরিটি, হু উইল বি দি অথরিটি টু রেকগনাইজ তাকে রিজারভেশন কে দেবে? তার সার্টিফিকেট রেকগনাইজ কে দেবে এই বিষয়টা আপনাদের দপ্তরের দেখা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সবচেয়ে যেটা গুরুত্বপূর্ণ বিষয় রিজারভেশনের ক্ষেত্রে যাতে বাহবা নেবার চেষ্টা করেছেন ১৫ পারসেন্ট থেকে ২৪ পারসেন্ট নিয়ে যাচ্ছি রিজারভেশন, ডি-রিজারভেশন করা চলবে না কিন্তু চাকরির ক্ষেত্রে সরকারি, বেসরকারি থেকে ব্লক থেকে রাজ্য সর্ব ক্ষেত্রে ডি-রিজারভেশন অথরিটি, লোকাল অথরিটি থাকবে না, that should be referred to the State Government and it is the wisdom of the State Government to decide it এতদিন কি হচ্ছে, আজকে ১৭ বছর বাদে এই কথাটা ভাবতে হচ্ছে, কেন ভাবতে হল কারণ এই ধরনের অনেক জোচ্চুরি হচ্ছে, হয়েছে, অনেক অধিকার কেড়ে নেওয়া হয়েছে পরীক্ষা নিয়ে এস.সি.এস.টি.দের চাকুরি দেওয়া হয় না। আগে ছিল ১৫ পারসেন্ট, পরিসংখ্যান কি বলছে। পরিসংখ্যানে ১০ পারসেন্ট রিজারভেশন করতে পারে নি। এই রাজ্যের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ফিগার বলছে ১৫ পারসেন্ট টারগেট থাকা সত্ত্বেও এই সরকার সরকারি, বেসরকারি ক্ষেত্রে এস.সি.এস.টি. ছেলে মেয়েদের ১০ পারসেন্ট ও চাকরি দিতে পারেন নি, কোথা থেকে দেবেন? যখন সার্বিকভাবে আনএমপ্লয়মেন্ট পৌঁছে গেছে ৫৫ লক্ষ ১৯৯২-৯৩ এ ভেকেন্সি declared through exchange 9.7 thousand only ৯.৭ হাজার, তারমধ্যে ১০ পারসেন্ট ধরে আমরা আজকে পশ্চিমবঙ্গে এস.সি.এস.টির চাকরির ক্ষেত্রে বেসরকারি এবং সরকারি ক্ষেত্রে অবস্থাটা আপনারা বিচার করে দেখবেন। বাহবা নেবার চেষ্টা হচ্ছে মাত্র ১৫ পারসেন্ট ২৪ পারসেন্টে নেওয়া হচ্ছে, এটা নিয়ে রাজনীতি হচ্ছে, কি বিপদজনক রাজনৈতিক ধান্দাবাজি সারা ভারতে সরকার আজকে মন্ডল কমিশন ২৭ পারসেন্ট রিজারভেশন ডিক্লেয়ার করে দিয়েছেন, সারা ভারতবর্ষে, আমাদের রাজ্যে মাননীয় দীনেশবাবু এই রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী এতদিন পরে মন্ডল কমিশনের সুপারিশ করছেন। ও.বি.সি. কার্যে রূপায়ণ করেন নি, সল্টলেকে অফিস করে দিয়েছেন প্রাক্তন জাসটিস মিঃ সেন হিয়ারিং করিয়েছেন, দুর্ভাগ্য ১৩ ক্যাটিগরি রেকমেন্ড করেছেন। পশ্চিমবঙ্গে মেজর ক্যাটিগরি তাদের বাদ দিয়েছেন, মাহাতো কমিউনিটি মাহিষ্য কমিউনিটি, তিলি কমিউনিটি, সদগোপ এখানে রেকমেন্ড নেই, এইগুলি কী হবে ভবিষ্যতে কী হবে? এই রাজ্যে ও.বি.সি.দের দরদ করে পিছিয়ে রেখেছেন, বুড়ো আঙ্গুল

দেখিয়েছেন। এই বিলটাতে ১৫ পারসেন্ট থেকে ২৫ পারসেন্ট চাকরির শূন্যে ছবি টাঙাবার চেষ্টা করেছেন, এটা সমস্তই ধাপ্পা। ১৫ পারসেন্ট রিজারভেসণ, ১০ পারসেন্টের বেশি উঠতে পারেন নি, টিল ডেট উদ্দেশ্য ভাল, প্রথম থেকে বলেছি আজকে আমরা কি ভাবে ডিপ্রাইভড হচ্ছি মাননীয় অধ্যক্ষ মহাশয় এই পরিসংখ্যাগুলি তুলে ধরে এনে দেখবেন আমরা ন্যাশনাল backword classes Finance and Development Corporation তৈরি হয়েছে। ভারত সরকার ৫০০ কোটি টাকা দিয়ে পশ্চিমবঙ্গ সরকার ৮ কোটি টাকা নিয়েছেন, কিন্তু খরচ করতে পারেন নি। ন্যাশনাল Scheduled Castes Development and Financial Corporation. তৈরি করছেন, ভারত সরকার ৫০০ কোটি টাকা রিজারভেশন ফান্ড নিয়ে পশ্চিমবঙ্গে আজকে ন্যূনতম ৪০ পারসেন্ট টারগেটে রীচ করতে পারেন নি। কোন জায়গায় দাঁড়িয়ে আছি? কি উন্নয়ন হবে, এস.সি.এস.টি. ট্রাইব্যাল Cooperation Marketing and Development Federation. আজকে প্রায় ২০০ কোটি টাকা নিয়ে ফান্ড তৈরি হয়েছে, ন্যাশনাল লেবেলে, আজকে পশ্চিমবঙ্গের করিতকর্মা মন্ত্রী মাননীয় দীনেশ ডাকুয়া মহাশয়ের রাজ্যে নিচের তলায় পড়ে আছে, এখানে দাঁড়িয়েছে। আজকে কিভাবে ট্রাইবালদের ডেভেলপমেন্ট হবে? এর মধ্যে যদি দেখতাম যে, আপনারা পশ্চিমবঙ্গে ১৫ পারসেন্ট টার্গেট ফুলফিল করে এগোচ্ছেন ২৪ পারসেন্টের দিকে তাহলে বুঝতাম। কিন্তু কোনও পরিকল্পনা রূপায়িত হচ্ছে না, অর্থনৈতিক কর্মসূচিগুলি অন্য রাজ্যের তুলনায় এই রাজ্যে পিছিয়ে রয়েছে। পার্লামেন্ট কোয়েশ্চেন-আনসারে দেখছিলাম statement showing sanction of loan by banks during 1989-90 and 1990-91 under CU Scheme. স্টেট গভর্নমেন্টের সেশ্রুর কথা বাদ দিন, কেন্দ্রীয় সরকারের 'সিউ' স্কীমের কথাই বলি, যেটা ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রিয়াল সেক্টরগুলি করে থাকে। আপনাকে অন্যান্য মন্ত্রীরা সাহায্য করছেন না। ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তর বা অন্য দপ্তরের সঙ্গে কোহেসিভ এফেক্ট দেখতে পাচ্ছেন না। আপনি ছুটতে ছুটতে মুখ্যমন্ত্রীর কাছে গেছেন। মুখ্যমন্ত্রী সম্প্রতি চিঠি দিয়েছেন সমস্ত দপ্তরকে, ফলে তারা আদিবাসীদের জন্য কিছু কিছু কাজ করছেন এবং তারফলে তাদের কিছু কিছু চাকরি হচ্ছে। গতবারে আপনাকে চেপে ধরবার পর বলেছিলেন যে, বিভিন্ন দপ্তর কাজটা কিভাবে রূপায়িত করছেন বলতে পারছেন না। এখানে ৬৪১২টি স্কীম ছিল, কিন্তু স্ক্রিনিং করবার পর ৪৩৩টি স্কীম স্যাংশন্ড হয়। ১৯৯১-৯২ সালে স্কীম ছিল ৩০৫৬টি, স্যাংশন পেয়েছিলেন ৩৫টির। ইজ ইট দি ইন্ডেক্স অফ দি ট্রাইবাল ডেভেলপমেন্ট ইন ওয়েস্ট বেঙ্গল? এটা কি সরকারের রিপ্রেজেন্টেটিভ ক্যারেক্টার? আজকে এই অবস্থার মধ্যে আমরা দাঁড়িয়ে রয়েছি। এই জায়গাটা ভাবতে হবে। মিসেস মুখার্জি বলছিলেন যে, রিজার্ভ সিটে আপনারা ৭৬ জন মহিলাকে পেয়েছেন। জচ্চুরি করে, জালিয়াতি করে, গণতান্ত্রিক সুযোগ না দিয়ে, নন-গেজেটেড পুলিশ এবং কো-অর্ডিনেশন কমিটির সহায়তা নিয়ে, তীর-বল্লম, ভল্লা দেখিয়ে এটা পেয়েছেন। আজকে যদি সত্যি গণতন্ত্র থাকত তাহলে ভারতবর্ষের মানচিত্রে রাজ্যের শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবরা অন্য জায়গায় থাকতেন। আমাদের কাছে অনেক পরিসংখ্যান রয়েছে। আমি এস.সি.। এস.টি. রিজারভেশন কমিশনারের কথা বলছি। কথাটা মন্ত্রী মহাশয়কে একটু ভেবে দেখতে বলব। রিজারভেশনের ক্ষেত্রে রিজারভেশন কমিশনার যাকে অ্যাপয়েন্টমেন্ট দেবার কথা বলছেন সেটা হবে বিলে 'Not below the rank of Secretary and a Special Secretary will be appointed by that Secretary.

[4-50 — 5-00 p.m.]

এই জায়গাটাতে আপনার স্পেসিফিক্যালি বলা দরকার যে, হোয়েদার দ্যাট অফিসার উইল বি অ্যাটাচড টু এনি ডিপার্টমেন্ট, অর ইট উইল বি এন ইন্ডিভিজুয়াল পোস্ট। সেটা কিন্তু ক্যাটাগোরিক্যালি বা স্পেসিফিক্যালি বলা নেই। কারণ, আমরা দেখছি, বিনয়বাবু এ হাউসে একটা বিল নিয়ে এলেন বোর্ড অফ রেভিনিউতে ফিনান্সের সেক্রেটারিকে অ্যাডিশনাল মেম্বার করে। এখানে কিন্তু পরিষ্কার করে বলেননি যে, কোনও দপ্তরের সেক্রেটারিকে আপনি আনবেন। নাকি এটাকে একটা স্ট্যাটুটরি অথরিটি করবেন? যে জায়গায় বলেছেন All the cases should be referred to the State Government and the wisdom of the State Government to de-reserve all the reserved posts. ডিসিসন আপনাকে নিতে হবে। সেক্ষেত্রে তার সময়সীমার কোনও উল্লেখ করেন নি এবং পদ্ধতি কী হবে সেটা পরিষ্কার করে বলা নেই। এই জায়গায় আইনের ফাঁকে লোকাল অথরিটি এবং সরকারি বিভাগগুলি বেসরকারি বাদ দিন, স্কুল-কলেজ বাদ দিন এস.সি. এবং এস.টি'র ভ্যাকেন্সি ফুলফিল করতে পারছে না এবং রাজ্য সরকারের এমপ্লয়মেন্ট স্কীমের মাধ্যমে যে সমস্ত ভ্যাকেন্সি হচ্ছে সেগুলি প্লেসমেন্ট করছে না এই হচ্ছে অবস্থা। এ ক্ষেত্রে রক্ষা কবচ কী হবে সেটা বলা হয়নি এবং সার্টিফিকেট দেবার ক্ষেত্রে আবার স্মরণ করিয়ে দিতে চাই যে, এক্ষেত্রে যে জিনিস ছিল সেই একই অবস্থা রয়ে গেল। কাজেই আপনাকে একথা বলতে চাই যে এটাকে আরও সরলীকরণ করতে হবে। আমরা দেখেছি যে বংশ পরম্পরায় ইতিহাস যখন খোঁজা হয়, আপনার অফিসাররা যখন ভূমি দপ্তরের রেকর্ড থেকে খোঁজেন যে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস-এর নাম আছে কিনা, রিগ্রেস দলিলে নাম আছে কিনা, সেখানে নাম যদি না থাকে তাহলে আপনার অফিসাররা তা গ্রহণ করেন না বা গ্রহণ করতে চান না। এক্ষেত্রে এম.এল.এ, এমন কি এম.পি'রা সার্টিফিকেট দেওয়া সত্ত্বেও আপনার সাব-ডিভিশনাল অথরিটি এবং ডিস্ট্রিক্ট অথরিটি সেটা অ্যাকসেপ্ট করেনা। এই জায়গায় সমস্যা সমাধান কী ভাবে হবে, সেটা এই বিলে বলা নেই। এই জায়গা আরও পরিষ্কার করতে হবে। সেজন্য যে কথা বলতে চাচ্ছি যে আজকে যখন সারা ভারতবর্ষে মন্ডল কমিশনের সুপারিশ গ্রহণ করে ইকনমিকালি আদার ব্যাক ওয়ার্ডদের উন্নয়নের কথা বলা হচ্ছে এবং ২৭ পারসেন্ট রিজার্ভেশনের করা হয়েছে, সেখানে আমাদের রাজ্যে ১৫ পারসেন্ট যেটা শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসদের জন্য রিজার্ভেশনে ছিল, সেটাকে এখন আপনি ২৪ পারসেন্টেজে নিয়ে এসেছেন। আমরা দেখছি যে ১০ পারসেন্ট রিজার্ভেশনও আপনি কমপ্লিট করতে পারেন নি। এটা ধরে নিতে হবে, যেহেতু আপনারা পাপ করেছেন, আদার ব্যাকওয়ার্ড ক্লাশ-এর মানুষদের সামাজিক, অর্থনৈতিক সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত করেছেন, সেহেতু তাড়াতাড়ি করে এই বিল এনে দেখাতে চেয়েছেন যে আমরা তাদের জন্য ১৫ পারসেন্ট থেকে বাড়িয়ে ২৫ পারসেন্ট করছি। কিন্তু বাংলার মানুষ জানে যে এই সরকার তাদের কাঁধে ভর দিয়ে তাদের বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখাচ্ছেন। আজকে অর্থনৈতিক দিক থেকে তাদের কোনও উন্নতি হয়নি, তাদের উপরে অত্যাচার, নির্যাতন, অবিচার করা হয়েছে। কাজেই এইকথা বলতে চাই যে, দৃষ্টিভঙ্গিতে এটা এনেছেন, সেই দৃষ্টিভঙ্গি ভাল, কিন্তু উদ্দেশ্য খারাপ। এই কথা বলে এই বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 p.m.]

**শ্রী সৌমেন্দ্র নাথ দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় যে দুটি বিল এখানে উত্থাপন করেছেন, আমি তাকে পূর্ণ সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। প্রথম বিলে চাকুরি বা পদোন্নতির ক্ষেত্রে তফসিলিরা সংরক্ষণের সুযোগ-সুবিধা ঠিকমতো পাচ্ছে কিনা তার প্রতি নজর রাখার জন্য রাজ্য স্তরে কমিশন নিয়োগ করছেন, সেখানে তারা এগুলি দেখাশুনা করবেন। রিজার্ভ পোস্ট, আনরিজার্ভ পোস্ট, এগুলির ক্ষেত্রে লোকাল অথরিটি এগুলি করত, এখন সেটা হবেনা। এখন ডিস্ট্রিক্টের ক্ষেত্রে একজন ডিস্ট্রিক্ট কমিশনার থাকবেন, তারা এই বিষয়ে দেখাশুনা করবেন। এটা হচ্ছে একটা বিলের উদ্দেশ্য। আর একটা বিলের উদ্দেশ্য হচ্ছে, সার্টিফিকেট ইস্যু করার ব্যাপার। এক্ষেত্রে কলকাতাকে বাদ দিয়ে জেলাস্তরে এস.ডি.ও এবং দক্ষিণ ২৪ পরগনার ডি.এম, এ.ডি.এম, তারা এটা করবে। মন্ত্রী মহাশয়ের এই আনার ক্ষেত্রে কতকগুলি বিষয়ে সরকাবের নজরে এসেছে যেমন শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবদের রিজার্ভ পোস্টের ক্ষেত্রে সব জায়গায় ফুলফিল হচ্ছে কিনা ইত্যাদি। আমার কাছে খবর আছে যে কিছু কিছু হচ্ছে, আবার কিছু কিছু ক্ষেত্রে হচ্ছে না। আমি এই বিষয়ে একটা নির্দিষ্ট খবর বলতে চাই। যেমন স্কুলের ক্ষেত্রে কিছুদিন আগে খবরের কাগজে অ্যাডভার্টাইজমেন্ট করা হচ্ছিল, কিন্তু এখন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে হচ্ছে। কিছু কিছু পোস্টের ক্ষেত্রে বিশেষ করে রিজার্ভড পোস্টের ক্ষেত্রে খবরের কাগজে বিজ্ঞাপন থাকে। এই বিষয়ে দেখা যায় একটা বায়োলজির পোস্ট আছে, সেখানে পোস্ট গ্র্যাজুয়েট কিংবা এম.এস.সি দরকার এবং বাংলার একটা পোষ্ট আছে সেখানে বি.এড দরকার। সেই ক্ষেত্রে দেখা গেল বায়োলজির পোস্টটা হয়ে গেল রিজার্ভড ফর এস.সি অ্যান্ড এস.টি। সেটা পাওয়া যাচ্ছে, সেইজন্য সেটাকে আনরিজার্ভড পোস্ট করে দেওয়া হচ্ছে। আবার দেখা যায় একটা পোস্ট আছে ইংরাজির, সেখানে এম.এ. দরকার, আর সেখানে সাংস্কৃতির একটা পোস্ট আছে সেখানে এম.এ দরকার, সেখানে সংস্কৃতিকে করে দেওয়া হল রিজার্ভড ফর এস.টি। এই বিষয়গুলি এর মধ্যে দিয়ে ঢাকা যেতে পারে। এই বিষয়গুলি নিয়ে শুধু আইন করলেই হবে না, আরও বেশি করে সর্ব ক্ষেত্রে নজর দিতে হবে যাতে তারা আইনের সুযোগ থেকে বঞ্চিত না হয়। এই আইনগুলি যাতে যথাযথ প্রয়োগ হয় সেটা দেখতে হবে। এই ব্যাপারে আমার একটা সাজেশন আছে। প্রতিটি ডিস্ট্রিক্টে যে এস.সি.অ্যান্ড এস.টি ছেলে-মেয়েরা আছে বা মানুষজন আছে তারা ঠিকমতো সুযোগ সুবিধা পাচ্ছে কিনা সেটা দেখার জন্য একটা উপদেষ্টা কমিটি করা যেতে পারে। জেলার সমস্ত এস.সি. অ্যান্ড এস.টি কমিউনিটির যে সমস্ত সিলেকটেড মেম্বার আছেন এবং অন্যান্য কয়েকজন মেম্বারকে দিয়ে এবং জেলার প্রশাসনকে নিয়ে একটা অ্যাডভাইসারি কমিটি করা যেতে পারে সেই অ্যাডভাইসারি কমিটি সমস্ত বিষয়গুলি নজর রাখতে পারবে। কিছু কিছু কারচুপি যেটা বিভিন্ন আমলারা করবার চেষ্টা করে থাকে সেটা প্রতিরোধ করা যেতে পারে। এস.সি অ্যান্ড এস.টি নয় তারা যদি সার্টিফিকেট নেয় তাহলে সেই ক্ষেত্রে ৬ মাস জেল হতে পারে এবং ২ হাজার টাকা জরিমানা হতে পারে। এই ক্ষেত্রে কংগ্রেস বেঞ্চ থেকে যে প্রস্তাব দিয়েছেন যে, যে ইস্যুইং অথরিটি যে সার্টিফিকেট ইস্যু করছে তাকেও এরমধ্যে ইনক্লুড করা হোক। এই প্রস্তাবটা বিবেচনা করা যেতে পারে, এটা নিয়ে চিন্তা-ভাবনা করা যেতে পারে, গ্রহণ করার ব্যাপার পরে। আর একটা বিষয় বলা হয়েছে,

সার্টিফিকেট পেতে দেরি হয়। এটা ঘটনা, দিনের পর দিন হয়রান হতে হয় ৪৭ বছর স্বাধীনতার পরে এখনও গ্রামাঞ্চলে রিজারভেশন আইন কার্যকর করা যায় নি। গ্রামাঞ্চলে বহু মানুষ আছে যারা কৃষি কাজ করে, পারিবারিক কাজকর্ম করে, তারা শিক্ষার সম্পর্কে আসেনি। এই সার্টিফিকেটের ব্যাপারে অনেকে কিছু জানে না। ফাস্ট জেনারেশন যারা শিক্ষার ক্ষেত্রে আসছে তাদের সার্টিফিকেট পাওয়ার ক্ষেত্রে যে সমস্ত কাগজপত্র চায় অধিকাংশ ক্ষেত্রে সেই কাগজপত্র জোগাড় করা সম্ভব নয়। তারা সার্টিফিকেট থেকে বঞ্চিত হচ্ছে। এই বিষয়ে চিন্তা-ভাবনা করা দরকার। আবার যারা তথ্য গোপন করে সার্টিফিকেট নিচ্ছে বা দিচ্ছে এই বিষয়ে গুরুত্ব দিয়ে নজর দেওয়া দরকার। বিভিন্ন স্টেটে বিভিন্নরকম লিস্ট আছে। আমাদের পশ্চিমবাংলায় একরকম লিস্ট, আসামে একরকম লিস্ট, বিহারে একরকম লিস্ট। যারা মাইগ্রেটেড হয়ে আসছে তাদের ব্যাপারে চিন্তা-ভাবনা করা দরকার। আসামে যারা কর্মকার তারা সেখানে শিডিউল্ড কাস্ট, আমাদের এখানে নয়। তারা এখানে এসে সুযোগ-সুবিধা নিচ্ছে। আর একটা বিষয় আছে, এক-একটা জেলার চিত্র অন্যরকম। যেমন কুচবিহারে প্রায় ৫০ পারসেন্ট অফ দি পপুলেশন ফর্ম দি এস.সি কমিউনিটি। কিন্তু রিজারভেশন ১৫ পারসেন্ট, বর্তমানে সেটা ২২ পারসেন্ট হচ্ছে এবং আরও ৬ পারসেন্ট, মোট ২৮ পারসেন্ট হচ্ছে। এই বিষয়গুলি ভাববার দরকার আছে। এম.এল.এ এবং এম.পি. যে সার্টিফিকেট দেয়, সেই সার্টিফিকেট দেওয়ার ক্ষেত্রে যখন এস.ডি.ও ইস্যু করবে তখন আমাদের সার্টিফিকেটের গুরুত্ব দেয় না। আর একটা বিষয় হচ্ছে রিজার্ভেশনের ক্ষেত্রে এস.টি এবং এস.সি যে হোস্টেলগুলি আছে আমি বিধানসভায় ২ বার উল্লেখ করেছিলাম—সেখানে এস.সি.অ্যান্ড এস.টি ছেলে-মেয়েদের জন্য স্কুল স্তরে ৫ টাকা করে বরাদ্দ। মাসে দেড়শো টাকায় বর্তমান বাজারে কি হয়? দৈনিক ৫ টাকা দিয়ে খাদ্য, শিক্ষা, সমস্ত কিছু হয় কিনা এটা দেখা দরকার। আবার বছরে দু'একবার করে সুষম খাদ্য পাচ্ছে কিনা, তাদের স্বাস্থ্য ভাল আছে কিনা এইসব দেখার জন্য অফিসাররা যায় দেখা যায়। বর্তমান বাজারে ৫ টাকা দিয়ে কিভাবে হয় এটা দেখা দরকার। স্টাইপেন্ডের ক্ষেত্রে দেখা যায় টাকা অনেক দেরিতে যায়। আমি বিশেষ করে ইউনিভার্সিটির ক্ষেত্রে বলছি, ভর্তি হওয়ার পর তিন, চার বা পাঁচ মাসের মধ্যে যদি টাকা পাওয়া যায় তাহলে কিছুটা সুরাহা হতে পারে। কিন্তু দেখা যায় যে পরীক্ষা এসে গেলে বা পরীক্ষা হয়ে গেলে তখন টাকাটা যায়। আমি যখন বিশ্ববিদ্যালয়ে পড়েছি তখন এই জিনিস দেখেছি যে সারা বছরে টাকা পয়সার কোনও খবর নেই। বর্তমানে অবশ্য কিছুটা পরিবর্তন হয়েছে, যদিও সম্পূর্ণ হয়নি। আর একটা প্রবণতা আছে, সরকারের সদিচ্ছা যতই থাক না কেন, আমলা এবং অফিসাররা এস.সি., এস.টি.দের সুযোগ সুবিধা কমিয়ে কিভাবে প্রপার ইউটিলাইজেশান না হয়, রিজার্ভড ভ্যাকান্সিগুলোকে আইনের ফাঁক ফোকর দিয়ে কিভাবে আন-রিজার্ভড করা যায় তা করার চেষ্টা করেন। এটা আমরা লক্ষ্য করেছি। এটা আজকে নয়, বহুদিন থেকেই আমরা এটা লক্ষ্য করছি। আরও সজাগ দৃষ্টি দিয়ে ফাঁক ফোকরের জন্য যাতে এস.সি., এস.টিরা বঞ্চিত না হয় তারজন্য দেখা দরকার। আমি আর একটা ব্যাপারে মাননীয় মন্ত্রীকে দৃষ্টি দিতে বলব, যতখানি পারা যায় এস.সি., এস.টি. পোস্ট যেগুলো আছে সেখানে এস.সি., এস.টি কমিউনিটির অফিসার যারা আছেন তাদের মধ্যে থেকে যতখানি পারা যায় দেওয়া যায় কিনা এটা দেখবেন। এটা করতে পারলে ভাল হয়। ডিস্ট্রিক্ট লেভেলে এস.ডি.ও.দের সার্টিফিকেট ইস্যু করার অধিকার দেওয়া হয়েছে। কিন্তু দেখা যায় যে দিনের পর দিন সার্টিফিকেটের জন্য

ঘুরতে হয়। অযথা এই যে হয়রানি করা হয় তা বন্ধ হওয়া দরকার। গ্রামাঞ্চলে, বিশেষত যারা ফার্স্ট জেনারেশন, এস.সি., এস.টি.দের মধ্যে তারা অনেক সময়ে এরজন্য প্রথম দিকেই বন্ধ দিয়ে দেয়। সেজন্য শুধু আইন করে হবে না। এখানে ডাঃ মানস ভুঁইয়া যেটা বলছিলেন, একটা গণ চেতনা গড়ে তোলা দরকার, তারজন্য চেষ্টা নেওয়া হয়েছে। উত্তরবঙ্গে ভাওয়াইয়া, লোকসঙ্গীতের প্রতিযোগিতার মধ্যে দিয়ে একটা গুরুত্ব দেওয়া হয়েছে। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়-এর উদ্যোগ আমরা লক্ষ্য করেছি। গ্রামাঞ্চলে ভূমি সংস্কারের মধ্যে দিয়ে এস.সি., এস.টি.দের জমি তুলে দেওয়ার প্রচেষ্টা নিয়েছেন, এটা অত্যন্ত শুভ উদ্যোগ। এরই পাশাপাশি কিছু আমলা, অফিসার যারা স্কুলগুলোর গভর্নিং বডিতে আছেন, এদের প্রচেষ্টা লক্ষ্য করা যায় কি করে এস.সি., এস.টি.দের বঞ্চিত করা যায়। এইদিকে মাননীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করে আমি এখানে কয়েকটি নাম উল্লেখ করছি। যেমন, কুচবিহারে 'মহারাজা নৃপেন্দ্র নারায়ণ হাই স্কুল', সেখানে হেড পোষ্ট রিজার্ভড পোস্ট ছিল, সেটিকে জেনারেল পোস্ট করা হয়েছে। দীনহাটাতে চৌধুরিহাট হাইস্কুলের হেড পোস্ট ছিল রিজার্ভড, সেটিকে জেনারেল পোস্ট করা হয়েছে। কুচবিহারের বিবেকানন্দ বিদ্যাপিঠ, সেখানে হেড পোস্ট রিজার্ভড পোস্ট ছিল, সেটিকে জেনারেল পোস্ট করা হয়েছে। এইভাবে কুচবিহার সহ গোটা রাজ্যে এইরকম সংখ্যা একেবারে কম নয়। এই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করা দরকার।

**শ্রী নরেন হাঁসদা ঃ** স্যার, আপনি জানেন যে গাধাকে যদি পরিষ্কার জল খেতে দেন, গাধার চরিত্রটা হচ্ছে এইরকম যে সে পরিষ্কার জল খাবে না। সে সেই জল প্রথমে ঘোলা করবে, নোংরা করবে তারপর খাবে। বামফ্রন্ট সরকারের অবস্থাটাও তাই। মেদিনীপুর, বাঁকুড়া এবং পুরুলিয়া এই তিনটি জেলার তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ের মানুষদের দীর্ঘদিন ধরে আন্দোলন করতে হয়েছে তাদের প্রাপ্য সুযোগ আদায়ের জন্য। তারা যখন সাধারণভাবে আন্দোলন করতে করতে কোণঠাসা হয়ে দেওয়ালে এসে ঠেকেছে, যখন তাদের সংগ্রামের হাতিয়ারকে একত্রিত করে নিতে চাইছে, ঠিক সেই সময়ে বামফ্রন্ট সরকার গাধার জল খাওয়ার মতো কোণঠাসা অবস্থায় পড়ে বাধ্য হয়ে আজকে এই বিল এখানে এনেছে। একটা হচ্ছে বিল নং ৩৪, ১৯৯৪ এবং আর একটি বিল নং ৪০, ১৯৯৪। স্যার, আমি যেটা বলতে চাইছি, বামফ্রন্ট সরকার মুখে অনেক কিছু বলছেন। কিছুক্ষণ আগে এখানে একজন মাননীয়া সদস্যা বলছিলেন, আসলে যা বলছিলেন, বাস্তবের সাথে তার বক্তব্যের কোনও সামঞ্জস্য নেই। আজকে আদিবাসী মানুষদের যে অবস্থা, অর্থনৈতিক, রাজনৈতিক যে সমস্যা, সেগুলোকে বাস্তব দৃষ্টিভঙ্গিতে দেখা হচ্ছে না। সেখানে আপনারা সমস্যাগুলোর বাস্তব দৃষ্টিভঙ্গিতে না দেখে রাজনৈতিক স্বার্থে ব্যবহার করা হচ্ছে। গতকাল বিধানসভায় আইনমন্ত্রী একটি প্রশ্নের উত্তরে জানালেন যে পশ্চিমবঙ্গে দীর্ঘ ৪৬ বছর পরে স্বাধীনতার পরেও এবং বামফ্রন্ট সরকারের আমলে আজ অবধি পশ্চিমবঙ্গে একজনও ম্যাজিস্ট্রেট নেই যিনি এল এল বি পাশ, একজনও তফসিলি বা উপজাতিদের মধ্যে আই এম এফ প্রতিনিধি নেই। স্নাতকস্তরে কোনও প্রার্থী নেই। আদিবাসী পিছিয়ে পড়া মানুষদের জন্য কোনও ব্যবস্থা নেই। আপনাদের আমলে এই মহিলারা সমিতিতে সদস্য না হলে কোনও লাভ হবে না, পশ্চিমবঙ্গে এস এফ আই সদস্য না হলে ছাত্রদের মর্যাদা দেওয়া হয়না। সুতরাং এই হচ্ছে পশ্চিমবঙ্গের অবস্থা। তারপরে আইডেন্টিফাইয়ের ব্যাপারে আগেও যেটা বলেছি এখনো বলছি যে, সিপিএমের না

হলে একজন আদিবাসী বা তফসিলি সম্প্রদায়কেও সার্টিফিকেট দেওয়া যাচ্ছে না। সেখানে দরখাস্ত জমা দিচ্ছে কিন্তু দেওয়ার পরেও ৬ মাস ৭ মাস হয়ে যাচ্ছে কোনও ট্রাইবাল সার্টিফিকেট বা এস.সি এস.টি সার্টিফিকেট পাচ্ছে না। কলকাতাতে আগে যদিও কিছু আদিবাসী সম্প্রদায় পড়তে আসত, এখন আস্তে আস্তে সেই শিক্ষার সুযোগ থেকে এবং চাকুরির সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। আমরা ভারতবর্ষের পবিত্র সংবিধানকে মেনে নিয়েই আমরা ঝাড়খণ্ডের মানুষেরা চেয়েছিলাম যে পশ্চিমবঙ্গের পুরুলিয়া, মেদিনীপুর এবং বিহারের ৬টি অঞ্চল মধ্যপ্রদেশের ৩টি এবং উত্তর প্রদেশের ৪টি অঞ্চল এবং উড়িয়্যার কিছু অঞ্চলকে নিয়ে আমরা পৃথক রাজ্য তৈরি করতে চেয়েছিলাম। এর একটা রাজনৈতিক এবং ঐতিহাসিক কারণ আছে, আমরা মাতৃভাষাকে শ্রদ্ধা করে ভারতবর্ষে নতুন করে পৃথক রাজ্য গড়ে তোলার চেষ্টা করেছিলাম, সেখানে আমাদের সাম্প্রদায়িক বলে আখ্যা দেওয়া হল। এখানে রিজার্ভেশনের প্রার্থি নিয়োগের ক্ষেত্রেও নিয়ম ঠিক মানা হচ্ছে না। এইসব কারণেই আমরা একটা পৃথক রাজ্য গড়তে চেয়েছিলাম সেখানে আমাদের ঝাড়খণ্ডীদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে এবং পৃথক রাজ্য গড়তে দেওয়া হল না। কারণ এই ক্ষমতা দিলে পরে তো আর আদিবাসী এবং পিছিয়ে পড়া মানুষদের দিন মজুর হিসাবে তৈরি করে রাখতে পারা যাবে না। বঞ্চিত এবং পিছিয়ে পড়া মানুষরা যাতে নিজের পায়ে দাঁড়াতে সেটা আপনারা চাইছেন না। এই কংগ্রেস সরকারের আমলেই উপেন কিস্কুর সময়েই ১৯৭৯ সালে পণ্ডিত মুর্মূকে সম্মান দেওয়ার কথা ছিল, কিন্তু তা আপনারা দিতে পারেন নি আপনারা আদিবাসী সম্প্রদায়কে প্রকৃত মর্যাদা দিতে পারেন নি। এইকথা বলে এই বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি

[5-10 — 5-20 p.m.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আদিবাসী এবং তফসিলি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বিল এখানে উত্থাপন করেছেন তাকে সমর্থন করে আমি দু একটি কথা বলতে চাই। আমি প্রথমে বলি তফসিলি জাতি এবং আদিবাসীভুক্ত ব্যক্তিদের আইডেন্টিফিকেশন সার্টিফিকেট দেওয়ার ক্ষেত্রে তিনি একটা বিল এখানে এনেছেন। এতদিন কোনও বিধিবদ্ধ ব্যবস্থা ছিল না। সেটা বিলের মাধ্যমে তিনি লিপিবদ্ধ করতে চেয়েছেন এবং সেই সঙ্গে যদি কেউ নিজেকে বঞ্চিত ভাবেন এই সার্টিফিকেট পাওয়ার ক্ষেত্রে তারজন্য একটা বিধান এই আইনে রেখেছেন এবং ইতিমধ্যে বা ভবিষ্যতে যদি কেউ সত্য গোপন করে থাকেন, জাল ডকুমেন্ট দিয়ে এই আইডেন্টিফিকেশন সার্টিফিকেট পেয়ে থাকেন বা ভবিষ্যতে পাবেন, সেটা তদন্ত সাপেক্ষে বাতিল করার একটা বিধান রেখেছেন, এটা না থাকলে একটা জটিলতা সৃষ্টি হচ্ছিল, আইনগত অসুবিধা হচ্ছিল তারজন্য এই বিলটা উনি এখানে এনেছেন এটার আনার প্রয়োজনীয়তা ছিল। আর একটা বিল তিনি এনেছেন, তফসিলি জাতি এবং আদিবাসীদের চাকরিতে সংরক্ষণের বিষয়ে। বর্তমান বিলে তিনি বিধান রেখেছেন তফসিলি জাতির ক্ষেত্রে যেখানে ১৫ শতাংশ সংরক্ষণ ছিল এবং আদিবাসীর ক্ষেত্রে যেখানে ৫ শতাংশ সংরক্ষণ ছিল, সেটা বাড়িয়ে করলেন ২২ এবং ৬। এটা প্রশাসনিক আদেশ বলে এটা ইতিমধ্যে কার্যকর হয়ে গিয়েছে আমাদের রাজ্যে। এখন এটা বিধিবদ্ধ বিল আকারে এখানে এসেছে। এটা ঘটনা যে এটা অস্বীকার করার উপায় নেই। কিছু কিছু সংস্থা এবং যারা নিয়োগকর্তা তাদের মধ্যে এই প্রবণতা লক্ষ্য করা গিয়েছিল যে নানান অজুহাতে এটাকে পাস

কাটিয়ে যাওয়ার চেষ্টা করতেন। রিজার্ভ পোস্টকে ডিরিজার্ভ করে সেখানে সাধারণ প্রার্থীকে নিয়োগ করার চেষ্টা করতেন এবং আর একটা জিনিস শোনা যায় এই সমস্ত নিয়োগের ক্ষেত্রে দুর্নীতি চলছিল, হাজার হাজার টাকার বিনিময়ে লোক নিয়োগ হয়েছিল, কোথাও কোথাও এমপ্লয়ার এটা করছিলেন। স্বাভাবিক ভাবে যদি দেখা যায় সেখানে আদিবাসীর জন্য পোস্টটা রিজার্ভ পোস্ট হিসাবে আছে তাহলে সেখানে বাণিজ্য ঠিকমতো হত না, সেইজন্য অথরিটি সেটাকে ডিরিজার্ভ করে সাধারণ প্রার্থীকে নিয়োগ করতেন, এটা গার্ড করার জন্য, চেক করার জন্য এটা দরকার ছিল। সেই ব্যবস্থাটাই এই বিলে রাখা হয়েছে। যদি কোনও এমপ্লয়ার বা অথরিটি রিজার্ভ পোস্টকে পাস কাটিয়ে যদি সেই জায়গায় সাধারণ ক্যান্ডিডেটকে নিযুক্ত করে থাকেন তাহলে একটা নির্দিষ্ট অথরিটি তার বিরুদ্ধে মামলা করতে পারেন। বিলে আছে ব্লক লেভেলে যে ইন্সপেক্টার আছে সে এস.সি. এবং এস.টি.র জন্য মামলা করতে পারবেন জেলা শাসকের থেকে সেইরকম নির্দেশ থাকলে। এখানে একটা প্রশ্ন থেকে যায়, শুধুমাত্র ইন্সপেক্টার পারবে কেন, এফেকটেড পারসন কেন পারবে না? যদি কেউ ভেবে থাকে আমি বঞ্চিত হয়ে গেলাম সেক্ষেত্রে সেই জায়গায় কোয়ালিফাইড পারসন রিজার্ভ পোস্টকে আনরিজার্ভড ক্যাটিগোরিতে কেন নিলেন সেই ব্যাপারে সে কেন মামলা করতে পারবে না? শুধু মাত্র ডি.এম. বা ইন্সপেক্টার তার উপর এটা থাকবে কেন, জেলা প্রশাসন তো নিজেরা এই ব্যাপারে কুক্ষিগত থাকার জন্য মামলার নির্দেশ নাও দিতে পারেন, এক্ষেত্রে আমার মনে হয় এফেকটেড পারসানের ক্ষমতা থাকা উচিত কনসার্নড অথরিটির বিরুদ্ধে যাতে তিনি মামলা করতে পারেন। এই ব্যাপারে যে সমস্ত অসুবিধাগুলি হচ্ছে সেই ব্যাপারে এক বক্তা বলেছেন, রিজারভেশনের ক্ষেত্রে কোনও অসুবিধা নেই। একটা হাই স্কুলের প্রধান শিক্ষক হিসাবে আমি জানি, শিক্ষক নিয়োগের ক্ষেত্রে দেখা গেছে, যিনি উঁচু ক্লাশে পড়ান-নয়, দশ, এগারো বা বারো ক্লাশে, সেই সমস্ত ক্লাশে পড়াতে গেলে যে সমস্ত যোগ্যতার দরকার হয় সেই সমস্ত যোগ্যতা সম্পন্ন শিক্ষক খুব একটা থাকে না। স্কুলে ফিজিক্স, কেমিস্ট্রি, ম্যাথামেটিক্সে একজন বা দুজন করে শিক্ষক থাকে। স্বাভাবিকভাবেই আমাদের ফিফটি পয়েন্ট রোস্টার অনুযায়ী যেটা আজকে এখানে আনা হল, দেখা যাবে এস.সি., এস.টি ক্যান্ডিডেট স্থানীয় এক্সচেঞ্জ কেন, ন্যাশনাল এক্সচেঞ্জ থেকেও পাওয়া যায়না। তারপরে বিজ্ঞাপনে যেতে হয় এবং দেখা যায় বিজ্ঞাপন দিয়েও অনেক সময় লোক পাওয়া যায় না এবং যদিও বা পাওয়া যায় তিনি হয়তো একটা স্কুলে চাকরি করতেন, সেই স্কুল থেকে এখানে চলে এলেন। সুতরাং একটা আই ওয়াশ হল যে শিডিউল্ড কাস্ট ক্যান্ডিডেট পাওয়া গেছে। এই ক্ষেত্রে একটা অসুবিধার সৃষ্টি হচ্ছে। রিক্রুটমেন্টের আমাদের যে নিয়ম আছে তাতে একটা রিক্রুটমেন্ট হতে ছয় মাস সময় লেগে যায়। ফলে বিভিন্নভাবে দেরি হয়ে যায়। আবার এই রিজারভেশানের ক্ষেত্রে আরও দেরি হয়ে যাবে। উঁচু ক্লাশে পড়াবার জন্য বেশ কতগুলো বিষয় আছে সেগুলো যদি আন-রিজার্ভড না করা যায় তাহলে, ডি-রিজারভেশন না করা যায় তাহলে দু-তিন বছর সেই পোস্টগুলো ফাঁকা পড়ে থাকবে। এই বিষয়গুলো আমি মন্ত্রী মহাশয়কে ভাবতে বলব। এমনও করা যেতে পারে গ্রুপ সি ও ডি-তে রিজারভেশন আরও বাড়িয়ে দেওয়া যায় এবং আপার গ্রুপে রিজারভেশন কমিয়ে দেওয়া যায়। এই ব্যাপারটা আমি আপনাকে ভেবে দেখতে বলব। আজকে এই বিলের ব্যাপারে আলোচনা করতে গিয়ে ঝাড়খন্ডী বিধায়ক নরেন হাঁসদা মহাশয় যে অভিযোগ করতে চেয়েছিলেন তা ঠিক নয়। আজকে এই সরকার আদিবাসীদের

জন্য কাজ করছে তাই এই সরকারের কাছে মানুষের প্রত্যাশা বেশি। আজকে তারা জানে এই সরকারই আমাদের জন্য করতে পারে, তাইতারা সরকারের কাছে চাইছেন। তাই এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-30 p.m.]

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় যে দুটো বিল এখানে প্লেস করেছেন আমি সেই দুটো বিলকে মোটামুটিভাবে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। এই বিলের কনটেইনটস সমর্থন হলেও এই বিল আনতে রাজ্য সরকারের দেরি এবং অনীহার জন্য যদি সমালোচনা না করা হয় তাহলে বাস্তব চিত্রটা তুলে আনা যায় না। রাজ্য সরকার এতদিন পর আজকে উপলব্ধি করলেন যে এই বিলটা আনার দরকার। তাও আবার নিজেদের থেকে নয় কেন্দ্রীয় সরকারের নির্দেশে এই বিলটা আনতে তারা আজকে বাধ্য হয়েছেন। যখন ও.বি.সি নিয়ে সারা ভারতবর্ষে তোলপাড় সৃষ্টি হয়েছিল, তখন আমাদের সরকারের একজন মন্ত্রী বিনয় চৌধুরির নেতৃত্বে একটা কমিটি করা হয়েছিল এবং তারা বলেছিলেন যে এই রাজ্যে কোনও ও.বি.সি নেই।

আমাদের অর্থাৎ বিরোধীদের চাপে পড়ে, জনগণের চাপে পড়ে কেন্দ্রীয় সরকারের নির্দেশ মেনে নিতে বাধ্য হলেন রাজ্য সরকার এবং সুপ্রিম কোর্টের নির্দেশ অনুযায়ী আইন প্রণয়ন করতে হল ও ব্যাক-ওয়ার্ড কমিশন করতে হল রাজ্য সরকারকে। সেই ব্যাকওয়ার্ড কমিশনে দেখা যাচ্ছে যে এ রাজ্যে ব্যাকওয়ার্ড আছে। কাজেই এই বিল আনার জন্য রাজ্য সরকার যে কৃতিত্ব দাবি করছেন সেই কৃতিত্ব রাজ্য সরকারের প্রাপ্য নয়। এই বিল আনতে যারা বাধ্য করেছেন সেই কংগ্রেস দল, সাধারণ মানুষ এবং কেন্দ্রীয় সরকারই এই বিলের জন্য কৃতিত্ব দাবি করতে পারেন। যাইহোক, বিল যা আনা হয়েছে তাতেও দেখছি যে সেই বিলে এখনও কিছু কিছু ফাঁক রয়েছে ফলে তফসিলি সম্প্রদায়ের মানুষদের প্রতি এখনও সুবিচার করা যাবে না বলেই আমাদের মনে হচ্ছে। আপনি ক্লাশ সেভেনে পাওয়ার to refuse the certificate-এর কথা বলেছেন। তার বিরুদ্ধে ক্লজ এইটে সে অ্যাপিল করতে পারে এগেনস্ট রিফ্যুইজাল টু ইস্যু সার্টিফিকেট। কিন্তু বাস্তবক্ষেত্রে আমরা যেটা দেখি সেটা সঠিকভাবেই উল্লেখ করেছেন ফরোয়ার্ড ব্লকের এম.এল.এ. সৌমেন্দ্রনাথ দাস মহাশয়। সেখানে দেখা যায় যে অনর্থক দেরি হয়। এস.ডি.ও'র অফিসে একজন যখন শিডিউল্ড কাস্টের সার্টিফিকেটের জন্য আবেদনপত্র জমা দেন তারপর দেখা যায় দীর্ঘ সময় ধরে তাকে সেই সার্টিফিকেট পাওয়ার জন্য অপেক্ষা করতে হয়। এখন এই রিফ্যুইজালটা এতদিনের মধ্যে করতে হবে এই মর্মে যদি একটা বাইন্ডিং এখানে করে দেন তাহলে ভাল হয়। আপনি বলতে পারেন যে একটা লোক আবেদনপত্র জমা দেওয়ার ৬ মাসের মধ্যে তাঁকে জানিয়ে দিতে হবে। তাছাড়া এই প্রসঙ্গে বলি, এস.ডি.ও. অফিসগুলি এতো দূরে যে লোকদের সেখানে আসতে যেতে একদিকে যেমন সময়ের প্রয়োজন হয় তারসঙ্গে সঙ্গে তাদের খরচের একটা প্রশ্নও থেকে যায়। দিনের পর দিন এস.ডি.ও. অফিসে ঘুরতে যাতে তাদের না হয় তারজন্য যদি আপনি এটা ব্লক অফিসে করে দেন এবং বি.ডি.ও.দের হাতে দেন তাহলে শিডিউল্ড কাস্ট কমিউনিটির ছেলেরা তাড়াতাড়ি এই সার্টিফিকেটগুলি পেতে পারেন। এরপর

আর একটা জটিলতার ব্যাপার যেটা দেখি সেটা আপনার দৃষ্টি আনছি। শিডিউল্ড কাস্ট-এর সার্টিফিকেট নিতে গেলে তাকে বলা হয় যে তুমি তোমার বাবা, ঠাকুর-মা বা জ্যাঠার সার্টিফিকেট নিয়ে এসো। স্যার, আপনি জানেন, সামাজিক অবস্থার পরিবর্তন যতবেশি হচ্ছে, মানুষের সামাজিক সচেতনতা যত বাড়ছে ততই শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস সার্টিফিকেট নেবার প্রবণতা বাড়ছে। আজ থেকে ৫০ বছর আগেও এত বেশি করে উপলব্ধি করতে পারতেন না যে এই শিডিউল্ড কাস্ট সার্টিফিকেট নেবার প্রয়োজনীয়তা কি? তারা সেটা বেশি করে উপলব্ধি করতে না পারার জন্য এই সার্টিফিকেট নেবার প্রয়োজনীয়তা অনুভব করেন নি। তারা ভাবতেন যে চাষির ছেলে তাকে চাষ করে খেতে হবে, মুচির ছেলে তাকে জুতো পালিশ করে খেতে হবে অতএব সার্টিফিকেট নেবার প্রয়োজন উপলব্ধি করেন নি। আজকে যখন তার ছেলে সার্টিফিকেট নিতে যাচ্ছে তখন তাকে বলা হচ্ছে যে তোমার বাবা, জ্যাঠার, ঠাকুরদার সার্টিফিকেট নিয়ে এসো। খুব স্বাভাবিক কারণেই সে তা প্রডিউস করতে পারছে না ফলে অনর্থক সে হ্যারাসড হচ্ছে, সার্টিফিকেট পাচ্ছে না। এরফলে এখন শিডিউল্ড কাস্ট কমিউনিটির বহু ছেলে পড়ে আছে যারা সার্টিফিকেট পাচ্ছে না। এগুলি আপনাদের চিন্তা করে দেখতে হবে যদি সত্যিকরে আপনারা এই শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবসদের অবস্থার উন্নতি করতে চান। মাননীয় মন্ত্রী মহাশয়কে আবার বলব, এই সার্টিফিকেট দেওয়ার পদ্ধতিটা আরও সরলীকরণ করুন। ব্যুরোক্রাটিক সিস্টেমের মধ্যে না রেখে, লালফিতার বাঁধনের মধ্যে না রেখে আপনি চেষ্টা করুন এটা সরলীকরণ করতে যাতে সহজে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস কমিউনিটির লোকদের এই সার্টিফিকেট দেওয়া যায়। আমি বলব, এরজন্য পাওয়ারটা ডিসেন্ট্রালাইজ করা হোক। এটাকে এস.ডি.ও. লেভেলে না রেখে ব্লক লেভেলে নিয়ে যান। আমি এই প্রসঙ্গে আপনাকে বলছি, গোটা মালদহ জেলাতে একজন মাত্র এস.ডি.ও., তার পক্ষে সম্ভব নয় এতগুলি লোককে সার্টিফিকেট দেওয়া এবং তাদের বিষয়টা খতিয়ে দেখা। তার তো অন্য বহু কাজ আছে। সেইজন্য বলছি, পাওয়ারটা ডিসেন্ট্রালাইজ করা দরকার। তারপর অনেকেই বলেছেন যে রিজারভেশনের ক্ষেত্রে ঐ যেসব ব্যাপার আছে তাতে বিশেষ করে স্কুল মাস্টারদের ক্ষেত্রে দেখেছি যে কেমিস্ট্রি অনার্সের টিচার, সেটা হয়ে গেল শিডিউল্ড কাস্টদের জন্য। জানে যে পাওয়া যাবে না অতএব সেটা হয়ে গেল শিডিউল্ড কাস্টদের জন্য এমন কতগুলি সাবজেক্ট শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবসদের জন্য রিজার্ভ করা হল যা পাওয়া যায় না। আপনি যেটা করেছেন সেটা হল ২২ পারসেন্ট শিডিউল্ড কাস্ট এবং ৬ পারসেন্ট শিডিউল্ড ট্রাইবসদের জন্য রিজার্ভ করা হল। আপনাকে বলব, আপনি এমনভাবে করুন যাতে শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস পাওয়া যায়। স্কুলের ক্ষেত্রে বাংলার টিচার, হিস্ট্রির টিচার পাওয়া যায়, সেটা তাদের জন্য রাখুন। কিন্তু তা না করে যেটাতে শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস ক্যান্ডিডেট কম পাওয়া যায় সেই কেমিস্ট্রি, ফিজিক্স, জুয়োলজি, বোটানির পোস্ট যদি তাদের জন্য রাখেন তাহলে সঠিকভাবে তাদের উপকার করা যাবে না। এটা সব ক্ষেত্রেই হচ্ছে, এটা যাতে না হয় সেটা দেখা দরকার। ও.বি.সি'র তালিকা তৈরি হচ্ছে। ব্যাকওয়ার্ড কমিশন বসেছে, সব হচ্ছে কিন্তু একটা কথা বলব যে আমাদের আর্থ সামাজিক অবস্থাটা চিন্তা করতে হবে। আবার এখানে ইকনমিক ক্রাইটেরিয়াটাও দেখতে হবে। জাস্টিস দিতে গিয়ে কারুর প্রতি যাতে ইনজাস্টিস না হয় সেটা দেখতে হবে। ওদের কোটাতে যা দেওয়া হচ্ছে সেটা ফুলফিলমেন্ট হয়নি। পশ্চিমবঙ্গে কেন ভারতবর্ষের প্রায়

সর্বত্রই দেখা যাচ্ছে এই জিনিস যে শিডিউল্ড কাস্টের কোটা যা দেওয়া হচ্ছে, তা ফুলফিলমেন্ট হচ্ছে না। কিন্তু একটা অপপ্রচার হয়ে যাচ্ছে যে বোধ হয় শিডিউল্ড কাস্টদের দিতে গিয়ে ব্রাহ্মণ-বা মুসলিম বা কায়স্থ সম্প্রদায়রা ডিপ্রাইভ হয়ে যাচ্ছে। এই যে একটা বিভ্রান্তিমূলক প্রচার হচ্ছে, এটাও দেখার দরকার আছে। ব্রাহ্মণ, মুসলিম বা কায়স্থ বা মাহিষ্য বা এই সমস্ত সম্প্রদায় আছে, তাদের মধ্যে আর্থিক দিক দিয়ে প্রভার্টি লাইনে অনেক লোক আছে, তাদের মধ্যে যাতে ক্ষোভ না হয় সেটা দেখা উচিত। এটা একটা সামাজিক দিক, এরমধ্যে সাম্যতা বজায় রাখতে গেলে অবিচারটা যেন অন্য কোনও কমিউনিটির মধ্যে না হয় সেটা দেখার দরকার আছে। আমি বলছি না শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবদের রিজার্ভেশন আজকে সব হয়ে গেছে, হয়নি, তাদের মধ্যে ক্ষোভ খুবই আছে কিন্তু যদি একটা মানুষ দেখে বা প্রচারে বিভ্রান্ত হয়ে যায় যে শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইব বা ও.বি.সি.দের সুযোগ দিতে অন্য কোনও কমিউনিটি ডিপ্রাইভ হয়ে যাচ্ছে তাহলে এই অপপ্রচার বিভ্রান্ত হয়ে গিয়ে একটা ক্ষোভ বাড়তে পারে এবং যে ক্ষোভটা আমাদের মধ্যে ক্লাশে এসে যেতে পারে। কিছুদিন আগেই দেখেছেন আপনি, আত্মাহুতি দিতে আরম্ভ করেছিল। এটা কিছুই নয়, শুধু অপপ্রচার। সমাজে যারা সবচেয়ে নিচে রয়েছে তাদেরকে আমাদের তুলে ধরতে হবে। রবীন্দ্র নাথই তো লিখেছেন "যাতে তুমি নিচে ফেল, সে তোমারে টানিবে যে নিচে।" আমাদের তো অনগ্রসর শ্রেণীকে তুলে নিয়ে আসতে হবে, সমতা বজায় রাখতে হবে, একাসনে বলতে হবে, তাদের দৈন্যতা, তাদের যে আর্থিক অনটন সেটাকে দূর করে আমাদের এগিয়ে নিয়ে যেতে হবে। কিন্তু এগিয়ে নিয়ে যাবার নাম করে যারা অপপ্রচার করে বিভ্রান্ত করছে মানুষকে সেটা থেকে সরকারকে খুব সজাগ থাকতে হবে। আমরা এখনই শুনতে পাই বিভিন্ন জায়গায় প্রচার হচ্ছে বিশেষ করে ব্রাহ্মণ, মুসলিম, কায়স্থ, এদের মধ্যে যে আমরা বোধ হয় ডিপ্রাইভ হয়ে যাচ্ছি। তাদের মধ্যেও যে সামাজিক দিক দিয়ে পিছিয়ে আছে, আর্থিক দিক দিয়ে যারা পিছিয়ে আছে, সেই আর্থিক দিক দিয়ে অনগ্রসর যারা তাদের কিভাবে তোলা যায়, সেটাও চিন্তা করা দরকার। তা নাহলে একটা বৈষম্যমূলক প্রচার হয়ে তাদের অপপ্রচারের শিকার হতে পারে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, এদিকে নজর রাখুন, শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইব কমিউনিটির মধ্যে যে বঞ্চনা আছে, তাদের যে কোটা আছে, সেটা বাড়ানোর দরকার নেই, যেটুকু আছে, সেটা যদি ফুলফিলমেন্ট হতো তাহলে অনেকটা উপকার হত। সেটুকু যাতে করা যায় সেটার দিকে নজর দিন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-40 p.m.]

**শ্রী কামাক্ষা ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে বিধানসভায় মাননীয় মন্ত্রী মহাশয় দীনেশ ডাকুয়া যে বিল উত্থাপন করেছেন, ওয়েস্ট বেঙ্গল শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইবস র‍্যাটিফিকেশন বিল ১৯৯৪ এবং ওয়েস্ট বেঙ্গল শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইবস রিজার্ভেশন অব ভ্যাকান্সি, ১৯৯৪ এই বিল দুটোকে আমি সমর্থন করছি। কংগ্রেস থেকে বক্তব্যরা বললেন ওরা শিডিউল্ড কাস্টদের জন্য অনেক ভাল ভাল কাজ করেছেন। কিন্তু শিডিউল্ড কাস্ট আর শিডিউল্ড ট্রাইবদের জন্য কংগ্রেস থেকে কি ভাল কাজ করেছেন বুঝতে পারছি না। আজকে প্রথম কথা এই বামফ্রন্ট সরকার শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবদের জন্য যে জমি বিলি করেছেন, খাস জমি বিলি করে ওদের জমির মালিক

করেছে, প্রথম ভূমি সংস্কারের সুফল তারা পেয়েছে। আজকে শিডিউল্ড কাস্টস, শিডিউল্ড ট্রাইবস ছেলে-মেয়েরা লেখা-পড়া শিখছে এবং তারা কাজ করতে চাইছে। ফলে সমস্যা দেখা দিচ্ছে। এই প্রসঙ্গে আমি মন্ত্রী মহাশয়ের কাছে উল্লেখ করতে চাই যে, মাঝি বা চালক সম্প্রদায় চিরকালই, বংশানুক্রমে শিডিউল্ড কাস্ট, কিন্তু তাদের শিডিউল্ড কাস্ট হিসাবে চিহ্নিত করা হচ্ছে না। ফলে তারা বিভিন্ন সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে। আসলে এরা বর্গ ক্ষত্রিয় এবং বাগদি সেকশনেরই একটা অংশ। বর্গ ক্ষত্রিয়, দন্ড ক্ষত্রিয়, মল্ল ক্ষত্রিয় পৌণ্ড্র ক্ষত্রিয়রা সকলেই শিডিউল্ড কাস্ট সম্প্রদায়ের মানুষ। দীর্ঘদিন ধরে বংশানুক্রমে এরা শিডিউল্ড কাস্ট। এরা সব ছিল যোদ্ধা, যুদ্ধ করত, সংগ্রাম করত। এরা ইংরেজের বিরুদ্ধে লড়াই করেছিল, এদের লড়াইকে ইংরেজরা চুয়াড় বিদ্রোহ নাম দিয়ে, এদের নিচে নামিয়ে দিয়েছিল। সুতরাং আমি এদের বিষয়টা একটু বিবেচনা করতে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। তারপর এম.এল.এ.-দের যখন সার্টিফিকেট দেবার অধিকার আছে তখন এম.এল.এ-দের সার্টিফিকেটকে যাতে প্রপারলি গ্রহণ করা হয় তারজন্য প্রশাসনিক নির্দেশ দেওয়া উচিত। আর একটা কথা হচ্ছে, রিজার্ভেশন অব সীটস অনেক ক্ষেত্রেই হয়েছে, কিছু কিছু ক্ষেত্রে এখনো গোলমাল আছে। কিছু কিছু ক্ষেত্রে যোগ্যতার প্রশ্নে কিছু কিছু অসুবিধার সৃষ্টি হচ্ছে। কোথাও হয়ত হেড মাস্টারের পদটি সংরক্ষিত, সে ক্ষেত্রে শিডিউল্ড কাস্ট বা শিডিউল্ড ট্রাইব যে প্রার্থী এলেন, দেখা গেল হেড মাস্টার হিসাবে তিনি যোগ্য নন। ফলে প্রশাসনিক অসুবিধার সৃষ্টি হচ্ছে। অবশ্য আমি মনেকরি সময়ে এসব ঠিক হয়ে যাবে। তারপর সার্টিফিকেট ইস্যু করার ক্ষেত্রে সম্পত্তির দলিল দেখাতে বলা হয়। অনেকেরই কোনও সম্পত্তির দলিল নেই এবং যারা কিছু জমি-টমি পেয়েছে তারাও এখন পর্যন্ত দলিল পায় নি। সুতরাং ইট শুড নট বি এ ক্রাইটেরিয়া অব ইস্যুয়িং এ সার্টিফিকেট। এই কটি কথা বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ লেট** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী দীনেশ ডাকুয়া মহাশয় যে দুটো বিল আজকে এখানে উপস্থাপিত করেছেন আমি সে দুটো বিলকে সমর্থন করছি। এই বিল দুটিতে এমন কিছুই নেই। আছে শুধু চাকরি এবং পদোন্নতির ক্ষেত্রে সংরক্ষণ বা রিজার্ভেশনের ব্যাপার। এস.সি. এবং এস.টি.-দের রিজার্ভেশনের বিষয়টা দেখবার জন্য স্টেট লেভেলে একজন কমিশনার এবং ডিস্ট্রিক্ট লেভেলে একজন কমিশনার নিযুক্ত করা হচ্ছে। এটা করা হচ্ছে, কারণ আমরা দীর্ঘদিন ধরে দেখছি রিজার্ভেশনের বিষয়টাকে কেউ ফাঁকি দিলে তার বিরুদ্ধে আইনগত কোনও ব্যবস্থা নেওয়া যায় না। যেসব অফিসাররা তফসিলি জাতি, উপজাতি এবং পিছিয়ে পড়া মানুষদের স্বার্থহানি ঘটাচ্ছে তাদের সাজা দেওয়া যাচ্ছে না। তাদের সাজা দেবার জন্যই আজকে এই আইন হচ্ছে। জেল, জরিমানা ইত্যাদি সাজার কথা এই আইনের মধ্যে উল্লিখিত হয়েছে। এটা খুব ভাল লক্ষ্মণ। আর একটা হচ্ছে, কাস্ট সার্টিফিকেট বা পরিচয়-পত্র দেওয়ার ব্যাপারে মহকুমা স্তর পর্যন্ত যে ব্যবস্থা আছে, সেটা খুবই ভাল ব্যবস্থা — কিন্তু এই প্রসঙ্গে আমি একটা কথা বলতে চাই যে, ৫০ সালের আগের দলিল বা পরিবারের দু'জন আত্মীয়ের কাস্ট সার্টিফিকেট ইত্যাদি জমা দেবার যেসব বিষয়গুলি আছে কাস্ট সার্টিফিকেট পাবার ব্যাপারে, এই বিষয়গুলি অনেক সময়ই অনেক ক্ষেত্রে অসুবিধার সৃষ্টি করছে। সুতরাং এটার সরলীকরণের প্রয়োজন আছে। সরলীকরণ না করার

ফলে এখন পর্যন্ত তফসিলি জাতি এবং আদিবাসী মানুষদের কাস্ট সার্টিফিকেট পেতে অনেক দেরি হয়। এই আইনে কমিশন করা হয়েছে তাতে একটা লাভ হয়েছে, আগে ভুয়া সার্টিফিকেটগুলি পেত সেই ভুয়ো সার্টিফিকেটের ব্যাপারে একটা লোককে আইনগত দিক থেকে কোনও কিছু করার ছিল না। প্রকৃতপক্ষে যারা সার্টিফিকেট পাওয়ার কথা তারা বঞ্চিত হতেন। এখানে কংগ্রেসের বন্ধুরা বলে গেলেন মন্ডল কমিশনের কথা। আমি তাদের জানিয়ে দিতে চাই, যখন ভি.পি. সিং মন্ডল কমিশন নিয়ে আসেন তখন আপনারা পিছন দিক থেকে মদত দিয়ে যুবক-যুবতী এবং ছাত্র-ছাত্রিদের উস্কে দিয়ে আত্মহত্যা করিয়েছিলেন। আর আজকে যখন আপনারা ক্ষমতায় এলেন তখন এই মন্ডল কমিশনকে সমর্থন করছেন। আপনাদের বুদ্ধি পরে এসেছে। আর বললেন, সারা ভারতবর্ষের মধ্যে আপনারা নজির সৃষ্টি করেছেন চাকরি দিয়ে। আজকে তো কেন্দ্রীয় সরকার চাকরির সব পথ বন্ধ করে দিয়েছেন। সুতরাং চাকরি কি করে হবে? আজকে নরেন হাঁসদা মহাশয় এখানে চিৎকার করছেন। এই বামফ্রন্ট সরকার আসার পর হুল দিবস প্রতিষ্ঠা করেছেন এবং ৩০শে জুন হুল দিবস পালিত হয়। পিছিয়ে পড়া আদিবাসী মানুষের যে সংস্কৃতি তাকে এই বামফ্রন্ট সরকার প্রথম মর্যাদা দিয়েছে। সিধু-কানুর নামে যে আন্দোলন হয়েছিল, ইংরেজের বিরুদ্ধে তারা যে লড়াই করেছিল তাদের যে সংস্কৃতি সেই সংস্কৃতিকে আপনারা কোনওদিন মর্যাদা দেননি। আজকে বামফ্রন্ট সরকার আসার পর তাদের সংস্কৃতিকে মর্যাদা দিয়েছে। এখানে কংগ্রেসের বন্ধুরা বললেন লোন পাচ্ছে না, কাস্ট সার্টিফিকেট পাচ্ছে না। কিন্তু আপনাদের শাসনকালে কি হয়েছিল? সিগারেটের প্যাকেটে চাকরি দেওয়া হতো। আজকে আপনারা তফসিলি জাতি এবং উপজাতিদের ক্ষেত্রে যে কাস্ট সার্টিফিকেট দেওয়ার কথা বলেন, তাদের জন্য যে এনকোয়ারির কথা বলে আপনাদের আমলে সৃষ্ট যেসব আমলারা ওখানে ঘাঁটি গেড়ে বসে আছেন তারাই জটিলতা সৃষ্টি করছে। এটা দূর করার প্রয়োজন আছে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি

[5-40 — 5-50 p.m.]

**শ্রী সৌগত রায় :** স্যার, মাননীয় তফসিলি আদিবাসী দপ্তরের মন্ত্রী শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া যে দুটি বিল এনেছেন, The West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Identification) Bill, 1994 and The West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vancancies in Services and Posts) (Amendment) Bill, 1994 এই দুটি বিলে আগেই আমাদের দলের পক্ষ থেকে সমর্থন জানানো হয়েছে। তার কারণ, আমাদের দল শুধু এখানেই নয়, সারা ভারতবর্ষে যখনই তফসিলি জাতি এবং উপজাতিদের স্বার্থে কোনও পদক্ষেপ নিয়েছে তখনই আমাদের দল সমর্থন করেছেন। যখন আমরা সংবিধান করলাম, তখন আমরা সংবিধানে আলাদা করে তফসিলি জাতি এবং আদিবাসীদের জন্য সংরক্ষণ তাদের স্বার্থে আমরা করেছিলাম। আপনি হয়তো জানেন, সংবিধানে এই রিজারভেশন ৪০ বছর পর্যন্ত চলার কথা ছিল যখন থেকে সংবিধান রচনা করা হয়েছে। কিন্তু আমাদের সরকার দেখলো আরও ১০ বছর বাড়ানো দরকার এবং তা বাড়ানো হল অর্থাৎ ২০০ সাল পর্যন্ত করা হয়েছে। সংরক্ষণের যে নীতি নেওয়া হয়েছে তাতে দীর্ঘদিন ধরে যারা অবহেলার শিকার হয়েছে, বঞ্চনার শিকার হয়েছে, সামাজিকভাবে শোষিত হয়েছে তাদেরকে স্বাধীন ভারতবর্ষে যদি আমরা বিশেষ সুযোগ না

দিতে পারি আর্থিক দিক থেকে, সামাজিক দিক থেকে তাহলে সমাজের বাকি অংশের মানুষের সঙ্গে সমান সমান জায়গায় আসতে পারবে না। আজকে তফসিলি জাতি ও আদিবাসীদের জন্য যে সংরক্ষণ নীতি নিয়েছেন এবং তারজন্য যে বিল এনেছেন এটা স্বাভাবিকভাবে পশ্চিমবাংলায় এই সংরক্ষণকে শক্তিশালী করার জন্য যদি কোনও পদক্ষেপ গ্রহণ করা হয় তাহলে আমরা তা সমর্থন করব। যখন আমরা এই সমর্থনের কথা বলেছি এবং বলছি মাননীয় দীনেশ বাবু এই ধরনের দুটি বিল এনে ভাল করেছেন। আমি শুধু তাকে এই প্রশ্ন করতে চাই বামফ্রন্ট হবার ১৭ বছর পরে সার্টিফিকেট কে দেবে? এই ব্যাপারে নূতন বিল আনার প্রয়োজন হল কেন? ১৭ বছর অতিক্রান্ত হবার পরে তফসিলি জাতি উপজাতিদের অসুবিধা সম্পর্কে সচেতন ছিলেন না, এই প্রশ্নটা স্বাভাবিকভাবেই উঠে দাঁড়াচ্ছে। আমি মাননীয় দীনেশ বাবুকে বলি প্র্যাকটিকাল যে অভিজ্ঞতাটা এস.সি. এস.টি'র সার্টিফিকেট লাগে তারজন্য ঘুরতে হয়। আগে আমাদের কলকাতায় তফসিলি বা আদিবাসীদের আগে সার্টিফিকেট দেবার নিয়ম ছিল আলিপুর ট্রেজারি বিল্ডিং থেকে ফর্ম দেওয়া হত, ফর্মের প্রোফর্মা ছিল, এম.এল.এ. সই করে স্ট্যাম্প মেরে দিত, তারপর ডি.এমের কাছে গেলে ডি.এম. সার্টিফিকেট ইস্যু করতেন। হঠাৎ করে আলিপুর ট্রেজারি বিল্ডিং থেকে দেওয়া হবে না, শোনা গেল। তখন ৮ নম্বর লায়ন্স রেঞ্জ রাইটার্সের পিছনে সেখানে এস.সি.এস.টি. দপ্তর শিফট করে গেল, যে প্রোফর্মা ছিল, রাতারাতি পুরোপুরি পাল্টে ফেল হল। আগেকার মত অ্যাপ্লিকেন্টদের দরখাস্তের উপর এম.এল.এ.র সই করতে হবে না, কেবল দুজন রেফারিকে দিয়ে রেকমেন্ড করাতে হবে, সেই দুজন আত্মীয় হলে ভাল হয়, তাদের এস.সি.র সার্টিফিকেট থাকলে ভাল হয়। আজকে মাননীয় দীনেশ বাবুর অবস্থাটা এমন দাঁড়িয়েছে, যদি কারও পরিবারের মধ্যে এস.সি. এস.টি না থাকে তাদের পক্ষে সার্টিফিকেট পাওয়া ইমপসিবল হয়ে দাঁড়ায়। অন্য কেসগুলি এনকোয়ারি হয়, তিন বছরের মধ্যে এনকোয়ারির রেজাল্ট বেরোয় না এবং যেহেতু আপনাদের আইন, নূতন আইনের সময় সীমা বেঁধে দেন নি দরখাস্ত কতদিনের মধ্যে আপনারা ডিসপোজ করবেন। যার ফলে অনন্তকাল ধরে হ্যারাসমেন্ট হতে হচ্ছে। কলকাতায় এস.টি. যারা থাকে তাদের আইডেন্টিফিকেশনের ক্ষেত্রে আবার স্পেসিফাই করেছেন, কলকাতার ক্ষেত্রে সেই আলিপুরের ব্যাপারটাকে ফেরত দিয়ে দিয়েছেন। অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট সাউথ ২৪ পরগনা, বাকি পশ্চিমবঙ্গের এস.ডি.ও.র ক্ষমতা দিয়েছেন। এই প্রশ্ন আপনার কাছে বার বার তোলা হয়েছে। আবার যারা প্রত্যন্ত গ্রাম থেকে আবার সেই সার্বডিভিসনাল টাউনে যেতে হয়, সেখানে এস.ডি.ও.র হাতে ক্ষমতা থাকে তাহলে আবার সেই হ্যারাসমেন্ট ভোগ করবে। তাহলে ক্ষমতাটা বি.ডি.ও.র হাতে দিন না। এস.ডি.ও.কে একজিকিউটিভ ক্ষমতা দিয়েছেন। এনকোয়ারি করে ডিটারমাইন্ড করতে এস.সি.এস.টি. সেই ক্ষমতা এস.ডি.ও.র হাতে দিয়েছেন, প্রতিনিধি কাকে চিহ্নিত করেছেন অ্যাজ দি একজিকিউটিভ অথরিটি এবং সেখানে মানুষ অসুবিধার সম্মুখীন হয়েছে এবং আমার ধারণা পশ্চিমবঙ্গে নূতন করে এস.সি.দের সার্টিফিকেট পাওয়ার গতি মন্থর গতি হয়ে গিয়েছে। হচ্ছেনা বললেন হয়। আমি জিজ্ঞাসা করি, একটা অ্যাপিলের সুযোগ করে দিয়েছেন, যদি এস.ডি.ও. রিজেক্ট করেন তাহলে ডি.এমের কাছে অ্যাপিল করা যাবে, কলকাতার ক্ষেত্রে কমিশনার প্রেসিডেন্সি ডিভিসন অ্যাপিল করা যাবে এবং তিন মাসের মধ্যে অ্যাপিল ডিসপজিশন করা হবে, আমরা এটাকে ওয়েলকাম করছি। এটাকে ওয়েল কাম করে এই প্রশ্ন আর একবার করতে চাই তাহলে যদি কিছুদিনের

মধ্যে অ্যাপ্লিকেশন জমা দেওয়ার পরে ডিসপোজড করা যাবে সেটা বললেন না কেন? কারণ এটা যদি না বলেন আমরা বুঝি এস.সি.দের বহুরকমে ঠকাবার ব্যবস্থা থাকে। আজকে চাকরির বাজার এমন পশ্চিমবঙ্গে ৫০ লক্ষ বেকার যদি কেউ ভাবে সার্টিফিকেট পেলে চাকরি পাওয়া যাবে তাহলে লোকে টাকা খরচ করে নেবার চেষ্টা করবে, ফ্রড করে সব ঝুঁকি নেবার চেষ্টা করবে, ওয়ান হ্যাজ টু বি ভেরি কেয়ারফুল। ইনফিনিট ডিলে করলে এখানে পিনাল প্রভিসন আনা হয়েছে দপ্তর তাকে জেল দেবেন ৬ মাস, ফাইন হবে দু হাজার টাকা। ফলস ইনফরমেশনের ব্যাপারে শাস্তি আছে, আরও করুন, আপত্তি নেই কয়েকটি লোকের দোষে সব লোক হ্যারাসমেন্ট হবে সেটা সঠিক হবে না। এখন পর্যন্ত সঠিক হচ্ছে না। আপনি যেমন পাওয়ার টু ক্যানসেল অফ রিভোক বাতিল করে দিয়েছেন, সেটা যদি ফলস সার্টিফিকেট কোনও কারণে নিয়ে নেন অ্যাডভান্স সার্টিফিকেট আপনি বলেছেন আগে না'কি কনসিসটস রিভোক করা যেত না, কনস্টিটিউশনাল বাধা ছিল। আমি বলতে চাই, আগে যারা সার্টিফিকেট পেয়েছেন সেই সার্টিফিকেট ভ্যালিড হিসাবে গণ্য হবে, কিন্তু নতুন করে সার্টিফিকেট যদি কেউ পান সেক্ষেত্রে তাকে রিভোক করবার ব্যবস্থা থাকবে এটা নতুন করে কেন করলেন বললে বাধিত হব। কথা হল, শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবরা সংবিধানিক সুযোগ যেন পান।

[5-50 — 6-00 p.m.]

এরপর যে বিলটা এনেছেন রিজারভেশন অফ ভ্যাকান্সিজ ইন সার্ভিস অ্যান্ড পোস্ট সম্পর্কে তাকে স্বাগত জানাই। স্বাগত জানাতে গিয়ে বলছি, পশ্চিমবঙ্গে সেনসাসে যে ডেমোগ্রাফিক চেঞ্জ হয়েছে সেটা ইনকর্পোরেট করেছেন। আগে ১৫ পারসেন্ট শিডিউল্ড কাস্টদের জন্য এবং ৫ পারসেন্ট শিডিউল্ড ট্রাইবদের জন্য চাকরির ক্ষেত্রে রিজারভেশন ছিল, সেটাকে আপনি এখন যথাক্রমে ২২ পারসেন্ট এবং ৬ পারসেন্ট করেছেন। তাদের জন্য মোট ২৮ পারসেন্ট রিজারভেশন হয়ে গেছে। এটা শুধু অ্যাপয়েন্টমেন্টের ক্ষেত্রেই নয়, প্রতিটি প্রমোশনের ক্ষেত্রেও রোস্টার সিস্টেম অ্যাপ্লাইড হবে। তার মানে হল, শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবদের শুধুমাত্র পোস্টে এন্ট্রির সময়তেই নয়, প্রমোশনের ক্ষেত্রেও তাদের সুযোগটা থাকবে। একে আমরা নিশ্চয়ই সমর্থন করি। আগে সরকার বিভিন্ন পোস্টের জন্য অ্যাডভার্টাইজমেন্ট করতেন এবং তাতে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইব প্রার্থী যারা দরখাস্ত করতেন তাদের মধ্যে থেকে যোগ্য প্রার্থী না পাওয়ায় তাদের রিজেক্ট করবার পর বলতেন যে, যেহেতু রিজার্ভ পোস্টে যোগ্য প্রার্থী পাওয়া গেল না সেজন্য রিজার্ভ পোস্টগুলিকে আনরিজার্ভড করা হল। দীনেশবাবুও এই ক্ষমতাটা রেখেছেন যে, সরকার ইচ্ছা করলে রিজার্ভড পোস্টকে জেনারেল ডিক্লেয়ার করতে পারবেন। আমার মনে হয়, সরকারের এই ক্ষমতাটা প্রয়োগ করা উচিত নয়। আমার মনে হয় কোনও রিজার্ভ পোস্টে লোক পাওয়া না গেলেও সেটা আনফিল্ড রাখা উচিত। সরকারের হাতে এই ক্ষমতাটা থাকলে প্রতিদিনই ডিপার্টমেন্টগুলির কাছে অভিযোগ আসতে শুরু করবে।

রিজারভেশন কে করবেন? তারজন্য একজন সেক্রেটারি র‍্যাঙ্কের অফিসারকে কমিশনার নিয়োগ করছেন। একজন অফিসার নিয়োগ করছেন যিনি ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট র‍্যাঙ্কের হবেন।

এরপরে যদি কোথায়ও অথরিটি এই আইন মেনে রিজার্ভ কোটায় চাকরি না দেন তাহলে সেটা কগনিজেবল অফেন্স হবে এবং তারজন্য পেনাল প্রভিসন এসে যাবে সেই অথরিটি বা অফিসারের বিরুদ্ধে। সেখানে বলেছেন যে, "If any appointing authority referred to in sub-section (2) contravenes any provision of this Act and thereby commits an offence punishable under section 7, the District Commissioner or any officer, not below the rank of Inspector of Scheduled Castes and Tribes Welfare Department, authorised by him in this behalf, may file a complaint in any court having jurisdiction against such appointing authority, and thereupon such court shall, subject to the provisions of section 8, take cognizance of such offence.". তার মানে, এরপর রিজারভেশন আইনটা ভঙ্গ করলে যে অফিসার সেটা ভঙ্গ করবেন তিনি ডাইরেক্টলি কোর্টে পানিশেবল হবেন। এই প্রভিসনটাকে আমি ওয়েলকাম করছি। কারণ এর ফলে আগে এই আইনটা অ্যাভয়েড করবার যে প্রবণতা ছিল সেটা দূর হবে। এরসঙ্গে সঙ্গে আপনি যে রোস্টার সিস্টেম ইন্ট্রোডিউস করছেন তাতে চাকরিতে রোস্টার কি হবে তার একটা লিস্টও আপনি দিয়েছেন। তাতে বলেছেন যে, ফার্স্ট ভ্যাকান্সি শিডিউল্ড কাস্ট, ফোর্থ ভ্যাকান্সি শিডিউল্ড ট্রাইব, সেভেন্থ ভ্যাকান্সি শিডিউল্ড কাস্ট হবে। এটাকেও আমরা সমর্থন জানাচ্ছি। কিন্তু দুঃখের বিষয় পশ্চিমবঙ্গে সরকারি চাকুরি কম হচ্ছে এবং সরকারি চাকুরি প্র্যাকটিকালি বন্ধ হয়ে গেছে। আপনি রিজার্ভেশন করেছেন, আইন মানছেন। কিন্তু অ্যাকচুয়ালি আপনি যদি দেখেন তাহলে দেখবেন যে কি অবস্থা। আমি এখানে পারসেন্টেজটা প্লেস করছি। পশ্চিমবাংলায় মুসলিমরা চাকুরি পাচ্ছেনা, মাত্র ৪ পারসেন্ট তারা পায়। শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসদের জন্য যে রিজার্ভেশন আছে, পশ্চিমবাংলায় এতদিন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলি সেই রিজার্ভেশন ফুলফিল করতে পারছেনা। একেই এই রাজ্যে চাকুরির সুযোগ কম। ৫০ লক্ষ যেখানে বেকার সেখানে অ্যাভারেজ ১০ হাজার চাকুরি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে হয় এবং সেই যে ১০ হাজার চাকুরি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে হয় সেখানেও আপনি কোটা ফুলফিল করতে পারেন নি। এখানে এটা বলা দরকার যে এরপরেও আবার রিজার্ভেশনের বারডেন আসছে। আপনারা আদার ব্যাকওয়ার্ড ক্লাশের জন্য কমিশন তৈরি করেছেন এবং বলে দিয়েছেন যে কারা কারা আদার ব্যাকওয়ার্ড ক্লাশ। ২৮ পারসেন্ট এবং ২৭ পারসেন্ট আদার ব্যাকওয়ার্ড ক্লাশের জন্য রাখার কথা। সুপ্রিম কোর্ট বলেছে যে কম পক্ষে ৪৯ পারসেন্ট রিজার্ভ করতে হবে। তামিলনাড়ু সরকার ৫৯ পারসেন্ট রিজার্ভ করতে চায়। পশ্চিমবঙ্গে ২৮ পারসেন্ট, আদার ব্যাকওয়ার্ড ক্লাশের জন্য ২৭ পারসেন্ট হলে ৫৫ পারসেন্ট হয়। এখানে সুপ্রিম কোর্টের যে নির্দেশ সেটা ভায়োলেট করা হয়। আপনারা দীর্ঘদিন ধরে ও.বি.সি-দের রিজার্ভেশনের প্রশ্নে অ্যাভয়েড করেছিলেন। কিন্তু সুপ্রিম কোর্টের জাজমেন্টের পরে এটা অ্যাভয়েড করার কোনও সুযোগ নেই। আজকে স্পষ্টভাবে এটা ডিক্লেয়ার করা দরকার যে পশ্চিমবঙ্গে মোট কত পারসেন্টেজ রিজার্ভেশনে চাকুরির আপনারা পক্ষপাতি। শেষে একথা বলতে চাই যে, একজন বললেন যে, আপনারা নাকি সিম্বলিক ব্যবস্থা নিচ্ছেন। আপনারা এসপ্লানেড ইস্টের নাম সিধু কানু ডহরে দিয়েছেন। আপনারা নাকি উৎসব পালন করেছেন। কিন্তু আপনারা বীরশা মুন্ডাকে কোথাও একদিন স্মরণ করলেন না। আপনাদের

আমলে ভারত সরকারের যে প্রোগ্রাম, ভারত সরকারের যে কর্পোরেশন, ভারত সরকার যে টাকাগুলি দিয়েছে সেগুলি যদি ঠিকমতো ব্যবহার করা যেত, ব্যাঙ্ক লোন যদি ব্যবহার করা যেত তাহলে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসদের যারা দরিদ্র সীমার নিচে বাস করছে তাদের উপরে তোলা যেত। কিন্তু আপনারা সেই সুযোগ নিতে পারেন নি। আই.আর.ডি.পি থেকে শুরু করে জওহর রোজগার যোজনার সুযোগ নিয়েও আপনারা যথেষ্ট পারমান শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসদের উপরে তুলতে পারেন নি। এখনও পশ্চিমবাংলায় দারিদ্র সীমার নিচে যে মানুষগুলি আছে তারা সংখ্যার দিক দিয়ে ভারতবর্ষের মধ্যে সপ্তম স্থানে আছে। ভারতবর্ষের ৬টি রাজ্য আপনাদের থেকে এগিয়ে আছে। সুতরাং শুধু সিম্বলিক রিজার্ভেশন নয়, শুধু আইন নয়, শুধু সীমিত ১০ হাজার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকুরির ক্ষেত্রে রিজার্ভেশন নয়, সামগ্রিকভাবে এই রাজ্যে দরিদ্র সীমার নিচে অবস্থিত মানুষের জন্য অর্থনৈতিক সংস্কারের যে কর্মসূচি, সেই কর্মসূচী নেওয়ার ক্ষেত্রে এখনও পর্যন্ত এই রাজ্য ব্যর্থ। ২০ দফা কর্মসূচি এই রাজ্যে সম্পূর্ণ ভাবে ইমপ্লিমেন্টটেড হয়নি এবং ইন্দিরা আবাসন যোজনা এবং অন্যান্য সুযোগ যেগুলো শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসদের জন্য ছিল, সেই সুযোগ তারা পুরোপুরি পায়নি। সুতরাং আজকে এই আইনটা যেমন সমর্থন করছি For the Limited purpose for which it has been brought. আমরা চাই পশ্চিমবাংলায় সামগ্রিকভাবে তফসিলি জাতি এবং তফসিলি উপজাতিদের উন্নয়নের জন্য সরকার ব্যাপক পদক্ষেপ গ্রহণ করুন।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, আমি যেটা সি.পি.এম সদস্যদের জ্ঞাতার্থে জানাতে চাই। সেটা তাদের জানা দরকার যেটা মাননীয় মুখ্যমন্ত্রীও তাদের বোঝাতে পারেন নি। বিষয়টা হচ্ছে, কেন্দ্রের কংগ্রেস সরকার যখনই বিপদগ্রস্ত হয়েছে, অর্থাৎ কংগ্রেস সরকার নামক গাড়িটা যখনই অচল হবার মুখে পড়েছে ঠিক সেই সময়ে কারিগর হিসাবে যারা ছুটে গেছেন গাড়িটাকে সচল করার জন্য, তারা অন্য কেউ নয়, তারা হচ্ছে সি.পি.এম, জ্যোতিবাবুর এরা নিজেদের স্বার্থের প্রয়োজনে এই কাজ করেছে। দেশে ইমার্জেন্সির সময়ে কংগ্রেসের যখন করুন অবস্থা, ইন্দিরা গান্ধী যখনই বিপদগ্রস্ত হয়েছেন তখনই এরা ছুটে গেছে নিজেদের স্বার্থের প্রয়োজনে।

[6-00 — 6-10 p.m.]

**শ্রী উপেন কিস্কু ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে মাননীয় মন্ত্রী শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া মহাশয় যে দুটি বিল এখানে উত্থাপন করেছেন আমি আশা করেছিলাম মাননীয় বিরোধী দলের সদস্যগণ এইরকম একটা সুন্দর বিলকে তারা সমর্থন করবেন। সৌগতবাবু সমর্থন করেছেন, আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। সত্য বাপুলি মহাশয়, মানস ভুঁইয়া মহাশয় এবং নরেন হাঁসদা মহাশয় এই বিলের ভাল দিকটা সমর্থন না করে ধান ভানতে শিবের গীত গাইলেন। আজকে সত্য বাপুলি মহাশয় ও.বি.সি নিয়ে চিন্তা করছেন। আজকে ও.বি.সি নিয়ে আলোচনা করার বিষয় নয়। উনি আইনজ্ঞ মানুষ আমি মনে করেছিলাম উনি আইন জানেন। দীনেশ ডাকুয়া মহাশয় ও.বি.সি-র মন্ত্রী নয়, উনি তফসিলি জাতি এবং উপজাতি সমাজ কল্যাণ মন্ত্রী। ও.বি.সি নিয়ে তার কাছ থেকে কৈফিয়ত চাইছেন কেন? ও.বি.সি নিয়ে

যখন আলোচনা হবে তখন এই বিষয় উঠতে পারে। অন্যান্য সদস্যদের দেখলাম তারা বাজেট বক্তৃতার পুনরাবৃত্তি করলেন। আজকে বিলের যে ভাল দিক সেটা তারা দেখলেন না। রিজারভেশন আইনের সংশোধনের প্রশ্নে যারা এই আইন ভঙ্গ করবেন তাদের শাস্তির বিধান এই বিলের মধ্যে আছে। বাকি যে ফাঁক-ফোঁকরগুলি আছে সেইগুলি বন্ধ করার মধ্যে দিয়ে তফসিলি জাতি এবং উপজাতি সম্প্রদায়ের যুবক-যুবতীদের আরও বেশি করে সুযোগ-সুবিধা করে দেওয়ার জন্য এই বিল। সেই বিষয়গুলি ধামা চাপা দিয়ে এটা সেটা বলে যে সময়টা তারা পেয়েছেন সেই সময়ে মানুষের দৃষ্টি অন্য পথে নিয়ে যাওয়ার চেষ্টা করলেন, হাউসকে বিভ্রান্ত করার চেষ্টা করলেন। সেইজন্য গোটা ভারতবর্ষের তফসিলি জাতি এবং উপজাতি সম্প্রদায়ের মানুষ তারা পিছিয়ে আছে। এরজন্য কংগ্রেসের নীতিই দায়ি। পশ্চিমবাংলায় দীর্ঘদিন ধরে তফসিলি জাতি এবং উপজাতির মানুষ পিছিয়ে ছিল, তাদের জন্য কংগ্রেস সরকার কোনও আইন করেনি। এই বামফ্রন্ট সরকার আসার পর এই আইনগুলি বারে বারে সংশোধন করে যে ফাঁকগুলি ছিল সেইগুলি বন্ধ করেছে। যারফলে শত শত তফসিলি জাতি এবং আদিবাসী সম্প্রদায়ের মানুষ চাকুরি এবং শিক্ষার ক্ষেত্রে সুযোগ সুবিধা পেয়েছে, তারা আজকে মর্যাদা পাচ্ছে এবং তাদের সংস্কৃতিকে তুলে ধরা হচ্ছে। আজকে ওনারা এইগুলিকে অস্বীকার করতে চাইলেন। অবাক হয়ে যাই সামগ্রিক ভাবে সর্বস্তরে পেছিয়ে পড়া মানুষের স্বার্থে, তফসিলি জাতি এবং আদিবাসী সম্প্রদায়ের মানুষকে সামনের দিকে এগিয়ে নিয়ে আসা হচ্ছে তখন ওনারা এই বিষয়টাকে সম্পূর্ণ অস্বীকার করতে চাইছেন। আজকে নরেন হাঁসদা মহাশয় কংগ্রেসের ল্যাজ ধরে বিধানসভায় এসে উল্টো-পাল্টা কথা বলছেন। ওনাকে আমি স্মরণ করিয়ে দিতে চাই কংগ্রেস আমলে আদিবাসী মানুষে অবস্থা কী ছিল। ওদের ভুট্টা পচা, মাইলো এই খাবার জন্য রিলিফের লাইনে দাঁড়াতে হত। বর্ধমান, হুগলিতে কাজের সন্ধানে ছুটে আসতে হত বাঁকুড়া, পুরুলিয়া মেদিনীপুরের মানুষকে। আজকে তা হয় না। স্কুল, কলেজে কতজন সুযোগ সুবিধা পাচ্ছে, কতজন চাকুরির সুযোগ-সুবিধা পাচ্ছে সেটা পরিসংখ্যান দেখলেই জানতে পারবেন। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে আদিবাসী মহিলাদের উপর ধর্ষণ করা হচ্ছে বিভিন্নভাবে হয়রানি করা হচ্ছে, অত্যাচার করা হচ্ছে। সেই ক্ষেত্রে পশ্চিমবাংলায় এই কথা বলতে পারি আদিবাসী এবং অ-আদিবাসী মানুষের মধ্যে কোনও পার্থক্য দেখাতে পারবেন না। আদিবাসী মানুষদের মধ্যে একজন ভাইস চ্যান্সেলার 'এর কী হল তা নিয়ে আদিবাসী মানুষের কল্যাণে কতখানি করা হয়েছে, তারা কী পাচ্ছে তার বিচার হতে পারে না, এর বিচার ঠিকভাবে করতে গেলে দেখতে হবে সমাজের সবথেকে নিচু তলার মানুষের কী উন্নতি হল, তারা কী পেল সেগুলি দেখতে হবে। একজন ভাইস চ্যান্সেলার কোথায় থাকলেন এটা দিয়ে উন্নতির মানদন্ড বিচার হতে পারে? একজন এম.এল.এ. বা মন্ত্রীকে নিয়ে মানদন্ড নির্ধারিত হতে পারে? নিচুতলার মানুষ কী পাচ্ছে, তারা চাকুরি পাচ্ছে কিনা, তারা খাদ্যে পাচ্ছে কিনা এইসব দেখে বিচারের মানদন্ড নির্ধারণ করতে হয়। সেই বিচারে আমি মনে করি পশ্চিমবাংলা এক নম্বরে দাঁড়িয়ে আছে। এটাকে কি আপনারা অস্বীকার করতে পারেন? আপনারা অনেকদিন ধরে আদিবাসী মানুষকে বিভ্রান্ত করছেন, তাদের বিচ্ছিন্ন করে দিতে চাইছেন অন্যান্য শ্রমজীবী মানুষদের কাছ থেকে। পশ্চিমবাংলায় আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের মানুষ নিজেদের এগিয়ে নিয়ে যাবার কাজে লড়াই করে চলেছে, তারা এগিয়ে যাবে তা আপনারা যতই চেষ্টা করুন না কেন। এখানে এস.টি. একজন এম.এল.এ কংগ্রেসের

লেজ ধরে এসেছেন। ভবিষ্যতে এখানে আসার সেই সুযোগ আর পাবেনে না। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সেই পথ বন্ধ করছেন। এই কথা বলে, আমি এই বিল দুটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাদের হাতে যা সময় আছে তাতে হবে না। সেজন্য আমি আরও ১৫ মিনিট সময় বাড়িয়ে দেবার জন্য প্রস্তাব রাখছি। আশা করি, এতে সকলের সম্মতি আছে?

(ভয়েস ঃ হ্যাঁ, আছে।)

(এই সময়ে ১৫ মিনিট সময় বাড়ানো হয়।)

[6-10 — 6-20 p.m.]

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে দুটি বিল এনেছি, সেই বিল দুটিতে সরকার পক্ষের এবং বিরোধী পক্ষের সদস্যরা আলোচনা করেছেন এবং আমি খুশি যে বিরোধী পক্ষের সদস্যরা তারা সমালোচনা কিছু কিছু রেখেছেন, যুক্তিপূর্ণ কি যুক্তিপূর্ণ নয় সেটা অবশ্য আলাদা কথা। কিন্তু মোটের উপরে বিল দুটিকে তারা সমর্থন করেছেন সমর্থন করতে গিয়ে দু'পক্ষের সদস্যদের কাছ থেকে কিছু কিছু কথা এখানে উঠেছে। সেগুলো নিয়ে আমি আলোচনা করছি। আমি মূল সুর এই হাউসের আমি যেটা বুঝেছি, তাতে সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের সদস্যদের কাছ থেকে দুটি উৎকণ্ঠা দেখা গেছে। একটি হচ্ছে রিজার্ভেশন যেটা রাখা হয়েছে সেটাকে প্রটেকটেড করার প্রশ্ন। ২য়টি হচ্ছে, সার্টিফিকেট যেটা দেওয়া হয় সেটা দিতে দেরি হয়। এই দুটি বিষয় মোটামুটি ভাবে উৎকণ্ঠায় ভেসে উঠেছে আর একটি জিনিস এসে গেছে এখানে, যদিও সেটি বিলের প্রসঙ্গে আসা উচিত নয় বাজেটের ক্ষেত্রে আসতে পারত। সেটি হচ্ছে তফসিলি জাতি ও উপজাতিদের আর্থিক উন্নয়ন এই প্রসঙ্গে কেউ কেউ আলোচনার মধ্যে উল্লেখ করেছেন। আমি প্রথমেই রিজার্ভেশনের প্রশ্নে যে কথা উঠেছে আমরা রিজার্ভেশনের ক্ষেত্রে ১৭ বছর কেন দেরি করলাম? আমাদের এটা নিশ্চয়ই সবার জানা আছে যে ১৫ পারসেন্ট আর ৫ পারসেন্ট, এই যে রিজার্ভেশন, এটা কিন্তু '৫০ সাল থেকে এই রাজ্যে চলছে। এটাকে যদি আরও টানা যায়, কংগ্রেসের কতখানি সদিচ্ছা বা অনিচ্ছা ছিল এটা খুঁজতে গেলে দেখা যাবে যে এই রিজার্ভেশনটা বৃটিশ আমল থেকে, ১৯৩৫ সালের অ্যাক্ট, তখন থেকে কমবেশি ছিল। এই রিজার্ভেশন নিয়ে কী হবে স্বাধীনতার পূর্বে অনেক কথা হয়েছে। বিশেষ করে কংগ্রেস পক্ষের সদস্যরা নিশ্চয়ই কিছু এই বিষয়ে জানেন গান্ধীজীর 'পুনা অ্যাক্ট' এর কথা আপনাদের জানা আছে। মূল কথা হচ্ছে পলিটিক্যাল ইনটেনশন নিয়ে এই বিলের মধ্যে আমি আলোচনা করার সুযোগ পাব না কংগ্রেসের বিষয়ে এখানে কিছু বলছি না, আমরা যেটা নিয়ে উৎকণ্ঠিত তা সম্পর্কে বলছি আমাদের ১নং উৎকণ্ঠা হচ্ছে রিজার্ভেশন সম্পর্কে। তবে এই বিলে এই বিষয়ে রিজার্ভেশন সম্পর্কে নতুন কিছু আর বলার নেই তবে পারসেনটেজ কংগ্রেস আমলে যা ছিল আজকে তার থেকে বেড়েছে। আমরা ১৯৮৯ সালেই এটা অ্যামেন্ড করে বাড়িয়েছি। আমরা ১৯৮১ সালের পারসেনটেজ ধরে ২২ পারসেন্ট ১৯৮৯ সালে বাড়িয়েছি। ১৯৮৯ সালে এই রিজার্ভেশন

কোটার পরিমাণ বাড়ানো হয়েছে এবং আইন অনুযায়ী গভর্নমেন্ট পাওয়ার বলে এটাকে এইবার ইনকরপরেট করা হয়েছে। ১৯৮৯ সালে যেটা স্পেশ্যাল গভর্নমেন্ট অর্ডার ছিল সেটা ১৯৯৪ সালে বিধিবদ্ধ করছি। আমরা সেখানে ১৫ পারসেন্ট থেকে বাড়িয়ে ২২ পারসেন্টে করেছি। তারপরে ১৯৮৯ সাল থেকে আজ অবধি কোনও চেঞ্জ হয়নি। আমরা শুধু এনফোর্স মেন্টের ব্যাপারটা আইনের মধ্যে ঢুকিয়েছি এবং একটা এডিটিং করেছি। শাস্তির ক্ষেত্রে আগে যে ব্যবস্থা ছিল যে আইন অমান্য করলে শাস্তির ব্যবস্থা, তাতে কে মামলা করবে, কোথায় মামলা করবে এবং এইসব নিয়ে একটা সমস্যা দেখা দিয়েছিল এবং একজিকিউটিভ ইনস্ট্রাকশন ছিল কিন্তু এনফোর্সমেন্ট মেশিনারি কিছু ছিল না। রিজার্ভেশন প্রিন্সিপাল ছিল কিন্তু ইমপ্লিমেন্ট বা এনফোর্সমেন্ট মেসিনারি ছিল না। এই বিলে যেটা আনা হয়েছে যেমন স্টেট কমিশনার তেমনি ডিস্ট্রিক্টে ডিস্ট্রিক্ট কমিশনার থাকবে ডি.এম। অ্যাডমিনিস্ট্রেশন সম্পর্কে সব কিছু জেনেও যেমন সমস্ত বুঝে বুঝে গিয়ে দেখা সম্ভব নয়, তেমনি ডিস্ট্রিক্ট কমিশনারের পক্ষেও সমস্ত জায়গায় গিয়ে গিয়ে দেখা সম্ভব নয়। ডিস্ট্রিক্ট কমিশনার যেমন জেলার মধ্যে তেমনি তিনি ডাইরেক্টর অ্যাজ এ হোল এবং ডিস্ট্রিক্টে ডিস্ট্রিক্ট কমিশনার ডাইরেক্টর লেবেলে অ্যাপয়েন্টমেন্ট দেবেন। যদিও ডিস্ট্রিক্ট কমিশনারের সর্ব ক্ষমতা কিন্তু তার পক্ষে তো নিজে গিয়ে সবকিছু দেখাশোনা করা সম্ভব নয়, তাই অফিসারদের উপরে দায়িত্ব দিতে পারবেন আপ টু ইন্সপেক্টর লেবেলে। তারা এইসব জিনিস দেখাশোনা করতে পারবেন। এনফোর্সমেন্টের ব্যাপারে যখন কোনও কেস ফাইল হয় যেমন খাদ্যের ক্ষেত্রে প্রাইস বাড়ার ব্যাপারে কমিশনার সিআরপিসি অনুযায়ী কেস ফাইল করতে পারেন। এটাই হচ্ছে এনফোর্সমেন্ট বা সংযোজন। এটাই বিলের মধ্যে সংযোজিত করা হয়েছে, আর কোনও কিছু সংশোধন করা হয়নি। নতুন কিছু অ্যামেন্ডমেন্ট করা হয়নি। এখানে আজকে আর একটা কথা উঠেছে, এটা এনফোর্স হবে, রুলস করা হয়েছে। কিন্তু আইডেন্টিফিকেশনের ব্যাপারে যে কথাটা উঠেছে, সেটার ব্যাপারে আমরাও উৎকণ্ঠিত, আপনারাও উৎকণ্ঠিত তাড়াতাড়ি সার্টিফিকেট পাওয়ার ব্যাপারে। অনেক এম.এল.এ. বলেছেন এবং সৌগত বাবুও বলেছেন খুব ভ্যালুয়েবেল সার্টিফিকেট এরজন্য যথেষ্ট কেয়ার এবং কশান রেখে এটা করা দরকার। কেয়ার এবং কশান রেখে করতে গিয়ে নানারকম অসুবিধা হয়, এই সার্টিফিকেট যে পাবে সে শুধু পশ্চিমবাংলায় চাকরি খুঁজবে তা তো নয়, সারা ভারতবর্ষে সে চাকরি খুঁজবে। উনি এখানে ডাইরেক্টরের কথা বলেছেন সেটা অল ইন্ডিয়া রেকগনাইজড অথরিটি আছে, এরা তো সব মেনে নেবে না, সেইজন্য ডি.এম., এ.ডি.এম. থেকে সার্টিফিকেট নিতে হয়েছে, এটা অল ইন্ডিয়ায় গ্রহণযোগ্য। এরজন্য অনেকগুলি অথরিটি আছে, তবে কেউ বলতে পারেন আমাদের পশ্চিমবাংলায় এইরকম রেকর্ড রাখার ব্যবস্থা আছে কিনা, এই রেকর্ড রাখার ব্যবস্থা আগেও ছিল না, অতীতেও ছিল না। এখানে প্রশ্ন তোলা হয়েছে, এটা বি.ডি.ও. লেবেলে করা যায় কিনা, অল ইন্ডিয়ায় এটা কেউ রেকগনাইজ করবে না। সেইজন্য অল ইন্ডিয়া লেবেলে এই সার্টিফিকেট দেওয়ার ব্যাপারে একটা লিস্ট আছে, কারা কারা এটা দিতে পারে, সেই লিস্টের মধ্যে থেকে আমরা গ্রামবাংলায় এস.ডি.ও.কে রেখেছি, এখানে কলকাতায় যেহেতু এস.ডি.ও. নেই, সেইজন্য ডি.এম., এ.ডি.এম.কে রেখেছি। এটা ছিল একজিকিউটিভ অর্ডার। এটাকে আইনে আমরা পরিণত করতে চাচ্ছি, এস.ডি.ও.র কাছ থেকে সার্টিফিকেট নিতে হবে, এটা আইনে না থাকলেও চলবে, এখন যারা সার্টিফিকেট নেন তারা জানেন বি.ডি.ও.র কাছে দরখাস্ত করলেই হয়। সেখান থেকেই ডেলিভারি

দেওয়া হয়। বি.ডি.ও. এটা নিয়ে তার অফিস থেকে এটা এস.ডি.ও.র কাছ থেকে করে নিয়ে এসে বি.ডি.ও.র অফিস থেকেই দিয়ে দেবে। এরজন্য এস.ডি.ও.র কাছে যেতে হয়না। এটার ইমপ্লিমেনটেশনের জন্য প্রশাসনিক ব্যবস্থায় এই ব্যাপারে যা আলোচনা করলেন তাতে আমরা উপকৃত হব। যাতে তাড়াতাড়ি প্রশাসনিক ব্যবস্থা নেওয়া হয় তারজন্য যদি সার্কুলার দেওয়া যায় সেই ব্যবস্থা করবো। আইনের কোনও প্রয়োজন নেই। এখানে অ্যাপিলের ব্যবস্থা আছে, এটা একটা নূতন জিনিস। এটা আমরা সংযোজন করেছি। অনেকে ভূয়া সার্টিফিকেট নিয়ে ঘুরে বেড়াচ্ছে, এটা শোনা যাচ্ছে, একবার কাউকে সার্টিফিকেট দিয়ে দিলে সেটা ক্যানসেল করার অধিকার আমাদের ছিল না, সেটা এখানে এই বিলের মাধ্যমে এনে, সেই অধিকারটা আমরা অর্জন করতে চাচ্ছি। কাস্টের ব্যাপারে যে রিজারভেশন ১৯৫০ সালে প্রেসিডেন্ট অর্ডারে ছিল ট্রাইবদের ব্যাপারে, যাদেরকে রেকগনাইজ করা হয়েছিল তার একটা লিস্ট আছে, সেই লিস্টের ব্যাপারে পশ্চিমবঙ্গে কিছু করা হয়নি। ফর ইনফর্মেশন আমরা ৫টি কমিউনিটির ব্যাপারে দিল্লির কাছে রেকমেন্ট করেছিলাম, দিল্লি এখনও সেই ব্যাপারে নড়াচড়া করছেন না। সুতরাং সেদিক থেকে এটা আমাদের এখানে আলোচনার বিষয় নয়। শেষের ব্যাপারটি হচ্ছে, ইকনমি ডেভেলপমেন্ট, সেইজন্য আমাদের দুটো কর্পোরেশন আছে, সেটা হচ্ছে ফিনান্স কর্পোরেশন আর একটা হচ্ছে ট্রাইবাল ডেভেলপমেন্ট কর্পোরেশন। অল ইন্ডিয়া প্লানিং এর যে কোটা আছে, সেটা এখানে আনফিল্ড রাখা হয়না। এই তথ্য এখনি আমার কাছে নেই, আপনারা যদি চান তাহলে আমি দিতে পারি। তবে কোটা কত আছে এবং পারফরমেন্স কত আছে এটা বলতে পারি মোর দ্যান ফুলফিলমেন্ট হয়েছে ২টি কর্পোরেশনের মধ্যে। ডাবল দি পভার্টি লাইন এবং উইদিন দি পভার্টি লাইন এস.সি., এস.টি.র একটা ব্যাপার আছে। এই দুটো হচ্ছে দরিদ্র সীমার নিচে যারা তাদের জন্য। এটা কিন্তু মোর দ্যান আমরা ফুলফিল করেছি। এটা আমি হাউসকে ইনফর্ম করছি। আমার এই দুটো বিল গ্রহণ করার জন্য আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Dinesh Chandra Dakua that the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Identification) Bill, 1994, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 4 :

The question that Clauses 1 to 4 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 5

**Mr. Deputy Speaker :** There is one amendment to clause 5 by Shri Lakshmikanta Dey which is in order, and taken as moved.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that

(a) for sub-clause (b), the following sub-clause be substituted :—

(b) in Calcutta, by the District Magistrate, South 24-Parganas, or

by such Additional District Magistrate, South 24-Parganas, as may be authorised by the District Magistrate, South 24-Parganas, in this behalf.";

(b) for the word "**Explanation.**", the word and figure "**Explanation I.**" be substituted ;

(c) after **Explanation I,** the following **Explanation** be inserted :—

"**Explanation II.** — For the removal of doubt, it is hereby declared that for the pruposes of this Act, the District Magistrate, South 24-Parganas, or the Additional District Magistrate, South 24-Parganas, authorised by the District Magistrate, South 24-Parganas, under clause (b) of this section, shall have jurisdiction over Calcutta."

**Shri Dinesh Chandra Dakua** : Sir, I accept the amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey that

(a) for sub-clause (b), the following sub-clause be substituted :—

(b) in Calcutta, by the District Magistrate, South 24-Parganas, or by such Additional District Magistrate, South 24-Parganas, as may be authorised by the District Magistrate, South 24-Parganas, in this behalf.";

(b) for the word "**Explanation.**", the word and figure "**Explanation I.**" be substituted ;

(c) after **Explanation I,** the following **Explanation** be inserted :—

"**Explanation II.** — For the removal of doubt, it is hereby declared that for the pruposes of this Act, the District Magistrate, South 24-Parganas, or the Additional District Magistrate, South 24-Parganas, authorised by the District Magistrate, South 24-Parganas, under clause (b) of this section, shall have jurisdiction over Calcutta."

was then put and agreed to.

The question that Clause 5, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clause 6**

The question that Clause 6 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 7**

There is one amendment to Clause 7 by Shri Lakshmi Kanta Dey which is in order, and taken as moved.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that

(a) for the words and figures "or the Additional District Magistrate, South 24-Parganas,", the words, figures, letter and brackets" "or the District Magistrate, South 24-Parganas, or the Additional District Magistrate, South 24-Parganas, authorised by the District Magistrate, South 24-Parganas, under clause (b) of Section 5," be substituted.

(b) for the word "it", the word "he" be substituted.

**Shri Dinesh Chandra Dakua :** Sir, I accept the amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey that—

(a) for the words and figures "or the Additional District Magistrate, South 24-Parganas,", the words, figures, letter and brackets" "or the District Magistrate, South 24-Pargans, or the Additional District Magistrate, South 24-Parganas, authorised by the District Magistrate, South 24-Parganas, under clause (b) of Section 5," be substituted.

(b) for the word "it", the word "he" be substituted.

was then put and agreed to.

The question that Clause 7, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clause 8**

**Mr. Deputy Speaker :** There is an amendment to Clause 8 by Shri Lakshmi Kanta Dey which is in order, and take as moved.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that—

(a) in sub-clause (1), in item (b), for the words and figures "the

Additional District Magistrate, South 24-Parganas :", the words, figures, letter and brackets" the District Magistrate, South 24-Parganas, or the Additional District Magistrate, South 24-Parganas, authorised by the District Magistrate, South 24-Parganas, under clause (b) of section 5, as the case may be :" be substituted;

(b) in sub-clause (2) the words and brackets "(hereinafter referred to as the appellate authority)" be omitted.

**Shri Dinesh Chandra Dakua** : Sir, I accept the amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey that—

(a) in sub-clause (1), in item (b), for the words and figures "the Additional District Magistrate, South 24-Parganas :", the words, figures, letter and brackets" the District Magistrate, South 24-Parganas, or the Additional District Magistrate, South 24-Parganas, authorised by the District Magistrate, South 24-Parganas, under clause (b) of section 5, as the case may be :" be substituted;

(b) in sub-clause (2) the words and brackets "(hereinafter referred to as the appellate authority)" be omitted.

was then put and agreed to.

The question that Clause 8, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 9 to 12 and Preamble.**

The question that Clauses 9 to 12 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Dinesh Chandra Dakua** : Sir, I beg to move that the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Identification) Bill, 1994, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

[6-20 — 6-30 p.m.]

The motion of Shri Dinesh Chandra Dakua that the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 1994, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 7 and Preamble**

The question that clauses 1 to 7 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Dinesh Chandra Dakua :** Sir, I beg to move that the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 1994, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Public Libraries (Amendment) Bill, 1994**

**Shri Tapan Roy :** Sir, I beg to introduce the West Bengal Public Libraries (Amendment) Bill, 1994.

(Secretary then read the Title of the Bill)

**Shri Tapan Roy :** Sir, I beg to move that the West Bengal Public Libraries (Amendment) Bill, 1994 be taken into consideration

[6-30 — 6-40 p.m.]

**শ্রী সৌগত রায় :** স্যার, এই বিলটা নিয়ে অনেক কিছু বলার থাকলেও আমি ঠিক ৫ মিনিট বলব কারণ অনেকক্ষণ ধরে আলোচনা চলছে। মাননীয় মন্ত্রী মহাশয় যে বিলটা এনেছেন তারমধ্যে কোনও বেসিক অবজেকশন করার ব্যাপার নেই, সুতরাং আমি এটা সমর্থন করছি। এখানে উনি যেটা পরিবর্তন আনার চেষ্টা করেছেন সেটা হচ্ছে উনি লাইব্রেরি সার্ভিসের জায়গায় লাইব্রেরি অ্যান্ড ইনফরমেশন সার্ভিস এই কথাটা যুক্ত করতে চাইছেন। তার কারণ, ইউনেসকো বলেছে যে লাইব্রেরি শুধু বই রাখার জায়গা নয়, এটা সব ধরনের ইনফরমেশন রাখার জায়গা। "stock public libraries with different kinds of printed, audio-visual and reprographic materials and any other thing suitable for the purpose of public libraries" তার মানে এখন দেখবেন মডার্ন লাইব্রেরিতে শুধু বই থাকে না, সেখানে ভি.ডি.ও ক্যাসেট mimeograph computer print out. সেগুলিরও লাইব্রেরি করা হয়। এই মেন কনসেপ্টটা যাতে লাইব্রেরির মধ্যে আনা যায় সেইজন্য উনি এটা এনেছেন। তারসঙ্গে সঙ্গে উনি কিছু কিছু চেঞ্জ করেছেন। যেমন স্টেট লেভেলে লাইব্রেরি কাউন্সিলে আগে ৪ জন নমিনেটেড মেম্বার ছিলেন এখনি সেই জায়গায় ৫ জন নমিনেটেড মেম্বার representing the interest of education, social work, cultural, literary or artistic activity, or literacy or science movement. এটা করেছেন। তেমনি ডিস্ট্রিক্ট লাইব্রেরি কাউন্সিল যেটা তার নাম লোক্যাল লাইব্রেরি অথরিটি সেখানে ৭ জন লোক field of education and social work. ইত্যাদি এনেছেন। আমি শুধু তপনবাবুকে বলব, তিনি তরুন মন্ত্রী, সারা পৃথিবীতে এই লাইব্রেরির ব্যাপারটা যেভাবে

এগিয়ে চলেছে সেখানে এই পশ্চিমবাংলায় কিন্তু লাইব্রেরিগুলি সেই প্রাগ ঐতিহাসিক যুগেই পড়ে রয়েছে এবং এখানেই রাজ্য সরকারের ব্যর্থতা। কাজেই শুধু মাত্র একটা বিল আনলেই হবে না, লাইব্রেরির মধ্যে প্রাণ আনতে হবে। এখানে স্টেট সেন্ট্রাল লাইব্রেরি আছে, ডিস্ট্রিক্ট লাইব্রেরি আছে, স্পন্সর্ড পাবলিক লাইব্রেরি আছে। এই স্পনসর্ড পাবলিক লাইব্রেরিগুলির অবস্থা কিন্তু খুবই করুন। আজকাল সেইভাবে লাইব্রেরি মুভমেন্ট নেই। আজকে স্পনসর্ড লাইব্রেরিগুলো সব পুরাণ হয়ে গেছে। চাল দিয়ে জল পড়ে, নতুন বই কেনার অধিকাংশ জায়গায় টাকা নেই। আপনি এমপ্লয়িদের সেখানে স্পনসর করে দিয়েছেন ঠিকই কিন্তু বই কেনার যদি অ্যাডিকোয়েট টাকা না পায় তাহলে সেই লাইব্রেরিগুলো কিছুতেই চলতে পারে না। দ্বিতীয়ত রামমোহন লাইব্রেরি লাইব্রেরি ফাউন্ডেশন আছে কেন্দ্রীয় সরকারের, তারা কিছু বই কেনার জন্য টাকা দেয়, কিন্তু রাজ্য সরকার প্র্যাকটিকালি কিছুই দেয়না। রামমোহন লাইব্রেরি ফাউন্ডেশনের বাইরে আর কেউ কোনও টাকার ব্যাপারে হেল্প করছে না। তৃতীয়ত এমন কি স্টেট সেন্ট্রাল লাইব্রেরিতে মডার্ন লাইব্রেরি ফেসিলিটি নেই। আজকে লাইব্রেরির কনসেপ্ট হচ্ছে, লাইব্রেরির সব বই কমপিউটারে চলে যাবে এবং আপনি কমপিউটারের বোতাম টিপলে যে পাতাটা আপনার দরকার, কমপিউটারের স্ক্রীনে চলে আসবে। আপনি কি টিপলে প্রিন্টাও বেরিয়ে আসবে পার্টিকুলার পাতাটার। যখন পুরো লাইব্রেরি সার্ভিসটা কমপিউটারাইজড হয়ে যাচ্ছে এবং মিনিওগ্রাফড হয়ে যাচ্ছে, সেখানে নূন্যতম অডিও ভিজুয়্যাল এইডস আমাদের লাইব্রেরিগুলোতে নেই, ডিস্ট্রিক্ট লাইব্রেরিতে নেই, স্টেট সেন্ট্রাল লাইব্রেরিতে নেই। মিনিওগ্রাফি যে ছোট করে বই ছাপাবার বন্দোবস্ত, তার কোনও পদ্ধতি নেই। পুরানো বই নিশ্চয়ই প্রিজার্ভ করতে হবে, কিন্তু চেষ্টা করতে হবে যত তাড়াতাড়ি পুরানো বইগুলো মিনিওগ্রাফ করে নেওয়া যায়। এখনও পর্যন্ত সরকার সেই অ্যারেঞ্জমেন্ট করতে পারেন নি। তারফলে লাইব্রেরি ডিপার্টমেন্টের কাজ হচ্ছে, এই যে রাজ্য লাইব্রেরি কাউন্সিল তার বছরে একটা মিটিং হয় কি না সন্দেহ। জেলায়ও একই অবস্থা, বছরে একটা মিটিং সেখানে হয় কি না সন্দেহ এবং লাইব্রেরি ডিপার্টমেন্টের কাজ হচ্ছে স্পনসর্ড পাবলিক লাইব্রেরিগুলোর লোকগুলোকে মাইনে দেওয়া, লাইব্রেরির ডেভেলপমেন্টের জন্য কোনও কাজ হচ্ছে না। আমি মন্ত্রী মহাশয়কে বলব কিছু না হলেও প্রথম স্তরে স্টেট সেন্ট্রাল লাইব্রেরিটাকে একটা মডার্ন লাইব্রেরি করে তৈরি করার চেষ্টা করুন। আপনার নতুন বাড়ি তৈরি হয়েছে, সেখানে একটা মডার্ন লাইব্রেরি কমপ্লেক্স রাজ্য সরকারও যে চালাতে পারে সেটা দেখান। কলকাতায় ন্যাশনাল লাইব্রেরি আছে, এটা নিশ্চয়ই আমাদের একটা বড় ব্লেসিং, কিন্তু রাজ্য সরকার একটাও ভাল লাইব্রেরি কেন চালাতে পারবেন না এটা আমার কাছে ক্লিয়ার নয়। আমি লাস্ট তপন বাবুকে একটা জিনিস বলব, স্টেট সেন্ট্রাল লাইব্রেরির ব্যাপারে একটা সিরিয়াস অভিযোগ আমার কাছে এসেছে যে ওখানে রবীন্দ্রনাথের খুব ঘনিষ্ঠ বন্ধু ছিলেন প্রিয়নাথ সেন, যার সঙ্গে রবীন্দ্রনাথ সাহিত্য চর্চা করতেন এবং রবীন্দ্রনাথ অধিকাংশ বই প্রিয়নাথ সেনের থেকে ধার নিয়ে পড়েছিলেন। সেই প্রিয়নাথ সেনের সংগ্রহ শালার একটা বিরাট অংশ তিন হাজার বই, সেটা ৭৮ সালে কবি গৃহ থেকে রাজ্য সরকারের অধীনে স্টেট সেন্ট্রাল লাইব্রেরিতে দেওয়া হয়েছিল। এবং এরমধ্যে অনেকে ভ্যালুয়েবল পুরানো বই রয়েছে। ধরুন প্রিয়নাথ সেন ১৮৯৪ সালে জন্ম গ্রহণ করেন, রবীন্দ্রনাথের সাত বছর আগে এবং রবীন্দ্রনাথ তার লেখায় বার বার প্রিয়নাথ সেনের উল্লেখ করেছেন, তিনি তিন হাজার দুস্প্রাপ্য বই ৭৮ সালে দিয়েছিলেন।

কথা ছিল যে এই সমস্ত বই রাজ্যের সেন্ট্রাল লাইব্রেরি রাজ্যে একটা আলাদাভাবে ডিসপ্লে করবেন প্রিয় নাথ সেন কলেকশন বলে এবং সেটা বিজ্ঞাপন দেওয়া হবে। প্রিয়নাথ সেনের পরিবার থেকে একটা ছবি দেওয়া হয়েছিল যাতে স্টে লাইব্রেরিতে সেটা ডিসপ্লে করা হয়। আপনি শুনলে আশ্চর্য হবেন, আপনার এমন এফিসিয়েন্ট স্টেট সেন্ট্রাল লাইব্রেরি, ১৬ বছরে সেই বইগুলোর একটা ক্যাটালগিং পর্যন্ত হয়নি। লিস্টটা তৈরি করা হয়নি, বইগুলো তাকে নেই, মাটিতে পড়ে রয়েছে এত ভ্যালুয়েবল বই কবি বন্ধু প্রিয়নাথ সেনের এবং তার বাড়ির লোকেরা তাই আমার কাছে আপিল করেছে, বার বার দেখতে যাচ্ছেন, তাদের অ্যালাও করা হচ্ছে না। আপনারা স্টেট সেন্ট্রাল লাইব্রেরিতে তিন হাজার বই দিলেন অথচ বঙ্গীয় সাহিত্য পরিষদকে তারাই এক হাজার বই দিয়েছিলেন, সেইগুলো ক্যাটালগড হয়ে গেছে, সবকিছু হয়ে গেছে। আপনার স্টেট সেন্ট্রাল লাইব্রেরিতে কয়েকজন কর্মচারী থাকলে লাভ কি, বই আপনাকে লোক দিতে চাই, কিন্তু তার নূন্যতম কলেকশন আপনার হয়নি এবং এখনও পর্যন্ত ডিসপ্লে করার কোনও ব্যবস্থা হয়নি। প্রিয়নাথ সেনের এই যে কলেকশন যেটা আপনাদের সরকার থেকে ডি.ও. দেওয়া হয়েছিল, সেই সময়ে ৩২৯/এস.এল.সি. তাং ২৭/৭/৭৮, তারা বলেছিলেন এইসব কাজগুলো তারা করবেন। এখনও পর্যন্ত সেটা হয়নি। আমি আশা করি যে আপনি তরুন মন্ত্রী, আমি আপনাকে সমস্ত কাগজ এই ব্যাপারে দিয়ে দিচ্ছি, আপনি এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করুন। তপনবাবু, আপনার কাছে আমার একটাই বক্তব্য, আপনি একটা লাইব্রেরিকে অন্তত সবদিক দিয়ে মডার্ন লাইব্রেরি হিসাবে গড়ে তুলুন। সেখানে কমপিউটার দিন, মিনিও গ্রাফ মেশিন দিন এবং তারসঙ্গে ভিডিও ক্যাসেট দিন। বই-এর ব্যাপারে ওপেন অ্যাকসেস দিন। স্টেট জেনারেল লাইব্রেরিকে নতুন করে এইভাবে গড়ে তুলুন। অন্তত একটা আধুনিক লাইব্রেরি তৈরি করুন। শুধু বই-মেলা করা আপনার কাজ নয়। আগে যে লাইব্রেরি মুভমেন্ট ছিল আজকে সেটা মরে যাচ্ছে। আপনারা সাক্ষরতার কথা বলছেন, লাইব্রেরি মুভমেন্টকে যদি পুশ দিতে না পারেন তাহলে আপনারা পোস্ট লিট্যারেসি ক্যাম্পেনকে ধরে রাখতে পারবেন না। এটা হচ্ছে প্রথম কথা। দ্বিতীয় কথা হচ্ছে, শিক্ষার মান শুধু বই পড়া নয়। আজকে যখন অডিও ভিস্যুয়াল এইড্স অ্যাভেলেবল তখন শুধু চোখে দেখেই নয় তারসঙ্গে কানে শুনেও মানুষ শিখতে পারছে। অতএব মানুষকে এই সুযোগটা আপনারা দেবেন না কেন? একটা ব্ল্যাক অ্যান্ড হোয়াট টি.ভি. সেট মাত্র ২/৩ হাজার টাকায় আজকে পাওয়া যখন যায় তখন ভি ডি ও ক্যাসেটের অ্যাডভানটেজ লাইব্রেরির ক্ষেত্রেও নেওয়া উচিত। বই ফুললি প্রিজারভেশনের যে মডার্ন মেথড আছে তাও আস্তে আস্তে লাইব্রেরিগুলির ক্ষেত্রে চালু করুন। শেষ কথা আমি যেটা বলতে চাই, স্পনসর্ড লাইব্রেরিগুলির কি অবস্থা? সরকার সেখানে টাকা দিচ্ছেন, দুটো করে লোক সেখানে দিনে দু' ঘন্টার জন্য লাইব্রেরি খুলে বসে থাকেন, তারপর তারা লাইব্রেরি বন্ধ করে দিয়ে চলে যান, পাবলিক বই পায় না। সরকার টাকা দিচ্ছেন, কিন্তু বই কেনার টাকা দিচ্ছেন না। আর আজকের দিনে চাঁদার টাকায় বই কেনা যায় না। সেইজন্য আমি বলছি শুধু মাইনে দিলেই হবে না, ফিক্সড গ্রান্ট দেবার কিছু ব্যবস্থাও করতে হবে। সেটা করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। যেখানে স্পনসর্ড লাইব্রেরি চলছে না, সেখানে দরকার হলে আপনি স্পনসরশিপ উইথড্র করে নিন। কিন্তু লাইব্রেরি মুভমেন্টকে মানুষের স্বার্থে, রাজ্যের স্বার্থে সবদিক দিয়েই জোরদার করে তুলতে হবে। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয়ের এই অ্যামেন্ডমেন্ট বিলকে সমর্থন করে আমার

বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী নন্দরাণী দল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় গ্রন্থাগার দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়—শ্রী তপন রায় মহাশয়, যে দি ওয়েস্ট বেঙ্গল পাবলিক লাইব্রেরি (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৪ এই সভায় আজকে উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। বিরোধী দলের পক্ষে মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় এই বিলকে সমর্থন করেছেন। তারজন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় সৌগতবাবু বক্তব্য রেখে চলে গেলেন। তিনি এ সম্পর্কে যেসব পরামর্শ দিয়েছেন সেসব ক্ষেত্রে নিশ্চয়ই তার আর্থিক ক্ষমতার ওপর দাঁড়িয়ে বিচার বিবেচনা করবে। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই সেগুলো বিচার করে দেখবেন। কিন্তু আমি মাননীয় সদস্য সৌগত রায়ের উদ্দেশ্যে বলতে চাই যে, আজকে তিনি যে পরামর্শগুলো দিলেন সেগুলো ১৯৭৭ সালের আগে যখন ওরা ২৮ বছর এ রাজ্যে ক্ষমতায় ছিলেন তখন দেন নি কেন? দীর্ঘ ২৮ বছর রাজত্ব চালিয়ে গোটা রাজ্যে মাত্র ৭৩২টা স্পনসর্ড লাইব্রেরি এবং ডিস্ট্রিক্ট লাইব্রেরি স্থাপন করতে পেরেছিলেন। আর তিনি যখন আমাদের বিভিন্ন পরামর্শ দিয়ে বক্তব্য রাখলেন তখন এ রাজ্যে ডিস্ট্রিক্ট লাইব্রেরি এবং পাবলিক স্পনসর্ড লাইব্রেরির সংখ্যা হচ্ছে ২৩৫০টি। ইতিপূর্বে যখন বামফ্রন্ট সরকারের একটু আর্থিক স্বচ্ছলতা ছিল তখন প্রতিটি লাইব্রেরিকে সরকারের পক্ষ থেকে বিভিন্ন গ্রান্ট দেওয়া হয়েছে এবং নতুন নতুন লাইব্রেরি স্থাপনের উদ্যোগ নেওয়া হয়েছে। কিন্তু বিগত তিন বছর ধরে আর্থিক সঙ্কটের দরুন বিভিন্ন ক্ষেত্রে আমরা এমবারগো করতে বাধ্য হয়েছি, এক্ষেত্রেও হয়েছি। কেন হয়েছি? কেন্দ্রীয় সরকারের নয়া আর্থিক নীতি গোটা দেশের সঙ্গে আমাদের পশ্চিমবাংলারও ঘাড়ে চাপিয়ে দেওয়া হয়েছে। যেদিন থেকে কেন্দ্রীয় সরকারের নয়া আর্থিক নীতি গৃহীতও হয়েছে সেদিন থেকেই এ ক্ষেত্রেও আমাদের সমস্যার শুরু হয়েছে। সেদিন থেকে আর নতুন করে বই কেনার জন্য অর্থ বরাদ্দ করা যাচ্ছে না। আমরা অবশ্যই লাইব্রেরিকে আরও জনমুখি করতে চাই, সেদিকে লক্ষ্য রেখে যত অসুবিধাই হোক না কেন অবশ্যই কিছু কিছু নতুন বই কিনতে হবে এবং অন্যান্য ব্যবস্থাও গ্রহণ করতে হবে। সেই উদ্যোগ আবার মাননীয় মন্ত্রী মহাশয় একটু একটু করে নিচ্ছেন। এই সমস্ত কিছুর পরিপ্রেক্ষিতে তিনি আজকে যে অ্যামেন্ডমেন্ট বিল নিয়ে এসেছেন এটা অবশ্যই সকলের কাছে গ্রহণযোগ্য। এখানে অ্যাডাল্ট এডুকেশনের কথা উঠেছে। আজকেও গোটা ভারতবর্ষে ২৭ কোটি ২০ লক্ষ মানুষ নিরক্ষর। অতএব তাদের শিক্ষিত বা সাক্ষর করে তুলতে হলে কেবল মাত্র এডাল্ট এডুকেশনের মধ্যে আমাদের উদ্যোগকে সীমাবদ্ধ না রেখে ম্যাস এডুকেশন এক্সটেনশনের দিকে আমাদের নজর দিতে হবে। এই কাজ শুধু মাত্র সরকারের একার পক্ষে করা সম্ভব নয়, এরজন্য সমাজের সকল মানুষকে উদ্যোগী হতে হবে। বিশেষ করে আমাদের বিধায়কদের নিজ নিজ এলাকায় এ বিষয়ে জনসাধারণের স্বার্থে কাজ করতে হবে। সে কাজের জন্য তারা অবশ্যই এগিয়ে আসবেন, এই আশা আমি করতে পারি। তারা তাদের এলাকার লাইব্রেরির প্রতি নজর রাখবেন, লাইব্রেরিয়ান যাতে টাইমলি লাইব্রেরিতে যান তা দেখবেন। আমি মনেকরি এটা দেখা তাদের দায়িত্ব এবং কর্তব্য। এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছেন অতএব এলাকার স্বার্থে তাদের এগুলি দেখতে হবে। এরমধ্য দিয়ে সুস্থ জনমত তৈরি হতে সাহায্য করবে। সারা পশ্চিমবাংলায় যে সাক্ষরতা অভিযান চলছে সৌগতবাবু ঠিকই বলছেন তাকে ধরে রাখতে

গেলে লাইব্রেরির ভূমিকা আছে। তাকে সামনে রেখে নতুন নতুন লাইব্রেরি সরকার স্পনসর করছে। সেইসব লাইব্রেরিগুলিকে জনগণের কাজে লাগাতে হবে। এখানে যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তাতে সদস্য সংখ্যা ৫ জন থাকবে। এই সমস্ত সদস্যগণ জনগণের মধ্য থেকে আসবে। যারা বিজ্ঞানী, যারা বিজ্ঞান নিয়ে পড়াশুনা করেন, যারা সংস্কৃতি নিয়ে চর্চা করেন, যারা সাহিত্যিক, যারা শিল্পী তাদের যে চিন্তা-ভাবনা সেই চিন্তা-ভাবনাকে লাইব্রেরির কাজে লাগানো হবে। বাস্তব অবস্থাকে সামনে রেখে আজকে লাইব্রেরিগুলিকে দেখতে হবে। আজকে সৌগতবাবু এই বিলটিকে সমর্থন করেছেন। আজকে ইউনেস্কোর যে ম্যানিফেস্টো তার সঙ্গে সঙ্গতি রেখে যে অ্যামেন্ডমেন্ট আনতে চেয়েছেন, যে আইনগত বাধাগুলি অতিক্রম করতে চেয়েছেন অ্যামেন্ডমেন্টের মধ্য দিয়ে তার সবগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি

[6-40 — 6-49 p.m.]

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে দি ওয়েস্ট বেঙ্গল পাবলিক লাইব্রেরিজ (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৪ যেটা মাননীয় মন্ত্রী মহাশয় এনেছেন তাকে সমর্থন করছি এবং সঙ্গত কারণেই ইউনেস্কো ম্যানিফেস্টো ১৯৯২-৯৩ মোতাবেক ধারায় যে বিল আনা হয়েছে লাইব্রেরি সার্ভিস আগামি দিনে লাইব্রেরি ইনফরমেশন সার্ভিসে রূপান্তরিত হচ্ছে তারজন্য স্বাগত জানাচ্ছি। আমরা সকলেই জানি, লাইব্রেরি প্রকৃতপক্ষে একটা জাতির তার যে মর্যাদা বিশেষ করে তার জানার যে দিকটা এগুলিকে মনে রেখে লাইব্রেরি আন্দোলন যতবেশি প্রসারিত হবে সেই জাতি এবং তার দেশ ততবেশি সমৃদ্ধ হবে। সেই আউটলুক দিয়ে চিন্তা করেই পশ্চিমবঙ্গ সরকার নতুন নতুন লাইব্রেরি করছেন। আসলে আমাদের সাধ আছে, কিন্তু সাধ্য নেই। স্েইজন্য আমরা দেখছি, গ্রামাঞ্চলে যে সমস্ত লাইব্রেরিগুলি আছে সেগুলি খুবই দৈন্য-দশার মধ্যে আছে। এই দৈন্যদশার থেকে মুক্তি দেবার জন্য আপনি যথেষ্টই চেষ্টা করে যাচ্ছেন। আমাদের রাজ্যে বেশকিছু লাইব্রেরি আছে যেগুলি প্রাচীন কোনও কোনও লাইব্রেরির বয়স শতবর্ষ অতিক্রম করেছে। আমি আলিপুরদুয়ারের একটি লাইব্রেরির কথা জানি যার ৭৫ বছর পূর্তি উৎসব হয়েছে। এইসব লাইব্রেরিগুলির মর্যাদা বৃদ্ধি করুন। ইনফরমেশন সার্ভিসের যে কথা বলেছেন তাতে তো অনেক বেশি টাকার দরকার। আপনি দেখেছেন, বহু লাইব্রেরির পত্র-পত্রিকা কেনার পয়সা নেই। যারা লাইব্রেরিগুলি দেখছে, যারা চাকরি করেন তারা বেতন পাচ্ছেন না। সেগুলিকে মাথায় রেখে যে বিল আপনি এনেছেন তাকে আমি সমর্থন করছি। আজকে রাজ্য সরকার লাইব্রেরিগুলিকে ইনফরমেশন সার্ভিসে পরিণত করতে চাইছেন। এই ইনফরমেশন সার্ভিসে পরিণত করার জন্য অর্থ বরাদ্দ করুন, আরও বেশি সার্ভিস ইউটিলিটিপূর্ণ করুন, তবেই এই বিল সার্থক হবে। আপনি যে উদ্যোগ নিয়েছেন এবং আপনার যে অ্যাকটিভিটি দেখছি তাতে আমি আশান্বিত। আজকে গোটা রাজ্যের বিশেষ বিশেষ লাইব্রেরিগুলিকে না দেখে রাজ্যভিত্তিক ছড়িয়ে দিন। প্রত্যন্ত এলাকার লাইব্রেরিগুলির দিকে নজর বেশি করে দিন আর কয়েকটি লাইব্রেরিকে জেলা লাইব্রেরিতে উন্নীত করুন, যেমন, এডওয়ার্ড লাইব্রেরিকে উন্নীত করুন। বেশ কিছু লাইব্রেরি বিগত বন্যায় ক্ষতিগ্রস্থ হয়েছিল। তারা বন্যার অনুদান বা অগ্রিম থেকে বঞ্চিত হয়েছে তাদেরকে দেখা দরকার। আপনাদের যে ডিপার্টমেন্ট সেটাকে একটু নড়া চড়া করার সুযোগ আমাদের মাননীয় অর্থমন্ত্রী দিন এবং শুধু ঐ অর্থ দপ্তর নয় এবং শুধু পঞ্চায়েত বিভাগ নয়

রুর‍্যাল ডেভেলপমেন্ট নয়, লাইব্রেরি অ্যান্ড ইনফরমেশন সার্ভিসটাকে যদি একটা মর্যাদার জায়গায় আনা যায় এবং সংখ্যায় বাড়ানো যায় তাহলে আপনি যেটা এনেছেন, এবং আপনার আনা যে বিল এবং সেই মোতাবেক যদি কাজকর্ম করতে পারেন তাহলে আপনার এটা সফল হবে। আমি আপনাদের যে প্রচেষ্টা তার সাফল্য কামনা করি এবং আমি আশা করব যে ইউনেসকোর মতাদর্শ মোতাবেক তার মেনিফেস্টো অনুযায়ী যে বিল আনা হয়েছে সেই বিল অনুযায়ী আমাদের রাজ্যবাসী লাইব্রেরি অ্যান্ড ইনফরমেশন সার্ভিস, এ থেকে অনেক বেশি সমৃদ্ধ হবেন। এই কথা বলে আপনাকে অভিনন্দন জানিয়ে এবং মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় আমাকে ৫ মিনিট বেশি সময় দিয়েছেন সেজন্য তাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, ওয়েস্ট বেঙ্গল পাবলিক লাইব্রেরি (অ্যামেন্ডমেন্ট) বিল যেটা প্লেসড হয়েছে সেই প্রসঙ্গে আমি ২/৪টি কথা বলছি। বিরোধী পক্ষের মাননীয় সৌগতবাবু এবং সরকার পক্ষের দুজন মাননীয় সদস্যও আলোচনা করেছেন। আমি আনন্দিত তারা বেশকিছু গঠনমূলক আলোচনা রেখেছেন। অ্যামেন্ডমেন্টে মোটামুটি যেটা আনতে চাওয়া হয়েছে মাননীয় সৌগত বাবু সেটাকে কিছুটা সমর্থন করেছেন এবং কয়েকটি কথা বলেছেন, সেটাতে আমি পরে আসছি। আপনি জানেন যে মূলত আমাদের যেটা চেঞ্জ হয়েছে সেটা মেজর চেঞ্জ কিছু নয়, সেটায় লাইব্রেরি কনসেপ্টটা চেঞ্জ হয়েছে। আমরা বলছি, ইউনেসকো ৯২-৯৩ তে তা বলেছে যে লাইব্রেরি ইনফরমেশন সার্ভিস দেখা দরকার এবং এটা আপনারা নিশ্চয় জানেন এই যে কোর্সটি, লাইব্রেরি কোর্সটা সেটা লাইব্রেরি ইনফরমেশন সার্ভিস হিসাবে আছে, বিভিন্ন ইউনিভার্সিটিতে তাই করান হয়, এবং সাক্ষরতার প্রশ্নেও লাইব্রেরির দায়িত্বে করানো হয় সেটাও আমরা দেখেছি। বিশেষ করে শিক্ষার প্রশ্নে লাইব্রেরির গুরুত্ব আমরা দেখেছি এবং আমরা তাই চাইছি। এটা আমাদের সরকারি পরিকল্পনা আছে এবং আপনারা দেখবেন আগামী দিনে আমরা সেটা কার্যকর করব। বিভিন্ন পাবলিক লাইব্রেরি বিশেষ করে আমাদের গ্রাম এলাকায় কতটা স্বয়ংসম্পূর্ণ করতে সাহায্য করে। কৃষি, পশুপালন এইসব বিষয়ে কিছু কিছু শিক্ষা দেবার এ ধরনের পত্রিকাগুলি আগামী দিনে বিশেষ করে রুর‍্যাল লাইব্রেরিতে রাখতে চাইছি। যাতে গ্রামের মানুষ সেগুলি থেকে কিছু শিখতে পারে এবং সেগুলির প্রপার ইউটিলাইজেশন হয়। এ ছাড়া এই বিলে সামান্য একটা পরিবর্তন করা হয়েছে। যেমন ধরুন, পাবলিক লাইব্রেরি বলতে এগুলিকে বলেছি এ গভর্নমেন্ট পাবলিক লাইব্রেরি স্টেট অথবা সেন্ট্রাল গভর্নমেন্ট স্পনসর করে নেবে। এছাড়া স্টেট পাবলিক লাইব্রেরি সম্বন্ধে মাননীয় সৌগতবাবু বলেছেন, তার কমপোজিশনের ২/১টা চেঞ্জ করেছি। যেমন ধরুন আগে লাইব্রেরিয়ান, ন্যাশনাল লাইব্রেরি ছিল এখন সেটার বদলে ডাইরেক্টর ন্যাশনাল লাইব্রেরি হয়েছে। তারপর রাজা রামমোহন ফাউন্ডেশন, আপনারা জানেন লাইব্রেরি ডাইরেক্টর, তাদের আমরা অর্থ দিই, তারাও অর্থ দেয়, বিভিন্ন ভাবে যৌথ পরিকল্পনা আমরা নিই। সেজন্য ডাইরেক্টর হচ্ছে রাজা রামমোহন পাবলিক লাইব্রেরি ফাউন্ডেশন এতে প্রাইমারি টিচার, কলেজ টিচার এদেরও ইনক্লুড করেছি। ঠিক সিমিলার জেলার ক্ষেত্রেও আমরা করেছি। মাননীয় সরকার পক্ষের সদস্যরা বললেন এর আগে অবস্থা খারাপ ছিল মূলত এডুকেশন থেকে দেওয়া হত, এখন লাইব্রেরির আর্থিক অবস্থার উন্নতি হয়েছে, এখন একজন প্রাইমারি

টিচার এবং একজন কলেজ টিচার এইভাবে নেওয়া হতো আমরা সেটা করেছি এবং অ্যাট দি সেম টাইম কালচার বিশেষ করে সায়েন্স, এই সায়েন্স মুভমেন্টকে এই লাইব্রেরির সঙ্গে যুক্ত করতে চাইছি। আজকে বিজ্ঞানের আন্দোলন হচ্ছে, পশ্চিমবঙ্গের ক্ষেত্রে বিজ্ঞানের আন্দোলন গড়ে উঠছে। সেজন্য বিজ্ঞান এবং কালচার থেকেও ঐ সমস্ত অ্যাকটিভিটিজ থেকেও যাতে রিপ্রেজেনটেশন হয় সেটাও রাখছি। এছাড়া আপনারা যা বলেছেন এবং যা অ্যামেন্ডমেন্ট এনেছেন এ ব্যাপারে বিশেষ করে মাননীয় সৌগত বাবুর দৃষ্টি আকর্ষণ করতে চাই বইমেলা যে লাইব্রেরি দপ্তরের ব্যাপার নয় এটাতে তারসঙ্গে একমত হতে পারলাম না। অ্যামেন্ডমেন্টের মধ্যে আছে দেখবেন লোকাল লাইব্রেরি অথরিটি জেলাতে আমরা আজকে বই মেলার জন্য অনেক বেশি প্রাণবন্ত করে তুলেছি এবং এটা ঘটনা আপনারা স্বীকার করবেন কিনা জানিনা, আমি অনুরোধ করব আগামী বই মেলায় যাবেন দেখবেন সেখানে শুধু মানুষের ঢল, শুধু ঢল নয় লাইব্রেরি মুভমেন্ট, আপনার ভাষায় শুধু লাইব্রেরি মুভমেন্ট নয় সেটা আমরা গড়ে তুলতে চাইছি। ষোল আনা সফল হয়েছি তা নয়, দেখবেন গ্রামাঞ্চলে এই লাইব্রেরি বিশেষ করে বুক ফেয়ারগুলি যদি দেখেন আমরা বলেছি লোকাল লাইব্রেরি অথরিটির কাজের মধ্যে আমরা কতকগুলি নির্দিষ্ট করেছি সেটা বলেছি, পাবলিক লাইব্রেরির স্টানডার্ডটাকে উন্নত করার জন্য আমরা তাদের ক্ষমতা দিচ্ছি। আমি বলছি জেলায় যে লাইব্রেরিগুলি হয়েছে তার সুপারভিশন এবং কনট্রোলের ক্ষমতা দিচ্ছি। আশা করেছিলাম আপনারা বলবেন। জেলার লাইব্রেরি সার্ভিসকে আরও রি-অর্গানাইজড করা দরকার। এই প্রসঙ্গে একটা নতুন জিনিস বলতে চাই। আপনারা জানেন ইতিমধ্যে আমাদের সরকার এটা নিতে চান। চিলড্রেনদের জন্য আমরা বই দিই এবং এটা বলছি যে লোকাল লাইব্রেরি অথরিটি এটা অর্গানাইজ করবে, ভাবনা চিন্তা করবে কি করে চিলড্রেনদের লাইব্রেরির সঙ্গে যুক্ত করা যায় এবং কি করে নিউ রিডারদের এরসঙ্গে যুক্ত করা যায় সেটাও আমাদের প্ল্যানের মধ্যে আছে এবং বিশেষ করে শিশু এবং নবসাক্ষরদের লাইব্রেরি সার্ভিসের সঙ্গে যুক্ত করা যায় সেটাও এই দায়িত্বের মধ্যে রয়েছে। আগে এটা ছিল না। তবে আপনারা জানেন ১৯৭৯ সালের আমাদের যে গ্রন্থাগার আইন সেটা অত্যন্ত রিমারকেবল ঘটনা। তারপর পরবর্তীকালে আমরা সে পথ বেয়ে চলছি। ১৯৮২ সালে একটা অ্যামেন্ডমেন্ট হয়েছে, ১৯৮৫ সালে হয়েছে, তবে বুঝতে পারছেন যে বিভিন্ন কনসেপ্ট, বিভিন্ন ক্ষেত্রে এই সংশোধনী করে দেওয়া হয়েছে। এছাড়া একটা গুরুত্বপূর্ণ সংশোধনী রাখছি, সেটা হচ্ছে যে ধরুন কোনও লাইব্রেরিকে স্পনসর দিলাম, অনেক সময় দেখা গেল সেই লাইব্রেরিগুলির ম্যানেজিং কমিটি কোনও লোন নিয়েছে, তাদের হয়ত মর্ডগেজ আছে। আমরা বলছি সেই লাইব্রেরি বাদ দিয়ে আমাদের যে লাইব্রেরি লোকাল অথরিটি রয়েছে তা ভেস্টেড হবে। এই গুরুত্বপূর্ণ অ্যামেন্ডমেন্টটা আমরা রেখেছি। এই হচ্ছে মোটামুটি অ্যামেন্ডমেন্ট, এইগুলি আমরা আনতে চলেছি।

শেষকালে সৌগতবাবুকে বলি, স্টেট-সেন্ট্রাল লাইব্রেরি সেভাবেই করা হচ্ছে। বিল্ডিং মডার্নাইজেশনের ব্যাপারটা আমাদের চিন্তা-ভাবনার মধ্যেই রয়েছে। আমি তাদের বলবো, আপনারা তো সময়ে দিল্লি যান। আমাদের এখানকার জয়কৃষ্ণ পাবলিক লাইব্রেরি অত্যন্ত উন্নত মানের লাইব্রেরি। কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের আবেদন, এটাকে ন্যাশনাল ইম্পর্টেন্স হিসাবে ঘোষণা করা হোক। কিন্তু তারা এখনও এ-ব্যাপারে মত দেননি। পশ্চিমবঙ্গের উন্নয়নের

ব্যাপারে দলবাজি বা রাজনীতির কোনও প্রশ্ন নেই। প্রিয়নাথ সেনের দান করা বইগুলি ফ্লোরে গড়াগড়ি খাচ্ছে বলে যা বলেছেন সেটা যদি সত্যি হয়ে থাকে তাহলে সেটা দুঃখজনক ঘটনা। এ-ব্যাপারে যা করণীয় সেটা আমার দপ্তরের পক্ষ থেকে আমি করব।

সর্বশেষে যারা আলোচনায় অংশ গ্রহণ করেছেন তাদের সবাইকে ধন্যবাদ জানাচ্ছি।

The motion of Shri Tapan Roy that the West Bengal Public Libraries (Amendment) Bill, 1994, be taken into consideration—was then put and agreed to.

### Clauses 1 to 4

The question that Clauses 1 to 4 do stand part of the Bill was then put and agreed to.

### Clause - 5

**Mr. Deputy Speaker :** There is an amendment to Clause 5 by Shri Lakshmi Kanta Dey. Now, I request Shri Dey to move his amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in Clause 5 sub-clause (2) be omitted.

**Shri Tapan Roy :** I accept the amendment.

The question that Clause 5, as amended, do stand part of the Bill was then put and agreed to.

### Clauses 6 to 12 and Preamble

The question that Clauses 6 to 12 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Tapan Ray :** Sir, I beg to move that the West Bengal Public Libraries (Amendment) Bill, 1994, as settled in the Assembly be passed.

The motion of Shri Tapan Roy that the West Bengal Public Libraries (Amendment) Bill 1994, as settled in the Assembly, be passed was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 6-49 p.m. till 11 a.m. on Wednesday, the 29th June, 1995, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 29th June, 1994 at 11-00 a.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 24 Ministers, 11 Ministers of State and 176 Members.

[11-00 — 11-10 a.m.]

### Starred Questions
### (to which oral answers were given)

#### পুরুলিয়া জেলায় সেচপ্রকল্প

*৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩) **শ্রী নিশিকান্ত মেহেতা :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় মোট কতকগুলি এবং কি কি সেচপ্রকল্প আছে ;

(খ) প্রকল্পগুলি কোন সালে গ্রহণ করা হয়েছিল এবং কোন সালে শেষ হওয়ার কথা ছিল ;

(গ) বর্তমানে কতগুলি প্রকল্পের কাজ শেষ হয়েছে ও কতগুলির কাজ অসম্পূর্ণ আছে ;

(ঘ) কবে নাগাদ বাকি প্রকল্পগুলির কাজ শেষ হবে বলে আশা করা যায় ; এবং

(ঙ) প্রকল্পগুলি শেষ হলে মোট কত পরিমাণ রবি ও খরিফ জমি সেচসেবিত হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**

(ক) পুরুলিয়া জেলায় সেচ দপ্তরের অধীনে মোট ৩৩ (তেত্রিশ)টি সেচ প্রকল্প আছে। এগুলি হল :- (১) সাহারা জোড় সেচ প্রকল্প (২) রূপাই সেচ প্রকল্প (৩) কুমারি সেচ প্রকল্প (৪) কেষ্টবাজার সেচ প্রকল্প (৫) কুলবেড়া সেচ প্রকল্প (৬) তারা সেচ প্রকল্প (৭) শঙ্খ সেচ প্রকল্প (৮) ফকিডি সেচ প্রকল্প (৯) কাঁসাই সেচ প্রকল্প (১০) টুরগা সেচ প্রকল্প (১১) বুড়িডুমুর সেচ প্রকল্প (১২) ডাঙ্গরা সেচ প্রকল্প (১৩) মাজরা সেচ প্রকল্প (১৪) বাঁধাজোড় সেচ প্রকল্প (১৫) ফুলজোড় সেচ প্রকল্প (১৬) তারাগোনিয়া সেচ প্রকল্প (১৭) বন্ধু সেচ প্রকল্প (১৮) পারগা সেচ প্রকল্প (১৯) গোলামরা জোড় সেচ প্রকল্প (২) পাতলুই সেচ প্রকল্প (২১) ডিমু সেচ প্রকল্প (২২) কারিয়র সেচ প্রকল্প (২৩) খয়রাবেড়া

সেচ প্রকল্প (২৪) মৌতরজোড় সেচ প্রকল্প (২৫) লিপানিয়া জোড় সেচ প্রকল্প (২৬) টট্‌কো সেচ প্রকল্প (২৭) ফুটিয়ারি সেচ প্রকল্প (২৮) হরাই সেচ প্রকল্প (২৯) বরাভূম সেচ প্রকল্প (৩) বেকো সেচ প্রকল্প (৩১) হনুমতা সেচ প্রকল্প (৩২) রামচন্দ্রপুর সেচ প্রকল্প (৩৩) বন্ধু সেচ প্রকল্পের সম্প্রসারণ প্রকল্প।

(খ) সেচ প্রকল্পগুলির কাজ শুরু করা হয়েছিল এবং কাজ শেষ হওয়ার কথা ছিল এইরকম ভাবে,

| ক্রমিক | সেচ প্রকল্পের নাম | কাজ শুরু হয়েছে | কাজ শেষ হওয়ার কথা ছিল |
|---|---|---|---|
| ১ | সাহারাজোড় সেচ প্রকল্প | ১৯৬২-৬৩ | ১৯৬৭-৬৮ |
| ২ | রূপাই সেচ প্রকল্প | ১৯৭০-৭১ | ১৯৭৪-৭৫ |
| ৩ | কুমারি সেচ প্রকল্প | ঐ | ১৯৭৫-৭৬ |
| ৪ | কেষ্টবাজার সেচ প্রকল্প | ১৯৬৯-৭০ | ১৯৭৩-৭৪ |
| ৫ | কুলবেড়া সেচ প্রকল্প | ঐ | ঐ |
| ৬ | তারা সেচ প্রকল্প | ১৯৫৮-৫৯ | — |
| ৭ | শঙ্খ সেচ প্রকল্প | ১৯৬৯-৭০ | — |
| ৮ | ফকিড়ি সেচ প্রকল্প | ঐ | — |
| ৯ | কাঁসাই সেচ প্রকল্প | ঐ | — |
| ১০ | টুরগা সেচ প্রকল্প | ১৯৭৯-৮০ | ১৯৮৩-৮৪ |
| ১১ | বুড়িডুমুর সেচ প্রকল্প | ১৯৭৭-৭৮ | ১৯৮১-৮২ |
| ১২ | ডাঙ্গরা সেচ প্রকল্প | ১৯৭১-৭২ | ১৯৭৫-৭৬ |
| ১৩ | মাজরা সেচ প্রকল্প | ঐ | ঐ |
| ১৪ | বাঁধাজোড় সেচ প্রকল্প | ঐ | ঐ |
| ১৫ | ফুলজোড় সেচ প্রকল্প | ঐ | ঐ |
| ১৬ | তারাগোনিয়া সেচ প্রকল্প | ১৯৭৪-৭৫ | ১৯৭৮-৭৯ |
| ১৭ | বন্ধু সেচ প্রকল্প | ১৯৭০-৭১ | ১৯৭৭-৭৮ |
| ১৮ | পারগা্ সেচ প্রকল্প | ১৯৭৪-৭৫ | ১৯৭৮-৭৯ |
| ১৯ | গোলামরাজোড় সেচ প্রকল্প | ১৯৭৬-৭৭ | ১৯৮০-৮১ |

| ক্রমিক | সেচ প্রকল্পের নাম | কাজ শুরু হয়েছে | কাজ শেষ হওয়ার কথা ছিল |
|---|---|---|---|
| ২০ | পাতলুই সেচ প্রকল্প | ঐ | ১৯৮০-৮১ |
| ২১ | ডিমু সেচ প্রকল্প | ১৯৭৯-৮০ | ১৯৮৩-৮৪ |
| ২২ | কারিয়র সেচ প্রকল্প | ঐ | ১৯৮৩-৮৪ |
| ২৩ | খয়রাবেড়া সেচ প্রকল্প | ১৯৮০-৮১ | ১৯৮৪-৮৫ |
| ২৪ | মৌতরজোড় সেচ প্রকল্প | ১৯৭৪-৭৫ | ১৯৭৯-৮০ |
| ২৫ | পিলানিয়াজোড় | ১৯৭৬-৭৭ | ১৯৮০-৮১ |
| ২৬ | টট্‌কো সেচ প্রকল্প | ঐ | ১৯৮০-৮১ |
| ২৭ | ফুটিয়ারি সেচ প্রকল্প | ১৯৮০-৮১ | ১৯৮৪-৮৫ |
| ২৮ | হরাই সেচ প্রকল্প | ঐ | ১৯৮৪-৮৫ |
| ২৯ | বরাভূম সেচ প্রকল্প | ১৯৭৪-৭৫ | ১৯৭৮-৭৯ |
| ৩০ | বেকো সেচ প্রকল্প | ১৯৭৫-৭৬ | ১৯৭৯-৮০ |
| ৩১ | হনুমতা সেচ প্রকল্প | ১৯৭৬-৭৭ | ১৯৮০-৮১ |
| ৩২ | রামচন্দ্রপুর সেচ প্রকল্প | ঐ | ঐ |
| ৩৩ | বদ্ধু সেচ প্রকল্পের সম্প্রসারণ প্রকল্প | ১৯৮২-৮৩ | ১৯৮৬-৮৭ |

(গ) বর্তমানে ১৭টি সেচ প্রকল্পের কাজ শেষ হয়েছে এবং ১৬টি সেচ প্রকল্পের কাজ অসম্পূর্ণ আছে।

(ঘ)

| ক্রমিক | সেচ প্রকল্পের নাম | কোন সাল নাগাদ প্রকল্পগুলির কাজ শেষ বলে আশা করা যায়। |
|---|---|---|
| ১ | পারগা সেচ প্রকল্প | ১৯৯৬-৯৭ |
| ২ | ডিমু সেচ প্রকল্প | ১৯৯৪-৯৫ |
| ৩ | কারিয়র সেচ প্রকল্প | ১৯৯৬-৯৭ |
| ৪ | বরাভূম সেচ প্রকল্প | ঐ |
| ৫ | গোলামরাজোড় সেচ প্রকল্প | ঐ |

| ক্রমিক | সেচ প্রকল্পের নাম | কোন সাল নাগাদ প্রকল্পগুলির কাজ শেষ বলে আশা করা যায় |
|---|---|---|
| ৬ | খয়রাবেড়া সেচ প্রকল্প | ঐ |
| ৭ | মৌতরজোড় সেচ প্রকল্প | ১৯৯৪-৯৫ |
| ৮ | লিপানিয়া জোড় সেচ প্রকল্প | ১৯৯৪-৯৫ |
| ৯ | পাতলুই সেচ প্রকল্প | ঐ |
| ১০ | টট্‌কো সেচ প্রকল্প | ঐ |
| ১১ | বেকো সেচ প্রকল্প | ঐ |
| ১২ | হনুমতা সেচ প্রকল্প | ঐ |
| ১৩ | রামচন্দ্রপুর সেচ প্রকল্প | ঐ |
| ১৪ | বন্ধু সেচ প্রকল্পের সম্প্রসারণ প্রকল্প | ঐ |
| ১৫ | ফুটিয়ারি সেচ প্রকল্প | ঐ |
| ১৬ | হরাই সেচ প্রকল্প | ঐ |

(ঙ) সেচ প্রকল্পগুলি শেষ হলে মোট ৩৭,০৬৯ হেক্টর খরিফ এবং ৭,১০০ হেক্টর রবি শস্যের জমিতে সেচ দেওয়া যাবে।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশ্ন আছে ৫টি এবং উত্তরও অনেক বড়। সেজন্য আপনার অনুমতি নিয়ে আমি এটা টেবিলে প্লেস করে দিচ্ছি। তাসত্ত্বেও স্যালিয়েন্ট পয়েন্টগুলি আমি বলে দিচ্ছি। পুরুলিয়া জেলায় সেচ দপ্তরের অধীনে মোট ৩৩টি সেচ প্রকল্প আছে। বর্তমানে ১৭টি সেচ প্রকল্পের কাজ শেষ করা হয়েছে এবং ১৬টি সেচ প্রকল্পের কাজ অসম্পূর্ণ আছে। সেচ প্রকল্পগুলির শেষ হলে মোট ৩৭,০৬৯ হেক্টর খরিফ এবং ৭,১০০ হেক্টর রবি শস্যের জমিতে সেচ দেওয়া যাবে।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই সেচ প্রকল্পগুলি নির্দিষ্ট সময়ে শেষ না হওয়ার কারণ কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ১৭টি প্রকল্প শেষ হয়েছে। আমরা যে সময়ের কথা বলেছিলাম সেই সময়ের মধ্যে করে ওঠা সম্ভব হয়নি তার অন্যতম কারণ হচ্ছে, এই প্রকল্পগুলি ঠিক ঠিক ভাবে সময় মতো করতে গেলে প্রথমত আর্থিক দিক থেকে যে টাকা বরাদ্দ করা প্রয়োজন রাজ্য সরকারের পক্ষে তা সম্ভব হয়নি। অল্প অল্প টাকা দিয়ে আমাদের কাজ করতে হয়েছে। এটা একটা বড় প্রতিবন্ধকতা। দ্বিতীয় হচ্ছে, জমি অধিগ্রহণ এবং তার সঙ্গে সঙ্গে কমপেনসেশন দেবার প্রশ্ন। সেটা নিয়ে একটা জটিলতার সৃষ্টি হয়েছে এবং সে

জন্যও বিলম্ব হয়েছে। এছাড়া স্থানীয় কিছু প্রবলেমের জন্যও দেরি হয়েছে। এই কয়টি হচ্ছে দেরি হওয়ার মূল কারণ।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে নির্দিষ্ট সময়ে সেচ প্রকল্প শেষ না হওয়ার জন্য আগে যে প্রোজেক্ট কস্ট ছিল সেটা বেড়ে যাবে এবং তার উপরে ইরিগেশনের ট্যাক্স নির্ধারণ করবেন, এক্ষেত্রে প্রোজেক্ট সময় মতো না হওয়ার জন্য যে কস্ট বাড়বে সেটা দরিদ্র চাষীদের উপরে এসে পড়বে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সেটা পরিবর্তিত হবে না। চাষীদের এর জন্য অতিরিক্ত কিছু দিতে হবে না।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে প্রোজেক্টগুলি করলেন, এগুলি আমাদের রাজ্য সরকারের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে করা হয়েছে। কিন্তু ইরিগেশনের মতো একটা গুরুত্বপূর্ণ বিষয়, এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের টাকা সাহায্য করা উচিত ছিল। সেই দিক থেকে এই প্রকল্পের জন্য তারা কোনও টাকা বরাদ্দ করেছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এর মধ্যে কেন্দ্রীয় সরকারের কোনও বরাদ্দ নেই। আমাদের রাজ্য সরকারের আর্থিক সাহায্য থেকে আমাদের করতে হচ্ছে।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি বলেছেন যে ১৬টি এখনও অসম্পূর্ণ আছে। পাতলাই ড্যাম এবং অন্যান্য যে ড্যামগুলি আছে সেখানে জমির মালিকদের টাকা-পয়সা দেওয়া হয়নি, সেজন্য কেস হয়েছিল এবং দীর্ঘদিন থেকে কাজ বন্ধ হয়ে আছে। এর ফলে প্রোজেক্ট কস্টও বাড়ছে। কাজেই জমির মালিকদের টাকা-পয়সা তাড়াতাড়ি দেবার জন্য আপনি কি কোনও চিন্তা-ভাবনা করছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ইতিমধ্যে জেলা ম্যাজিস্ট্রেটের সঙ্গে কথাবার্তা হয়েছে। ত্বরান্বিত করার চেষ্টা করা হচ্ছে। আমার মনে হয় যে আগামী ছয় মাসের মধ্যে আমরা কমপ্লিট করতে পারব।

## Embezzlement in North 24-Parganas Treasury

*157. (Admitted Question No. *15) **Shri Gyan Singh Sohanpal :** Will be Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether it is a fact that a major case of embezzlement has been detected in the North 24-Parganas Treasury at Barrackpure during 1991 to 1993;

(b) if so, the actual amount involed in the case :

(c) whether the key players in the defalcation have been identi-

fied ; and

(d) if so, the steps taken so far by the Government in this regard ?

**Dr. Asim Kumar Dasgupta :**

(a) Yes.

(b) Rs. 3,38, 263 (Approximate).

(c) The case is under Police investigation.

(d) Police case filed under I.P.C. under Section 409/463/466 registered as Belgharia P.S. Case No. 389 dated 3-12-93 FIR filed by Director of Social Welfare. The case is under Police investigations.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, 17 years of Left Front Rule has really been very eventful. We witnessed a number of frauds in the State Treasury and Nazarat. Sir, you may kindly recall a major case of defalcation was detected in the Alipore Nazarat when the State Government was robbed. At the insistence of the House a Committee constituted under B. C. Mukherjee to go into the allegation Unfortunately the report of the Committee yet to be laid in the House. Any way Sir the other major case of defalcation is the one under discussion Sir, the amount involved as stated by the Hon'ble Finance Minister is much less that what has been reported in the media. According to media report some where defalcation was to the tune of Rs. 15 lakhs while the other as appeared in the newspaper was to the tune of Rs. 45 Lakhs I leave it to the Government to look into the discrepancy and inform the House of the correct position. What I would like to know from the Hon'ble Finance Minister is that the defalcation was detected when the A.G., West Bengal was examining the accounts of the Treasury as also the Government term loan for homeless. I would like to know from the Hon'ble Finance Minister whether the FIR lodged with the police is based on the report of the A.G., West Bengal or it is the result of the finding of any investigating agency on the basis of which the FIR has been lodged ?

[11-10 — 11-20 a.m.]

**Dr. Asim Kumar Dasgupta :** As a matter of fact related details to allay some of your anxity, I would like to clearly state that the figure which you have obtained, fairly detailed figure of that, over a period from 1.5.91 to 1.9.93 from the audit reports. The figures add up

to Rs. 3,38,263. The nature of irregularity is not kept in what is technically known as the bill transits register at the treasury. As a result of the which multiple claims were made with respect to a single bill. On the basis of both these audit reports and enquirees, the FIR was lodged as to the accounts relating Dhurba Ashram and its name was mentioned in the FIR. I should also add that EB-24 Pgs (N) Enforcement Branch of Police of 24 Parganas (N) is now in the mid of the investigation. And we have from the Finance Deptt. issued clear cut instructions to all treassuries the Finance Department Circular No. FIR No. 10-40-90F. dt. 1.1.94 that everywhere the bill transits register will have to be properly maintained.

Regarding the question relating to Alipur Nazarat irregularity which is dated back to 1986, since the Nazarat is actually a connected with the Board of Revenue and not technically with the Finance Department and since it is raised in the House, I would like to inform the House through you, Mr. Speaker, Sir, that as a result of actions taken, Government initiated a special court at Alipure that has been instituted. As of now, seven government employees have been suspended, nine persons have been arrested as per judgments by the Special Court and in three cases conviction orders have been issued including, in some cases, seven years of rigorous imprinsonment and hearing is continuing with respect to ten cases. Now we are extremely alert that even if in a single case, such irregularity ever emerges, we take all possible steps. First of all, to book the persons into account and give him the miximum punishment possible and also to ensure that it never repeats again and that the system works regularly. I think, I have answered your questions.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, we understand from the Hon'ble Finance Minister that after attention to the report of the A.G., West Bengal, the matter was looked into by the administration. District Magistrate, 24 Parganas issued an order for inquiary and it was on the basis of this inquiry as also the report of the A.G. that the FIR was filed, if I have understood him correctly, Sir, I invite the attention of the Hon'ble Minister through you. Sir, to question 'C' which remains unanswered till now. Sir, I have sought to know form the Hon'ble Minister whether the key players in the defalcation have been identified, the Minister has not said anything about it. We would not have raised the point had he not mentioned that the matter was inquired into by some investigating agencies authorised by the District Magistrate, 24 Parganas.

Since the matter was examined by the administration I would again

repeat and would like to know from the Hon'ble Minister the names of the culprits involved in the defalcation and steps taken against these persons.

**Dr. Asim Kumar Dasgupta :** Mr. Speaker, Sir, the enquiry report we have obtained. On the basis of the enquiry report we have found it necessary to have a police investigation. At the preliminary level names, of three office Assistants, one book-keepting Assistant and also someone connected with the accounts of Dhruba Ashram have surfaced. The nature of enquiry report is such that we have immedialely decided to have a fulfleged investigation. Sir, as we have obtained the report and I have no hesitation to make the House informed of it but it is in the midst of investigation and I think at present I should not say anything more.

**Shri Gyan Singh Sohanpal :** Till now, nobody has been identified?

**Dr. Asim Kumar Dasgupta :** In the F.I.R. a person has been specifically named. The Account of the Dhruba Ashram is categorically named. I don't think I should to beyond that. Incidentally although you did not ask for it, I find it part of my duty to mention that in another case in Murshidabad district in the Jangipur sub-treasury where a small amount of irregularity surfaced involving Rs. 1.90 Lakhs, three persons have been identified and chargesheeted immediately. Sir, whenever such little things take place in 72 Treasuries, we take immediate action and my hands will never tremble in directing steps against the accused

**Shri Gyan Singh Sohanpal :** As I have said earlier a number of frauds have taken place in the State Treasuries which have also been confirmed by the Hon'ble Finance Minister. I would like to know from the Government what measures have been taken to prevent such defalcations in the Treasuries ? Whether any Committee has been appointed to examine the whole issue indeapth and to recommend the measures to be taken. I would also like to know whether Shri D. C Mukherjee who has examined this issued has recommended anything on this account ?

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, once again I point out that in relation to this Barrackpur Treasury case as also in relation to other Treasury cases the main problem arises when the Bill Register is not properly kept. In the Bill Register, from your experience, Mr. Gyan Singh Sohanpal, you know that the signature of both D.D.O. and T.O will have to be simultaneously put and witnessed. The last administrative direction which we have given is an elaborate administrative direction

From the Finance Ministry we are calling Treasury Officers. In my opinion. it is a procedural lapse and I think we can handle and we can take action on that.

**শ্রী দেবপ্রসাদ সরকার :** আলিপুর ট্রেজারির যে কেলেঙ্কারি, যেটা আমাদের কাছে রিপোর্ট হয়েছে যে এটা একটা এমবেজলমেন্ট হয়েছে। আপনি কি বলতে পারবেন এই এটার পর পশ্চিমবাংলায় কতগুলি জেলা থেকে কতগুলি কেস আপনার কাছে এসেছে এবং এর টিউন অফ অ্যামাউন্ট কত?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** এইটার ব্যাপারে নোটিশ দিলে ভাল হত। মাননীয় দেবপ্রসাদ সরকার মহাশয় যদি আপনি কিছু মনে না করেন যে ইরেগুলারিটিস এর কথা বলা হয়েছে এটা কি আলিপুর ট্রেজারির সম্বন্ধে না নজরতখানার সম্বন্ধে জানতে চাইছেন এটার মধ্যে সাবস্টেনসিয়াল ডিফারেন্স আছে, যদি নরতজখানার সম্বন্ধে জানতে চান তাহলে বলি, নজরতখানার ব্যাপারে আমি পরিষ্কার বলে দিয়েছিলাম স্টেপস নেওয়া হয়েছে। তারপরে বলি আমার কাছে ৩টি কেস এসেছে সেটা হচ্ছে ব্যারাকপুর মুর্শিদাবাদের জঙ্গীপুর ও মেদিনীপুরের ব্যাপারে। এইগুলি সবই ১ লক্ষ থেকে দেড় লক্ষ টাকার মধ্যে কেস হয়েছে, মেদিনীপুরের কেসটা বলছি, বি এম ও এইচ-এর নাম ভাড়িয়ে আর একজন টাকা নেওয়ার চেষ্টা করেছিলেন, তাকে সাসপেন্ড করা হয়েছে, এফ আই আর করা হয়েছে, তাকে ধরে ফেলা হয়েছে। মুর্শিদাবাদের জঙ্গিপুর, ব্যারাকপুর, মেদিনীপুর এইগুলি ধরে ৭২টি ট্রেজারির মধ্যে এই এইটে ১ লক্ষ থেকে দেড় লক্ষ টাকার কেস এসেছে, এটার ব্যাপারে প্রত্যেকটি ক্ষেত্রে কড়া স্টেপস নিয়েছি। এই ব্যাপারে আপনি যদি নোটিশ দেন তাহলে পরিপূর্ণভাবে আমি বলতে পারি। আমি পরিষ্কারভাবে বলছি, যাতে কোথাও কেউ অর্থ চুরি করতে না পারে এটা দেখার জন্য আমরা বদ্ধপরিকর। এখানে কোনও রাজনীতির স্থান নেই। আইনের মধ্যে থেকেই আমি শাস্তি দিতে প্রস্তুত আছি। যেখানে সিস্টেমের মধ্যে ত্রুটি আছে রেজিস্টার মেইনটেইন হচ্ছে না সেক্ষেত্রে অ্যাডমিনিস্ট্রেটিভ পেনাল্টি দিতে প্রস্তুত আছি, এটুকু আমি আপনাদেরকে আশ্বস্ত করলাম।

**শ্রী নির্মল দাস :** স্যার, প্রকৃতপক্ষে আমাদের এখানে আলিপুর ট্রেজারি কেলেঙ্কারির পরে আপনি যেভাবে উদ্যোগ নিয়েছেন এটাকে দৃঢ় হস্তে দমন করার জন্য আপনাকে অভিনন্দন জানাচ্ছি। আমরা কেন্দ্রীয় সরকারের অধীনে ব্যাঙ্কিং ব্যবস্থায় দেখেছি কেলেঙ্কারি চরম অবস্থা হয়েছে। এখানে কেলেঙ্কারির পরে আমাদের রাজ্যে নজরদারির ব্যাপারটা কিভাবে করেছেন বিশেষ করে যে সমস্ত ট্রেজারিগুলি আছে সেইগুলির ব্যাপারে আপনার যে প্রক্রিয়া বা উদ্যোগ সেটা আমাদেরকে অবহিত করুন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যতটুকু একটা প্রশ্নের সঙ্গে যুক্ত হয়ে উত্তর দেওয়া উচিত সেটুকু দিচ্ছি। আমি এই সুযোগে বলতে চাই ট্রেজারির অ্যাকাউন্টগুলি আমরা ধাপে ধাপে কমপিউটারে করে ফেলতে চাচ্ছি। সমস্ত অ্যাকাউন্ট প্রত্যেকটি ট্রেজারিতে যাতে রেগুলার থাকে তার জন্য আমরা ব্যবস্থা করছি, ট্রেজারিতে একটা হিসাব লিখিত হলে তৎক্ষণাৎ আমরা হেড কোয়ার্টারে যাতে জানতে পারি তার জন্য ধাপে ধাপে ব্যবস্থা নেওয়া

হচ্ছে। একজনও কর্মীর এর জন্য কাজের ক্ষতি না করে কর্মহানি না করে বরঞ্চ কর্মসংস্থান বৃদ্ধি হবে, এটা চিন্তা করেই করা হচ্ছে। মাননীয় নির্মল দাস মহাশয় আপনি জানেন কমপিউটারের আগে বেসিক রেজিস্টার ঠিক রাখতে হয় তার জন্য আমরা রাজ্য স্তরে প্রতিটি ট্রেজারি অফিসারদের নিয়ে বৈঠক করি। যেখানে অ্যাকাউন্ট আপ ডেটেড হতে বাকি আছে বিশেষ করে মার্চের পর, এই অ্যাকাউন্টগুলি ঠিকমতো রোজ হচ্ছে কিনা তারজন্য রেগুলার ফিজিকাল ভেরিফিকেশন হচ্ছে। আমরা সর্বদিক থেকে অ্যালার্ট থাকার চেষ্টা করছি, তারপরেও যদি কোথাও আপনাদের নজরে আসে তাহলে সেটাকে আমাদের নজরে আনবেন। আমি ব্যক্তিগতভাবে এটুকু আশ্বাস দিচ্ছি।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** প্রতি বছরে তো অডিট হয়, আপনি এখানে বলেছেন ৩ লক্ষ ৩৮ হাজার সামথিং। ৯১-৯২ এবং ৯২-৯৩ দুইটি ফিনান্সিয়াল ইয়ার আছে, এই সময় যদি অডিট হয় তাহলে সেই সময় ডিফলকেশন ধরা পড়েছিল, তারা কোনও রিপোর্ট করেছিল কিনা, ৯১-৯২তে তাহলে ডিটেক্ট হল না কেন, ঐ সময় কত টাকা ইনভলভ ছিল, ডিফলকেশন হয়েছিল কিনা বা কোনও অ্যাকশন নেওয়া হয়েছিল কিনা দয়া করে বলবেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** ব্যারাকপুর ট্রেজারি নিয়ে যে কেস চালু হয়, এটা অডিট রিপোর্ট শেষ হওয়ার ১ মাস পরেই আমরা অ্যাকশন নিয়েছি অন্য দুটির ক্ষেত্রে নোটিশ দিলে আমরা বলতে পারব কবে নাগাদ আরম্ভ হয়েছিল।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি কি কি মেজারস নিয়েছেন বললেন এবং কমপিউটারাইসডের কথা বললেন। কিন্তু দেখা যাচ্ছে বিশেষ করে ব্লক লেভেলে ট্রেজারির লোয়ার লেভেলে করদাতাদের কাছ থেকে যে টাকা কালেকশন করা হয় সেগুলো সঠিক সময়ে জমা পড়ে না। পরবর্তীকালে ফিজিকাল একজামিন করতে গিয়ে যখন ধরা পড়ে তখন তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়ার পরিবর্তে টাকাগুলো বুঝিয়ে সুঝিয়ে জমা দিয়ে দেওয়া হয়। যার ফলে তাদের মধ্যে সাহস বেড়ে যাচ্ছে। তারা জানে যে ধরা পড়লে টাকা ফেরত দিলেই সমস্ত শাস্তি মকুব হয়ে যাবে। আমি এই রকম একটা উদাহরণ দিতে পারি রঘুনাথপুর ব্লকে এই রকম একজন ধরা পড়েছিল এবং তার কাছ থেকে টাকা ফেরত নিয়ে নেওয়া হল, তার বিরুদ্ধে কোনও শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হল না। আপনি এই ব্যাপারে কী স্টেপস নিচ্ছেন যে ধরা পড়লে তাদের শাস্তি দেওয়া হবে।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** হ্যাঁ, মেদিনীপুরের ক্ষেত্রে আমি নির্দিষ্টভাবে বলছি বি এম ও এইচ-এর নাম ভাঙ্গিয়ে যিনি এই কাজ করছিলেন তাকে সাসপেন্ড করা হয়েছে এবং চার্জশীট দেওয়া হয়েছে। আলিপুরে নয় জনকে সাসপেন্ড করা হয়েছে। তিনজন আর আই পেয়ে গেছে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আলিপুর নজরত এবং ট্রেজারি কেসে যিনি মূল দায়িত্বে ছিলেন এবং যিনি কেসটা ধরেছিলেন তাকে অন্য জায়গায় ট্রান্সফার করা হয়েছে, এটা কি সত্য?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমি একবার উত্তর দিয়েছি, আমি খুব পরিষ্কারভাবে আবার বলছি তার যে সাজেশন ছিল তার ভিত্তিতেই স্পেশ্যাল কোর্টে রাজ্য সরকার ইন্সটিটিউট করে এবং সেই স্পেশ্যাল কোর্ট তিনজনের ক্ষেত্রে কনভিকশন দিয়েছে। সুতরাং আমি মনে করি সঠিক স্টেপই নেওয়া হয়েছে।

## আরামবাগে মহিলা কলেজ

*১৫৮।(অনুমোদিত প্রশ্ন নং *৩০৪) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

আরামবাগে প্রস্তাবিত "মহিলা কলেজ" স্থাপনের কাজটি বর্তমানে কী অবস্থায় আছে ?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ**

কোনও প্রস্তাব পাওয়া যায়নি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, ১৯৮৬ সালে আপনার দপ্তরে প্রস্তাবনা পাঠানো·হয়েছিল এবং ১৯৮৯ সালের ১৭ই ফেব্রুয়ারি মাননীয় অর্থমন্ত্রী আরামবাগ মহিলা কলেজের ভিত্তি প্রস্তর স্থাপন করেন। আর পাঁচ বছর পরে আপনি বলছেন যে প্রস্তাবনা পাঠানো হয়নি।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য বললেন যে ১৯৮৬ সালে দরখাস্ত দিয়েছেন। আপনি জানেন যে কোনও নতুন কলেজ স্থাপন করতে গেলে সরকারের নির্ধারিত একটি ফর্ম আছে, সেই ফর্মে যে যে বিষয়গুলো জানানো দরকার সেইগুলো জানিয়ে আবেদন করতে হয়। কোনও সাদা কাগজে দরখাস্ত করলে দপ্তর থেকে বিচার-বিবেচনা করা হয় না। সুতরাং মাননীয় সদস্য যদি এই মহাবিদ্যালয় স্থাপনে আগ্রহী থাকেন তাহলে অবশ্য তাকে আমাদের যে নির্ধারিত ফর্ম আছে, সেই ফর্মে যে সমস্ত জ্ঞাতব্য বিষয় আছে সেইগুলো সংস্থাপিত করে আমাদের দপ্তরে জমা দিতে হবে এবং দপ্তর থেকে তখন খতিয়ে দেখতে হবে যে অগ্রসর হওয়া যাবে কি না। অর্থমন্ত্রী সম্পর্কে বলেছেন, উনি শিলান্যাস করেছেন। উনি ওখানে গিয়েছিলেন, শুধু শিলান্যাস করলেই হবে না যে বিধি বদ্ধভাবে আবেদন করা দরকার, আমি মাননীয় সদস্যকে বলব, সেটা করতে হবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মন্ত্রী মহাশয় প্রথমে যে অবস্থাটা বললেন যে প্রশ্ন ওঠে না, তারপর অর্থমন্ত্রীর কথা বললেন। ৮৬ সালে ওখানে আমি বিধায়ক ছিলাম। ওখানে একটা কমিটি তৈরি হয়েছিল, ওখানে আমি নির্বাচিত সদস্য বলে আমাকে ঐ কমিটিতে রাখা হয়েছিল এবং ওখানকার এম পি তিনিও ছিলেন, হুগলি জেলার ওদের পার্টির সেক্রেটারি ছিলেন। আমাকে চিঠি দিয়েছিল ঐ কমিটিতে থাকার জন্য। ওখানে একটা ব্যাপক অঙ্কের টাকা তোলা হয়েছিল, জমা নেওয়া হয়েছিল, পরবর্তী ক্ষেত্রে অর্থমন্ত্রী ওখানে শিলান্যাস

করেছেন। একজন মন্ত্রী যখন শিলান্যাস করবেন, তখন ধরে নেওয়া হয় যে স্কীমটা অ্যাপ্রুভ হয়েছে। কিন্তু আপনি বললেন এটা প্রশ্ন ওঠে না। মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, রাজ্য সরকারের মন্ত্রী যখন শিলান্যাস করেছেন, সাধারণ মানুষ উৎসাহ পেয়ে টাকা দিয়েছে। কত টাকা কালেকশন হয়েছে, সেই টাকা কি অবস্থায় আছে, বর্তমানে প্রস্তাবিত কমিটিতে কারা আছেন, সেটা বলবেন কি? সাধারণ মানুষ টাকা দিয়েছে, সেই টাকা কোথায় আছে বলবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যে প্রশ্নটা করলেন—যে শিলান্যাস হয়েছে তাহলে মহাবিদ্যালয়টা হল না কেন? শিলান্যাস করলে সেটা করতে হয়, তাকে সবিনয়ে বলব যে ভারতের প্রধানমন্ত্রী বহু জায়গায় শিলান্যাস করেছেন—

(গোলমাল)

**শ্রী আব্দুল মান্নান ঃ** টাকাগুলো কোথায় গেল, সেই টাকাগুলো কোথায় গেল?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** ওরা যখন কথা বলেছেন, আমি তখন শুনেছি। আমি যেটা বলতে চাই সেটা ওদের শুনতে হবে। কি কেন্দ্রে, কি রাজ্যে শিলান্যাস যখন করা হয়, তখন এই উদ্দেশ্য নিয়ে করা হয় যে কোনও সময় সেখানে তৈরি করা হবে। কিছু তৈরি করা হবে। শিলান্যাস করার ব্যাপারে, যারা শিলান্যাস সেদিন করিয়েছিলেন মাননীয় অর্থমন্ত্রীকে দিয়ে এবং যেটাকা তুলেছেন, তাদের দায়িত্ব হচ্ছে বিধিবদ্ধ ফর্ম পূরণ করে, শর্ত যা আছে তা পূরণ করে তারপর দপ্তরে জমা দেওয়া। আমি মাননীয় সদস্যকে কি একবারও বলেছি যে ঐ প্রস্তাব বিবেচনা করা হবে না? আমি শুধু বিধিবদ্ধ যে সব ফর্ম রয়েছে সেইগুলো জমা দেওয়ার কথা বলেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি অবাক হয়ে যাচ্ছি যারা অর্গানাইজিং কমিটিতে রয়েছেন, কারা কত টাকা কালেকশন করেছেন, এই জবাব কি মন্ত্রীকে দিতে হবে না কি?

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী বললেন, প্রয়াত প্রধানমন্ত্রীও অনেক শিলান্যাস করেছিলেন? কিন্তু উনি তো কংগ্রেস পার্টির মন্ত্রী নন, বামফ্রন্টের মন্ত্রী। উনি আবার বললেন, মহিলা কলেজ স্থাপনের কোনও প্রস্তাব সরকারের কাছে নেই। আবার বলছেন, আমরা যদিও বলি নি যে, ওটা হবে না। সমস্ত উত্তরটাই কন্ট্রাডিকটরি উত্তর হয়ে গেল। আমি মনে করি একটা কলেজ নির্মাণের জন্য মানুষ যখন জমি সংগ্রহ করেছে অর্থ সংগ্রহ করেছে এবং আমাদের মাননীয় অর্থমন্ত্রী শিলান্যাস করেছেন তখন মন্ত্রীর নিজের কাজ না হলেও উচ্চ শিক্ষা মন্ত্রকের পক্ষ থেকে কোথায় কি ল্যাকুনা আছে, সেটা দেখা উচিত তাই নয় কি? কারণ উনি যে উত্তরটা দিচ্ছেন, ইট ইজ নট প্রপার অ্যানসার।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় এবং সম্মানিত সদস্য যেটা বললেন তাতে তাকে আমি জিজ্ঞাসা করছি—আমার উত্তর কিভাবে লজিকের দিক দিয়ে কন্ট্রাডিকটরি হল? এটা আমার কাছে পরিষ্কার নয়। যে কেউ অর্গানাইজিং কমিটি করে, জমি জোগাড় করে টাকা সংগ্রহ করতে পারে এবং সেখানে মন্ত্রীও শিলান্যাস করতে পারেন। এসব করার পরেও সরকারি যে নিয়ম আছে সেই নিয়ম অনুসারে আমাদের দপ্তরে

দরখাস্ত করতে হয়, তাতে আমরা অনেকগুলি জিনিস জানতে চাই, সেগুলি জানার পর সেগুলি খতিয়ে দেখা হয়। সেই কাজ না হওয়া পর্যন্ত আমাদের পক্ষে এখানে বলা সম্ভব নয় যে, আমরা কি করব। আমি তাই মাননীয় সদস্যকে বলছি, আপনারা নির্দিষ্ট ফর্মে দরখাস্ত জমা দিন, আমরা সেগুলি খতিয়ে দেখি। মন্ত্রী শিলান্যাস করেছেন তো কি হয়েছে! মন্ত্রীকে আহ্বান করা হয়েছিল, তিনি গিয়েছিলেন, শিলান্যাস করেছিলেন। তারপর যে দায়িত্বগুলি আছে সেগুলি মন্ত্রী পালন করবেন, না অর্গানাইজিং কমিটি পালন করবে?

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলেজ অনুমোদনের ব্যাপারে যে নিয়ম কানুনের কথা মন্ত্রী বললেন সেগুলো শুনলাম। কিন্তু আমার যেটা স্পেসিফিক জিজ্ঞাসা সেটা হচ্ছে—উনি নিশ্চয়ই এটা অস্বীকার করতে পারেন না যে তাদের ক্যাবিনেটের একজন দায়িত্বশীল মন্ত্রী সেখানে শিলান্যাস করেন নি। অতএব নির্দিষ্ট ফর্মে দরখাস্ত যদি নাও করা হয়ে থাকে তাহলেও ডেমোক্রেটিভ নর্মস ডিমান্ড করে— সেই দপ্তর থেকেই অর্গানাইজারদের বলা উচিত ছিল—আপনারা নির্দিষ্ট নিয়ম অনুযায়ী আবেদন করুন। ৮৬ সাল থেকে আজ ৯৪ সাল, ৮ বছর হয়ে গেল, আজকে সংশ্লিষ্ট এলাকার সদস্যকে জিজ্ঞাসা করতে হচ্ছে, কি হল? এটা খুবই দুর্ভাগ্যজনক। ক্যাবিনেটের একজন মন্ত্রী শিলান্যাস করা মানেই ক্যাবিনেটেরই তথা অন্যান্য মন্ত্রীদেরও শিলান্যাস করা। সুতরাং মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী এইভাবে উত্তর দেন কি করে?

[11-40 — 11-50 a.m.]

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আমার মনে হয় মাননীয় সদস্যের একটা কনফিউশন হয়েছে। সেটা কি? যে শিলান্যাস হয়েছে তাতে সরকার কখন বলেনি যে আমরা এই কলেজটি করব না। তারপর যারা নাকি অর্গানাইজড করেছেন তাদের দায়িত্ব হচ্ছে দপ্তরের সঙ্গে যোগাযোগ করা। আমি এইটুকু আশ্বাস দিতে পারি তারা যদি আমাদের দপ্তরের সঙ্গে যোগাযোগ করেন তাহলে সেই সম্পর্কে আমরা সমস্ত বিষয়টি সুবিবেচনার সঙ্গে দেখব এবং আমাদের যে দায়িত্ব সেটা পালন করব। কিন্তু তাদের দায়িত্ব হচ্ছে যোগাযোগ করা।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** আমার সাপ্লিমেন্টারি হচ্ছে ভেরি পজিটিভ। আপনি অনুগ্রহ করে জানাবেন কি, এই কলেজটি কতদিনের মধ্যে সম্পন্ন করার পরিকল্পনা আপনার আছে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকার কলেজ করে না, কলেজ করবেন যারা কলেজ অর্গানাইজ করেছেন তারা সরকারের কাছে দরখাস্ত করবেন। আমরা বিবেচনা করে যদি আমরা মনে করি এবং যেহেতু আমাদের মাননীয় মন্ত্রী সেখানের সঙ্গে যুক্ত আমি বলছি, তারা যোগাযোগ করুন এবং যোগাযোগ করার পর আমাদের আর কি কি জিনিসের দরকার সেটা তাদের সঙ্গে আমরা আলোচনা করব এবং আলোচনা করে নিয়ে সিদ্ধান্ত নেব। আমি আবার বলছি, যারা উদ্যোক্তা তারা নিশ্চয়ই আমাদের সঙ্গে যোগাযোগ করুন। আমরা সমস্ত বিষয়টা বিবেচনা করব এবং এ সম্পর্কে তাদের সঙ্গে আলোচনা করে এগুবো।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমার মনে হচ্ছে মাননীয় মন্ত্রী মহাশয় আসল উত্তরটা এই

পাশ করছেন। একজন ক্যাবিনেট মিনিস্টার উদ্বোধন করেছেন। তিনি জানেন না বা আপনার ডিপার্টমেন্টে কোনও কিছু নেই এটা হতে পারে না। তিনি হঠাৎ একটা পাথর পুঁতে এলেন। ১৯৮৭ সালে নির্বাচন হবে বলে এটা মাথায় রেখে কি এই জিনিস করেছেন? আপনার কাছে কোনও খরব নেই? উনি একজন বিজ্ঞ, বহু দিনের মন্ত্রী। আমার প্রশ্ন, তাহলে উনি দেখাতে চেষ্টা করছেন দিজ ইজ এ ল্যাক অফ কো-অর্ডিনেশন বিটুইন এডুকেশন মিনিস্টার অ্যান্ড দি ফিনান্স মিনিস্টার। যখন উদ্বোধন হয়েছে তখন এটা ধরে নিতে হবে সাংশন হয়েছে। আপনি খবর রাখেন না, না খবর রেখে চেপে যাচ্ছেন? ইউ জি সি বারণ করেছে এইজন্য কি আপনি চেপে যাচ্ছেন? আমি পরিষ্কার করে জানতে চাই, উদ্বোধন হয়েছিল ১৯৮৬ সালে, ভিত্তি প্রস্তর স্থাপন হয়েছিল। সে ব্যাপারে আপনার ডিপার্টমেন্টে কি কোনও খবর নেই? আপনি বলুন আপনার ডিপার্টমেন্টের কোনও খবর ছিল কিনা যে ফিনান্স মিনিস্টার সেখানে উদ্বোধন করেছেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আমি আবার বলছি, যারা উদ্যোগ নিয়েছেন তারা কি ভেবেছেন তা আমি জানি না, তবে তারা যদি যোগাযোগ রাখতেন তাহলে এই কাজটা এগিয়ে যেত। আমি আবার অনুরোধ করব, এই কলেজের ব্যাপারে যারা উদ্যোগ গ্রহণ করেছেন তারা যেন আমাদের সঙ্গে যোগাযোগ রাখেন।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** আপনি বলেছেন নিয়ম নীতি বিধিবদ্ধ হিসাবে অ্যাপ্লাই করা হয়নি বলে এটা হয়নি। আপনি নতুন মন্ত্রী হয়েছেন। আপনার আগে যিনি মন্ত্রী ছিলেন তার আমলে কি নিয়ম নীতি আপনার দপ্তরে ছিল সেটা দয়া করে জানাবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আইনগত নয়, আপনি জানেন এবং আমি আবার সেই কথা বলছি, একটা নতুন কলেজ করতে গেলে তার কিছু শর্ত আছে। সরকারি নির্দিষ্ট ফর্মে দরখাস্ত করতে হয়। যখন তারা সেই শর্ত পূরণ করে দরখাস্ত জমা দেন তখন আমাদের দপ্তর থেকে ইন্সপেকশন করা হয়। ইন্সপেকশনের রিপোর্টের উপর ভিত্তি করে আমরা অগ্রসর হই, আমি এ ক্ষেত্রে আবার বলছি সেই নির্দিষ্ট ফর্মে তারা এই শর্তগুলো পূরণ করেছেন জানিয়ে আমার দপ্তরে জমা দেওয়ার পরে আমরা এই ব্যাপারে অগ্রসর হব।

### মাধ্যমিক পরীক্ষায় সিলেবাস বহির্ভূত প্রশ্ন

*১৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩) **শ্রী আব্দুল মান্নান ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯৪ সালের মাধ্যমিক পরীক্ষায় কোন কোন বিষয়ের প্রশ্নপত্র সিলেবাস বহির্ভূত হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, মধ্যশিক্ষা পর্ষদ এ ব্যাপারে কী ব্যবস্থা গ্রহণ করেছে?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ**

(ক) কেবলমাত্র অঙ্কপত্রের ক্ষেত্রে হয়েছে।

(খ) অঙ্কের ক্ষেত্রে সম্পূর্ণভাবে ছাত্র-ছাত্রীদের স্বার্থের কথা বিবেচনা করে পুনরায় পরীক্ষা নেওয়া হয়েছে এবং সিলেবাস বহির্ভূত অঙ্কগুলির ক্ষেত্রে ক্ষতিপূরণের ব্যবস্থা নেওয়া হয়েছে। প্রশ্নকর্তা ও মডারেটরদের বিরুদ্ধেও বিধিবদ্ধ ব্যবস্থা নেওয়া হয়েছে।

**মাধ্যমিক অঙ্কের পুনপরীক্ষা**

*১৭০।(অনুমোদিত প্রশ্ন নং *৩৭৮) **শ্রী তপন হোড় ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৪ সালের মাধ্যমিকের অঙ্ক পরীক্ষা পুনরায় নেওয়ার কারণ কী?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ**

অঙ্ক পরীক্ষা সুষ্ঠুভাবে হলেও পরীক্ষার্থীদের মধ্যে অসন্তুষ্টি দেখা দেওয়া। মধ্যশিক্ষা পর্যদের সভাপতি সচিব এবং পরিদর্শকারীগণ এই অসন্তুষ্টি লক্ষ্য করেন। প্রশ্ন পত্রে সিলেবাস বহির্ভূত কিছু কঠিন ও ছাপানোতে ত্রুটি ছিল। এইসব কথা বিবেচনা করে মধ্যশিক্ষা পর্যদ পুনরায় অঙ্ক পত্রটির জন্য পরীক্ষার ব্যবস্থা করেন। ছাত্র-ছাত্রীদের মধ্যে ইচ্ছুকগণ পুনরায় পরীক্ষায় বসেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন হচ্ছে এই মডারেটরের বিরুদ্ধে কী ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** এ প্রশ্নের উত্তর আমি আগেই দিয়েছি। এখন মধ্যশিক্ষা পর্যদের যে নিয়ম কানুন আছে তাতে তাকে ব্ল্যাক লিস্টেড করা হয়েছে এবং ভবিষ্যতে পরীক্ষার কার্যক্রমের মধ্যে রাখা হবে না এই কথা বলা হয়েছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** প্রথমে পরীক্ষা দিয়ে দ্বিতীয় পর্যায়ে রিভাইজ কোয়েশ্চেনে যারা পরীক্ষা দিয়েছে এবং প্রথমে পরীক্ষা দিয়ে দ্বিতীয় পর্যায়ে যারা দেয়নি তার মধ্যে যারা কোয়েশ্চেন অ্যাটেন করেছে এবং যারা অ্যাটেন করেনি তাদের নাম দেওয়া হবে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** পর্যালোচনায় দেখা গেছে শতকরা ৯০ ভাগ পরীক্ষায় বসেছে, ১০ ভাগ বসেনি। তাদের মধ্যে বিচার বিবেচনা করা হচ্ছে পরীক্ষক, প্রধান পরীক্ষক তাদের সঙ্গে বৈঠক হবে। নতুন করে পরীক্ষা দিয়েছেন তাদের প্রশ্ন ওঠে না, পরীক্ষা দেন নি অ্যাটেম্পট করেছেন—যে ৯ নম্বর লিসেবাস বহির্ভূত তারা তা পেয়ে যাবেন, যদি অ্যাটেম্পট না করে থাকেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** প্রথমে পরীক্ষা দিয়েছে তাদের খাতা বাদ দিয়ে দেখা হবে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** পরীক্ষা দেন নি তাদের খাতা দেখা হবে, আলাদা করে নেওয়া হবে।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ব্ল্যাক লিস্টেড করা হয়েছে ঘটনার

গুরুত্ব বুঝে এত ছাত্র-ছাত্রী পরীক্ষা দিয়েছেন এবং একজনের জন্য এতবড় একটা ঘটে গেল, শুধু ব্ল্যাক লিস্টেড করলেই প্রবলেম সলভ হবে বলে মনে করেন? আরও কড়া ধরনের শাস্তি ব্যবস্থা করবেন কিনা?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় :** মাননীয় সদস্যের উদ্বেগের সঙ্গে আমি একমত। আমাদের নিয়ম কানুন জানেন, বিধিবদ্ধ নিয়ম অনুযায়ী আমাদের অগ্রসর হতে হয়, তা ছাড়া মহামান্য আদালতের নির্দেশেও মানতে হয়। তবে আপনি যা পরামর্শ দিলেন তাতে আর ভবিষ্যতে এর পুনরাবৃত্তি না ঘটে তার ব্যবস্থা পরীক্ষার ফল প্রকাশের পর বিবেচনা করা হবে বলে ঠিক হয়েছে।

[11-50 — 12-00 Noon]

**শ্রী তপন হোড় :** আপনি বললেন ৯০ পারসেন্ট বসেছে, ১০ পারসেন্ট পুনরায় বসেনি। এই ১০ পারসেন্টের ক্ষেত্রে গ্রেস মার্ক দেবার কী ব্যবস্থা করেছেন?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় :** গ্রেস মার্ক দেবার ব্যবস্থা হয়নি, যারা অ্যাটেন্ড করে ভুল করেছে বা অ্যাটেন্ডই করেনি—সকলেই নাম্বারটা পেয়ে যাবে।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** সিলেবাস বহির্ভূত অঙ্কের জন্য ৯ নম্বর দেওয়া হচ্ছে বলেছেন। আমার প্রশ্ন, ৯০ পারসেন্ট নতুনভাবে পরীক্ষায় বসেছে, ১০ পারসেন্ট যারা বসেনি তাদের ৯ নম্বর দেওয়া হচ্ছে তাহলে এটা কি ডবল স্ট্যান্ডার্ড হল না কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় :** এটা বিচার বিবেচনা করেই করা হয়েছে এবং বেশিরভাগ ছাত্র-ছাত্রীরা এই ব্যবস্থাটাকে উপযুক্ত বলেই মনে করেছে।

**শ্রী সৌগত রায় :** এই নতুন করে অঙ্ক পরীক্ষা নেওয়া এবং যারা পরীক্ষায় বসেনি তাদের খাতা বাছাই করা—এতে স্বাভাবতই কিছুটা সময় লেগে গেছে। এরফলে মাধ্যমিক পরীক্ষার ফল প্রকাশে দেরি হবে কিনা এবং অঙ্কের খাতাপত্র ঠিকমতো জমা পড়েছে কিনা?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় :** মধ্যশিক্ষা পর্যদ বলেছে যে, নতুন করে অঙ্কের পরীক্ষা নেবার ব্যাপারটা পরীক্ষা পদ্ধতির মাঝখানেই হয়েছে, তারজন্য শেষ পরীক্ষা হবার ৯০ দিনের মধ্যেই ফল প্রকাশিত হবে।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** ১০ পারসেন্ট পরীক্ষার্থী যারা নতুন করে অঙ্ক পরীক্ষায় বসেনি তাদের আউট অফ সিলেবাসের কারণে ৯ নম্বর দেওয়াটা যথেষ্ট কিনা, কারণ সেদিন প্রশ্ন বিভ্রাটের ফলে তাদের মানসিক যে প্রতিক্রিয়া হয়েছিল তার ফলে তারা ভাল পরীক্ষা দিতে পারেনি, কিন্তু সেটা না হলে তারা আরও ভাল পরীক্ষা দিতে পারত।

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় :** শুধু সিলেবাস বহির্ভূত নয়, তারসঙ্গে কঠিন প্রশ্ন এবং ছাপার ভুলও ছিল। শুধু সিলেবাস বহির্ভূত অঙ্কের জন্য ৯ নম্বর দেওয়া হচ্ছে। বাকি ত্রুটি এবং ছাপার ভুলের অংশ যারা অ্যাটেন্ড করেছে সে ক্ষেত্রেও তারা নম্বর পাবে।

**ডঃ নির্মল সিনহা ঃ** প্রথম অঙ্ক প্রশ্নপত্র কঠিন হয়েছিল বলছেন, কিন্তু ১০ পারসেন্ট পরীক্ষার্থী যারা দ্বিতীয় বারে পরীক্ষায় বসল না তারা ঐ প্রথম পরীক্ষার উপরই নির্ভর করে আছে। এক্ষেত্রে দ্বিতীয় বার যারা পরীক্ষা দিল তাদের সঙ্গে ঐ ১০ পারসেন্টের একটা পার্থক্য থেকে যাবে না কি? সুতরাং এটাকে মোটামুটি সামঞ্জস্য করার জন্য কোনও গ্রেস মার্কের ব্যবস্থা করেছেন কি না জানাবেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** আমি আগেই বলেছি যে গ্রেস মার্কের কোনও প্রশ্ন ওঠে না। কারণ বিবেচনাটা করা হয়েছে প্রশ্ন পত্রের উপরে। সেজন্য প্রশ্ন পত্রের উপরে এবং পরীক্ষার্থীদের অভিভাবকদের ইচ্ছার উপরে ছেড়ে দেওয়া হয়েছিল। তারাই বিবেচনা করে যে কোনও পদ্ধতি গ্রহণ করতে পারেন। অতএব সেই পদ্ধতি তারা গ্রহণ করেছেন। আমরা দেখেছি যে ছাত্র-ছাত্রীদের অভিভাবকরা এতে সন্তোষ প্রকাশ করেছেন।

**সবং-এ কপালেশ্বরী নদীর উপর সেতু**

*১৮৯। [(অনুমোদিত প্রশ্ন নং *৬৮৭ (এস. এন.)] **ডাঃ মানস ভুঁইয়া ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সবং-এ ভূয়াঘাটে কপালেশ্বরী নদীর উপর সেতুটি কী পদ্ধতিতে তৈরি হচ্ছে ;

(খ) সেচ ও জলপথ দপ্তর এ ব্যাপারে প্রয়োজনীয় অনুমোদন দিয়েছে কি না ; এবং

(গ) দিয়ে থাকলে, ঐ প্রকল্পে কত টাকা বরাদ্দ করা হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) সেচ ও জলপথ বিভাগের কাছে এই রকম একটি খবর আছে মেদিনীপুর জেলা পরিষদ সবংয়ের ভূয়াঘাটে কপালেশ্বরী নদীর উপরে একটি সেতু তৈরি করার কাজে হাত দিয়েছেন।

(খ) না, এ ব্যাপারে সেচ ও জলপথ দপ্তরের অনুমোদন চেয়ে কোনও প্রস্তাব আসেনি।

(গ) প্রশ্ন ওঠে না।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি প্রশ্ন করে যা জানতে চেয়েছিলাম, উনি পরিষ্কার করে বলেছেন। আমার কাছেও এই রকম খবর আছে। আমি জানতাম না, প্রশ্নের উত্তরে জেনেছি। তবে কপালেশ্বরী নদী এলাকা এবং নদী সেচ দপ্তরের সম্পূর্ণ এক্তিয়ারে। আমি মাননীয় মন্ত্রীর মহাশয়ের কাছে জানতে চাচ্ছি যে কিভাবে জেলাপরিষদ এতবড় একটা নদীর কাজ, যার উপরে দীর্ঘদিন ধরে সবংয়ের মানুষের, পটাশপুরের মানুষের একটা দাবি ছিল যে একটা ব্রিজ করা। হঠাৎ করে জওহর রোজগার যোজনার সামান্য টাকা বিনিয়োগ করে পায়ে চলার মতো একটা ছোট সেতু করার জন্য ওরা কাজ করছেন। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাচ্ছি যে এইভাবে সেচ দপ্তরের অনুমতি না নিয়ে একটা বড় ব্রিজের পরিকল্পনার পরিবর্তে একটা পায়ে চলার মতো ব্রিজ তৈরি

করছে। তারা অনুমোদন কেন নিলেন না? এইভাবে কোনও কাজ করা যায় কিনা সেটা আমি আপনার কাছে জানতে চাচ্ছি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় সদস্য জানেন যে বিভিন্ন জেলায় সেচ দপ্তর এবং জেলাপরিষদ পাশাপাশি যৌথভাবে অনেক কাজ করছেন বিশেষ করে জওহর রোজগার যোজনার সহায়তায় এবং সেচ দপ্তরের সহযোগিতায়ও সেই কাজগুলি চলছে। সেইভাবে সেখানেও কাজ চলছে বলে আমার মনে হয়েছে। কিন্তু একটা প্রশ্ন আপনি সঠিকভাবেই করেছেন যে বিশেষ করে নিকাশির ব্যাপারে যদি কোনও জায়গায় কেউ কোনও ব্রিজ তৈরি করেন তাহলে ওয়াটার ওয়েজ-এর কাছে ভেটিনার নেওয়ার প্রয়োজন আছে। এখন পর্যন্ত জেলা পরিষদের তরফ থেকে জেলা সভাধিপতি বা অন্য কোনও কর্মকর্তা সেচ দপ্তরের কাছে, ওয়াটার ওয়েজের কাছে ভেটিনারের কোনও প্রস্তাব আনেন নি। এটা জানার পরে আমাদের চিফ ইঞ্জিনিয়ার, পীযুষ ঘোষ মহাশয় একটা চিঠি তাদের দিয়েছেন। আমরা চিঠির উত্তরের অপেক্ষায় আছি।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয়, আর একটা বিষয়ে আপনার কাছে আমার জানার আছে। আমাদের স্ববং, নারায়ণগড়, পটাশপুর, পিংলা, ভগবানপুর, ময়না এবং এগরা, এই সাতটি ব্লকের প্রায় ১৬ লক্ষ মানুষের দীর্ঘদিনের আন্দোলন এবং তার প্রতিফলন হিসাবে আপনি ঘোষণা করেছেন যে কেলেঘাই-কপালেশ্বরী সংস্কার প্রকল্প চলতি আর্থিক বছর কিম্বা আগামী আর্থিক বছর থেকে শুরু হবে। আমার কাছে যতটুকু খবর আছে, এই ভূয়াঘাটে কপালেশ্বরী নদীর উপরে আপনার প্রস্তাবিত পরিকল্পনায় একটা বড় ব্রিজ সংযুক্তি করা আছে, যা এই পরিকল্পনায় অন্তর্ভুক্ত এবং এই বড় ব্রিজের জন্য প্রায় ৭৫ লক্ষ টাকা ধরা আছে। আমি আপনার কাছে জানতে চাচ্ছি, যদি সেই পরিকল্পনার অন্তর্গত বড় ব্রিজ তৈরি করার জন্য এই টাকা ধার্য থাকে এবং আগামী বছরে কাজ শুরু হয় তাহলে জওহর রোজগার যোজনার টাকায় আপনার বিনা অনুমতিতে এইভাবে একটা দপ্তরকে না জানিয়ে কিভাবে এই কাজ হচ্ছে।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় সদস্য বলেছেন যে কেলেঘাই, কপালেশ্বরী এবং বাগাই এর ড্রেনেজ স্কীম আমাদের বিধানসভা থেকে অতি সম্প্রতি একটা প্রস্তাব উঠেছিল। আমি জানিয়েছি যে সেই প্রস্তাব গঙ্গা ফ্ল্যাড কন্ট্রোল কমিশনের কাছে গিয়েছে অনুমোদনের জন্য এবং সেই বিরাট পরিকল্পনার মধ্যে কপালেশ্বরীর উপর একটা ব্রিজের প্রস্তাব রয়েছে। কাজেই এই ব্রিজ কেন জেলা পরিষদ করতে যাচ্ছে তারজন্য আমাদের দপ্তরের পক্ষ থেকে ইঞ্জিনিয়ার জানতে চেয়েছেন। সেই উত্তরের অপেক্ষায় আছি।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে শেষ একটা প্রশ্ন রাখতে চাই। আপনি ঘোষণা করলেন আপনার দপ্তর এই পরিকল্পনা গঙ্গা ফ্ল্যাড কন্ট্রোল কমিশনের কাছে পাঠিয়েছে অনুমোদনের জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয় নির্দেশ দিয়েছেন এই সভা থেকে এই ব্যাপারে একটা সর্বদলীয় প্রতিনিধি দল যাবে আপনার নেতৃত্বে। এর আগে অসীমবাবুর

নেতৃত্বে আমরা গিয়েছিলাম, আপনিও সঙ্গে ছিলেন। এবারেও উনি হয়ত আমাদের সঙ্গে যাবেন। আমার প্রশ্ন হল কত দিনের মধ্যে এই ব্যাপারে আপনি উদ্যোগ নেবেন?

**মিঃ স্পিকার ঃ** এটা আবার কী প্রশ্ন হল, উনি জানবেন কী করে কত দিনের মধ্যে যাবেন। এই প্রশ্ন ওঠে না।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### ইস্টার্ন বাইপাস

*১৬০।(অনুমোদিত প্রশ্ন নং *৫৮১) **শ্রী রবীন দেব ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ইস্টার্ন বাইপাস চওড়া এবং দুই পথ (Double Way) করার কাজ কবে নাগাদ সম্পন্ন হবে বলে আশা করা যায় ;

(খ) বাইপাসের সঙ্গে পার্ক স্ট্রিট সংযোগ রক্ষাকারী পার্ক সার্কাস রেলসেতু সম্প্রসারণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(গ) থাকলে, কবে নাগাদ ঐ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বেলেঘাটা মেইন রোড থেকে পার্ক সার্কাস রোটারি পর্যন্ত (৩ কি. মি. লম্বা) ই এম বাইপাসের চওড়ার কাজ শেষ হয়েছে এবং ১৯৯৩-এর ডিসেম্বরে জন সাধারণের যাতায়াতের জন্য খুলে দেওয়া হয়েছে।

(খ) আছে।

(গ) অ্যাপ্রোচ অংশের পূর্ব-পার্শ্বের কাজ শুরু হয়েছে। পশ্চিম পার্শ্বের জন্য 'লেটার অব ইনটেন্ট' দেওয়া হয়েছে।

### জগৎখালি বাঁধ

*১৬১।(অনুমোদিত প্রশ্ন নং *৫৪৬) **শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, নদীয়া জেলার কালীগঞ্জ নির্বাচনী এলাকায় ঘাসুরিয়াডাঙ্গা ফুলবাগান অঞ্চলে জগৎখালি বাঁধের অবস্থা খুবই জীর্ণ ;

(খ) সত্যি হলে,

(১) উক্ত বাঁধ মেরামতের কোনও পরিকল্পনা সরকার করছে কি না ;

(২) এ ব্যাপারে কত টাকা বরাদ্দ করা হয়েছে ; এবং

(৩) কবে নাগাদ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) মেরামতের জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করা হয় নি। তবে উল্লেখিত জায়গাদুটিতে রিটায়ার্ড বাঁধ নির্মাণের প্রকল্প তৈরি করা হয়েছে।

(২) এখনও কোনও বরাদ্দ করা হয় নাই।

(৩) জমি অধিগ্রহণ, প্রশাসনিক অনুমোদন এবং অর্থ বরাদ্দ হলে কাজ আরম্ভ করা যাবে।

### রাজ্যে তন্তুজীবীর সংখ্যা

*১৬২।(অনুমোদিত প্রশ্ন নং *৩১৮) **শ্রী মোজাম্মেল হক ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে তন্তুজীবীর মোট সংখ্যা কত ;

(খ) তন্মধ্যে সমবায়ের আওতাভুক্ত তন্তুজীবীর সংখ্যা কত ; এবং

(গ) তন্তুজীবীদের আর্থিক অবস্থা উন্নয়নে সরকার কি কি পদক্ষেপ নিচ্ছে/নিয়েছে?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩ লক্ষ ৬৬ হাজার ৫৪৫ জন

(খ) ২ লক্ষ ৬১ হাজার ৩৯৩ ।

(গ) তন্তুজীবীদের আর্থিক অবস্থা উন্নয়নে নিম্নলিখিত প্রকল্পগুলি চালু আছে যথা ঃ—

(১) তন্তুবায় সমবায় সমিতিদের শেয়ার মূলধনে আর্থিক সাহায্য

(২) কার্যকর মূলধনের জন্য ঋণ ;

(৩) উন্নত ধরনের যন্ত্রপাতি কেনার জন্য আর্থিক সাহায্য ;

(৪) প্রভিডেন্ট ফান্ড ও পেনশন প্রকল্প ;

(৫) তাঁতবিহীন তন্তুবায়দের তাঁত সরবরাহ

(৬) মার্কেট ডেভেলপমেন্টে অ্যাসিস্ট্যান্স

(৭) কমন ওয়ার্কশেড কাম ওয়ারহাউস

(৮) বিপণনে সহায়তা ;

(৯) কার্যকর মূলধনের সুদের উপর ছাড় ইত্যাদি।

**অপারেশন ব্ল্যাক বোর্ড**

*১৬৩।(অনুমোদিত প্রশ্ন নং *১৬৯) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত আর্থিক বছরে গাইঘাটা পঞ্চায়েত সমিতি এলাকায় "অপারেশন ব্ল্যাক বোর্ড" প্রকল্পে কত টাকা খরচ করা হয়েছে ; এবং

(খ) কোন দপ্তর থেকে এ টাকা ব্যয় করা হয়েছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রকল্পটির দুটি অংশ (১) বিদ্যালয় কক্ষ নির্মাণ (২) বই ও শিক্ষা বিষয়ক সাজ-সরঞ্জাম। বিগত আর্থিক বছরে বিদ্যালয় ঘর নির্মাণ বাবদ ব্যয় হয়েছে ১৪,৮২,১৭০ টাকা এবং বই ও শিক্ষা বিষয়ক সাজ-সরঞ্জাম বাবদ খরচ হয়েছে ৭,৭২,১০০ টাকা ৫৫ পয়সা।

(খ) অপারেশন ব্ল্যাক বোর্ড প্রকল্পে বিদ্যালয় ঘর নির্মাণের টাকা পশ্চিমবঙ্গ সরকার দিয়েছেন এবং বই ও শিক্ষা বিষয়ক সরঞ্জাম বাবদ টাকা দিয়েছেন কেন্দ্রীয় সরকার। রাজ্য সরকারকৃত মঞ্জুরি বাবদ বিদ্যালয় কক্ষ নির্মাণের টাকা উত্তর ২৪-পরগনা জেলা পরিষদ গাইঘাটা পঞ্চায়েত সমিতির মাধ্যমে ব্যয় করেছেন। কেন্দ্র থেকে প্রাপ্ত বই ও শিক্ষার সাজ-সরঞ্জাম বাবদ টাকা প্রাক্তন উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা জেলা বিদ্যালয় পর্যদ ব্যয় করেছেন।

**Alleged Suspension of Salaries to the College Teachers Working Beyond Sixty Year**

*165. (Admitted Question No. *437) **Shri Sailaja Kumar Das** and **Shri Saugata Ray :** Will be Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(a) if it is a fact that College Teachers who have opted for old pension scales and are working beyond 60 years are not being given their salaries ;

(b) if so, the number of such teachers and reasons thereof ; and

(c) the steps taken by the Government in the matter ?

**Minister-in-charge of the Education (Higher) Department :**

(a) Teachers who work beyond 60 years with the approval of the Govt. are paid their salaries.

(b) All the teachers who are working with approval of the Govt. are getting their salaries.

(c) Question does not arise.

### আলুর ফুড প্রসেসিং কেন্দ্র স্থাপন

*১৬৬।(অনুমোদিত প্রশ্ন নং *৬৭৭) **শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ** খাদ্য-প্রক্রিয়াকরণশিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলার গোয়ালতোড় থানা এলাকায় আলুর ফুড প্রসেসিং কেন্দ্র স্থাপনের সরকারি পরিকল্পনা আছে ;

(খ) সত্যি হলে,

(১) কবে নাগাদ এই প্রকল্পের কাজ শুরু করা যাবে বলে আশা করা যায় ,

(২) এ ব্যাপারে কত টাকা বরাদ্দ করা হয়েছে?

**খাদ্য-প্রক্রিয়াকরণশিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না।

### ইছামতী নদী সংস্কার

*১৬৭।(অনুমোদিত প্রশ্ন নং *৫৮৮) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বনগাঁয় ইছামতী নদী সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ;

(খ) থাকলে,

(১) পরিকল্পনাটি বর্তমানে কি অবস্থায় আছে ; এবং

(২) উক্ত কাজে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, এ ধরনের নদী সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আপাতত নেই।

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না

## কৃষি আয়কর আদায়ের লক্ষ্যমাত্রা

*১৬৮।(অনুমোদিত প্রশ্ন নং *১১৬) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে রাজ্যে কৃষি আয়কর আদায়ের লক্ষ্যমাত্রা কত ছিল ; এবং

(খ) উক্ত সময়ে আদায়ের পরিমাণ কত?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৬,০০,০০,০০০ টাকা (ষোল কোটি টাকা)।

(খ) ১৭,৮৮,৬০,৮১৫ টাকা (সতের কোটি অষ্টাশি লক্ষ ষাট হাজার আট শত পনের টাকা)।

## শান্তিপুর কলেজে ভূগোলে অনার্স কোর্স

*১৬৯।(অনুমোদিত প্রশ্ন নং *৫৯৬) **শ্রী অজয় দে ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শান্তিপুর কলেজে ভূগোল-এ অনার্স কোর্স চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কতদিনের মধ্যে বাস্তবায়িত করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

## হরিহর মহাবিদ্যালয়ের নির্বাচিত পরিচালক কমিটি

*১৭১।(অনুমোদিত প্রশ্ন নং *৬৪৪) **শ্রী প্রবোধ পুরকাইত ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দক্ষিণ ২৪-পরগনা জেলার হরিহর মহাবিদ্যালয়ের নির্বাচিত পরিচালক কমিটি গঠন করার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ ঐ নির্বাচিত পরিচালক কমিটি গঠিত হবে বলে আশা

করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রশ্ন ওঠে না কারণ উক্ত নামে কোনও মহাবিদ্যালয় (ডিগ্রি কলেজ) নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

## ভাগীরথী নদীর ভাঙ্গন

*১৭২।(অনুমোদিত প্রশ্ন নং ২৭৯) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কাটোয়া থানার অধীন অগ্রদীপ গ্রামটি ভাগীরথী নদীর ভাঙ্গনে বিপন্ন ;

(খ) সত্যি হলে, উক্ত ভাঙ্গনরোধে সরকার কী কী ব্যবস্থা নিয়েছে/নিচ্ছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) উক্ত এলাকার ভাঙ্গন রোধের জন্য ৬৭০ মিটার দৈর্ঘ্যের নদীপাড় ভাঙ্গন রোধের একটি প্রকল্প পশ্চিমবঙ্গ পর্ষদের কারিগরি পরামর্শ দাতা কমিটির অনুমোদন লাভ করেছে। প্রশাসনিক অনুমোদন লাভ ও অর্থ বরাদ্দ হলেই কাজ আরম্ভ করা যাবে।

## স্বল্প সঞ্চয়ে সংগৃহীত অর্থের পরিমাণ

*১৭৩।(অনুমোদিত প্রশ্ন নং *১৮২) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে স্বল্প সঞ্চয়ে সংগৃহীত অর্থের কী পরিমাণ অর্থ রাজ্য সরকার পেয়েছেন ;

(খ) উক্ত অর্থ পাওয়ার পদ্ধতি কি ; এবং

(গ) প্রাপ্ত অর্থ কিভাবে ব্যয়িত হয়?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে রাজ্য সরকার এই খাতে মোট ৭৮৮ কোটি ৩৩ লক্ষ টাকা পেয়েছেন।

(খ) স্বল্প সঞ্চয় খাতে নিট সংগৃহীত অর্থের শতকরা ৭৫ ভাগ কেন্দ্রীয় সরকার ঋণ

হিসাবে রাজ্য সরকারের অর্থ ভান্ডারে সরাসরি জমা দিয়ে থাকেন।

(গ) স্বল্প সঞ্চয় খাতে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে প্রাপ্ত অর্থ বিভিন্ন ধরনের উন্নয়নমূলক কাজে ব্যয়িত হয়।

## কংসাবতী সেচ প্রকল্প

*১৭৪।(অনুমোদিত প্রশ্ন নং * ৩৫২) **শ্রী অমিয় পাত্র** ঃ সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কংসাবতী সেচ প্রকল্পের কিছু ত্রুটির জন্য চাহিদা অনুযায়ী জল পাওয়া যাচ্ছে না ; এবং

(খ) সত্যি হলে, এই ত্রুটি দূর করার জন্য সরকার কী ব্যবস্থা নিয়েছে/নিচ্ছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, তবে বর্তমানে উন্নতমানের চাষের প্রয়োজনীয় জল সরবরাহের চাহিদা অনুযায়ী সমগ্র কম্যান্ড এরিয়া-র মধ্যে কিছু কিছু জায়গায় সুষ্ঠুভাবে জল সরবরাহ করার অসুবিধা হচ্ছে।

(খ) কংসাবতী প্রকল্পের সমগ্র সেচসেবিত এলাকায় সুষ্ঠুভাবে জল সরবরাহের জন্য কংসাবতী আধুনিকীকরণ প্রকল্পটি রচনা করা হয়েছে এবং সেটি বর্তমানে বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তার জন্য কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন রয়েছে।

## দক্ষিণ ২৪-পরগনা জেলায় প্রাথমিক বিদ্যালয়হীন মৌজা

*১৭৫।(অনুমোদিত প্রশ্ন নং *৪৮২) **ডঃ নির্মল সিনহা** ঃ শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দক্ষিণ ২৪-পরগনা জেলায় কতিপয় মৌজায় প্রাথমিক বিদ্যালয় নেই ; এবং

(খ) সত্যি হলে,

(১) এরূপ মৌজার সংখ্যা কত ;

(২) কবে নাগাদ উক্ত মৌজাগুলিতে প্রাথমিক বিদ্যালয়ের অনুমোদন পাওয়া যাবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) কমপক্ষে তিনশ জন আবাসিক থাকলে একটি প্রাথমিক বিদ্যালয় হতে

পারবে তবে।

(২) নতুন প্রাথমিক বিদ্যালয় স্থাপন এবং নতুন শিক্ষক নিয়োগ সংক্রান্ত কয়েকটি মামলা মহামান্য কলকাতা হাইকোর্ট বিচারাধীন থাকায় এ বিষয়ে এখন কিছু বলা যাচ্ছে না।

**হলদি নদীর বাউন্ডারির ভাঙ্গনরোধে ব্যবস্থা**

*১৭৬।(অনুমোদিত প্রশ্ন নং *৩৯৫) **শ্রী শক্তি বল ঃ** সেচ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার দীনবন্ধুপুর হতে কেন্দমারি পর্যন্ত হলদি নদীর বাউন্ডারির ভাঙ্গনরোধে কি কি স্থায়ী পরিকল্পনা সরকার গ্রহণ করেছে ; এবং

(খ) উক্ত পরিকল্পনা কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**সেচ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) দীনবন্ধুপুরে হলদি নদীর পাড়-এর ভাঙ্গন রোধে একটি প্রকল্পের কাজ চালু আছে।

(২) হুগলি নদীর ভাঙ্গনরোধে সোনাচূড়া-কেন্দমারি ঘেরাবাঁধটি উচুঁ ও শক্তিশালী করার লক্ষ্যে একটি প্রকল্প বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে।

(খ) (১) দীনবন্ধুপুর-এর প্রকল্পটির কাজ চলছে।

(২) সোনাচূড়া-কেন্দমারি ঘেরাবাঁধটি উচুঁ ও শক্তিশালী করার প্রকল্পটি সরকারের অনুমোদন পেলে শুরু করা হবে।

**গঙ্গা-ব্রহ্মপুত্র নদীর সংযোগ স্থাপনের প্রস্তাব**

*১৭৭।(অনুমোদিত প্রশ্ন নং *৪৭৪) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গঙ্গা-ব্রহ্মপুত্র নদী সংযোগ স্থাপনের প্রস্তাব রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে দিয়েছে ; এবং

(খ) সত্যি হলে, বিষয়টি বর্তমানে কী অবস্থায় আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না তবে তিস্তা প্রকল্পের তৃতীয় পর্যায়ে এইরূপ একটি সংযোগকারীখালের প্রস্তাব আছে।

(খ) বিষয়টি কেন্দ্রীয় সরকারের জলসম্পদ উন্নয়ন মন্ত্রকে বিস্তারিত অনুসন্ধান পর্যায়ে আছে।

### দামবেড়া সেচ প্রকল্প

*১৭৮।(অনুমোদিত প্রশ্ন নং *৬৩৩) **শ্রী বিন্দেশ্বর মাহাতো ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পুরুলিয়া জেলার, জয়পুর ব্লকের অন্তর্গত দামবেড়া সেচ প্রকল্পটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

উল্লখিত 'দামবেড়া সেচ প্রকল্পটি এখনও অনুসন্ধান ও পরিকল্পনার স্তরে আছে।

### ইন্দিরা গান্ধী রাষ্ট্রীয় মুক্ত বিশ্ববিদ্যালয়

*১৮০।(অনুমোদিত প্রশ্ন নং *৯৪) **শ্রী আব্দুল মান্নান ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ইন্দিরা গান্ধী রাষ্ট্রীয় মুক্ত বিশ্ববিদ্যালয়ের মাধ্যমে শিক্ষাদান-এর জন্য কতগুলি স্টাডি সেন্টার আছে ;

(খ) উক্ত বিশ্ববিদ্যালয়ের শিক্ষার্থীর সংখ্যা কত ; এবং

(গ) ঐ বিশ্ববিদ্যালয়ের মাধ্যমে কতগুলি কোর্স-এর শিক্ষাদান করা হয়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৩টি।

(খ) ১৯৯৩-৯৪ শিক্ষাবর্ষ পর্যন্ত তালিকাভুক্ত মোট ছাত্র-ছাত্রীর সংখ্যা ২২ হাজার ;

(গ) বর্তমানে এই বিশ্ববিদ্যালয়ের মাধ্যমে ২৯টি কোর্স-এর শিক্ষাদান করা হয়।

### গ্রামাঞ্চলে খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পের প্রশিক্ষণ কেন্দ্র

*১৮১।(অনুমোদিত প্রশ্ন নং *১২৩) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গ্রামাঞ্চলে খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পে উন্নতির জন্য বর্তমানে মোট কতগুলি প্রশিক্ষণ কেন্দ্র আছে ; এবং

(খ) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে মোট কতজনকে উক্ত প্রশিক্ষণ দেওয়া সম্ভব হয়েছে?

**খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪ (চার)টি।

(খ) ৭৬ (ছিয়াত্তর) জনকে।

## সুতোর মূল্যবৃদ্ধি

*১৮২।(অনুমোদিত প্রশ্ন নং *৬০৩) **শ্রী অজয় দে ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সুতোর মূল্যবৃদ্ধিজনিত সমস্যা সমাধানে তন্তুজীবীদের জন্য কেন্দ্র ও রাজ্য সরকার যৌথভাবে কোনও পরিকল্পনা গ্রহণ করেছে কিনা ; এবং

(খ) গ্রহণ করে থাকলে, তা কী ?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) সুতোর মূল্যবৃদ্ধি জনিত সমস্যা সমাধানে তন্তুজীবীদের জন্য কয়েকটি রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করার ফলে ইন্ডিয়ান কটন মিলস ফেডারেশন ও ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন কর্তৃক সুতার সরবরাহ ও ব্যাঙ্কে সুতার দামের উপর পাঁচমাসের জন্য ভরতুকি প্রকল্প চালু হয়েছে।

## দেশী ও বিদেশী মদের লাইসেন্স

*১৮৩।(অনুমোদিত প্রশ্ন নং *৩২০) **শ্রী মোজাম্মেল হক ঃ** আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২, ১৯৯২-৯৩ এবং ১৯৯৩-৯৪ আর্থিক বছরে মুর্শিদাবাদ জেলায় দেশী ও বিদেশী মদের কত সংখ্যক লাইসেন্স দেওয়া হয়েছে ; এবং

(খ) উক্ত বছরগুলিতে এ বাবদ মুর্শিদাবাদ জেলা থেকে রাজ্য সরকারের আয়ের পরিমাণ কত ?

**আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯১-৯২ সালের পুনর্নবীকরণ সহ বিভিন্ন প্রকার লাইসেন্সের সংখ্যা—

| দেশী মদ | বিদেশী মদ | |
|---|---|---|
| | অফ | অন |
| ৩৫ | ৩ | ২ |

এরপরে উক্ত কোন বছরগুলিতে আর নতুন কোনও লাইসেন্স দেওয়া হয়নি।

(খ) মুর্শিদাবাদ জেলায় আবগারি রাজস্বের পরিমাণ (টাকায়) ঃ

| বছর | দেশী মদ | বিদেশী মদ | সর্বমোট |
|---|---|---|---|
| ১৯৯১-৯২ | ১৭৪.৭২ লাখ | ৪.১৪ লাখ | ১৮৫.০৮ লাখ |
| ১৯৯২-৯৩ | ২৩৩.৪৮ লাখ | ৬.১৫ লাখ | ২৪৬.৬৪ লাখ |
| ১৯৯৩-৯৪ | ২৬৩.৯৩ লাখ | ৫.৯১ লাখ | ২৭৬.২২ লাখ |

### মেদিনীপুর জেলার একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের অফিস স্থানান্তরকরণ

*১৮৪।(অনুমোদিত প্রশ্ন নং *৩৪১) **শ্রী প্রশান্ত প্রধান :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) মেদিনীপুর জেলার একজিকিউটিভ ইঞ্জিনিয়ার (মেদিনীপুর ইস্ট)-এর অফিসটি মেদিনীপুর শহর থেকে তমলুকে স্থানান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটি বর্তমানে কী অবস্থায় আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) পরিকল্পনাটি ইতিমধ্যেই রূপায়িত হইয়াছে। সংশ্লিষ্ট সরকারি আদেশনামা সেচ ও জলপথ বিভাগে ২৪.১.৯৪ তারিখে নোটিফিকেশন নং ৬ দ্বারা প্রকাশিত হইয়াছে।

### বেসরকারি বিদ্যালয়ের সরকারি অনুমোদন

*১৮৫।(অনুমোদিত প্রশ্ন নং *৪৭৯) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** শিক্ষা (মাধ্যমিক ও প্রাথমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার বেসরকারি উদ্যোগে স্থাপিত বিদ্যালয় আবেদনের ভিত্তিতে অনুমোদন দিচ্ছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কি কি শর্তে অনুমোদন দেওয়া হয়?

**শিক্ষা (মাধ্যমিক ও প্রাথমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সরকারি সাহায্য ছাড়া যারা বিদ্যালয় চালাতে চান, তাদের প্রতিটি আবেদন পৃথকভাবে বিচার করে এবং জেলা পরিদর্শন কমিটির রিপোর্ট বিবেচনা করে অনুমোদন দেওয়া যেতে পারে।

(খ) পশ্চিমবঙ্গ সরকার নির্ধারিত শিক্ষা নিয়ম-নীতি ও নির্দেশগুলি ছাড়া মধ্যশিক্ষা পর্ষদের নির্দেশাবলী মানলে বিবেচনা করা যেতে পারে।

### কলেজ পরিচালন সমিতি গঠনে নিয়মনীতি

*১৮৬।(অনুমোদিত প্রশ্ন নং *৪১০) **শ্রী শক্তি বল :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের কলেজগুলির পরিচালন সমিতি গঠনের কোনও সরকারি নিয়মনীতি আছে কি না ;

(খ) থাকলে, উক্ত নিয়মনীতি মেনে প্রতি কলেজের পরিচালন সমিতি গঠিত হয় কি?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বেসরকারি কলেজগুলির পরিচালন সমিতি বিশ্ববিদ্যালয়ের 'ট্যাটুটে বিধৃত নিয়ম অনুসারে গঠিত হয়ে থাকে,

(খ) সরকারি কলেজের পরিচালন সমিতি সরকার কর্তৃক প্রকাশিত অধ্যাদেশ অনুসারে ঘটিত হয়ে থাকে ;

## Trade Shed তৈরির কর্মসূচী

*১৮৭।(অনুমোদিত প্রশ্ন নং *২৮২) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার গ্রামীণ কুটির শিল্পীদের জন্য বিভিন্ন জেলায় "Trade Shed" তৈরির কর্মসূচি নিয়েছে,

(খ) সত্যি হলে,

(১) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে (৩১শে মার্চ, ১১৯৪ পর্যন্ত) কোন জেলায় এই কর্মসূচি অনুযায়ী Trade Shed তৈরি করা হয়েছে ;

(২) উক্ত কর্মসূচিতে ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) জলপাইগুড়ি, মেদিনীপুর, দক্ষিণ দিনাজপুর, উত্তর দিনাজপুর বীরভূম, মুর্শিদাবাদ এবং বর্ধমান জেলায় Trade Shed তৈরি করা হয়েছে।

(২) মোট দশ লক্ষ সতেরো হাজার চারশত তেষট্টি টাকা।

## সিদ্ধেশ্বরী নুন-বিল সেচ প্রকল্প

*১৮৮।(অনুমোদিত প্রশ্ন নং *৩৮৬) **শ্রী তপন হোড় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ময়ূরাক্ষী আধুনিকীকরণের অন্তর্গত "সিদ্ধেশ্বরী নুন-বিল সেচ প্রকল্প" 8th Plan-এর অন্তর্ভুক্ত হয়েছে ;

(খ) সত্যি হলে, উক্ত সেচ প্রকল্পের আনুমানিক ব্যয় কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রাথমিক হিসাব অনুযায়ী প্রকল্পটির আনুমানিক ব্যয় ৫০ কোটি টাকা।

## Unstarred Questions
## (to which Written answers were laid on the Table)

### গ্রামীণ বৈদ্যুতিকরণ

২৭। (অনুমোদিত প্রশ্ন নং ৭৫) **শ্রী আব্দুল মান্নান ঃ** বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪ সালের ফেব্রুয়ারি পর্যন্ত বীরভূম বাঁকুড়া, পুরুলিয়া, হুগলি ও বর্ধমান জেলার কতগুলি মৌজায় বৈদ্যুতিকরণ হয়েছে ; এবং

(খ) উক্ত জেলাগুলির কতগুলি মৌজা আজ পর্যন্ত বৈদ্যুতিকরণ করা হয় নি?

**বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৪ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত বীরভূম, বাঁকুড়া, পুরুলিয়া, হুগলি ও বর্ধমান যথাক্রমে ২,২১৩টি, ২,২৯৬টি, ১,৪৭০টি, ১,৮৭৫টি ও ২,৪১১টি মৌজায় বৈদ্যুতিকরণের কাজ সম্পন্ন হয়েছে।

(খ) ১৯৯৪ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত বীরভূম জেলায় ১৬টি, বাঁকুড়া জেলায়, ১২৪৪টি, পুরুলিয়া, জেলায় ৯৮২টি, হুগলি জেলায় ২৪টি এবং বর্ধমান জেলায় ৫৯টি মৌজায় বৈদ্যুতিকরণের কাজ করা হয় নি।

### 'বক্রেশ্বর তাপ-বিদ্যুত প্রকল্প'

২৮। (অনুমোদিত প্রশ্ন নং ৭৯) **শ্রী আব্দুল মান্নান ঃ** বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে মার্চ ১৯৯৪ পর্যন্ত বক্রেশ্বর তাপ-বিদ্যুত প্রকল্পে খরচের পরিমাণ কত ; এবং

(খ) বহুজাতিক আর্থিক সংস্থা বা অনাবাসী ভারতীয়দের কাছ থেকে এ ব্যাপারে আজ পর্যন্ত কী পরিমাণ সাহায্য পাওয়া গেছে?

**বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১শে মার্চ ১৯৯৪ পর্যন্ত বক্রেশ্বর তাপ-বিদ্যুত প্রকল্পে খরচের পরিমাণ ১৫০ কোটি ১৫ লক্ষ টাকা।

(খ) বহুজাতিক আর্থিক সংস্থা বা অনাবাসী ভারতীয়দের কাছ থেকে এ ব্যাপারে আজ

পর্যন্ত কোনও সাহায্য পাওয়া যায় নি। বক্রেশ্বর তাপ-বিদ্যুত কেন্দ্রের ১ ও ২ নং ইউনিটের নির্মাণকার্যের জন্য অর্থ সংস্থানসহ সর্বমোট পাঁচটি ইউনিটের সংশ্লিষ্ট সাধারণ সুবিধাদির জন্য জাপানের ও ই সি এফ সংস্থা ও ভারত সরকারের মধ্যে গত ২৪-১-৯৪ তারিখে একটি ঋণচুক্তি সম্পাদিত হয়েছে। এই চুক্তির ফলে প্রথম কিস্তিতে ২৭,০৬৯ বিলিয়ন ইয়েন পাওয়া যাবে। বক্রেশ্বর তাপ-বিদ্যুৎ প্রকল্পের তৃতীয় ইউনিটের জন্যও ও ই সি এফের নিকট একটি ঋণ প্রস্তাব দেওয়া হয়েছে। ও ই সি এফ দল দ্বারা মূল্যায়ন শেষ হয়েছে এবং আশা করা যাচ্ছে ও ই সি এফ এ ব্যাপারে জুন-জুলাই মাস নাগাদ চূড়ান্ত সিদ্ধান্ত নেবে। বক্রেশ্বর তাপ-বিদ্যুৎ প্রকল্পের ৪ ও ৫ নং ইউনিট বি ও টি ভিত্তিতে স্থাপনের ব্যাপারে পশ্চিমবঙ্গ বিদ্যুত উন্নয়ন নিগম, ডি সি এল ও আমেরিকাস্থিত কলজিয়ান কর্পোরেশন এবং সি এম এস জেনারেশন যৌথ উদ্যোগে একটি সংস্থা গঠন করবে বলে নীতিগত সিদ্ধান্ত হয়েছে। প্রকল্পটিতে ভারত সরকারের বিদেশি লগ্নি উন্নয়ন পর্ষদের প্রয়োজনীয় অনুমোদন চেয়ে সি এম এস জেনারেশন আবেদন করেছে। ডেভেলপমেন্ট কনসালটেন্ট লিমিটেড, পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম-এর সহযোগিতায় যৌথ উদ্যোগে সাগর দিঘির ২৫০০ মেঃ ওঃ (প্রথম পর্যায়) প্রকল্পটিকে একটি জেনারেটিং কোম্পানি হিসাবে রূপদানের সম্ভাবনা খতিয়ে দেখবে এই মর্মে পশ্চিমবঙ্গ সরকার, পশ্চিমবঙ্গ বিদ্যুত উন্নয়ন নিগম এবং ডেভেলপমেন্ট কনসালটেন্ট লিমিটেড-এর মধ্যে এক স্মারক সমঝোতা পত্র স্বাক্ষরিত হয়েছে। এই যৌথ উদ্যোগে অংশগ্রহণের জন্য পশ্চিমবঙ্গ বিদ্যুত উন্নয়ন নিগমের অংশীদারত্ব ২৫ শতাংশ অবশিষ্টাংশ মেসার্স সি এম এস জেনারেশন এবং ডি সি এল দেবে বলে প্রস্তাব করা হয়েছে। প্রয়োজনীয় অনুমোদনের জন্য সি এম এস জেনারেশন ইতিমধ্যে ভারত সরকারের বিদেশি লগ্নি উন্নয়ন পর্ষদের কাছে আবেদন করেছে।

## ভূমি সংস্কার

২৯। (অনুমোদিত প্রশ্ন নং ৮১) **শ্রী আব্দুল মান্নান ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে ভূমি সংস্কারের কাজ ত্বরান্বিত করার প্রকল্পটি বর্তমানে কোন অবস্থায় আছে?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মাননীয় সদস্য "ভূমি সংস্কারের কাজ ত্বরান্বিত করার প্রকল্প" বলতে কী বোঝাতে চান তা বোঝা যাচ্ছে না। যাই হোক, ন্যস্ত জমি ভূমিহীন ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের মধ্যে বিতরণ করার কাজ, বর্গাদারের নাম নথিভুক্ত করার কাজ, গরিব মানুষ যারা অপরের জমিতে ঘর বেঁধে রয়েছেন তাদের জন্য সেই জমি অধিগ্রহণ করার কাজ, খতিয়ান নতুন করে সংশোধন করার কাজ ইত্যাদি ভূমি সংস্কার কর্মসূচির অন্তর্ভুক্ত। এইসব কাজই চলছে। সুতরাং মাননীয় সদস্য কোন কাজটি ত্বরান্বিত করতে বলেছেন বোঝা যাচ্ছে না এবং এজন্য সুনির্দিষ্ট উত্তর দেওয়া

সম্ভব নয়।

**মাধ্যমিক শিক্ষক-শিক্ষিকা ও অশিক্ষক কর্মচারিদের বেতন প্রদান**

৩০। (অনুমোদিত প্রশ্ন নং ৯৬) **শ্রী আব্দুল মান্নান ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি জেলার মাধ্যমিক শিক্ষক, শিক্ষিকা এবং অশিক্ষক কর্মচারিদের চলতি বছরের মার্চ মাসের বেতন ৫ই এপ্রিলের মধ্যে দিয়ে দেবার সরকারি নির্দেশ ছিল ;

(খ) সত্যি হলে,

(১) উক্ত নির্দেশ কার্যকর করতে কি কি প্রশাসনিক ব্যবস্থা নেওয়া হয়েছিল এবং

(২) কবে নাগাদ ঐ বেতন তারা পেয়েছেন?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মাসের ৫-৯-এর মধ্যে বেতন দেবার নির্দেশ আছে। হুগলি জেলার ক্ষেত্রেও তা প্রযোজ্য।

(খ) (১) ও (২) বিলগুলি প্রতি মাসের ৫ তারিখের আগেই ট্রেজারিতে জমা দিতে বলা হয় যাতে ৫ বা যে কোনও পরবর্তী দিনে বেতন পাওয়া যায়।

সংশ্লিষ্ট জেলার বিল জমা পড়তে ১৮ তারিখ হয়েছে। বিল জমা পড়ার পরপরই বিদ্যালয় বেতন পায়।

**সরকারি সাহায্য/অনুদানপ্রাপ্ত গ্রন্থাগারগুলিতে শূন্য পদ**

৩১। (অনুমোদিত প্রশ্ন নং ১০২) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্র মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বর্তমানে রাজ্যে বিভিন্ন স্তরে সরকারি সাহায্যপ্রাপ্ত/অনুদানপ্রাপ্ত গ্রন্থাগারগুলিতে স্থায়ী শূন্য পদের সংখ্যা কত (জেলাওয়ারি) ?

**শিক্ষা (গ্রন্থগার) বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্র মন্ত্রী ঃ**

৬৭০টি।

জেলাওয়ারি

| | | |
|---|---|---|
| ১। কলকাতা | ৮টি | বিভিন্ন পদে |
| ২। কোচবিহার | ১৭টি | ঐ |
| ৩। জলপাইগুড়ি | ৩০টি | ঐ |

জেলাওয়ারি

| | | | |
|---|---|---|---|
| ৪। | উত্তর ২৪ পরগনা | ৭৬টি | ঐ |
| ৫। | দক্ষিণ ২৪ পরগনা | ৩২টি | ঐ |
| ৬। | দক্ষিণ দিনাজপুর | ৩৫টি | ঐ |
| ৭। | নদীয়া | ৩৬টি | ঐ |
| ৮। | পুরুলিয়া | ৫০টি | ঐ |
| ৯। | বর্ধমান | ১০৪টি | ঐ |
| ১০। | বাঁকুড়া | ৩৬টি | ঐ |
| ১১। | বীরভূম | ২৮টি | ঐ |
| ১২। | মুর্শিদাবাদ | ৬টি | ঐ |
| ১৩। | মেদিনীপুর | ৪২টি | ঐ |
| ১৪। | হাওড়া | ৫৯টি | ঐ |
| ১৫। | হুগলি | ৫৮টি | ঐ |
| ১৬। | মালদা | ১৪টি | ঐ |
| ১৭। | দার্জিলিং | ৪৭টি | ঐ |
| | | ৬৭০ টি | |

## বালেশ্বরে বাঘাযতীন মিউজিয়াম স্থাপন

৩২। (অনুমোদিত প্রশ্ন নং ১১৫) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক উড়িষ্যা রাজ্যের বালেশ্বরে বাঘাযতীন মিউজিয়াম স্থাপনের কাজটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রকল্পটির জন্য পশ্চিমবঙ্গ রাজ্য সরকার ৫০,০০০ টাকার একটি ব্যয়বরাদ্দ অনুমোদন করেছেন। তন্মধ্যে ১৯৯৩-৯৪ অর্থিক বছরে ২৫,০০০ টাকা প্রদান করা হয়েছে। বরাদ্দের বাকি টাকা প্রদত্ত টাকার সদ্‌ব্যবহার-পত্র পেলেই প্রদান করা হবে। কাজটির আশানুরূপ অগ্রগতি ঘটছে এবং বর্তমান আর্থিক বছরেই সমাপ্ত করার চেষ্টা চলছে।

## সরকার অনুমোদিত গ্রন্থাগারগুলিকে গৃহ নির্মাণ বা সংস্কার বাবদ অর্থ মঞ্জুর

৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ১১৮) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১৯৯৩-৯৪ আর্থিক বছরে রাজ্যে বিভিন্ন স্তরের সরকার অনুমোদিত গ্রন্থাগারগুলিকে প্রয়োজনভিত্তিক গৃহ নির্মাণ বা সংস্কার বাবদ কোনও অর্থ মঞ্জুর করা হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে, এর পরিমাণ কত?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) টাকা ২৮,৮৭,৪০২।

**বেসরকারি কলেজে লেকচারার পদে নিয়োগ**

৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ১২৩) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯০ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৯৪ সালের ৩১শে মার্চ পর্যন্ত বেসরকারি কলেজ লেকচারার পদে নিয়োগ কিসের ভিত্তিতে হয়েছিল?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সাধারণভাবে ওয়েস্ট বেঙ্গল কলেজ সার্ভিস কমিশনের সুপারিশকৃত প্রার্থী দ্বারা লেকচারার পদগুলি পূরণ করা হয়েছিল।

**হাওড়া জেলায় সরকারি সাহায্যপ্রাপ্ত গ্রন্থাগার**

৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ২১৫) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলায় সরকারি সাহায্যপ্রাপ্ত গ্রামীণ গ্রন্থাগার-এর সংখ্যা কত ;

(খ) এতে নিযুক্ত মোট কর্মচারীর সংখ্যা কত ; এবং

(গ) ঐ কর্মচারিদের বেতন বাবদ প্রতি বছরে মোট কত টাকা ব্যয় হয়?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী ঃ**

(ক) ১৩১টি।

(খ) ২৫০ জন আনুমানিক।

(গ) প্রতি বছরে মোট ৮২,৫১,১১৮ টাকা ব্যয় হয়।

**বাজকুলে বিদ্যুত বিভাগের সাব-ডিভিশনাল অফিস স্থাপন**

৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৮) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী

মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার বাজকুলে সাব-ডিভিসনাল অফিস করার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না ; এবং

(খ) থাকলে, এ পর্যন্ত কি কি ব্যবস্থা এ বিষয়ে গ্রহণ করা হচ্ছে?

**বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(খ) হ্যাঁ—মেদিনীপুর জেলার বাজকুলে একটি সাব-ডিভিসনাল অফিস (বণ্টন বিভাগ) স্থাপন করার পরিকল্পনা বিদ্যুত পর্যদের বিবেচনাধীন।

(খ) উল্লিখিত প্রস্তাবের কারিগরি ও অর্থনৈতিক দিকগুলি পরীক্ষা ও বিশ্লেষণ করে দেখা হচ্ছে।

**মন্থগ্রামে গোবর গ্যাস প্ল্যান্ট**

৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৬১) **ডাঃ মোতাহার হোসেন ঃ** বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ কথা কি সত্যি যে, বীরভূম জেলার অন্তর্গত লাভপুর থানার মন্থগ্রামে দুটি গোবর গ্যাস প্ল্যান্টের কাজ সম্পূর্ণ হওয়া সত্ত্বেও চালু করা সম্ভব হয় নি ;

(খ) সত্যি হলে,

(১) এর কারণ কি ; এবং

(২) এ ব্যাপারে সরকার কি ব্যবস্থা নিয়েছেন/নিচ্ছেন?

**বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জেলা শিল্প কেন্দ্র, বীরভূমের প্রতিবেদনে জানা যায় যে, লাভপুর থানার মন্থগ্রামে কয়েকটি বায়ো-গ্যাস প্ল্যান্ট স্থাপিত হয়েছে। জ্ঞাতব্য ২টি প্ল্যান্টের মালিকের নাম না থাকায় যথাযথ উত্তর দেওয়া সম্ভব হল না। তবে, অন্যান্য তথ্যের ভিত্তিতে জানা যায় যে ঐ গ্রামে (১) শ্রী অজয়কুমার মন্ডল মহাশয়ের ১টি প্ল্যান্টের নির্মাণ কাজ ১৯৯১-৯২ সালে শেষ হলেও প্রথামতো গোবর জলের মিশ্রণ, প্ল্যান্টে না ঢালাতে উহা চালু হয় নি এবং (২) ১৯৯২-৯৩ সালে শ্রীমতী অনিতা মন্ডল মহাশয়ার ১টি প্ল্যান্টের আংশিক নির্মাণকাজের জন্য উহা চালু হয় নি।

(খ) (১) উভয়ক্ষেত্রেই প্ল্যান্ট মালিকের অসহযোগিতা, প্ল্যান্ট চালু না হওয়ার কারণ।

(২) জেলা শিল্প কেন্দ্র, বীরভূম, সংশ্লিষ্ট ব্লকের শিল্প-উন্নয়ন আধিকারিক ও ট্রেন্ড ওয়ার্কার (Trained Worker)-এর মাধ্যমে প্ল্যান্ট ২টি শীঘ্র চালু করার প্রচেষ্টা করছেন (অসম্পূর্ণ নির্মাণকাজ শেষ হওয়ার পর)।

**পৌরসভা এলাকায় খাটা পায়খানা উচ্ছেদ**

৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৮১) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পৌরসভা এলাকায় খাটা পায়খানা উচ্ছেদের জন্য কি কি কর্মসূচী চালু আছে ;

(খ) ১৯৯৩-৯৪ আর্থিক বৎসরে মোট কত খাটা পায়খানা উচ্ছেদ করা হয়েছে ;

(গ) এর ফলে সরকারের ব্যয়িত অর্থের পরিমাণ কত ; এবং

(ঘ) এতে কত জন মালবহনকারী মুক্তি পেয়েছেন?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী ঃ**

(ক) (১) লিবারেশন অব স্ক্যাভেঞ্জার প্রকল্প ;

(২) ইন্টিগ্রেটেড লিবারেশন অব স্ক্যাভেঞ্জার প্রকল্প ;

(৩) আই ডি এস এম টি প্রকল্পাধীন লো-কস্ট স্যানিটেশন প্রকল্প।

(খ) ৩,০০০ (তিন হাজার)-এর ওপর।

(গ) প্রায় ৭৫ লক্ষ টাকা।

(ঘ) কোনও শহরে প্রকল্প সম্পূর্ণ হবার আগে সঠিক সংখ্যা বলা যায় না। তবে আনুমানিক ১৫০ জন মুক্ত হয়েছেন। বাকি অনেকে মুক্ত হবার পথে।

**ফরাক্কা থেকে হলদিয়া 'কারগো সার্ভিস'**

৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৯১) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ফরাক্কা থেকে হলদিয়া পর্যন্ত জলপথে পণ্য পরিবহনের জন্য কোনও 'কারগো' সার্ভিস চালু করার পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত কার্যসূচি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত এরকম কোনও পরিকল্পনা সরকারের নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**কাটোয়ায় আই সি ডি এস কর্মসূচী**

৪০। (অনুমোদিত প্রশ্ন নং ২৯৬) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

**১৯৯৪-৯৫ আর্থিক বৎসরে কাটোয়া ১ নং ও ২ নং ব্লকে আই সি ডি এস প্রকল্প চালু করার কোনও কর্মসূচি সরকারের আছে কি না?**

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

**১৯৯৪-৯৫ আর্থিক বৎসরে কাটোয়া ১ নং ব্লকে আই সি ডি এস কর্মসূচি কেন্দ্রীয় সরকার অনুমোদন করেছেন।**

### রাজ্যে রাস্তা নির্মাণ

৪১। (অনুমোদিত প্রশ্ন নং ৩১২) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান সরকারের আমলে রাজ্যে কত কিলোমিটার নতুন রাস্তা নির্মাণ করা হয়েছে ; এবং

(খ) তন্মধ্যে হুগলি জেলা ও গোঘাটা থানায় কত কিলোমিটার রাস্তা নির্মাণ করা সম্ভব হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পূর্ত বিভাগ এবং পূর্ত (সড়ক) বিভাগ যৌথভাবে বর্তমান সরকারের আমলে ১-৪-৭৭ তারিখ থেকে ৩১-৩-৯৪ তারিখ পর্যন্ত ৫৮৮১.২৬ কি. মি. রাস্তা নির্মাণ করেছেন।

(খ) (১) ১০৭.০০ কি.মি.।

(২) ২.৫০ কি.মি.।

### ভৈরব নদীর ভাঙ্গন প্রতিরোধ পরিকল্পনা

৪২। (অনুমোদিত প্রশ্ন নং ৩১৯) **শ্রী মোজাম্মেল হক ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, ভৈরব নদী ভাঙ্গনের ফলে মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া থানার অন্তর্গত কালুদিয়া গ্রামটি অবলুপ্ত হতে চলেছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত ভাঙ্গন প্রতিরোধের কোনও পরিকল্পনা সরকার করেছেন কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**রাজ্যের মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে সংরক্ষিত শিক্ষকের শূন্য পদ**

৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩০) **শ্রী মোজাম্মেল হক ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, রাজ্যের বহু মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের ইংরেজি, আরবি, ভূগোল, বিজ্ঞান, পদার্থ ও রসায়ন বিদ্যা ইত্যাদি বিষয়ের তফসিলি জাতি ও উপজাতির জন্য সংরক্ষিত শিক্ষক পদগুলি দীর্ঘদিন ধরে শূন্য রয়েছে ;

(খ) সত্যি হলে,

(১) উক্ত পদের সংখ্যা কত ; এবং

(২) উক্ত পদগুলি কবে নাগাদ পূরণ করা যাবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ঠিক নয়।

(খ) (১) ও (২) প্রশ্ন ওঠে না।

**মুর্শিদাবাদ জেলায় গ্রামীণ বৈদ্যুতিকরণ**

৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৯) **শ্রী মোজাম্মেল হক ঃ** বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪ আর্থিক বছরে মুর্শিদাবাদ জেলায় কতগুলি মৌজায় গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ হয়েছে ; এবং

(খ) উল্লিখিত আর্থিক বছরগুলিতে ঐ জেলায় বৈদ্যুতিকরণের লক্ষ্যমাত্রা কত ছিল?

**বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে মুর্শিদাবাদ জেলায় দুইটি গ্রামীণ মৌজায় বৈদ্যুতিকরণ হয়েছে এবং ১৫টি বৈদ্যুতিকৃত মৌজায় নিবিড়ীকরণের মাধ্যমে (ইনটেনসিফিকেশন) বৈদ্যুতিকরণের কাজ হয়েছে।

১৯৯৩-৯৪ আর্থিক বছরে ঐ জেলায় কোনও গ্রামীণ মৌজায় বৈদ্যুতিকরণ করা হয় নি কিন্তু একটি মৌজায় নিবিড়ীকরণের (ইনটেনসিফিকেশন) মাধ্যমে বৈদ্যুতিকরণের কাজ সম্পন্ন হয়েছে।

(খ) ১৯৯২-৯৩ ও ১৯৯৩-৯৪ আর্থিক বছরে মুর্শিদাবাদ জেলায় বৈদ্যুতিকরণের লক্ষ্যমাত্রা নিম্নরূপ ছিল ঃ

| বছর | গ্রামীণ মৌজার সংখ্যা | নিবিড়ীকরণ প্রকল্পের আওতায় আনা মৌজার সংখ্যা |
|---|---|---|
| ১৯৯২-৯৩ | ১০টি | ২৫টি |
| ১৯৯৩-৯৪ | ৬টি | ১০টি |

### বাঁকুড়া জেলায় বিদ্যুত সরবরাহে বিঘ্ন

৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৬) **শ্রী অমিয় পাত্র ঃ** বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, বাঁকুড়া জেলায় নিরবচ্ছিন্ন বিদ্যুত সরবরাহ ব্যাহত হচ্ছে ;

(খ) সত্যি হলে, বর্তমানে গড়ে প্রতি দিন কত ঘণ্টা বিদ্যুত সরবরাহ করা সম্ভব হচ্ছে না ; এবং

(গ) জেলার প্রায় সর্বত্র লো-ভোল্টেজ সমস্যার কারণ কি

**বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, বাঁকুড়া জেলায় গত কয়েক মাস যাবৎ বিদ্যুত সরবরাহ প্রায়ই ব্যাহত হয়েছে।

(খ)

| মাসের নাম | বিদ্যুত সরবরাহ ব্যাহত হওয়ার দিনের সংখ্যা | গড় দৈনিক বিদ্যুত সরবরাহ বন্ধের পরিমাণ |
|---|---|---|
| (১) ফেব্রুয়ারি ৯৪ | ২৬ দিন | ৫০ মিনিট |
| (২) মার্চ ৯৪ | ৩০ দিন | ৫৮ মিনিট |
| (৩) এপ্রিল ৯৪ | ২৬ দিন | ২৫ ঐ |
| (৪) মে ৯৪ (১০.৫.৯৪ পর্যন্ত) | ৮ দিন | ২২ ঐ |

(গ) কারণগুলি নিম্নরূপ ঃ

বাঁকুড়া জেলার বিদ্যুত সরবরাহের বেশির ভাগই বিষ্ণুপুর ১৩২ কে.ভি সাব স্টেশনেরই মাধ্যমে করা হয়ে থাকে। এই সাব স্টেশনে ৫.৫ এম ভি এ শক্তি সম্পন্ন দুটি ট্রান্সফরমার আছে। জেলার বড়জোড়া অঞ্চলে ডি পি এল-রে ১নং ও ২নং ফিডারের মাধ্যমে বিদ্যুৎ সরবরাহ করা হয়ে থাকে। ব্রেক ডাউন ও শাট

ডাউন জনিত কারণ ছাড়া ডি পি এল কর্তৃক জেলার যে অঞ্চলে বিদ্যুৎ সরবরাহ করা হয় সেখানে বিদ্যুৎ সরবরাহ সাধারণত ব্যাহত হয় না।

বিষ্ণুপুর ১৩২/৩৩ কে.ভি. সাব-স্টেশনের মাধ্যমে জেলার যে অংশে বিদ্যুৎ সরবরাহ কর হয় সে সমস্ত অঞ্চলে Over loading অথবা Low generation জনিত কারণে আন্ডার ফ্রিকোয়েন্সি বিলের অত্যধিক ব্যবহার, ই এইচ টি লাইন সাট-ডাউন ইত্যাদি নানা করেণ বিষ্ণুপুর ১৩২/৩৩ কে ভি সাব-স্টেশন থেকে বাধ্যতামূলক লোড শেডিং করা হয়। বিশেষ করে ফেব্রুয়ারি-মার্চ ৯৪ মাসে যখন বোরো ধান চাষের মরশুম থাকে, তখন কৃষিক্ষেত্রে বিদ্যুৎ সংযোগ অব্যাহত রাখার জন্য ও ওভার লোডিং এড়াবার জন্য আঞ্চলিকভাবে লোড শেডিং করা ছাড়া উপায় থাকে না। এছাড়া, যখন বিষ্ণুপুর ১৩২ কে ভি সাব-স্টেশন ব্যান্ডেল-হিজলি সিস্টেমে পাওয়ার পায় তখন ভোল্টেজ সমস্যার অবনতি ঘটে।

**বাঁকুড়ায় দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার বাস**

৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫০) **শ্রী অমিয় পাত্র** ঃ পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার বাঁকুড়া ডিপো থেকে ঐ সংস্থার গড়ে প্রতিদিন কয়টি বাস মার্চ ১৯৯৪ ও এপ্রিল ১৯৯৪-এ বিভিন্ন রুটে চলেছে (পৃথক পৃথক ভাবে) ; এবং

(খ) ঐ ডিপো থেকে ঐ সংস্থার কতগুলি বাসকে প্রতিদিন বিভিন্ন রুটে চলার অনুমতি দেওয়া আছে।

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার বাঁকুড়া ডিপো থেকে ঐ সংস্থার মার্চ ১৯৯৪ ও এপ্রিল ১৯৯৪ গড়ে প্রতিদিন নিম্নলিখিত বাস চলছে ঃ

| মার্চ ১৯৯৪ | রুট | এপ্রিল ১৯৯৪ | রুট |
|---|---|---|---|
| ১০টি | শিলিগুড়ি ১টি | ১০টি | শিলিগুড়ি ১টি |
| বাস চলেছে | কলকাতা ১টি | বাস চলেছে | কলকাতা ১টি |
| | বর্ধমান ১টি | | বর্ধমান ১টি |
| | দুর্গাপুর ১টি | | দুর্গাপুর ১টি |
| | (ভায়া মেন) | | (ভায়া মেন) |
| | চিত্তরঞ্জন ১টি | | চিত্তরঞ্জন ১টি |
| | তারকেশ্বর ১টি | | তারকেশ্বর ১টি |

| মার্চ ১৯৯৪ | রুট | এপ্রিল ১৯৯৪ | রুট |
|---|---|---|---|
| | পুরুলিয়া ১টি | | পুরুলিয়া ১টি |
| | দুর্গাপুর ১টি | | দুর্গাপুর ১টি |
| | (ভায়া মালিয়ারা) | | (ভায়া মালিয়ারা) |
| | কেঞ্জাকুরা ১টি | | কেঞ্জাকুরা ১টি |
| | মানবাজার ১টি | | মানবাজার ১টি |

(খ) ঐ ডিপো থেকে ঐ সংস্থার ২০টি বাসকে বিভিন্ন রুটে চলার অনুমতি দেওয়া আছে।

### ত্রাণ বিলিতে দুর্নীতির অভিযোগ

৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫৯) **শ্রী তপন হোড়ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়া অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, বিগত ঘূর্ণী ঝড়ে ক্ষতিগ্রস্ত বীরভূম জেলার সাহাপুর গ্রামে (জয়দেব গ্রাম পঞ্চায়েত) ত্রাণ বিলিতে দুর্নীতির অভিযোগ পাওয়া গেছে ; এব

(খ) সত্যি হলে, এর বিরুদ্ধে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্তা মন্ত্রীঃ**

(ক) বিগত ১৬.৫.৯২-এ ঘূর্ণী ঝড়ে বীরভূম জেলায় জয়দেবে-কেন্দুলী গ্রাম পঞ্চায়েতে অন্তর্গত সাহাপুর গ্রামে ত্রাণ বিলিতে তদানিন্তন গ্রাম প্রধান এবং জনৈক গ্রা পঞ্চায়েত সদস্যের ভুল সনাক্ত করণের দরুন তিন ব্যক্তিকে দুইশত টাকা ক (আংশিক ক্ষতিগ্রস্ত বাড়ির জন্য) ভুলবশত ত্রাণ বণ্টন হয়।

(খ) জয়দেব-কেন্দুলি গ্রাম পঞ্চায়েতের তদানিন্তন প্রধান এবং সংশ্লিষ্ট গ্রাম পঞ্চায়ে সদস্যের বিরুদ্ধে ইলামবাজার থানা ভারতীয় দন্ড বিধির ৪৬৮/৪২০ ধারায় মাম রুজু করেছে।

### বিধানসভা কেন্দ্রের অন্তর্গত পঞ্চায়েত সমিতিতে বিধায়কদের সদস্যপদ

৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ৩৬৭) **শ্রী তপন হোড়ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রা মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, বিধানসভা কেন্দ্রগুলির নির্বাচিত বিধায়করা আর ঐ বিধানস কেন্দ্রে অন্তগর্ত পঞ্চায়েত সমিতিতে পদাধিকারবলে সদস্য (একস্-অফিসিও মেম্বা হিসাবে থাকতে পারবেন না?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

একথা সত্যি নয়, নবতম আইন অনুযায়ী বিধায়কগণ সংশ্লিষ্ট পঞ্চায়েত সমিতি (বা জেলা পরিষদ)-এর পদাধিকার বলে সদস্য থাকবেন এবং প্রয়োজন হলে ভোটে অংশ গ্রহণ করতে পারবেন। তবে এই আইনের বলে, বিধায়কগণ এবং অন্যান্য পদাধিকারবলে সদস্যগণ কোনও মুখ্য পদাধিকারী যথা সভাপতি, সহকারী সভাপতি, সভাধিপতি ও সহকারী সভাধিপতি সংক্রান্ত নির্বাচন বা অপসারণের ক্ষেত্রে অংশ গ্রহণ করতে পারবেন না।

**রাজ্যে অঙ্গনওয়ারি কর্মী ও হেল্‌পারের সংখ্যা**

৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ৩৭৪) **শ্রী তপন হোড় ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে কত সংখ্যক অঙ্গনওয়াড়ি কর্মী এবং হেল্‌পার অছে (জেলাওয়ারি হিসাবসহ)?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বর্তমানে রাজ্যে ২৪,৯৩৯ জন অঙ্গনওয়াড়ি কর্মী এবং ২৪,৭৬৪ জন হেল্পার আছে। উহাদের জেলাওয়ারি হিসাব নিম্নরূপ ঃ

| জেলা | অঙ্গনওয়াড়ি কর্মী | হেল্পার |
|---|---|---|
| ১। কলকাতা | ৮৬৩ | ৮৭৩ |
| ২। হাওড়া | ১,৫৯৮ | ১,৪৩৫ |
| ৩। উত্তর ২৪ পরগনা | ১,৭৫৫ | ১,৭৪৯ |
| ৪। দক্ষিণ ২৪ পরগনা | ১,৩৬৮ | ৯৯৮ |
| ৫। নদীয়া | ১,৩০৮ | ১,১৪০ |
| ৬। মুর্শিদাবাদ | ১,৮০১ | ১,৭৯৩ |
| ৭। বর্ধমান | ১,৮৪৫ | ১,৮৮২ |
| ৮। হুগলি | ১,৬৬২ | ১,৬০০ |
| ৯। মেদিনীপুর | ২,৭৪৬ | ২,৬৪৪ |
| ১০। বাঁকুড়া | ১,২৫৭ | ১,১৮৮ |
| ১১। পুরুলিয়া | ১,৬১০ | ১,৬৩৩ |
| ১২। বীরভূম | ১,৩৪৮ | ১,৩৬৬ |
| ১৩। মালদা | ১,১৯০ | ১,১৯৫ |
| ১৪। উত্তর দিনাজপুর | ৬৮৮ | ৬৬৭ |
| ১৫। দক্ষিণ দিনাজপুর | ৮১৫ | ৭৯১ |

| জেলা | অঙ্গনওয়াড়ি কর্মী | হেল্পার |
|---|---|---|
| ১৬। দার্জিলিং | ৫৪৩ | ৫২৫ |
| ১৭। জলপাইগুড়ি | ৯৮৩ | ১,৩০২ |
| ১৮। কুচবিহার | ১,৫১৪ | ১,৩০২ |
| | **২৪,৯৩৯** | **২৩,৭৬৪** |

## অজয় নদের উপর বোলপুর-ভেদিয়া সংযোগকারী সেতু নির্মাণ

৫০। (অনুমোদিত প্রশ্ন নং ৩৭৬) **শ্রী তপন হোড় :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বোলপুর-ভেদিয়ার মাঝখানে অজয় নদের উপর সেতু নির্মাণ প্রকল্পটি রাজ্য যোজনায় অন্তর্ভূক্ত হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত সেতুটির নির্মাণকাজ কবে নাগাদ শুরু হতে পারে এবং ঐ বাবদ আনুমানিক ব্যয় কত হতে পারে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এরূপ একটি প্রস্তাব অন্তত প্রাথমিক স্তরে সরকারের বিবেচনাধীন আছে।

(খ) (১) এখনই বলা সম্ভব নয় ;

(২) আনুমানিক ব্যয় প্রায় ১৬.৫৪ কোটি টাকা।

## অনিয়মিত কর্মচারিদের নিয়মিতকরণ

৫১। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮৮) **শ্রী তপন হোড় :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সেচ ও জলপথ বিভাগের অধীন অনিয়মিত কর্মচারিদের নিয়মিতকরণের প্রস্তাব বর্তমানে কি পর্যায়ে আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

বিষয়টি এখনও সরকারের বিবেচনাধীন আছে।

## এয়ার ট্যাক্সি চালু করার পরিকল্পনা

৫২। (অনুমোদিত প্রশ্ন নং ৪২৮ এবং ৪৩৯) **শ্রী সৌগত রায় এবং শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে এয়ার ট্যাক্সি চালু করার কোনও পরিকল্পনা হচ্ছে কি না ; এবং

(খ) যদি হ্যাঁ হয়, তবে কোথায় কবে নাগাদ চালু হবে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিষয়টি কেন্দ্রীয় সরকারের বিবেচনার আওতাভুক্ত। কেন্দ্রীয় সরকার থেকে এ বিষয়ে কোনও যোগাযোগ করা হয় নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**বিদ্যুত পরিবহনে সমস্যা সমাধানের পরিকল্পনা**

৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪৪৫) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের বিভিন্ন প্রান্তে বিদ্যুৎ পরিবহনের সমস্যা সমাধানে কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না?

**বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্য বিদ্যুত পর্ষদের বর্তমান ট্রান্সমিশন নেট ওয়ার্ক তার প্রয়োজন অনুযায়ী মোটামুটিভাবে যথেষ্ট।

রাজ্যের প্রয়োজনের প্রতি লক্ষ্য রেখে (লোড ডিমান্ড) পর্ষদ তার সাব-স্টেশন-এর সংখ্যা বৃদ্ধি করা, নতুন লাইন নির্মাণ করা ইত্যাদির ব্যাপারে প্রয়োজনীয় পরিকল্পনা প্রস্তুত করে যথাসময়ে তা কার্যকর করার ব্যবস্থা করে। ১৯৯৪-৯৫ আর্থিক বছরে বেশ কিছু নতুন ট্রান্সমিশন লাইন চালু হওয়ার কথা আছে। যেমন—

(১) বিষ্ণুপুর-বাঁকুড়া ১৩২ কে.ভি. ডাবল সার্কিট লাইন, (২) বীরপাড়া-আলিপুরদুয়ার ১৩২ কে.ভি. সিংগল সার্কিট লাইন, (৩) এন বি ইউ (NBU)-রামাম ১৩২ কে.ভি. ডাবল সার্কিট লাইন। এছাড়াও, ১৯৯৪-৯৫ আর্থিক বছরে আরও কিছু নতুন লাইন নির্মাণের কাজ হাতে নেওয়া হবে। যেমন, (১) কোলাঘাট-হলদিয়া ২২০ কে.ভি. ডাবল সার্কিট লাইন, (২) জীরাট-লক্ষীকান্তপুর ২২০ কে.ভি. ডি.সি. লাইন, (৩) সাতগেছিয়া-কাটোয়া ১৩২ কে.ভি. ডি.সি. লাইন ইত্যাদি।

উল্লিখিত কাজগুলি ছাড়াও বর্তমান ট্রান্সমিশন লাইনগুলির পরিপূর্ণ মেরামত এবং আধুনিকীকরণ (renovation and modernisation) ইত্যাদি ব্যাপারে পরিকল্পনা অনুযায়ী বিভিন্ন ব্যবস্থা নেওয়া হচ্ছে। বিশেষত যে সমস্ত ট্রান্সমিশন লাইন ব্যান্ডেল তাপ-বিদ্যুৎ কেন্দ্রের সঙ্গেযুক্ত তার আধুনিকীকরণ ও উন্নতিবিধানের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, বিভিন্ন বিদ্যুৎবাহী লাইনের টাওয়ার মেম্বার (Tower Member) লাইন মেটিরিয়ালস ও অন্যান্য যন্ত্রাংশ চুরি ক্রমাগত

বৃদ্ধি পাওয়ার জন্য পর্ষদ তার বর্তমান ট্রান্সমিশন লাইনগুলি রক্ষণাবেক্ষণে যথেষ্ট অসুবিধার সম্মুখীন হয়েছে। উদাহরহণস্বরূপ বলা যেতে পারে যে, গত বছরে পর্ষদের বিভিন্ন ট্রান্সমিশন লাইনের ৬৪টি টাওয়ার (ট্রান্সমিশন) ক্ষতিগ্রস্ত হয়—এবং টাওয়ার মেম্বার চুরি-ই এই ক্ষতির কারণ। চলতি বছরে ইতিমধ্যেই ৪৮টি টাওয়ার উল্লিখিত কারণে ক্ষতিগ্রস্ত হয়েছে। এইভাবে বিদ্যুৎ পরিবাহী লাইনগুলির টাওয়ারগুলি ক্রমাগতভাবে ক্ষতিগ্রস্ত হওয়ায় রাজ্যের বিভিন্ন অঞ্চলে বিদ্যুৎ সরবরাহের বিভিন্ন বিধিনিষেধ আরোপ করতে পর্ষদ বাধ্য হচ্ছে।

## কলকাতা থেকে শিলিগুড়ি এক্সপ্রেস হাইওয়ে নির্মাণ

৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ৪৫২) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা থেকে শিলিগুড়ি পর্যন্ত এক্সপ্রেস হাইওয়ে নির্মাণের পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, এই ব্যাপারে কি উদ্যোগ গ্রহণ করা হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এই বিভাগ অবগত নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

## সিঙ্গল উইন্ডো সিস্টেম

৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ৪৫৯) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সম্প্রতি প্রবর্তিত 'Single Window System' মাধ্যমে কোথায় কোথায় ও কি কি ধরনের কাজ হবে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

এ রাজ্যে শিল্পের অগ্রগতি ত্বরান্বিত করার উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ সরকারের শিল্প ও বাণিজ্য দপ্তর 'শিল্পবন্ধু' নামে একটি 'Single Window Cell' গঠন করেছে। সংস্থাটি পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগমের কার্যালয়ে অবস্থিত।

উক্ত সংস্থার মাধ্যমে বিভিন্ন শিল্পোদ্যোগীদের এরাজ্যে শিল্প স্থাপনার জন্য প্রয়োজনীয় পরামর্শ দেওয়া হয় এবং কোনও প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে বিভিন্ন সরকারি ও আধা সরকারি দপ্তরের প্রয়োজনীয় অনুমতি বা অন্যান্য সাহায্য প্রাপ্তির ব্যাপারে সমস্যা সৃষ্টি হলে, সেগুলি দ্রুত সমধানের জন্যও পরামর্শ ও সহায়তাদান করা

হয়। রাজ্য সরকার প্রকল্প রূপায়ণের স্বার্থে উপরোক্ত ব্যবস্থা আরও কার্যকর ও শক্তিশালী করার সিদ্ধান্ত নিয়েছে।

## বিবাহ রেজিস্ট্রেশন

৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬১) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** আইন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ কথা কি সত্যি যে, বিবাহ রেজিস্ট্রেশন বাধ্যতামূলক করা হচ্ছে ; এবং

(খ) সত্যি হলে, এই ব্যাপারে কি কি পদক্ষেপ নেওয়া হয়েছে?

**আইন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

## এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের আর্থিক সাহায্যে নির্মিত রাস্তা

৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬২) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের আর্থিক সাহায্যে রাজ্যে কতগুলি রাস্তা নির্মিত হচ্ছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

একটি।

## বেসরকারি উদ্যোগে রাস্তা নির্মাণ

৫৮। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬৩) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বেসরকারি উদ্যোগে রাস্তা নির্মাণের কোনও পরিকল্পনা নেওয়া হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে, পরিকল্পনাটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরূপ একটি প্রস্তাব খুব প্রাথমিকস্তরে এই বিভাগের বিবেচনাধীন আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

### সুপার এক্সপ্রেস ও এক্সপ্রেস হাইওয়ে নির্মাম

৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬৪) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি সুপার এক্সপ্রেস ও এক্সপ্রেস হাইওয়ে নির্মাণের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে ; এবং

(খ) বর্তমান আর্থিক বছরে এর জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও আর্থিক সাহায্য চাওয়া হয়েছে কি না?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পূর্ত (সড়ক) বিভাগের অধীনে এরূপ দুটি সড়ক নির্মাণ প্রকল্প গৃহীত হয়েছে।

(খ) হ্যাঁ, চাওয়া হয়েছে।

### বিচার ব্যবস্থার সংস্কার

৬০। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬৪) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রচলিত বিচার ব্যবস্থার সংস্কারের জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কোনও প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে দেওয়া হয়েছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কি কি প্রস্তাব দেওয়া হয়েছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### জেলাভিত্তিক পর্যটন আবাসন নির্মাণ

৬১। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬৮) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ কথা কি সত্যি যে, জেলাভিত্তিক পর্যটন আবাসন গড়ে তোলার পরিকল্পনা সরকারের আছে ; এবং

(খ) সত্যি হলে, এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সাহায্য চাওয়া হচ্ছে কিনা?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জেলাভিত্তিক পর্যটন আবাসন গড়ে তোলার পরিকল্পনা এখনই সরকারের নেই। তবে সমস্ত জেলা প্রশাসনকেই অনুরোধ করা হয়েছে পর্যটন শিল্পের বিকাশের

জন্য স্থান নির্বাচন করতে।

(খ) এখনই প্রশ্ন ওঠে না।

**পৌর এলাকায় মেগাসিটির অনুরূপ প্রকল্প**

৬২। (অনুমোদিত প্রশ্ন নং ৪৭৩) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের অন্যান্য পৌর এলাকাগুলিকে মেগাসিটি প্রকল্পের অনুরূপ অন্য কোনও প্রকল্পের আওতায় নিয়ে আসার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, উক্ত প্রকল্পের রূপরেখা কিরূপ?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) প্রকল্পটির কোনও বিস্তৃত রূপরেখা এখনও তৈরি হয় নি। এই রাজ্যের সি এম ডি এলাকাবহির্ভূত সমস্ত পৌরঞ্চল এবং পৌরীকরণ ঘটেনি এরকম সমস্ত শহরাঞ্চলের সামগ্রিক উন্নয়নের জন্য একটি 'Approach Paper'-এর খসড়া প্রস্তত করে প্ল্যানিং কমিশন এবং কেন্দ্রে নগরোন্নয়ন মন্ত্রকের কাছে বিবেচনার জন্য পাঠানো হয়েছে। এই খসড়ায় অষ্টম এবং নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় সর্বমোট ১,১১৫ কোটি টাকা ব্যয়ের প্রস্তাব করা হয়েছে। কলকাতা মেগাসিটি প্রকল্পের আদলেই অর্থাৎ মোট খসড়া ব্যয়ের ২৫ শতাংশ কেন্দ্রীয় বিশেষ অনুদান, ২৫ শতাংশ রাজ্য অনুদান এবং অবশিষ্ট ৫০ শতাংশ আর্থিক প্রতিষ্ঠান থেকে ঋণ হিসাবে গ্রহণের প্রস্তাবই কেন্দ্রীয় সরকারের কাছে প্রেরিত হয়েছে। এই প্রস্তাবে কেন্দ্রীয় সরকারের প্রতিক্রিয়া এখনও জানা যায় নি। এই প্রস্তাব কেন্দ্রীয় অনুমোদন পেলে বিস্তারিত উন্নয়ন পরিকল্পনা রচিত হবে যার মধ্যে অত্যাবশ্যক নাগরিক পরিষেবা এবং অতিরিক্ত অভ্যন্তরীণ সুযোগ-সুবিধা সংস্থান থাকবে।

**শিল্পক্ষেত্রে চীনদেশের বিনিয়োগ**

৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬৯) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের শিল্পক্ষেত্রে চিন দেশের বিনিয়োগের বিষয়ে রাজ্য সরকার উদ্যোগ গ্রহণ করেছেন কি না ; এবং

(খ) করলে, কোন কোন ধরনের শিল্পক্ষেত্রে ঐ বিনিয়োগ হওয়ার সম্ভাবনা আছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রাথমিক কথাবার্তা অনুযায়ী নিম্নলিখিত শিল্পক্ষেত্রে চীনদেশ উৎসাহিত হয়েছে—

(১) এগ্রিকালচারাল ইকুইপমেন্ট
(২) সিল্ক এবং সিল্ক ইয়ার্ন
(৩) স্টিল ইন্ডাস্ট্রিজ
(৪) জুট,
(৫) প্ল্যাস্টিক,
(৬) কেমিক্যাল
(৭) পেপার,
(৮) রেস্টোর‍্যান্ট
(৯) পেস্টিসাইড,
(১০) মিনি হাইড্রোইলেকট্রিক পাওয়ার
(১১) সিগারেট
(১২) হাইওয়ে কনস্ট্রাকশন মেটেরিয়াল,
(১৩) কয়লা,
(১৪) পরিবহন যন্ত্রাংশ,
(১৫) কৃষিনির্ভর শিল্প,
(১৬) তৈলবীজ,
(১৭) দোহশালা (Dairy)

### ছৌ-নৃত্য প্রতিযোগিতা

৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ৪৮৯) **শ্রী নটবর বাগদি ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ বছর অনুষ্ঠিত ছৌ-নৃত্য প্রতিযোগিতায় মোট কতগুলি দল অংশগ্রহণ করেছিল ;

(খ) এই প্রতিযোগিতা অনুষ্ঠিত করতে মোট কত টাকা খরচ হয়েছে ; এবং

(গ) প্রতিদিন গড়ে কত দর্শক উপস্থিত ছিলেন?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৯৯টি দল।

(খ) ১,৫২,১৪৬ টাকা।

(গ) আনুমানিক ১৫ হাজার।

### ফরাক্কায় বাংলাদেশী অনুপ্রবেশ

৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৫) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক)

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ফরাক্কায় বাংলাদেশি অনুপ্রবেশকারীদের সংখ্যা বৃদ্ধি পেয়েছে—এই মর্মে কোনও তথ্য সরকারের কাছে আছে কি না ; এবং

(খ) থাকলে, ঐ অনুপ্রবেশকারীদের সম্পর্কে রাজ্য সরকার কী ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## দামোদর মিল্ক ইউনিয়ন

৬৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫০৩) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলির দামোদর মিল্ক ইউনিয়ন কোন সালে রেজিস্ট্রি হয়েছিল ;

(খ) কোন সালে ঐ সংস্থায় সরকার মনোনীত বোর্ড গঠিত হয়েছিল এবং কোন সালে তার অবলুপ্তি ঘটিয়ে স্পেশ্যাল অফিসার নিয়োগ করা হয়েছিল ;

(গ) বোর্ডের সময়কাল পর্যন্ত কতগুলি গ্রামীণ দুগ্ধ সমবায় রেজিস্ট্রি হয়েছিল ; এবং

(ঘ) রেজিস্ট্রিকৃত সমবায়ের কতগুলি দুগ্ধ সরবরাহ করত?

**প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৩ সালে।

(খ) ১৯৮৪ সালের সরকার মনোনীত বোর্ড গঠিত হয়েছিল এবং ১৯৮৯ সালে তার অবলুপ্তি ঘটিয়ে স্পেশ্যাল অফিসার নিয়োগ করা হয়েছিল।

(গ) ৪৫টি।

(ঘ) ১৪টি।

## ই এস আই ও পি এফ-এর বকেয়া টাকা

৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ৫১৯) **শ্রী অজয় দে ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে শ্রমিকদের ই এস আই ও পি এফ বাবদ বহু টাকা জমা পড়েনি ; এবং

(খ) সত্যি হলে, সরকার এ ব্যাপারে কী ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ই এস আই সংক্রান্ত ঃ ই এস আই-এর বকেয়া টাকা আদায় করার জন্য কর্মচারী রাজ্যবিমা নিগমের আঞ্চলিক অধিকর্তা বাকিদার সংস্থার বিরুদ্ধে কর্মচারী রাজ্যবিমা আইনের ৪৫(বি) ধারা অনুসারে সার্টিফিকেট মামলা এবং ভারতীয় দন্ডবিধির ৪০৬/৪০৯ ধারা অনুসারে সারা রাজ্যে বিভিন্ন থানায় ১২৯টি এফ আই অর এবং মুখ্য মেট্রোপলিটন ম্যাজিস্ট্রেটের আদালতে ১১৯টি মামলা দায়ের করেছিল। এছাড়াও এ ব্যাপারে রাজ্য বিমা আইনের বিভিন্ন ধারায় মুখ্য মেট্রোপলিটন ম্যাজিস্ট্রেটের কোর্টে ৯৪৯টি মামলা দায়ের করেছেন।

(ক) পি এফ সংক্রান্ত ঃ

যে সমস্ত সংস্থায় ভবিষ্যনিধির প্রাপ্য বকেয়া আছে তাদের বিরুদ্ধে আঞ্চলিক ভবিষ্যনিধি কমিশনার ভবিষ্যনিধি আইনের ১৪, ৮বি হতে ৮জি ধারা মতে প্রায় ১৪,০০০ মামলা দায়ের করেছেন। এছাড়াও ভারতীয় ৪০৬/৪০৯ ধারা মতে ৩,৫০০টি মামলা রুজু হয়েছে। পি এফ-এর দেয় টাকা বাকি রাখার জন্য কয়েকজন শিল্পপতিসহ বিভিন্ন সংস্থার ১৬ জন দায়িত্বশীল পদাধিকারীকে পুলিশ গ্রেপ্তারও করেছে।

এছাড়াও রাজ্য ও কেন্দ্রীয় সরকারের অধীনস্থ সংস্থায় ভবিষ্যনিধির যে সমস্ত বকেয়া টাকা আছে তা আলোচনার মাধ্যমে আদায় করা হচ্ছে।

**বারাবনী ও সালানপুর থানা এলাকায় গ্রামীণ বৈদ্যুতিকরণ**

৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ৫৭৩) **শ্রী এস আর দাস ঃ** বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ সালে বারাবনী বিধানসভা কেন্দ্রের অন্তর্গত বারাবনী ও সালানপুর থানা এলাকায় গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্পে কতগুলি মৌজা অনুমোদিত হয়েছিল (মৌজাওয়ারি হিসাব) ;

(খ) অনুমোদিত কোন কোন প্রকল্পগুলি বাস্তবায়িত হয়েছে ; এবং

(গ) অনুমোদনপ্রাপ্ত যে প্রকল্পগুলি বাস্তবায়িত হয় নি, সেগুলি কত দিনে বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৩-৯৪ সালে বারাবনী বিধানসভা কেন্দ্রের অন্তর্গত বারাবনী ও সালানপুর থানা এলাকায় কোন মৌজার জন্য কোনও নতুন গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্প অনুমোদিত হয় নি। তবে পূর্বে অনুমোদিত প্রকল্পগুলির মধ্যে মোট ৩ (তিনটি)

মৌজা ১৯৯৩-৯৪ সালের অনুমোদিত বার্ষিক লক্ষ্যমাত্রায় ধরা ছিল। মৌজাগুলির বিবরণ নিম্নে দেওয়া হল ঃ

| ক্রমিক সংখ্যা | মৌজার নাম | জে এল নং | থানা | মন্তব্য |
|---|---|---|---|---|
| (১) | মাডরাইশুক | ৬৯ | সালানপুর | তফসিলি (উপজাতি অধ্যুষিত) |
| (২) | হ্যাড়্না | ২৩ | ঐ | — |
| (৩) | রামডি | ১৯ | ঐ | — |

(খ) ১৯৯৪ সালের ফেব্রুয়ারি মাসে উল্লিখিত তিনটি মৌজার বৈদ্যুতিকরণের কাজ বাস্তবায়িত হয়েছে।

(গ) সালানপুর ও বারাবনী থানা একালায় অনুমোদিত সংশ্লিষ্ট প্রকল্পে আর কোনও মৌজা বিদ্যুতায়িত করার অর্থ (ফান্ড) নেই। তাই সালানপুর ও বারাবনী থানা এলাকার অবশিষ্ট যথাক্রমে ১২টি ও ৭টি মৌজার বৈদ্যুতিকরণের কাজ নতুন আর ই সি প্রকল্পে অনুমোদন সাপেক্ষে পর্যায়ক্রমে বাস্তবায়িত হবে বলে আশা করা যায়।

## নদীয়া জেলায় সাক্ষরতা কর্মসূচী

৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ৬০২) শ্রী অজয় দে ঃ শিক্ষা (প্রথাবহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার সার্বিক সাক্ষরতা কর্মসূচিতে কত ব্যয় হয়েছে ;

(খ) পঞ্চায়েত ও পৌরসভাভিত্তিক সার্বিক মূল্যায়নে অংশগ্রহণকারী পড়ুয়াদের সংখ্যা কত ; এবং

(গ) প্রত্যেক ব্লক ও পৌরসভাকে এই সাক্ষরতা প্রকল্পে কত অর্থ বরাদ্দ করা হয়েছে?

**শিক্ষা (প্রথাবহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী ঃ**

(ক) ৩০৭.২৬ লক্ষ টাকা।

(খ)

| পঞ্চায়েত/পৌরসভার নাম | বহির্মূল্যায়ণে অংশগ্রহণকারী পড়ুয়ার সংখ্যা |
|---|---|
| ১। করিমপুর-১ | ২৩,৮৫২ |
| ২। করিমপুর-২ | ৩৩,০৩৫ |
| ৩। তেহট্ট-১ | ৩৬,৩০৭ |

| পঞ্চায়েত/পৌরসভার নাম | বহির্মূল্যায়ণে অংশগ্রহণকারী পড়ুয়ার সংখ্যা |
|---|---|
| ৪। তেহট্ট-২ | ২৪,৬৯৩ |
| ৫। কালিগঞ্জ | ৫৬,১৭৭ |
| ৬। নাকাশিপাড়া | ৫৪,২৭৭ |
| ৭। কৃষ্ণনগর-২ | ১৮,৭০১ |
| ৮। নবদ্বীপ | ১৬,০৮৭ |
| ৯। কৃষ্ণনগর-১ | ২৭,৭৩৩ |
| ১০। চাপড়া | ৪৯,১৭০ |
| ১১। কৃষ্ণগঞ্জ | ২০,৩৬৩ |
| ১২। হাঁসখালি | ৩৬,৫৮২ |
| ১৩। শান্তিপুর | ২৩,৭০৯ |
| ১৪। রানাঘাট-১ এবং তাহেরপুর (এন) | ২৮,১০৮ |
| ১৫। রানাঘাট-২ | ৩০,১৬৪ |
| ১৬। চাকদা | ৩৭,৮৩৯ |
| ১৭। হরিণঘাটা | ৩১,৫৮০ |
| ১৮। গয়েশপুর (এন) | ১৭৪ |
| ১৯। কল্যাণী (এন) | ৫২৮ |
| ২০। চাকদা (এম) | ১,৫১৫ |
| ২১। রানাঘাট (এম) | ৫০১ |
| ২২। শান্তিপুর (এম) | ৮৭৬ |
| ২৩। বীরনগর (এম) | ১,২২৫ |
| ২৪। কৃষ্ণনগর (এম) | ২,০০৯ |
| ২৫। নবদ্বীপ (এম) | ৪,৪৯০ |

(গ)

| ব্লক/পৌরসভার নাম | বরাদ্দকৃত ও ব্যায়িত অর্থ |
|---|---|
| ১। করিমপুর-১ | ১১,৪৪,৮৯৬.০০ |
| ২। করিমপুর-২ | ১৫,৮৫,৬৮০.০০ |

| ব্লক/পৌরসভার নাম | বরাদ্দকৃত ও ব্যয়িত অর্থ |
|---|---|
| ৩। তেহট্ট-১ | ১৭,৪২,৭৩৬.০০ |
| ৪। তেহট্ট-২ | ১১,৮৫,২৬৪.০০ |
| ৫। কালিগঞ্জ | ২৬,৯৬,৪৯৬.০০ |
| ৬। নাকাশিপাড়া | ২৬,০৫,২৯৬.০০ |
| ৭। কৃষ্ণনগর-২ | ৯,০১,০০৮.০০ |
| ৮। নবদ্বীপ | ৭,৭২,১৭৬.০০ |
| ৯। কৃষ্ণনগর-১ | ১৩,৩১,১৮৪.০০ |
| ১০। চাপড়া | ২৩,৬০,১৬০.০০ |
| ১১। কৃষ্ণাগঞ্জ | ৯,৭৭,৪২৪.০০ |
| ১২। হাঁসখালি | ১৭,৫৩,০৫৬.০০ |
| ১৩। শান্তিপুর | ১১,৩৮,০৩২.০০ |
| ১৪। রানাঘাট-১ এবং তাহেরপুর (এন) | ১৩,১৪,০৪৮.০০ |
| ১৫। রানাঘাট-২ | ১৪,৪৭,৮৭২.০০ |
| ১৬। চাকদা | ১৮,১৬,২৭২.০০ |
| ১৭। হরিণঘাটা | ১৫,১৫,৮৪০.০০ |
| ১৮। গয়েশপুর (এন) | ৬২,৯৭৬.০০ |
| ১৯। কল্যাণী (এন) | ৯১,৯৭২.০০ |
| ২০। চাকদা (এম) | ৯৭,৫৩৬.০০ |
| ২১। রানাঘাট (এম) | ৫৩,৪৭২.০০ |
| ২২। শান্তিপুর (এম) | ৪,৬৫,১৬৮.০০ |
| ২৩। বীরনগর (এম) | ৮১,৭৪৪.০০ |
| ২৪। কৃষ্ণনগর (এম) | ১,১৮,০৩২.০০ |
| ২৫। নবদ্বীপ (এম) | ২,৫২,১৯২.০০ |

## সিঙ্গুরে 'ফিড মিক্সিং কেন্দ্র' স্থাপন

৭০। (অনুমোদিত প্রশ্ন নং ৬০৭) শ্রী বিদ্যুৎকুমার দাস ঃ প্রাণীসম্পদ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার সিঙ্গুরে পশুখাদ্য তৈরির জন্য 'ফিড মিক্সিং কেন্দ্র' খোলার কোন
প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না ; এবং

(খ) থাকলে, কত দিনে উক্ত প্রস্তাব বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### সিন্দরী-চাষী মোড় মৌজার বৈদ্যুতিকরণ

৭১। (অনুমোদিত প্রশ্ন নং ৬৩২) **শ্রী বিন্দেশ্বর মাহাতো ঃ** বিদ্যুত বিভাগের ভারপ্রা
মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পুরুলিয়া জেলার পুরুলিয়া ১নং ব্লকের অন্তর্গত সিন্দরী-চাষী মোড় বৈদ্যুতিকরণে
কাজ বর্তমান কোন পর্যায়ে আছে?

**বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পর্ষদে ব্লকভিত্তিক কোনও পরিসংখ্যান রাখা হয় না। থানা-ভিত্তিক রাখা হয়
তদুপরি পুরুলিয়া জেলার অন্তগর্ত পুরুলিয়া মফশীল থানায় সিন্দরী-নামে কোন
মৌজা নাই। ঐ থানায় সিন্দ্রী নামে একটি মৌজা আছে (জে এল নং ৩)। ঐ
মৌজায় বৈদ্যুতিকরণের জন্য খুঁটি পোতার কাজ শেষ হলেও বৈদ্যুতিকরণের কাজ
সম্পন্ন হয় নি। বর্তমান আর্থিক বছরে (১৯৯৪-৯৫) ঐ কাজ সম্পূর্ণ হতে পারে
বলে আশা করা যায়—যদি অবশ্য ঐ মৌজার নাম জেলা পরিষদ দ্বারা বর্তমান
আর্থিক বছরে বৈদ্যুতিকরণ সম্পূর্ণ করার কাজের তালিকার মধ্যে অন্তর্ভূক্ত হয়

### ছাতনায় ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউট স্থাপন

৭২। (অনুমোদিত প্রশ্ন নং ৬৩৫) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** শিক্ষা (কারিগরি শিক্ষা
বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সরকার ছাতনায় একটি ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউট খোলার
সিদ্ধান্ত গ্রহণ করেছে ; এবং

(খ) সত্যি হলে, ঐ ইনস্টিটিউটটিতে কোন কোন ট্রেড-এর প্রশিক্ষণ দেওয়া হবে এবং
উক্ত প্রশিক্ষণ কেন্দ্রটি কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (কারিগরি শিক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ইনস্টিটিউটটিতে

(১) মেকানিক-ইলেকট্রনিক্স,

(২) মেকানিক রেডিও অ্যান্ড টি ভি,

(৩) মোটর ভেহিকলস,

(৪) ফিটার। এই চারিটি ট্রেড-এর প্রশিক্ষণ দেওয়া হবে এবং প্রশিক্ষণ কেন্দ্রটি সেপ্টেম্বর ১৯৯৪-এর মধ্যে চালু হবে।

**'উড়োসাকী' খাস খাল**

৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ৬৪৯) **শ্রী প্রবোধ পুরকাইত ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মহামান্য হাইকোর্টের আদেশ অনুসারে কুলতলী ব্লক ভূমি ও ভূমি সংস্কার বিভাগের অধীন 'উড়োসাকী' সরকারি খাস খাল "মনিরতট ফিশারম্যান কো-অপারেটিভ সোসাইটিতে' দশ বছরের জন্য লিজে বন্দোবস্ত দেওয়া হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, এই লিজ বন্দোবস্ত কবে দেওয়া হয়েছে।

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) 'উড়োসাকী' খাল 'মনিরতট মৎস্যজীবী সমবায় সমিতিকে' ১৩৮৫ সালে লিজ দেওয়া হয়। পরে ১৩৮৯ সালে ঐ সমিতি টাকা দিতে অস্বীকার করায় খাল বন্দোবস্ত দেওয়ার জন্য টেন্ডার ডাকা হলে ঐ সমিতি মহামান্য আদালতে আবেদন করে এবং আদালতের আদেশে স্থিতাবস্থা বজায় আছে। সুতরাং মহামান্য হাইকোর্টের আদেশে দশ বৎসরের জন্য লিজ দেওয়া হয়েছে এটা ঠিক নয়।

(খ) এ সম্বন্ধে তথ্য 'ক' অংশের উত্তরে দেওয়া আছে।

**হরিশচন্দ্রপুর বি এল এল আর ও অফিসে আর আই-এর শূন্য পদ**

৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ৬৫২) **শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহ জেলার হরিশচন্দ্রপুর ১ নং ও ২নং বি এল এল আর ও অফিসে কতগুলি আর আই পদ আছে ; এবং

(খ) তার মধ্যে কতগুলি পদ কত দিন যাবৎ শূন্য আছে?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১নং ও ২নং বি এলএল আর ও অফিসের অধীনে আর আই পদের সংখ্যা

যথাক্রমে ৭ (সাত) ও ৯ (নয়)।

(খ) উক্ত ১নং ও ২নং অফিস দুটিতে শূন্য আর আই পদের সংখ্যা যথাক্রমে ছয় ও সাত। পদগুলি তিন বৎসরের অধিক শূন্য আছে।

### সুলতান নগর পঞ্চায়েত সমিতি

৭৫। (অনুমোদিত প্রশ্ন নং ৬৫৪) **শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সম্প্রতি মালদহ জেলার সুলতাননগর পঞ্চায়েত সমিতি, পদাধিকারবলে পঞ্চায়েত সমিতি সদস্যের খারিজের সিদ্ধান্ত গ্রহণ করেছে এবং মর্মে সরকারের কাছে কোনও তথ্য আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কি?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, এইরকম কোনও তথ্য সরকারের গোচরে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### দীঘা বাস টার্মিনাসের হস্তান্তরকরণ

৭৬। (অনুমোদিত প্রশ্ন নং ৬৬৬) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

দিঘা উন্নয়ন কর্তৃপক্ষ দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থাকে দিঘা বাস টার্মিনাস হস্তান্তরিত করেছে কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) দিঘা উন্নয়ন কর্তৃপক্ষ দিঘা বাস টার্মিনাস দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থাকে ১৬-৬-৯৪ তারিখে অনুমতি দখল দিয়েছে।

### শুশুনিয়ার বেনফেডের গো-ডাউন

৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ৬৭২) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার শুশুনিয়াতে 'বেনফেড'-এর গো-ডাউন কোন সময়ে নির্মিত হয়েছিল ;

(খ) উক্ত গো-ডাউনটি এ যাবৎ ব্যবহৃত না হওয়ার কারণ কি ; এবং

(গ) গো-ডাউনটি চালু করার জন্য 'বেনফেড' কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৬-২-১৯৯১।

(খ) চাকুরিতে স্থানীয় অধিবাসীদের নিয়োগের দাবি নিয়ে উদ্ভূত সমস্যার জন্য খোলা যায় নি।

(গ) সমস্যা মিটিয়ে খোলার চেষ্টা হচ্ছে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion one from Shri Saugata Roy and the other from Shri Sudip Bandyopadhyay. The first one is out of order as the Minister concerned made a statement in the House yesterday. As regards the second one, since the Minister concerned has already made a statement in the House, I withhold my consent. The Member may, however read out the text of the motion as amended.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছে। বিষয়টি হল ঃ—

পশ্চিমবঙ্গে বেকার সমস্যা এক ভয়াবহ আকার ধারণ করেছে। এই রাজ্য সরকারি নথিভুক্ত শিক্ষিত বেকারের সংখ্যা প্রায় ৫০ লক্ষ। কর্মসংস্থানের সুযোগ প্রায় নেই বললেই চলে। আর যেটুকু আছে তা প্রয়োজনের তুলনায় একেবারে অপ্রতুল। শিল্পে বিনিয়োগ না হওয়ার ফলে এবং রাজ্যে নতুন শিল্প গোড়ে না ওঠার ফলে এই বেকার সমস্যা শীঘ্রই আরও ভয়াবহ আকার ধারণ করবে এবং পরিস্থিতি নিয়ন্ত্রণের বাইরে চলে যাবে। স্বনিযুক্তি প্রকল্পের মাধ্যমে কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি রাজ্য সরকারি প্রচেষ্টা এই ঘোষণা সব দিক থেকেই ব্যর্থতায় পর্যবসিত হয়েছে। অবিলম্বে রাজ্য সরকারকে গুরুত্ব সহকারে বিষয়টির প্রতি দৃষ্টি দিতে অনুরোধ জানাচ্ছি।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received three notices of Calling Attention, namely :-

1. Dearness allowance payable to the State Govenrnment employees : Shri Nirmal Das
2. Telecasting of the discussion of the Scheduled Caste Bill by

Dooradarshan on 28.6.94 : Shri Kamalendu Sanyal

3. Reported death of an employee of Mayurakshi Hotel at Bolpur : Shri Tapan Hore and Shri Kshiti Goswami

I have selected the notice of Shri Tapan Hore and Shri Kshiti Goswami on the subject of reported death of an employee of Mayurakshi Hotel at Bolpur.

The Minister-in-charge may please make a statement today, if possible.

As today is the last day of the Session, you may send the statement to the concerned member.

**Mr. Speaker :** I have received a notice of privilege from Shri Saugata Roy. It relates to a news published in the "Aajkal" relating to the conduct of business in the House by the Deputy Speaker wherein the newspaper described the Deputy Speaker as "Niskriya" in certain situation in the House and according to Shri Roy it appears to be a breach of privilege.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, গত ২৫ তারিখের আজকাল পত্রিকায় একটা খবর বেরিয়েছিল। তার হেডিংটা হচ্ছে, 'উপাধ্যক্ষ নিষ্ক্রিয়, সি পি এম বিধায়করা ক্ষুদ্ধ। খবর আছে কি সংক্রান্ত? সেদিন যখন আলোচনা চলছিল তখন কোনও মন্ত্রী উপস্থিত ছিলেন না। শুধু একজন রাষ্ট্রমন্ত্রী, তপন রায় উপস্থিত ছিলেন। তখন সভায় হৈচৈ হচ্ছিল। কংগ্রেস সদস্যরা এক এক করে গিয়ে মন্ত্রীদের চেয়ার দখল করে। এটা এক দু-মিনিট চলেছিল। তারপরে মন্ত্রীরা আসেন প্রবোধবাবু আসেন, অন্য মন্ত্রীরা এসে তাদের জায়গা নেন। এরপূর্বে যখন সভায় হৈচৈ হচ্ছিল, আমরা বিরোধী সদস্যরা যখন মন্ত্রী নেই কেন এই কথা ডেপুটি স্পিকারকে বলার চেষ্টা করছিলাম, তখন তিনি বলেন, 'আপনারা বসুন, আমি দেখছি।' মন্ত্রীরা যখন এসে গেলেন তখন তিনি তাদের উদ্দেশ্যে বলেন, আপনাদের মন্ত্রীদের থাকা উচিত। স্পিকার সাহেব বারবার এই কথা আপনাদের বলেছিলেন। মাননীয় কৃষ্ণচন্দ্র হালদার একটা পয়েন্ট অব অর্ডার তখন তুলতে চেয়েছিলেন। যে কোনও কারণেই হোক ডেপুটি স্পিকার তা তুলতে দেন নি। পরের দিন কাগজে বেরিয়েছে 'উপাধ্যক্ষ নিষ্ক্রিয় ছিলেন এবং সি পি এম বিধায়করা ক্ষুদ্ধ।' আমি ঐদিন পুরো সময়টা হাউসে উপস্থিত ছিলাম। সি পি এমের বিধায়করা কেউ ক্ষোভ প্রকাশ করেন নি। কৃষ্ণচন্দ্র হালদার যেহেতু একটা পয়েন্ট অব অর্ডার তুলতে চেয়েছিলেন, সেজন্য উনি হয়ত একটু রাগত হয়ে থাকতে পারেন। বিধানসভার যে কার্যবিবরণী হয়, তার একটা বিকৃত তথ্য যখন বিশেষ করে বলা হয়েছে, 'উপাধ্যক্ষ নিষ্ক্রিয় এবং এম এল এ-রা ক্ষুদ্ধ', তখন আমরা চাই কাগজে তা প্রপার রিফ্লেকশন হোক। হাউসের মধ্যে যে ঘটনাটা ঘটেছে এবং উপাধ্যক্ষের বিরুদ্ধে যেভাবে রিফ্লেকশন হয়েছে, সেজন্য এই কাগজের ক্ষমা চাওয়া উচিত। আমি আপনার কাছে অনুরোধ করব যে, আপনি এই বিষয়টি প্রিভিলেজ কমিটিতে পাঠান। প্রপার রিপোর্টিং হয়েছে কিনা সেটা প্রিভেলেজ

কমিটি বিচার করুন।

[12-10 — 12-20 p.m.]

**Mr. Speaker :** That day, Mr. Ray, I was in my chamber and was hearing the proceedings. Somebody informed me 'স্যার, সত্য বাপুলি তো চিফ মিনিস্টারের চেয়ারে বসে আছে।' আমি তখন বললাম, উনি তো ৪২ জনের নেতা হতে পারছেন না, দেশের নেতা হতে চাইছেন। আমি বললাম, এটা তো অনেকেরই বাসনা আছে। কিন্তু চেয়ারে বসলেই তো হবে না, তারজন্য অনেক কিছু লাগে। তারজন্য অনেক চেষ্টা করে আসতে হবে। যখন এখানে এসে যাবেন তখন বসবেন। এখন চেষ্টা করে লাভটা কি? এখন প্রশ্ন হচ্ছে যে, আজকালের ব্যাপারটা ইজ এ ম্যাটার অব ডিসটরটেড ভার্সান অ্যাকর্ডিং টু ইউ। কিন্তু চেয়ার জেনারেলি এই ব্যাপারগুলো ওভারলুক করে। আপনার ডেপুটি স্পিকারের প্রতি এই রকম দরদ এই রকম সম্মান দেখাচ্ছেন, এটা ভাল লাগছে না। আপনারা যে ডেপুটি স্পিকারকে সম্মান দিচ্ছেন, সহানুভূতি দেখাচ্ছেন এটা দেখে খুব ভাল লাগল। কিন্তু আমি এটা অ্যাডমিট করার পক্ষে নয়, তাই আমি এটা অ্যাডমিট করছি না। আরেকটা প্রিভিলেজ আছে মিঃ প্রবীর ব্যানার্জির But Shri Prabir Banerjee is not present in the House. So it will be taken up after he comes.

## STATEMENT ON CALLING ATTENTION

The Minister-in-charge of Irrigation & Waterways Department to make a statement on the subject of steps taken by the Government to prevent floods in North Bengal.

(Attention called by Shri Nirmal Das on the 15th June 1994)

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রতি বৎসরই উত্তরবঙ্গ বন্যাপ্রবণ হওয়ার মূলে নিম্নলিখিত কারণগুলি প্রধান ঃ

১) হিমালয় সংলগ্ন প্রাকৃতিক অবস্থানই উত্তরবঙ্গকে অতিরিক্ত বৃষ্টি প্রবন স্থান হিসাবে চিহ্নিত করিয়াছে। উত্তরবঙ্গে বার্ষিক বৃষ্টিপাতের গড় পরিমাণ ৩৫০০ মি.লি এবং উহার শতকরা ৮০ ভাগই হয় বর্ষাকালে।

২) বিস্তৃর্ণ এলাকা জুড়ে প্রবল বর্ষণ উচ্চ পার্বত্য অববাহিকায় ধ্বস ও ভূমিক্ষয় ঘটায়। নির্বিচারে বৃক্ষচ্ছেদন এবং অপরিকল্পিতভাবে ডলোমাটি নিষ্কাশনের ফলে ভূমিক্ষয়ের পরিমাণ উত্তোরোত্তর ও বৃদ্ধি পাইতেছে বর্ষাকালে পলি ভারাক্রান্ত নদীগুলি প্রবণ স্রোতের সহিত পলি, নুড়ি, বোল্ডার ইত্যাদি বহন করিয়া সমতলে নামে। সমতল স্পর্শ করিবার পর ঐ সমস্ত নদী বাহিত পদার্থ এবং পলি নদীমুখে সঞ্চিত হয় এবং পরিণামস্বরূপ নদীখাত ভরাট হইয়া নদীর জলধারণ ক্ষমতা হ্রাস পায়। ফলে নদীগুলি বহুমুখী হয়ে চতুর্দিকে বিস্তৃত হইয়া পড়ে, নতুন নদীপথের জন্ম দেয় এবং পাড় ভাঙ্গিয়া নদীপথের দুই দিকের জলপদও কৃষিজমির

ক্ষতিসাধন করেঃ

উপরিউক্ত কারণগুলি হইতে দেখা যায় যে, উত্তরবঙ্গে বন্যা প্রবণতা প্রধান প্রাকৃতিক কারণে এবং কিছু পরিমাণে মনুষ্যসৃষ্টও বটে। যেহেতু নদীগুলির উচ্চতর অববাহিকার প্রধান অংশ অধিকাংশ ক্ষেত্রে প্রতিবেশি অন্য রাষ্ট্রে অবস্থিত, সেইজন্য ভারত সরকারের মাধ্যমে উচ্চ পর্যায়ে আলোচনার সাহায্যেই একমাত্র মনুষ্যসৃষ্ট কারণগুলির দূরীকরণ সম্ভব। প্রতিবেশি রাজ্যে বন্যা নিরোধক জলাধার নির্মাণ করিয়া বন্যার তীব্রতা হ্রাস করিবার চেষ্টা করা হইতেছে। তবে, এ কথা অনস্বীকার্য যে, উহা প্রভূত সময় ও খরচ সাপেক্ষ! উপরিউক্ত দীর্ঘমেয়াদী পরিকল্পনা রূপায়িত করিবার লক্ষ্যে একটি ভারত-ভুটান যৌথ নদী কমিটি গঠন করার উদ্যোগ গ্রহণ করা হইয়াছে।

উত্তরবঙ্গের বন্যা নিয়ন্ত্রণের জন্য যে সমস্ত ব্যবস্থা আছে, যথা নদী-বাঁধ, পার, ভাঙ্গন-নিরোধক ব্যবস্থা ইত্যাদি—সেগুলির বেশির ভাগই গত ১৯৯৩ সালের বিধ্বংসী বন্যায় ব্যাপকভাবে ক্ষতিগ্রস্ত হইয়াছিল।

এই ক্ষয়-ক্ষতির তালিকা নিম্নরূপ ঃ-

বাঁধে মোট ভাঙ্গন—১৬৬টি জায়গায়, বাঁধের ভাঙ্গনের মোট দৈর্ঘ্য—৯১১৮ মিটার, মোট ৫৫৩.৮৮ কি.মি. দৈর্ঘ্যের বাঁধের মধ্যে ক্ষতিগ্রস্ত বাঁধের দৈর্ঘ্য—২২৮.৭৫ কি.মি নদীপাড় ভাঙ্গন প্রতিরোধ কাজের ক্ষতিগ্রস্ত অংশের দৈর্ঘ্য—৭৪.৭৫ কি.মি., ক্ষতিগ্রস্ত স্পারের সংখ্যা—২৩টি, ক্ষতিগ্রস্ত ইরিগেশন স্কীমের সংখ্যা—৭টি, ক্ষতিগ্রস্ত স্লুইসের সংখ্যা—১৬টি।

বর্তমান বৎসরে বর্ষার পূর্বেই মেরামতের মাধ্যমে ক্ষতিগ্রস্ত বাঁধ, স্পার ইত্যাদি পূর্বাবস্থায় ফিরাইয়া আনা হইয়াছে। ক্ষয়ক্ষতি মেরামতির কাজ প্রাথমিকভাবে বিভাগীয় ব্যয়-বরাদ্দের মাধ্যমে শুরু করা হয়। পরে 'দুর্যোগ ত্রাণ তহবিল (ক্যালামিটি রিলিফ ফান্ড)' এবং 'জওহর রোজগার যোজনা'—এর মাধ্যমে করা হয়। সমস্ত চূড়ান্ত মেরামতি এবং পুনর্গঠনের কাজ এখন সমাপ্ত। ইহা ছাড়া, এই বৎসর কয়েকটি নতুন স্পার নির্মাণ করা হইয়াছে, যাহা বন্যার ক্ষয়রোধে প্রভূত সাহায্য করিবে বলিয়া আশা করা যায়।

ইহা ছাড়া, জলপাইগুড়ি ও কুচবিহার জেলায় এই বৎসর বহু জায়গায় নতুন নদী ভাঙ্গন রোধ প্রকল্প গ্রহণ করা হইয়াছে এবং সেগুলি সমাপ্তির পথে। এগুলিও বন্যা নিয়ন্ত্রণে এই বৎসর উল্লেখযোগ্য ভূমিকা পালন করিবে বলিয়া আশা করা যায়।

বন্যা নিরোধে এই বৎসর অনির্মাণমূলক ব্যবস্থা (নন-স্ট্রাকচারাল মেজারস)-এর অন্তর্গত বন্যার পূর্বাভাষের ব্যবস্থা (ফ্লাড ফোরকাস্টিং সিস্টেম) এবং বন্যার সতর্কতামূলক ব্যবস্থা (ফ্লাড ওয়ার্নিং সিস্টেম)-এর কিছু নতুন ব্যবস্থা লওয়া হইয়াছে। আসন্ন বর্ষার মরশুমে কেন্দ্রীয় জল কমিশনের মাধ্যমে রাত্রিকালীন সময়েও বন্যার সতর্কীকরণ ব্যবস্থা চালু রাখার ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে। ইহাছাড়া শিলিগুড়ি বেতারকেন্দ্রের মাধ্যমে সম্প্রচারিত প্রাত্যহিক প্রাতঃকালীন সংবাদের সময় বন্যা পরিস্থিতি সংক্রান্ত বিশেষ বুলেটিন প্রচার করার ব্যবস্থা

করা হইয়াছে।

আজ পর্যন্ত গৃহীত ব্যবস্থার পরিপ্রেক্ষিতে মাঝারি মাপের বন্যার কবল হইতে আগামী বর্ষায় উত্তরবঙ্গের জনজীবন কমবেশি সুরক্ষিত বলিয়া ধরা যাইতে পারে।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** The Minister-in-charge of the Home (Police) Department may pleasure make a statement on the subject of alleged death of an youth under Lock-up on 14.6.94 in the Siliguri Police Station.

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I rise to make the following statement in response to the Calling Attention Notice given by Sarbashree Shish Mohammad, Id. Mohammad, Tapan Hore, Kshiti Goswami, Satya Ranjan Bapuli, and Saugata Roy, regarding the death of a youth in the lock-up of Siliguri Police Station on June 14, 1994.

On the night of June 12-1994 a theft took place in the go-down attacked to the house of one Debendra Kanoria at Pronami Mandir Raod, Punjabipara, Siliguri. One bi-cycle one fan and one brass tub were taken away. It transpires that a private security company name "UTTARBANGA SECURITY SERVICES", had taken a contract for guarding some houses of the area including the house of Shri Debendra Kanoria. One Shri Deepak Rai, the prime accused in this case had taken up service with this security organisation, the previous day, i.e. on June 11-1194. He was reported to have been deployed on duty near the house of Debendra Kanoria on the night of June 12-1994.

On the evening of June 13-1994, one of the Directors of this Uttarbanga Security Service questioned Deepak Rai regarding the theft of the articales from the house of Debendra Kanoria when he came to perform his duty for the night. It is reported that Deepak Rai confessed his guilt and was subsequently severely assaulted by other employees of his organisation and by members of the public. On receiving this information, the local police went to the spot and brought the situation under control. The accused Deepak Rai was taken to the Siliguri Subdivisional Hospital alongwith his mother Sm. Lakshmi Rai who had come to the place of occurrence. The Medical Officer on duty Dr. Pradiptya Bhattacharyya did not admit Deepak Rai and after prescribing some injections and medicines, sent him to the police lock up. Deepak Rai, it is reported however, complained about some abdominal pain at the material time. Deepak Rai was then taken to the police station, administered the iniection and medicines which were purchased from the

funds of the police station. on June 14-1994 at 0300 hours, Deepak Rai again complained of stomach cramps and headache and was again taken to the Subdivisional Hospital where he was examined by the same Medical Officer at about 0315 hrs. The Police Officer attending sought to communicate to the doctor the apparently serious condition of Deepak Rai, but the doctor advised him not to worry, and prescribed some antacids stating that the problem of the accused appeared to arise from formation of gas in the stomach. He was again taken back to the police lock up and appreared to have no problems afterwards. He even took a meal at about 1130 hrs. On June 14-1994. The accused again fell sick at about 1400 hours when he was about to be forwarded to the Court of Subdivisional Judicial Magistrate, Siliguri. He was shifted to the Siliguri Subdivisional Hospital where he was declared dead at 14.45 hours on June 14-1994. An U.D. case was started at Siliguri P.S. and inquest was held by the Sub-divisional Magistrate. Post-mortem was also held subsequently.

Two cases—one on the compliant of Debendra Kanoria and the other on the complaint of Sm. Lakshmi Rai, mother of the deceased, was lodged at the police station. All the 3 FIR. named persons in the case lodged by Sm. Lakshmi Rai have been arrested and are in judicial custody. Investigation in the matter is proceeding.

## STATEMENT ON CALLING ATTENTION

### Statement by Shri Jyoti Basu, Chief Minister regarding death of one extremist from Punjab at Banitable, Uluberia.

**Shri Jyoti Basu :** Mr. Speaker Sir, I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Sarbashree Prasanta Kumar Pradhan, Lakshman Seth, Sudip Bandyopadhyay, Abdul Mannan, Tapan Hore and Kshiti Gowsami, regarding the death of one extremist from Punjab by firing of Punjab Police at Banitabla under Uluberia P.S., on the 21st June, 1994.

A Punjab Police team from Fatepur Gar Sahib, District, Punjab came to Calcutta on the night of June 20-1994, and lodged at Juboraj Hotel near Dunlop Bridge. The team consisted of 2 Deputy SPs. One Inspector, One ASI, 2 Station Police Officers, 2 Constables and one Spotter. They were reported to be carrying information that one dreaded terrorist namely one Karnail Singh a Kailly, a resident of Chotte Sumana, District Ropar, Punjab had started from Bombay for Calcutta in track No. WMQ-2647, on June 14-1994.

On June 21, 1994 the Punjab Police team went to Banitabla Octroi checkpost at 1400 hours, reportedly to enquire into the movement of track No. WMQ-2647. It transpired that on arrival at the checkpost, the spotter of the team suddenly saw the truck, in question near the checkpost and also found that the terrorist, in question, Karnail Singh was inside it. However, the said Karnail Singh also simultaneously recongnised the Police team and began to run away through the fields towards Banitabla Fakirpara village. The Punjab Police team members raised an alarn and started chasing the terrorist. Some local people also joined the chase.

At about this time, Karnail Singh started firing from his weapon while running and was finally able to conceal himself inside a dense-patch of 'HOGLA' plants. This place was subsequently surrounded by the Punjab Police team. One of the officers of the Punjab Police informed the Uluberia Police Station over telephone of the prevalent situation. Following this, there was an exchange of fire between the Punjab Police team reportedly in self-defence, and the terrorist. In the meantime, 2 Officers from the Uluberia PS., arrived on the spot and were witnesses to the encounter. On cessation of the exchange of fire, the deadbody of Karnail Singh @ Kailly was recovered from the 'hogla' patch. One 30 bore pistol was recovered from his person. The terrorist Karnial Singh is reported to be a self styled General of the Binderwala Tiger Force and was involved in a number of murder cases in Punjab. Following this incident, the district police started a case in the Uluberia Police Station. The entire Punjab Police team was detained for interrogation and investigation, which was conducted by senior police officers of the State. On examination, the officers of the Punjab Police contended that they had gone to Uluberia checkpost to verify whether the truck No. WMQ-2647 had entered into the Calcutta area or not. They stated that it was only by chance that they had run into the said truck at the checkpost itself. They urged that the suddenness of the meeting did not allow them any chance to inform the local police station earlier.

The explanation given by the Punjab Police team is completely unacceptable. The conduct of operations by the police from one state in another is governed by established norms and rules so that the authority of any State is not encroached upon in an illegal or irregular manner by any other Government or authority. The State Government has taken a very serious view of this matter and protests have been lodged with the Punjab Government and the Government of India.

The Chief Minister, Punjab rang me up after the incident and

[ 29th June, 1994 ]

regretted the violation of procedures by the Punjab Police with a request to release the Punjab Police team after our enquiries were completed. This was subsequent done following the request of th Chief Minister of Punjab. Further investigation into the case is proceeding.

[12-20 — 12-30 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** ঃ স্যার, পাঞ্জাবের পুলিশরা সেখান থেকে এসে মেরে দিয়ে যাবে। আগে থাকতে আমাদের পুলিশরা এটা জানতে পারল না কেন? সেখান থেকে এসে উগ্রপন্থীদের বিরুদ্ধে অ্যাকশন নিয়ে যাচ্ছে অথচ আমাদের পুলিশরা কিছুই জানতে পারছে না।

**মিঃ স্পিকার** ঃ কি করে জানতে পারবে।

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Jyoti Basu :** Mr. Speaker Sir, I rise to make the following statement in response to the Calling Attention Notice given by Shri Saugata Roy regarding the rape of a young girl at Sealdah Station platform on late Saturday night (June 25, 1994).

The victim girl Kumari Mongla Dalui aged 15 years, daughter of late Rabin Dalui is a resident of Jhaupri near Ultadanga Railway Station. During investigation, the following transpired from the statements made by the girl. Shri had quarrelled with her mother on June 24, 1994 night. In the early morning of June 25, 1994 she stated that she left her jhupri and went to Sealdah by a local train to collect some money from a lady who was reportedly an employee of a hotel in Sealdah. It appears that she could not trace her there. Round about 20.00 hrs., she boarded a train for Ultadanga, but apparently it did not stop there and she detrained at Dum Dum Railway station. After two and half hours she stated that she again availed of a Sealdah bound train for Ultadanga. This also did not stop at Ultadanga and she detrained at Sealdah at about 23.55 hrs. According to her, as soon as she got down from the train, within 5 minutes, one middle aged person wearing a red check shirt and a white lungi appeared and forced her to enter into a empty compartment of a local E.M.U. train, at the point of a shaving blade. She stated that she was raped by the miscreant who ran away from the place immediately after. The victim girl reported the incident to a R.P.F. constable and lodged a complaint at Sealdah G.R.P.S..

The girl was able to give a detailed description of the person who committed the crime. Extensive searches were conducted by the police and one Suraj Shaw has been arrested from Ultadanga.

The girl was sent to N.R.S. Medical College & Hospital on June 26, 1994. morning through the Sealdah Court for examinated and medical treatment. The Medical Officer who examined her opined that recent sexual inter-course could not be ruled out. The Medical Officer, however, reserved the final opinion till the receipt of F.S.L. X-ray and Chemical Examiner's report. The girl, Kumari Mongla Dalui was subsequently lodged at S.M.M. Home. Liluah.

During investigations, both the girl and the arrested person admitted that they were having a love affair for some time. On the day of the alleged rape, they had sexual intercourse and fearing her mother's wrath, the girl concocted the story of rape.

Further investigations in the matter are proceeding.

## STATEMENT ON CALLING ATTENTION

### Statement by Shri Jyoti Basu, Chief Minister on 29th June, 1994, regarding murderer of a house-wife at Ezra Street.

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I rise to make a statement in response to the Calling Attention Notice given by Shri Saugata Roy, regarding the reported murder of a house-wife at Ezra Street on June 27, 1994.

The fact of the case is that on June 27, 1994, when the landlord Shri Chimanbhai Lathia of 54, Ezra Street along with his son had gone out a work, some miscreants entered into the house between 10.30 hours and 13.00 hrs. and gagged Sm. Panna Ben Lathia, wife of Chmanbhai, and later murdered in her toilet using sharp cutting weapons.

As soon as the information was received, police personal including senior officers rushed to the spot and supervised the incident. It was ascertained that the miscreants decamped with about Rs. 50,000/- in cash. The involvement of the servant named Monoj Behara has already been established and he has been arrested.

A case has been instituted at Hare Street. P.S. and investigation in the matter is proceeding.

## LAYING OF REPORTS

### Reports of the Comptroller and Auditor General of India, Finance Accounts and Appropriation Accounts.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to lay the copies of

(a) Report of the Comptroller and Auditor Geneal of India for the year 1991-92 (Civil) No.3 ;

(b) Report of the Comproller and Autidor General of India for the year 1991-92 (Civil) No. 4 ;

(c) Report of the Comptroller and Auditor General of India for the year 1992-93 (Civil) No. 1 ;

(d) Report of the Comptroller and Auditor General of India for the year 1992-93 (Civil) No. 2 ;

(e) Finance Accounts for the year 1991-92 ; and

(f) Appropriation Accounts for the year 1991-92.

## MENTION CASES

**Mr. Speaker :** There are 51 Mentions and 22 Zero Hours. I request the Hon'ble member to be very short in their speeches.

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা বর্বরচিত খুনের ঘটনার প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল সকালে বাঁকুড়া জেলার সোনামুখী পঞ্চায়েত সমিতির এলাকায় পাঁচান গ্রাম পঞ্চায়েতের প্রধানের মৃত দেহ জঙ্গলের কাছে পাওয়া গেছে। তাকে নৃশংসভাবে খুন করা হয়েছে। ধারালো অস্ত্র দিয়ে তার সারা শরীরে আঘাত করা হচেছে, কান ইত্যাদি শরীরের বিভিন্ন অংশগুলো শরীর থেকে বিচ্ছিন্ন করে দেওয়া হয়েছে। তারপর শরীরটা মোটর সাইকেল এবং গাছের পাতা চাপা দিয়ে আততায়ীরা চলে গেছে। এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, উনি ওখানে দুটো টার্মে প্রধান ছিলেন, পাঁচাল এলাকার হাই স্কুলের ম্যানেজিং কমিটির সেক্রেটারি ছিলেন। উনি অত্যন্ত জনপ্রিয় মানুষ ছিলেন এবং আমাদের পার্টির একজন অত্যন্ত জনপ্রিয় নেতাও ছিলেন। তাকে যেভাবে খুন করা হয়েছে তাতে আমি মনে করি এটা সুপরিকল্পিত রাজনৈতিক হত্যাকান্ড। স্যার, আপনি জানেন আমাদের জেলার সব কটি বিধানসভার আসনে এবং ৪৪টি জেলা পরিষদের আসনেই বামপন্থীরা আছে। সেখানে অন্য কারও কোনও স্থান নেই। বাঁকুড়ার মানুষ অন্য সকলকেই পরিত্যাগ করেছে। বাঁকুড়ার মানুষ যাদের পরিত্যাগ করেছে তারা রাজনৈতিক হতাশার শিক্ষার হয়ে পরিকল্পিতভাবে রাতের অন্ধকারে কাপুরুষচিত ভাবে যে ৩৪ বছর বয়সের মানুষটি তার রাজনৈতিক কার্যকলাপের মধ্যে দিয়ে মানুষের আস্থা অর্জন করেছিলেন তাকে পৃথিবী থেকে সরিয়ে দিলেন। তাকে না সরাতে পারলে ঐ কাপুরুষদের রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ হচ্ছিল না। ঐ গ্রাম পঞ্চায়েতে আমাদের ৭ জন সদস্য আছে এবং বিরোধীদের ৬ জন। আমরা দেখছি সোনামুখী এলাকার এর আগেই দু-একজন গ্রাম পঞ্চায়েত সদস্যকে হয় টাকার লোভ দেখিয়ে, না হয় ভয় দেখিয়ে নিজেদের পক্ষে টানার চেষ্টা করা হয়েছে। আমি মুখ্যমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি খুনের ঘটনার আততায়ীদের গ্রেপ্তার করা হোক এবং উপযুক্ত শাস্তি দানের ব্যবস্থা করা হোক।

**মিঃ স্পিকার ঃ** মিঃ প্রবীর ব্যানার্জি, আপনার মেডিক্যাল বিলের ব্যাপারে 'প্রতিদিন' বাদপত্রে কি সব ছেপেছে, সে সম্পর্কে আপনি যে প্রিভিলেজ নোটিশটি দিয়েছেন সেই প্রেক্ষিতে ওরা একটা উত্তর পাঠিয়েছেন। আমি ওদের চিঠিটা পড়ে দিচ্ছি। "The news m in question was published in good faith and without malice on the sis of information collected by our reporter. I understand that the port was wrong on some points. I sincerely regret the error and beg be excused for the lapes"....... যখন ক্ষমা চাইছেন তখন আর কিছু করার নেই, টারটা এখানে ড্রপ করা ভাল। শুধু এই নির্দেশটুকু দেওয়া যেতে পারে যে, ক্ষমা চাওয়ার পারটা তাদের পত্রিকায় ইন এ অ্যাপ্রোপ্রিয়েট প্লেস বের করতে হবে।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারের বাজেট সেসনের আজকেই ষ দিন এবং মেনশনেরও শেষ দিন। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী আইন-শৃঙ্খলা পরিস্থিতির ছু জবাব দিলেন। পশ্চিমবঙ্গ বিধানসভায় পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী নিজে বলছেন রাজ্যে নারী র্যাতন, নারী ধর্ষণ, খুন ইত্যাদির ঘটনা বেড়ে চলেছে। প্রতিদিন গড়ে তিনটে করে খুন এবং রটে করে রেপের ঘটনা ঘটছে। আজকে বিধানসভা শেষ হয়ে যাচ্ছে, আমরা সদস্যরা যে র এলাকায় ফিরে যাব। কিন্তু আমি বিনীতভাবে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জিজ্ঞাসা করতে ই, আমরা এলাকায় ফিরে গিয়ে এলাকার মানুষদের কি বলব? তারা যখন জিজ্ঞেস রবেন,—আমাদের জন্য কী নিয়ে এলে? তখন আমরা কি বলব? আমাদের শূন্য হাতে ফিরে যেতে হচ্ছে। এই ঠান্ডা ঘরে বসে আমরা এত দিন ধরে কি করলাম? আমরা এবারে রকারের বিরুদ্ধে নো কনফিডেন্স মোশনও দিই নি। নিশ্চয়ই এটা আমাদের ব্যর্থতা। আমরা দিতে পারতাম, কিন্তু দিই নি। এমন কি হোম (পার) ডিপার্টমেন্টের বাজেট বরাদ্দের ওপর আলোচনার সময় আমরা সভা বয়কট করে সরকারকেই সাহায্য করেছি। আজকে আমরা আমাদের কেন্দ্রে ফিরে গিয়ে একথাও বলতে পারব না যে, আমরা বিধানসভায় পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলার কথা তুলে ধরেছি, কিন্তু কিছু হয় নি! আমরা কি বলব, না আমরা বিধানসভায় শুধু বক্তৃতা করি, আর বসে থাকি।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকায় বাটা প্লেয়ার সহদেব পাল মারা গেল। এছাড়া হাওড়ার সঞ্জীব দাস খেলতে গিয়ে মারা গেল। আমি বলেছিলাম অনেকগুলি ত্রুটির ফলে এই মৃত্যুগুলি ঘটেছে। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে একটা দাবি জানাচ্ছি, এই খেলার সিজিনে প্রতিটি হাসপাতালে এইসব খেলোয়াড়দের চিকিৎসার জন্য ২টি বেড যেন রিজার্ভ রাখা হয়। আর এই সহদেব পাল আমার এলাকায় বসবাস করত। এর পরিবার অত্যন্ত দুস্থ। এর পরিবারকে সাহায্য করার জন্য অনুরোধ করছি। যে বাটা দলের হয়ে খেলতো—খবরের কাগজে দেখলাম তারা কিছু টাকা সাহায্য দেবে। অন্যান্য সংস্থা যেমন আই এফ এ যাদের ল্যাপসের জন্য এই মৃত্যু হয়েছে, তাদের কাছে সাহায্যের জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয়

পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার এলাকার কালীগঞ্জের পাগলাচন্ডী রেল স্টেশন হতে পলাশিপাড়ার নির্বাচনী এলাকা বার্নিয়া পর্যন্ত ১২-১৪ কিলোমিটার রাস্তা খুবই গুরুত্বপূর্ণ ২টি ব্লকের মানুষ ঐ রাস্তা দিয়ে যাতায়াত করেন, রেলওয়ে, হাসপাতাল এবং পোস্ট অফিসের সঙ্গে যোগাযোগ করেন। অত্যন্ত বিপদজনক অবস্থায় ঐ রাস্তা দিয়ে তারা যাতায়াত করেন। তাই আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি, পাগলাচন্ডী রেলস্টেশন হতে পলাশিপাড়ার নির্বাচনী এলাকা বার্নিয়া পর্যন্ত এই ১২-১৪ কিলোমিটার রাস্তাটি মানুষের দুর্গতি লাঘবের জন্য পাকা রাস্তা করা হোক।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা বিশেষ শ্রেণীর সম্বন্ধে আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গ্রামাঞ্চলে প্রত্যেকটি গ্রাম পঞ্চায়েতে কর আদায়কারী বা ট্যাক্স কালেকটর আছে। বাজেট শেসনের সময় জনৈক সদস্য এ ব্যাপারে উল্লেখ করেছেন। তারা যে ট্যাক্স কালেকশন করে তার কমিশন অত্যন্ত নগন্য। আজকাল দফাদার চৌকিদারদের সরকারি কর্মচারী রূপে গন্য করে নেওয়া হয়েছে। সরকার তাদের ভবিষ্যত সম্পর্কে চিন্তা করে এই ব্যবস্থা নিয়েছেন। কিন্তু এই ট্যাক্স কালেকটরদের অবস্থা অত্যন্ত খারাপ। আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তিনি যেমন এদের কমিশনের রেটের কথাটা বিবেচনা করেন অর্থাৎ কিছু পরিমাণ কমিশনের রেট বাড়িয়ে দিলে তারা সংসার নির্বাহ করতে পারে। তা নাহলে ভবিষ্যতে দেখা যাবে, তাদের মৃত্যু ছাড়া গতি নেই। তাই অনুরোধ করছি, এদের কমিশন বৃদ্ধি সম্পর্কে বিবেচনা করুন।

[12-40 — 12-50 p.m.]

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মালদা জেলায় প্রায় ৪০০টি মৌজায় কেবল তার এবং কোনও জায়গায় পোল এইরকম গেছে। আজ পর্যন্ত এই ৪০০টি মৌজায় বিদ্যুৎ গিয়ে পৌছায়নি। আমার নিজের বিধানসভা কেন্দ্রের ২৬টি মৌজায় বিদ্যুতের তার কেবল ফেলা হয়েছে। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, যেখানে তার কিম্বা পোল থাকবে সেখানে বৈদ্যুতিকরণ হয়েছে বলে আমরা স্বীকার করি। এইরকম অবস্থায় আমাদের মালদা জেলায় এই ১৭ বছর বামফ্রন্ট সরকার ক্ষমতায় থাকার পরেও আজ পর্যন্ত আমাদের ৪০০টি মৌজায় বৈদ্যুতিকরণ হয়নি। এছাড়া আদিবাসী অধ্যুষিত হবিবপুর এবং যাত্রাডাঙায় বিদ্যুতের অভাবে জল প্রকল্প চালু হয়নি। আমার এলাকায় যে সাব-স্টেশন আছে সেখানে ট্রান্সফরমারের জন্য সেই সাব-স্টেশনটি চালু হচ্ছে না। এই রকম বিভিন্ন অসুবিধার মধ্যে পড়তে হয়েছে। মালদহে বিদ্যুৎ নেই, গ্রামের মানুষ আজও বিদ্যুতের আলো দেখতে পাচ্ছে না। তাই আমার অনুরোধ মাননীয় বিদ্যুৎ মন্ত্রী এদিকে একটু দৃষ্টি দিয়ে যথাযথ ব্যবস্থা নিয়ে মালদহের ঐসব মৌজাগুলিতে বৈদ্যুতিকরণ করুন।

**শ্রীমতী নন্দরানী দল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী এলাকায় একটি গ্রামীণ হাসপাতাল সম্পর্কে স্বাস্থ্য দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৯ সালে ৩০ শয্যা বিশিষ্ট কেশপুর গ্রামীণ হাসপাতালের জন্য স্বাস্থ্য দপ্তর ১ কোটি ৩২ লক্ষ টাকা অনুমোদন করেছিলেন। কিন্তু আজ পর্যন্ত ১০ লক্ষ টাকা দিয়েছেন। যে বাড়িটি হয়েছিল এখন সেটি

ায় রিপেয়ারের পর্যায়ে চলে গেছে। জেলাপরিষদ ১২ লক্ষ টাকা খরচ করেছেন। আমি াপনার মাধ্যমে স্বাস্থ্য দপ্তরের কাছে বাকি টাকাটা অনুমোদনের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** (মাননীয় সদস্য সভায় উপস্থিত ছিলেন না।)

**ডাঃ হৈমী বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ৷ষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, বেঙ্গল টিউবারকুলোসিস ্যাশোসিয়েশন ২৪ নম্বর সি আই টি রোড সুন্দরীমোহন অ্যাভিনিউ সেখানে প্রচুর রোগী াসে তাদের চিকিৎসা হয়, বিশেষ করে মায়েরা শিশুদের নিয়ে আসে। দীর্ঘদিন ধরে ওর াশে হেরোইন, চোলাই মদ বিক্রি হয়। আগে সন্ধ্যা বেলায় হত, এখন দিনের বেলাতেও য়। বেনিয়াপুকুর থানাকে জানানো হয়েছে, রিটন এফ আই আর করা হয়েছে তাতে বলেছে য ওরা পাতিখোড় কিছু করা নেই, যেখানে চিল্ড্রেন আউটডোর চলছে, মায়েরা শিশুদের টকিৎসা করাতে আনছে, সেখানে প্রকাশ্য দিবালোকে রাজপথের পাশে হেরোইন বিক্রি হচ্ছে। চালাই মদ বিক্রি হচ্ছে। তাছাড়া আগুনে ঘি পড়ার মতো পাশে সি আই টি ট্রেনিং নস্টিটিউট রয়েছে সেখানকার হোস্টেলের ছেলেরা মদের বোতল ফেলছে। আমি এ ব্যাপারে রাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** স্যার, আমি কার দৃষ্টি আকর্ষণ করব তা জানিনা, কারণটা হল ফ্লাড হলে সেচ বিভাগ দেখেন, কিন্তু পাহাড়ে ধ্বস নামলে কোনও বিভাগ দেখবেন? গতবার পাহাড়েও ধ্বস নেমে ১৮ জন মারা গেছেন।

**মিঃ স্পিকার ঃ** মতীশ বাবু, ধ্বস নামলে পি ডবলিউ ডি দেখে তো?

**শ্রী মতীশ রায় ঃ** রাস্তার সাথে জড়িত থাকলে আমার দপ্তর দেখে থাকে।

**মিঃ স্পিকার ঃ** রাস্তা ছাড়া হলে সেটা কে দেবেন?

**শ্রী মতীশ রায় ঃ** বন দপ্তর আরও যদি কোনও ব্যাপারে থাকে তো আমরা জিওলজিক্যাল সার্ভে অফ ইন্ডিয়ার সঙ্গে আমাদের কিছু করণীয় থাকলে করব।

**শ্রী তুলসী ভট্টরায় ঃ** এমন জায়গা আছে, জঙ্গল বা পি ডবলিউ ডি-র রাস্তা কিছুই সেখানে নেই, কে দেখবেন? যাইহোক আমি টোটাল মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। কারণ পাহাড়ের বর্ষা সেই অক্টোবর পর্যন্ত চলবে, ইতিমধ্যে ৬ জনের মৃত্যু হয়েছে। এইভাবে পাহাড়ে ধ্বস নামছে। ফ্লাডের জন্য—

**মিঃ স্পিকার ঃ** এটার তো একটা ডিপার্টমেন্ট আছে। পরিবেশ দপ্তর তার মধ্যে তো পড়ার কথা। প্রবোধ বাবু আপনি এটা জেনে নিন। পাহাড়ের বিভিন্ন ভাগ আছে। এটা এনভায়রনমেনটের অন্তর্ভুক্ত কি না। এলাকাগুলিতে ধ্বস নামলে দায়িত্ব কাদের সেটা জেনে মেম্বারকে জানিয়ে দেবেন।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোনও প্রাকৃতিক বিপর্যয় ঘটলে

মূলত একটি দপ্তরের ভার পড়ে না, বিভিন্ন দপ্তরকে সেখানে যৌথভাবে কাজ করতে হয়। যেমন বন্যার পর ক্ষতিগ্রস্ত রাস্তাঘাটের দায়িত্ব নেন পি ডব্লু ডি, ত্রাণের ক্ষেত্রে ত্রাণ দপ্তর।

**মিঃ স্পিকার ঃ** কিন্তু রিকনস্ট্রাকশনের কাজটাতো একটা দপ্তর দেখবে।

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তরবঙ্গে ফ্লাডের ব্যাপারে যেমন ফ্লাড কন্ট্রোল কমিশন রয়েছে, দার্জিলিংকে ল্যান্ড স্লাইডের হাত থেকে রক্ষা করবার জন্য সেই ধাঁচের কোনও কমিশন করা যায় কিনা সেটা দেখবার জন্য আমি মন্ত্রিসভা এবং বিধানসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** (নট কল্ড)

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগামী ১লা জুলাই ডাঃ বি সি রায়ের ১১২তম জন্মদিন, কিন্তু আমরা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি যে, প্রাণ-চঞ্চল বিধান শিশু উদ্যান ক্রমশ অবক্ষয়ের দিকে এগিয়ে যাচ্ছে। কিছুক্ষণ আগে এ ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করাতে তিনিও উদ্বেগের সঙ্গে বললেন যে, শিশু উদ্যান সম্পর্কে প্রয়োজনীয় দৃষ্টি দেওয়া যাচ্ছে না। স্টিল অথরিটি অফ ইন্ডিয়া ঐ উদ্যানটি নেবার কথা বলেছেন। বিধানচন্দ্রের বাড়ি যাতে পলি-ক্লিনিক এবং ডায়াগোনস্টিক সেন্টার রয়েছে সেটা সরকার অধিগ্রহণ করা সত্ত্বেও বাড়িটার ভয়ঙ্কর দুর্দশা চলছে। আজকে ডাঃ রায়ের ১১২তম জন্ম দিনে তার প্রতি শ্রদ্ধা জানাতে এ ব্যাপারে রাজ্য সরকার যাতে যথাযথ ব্যবস্থা নেন সে-ব্যাপারে আপনি নির্দেশ দিন।

**মিঃ স্পিকার ঃ** এটা তার জন্মদিন উপলক্ষ্যে হবে, নাকি সারা বছর হবে?

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কান্দি মহকুমার মানুষের যাতায়াতের একমাত্র রাস্তা হচ্ছে বাস। তাদের সালার স্টেশনে এসে ট্রেন ধরতে হয়। অতীতে আমরা দেখেছি, নির্বাচনের আগে কংগ্রেসিরা মিথ্যা ভাঁওতা দিয়ে বলতেন যে, কান্দি সালার, সালার-করিমপুর রেললাইন করে দেওয়া হবে। ওখানে যে বাসগুলি চলে সেগুলো ঠিকমতো চলে না এবং তারফলে জনসাধারণের খুবই অসুবিধা হয়। সেজন্য সালার-কান্দি রেল-কাম-বাস সার্ভিস চালু করবার জন্য পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। চলতি মাসের ২ তারিখে বলাগড়ের বি ডি ও আরদালি শ্রীমতী বিষ্ণুদেবী খুন হন। থানায় ডাইরি করতে গেলে পুলিশ প্রথমে ডায়রি নিতে চান নি, কিন্তু পরে এস পি-র হস্তক্ষেপের ফলে তার ডায়রি গ্রহণ করেন। কিন্তু ঐ বি ডি ও-র পক্ষ থেকে তার আত্মীয়স্বজনকে হুমকি দেওয়া হচ্ছে যে, পুলিশের কাছে গেলে ফল ভাল হবে না। আমি তার ছেলেমেয়েদের নিরাপত্তা এবং অপরাধীদের অবিলম্বে গ্রেপ্তারের দাবি করছি।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয়

তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এবং মাননীয় মন্ত্রী মহাশয়কে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলতে অনুরোধ করছি। সেটা হচ্ছে দূরদর্শনের দ্বিতীয় চ্যানেল যাতে রাজ্য সরকারের হাতে আসে, এই দাবি আমাদের পশ্চিমবাংলার সংস্কৃতি দপ্তর এবং সাধারণ মানুষ এবং বামফ্রন্ট সরকারের। আমাদের লোকশিল্প, সংস্কৃতি, সাহিত্য এবং নানান ঐতিহ্য মন্ডিত কর্মসূচি আমরা যাতে দেখাতে পারি এবং পশ্চিমবাংলার যে সাংস্কৃতিক মান, সেই সাংস্কৃতিক মানকে গোটা বিশ্বের সম্প্রসারিত করতে পারি তারজন্য রাজ্যের হাতে দূরদর্শনের দ্বিতীয় চ্যানেল আসতে পারে সেই ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে তথ্য মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের প্রতি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। কৃষ্ণা পাশ যেটা বারুইপুরে অবস্থিত, এটা ১৯৭৫ সালে জাতীয়করণ করা হয়েছিল এবং তখন থেকে ঐ কারখানা উৎপাদন করে আসছিল। গত ৪ বছর ধরে সেখানে উৎপাদন হচ্ছে না। ঐ কারখানার ভিতরে লক্ষ লক্ষ বোতল তৈরি হয়ে পড়ে আছে। আমরা গতকাল দেখেছি যে দুগ্ধ মন্ত্রী বলেছেন যে বোতলের জন্য বাজারে ঘি ছাড়া যাচ্ছে না। কাজেই এই কারখানায় যে লক্ষ লক্ষ বোতল তৈরি হয়ে পড়ে আছে, সেগুলি যদি অর্ধেক দামেও কিনে নেওয়া যায় তাহলে যেমন কারখানাটি চলতে পারে, তেমনি বোতলের অভাবে যে ঘি সরবরাহ করা যাচ্ছে না, সেটাও করা যাবে। কাজেই এই বিষয়ে ব্যবস্থা নেবার জন্য আমি মন্ত্রী মহাশয়ের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা শিক্ষাকে অবৈতনিক করেছি, এটা আমাদের গর্ব। মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে শিক্ষকের অভাবও আছে। বিভিন্ন স্কুলে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে একটা জটিলতা দেখা দিয়েছে। তার ফলে বহু স্কুলে তারা শিক্ষক পাচ্ছে না। কাজেই এই মুহূর্তে শিক্ষা দপ্তরকে অনুরোধ করছি একটা টাস্ক ফোর্স তৈরি করে এই ব্যাপারটা যাতে সহজ করা হয় এবং যথাযথ ব্যবস্থা করা যায় তার জন্য মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী নির্মল দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে রাজ্য সরকারের বিভিন্ন মন্ত্রীদের দৃষ্টি আকর্যণ করছি। উত্তরবঙ্গের জেলাগুলিতে বিভিন্ন ডিপার্টমেন্টের অফিসিয়ালরা যেতে চান না, গেলেও তারা চলে আসেন। তাদের ধারণা হচ্ছে গোটা পশ্চিমবাংলা মানে কলকাতা বা রাইটার্স বিল্ডিংস। আমরা দেখছি যে ওখানে ইরিগেশন, পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং এবং অন্যান্য যে সমস্ত বিভাগ আছে সেখানে অফিসারদের যাবার ক্ষেত্রে একটা অনীহা আছে। উত্তরবঙ্গ প্রত্যন্ত জেলা। সেখানে যাতে অফিসাররা থাকেন সেই ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে সমস্ত দপ্তরের মন্ত্রীদের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সঞ্জীব দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকার ঝুমঝুমি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে

রূপান্তরীত করার জন্য সরকারকে উদ্যোগ নেবার জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি। ওখানে তারা ৯ বিঘা জমি দান রূপান্তরীত করা হয় তার জন্য মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি।

**ডঃ নির্মল সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি এবং আবেদন করছি তিনি যাতে খুব গুরুত্বপূর্ণ সহকারে এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করেন। আমার ওখানে ৮৩এ বাস রুট বন্ধ হয়ে গেছে। সেখান থেকে যে বাস চলতো সেটা ৮৩ রুটে চলছে। ঐ এলাকা থেকে কলকাতার কাছাকাছি যে সব হাজার হাজার ছাত্রছাত্রী বাসে যাতায়াত করত তাদের যাতায়াতের ক্ষেত্রে একটা বাধার সৃষ্টি হয়ে দাঁড়িয়েছে। এখন বর্ষাকাল। ৮-১০ মাইল পায়ে হেঁটে যাতায়াত করা অসম্ভব হয়ে পড়েছে। কাজেই অতি শীঘ্র এই সমস্যা সমাধান করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। এই বর্ষাকালে ১০-১২ কিলোমিটার ভ্যানে করে আসতে হয়। সেইজন্য আমি অনুরোধ করছি যাতে এই সমস্যার সমাধান করা যায় তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দিঘাতে শুধু ভারতবর্ষের বৃহত্তম নয়, এশিয়ার বৃহত্তম অ্যাকোরিয়াম তৈরি হয়েছে। এটা এখন তৈরি হয়ে পড়ে রয়েছে। এটা নিয়ে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের টানা-পোড়েন চলছে। রাজ্য সরকারের এতে আপত্তি আছে। সমুদ্র সৈকতের পাশে এই অ্যাকোরিয়াম তৈরি হয়েছে, আপত্তির জন্য এই অ্যাকোরিয়াম চালানো যাচ্ছে না। অ্যাকোরিয়ামটি সম্পূর্ণ তৈরি হয়ে পড়ে রয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং কেন্দ্রীয় পরিবেশ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই অ্যাকোরিয়ামটি চালু করা যায় তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী সুভাষ বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মৎসমন্ত্রী অধ্যাপক কিরণময় নন্দ মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কল্যাণীতে একটা ফিশারিজ কলেজ হওয়ার কথা আছে। সেই কলেজ এই বছর যাতে চালু হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি। কারণ এই কলেজের সমস্ত কিছু তৈরি হয়ে রয়েছে, বিল্ডিং ইত্যাদি সব কিছু হয়ে গেছে। বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের অধীনে এই কলেজটি হওয়ার কথা। হায়ার সেকেন্ডারি পরীক্ষার রেজাল্ট বার হওয়ার পরেই যাতে এই কলেজটি চালু হয় তার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমতী মায়ারানী পাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় আদিবাসী কল্যাণ মন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। দীর্ঘদিনের দাবি মুর্শিদাবাদ, মালদা, নদীয়া, বীরভূম, বর্ধমান সহ অন্যান্য জেলাগুলিতে প্রায় ১৫ লক্ষ বসবাসকারি চাঁই গোষ্ঠীভুক্ত জনগণকে তফসিলি জাতি ও উপজাতি ভুক্ত করার। কিন্তু দুঃখের বিষয় বর্তমানে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার পিছিয়ে পড়া সমাজের জন্য নানান ব্যবস্থা গ্রহণ করলেও চাঁই গোষ্ঠীভুক্ত সমাজের ব্যাপারে উদাসীন। আমি আদিবাসী কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর কাছে অনুরোধ করছি বৃহৎ চাঁই সমাজের স্বীকৃতির জন্য

কেন্দ্রীয় সরকারের কাছে তদ্বির করা হোক।

**শ্রী কালিপ্রসাদ বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। স্যার, আপনি জানেন যে পাট পশ্চিমবাংলার একটি অন্যতম অর্থকারী প্রধান ফসল। এই পাটের উপর ৪০ লক্ষ পাট চাষী এবং ২ লক্ষ চটকলের শ্রমিকের জীবন-জীবীকা নির্ভর করে। কেন্দ্রীয় সরকার কোনও দিন এই পাট চাষীদের উৎসাহ দেওয়ার কোনও পরিকল্পনা গ্রহণ করেন নি। এমন কি পাটের যে ন্যূনতম সহায়ক মূল্য ধার্য করে তাতে চাষীদের লাভ হয় না। এবারে পাট চাষের খরচ বেড়েছে, সার, বীজ, কীটনাশক ঔষধ, সমস্ত জিনিসের দাম বেড়েছে। আমার অনুরোধ পাটের এই সহায়ক মূল্য নূন্যতম ৭০০ টাকা পার কুইন্টাল ধার্য করা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, গতকাল বিধানসভায় পর্যটন মন্ত্রী সুভাষ চক্রবর্তী গ্রেট ইস্টার্ন হোটেল নিয়ে একটা বিবৃতি দিয়েছেন। তাতে একটা বিদেশি কোম্পানির সঙ্গে গ্রেট ইস্টার্ন হোটেলের ব্যাপারে একটা মেমোরান্ডাম অফ আন্ডারষ্টান্ডিং কথা হয়েছে, তাতে এই হোটেল নবীকরণ হবে। সেই প্রস্তাবের উপর বিদেশি কোম্পানি বলেছে যে এই হোটেলে যে ৭৫০ জন লোক কাজ করে সেই সমস্ত লোক এবং অফিসারকে ছাঁটাই করে তার মধ্যে কিছু লোককে নতুন করে নেওয়া হবে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে বলতে গিয়েছিলাম যে, এই গ্রেট ইস্টার্ন হোটেল নবীকরণ করার ব্যাপারে মডার্নাইজেশন করার ব্যাপারে আমাদের কোনও আপত্তি নেই, কিন্তু একজন কর্মীকেও তার ইচ্ছার বিরুদ্ধে ছাঁটাই করা চলবে না। একজনকেও রিডিপ্লয় করা চলবে না তার ইচ্ছার বিরুদ্ধে। শ্রমিকদের যে সার্ভিস কন্ডিশন সেটা রাখতে হবে। গ্রেট ইস্টার্ন হোটেলের মডার্নাইজেশন হোক আমরা চাই কিন্তু শ্রমিক ছাঁটাই হলে সেটা আমরা সর্বশক্তি দিয়ে বাধা দেব। মাননীয় মুখ্যমন্ত্রীকে এই কথা বলে এসেছি।

[1-00 — 1-10 p.m.]

**ডাঃ গৌরীপদ দত্ত ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় তথ্য ও সংস্কৃতিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গ সরকার এবং তথ্য ও সংস্কৃতি দপ্তর তারা একটা শুভ উদ্যোগ নিয়েছেন। আমাদের পশ্চিমবঙ্গের কৃতি সন্তানদের বাস্তুভিটা রক্ষার এবং স্মৃতি রক্ষার জন্য তারা একটা পরিকল্পনা নিয়েছে। আমাদের বাঁকুড়া জেলার পাত্রসা থানার রামপুর গ্রামে শুভঙ্কর রাই একজন প্রখ্যাত গণিতবিদ এবং সমাজসেবী ছিলেন। তার বাস্তুভিটা একেবারে ধ্বংসের মুখে এসে গেছে। তথ্য ও সংস্কৃতি দপ্তর যাতে তার বাস্তুভিটাটি রক্ষা হয় তারজন্য ব্যবস্থা গ্রহণ করেন। তিনি যে সমস্ত কাজ করে গেছেন তা রক্ষার জন্য একটা সর্বাঙ্গীণ প্রচেষ্টা যেন গ্রহণ করেন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত দুদিন ধরে অবিশ্রান্ত বৃষ্টি হচ্ছে মেদিনীপুর। আমার বিধানসভা কেন্দ্র এবং লাগোয়া নারায়ণগণ, পটাশপুরের বিস্তীর্ণ এলাকা জলমগ্ন হয়ে গেছে। দুর্ভাগ্যের বিষয়, গত বছরে যে জায়গাগুলোতে বাঁধ ভেঙেছিল এবং ভেসেছিল, সরকারের পক্ষ থেকে টাকা পাওয়া সত্ত্বেও সেচ দপ্তর, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদ সেখানে কাজ না করার ফলে মালপাড়, মানিকড়া বাঁধ ভেঙেছে কালকে এবং

কদমতলা ভাঙ ভাঙ অবস্থা। পরশুরামপুর এবং বাগবেড়িয়ার নদীবাঁধ যে কোনও মুহূর্তে ভাঙতে পারে। ও এন জি সি এবং ছিনা বাঁধ জলের তলায়। আজকে কয়েক হাজার একর জমি তলের তলায় চলে গেছে। অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রায় ৪০ লক্ষ টাকা সেচ দপ্তর থেকে দেওয়া হয়েছিল এবং জওহর রোজগার যোজনার কেন্দ্রীয় সরকার জেলা পরিষদ এবং পঞ্চায়েত মঞ্জুর করা সত্ত্বেও সবংয়ে কোনও কাজ হচ্ছে না। সামান্য বর্ষণে যে কোনও সময়ে নদীবাঁধগুলো ভাঙতে শুরু করেছে। মানুষ এরফলে বিপর্যস্ত অবস্থায় পড়েছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বর্ধমানের মেমারি-মন্তেশ্বরে বাঁকা নদীর উপরে ঝিকরার অস্থায়ী সেতুটি দ্রুত যানবাহন চলাচলের পক্ষে অনুপযুক্ত হয়ে পড়েছে। যে কোনও সময়ে মানুষের যোগাযোগ ব্যবস্থাটা বিপর্যস্ত হয়ে যেতে পারে। ওখান দিয়ে প্রতিদিন সাত আট হাজার মানুষ পারাপার করেন। সাথে সাথে তিন বছর আগে ভেঙে পড়া মুল সেতুটি নির্মাণের কাজ জরুরি ভিত্তিতে শুরু করা দরকার। উক্ত অস্থায়ী সেতুটির সংস্কার এবং মূল সেতুটিকে পুনর্নির্মাণের জন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পশ্চিমবঙ্গে ভোটের তালিকা নির্মাণের কাজে যে জব ওয়ার্কাররা ১৯৭৯ সাল থেকে অস্থায়ী ভাবে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নিয়োগপত্র পেয়েছিল, তারা আজকে দীর্ঘ ১৪-১৫ বছর হয়ে গেছে, তাদের মধ্যে কিছু সংখ্যক লোকের স্থায়ীকরণ হলেও বেশিরভাগ, প্রায় ৯০ ভাগ লোকের এখনও পর্যন্ত স্থায়ীকরণ হয়নি। তারা দীর্ঘদিন ধরে অসহায় অবস্থায় জীবন যাপন করছে। তাদের অস্থায়ীভাবে নিয়োগ করা হয়েছে, কিন্তু আজ পর্যন্ত তাদের স্থায়ীকরণ করা হয়নি। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি যে ঐ সমস্ত জব ওয়ার্কারদের স্থায়ীকরণ করার ব্যবস্থা তিনি করুন।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** স্যার, প্রাতঃস্মরণীয় ব্যক্তিত্বের স্মৃতি বিজড়িত পানিহাটি। ছাতুবাবু, লাটু বাবুর পেনেটির বাগান বাড়িটি রবীন্দ্র স্মৃতিধন্য। স্যার, বাড়িটি ১৯২৩ সালে ছাতুবাবুদের কাছ থেকে ময়মনসিংয়ের সেরপুরের জমিদাররা কিনে নিয়েছিলেন। পরবর্তীকালে ট্রাস্টি বোর্ড করা হয়েছিল।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** শেষ করুন।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** তাহলে বলার দরকার নেই।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী অবিনাশ প্রামাণিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রায় একমাস ধরে অতিবৃষ্টি চলছে। চাষীরা এখনও বীজ তৈরি করে উঠতে পারেনি। সেজন্য মাঠে চাষের কাজ এখনও আরম্ভ হয়নি। এরফলে গ্রামের ক্ষেত মজুর অনাহারে, অর্দ্ধাহারে থাকছে। আমি আপনার মাধ্যমে ত্রাণ মন্ত্রীর এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে কিছু ত্রাণ দেওয়ার

ব্যবস্থা করা হয়।

**শ্রী রবীন মন্ডল ঃ** (অনুপস্থিত।)

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে হাসপাতালগুলোতে ভিজিটিং কমিটি আছে, এই ভিজিটিং কমিটিতে আগে বিধায়করা থাকতেন। এখন এতে সভ্য নেই। সুতরাং মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ভিজিটিং কমিটিতে বিধায়কগণকে সভ্য হিসাবে নিয়োগ করা হয়।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাসপাতালগুলিতে সরকারি ডাক্তাররা এক একটা ব্যবসাকেন্দ্রে পরিণত করেছে। আমার আরামবাগ কেন্দ্রে এক একটা ডাক্তার ৫ বছর থেকে১৫-১৬ বছর ধরে রয়েছে, তারা আবার নার্সিং হোম করেছেন। সুতরাং ডাক্তারদের প্রাইভেট প্র্যাকটিস বন্ধ করা হোক।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হলদিয়া হাসপাতালে ১০০টি মাত্র শয্যা চালু আছে আর বাকি এখনও চালু হয় নি। আমরা প্রস্তাব করেছিলাম যে হলদিয়া হাসপাতালের যে পরিকাঠামো তাকে কাজে লাগিয়েই একটা মেডিক্যাল কলেজ ইউনিট চালু করা হোক। হলদিয়া ডেভেলপমেন্ট অথরিটি, হলদিয়া নোটিফায়েড এরিয়া অথরিটি এই মেডিক্যাল কলেজ ইউনিটটির দায়িত্ব নেবে বলেছে। সুতরাং অবিলম্বে এটা চালু করার ব্যবস্থা করুন।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার ক্রীড়ামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা জানি সি এ বি ইডেন গার্ডেন্সে অনুর্ধ্ব ১৩ বছরের খেলোয়াড়দের নিয়ে একটি ক্রিকেট প্রতিযোগিতা পরিচালনা করছেন। আমি একটা ক্লাবের ব্যাপারে সি এ বির সঙ্গে যোগাযোগ করি। তাতে জানতে পারি যে সি এ বির কতগুলো পেটেন্ট ক্লাব আছে, ওরা তাদের নিয়েই খেলা পরিচালনা করে এবং টুর্নামেন্ট করে। যে আম্পায়ার আছেন তিনি সি এ বির ক্লাবগুলোকে জেতানোর চেষ্টা করেন।

**শ্রী বিজয় বাগদি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা আলিগড় ধাপড়তলায় স্বাস্থ্যকেন্দ্রে কোনও ডাক্তার নেই, নার্স নেই। অবিলম্বে ওই স্বাস্থ্য কেন্দ্রে ডাক্তার নার্সের ব্যবস্থা করুন।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র ও সেচ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় একটি বৃহৎ ক্যানেল আছে, হলদি নদীর সঙ্গে। এটি ১৫-১৬ কি.মি. লম্বা, এখানে মেশিন বসিয়ে চাষের জল নেওয়া যায়। এই ব্যাপারে একটা প্রস্তাব গভর্নমেন্টকে দিয়েছিলাম, মেনেও তারা নিয়েছেন কিন্তু কাজ শুরু হচ্ছে না। সুতরাং অবিলম্বে এটা চালু করার ব্যবস্থা করুন।

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র পাঁচলা কাবেড়িয়াতে একটি স্টেট জেনারেল হাসপাতাল ১১৮ বেড বিশিষ্ট রয়েছে। ওই হাসপাতালটির চরম অবস্থা, ওখানে কোনও ওষুধ নেই, সুপারিনটেনডেন্ট নেই। অবিলম্বে স্থায়ী সুপারিনটেনডেন্ট দেওয়ার ব্যবস্থা করুন।

**শ্রী বীরেন ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গ্রামাঞ্চলে ক্ষেতমজুরদের যে সস্তা দরে চাল দেওয়া হয়, সেই প্রকল্প অবিলম্বে চালু হোক, ৪ সপ্তাহের জায়গায় এটা ৮ সপ্তাহের জন্য দেওয়া হোক এবং কর্মহীন তাঁত শ্রমিকদের এই প্রকল্পের আওতায় আনা হোক।

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্য সরবরাহ মন্ত্রীর কাছে একটি বিশেষ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন সম্প্রতি কলকাতায় এবং বিভিন্ন জেলার সদর শহরে বিভিন্ন কোম্পানির নামে, বড় বড় কোম্পানির নামে বাজাজ, বিড়লা ইত্যাদির নামে রান্নার গ্যাসের যে ডিলারশিপ দেওয়া হচ্ছে ডিস্ট্রিবিউটারের মাধ্যমে এর সঙ্গে যে সমস্ত ব্যক্তি বা প্রতিষ্ঠান যারা ডিলারশিপ নেওয়ার জন্য প্রচেষ্টা করছে তাদেরকে নানারকম ভাবে প্রতারণা করা হচ্ছে। যে সমস্ত টাকার মানি টার্ম আছে তার বেশি টাকা দাবি করা হচ্ছে, তার সঙ্গে এই চুক্তি সম্পাদিত হলেও রান্নার গ্যাস তাদেরকে সরবরাহ করা হচ্ছে না। এটা ডাঙ্কেল চুক্তি বা গ্যাট চুক্তির কোনও ফলশ্রুতি কিনা আমি জানি না।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। কাটোয়া কলেজ বর্ধমান বিশ্ববিদ্যালয়ের নিয়ন্ত্রণে, এই কলেজে প্রাত দিবা, সান্ধ্য বিভাগে পড়ানো হয়, বহু লোকে দূর দুরান্ত থেকে এখানে পড়তে আসে এখানে ছাত্রীদের জন্য হোস্টেল দরকার, এই কাজটি অসম্পূর্ণ অবস্থায় পড়ে আছে, প্রয়োজনীয় অর্থ বরাদ্দের জন্য উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী গৌতম রায়চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার এলাকায় জি টি রোডের উপর বি এন আর ব্রিজ আছে, সাউথ ইস্টার্ন রেলওয়ে এই বি এন আর ব্রিজ সংস্কারের জন্য কেন্দ্রীয় সরকার ৫০ ভাগ অর্থ বরাদ্দ করেছেন, মাননীয় অর্থমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি বাকি অর্থ দিয়ে ঐ ব্রিজের সংস্কার এবং পুনর্নির্মাণের ব্যবস্থা করা হোক।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশ, জলপাইগুড়ি জেলায় এবং কুচবিহার জেলায় নতুন যে সমস্ত চা বাগান, এই চা বাগানগুলি যেভাবে ব্যাপকভাবে কৃষি জমি অধিগ্রহণ করছে, এই ব্যাপারে আমরা খুব উদ্বিগ্ন, কথা ছিল অকৃষি এবং বাগিচা করতে পারে, কিন্তু তা হচ্ছে না, ছোট প্রান্তিক চাষীর জমি প্রলোভন দেখিয়ে নিয়ে নিচ্ছে এবং চা বাগান তৈরি করছে।

**শ্রী ভন্দু মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পি এইচ ই দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বলরামপুর শহরসহ ১৪টি মৌজাকে কুমারি সেচ প্রকল্পের

াওতায় নিয়ে আসা হোক এবং পানীয় জল সরবরাহ করা হোক। গত ৯৩ সালে এই কল্পের ব্যাপারে বলেছিলাম, আমি আবেদন করছি যাতে উক্ত প্রকল্প তাড়াতাড়ি রূপায়ণ হয় ার জন্য।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং সমগ্র মন্ত্রিসভার দৃষ্টি াকর্ষণ করছি। আর এল সি শ্রমিক কর্মচারী, এন ভি এফ শ্রমিক কর্মচারী, হোম গার্ড র্মচারী, সি এইচ জি কর্মচারী ইত্যাদি যারা সেবামূলক প্রতিষ্ঠানের সঙ্গে যুক্ত সেই সমস্ত র্মচারিদের তাদের ক্ষেত্রে পে স্কেল অন্যান্য সরকারি কর্মচারিদের ন্যায় আইন প্রনয়ণ করে রবার জন্য অনুরোধ করছি। ঐ সমস্ত শ্রমিক কর্মচারী তারা জনসেবামূলক বিভিন্ন দপ্তরের ঙ্গে যুক্ত অন্যান্য সরকারি কর্মচারিদের মতো এদের জন্য কোনও আইন নেই পে স্কেলের ্যাপারে, আইন প্রণয়ন করবার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রী এবং কন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যে বিশেষত কাঁথি মহকুমায় পোস্ট অফিসে দেখছি সেখানে পোস্ট কার্ড নেই, এবং কিষাণ বিকাশ পত্রও নেই, পোস্ট কার্ড এবং কিষাণ বিকাশ পত্রের জন্য গতকাল রানীনগর পোস্ট অফিস থেকে দেখলাম ৪৫ জন লোক ফিরে গেল, কিষাণ বিকাশ পত্র না পাওয়ার জন্য। আমি পোস্ট কার্ড কোথাও খুঁজে না পেয়ে অ্যাসেম্বলির পোস্ট অফিস থেকে পোস্ট কার্ড সংগ্রহ করতে বাধ্য হলাম।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত ও ড়ক এবং সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া ও মুর্শিদাবাদ জলার সংযোগে রাধানগর ঘাটে সেতুর ফাইনাল সার্ভে হয়নি যেহেতু লাল ফিতেতে আটকে গছে স্যার, দয়া করে অতি দ্রুত খবর নেবেন তার? প্রায় ফি বছর, ঐ ঘাটেতে নৌকা ডুবে ানুষ মরে, নদীয়া-মুর্শিদাবাদের এলাকার লোক বুক বেঁধে অপেক্ষা করে। দেরি করলে সব জিনিসের দাম বাড়বে, ভালোই জানেন স্যার, হয়তো সেতু আলোর মুখই দেখবে নাকো আর।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র প্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পাঁচাল গ্রাম পঞ্চায়েতের প্রধান এবং আমাদের পার্টির নেতা সুকুমার সামন্তকে খুন করা হয়। আমি অবিলম্বে দুস্কৃতিকারীদের গ্রপ্তারের দাবি করছি।

**শ্রী অঙ্গদ বাউরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা ন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় কোনও কলেজ নেই। ঐ এলাকার ছেলে-মেয়েদের উচ্চশিক্ষার কোনও সুযোগ নেই, সেই সুযোগ থেকে তারা বঞ্চিত। সেইজন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করছি ঐ এলাকায় একটি কলেজ স্থাপন করা হোক।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে খবরে শুনলাম যে বাংলাদেশ থেকে প্লেনে করে ইলিশ পশ্চিমবাংলায় আসছে। কম দামে সেই ইলিশ কলকাতার লোকেরা

পাবে। বাঁকুড়া এবং পুরুলিয়া জেলার মানুষরা সেই ইলিশ পাবে না এবং তার গন্ধও পাবে না। উত্তরবঙ্গের মানুষরা হয়ত ক্ষোভ প্রকাশ করবেন, কিন্তু সেখানকার মানুষরা চোরাপথে ইলিশ খায়। তাই বাঁকুড়া ও পুরুলিয়ার মানুষরা যাতে একদিনের জন্য ইলিশ খেতে পারে তার জন্য আমি মাননীয় মৎস্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি বিরোধী সদস্যদের অনেক বেশি সময় দেন, কিন্তু আমাদের বেলায় আপনি অল্প সময় দিচ্ছেন। আমাদের মাঝপথে বলা বন্ধ করে দিতে হচ্ছে। আমাদের মেনশন আমরা বলতে পারছি না।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি, সমবায় এবং গ্রামোন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, তমলুক মহকুমার পাঁশকুড়া এক নম্বর এবং দুই নম্বর ব্লকে ২৪০০ হেক্টর এলাকায় ফুল চাষ হয় এবং এক লক্ষাধিক মানুষ সেই ফুল চাষের উপর নির্ভরশীল। এই ফুল চাষের জন্য তারা সমবায়ের ভিত্তিতে যাতে সুযোগ সুবিধা পাই তারজন্য মাননীয় মন্ত্রী মহাশয় এদিকে দৃষ্টি দেবেন। তারা যাতে ভালোভাবে ফুল চাষ করতে পারে এবং সেখানে যাতে একটা রিসার্চ সেন্টার করা যায় এবং সেখানে যাতে একটা কোল্ড স্টোরেজ করা যায় সেই ব্যাপারে দৃষ্টি দেবার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, আমাদের বাগুইহাটিতে তিন বছর আগে পুলিশের গুলিতে তিনজন মারা গিয়েছিল। ঐ গুলি চালনার বিষয়ে যিনি চক্রান্ত করেছিল তিনি হচ্ছেন কংগ্রেসের একজন নেতা (***)। তিনি সুদীপ বন্দ্যোপাধ্যায়দের গ্রুপের লোক। আমি সেইজন্য বলছি স্যার, বারাসাতে যখন ওরা অবস্থা করছিল, বিক্ষোভ করছিল, তখন ঐ (***) ডায়াসে বসেছিল। (***) বাড়িতে তার বড় ভাইকে জমি থেকে উৎখাত করবার জন্য তার বড়দি এবং তার ভাইঝিকে অত্যাচার করে এবং আক্রমণ করে। (***) অ্যারেস্ট করা হয়েছে। আমি তার কঠোর শাস্তি দাবি করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নাম বাদ যাবে।

[1-20 — 1-30 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলায় যতগুলো ভাল ভাল মাধ্যমিক স্কুল আছে, ইতিমধ্যে সেইগুলোকে উচ্চ মাধ্যমিকে রূপান্তরিত করা হয়েছে। আমাদের কাঁথি শহরে অবস্থিত কাঁথি হাইস্কুল যেটা মেদিনীপুরের সেরা মাধ্যমিক স্কুলগুলোর মধ্যে অন্যতম, সেটাকে বারংবার বলা সত্ত্বেও উচ্চ মাধ্যমিকে রূপান্তরিত করা হচ্ছে না। সুতরাং মন্ত্রী মহাশয়ের কাছে দাবি রাখছি এই কন্টাই হাই স্কুলকে আপ গ্রেড করে উচ্চ মাধ্যমিক স্কুল হিসাবে রূপান্তরিত করা যাতে হয়।

**শ্রী সৌমেন্দ্রনাথ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সমাজ কল্যাণ মন্ত্রীর

---

* Note : Expunged as ordered by the chair

একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। কুচবিহার এক নং ব্লকে আই সি ডি এস প্রকল্পের জন্য হোম থেকে যে পাঁচ পারসেন্ট কর্মীর নাম পাঠানো হয়েছে অংগনওয়াড়ির জন্য, তাতে কুচবিহার এক নং ব্লকের থেকে যে নাম পাঠানো হয়েছে সরকারি নির্দেশ অনুসারে। সেই নির্দেশকে লঙ্ঘন করে সেই লিস্টে যাদের নাম ছিল, তার থেকে ছয় জনকে বাদ দিয়ে অন্য নাম পাঠানো হয়েছে। এই ব্যাপারে মন্ত্রী মহাশয় বিশেষ ব্যবস্থা অবলম্বন করবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে দক্ষিণ ২৪ পরগনার একটি গুরুত্ব বিষয়ে অভিযোগ আনছি। ওখানে জওহর রোজগার যোজনার তিনটে খাল কাটার জন্য ২৬ লক্ষ টাকা দেওয়া হয়েছিল। কিন্তু খাল না কেটে ফলস ইউটিলাইজেশন সার্টিফিকেট দিয়ে সেই সমস্ত টাকা আত্মসাৎ করা হয়েছে। বিভিন্ন পঞ্চায়েত সমিতি যেগুলো সি পি এম-এর তাদের মাধ্যমে খরচ করা হয়েছে দেখানো হয়েছে। অথচ বর্ষা এসে গেছে, খালগুলোতে জল রয়েছে, কমপ্লিট রিপোর্ট দাখিল করে সেই টাকা তুলে নিয়েছে, এইভাবে দুর্নীতি চলছে। সংশ্লিষ্ট মন্ত্রীর এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জলপাইগুড়ি জেলায় ব্যাপক ম্যালেরিয়া প্রতি বছরই দেখা দেয় এবং বন্যাও হয়। অনেক বিধায়ক এই সম্পর্কে বলেছেন। কিন্তু কোনও ব্যবস্থা নেওয়া হয় না। আমি দাবি করছি সেখানে যাতে প্রতি বছর যুদ্ধকালীন তৎপরতায় ডি ডি টি স্প্রে করা হয়, সেই ব্যবস্থা করুন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ে অভিযোগ করে সেচ মন্ত্রী এবং পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্য সরকার ঘোষণা করেছিলেন যে জমিদারি বাঁধগুলো এবার থেকে পঞ্চায়েত এবং জেলা পরিষদ দেখাশুনা করবে, সেচ দপ্তর টাকা দেবে এবং জওহর রোজগার যোজনা থেকে সেই টাকা বরাদ্দ করা হবে। কিন্তু গত বছর এবং চলতি মাসে এই বাবদ কয়েক লক্ষ টাকা বরাদ্দ করা হল সবং এর জন্য কিন্তু সবং পঞ্চায়েত সমিতি এবং মেদিনীপুর জেলা পরিষদ সেই টাকা মেরে বসে আছে। সেই টাকায় কাজ না হওয়ার ফলে যে বাঁধগুলো গত বছর ভেঙে গিয়েছিল, গত দুদিনের বর্ষায় সেখানে বন্যা দেখা দিয়েছে। সেখানকার মানুষ অসুবিধায় পড়েছে, ফসল নষ্ট হচ্ছে, বন্যার উপক্রম হয়েছে। আপনার মাধ্যমে দুই মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই বিষয়ে ব্যবস্থা অবলম্বন করার জন্য।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গতকাল বিধানসভায় এস সি এবং এস টি বিল পাস হয়ে গেল। অথচ কি অদ্ভুত ব্যাপার দেখুন আমার বিধানসভা কেন্দ্রে ৪৮% এস সি এবং এস টি মানুষের বাস। ওখানে প্রতি বছর তফসিলি জাতি এবং আদিবাসী মানুষদের জন্য বিরাট মেলা হয়। বিভিন্ন জায়গা থেকে সেখানে ১৪ লক্ষ তফসিলি এবং আদিবাসী মানুষ এসে মিলিত হন। কিন্তু তাদের জন্য সেখানে সরকারের পক্ষ থেকে কোনও রকম রাস্তাঘাট, জল সরবরাহ, চিকিৎসা ইত্যাদির ব্যবস্থার করা হয় না। ১৪ লক্ষ মানুষ দারুণ অব্যবস্থা এবং অবহেলার মধ্যে প্রতিবছর ভগবানকে পুজো দিয়ে চলে যান। মানুষগুলোর সুখ সুবিধার প্রতি সরকার সামান্যতম দৃষ্টি দেন না। এই অবস্থায় আমি দাবি করছি, ঐ মেলাকে অবিলম্বে জাতীয় মেলা হিসাবে ঘোষণা করা হোক।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** "মূলহ্রাস"—১০০ দিনে দাম কমবেই প্রতিশ্রুতি নির্বাচনে—হাজার দিবস পার, হয়েছে, মানুষ শুধুই আঙ্গুল গোনে! মারাকেশ চুক্তির সইয়ের পরে দাম বাড়বে হু হু করে। জনরোষ যদি ফেটে পড়ে ভয়ে যাদুকর বনে, সেপ্টেম্বরে দাম পড়ে যাবে হু হু করে! তোমদের দাম খুবই পড়ে যাবে। কতটা কমবে? বুঝবে ঠিক নির্বাচনে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ইতিপূর্বে মাননীয় সমবায় মন্ত্রী সরল দেবকে অনুরোধ করেছিলাম যে, বৈদ্যবাটি সমবায় ব্যাঙ্কে মনোনীত বোর্ড করবেন না। পেছনে দরজা দিয়ে দলের লোককে ঢোকাবেন না। উনি আমাদের সে অনুরোধ না শুনে দলের লোককে মনোনীত চেয়ারম্যান করেছেন। ফলে ওখানে গণ বিক্ষোভ সৃষ্টি হয়েছে। গত পরশু দিন এমন অবস্থা হয়েছে, সাধারণ মানুষের তাড়া খেয়ে চেয়ারম্যানকে ওখানে থেকে পালিয়ে আসতে হয়েছে। তাকে ব্যাঙ্কে ঢুকতে দিচ্ছে না। ফলে একটা অচল অবস্থার সৃষ্টি হয়েছে। এই অবস্থায় আমি মহাশয়কে অনুরোধ করছি, তিনি তার সিদ্ধান্ত প্রত্যাহার করে নিয়ে ঐ কো-অপারেটিভ ব্যাঙ্কটিকে সুষ্ঠুভাবে চালাবার ব্যবস্থা করুন।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জুট কর্পোরেশন প্রকৃত পক্ষে পাট চাষীদের বিরুদ্ধে কাজ করছে। পাটের ডিসট্রেস সেল চলছে, জুট কর্পোরেশন কোনও ব্যবস্থা নিতে পারছে না। এই অবস্থায় আমি রাজ্য সরকারকে অনুরোধ করছি, রাজ্যে ওয়েস্ট বেঙ্গল জুট কর্পোরেশন গড়ে তোলা হোক, যাতে ডিসট্রেস সেলের হাত থেকে রাজ্যের পাট চাষীদের বাঁচানো যায়।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া স্টেশন এবং স্টেশন সংলগ্ন এলাকায় সমাজবিরোধীদের অত্যাচার দিন দিন বাড়ছে। বিশেষ করে স্টেশনের বাইরে বাস স্ট্যান্ডে দূর পাল্লার বাস যাত্রীদের ওপর সমাজবিরোধীরা সব চেয়ে বেশি অত্যাচার করছে। ব্যাপকভাবে যাত্রীদের জিনিস-পত্র চুরি, ছিনতাই হচ্ছে। ফল বিক্রেতা, কুলি ইত্যাদির ছদ্মবেশে সমাজবিরোধীরা ঐ কাজ করছে। বহু সাধারণ মানুষের ইতি মধ্যেই সর্বনাশ হয়ে গেছে।.এই অবস্থায় আমি বিষয়টির প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং প্রতিকার দাবি করছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, শিয়ালদহ এবং হাওড়া স্টেশনে এক অদ্ভুত অবস্থার সৃষ্টি হয়েছে। রেলওয়ে প্রোটেকশন ফোর্স যত ইচ্ছে হকারকে দুটি স্টেশনেই অ্যালাও করছে। ফলে উভয় স্টেশনে হকারের সংখ্যা এত বৃদ্ধি পেয়েছে যে, সাধারণ যাত্রীরা চলাফেরা করতে পারছে না। যে কেউ যখন তখন যেখানে খুশি বসে পড়ছে, ফলে ভয়ঙ্কর সমস্যার সৃষ্টি হচ্ছে। কাজেই আপনার মাধ্যমে আমি বিষয়টির প্রতি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং অনুরোধ করছি অবিলম্বে উপযুক্ত রেল কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ করে দুটি স্টেশনকে অবিলম্বে হকার মুক্ত করার ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমার কেন্দ্রে, তালতলা থানা এলাকায় কলিন্স স্ট্রিটে

সি পি এম-এর দুটি গোষ্ঠীর মধ্যে এমন সংঘর্ষ শুরু হয়েছে যে, এলাকার জনজীবন বিপর্যস্ত হয়ে পড়েছে। ওখানে মহঃ জাভেদ নামে একজন সি পি এম কর্মীকে মারা হয় এবং সেখানে একজন সি পি এম নেতার ভাইকে গ্রেপ্তার করা হয়। অবস্থাটা এমনই পর্যায়ে গিয়ে পৌঁছেছে যে মাননীয় স্পিকার মহোদয়কে সেখানে উপস্থিত হতে হয়েছিল এবং আমার সঙ্গে তার ওখানে দেখা হয়েছিল। আমি দাবি করছি অবিলম্বে ওখানে সি পি এম-এই দুই গোষ্ঠীর লড়াই বন্ধ করতে হবে।

[1-30 — 2-15 p.m. (including adjournment)]

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের উত্তর বঙ্গের চা বাগান শ্রমিকদের একটা সমস্যার প্রতি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং প্রতিকার দাবি করছি। বিভিন্ন পঞ্চায়েত এলাকার মানুষরা পঞ্চায়েতের মাধ্যমে ডি আর ডি এ, আই আর ডি পি থেকে শুরু করে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের যে সমস্ত লোন ইত্যাদি পেয়ে থাকে সেসব লোন পাওয়ার ক্ষেত্রে উত্তরবঙ্গের চা-বাগানের শ্রমিকরা বঞ্চিত হচ্ছে। বিভিন্ন গ্রামের গ্রামবাসীদের পঞ্চায়েতের মাধ্যমে লোন দেওয়া হয়, কিন্তু চা-বাগানের শ্রমিকদের লোন দেওয়া হয় না। সেজন্য আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীকে অনুরোধ করছি উত্তরবঙ্গের চা-বাগানের শ্রমিকদেরও লোন দেবার ব্যবস্থা করা হোক।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হাওড়া স্টেশনে সাব-ওয়ে ভেঙে এক জঘন্য অবস্থার সৃষ্টি হয়েছে। পচা জল এবং দুর্গন্ধ ওখাকার পরিবেশ সম্পূর্ণ দূষিত হয়ে পড়েছে। অথচ প্রতিদিন ওখান দিয়ে লক্ষ লক্ষ মানুষ চলাচল করছে। কাজেই অবিলম্বে ঐ সাবওয়ের পরিবেশ ভাল করে তোলার জন্য আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং যথাযথ ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছি।

[1-30 — 1-40 p.m.]

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বর্ধমান আসানসোল সেকশনে আপনি যাতায়াত করেন। কিন্তু লোকাল ট্রেন খুব কম থাকায় মানুষের খুবই অসুবিধা হয়। আমরা আন্দোলন করে ইলেকট্রিক কোচ চালাবার দাবি আদায় করেছি, সেখানে ট্রায়াল রান হয়ে গেছে। সেফ্‌টি ডিপার্টমেন্টের ক্লিয়ারেন্স হয়ে গেছে। তারা বলেছিল মার্চ মাসে চালু করবে। কিন্তু মিঃ মিত্র আমাকে বললেন জুন মাসে চালু হবে। এখন অবধি ঐ ট্রেন চালু করা হয়নি। জুলাই মাসের প্রথম সপ্তাহে যাতে চালু করা হয় তারজন্য ব্যবস্থা নিতে অনুরোধ করছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের প্রায় প্রতিটি মহকুমায় রেলপথ আছে কিন্তু আরামবাগ মহকুমায় রেলপথ নেই। আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তারকেশ্বর থেকে বিষ্ণুপুর পর্যন্ত রেললাইন সম্প্রসারিত করা হোক যাতে রেলফথ আরামবাগ হয়ে যায়। ১৯৮৪ সালে কেন্দ্রীয় রেলমন্ত্রী আরামবাগের একটা জনসভায় প্রতিশ্রুতি দিয়েছিলেন রেলপথ সম্প্রসারণ করবেন।

**শ্রী সৌগত রায় :** স্যার, শিলং-এ বারে বারে বাঙালিদের উপর অত্যাচার হচ্ছে। ওখানকার খাসি স্টুডেন্স ইউনিয়ন বলছে বাঙালি কোনও ব্যবসায়ীকে ব্যবসা করতে দেব না, ওদের কোনও রেসিডেন্ট থাকবে না। ওখানে একজন বাঙালি ট্যুরিস্ট গিয়েছিলেন তাকে স্ট্যাপ করা হয়েছে। যদি এইভাবে বাঙালি ভাষাভাষী মানুষের উপর আক্রমণ করা হয় তাহলে এই বিধানসভা থেকে সর্বদলীয়ভাবে নিন্দা করা উচিত এবং কেন্দ্রীয় সরকারকে এ ব্যাপারে জানানো উচিত যাতে বাঙালিদের উপর এই ধরনের অত্যাচার বন্ধ করা হয়। শ্রীমতী মমতা ব্যানার্জিও এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে জানিয়েছেন।

**শ্রী নটবর বাগদি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সমীক্ষায় দেখা যাচ্ছে, পুরুলিয়া জেলায় কুষ্ঠরোগের যে প্রকোপ ছিল ইদানিংকালে তা বাড়তে শুরু করেছে। কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের তৎপরতার এর প্রকোপ কিছু বন্ধ হয়েছিল, কিন্তু কলোনিগুলি বিজ্ঞানসম্মত এবং আধুনিকীকরণ না করার জন্য এবং যারা রোগমুক্ত হয়েছিল তাদের পুনর্বাসন না করার জন্য এই কুষ্ঠ রোগ বাড়ছে। এরফলে জেলাবাসী আতঙ্কিত। অবিলম্বে যাতে বন্ধ করা যায় এবং একটা মেডিক্যাল টিম পাঠানো যায় তারজন্য ব্যবস্থা নিতে অনুরোধ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তমলুক শহরে ঢোকার মুখে মানিকতলা থেকে একটু দূরে তমলুক থানার মুখে পাকা রাস্তার উপর একটি জলাভূমির সৃষ্টি হয়েছে। লোকে বলছে, পূর্ত দপ্তরের হাত থেকে ওটা ফিশারিজ দপ্তরকে দিয়ে দেওয়া হবে মাছ চাষ করার জন্য। ওখান দিয়ে যখন বাস, ট্রাক এবং ট্যাক্সি যায় তখন আশে-পাশে লোকদের স্নান করিয়ে দিচ্ছে। প্রশাসনের সমস্ত অফিসাররা ঐ রাস্তা দিয়ে যাতায়াত করেন। আর লোকে আমাদের বাপ-ঠাকুরদার নাম করে গালিগালাজ করছে। পূর্ত দপ্তরের একজিকিউটিভ অফিসারকে (ওখানকার) জানিয়েও কোনও কিছু কাজ হচ্ছে না। তাই আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই বিষয়টি অনুগ্রহ করে দেখবার জন্য।

**মিঃ ডেপুটি স্পিকার :** এখন বিরতি। আবার আমরা মিলিত হব ২ বেজে ১৫ মিনিটে।

(At this statge the House was adjourned till 2-15 p.m.)

(After recess)

[2-15 — 2-25 p.m.]

## LEGISLATION

## The West Bengal State Council of Higher Education Bill, 1994.

**Shri Satya Sadhan Chakraborty :** Sir, I beg to introduce the West Bengal State Council of Higher Education Bill, 1994.

(Secretary then read the Title of the Bill)

**Mr. Dy. Speaker :** There is a motion for circulation of the Bill by Shri Deba Prasad Sarkar. Now Shri Sarkar please move your motion.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinon thereon by November, 1994.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা জানি যে যখন গুরুত্বপূর্ণ বিল হয় সাধারণত সরকার পক্ষ নিজের থেকে একটা হেস্টিলি পাস না করে সিলেক্ট কমিটিতে পাঠিয়ে দেন। সেটা আমার আবেদন মাননীয় মন্ত্রীর কাছে যে বিলটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। এই রকম একটা বিল সিলেক্ট কমিটিতে পাঠাবার কথা চিন্তা করছেন কিনা? স্যার, আমি ভেবেছিলাম যে বিলটা সিলেক্ট কমিটিতে পাঠালে আমি সারকুলেশন মুভ করব না, উনি কিছু বললেন না, তার মানে সিলেক্ট কমিটিতে উনি পাঠাতে চান না। স্যার, বিলের সময় আমি বলব, আমি শুধু মোশন এ জন্য মুভ করছি। এই বিলটা এক কথায় একটা মারাত্মক যেভাবে হায়ার এডুকেশনে যতটা অটোনমি ছিল তার ডেথ বেল বলা যায় মৃত্যু ঘন্টা বাজবে এই বিল পাস হলে, ভাল ভাবে বিচার না করে পাস করা উচিত নয়, জনমত সংগঠন করা উচিত। ইউনিভার্সিটি, ওয়েস্ট বেঙ্গল কলেজ অ্যাশোসিয়েশন এই সমস্ত শিক্ষক সংগঠন, শিক্ষাবিদ এদের মতামত নিয়ে সিদ্ধান্ত নেওয়া উচিত। তাই এটা আমি টু এলিসিট পাবলিক ওপিনিয়ন আমার মোশনটা মুভ করলাম।

**Shri Satya Sadhan Chakraborty :** Sir, I beg to move that the West Bengal State Council of Higher Education Bill, 1994 be taken into consideration.

The motion of Shri Deba Prasad Sarkar that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by November, 1994 was then put and a Division was taken with the following result :-

NOES

Abu Ayes Mondal, Shri

Abul Basar, Shri

Adak, Shri Nitai Charan

Adhikari, Shri Nityananda

Bagdi, Shri Lakhan

Bagdi, Shri Natabar

Bose, Shri Shyamaprasad

Basu, Shri Subhas

Baora, Shri Samar

Bhattarai, Shri Tulsi
Biswas, Shri Kali Prasad
Biswas, Shri Sushil
Bouri, Shri Angad
Chakraborty, Shri Satyasadhan
Chatterjee, Shri Dhirendera Nath
Chatterjee, Shrimati Santi
Das, Shri Ananda Gopal
Das, Shri Nirmal
Das, Shri Paresh Nath
Dasgupta, Dr. Asim Kumar
Deb, Shri Rabin
Dey, Shri Lakshmi Kanta
De, Shri Partha
Dhar, Shri Padmanidhi
Doloi, Shri Siba Prasad
Dutta, Dr. Gouripada
Gayen, Shri Nripen
Ghosh, Shri Biren
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shri Malin
Ghosh, Shri Susanta
Goswami, Shri Kshiti
Goswami, Shri Subhas
Hazra, Shri Haran
Hajra, Shri Samar
Halder, Shri Krishna Chandra
Hore, Shri Tapan
Id. Mohammed, Shri

Jamadar, Shri Badal

Kar, Shri Nani

Konar, Shrimati Maharani

Mehta, Shri Nishikanta

Majhi, Shri Nandadulal

Majhi, Shri Raicharan

Mondal, Shri Rabindra Nath

Mondal, Shri Manik Chandra

Md. Ansaruddin, Shri

Md. Nizamuddin, Shri

Md. Yakub, Shri

Mistry, Shri Bimal

Mitra, Shri Biswanath

Moitra, Shri Birendra Kumar

Mukherjee, Shrimati Mamata

Mukherjee Shri Manabendra

Mukherjee, Shri Narayan

Munda, Shri Chaitan

Murmu, Shri Sarkar

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Sundar

Oraon, Shri Jagannath

Pakhira, Shri Ratan Chandra

Patra, Shri Amiya

Pramanik, Shri Abinash

Putatunda, Shrimati Anuradha

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Dwijendra Nath

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Sarkar, Shri Sisir Kumar

Sen, Shri Dhirendra Nath

Sen Gupta (Bose), Shrimati Kamal

Shish Mohammad, Shri

Sinha, Shri Prabodh Chandra

Toppo, Shri Salib

Unus Sarkar, Shri

AYES

Sarkar, Shri Deba Prasad

ABST :-

Sahis, Smt. Bilasibala

The Ayes being 1 and Noes 75, the motion was lost.

[2-25 — 2-35 p.m.]

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী 'দি ওয়েস্ট বেঙ্গল স্টেট কাউন্সিল অফ হায়ার এডুকেশন বিল, ১৯৯৪' হাউসে যা এনেছেন তার আলোচনায় অংশ গ্রহণ করে কয়েকটি কথা নিবেদন করতে চাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলের মুখবন্ধে বলা হয়েছে যে, There are guidelines laid down by the University Grants Commission for setting up State Council of Higher Education. অথচ ইউনিভার্সিটি গ্র্যান্ট কমিশন বলেছেন যে, সমগ্র দেশে স্টেট কাউন্সিল অফ হায়ার এডুকেশন করতে হবে এবং তারজন্যই সরকার বিলটা এনেছেন। বিলের স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজনস যে বলেছেন যে, At present no adequate system exists in West Bengal to coordinate the efforts in the field of higher education of the different Universities, Deemed Universities of national importance and other autonomous institutions like Indian Institute of Management, Indian Institute of Technology, etc. আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে হাউসে বলতে চাই, তিনি স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজনসয়ে বলেছেন—আমাদের রাজ্যে নো অ্যাডিকোয়েট সিস্টেম একজিস্ট, আবার মুখবন্ধে বলেছেন ইউ জি সির গাইড লাইন অনুযায়ী বিলটা আনতে হয়েছে। এই ঘটনা থেকে প্রতিয়মান হচ্ছে যে, এই রাজ্য সরকারের মন্ত্রীদের কোনও মৌলিক চিন্তাভাবনা নেই এবং তাদের বাধ্য না করলে তারা কোনও কংক্রিট বিল আনতে পারেন না। এর আগেও বহু ঘটনা আছে যে এই সরকার বাধ্য না হলে কোনও কাজ করেনা। এই রকম বহু প্রমান দেওয়া যেতে পারে। আমি সেই প্রশ্নের মধ্যে যাচ্ছি না। আমি মন্ত্রী মহাশয়কে বলতে চাই যে অনেকদিন বাদে বিষয়টা এনেছেন।

একটা কথা যেটা দেবপ্রসাদবাসু বলেছেন সেটা একেবারে উড়িয়ে দেওয়া যায় না। এই বিল আনার জন্য আপনি কিন্তু কোথাও কোনও উল্লেখ করেছেন বলে আমাদের কাছে কোনও প্রমান নেই। কলকাতা বিশ্ববিদ্যালয়ের নির্বাচিত যে সংখ্যা সিনেট, আপনি তাদের সঙ্গে কোনও আলোচনা করেন নি এবং সিন্ডিকেটের সংঙ্গেও আলোচনা করার প্রয়োজনীয়তা বোধ করেন নি। আপনি ওয়েভ কুটার সঙ্গে আলোচনা করেছেন কিনা আমার জানা নেই। অনেক অর্গানাইজেশন আছে যারা হায়ার এডুকেশনের সঙ্গে যুক্ত তাদের সঙ্গেও কথা বলেছেন, সেই রকম কথা বলতে পারবেন না। সেক্ষেত্রে বলা যেতে পারে যে একটা হারিড ডিভিসন আপনি নিয়েছেন। আপনি তাদের সঙ্গে আলোচনা না করে নিজেদের মধ্যে আলাপ-আলোচনা করে এটা রেখেছেন। আমরা কাগজে দেখেছি যে আপনি আর কোনও ডেমোক্রাটিক ইলেকটেড বডির সঙ্গে আলোচনা না করে, আপনাদের ফ্রন্ট কমিটির শিক্ষার যে সেল আছে তাদের সঙ্গে আলোচনা করেছেন এবং সেই সিদ্ধান্তকে টোটো ফলো করেছেন। নির্বাচিত হায়ার এডুকেশনের সঙ্গে যারা যুক্ত আছেন যে সিনেট, সিন্ডিকেট, তাদের সঙ্গেও আপনি আলোচনা করেন নি। ওয়েভ কুটা, গভর্নমেন্ট টিচার অ্যাশোসিয়েশন যেগুলি আছে তাদের সঙ্গেও আলোচনা করেছেন বলে জানিনা। এটা আলোচনা করে আনা উচিত ছিল। আপনি বলেছেন যে এটা তাড়াতাড়ি করে এনেছেন। আমার মনে হয় কোথাও একটা চাপ আছে। আপনি গণতান্ত্রিকভাবে নির্বাচিত সংস্থার সঙ্গে আলোচনা না করে এই বিলটা এনেছেন। আপনি প্রথম থেকে ইউ জি সি-র কথা বলেছেন, কিন্তু একটা জায়গায় ফাঁক রেখেছেন। আপনি বলেছেন যে "keeping in view the guidelines laid down by the University Grants Commission in order to maintain the standards of teaching, examination and research in Universities and affiliated colleges in West Bengal Largely in line with the objectives determined by the University Grants Commission, etc, etc." অর্থাৎ ইউ জি সি যা বলছে আপনি ঠিক সেই মতো সব গাইডেন্সটা মানেন নি। আপনি মুখবন্ধে একথা বলেছেন। আমি জানিনা যে কেন এটা হল। মুখবন্ধে ইউ জি সি যে গাইড লাইন দিয়েছে ফর সিটিং আপ স্টেটস কাউন্সিল অব হায়ার এডুকেশন, আবার বলেছেন যে লার্জলি ইন লাইন ডিটারমাইন বাই দি ইউ জি সি। এটাতে আলোচনায় অংশ নিয়ে একটা কথা বলতে চাই, এই যে কাউন্সিল হয়েছে, আমাদের রাজ্যে প্রাইমারি কাউন্সিল আছে। মন্ত্রী মহাশয় মাঝে মাঝে বলে থাকেন যে আমরা এর নির্বাচন করব। কিন্তু সেটা কবে করবেন ভগবান জানেন। আপনি মাঝে মাঝে বলেন যে হায়ার সেকেন্ডারি কাউন্সিলের নির্বাচন করবেন। আবার নতুন আইন করে সব কিছু নিজেদের হাতে কুক্ষিগত করে নিলেন, কবে নির্বাচন করবেন সেটা আপনি বলেন নি। সেই সম্পর্কে এই বিলের কোথাও একটি শব্দও নেই। আপনি কাউন্সিল ফর হায়ার এডুকেশনের নির্বাচন কবে করবেন সেটা কোথাও বলা নেই। অবশ্যই আপনাকে ধন্যবাদ দিতে হয় যে আপনি এইসব নমিনেটেড করছেন। আমি আগের বিলে আলোচনায় অংশ নিয়েছিলাম, আমি বলেছিলাম যে আপনি নমিনেটেড করছেন। এর পরেও আপনি বলছেন ডেমোক্রাসির কথা, ব্রড বেসড বলে বলছেন। এখানে অবশ্য আপনি সাহসের সঙ্গে বলেছেন। কিন্তু ডেমোক্রাসির কথা বলেন নি। আমাদের অভিজ্ঞতায় বলছে, অপ্রিয় হলেও সত্য যে, বামফ্রন্ট সরকার অনেক বিষয়ে প্রাইজ পেয়ে থাকে। কেউ কেউ বলে, আমরা এতে ফার্স্ট, ওতে ফার্স্ট। আর একটি বিষয়েও ফার্স্ট।

বিধানসভার এই শেষ দিনে আমি বলতে চাইছি যে একজন ক্লার্ক থেকে, একজন শিক্ষক থেকে, একজন অফিসার থেকে ভাইস-চ্যান্সেলার পর্যন্ত কিভাবে সি পি এম থেকে বসাতে হয়, কিভাবে সেখানে লোক নেবেন—গাইড লাইনে সারা ভারতবর্ষের মধ্যে প্রথম হতে পারেন এই বিষয়ে কোনও সন্দেহের অবকাশ নেই—কিন্তু এরজন্য যদি প্রাইজের ব্যবস্থা থাকত, তাহলে তাতে ফার্স্ট হবেন এই বিষয়ে কোনও সন্দেহের অবকাশ নেই। কিভাবে আপনাদের লোককে, সি পি এমের লোককে বসাতে পারেন তার নমুনা আছে। বিধানসভার শেষ দিনে আর একবার সেই দৃষ্টান্তটা দেখিয়ে দিলেন যে, আমাদের মেজরিটি লোক আছে, ওদের চিৎকার চেঁচামেচি কিছু করতে পারবে না। সি পি এমের আর একটা কমিটি করার জন্য আর একবার এই বিল এনেছেন। আপনি প্রথমে যে কথাটা বলেছেন, গাইড লাইন অব ইউ জি সি, তাতে বলা হয়েছে 'দি মিনিস্টার-ইন-চার্জ অব হায়ার এডুকেশন উইল বি এক্স-অফিসিও চেয়ারম্যান অব দি স্টেট কাউন্সিল।' আপনি কি দেখাতে পারবেন যে ইউনিভার্সিটি গাইড লাইনসের কোথায় এই কথাটা লেখা আছে যে 'দি মিনিস্টার-ইন-চার্জ অব হায়ার এডুকেশন হু শ্যাল বি এক্স-অফিসিও চেয়ারম্যান অব দি স্টেট কাউন্সিল' একটা রাজ্যে যিনি মন্ত্রী তিনি এই স্টেট কাউন্সিলের চেয়ারম্যান হবেন। আমি এর তীব্র প্রতিবাদ করছি। গাইড লাইনসের মধ্যে কোথাও লেখা নেই স্টেট কাউন্সিলের বডি কি হবে অটোনমাস, স্ট্যাটুটরি, নন-স্ট্যাটুটরি, গভর্নমেন্টের কুক্ষিগত একটা ব্যাপারে যদি ভাবেন, কোথাও বিলে লেখা নেই? আমি এবারে আর একটি বিষয়ে আসছি। যদি কোনও কারণে সরকার ভেঙে যায়, তাহলে কে চেয়ারম্যান হবেন? এই কথা কোথাও লেখা নেই। আপনার জবাবি ভাষণে আপনি বলবেন, কিভাবে হবে? ইউ জি সি যে গাইড লাইন দিয়েছে, দি মিনিস্টার-ইন-চার্জ, তিনি চেয়ারম্যান অব দি কাউন্সিল হবেন, এটা আপনার কাছে জানতে চাইছি। যতদূর খবর রাখি, আমাদের দেশে সারা ভারতবর্ষে অন্ধ্রপ্রদেশে স্টেট কাউন্সিল আছে, স্টেট কাউন্সিল ফর হায়ার এডুকশেন, সেখানে কিন্তু মন্ত্রী হন না। ইউনিভার্সিটিকে ইউ জি সি যে গাইড লাইন দিয়েছে, তাতে পরিষ্কার ভাষায় বলা হয়েছে যে 'এমিনেন্ট এডুকেশনিস্ট শুড বি দি চেয়ারম্যান অব দি কাউন্সিল।' সেইক্ষেত্রে শিক্ষাবিদ অবশ্যই স্বীকার্য। তাহলে মন্ত্রিত্ব ছেড়ে দিয়ে যদি আপনার নাম চেয়ারম্যানের জন্য করা যায়, তাহলে খানিকটা সমর্থন করা যায়। কিন্তু আপনি মন্ত্রিত্বে থাকবেন, আর নমিনেটেড করে বলবেন, মিটিং করবেন, বাস্তবে এটা হয়? এটা আমি জানতে চাইছি। ইউনিভার্সিটি গাইড লাইন পড়ে খোঁজ নিয়ে যা দেখেছি, তাতে এই কথা বলছে, আপনি জবাবি ভাষণে তা আমাদের বলবেন? বামফ্রন্ট সরকার ইউনিভার্সিটি গাইড লাইন্সকে কোথাও কোথাও ভাঙছেন। আপনার বক্তব্যের সঙ্গে সমীচীন হত যদি এর সঙ্গে নির্বাচনের কোনও স্কোপ এই বিলের মধ্যে রেখে দিতেন। মাননীয় মন্ত্রী পাশে বসে আছেন, আপনি নমিনেটেড করে রেখে দিচ্ছেন। কিন্তু ইলেকটেড করে একটা রেশিও যদি রেখে দিতেন তাহলে আমরা বুঝতে পারতাম। কিন্তু তা না করে আপনি অ্যাবসলিউট ক্ষমতা রেখে দিয়েছেন। কোথাও কিছু লেখেন নি। এটাকে গভর্নমেন্টের একটা বডি বললে হত। কিন্তু তা না বলে বড় বড় কথা বলছেন, স্টেট কাউন্সিল ফর হায়ার এডুকেশন। তার উদ্দেশ্যে অনেক কিছু বলেছেন। কিন্তু সবটাই আপনার কুক্ষিগত ব্যাপার, আপনি যা মনে করবেন তাই হবে। অথচ অবজেক্টসে 'ইনফর্মেশন অব দি কাউন্সিল' এই কথা বলেছেন। অবজেক্টস যে কথা বলেছেন, কাউন্সিলে তার সঙ্গে কোনও মিল হবে কিনা আমি জানি না। পরে অবশ্য আপনি

কারেকশন করেছেন—ডি পি আই-কে নিয়েছেন, আটজন ভাইস-চ্যান্সেলর করেছেন। আপনাদের বলে কিছু লাভ নেই। কারণ সংখ্যাধিক্যের জোরে আপনারা পাস করিয়ে নেবেন।

[2-35 — 2-45 p.m.]

কিন্তু এই কথা আর একবার আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই যে Institute of national importance and other autonomous Institutions like Indian Institute of Management, Indian Institute of Technology. এই সব কথা বলেছেন। কিন্তু এই সব কথা বলার পরে যেখানে নোমিনেশনটা হচ্ছে সেখানে কিন্তু কোনও অবস্থাতেই ইন্ডিয়ান ইন্সটিটিউট অফ ম্যানেজমেন্টের একজনকে নেবার চেষ্টা করেন নি, ইন্ডিয়ান ইন্সটিটিউট অফ টেকনোলজির একজনকে নেবার চেষ্টা করেন নি। আমাদের এই কলকাতায় রিসার্চের ব্যাপারে আছে। এই রিসার্চের যারা গাইড লাইন দেন, ইন্ডিয়ান এগ্রিকালচারাল সায়েন্স করে তাদের কাউকে আপনি রাখেন নি। একজন সাইনটিস্টকে রেখেছেন এই পর্যন্ত। যারা ভাবা অ্যাটোমিক রিসার্চ সেন্টারে রিচার্স করেন, যারা হায়ার এডুকেশনের সঙ্গে যুক্ত তাদের আপনি রাখেন নি। কারণ ন্যাশনাল ইম্পর্টেন্সের এই রকম কোনও অর্গানাইজেশনকে নিলে আপনার কুক্ষিগত করতে অসুবিধা হবে, সেইজন্য আপনি এই কথা মানেন নি। আপনাকে একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই, ইউ জি সি-র গাইড লাইনে কী বলা আছে, উদ্দেশ্য কী ছিল? এই কাউন্সিলের পেছনে উদ্দেশ্য ছিল, আমরা আমাদের অভিজ্ঞতায় দেখি, রাজ্যে রাজ্যে ফরমান জারি করে টাকা-পয়সা নেওয়ার পরেও ইউ জি সি যে আইন তৈরি করে সেটা রাজ্যে ইমপ্লিমেনটেড হয় না। আমাদের রাজ্যে সব সময় হচ্ছে না। ইউ জি সি কে কী রিপোর্ট দিচ্ছেন? কেন ইউ জি সি-র একজন, বাকি সব রাজ্য থেকে? আপনারা এই ক্ষমতাটা কুক্ষিগত করেছেন। ইউ জি সি যে উদ্দেশ্য নিয়ে এটা করার চেষ্টা করেছিল আমার মনে হয় সেই উদ্দেশ্য ব্যহত হবে। এই ব্যাপারটা আপনাকে ভেবে দেখতে বলব। আপনাকে আর একটা কথা ভেবে দেখতে বলব। আপনি এখানে বলেছেন যে ভাইস চেয়ারম্যান নমিনেটেড হবে। আমরা আমাদের অভিজ্ঞতার কথা বলি। এই ভাইস চেয়ারম্যান আপনি কাকে নমিনেট করবেন? মাঝে মাঝে মনে হয় সি পি এম-এর কোনও ভদ্রলোকের কপাল নাচছে, কে আসবে? ভাইস-চেয়ারম্যান, সেক্রেটারি কে হবে, তারও কপাল নাচছে? আপনি ঠিক করে ফেলেছেন। আপনি এমন একটা দৃষ্টান্ত দেখাতে পারেন যেখানে গভর্নমেন্ট নমিনি করেছেন সি পি এম বিরোধী লোককে? আপনি নাম বলতে পারবেন কোন কোন লোককে এই ভাবে নমিনেটেড করেছেন? আপনাদের এই ১৭ বছরের রাজত্বে সেই রকম কোথাও খুঁজে পাওয়া যাবে না। আপনার সেই ভাগ্যবান ব্যক্তিটি কে, তার নাম বলে দিলে অসুবিধা কোথায়। আপনারা ভোটের জোরে সব পাস করিয়ে নিয়ে যাবেন, কোনও অসুবিধা আপনার হবে না। ভাইস চেয়ারম্যান ১৩ হাজার টাকা মাইনে পাবে। সেক্রেটারি কে হবে? সি পি এম-এর লোক। আর বাকি কার ভাগে কী যাবে ঠিক নেই। three teachers among the teachers of the University, এটা ভাগ পেতে পারে অন্যরা two teachers among the teachers of the affiliated colleges. এখান থেকে ভাগ পেতে পারে। কিন্তু আপনার জায়গাটা ঠিক করে রেখেছেন। একটা কমিটির কথা ভাবুন যেখানে মন্ত্রী চেয়ারম্যান এবং আর একজন ভাইস চেয়ারম্যান বাকিগুলি সব কলাপাতা, এইগুলি সব

আসবে যাবে। এই সব কে পাবে না পাবে তাতে কিছু যায় আসে না। অথচ পশ্চিমবাংলায় অ্যাডিকোয়েট সিস্টেম নেই, সেটা মুখবন্ধে বলেছেন। কি রকম হচ্ছে এটা বোঝা যাচ্ছে না। এটা সি পি এম-এর কারখানা হবে কিনা বোঝা যাচ্ছে না। ইতিহাস বলে এই জায়গায় নিয়ে যাচ্ছেন সর্বক্ষেত্রে। আবার সি পি এম-এর লোকজন কোথায় আছে তাদের এখানে ধরে আনছেন। আর একজায়গায় আপনি বলেছেন আপনি খুব রিজিট এই ব্যাপারে ৬০ বছরের বেশি আর কাউকে চাকুরি করতে দেবেন না। আপনি এটা স্পষ্টভাবে বলেছেন। আপনার আসল রূপ ঝোলা থেকে বেরিয়ে পড়েছে। আপনি যখন অধ্যাপক সমিতির নেতা ছিলেন তখন আপনার এক রকম বক্তব্য ছিল আর এখন মন্ত্রী হয়ে আপনার বক্তব্য অন্য রকম। আপনার আসল কথাট বেরিয়ে পড়েছে। সেখানে এক জায়গায় বলেছেন ভাইস চেয়ারম্যানের বয়স সম্পর্কে A person who has not attained the age of 65 years shall be eligible to be appointed as Vice-Chancellor attained the age of 65 years. ৬৫ বছরের একটুও বেশি নয়। তারমানে ৬৪ বছর ১১ মাস ২৯ দিন হলেই তিনি ভাইস চেয়ারম্যান হতে পারবেন। তারমানে ৬৫ বছর না হলেও ৬৪ বছর ১১ মাস ২৯ দিন হলেই সে ভাইস চেয়ারম্যান হতে পারবে। ভাইস চেয়ারম্যান হবার পর তিনি ৪ বছর ওই পদে থাকবেন। আমি বলছি না সি পি এমের হবে কেন, সি পি এমেরই হোক কিন্তু ৬৫ বছর বয়স এইরকম শব্দটা কেন ব্যবহার করলেন, এতে যেন কেমন একটা অস্পষ্ট থেকে যাচ্ছে। আমি আপনাকে অনুরোধ করছি, একটা কথা রাখুন ওই ভাইস চেয়ারম্যানের বয়স, কোনওরকমে ৬০ বছর বয়সের বেশি হবে না এইরকম করুন। এতে অসুবিধাটা কোথায়? আপনাদের তো লোক থাকবে, তার ৬০ বছর বয়স হবে। একজন শিক্ষক যেখানে ৬০ বছর বয়সের হলে পড়তে পারবে না, তার বুদ্ধি থাকবে না তাহলে একজন ভাইস চেয়াম্যানের ৬৫ বছরের পরেও ৪ বছর আরও চাকুরি করার ক্ষমতা থাকবে এবং হায়ার এডুকেশন কাউন্সিল চালাবার মতো বুদ্ধি থাকবে একজন কলেজের অধ্যাপক ৬০ বছরের পরে পারবেন না আর কাউন্সিলের চেয়ারম্যান ৬৫ বছরের পরেও সারা রাজ্য চালাতে পারবেন এটা যেমন ঠিক বিশ্বাস করতে পারছি না। সুতরাং আমার মনে হয় এই বয়সের মাপকাঠি কখনও ৬০ বেশি হওয়া উচিত নয়। একটা জায়গায় বলেছেন যে ভি সির কাজ ইন্সপেকশন এবং এনকোয়ারি করার জন্য জয়েন্ট সেক্রেটারি থাকবে। জয়েন্ট সেক্রেটারির এনকোয়ারির উপরে সব কিছু নির্ভর করবে। যেখানে কাউন্সিলের চেয়ারম্যান স্বয়ং মন্ত্রী নিজে সেখানে তার অত্যাচারের বিরুদ্ধে বলার এবং কর্তৃত্ব থাকার অধিকার কার ওপর দেওয়া হয়েছে জয়েন্ট সেক্রেটারি যে নাকি তার নিচে রয়েছেন। তার ঘাড়ে ১০টা মাথা আছে যে মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ আনবে? তার চাকুরি থাকবে। সুতরাং স্টেট কাউন্সিল এবং গভর্নমেন্টের মধ্যে একটা ডিসপিউট থেকে যাচ্ছে। সেখানে ডিসিসন অফ দি গভর্নমেন্ট শ্যাল বি ফাইনাল হচ্ছে না। এবং গণতন্ত্র রক্ষিত হচ্ছে না। সমস্ত ব্যাপারটাই ভেঙ্গে চুরমার হয়ে গেছে আপনারা শিক্ষা কমিটি তৈরি করেছেন কিন্তু স্টেট কাউন্সিলের কাজের ক্ষেত্রে তাদের অ্যাকটিভিটিকে সমর্থন করতে পারি না এইকথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[2-45 — 2-55 p.m.]

**শ্রী কালীপ্রসাদ বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বিলটি মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী

বিধানসভায় পেশ করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। বক্তব্যের শুরুতেই বিরোধীদলের নেতা কয়েকটি অপ্রাসঙ্গিক কথা বলেছেন। মাননীয় বিরোধী দলের সদস্য কয়েকটি অপ্রাসঙ্গিক কুৎসামূলক কথা বলেছেন। আমি প্রথমেই তার জবাব দিয়ে শুরু করছি। তারা নাকি শিক্ষা ক্ষেত্রে গণতান্ত্রিকতা দেখতে পাচ্ছেন না। আমি বিরোধী দলের নেতাকে অনুরোধ করব তাদের অতীতকালটা স্মরণ করতে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল অবধি শিক্ষা ক্ষেত্রে তো কংগ্রেস সরকার ছিল, তখন কি সত্যি গণতন্ত্র ছিল? তখন কি সত্য পরীক্ষা ব্যবস্থা ঠিকমতো পরিচালিত হত? সেইদিক থেকে আমরা গর্বিত যে বামফ্রন্ট সরকার আসার পরে ১৯৯৪ সাল পর্যন্ত শিক্ষাক্ষেত্রে যে অগ্রগতি ঘটেছে তা আগে কখনও ঘটেনি। এখন সাক্ষরতার মান বেড়েছে। আজকে সর্বক্ষেত্রে শিক্ষার একটা বিকাশ ঘটেছে। মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী এই বিলের মধ্যে বলেছেন যে এই বিল আনার উদ্দেশ্য হল বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠান এবং শিক্ষা ব্যবস্থার মধ্যে ডিসপিউট আছে সেগুলোর মধ্যে সমন্বয় আনতে হবে। আজকের এই বিলটা খুবই গুরুত্বপূর্ণ। এই বিলের ব্যাপারে মাননীয় বিরোধী দলের এক নেতা বললেন কারা কারা এক্স অফিসিও হয়ে আসবেন, এটা আজকে তাদের কাছে প্রধান আলোচ্য বিষয় হল। এই বিলের আলোচ্য বিষয় হচ্ছে বিভিন্ন ইউনিভার্সিটির তাদের সঙ্গে সমন্বয় করে বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানের সঙ্গে সমন্বয় করে উচ্চশিক্ষার ক্ষেত্রে হবে তাদের সঙ্গে সমন্বয় করে করা হবে ভাইস চ্যান্সেলরকে উপযুক্ত কর্তৃপক্ষকে এই স্টেট কাউন্সিলের মধ্যে আমার সিদ্ধান্ত হয়েছে যেটা একটা অত্যন্ত সঠিক। এর মধ্যে দিয়ে উচ্চ শিক্ষায় বিভিন্ন অংশের মধ্যে সমন্বয় সাধন করা সম্ভব। আমি এই সভায় উল্লেখ করতে চাই এই বিলের মধ্যে যেটা উল্লেখ আছে তার মধ্যে অনেকগুলি বৈশিষ্ট্য আছে, প্রথম বৈশিষ্ট্য হল এই প্লানিং এবং কো-অর্ডিনেশন শিক্ষা ব্যবস্থায় যদি করতে হয়, সমন্বয় দরকার হয়, তাহলে শিক্ষা প্রতিষ্ঠানের যারা সর্বোচ্চ কর্তৃপক্ষ তাদেরকে একটা জায়গায় হাজির করতে হবে। স্টেট কাউন্সিলের এই যে আগ্রহটা অ্যাকাডেমিক ফাংশন এটা ওনাদের আমলে উঠে গিয়েছিল, গণ টোকাটুকি হয়েছিল, টেবিলের উপর ছোরা বসিয়ে হাতে বোমা নিয়ে পরীক্ষা হত। আমরা সেটাকে পরিবর্তন করেছি, আরও উন্নত করার জন্য অ্যাকাডেমিক ফাংশনকে আরও ডেমোক্রেটিক করার জন্য সিলেবাসকে আরও বেশি ডেমোক্রেটিক করার জন্য পরীক্ষা ব্যবস্থা ওদের আমলে যেটা বানচাল হয়ে গিয়েছিল সেটাকে উন্নতি করে পরীক্ষা ব্যবস্থার মধ্যে যদি কোনও ত্রুটি বিচ্যুতি থাকে সেটাকে মুক্ত করা গিয়েছে, গবেষণা করার ক্ষেত্রে আপনি জানেন ওরা তুলে দিতে চাইছে এই গ্যাট চুক্তির মাধ্যমে, আমরা সেই গবেষণাকে উৎসাহ দেওয়ার জন্য বিভিন্ন ইউনিভার্সিটিতে সেটা ইঞ্জিনিয়ারিং ইউনিভার্সিটি হোক, অ্যাকাডেমিক ইউনিভার্সিটি হোক তাদের কাজের ক্ষেত্রে সমন্বয় আনার জন্য আমাদের এই স্টেট কাউন্সিল অফ হায়ার এডুকেশন বিল আনা হয়েছে। সুতরাং আমাদের উদ্দেশ্য যেটা সেটাকে উনি পাশ কাটিয়ে গেলেন, সেটার সম্বন্ধে কোনও আলোচনা করলেন না। যে উদ্দেশ্য নিয়ে আমরা বিভিন্ন ইউনিভার্সিটি থেকে এক্স অফিসিও মেম্বার এনেছি, বিভিন্ন কলেজ থেকে এনেছি, প্রতিষ্ঠান থেকে যাদের প্রয়োজন তাদেরকে এনেছি। এমন কি এই বিল উল্লেখ আছে যদি টেম্পোরারিলি প্রয়োজন হয় তিনি ঐ কর্মস্থলে এসে একটা বিশেষ প্রশ্নে বা বিশেষ প্রয়োজনে তার মতামতের প্রয়োজন হয় তাহলে সেক্ষেত্রে তাদেরও আমরা আনতে পারি সেই ব্যাপারে প্রশাসনিক ব্যবস্থা কি হতে পারে সেটা আমাদের মাথায় রয়েছে, সেই ভিত্তিতে সেই সুযোগও আমাদের এখানে রয়েছে।

শিক্ষা ক্ষেত্রে আমরা যে গণতন্ত্রীকরণ চাই, ওনারা সেটা চান না, আমরা শিক্ষাকে সর্বাঙ্গীন করতে চাই, বহুমুখী করতে চাই, শিক্ষার মান উন্নীত করতে চাইছি নিয়মিত ফলপ্রকাশ হবে, প্রশ্নপত্র বৈজ্ঞানিক ভিত্তিতে হবে, শিক্ষার পঠন-পাঠনের উন্নতি হবে, ওদের আমলে এইসব উঠে গিয়েছিল। স্কুল বন্ধ থাকতো, ফল প্রকাশ কবে হবে সেটা ঠিক ছিল না। কয়েক বছর তো ইউনিভার্সিটির মেডিক্যাল ডিগ্রি দেওয়া হলনা। এমন একটা অবস্থা হয়েছিল আমরা সেটাকে মাথায় রেখে এই বিলের সমস্ত উদ্দেশ্যকে সামনে এনেছি। এই বিলের আরও একটা উদ্দেশ্য আছে, আপনারা জানেন গত কয়েক বছর ধরে রাজ্য সরকার উচ্চ শিক্ষার ক্ষেত্রে ইন্সপেকশন সরকারের যে নির্দেশিত নীতি সেই নীতি ঠিকমতো কার্যকর করা হচ্ছে কিনা, উচ্চ শিক্ষার ক্ষেত্রে পঠন-পাঠন ঠিকমতো হচ্ছে কিনা, কলেজগুলির পরিচালন ব্যবস্থায় কোনও রকম গণতান্ত্রিক দিক থেকে সরে যাচ্ছে কিনা সেটা দেখাই হচ্ছে এই বিলের উদ্দেশ্য।

এই সমস্ত ব্যাপারগুলো দেখার জন্য একটা ইন্সপেকশন অত্যন্ত গুরুত্বপূর্ণ। যদি কোনও টাকা-পয়সা সরকার দেয় এবং সেই টাকা-পয়সার যদি কোনও তছরূপ হয়, অথবা মিস-অ্যাপ্রপ্রিয়েশনের যদি কোনও অভিযোগ আসে, দুর্নীতি সম্পর্কে যদি কোনও অভিযোগ আসে তাহলে বিলে তার তদন্ত করার দরকার আছে, তারই অধিকার দেওয়া হয়েছে। এটা কি গণতন্ত্র নয়? তাহলে কিসের গণতন্ত্র ওরা চান। ওদের আমলে শিক্ষার ক্ষেত্রে দুর্নীতি এইভাবে করা হত। আমাদের আমলে যে ইন্সপেকশন ব্যবস্থা চালু হয়েছে, যার মধ্যে দিয়ে বিদ্যালয়গুলোতে পঠন-পাঠন আরও সুন্দরভাবে যাতে পরিচালিত হয়। ওদের আমলে এসবের কোনও বালাই ছিল না। আমি বিরোধী পক্ষের নেতাকে বলব, আপনি এই বিলের উদ্দেশ্য থেকে সরে গিয়ে শুধু বললেন নয়জন এক্স-অফিসিওকে যে নিয়োগ করা হবে, কে ভাইস-চেয়ারম্যান হবে এইসব বিষয়গুলো আমি বলব উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয় যে বিল এনেছেন সেই বিল অত্যন্ত সময়োপযোগী হয়েছে এবং এই বিলের মধ্যে দিয়ে আমাদের উচ্চ শিক্ষার ক্ষেত্রে আমাদের যে লক্ষ্য সেই লক্ষ্য আমরা পালন করতে পারব। উনি বলেছেন, ইউ সি জি বলেছে বলেই সেইজন্য নাকি এই বিল নিয়ে আসা হয়েছে। উচ্চ শিক্ষা পরিচালনার ক্ষেত্রে ইউ জি সি-র একটা ভূমিকা আছে। ইউ জি সি যদি আমাদের সঠিক মতামত দেন এবং সেই মতামত যদি আমরা গ্রহণ করি তাহলে কি অন্যায় হল? শিক্ষারক্ষেত্রে যদি আমরা অনুকূল পরিবেশ তৈরি করে তাহলে কি অন্যায় হবে। আপনাদের আমলে তো আপনারা কোনও মতামতের অপেক্ষা করতেন না, আপনারা তো স্বেচ্ছাচারীর ভূমিকা পালন করতেন। শিক্ষাকে আমরা সেখান থেকে সরিয়ে এনে তাকে গণতন্ত্রীকরণ করেছি, শিক্ষার পঠন-পাঠন আমরা উন্নতি করেছি। উচ্চশিক্ষাকে আরও সুষ্ঠু করার জন্য মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী আজকে যে বিল এনেছেন অমি বলব সেটাই সঠিক। ওয়েস্ট বেঙ্গল স্টেট কাউন্সিল অফ হায়ার এডুকেশন বিল, ১৯৯৪ যেটা এনেছেন সেটা in the field of higher Education of the different universities, Deemed Universities, institutes of national importance and other autonomous institutions like Indian Institute of Management, Indian Institute of Technology etc. এই সমস্তের মধ্যে সমন্বয় সাধনের জন্য এই বিল এনেছেন। সুতরাং আমি আশা করব যে উচ্চ শিক্ষার ক্ষেত্রে আরও অগ্রগতির জন্য, উচ্চশিক্ষাকে আরও গণতন্ত্রীকরণ করার জন্য, উচ্চ শিক্ষার পঠন-পাঠন আরও এগিয়ে

নিয়ে যাবার জন্য উচ্চ শিক্ষার ইন্সপেকশনকে আরও বেশি বেশি করে করা দরকার, তাই এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-55 — 3-05 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার মাননীয় মন্ত্রী মহাশয় যে ওয়েস্ট বেঙ্গল স্টেট কাউন্সিল অফ হায়ার এডুকেশন বিল, ১৯৯৪ এনেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমি কিছু অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছি সেগুলোর ব্যাপারে আমি পরে বলব। তার আগে এটা বিচার করা দরকার যে এই মন্ত্রীর বিরুদ্ধে প্রিভিলেজ আনা হবে না কেন? আমি কাউল অ্যান্ড শাকারের ২৫২ পৃষ্ঠা থেকে বলছি ''Premature publication of various matters connected with the business of the House'' সেখানে আবার স্পেসিফিকভাবে বলা আছে কি কি জিনিস হুইচ ইজ ইমপ্রপার। সেগুলো ''making of important policy announcements by Minister outside the House while the House is in session। আপনি জানেন স্যার, গত জানুয়ারির ২০ তারিখে এই হাউস চালু হয়েছিল। আমি এপ্রিলের পয়লা তারিখের আনন্দবাজার পত্রিকা পড়ছি, সেখানে দেখুন কি বলা হয়েছে—নিয়ন্ত্রণ থাকবে না বিশ্ববিদ্যালয়গুলির উচ্চশিক্ষা পর্ষদ গড়ে ভার দেওয়া হবে স্নাতক স্তরের এই ছিল হেডিং এবং খবরটা লিখেছে নন্দিনি মিত্র বলে একজন। এই কথাগুলো বলেছেন সি পি এমের শিক্ষক নেতা অনিল বিশ্বাস। রাজ্যে বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের পাঠ্যসূচি ভিন্ন ভিন্ন হওয়া সেগুলো সব একত্র করে স্ট্যান্ডার্ড বা অভিন্ন সিলেবাস তৈরি করা হবে। কিসের মেম্বার, এই হাউসের মেম্বার, হাউসে বিল নিয়ে আসার জন্য সত্যসাধন বাবুর থাকার দরকার? হাউসে বিল নিয়ে আসার দু মাস আগে কাগজে ফার্স্ট পেজে অনিল বিশ্বাসের 'ব' কলমে বেরিয়ে যাচ্ছে, একটা উচ্চ শিক্ষা পর্ষদ করে ভার দেওয়া হবে স্নাতক স্তরে। তারপর অনিল বিশ্বাস আরও জানিয়েছেন, কম্পোজিশন কি হবে তারা বলে দিয়েছেন। অনিল বিশ্বাস আরও জানিয়েছেন স্বশাসিত এই উচ্চশিক্ষা পর্ষদের নির্বাচিত সদস্য ছাড়া রাজ্য সরকারের মনোনীত কিছু সদস্য থাকবেন। বিশ্ববিদ্যালয়ের উপাচার্যরা শিক্ষকদের প্রতিনিধিরা, রাজ্য ও কেন্দ্রীয় সরকার এবং ইউ জি সি-র প্রতিনিধিরাও থাকবেন এই পর্ষদে। তাহলে উচ্চ শিক্ষামন্ত্রী কে? সত্যসাধন চক্রবর্তী না অনিল বিশ্বাস?

আর যে বিল হাউসে হাউসে ইন্ট্রোডিউস হয়নি, যে বিল আসেনি, যে বিল আলোচনা হয়নি, সেই বিল এত আগে থেকে বার হয়ে গেল। এর আগে আমাদের দলের সদস্য সঞ্জীব দাস বললেন যে বিশ্ববিদ্যালয়ের সিনেট সিন্ডিকেটে আলোচনা হয়নি, শিক্ষকদের সংগঠনের সঙ্গে আলোচনা হয়নি। আলোচনা হয়েছে কোথায়, এই উদ্দেশ্যে সি পি এম তিন সদস্যের এক কমিটি গঠন করেছে, কমিটির সদস্যরা হলেন বিমান বসু, অনিল বিশ্বাস এবং তথ্য ও সংস্কৃতি মন্ত্রী কান্তি বিশ্বাস। তাহলে সত্যসাধন বাবু হচ্ছে রাবার স্ট্যাম্প, অ্যাসেম্বলি হচ্ছে রাবার স্ট্যাম্প। থ্রী ম্যানের কমিটি আগে বলে অ্যানাউন্স করে কাগজে বার করে দেবে, আর আসেম্বলিতে আপনি এখানে নাটকের জন্য বসে থাকবেন, আমরা নাটকের জন্য বক্তৃতা দেব, এই হচ্ছে আজকে পশ্চিমবাংলায় সরকারের অবস্থা, হায়ার এডুকেশনের অবস্থা। আমি আপনার কাছে এটা বিনীত ভাবে প্রথমে পেশ করলাম। সুতরাং স্যার, আমি আপনার কাছে এই

প্রহশনের ব্যাপারে একটা সিদ্ধান্ত চাইব, আপনি এই ব্যাপারে কিছু বলুন। দ্বিতীয়ত এই বিলের কম্পোজিশন যে এই সরকার করছেন যে হায়ার এডুকেশনকে কো-অর্ডিনেট করার জন্য ওরা একটা বডি তৈরি করেছেন। কিন্তু কি আশ্চর্য পার্টিজন, এর কম্পোজিশন, এর এক্স-অফিসিয়ো মেম্বার হচ্ছে সমস্ত ওদের নিজেদের সরকারের লোকরা, সেক্রেটারি হায়ার এডুকেশন, সেক্রেটারি ফাইনান্স ডিপার্টমেন্ট, ডিরেক্টার অব স্কুল এডুকেশন, ডিরেক্টার অব টেকনিক্যাল এডুকেশন, ডিরেক্টার অব এগ্রিকালচার এবং ভাইস চান্সেলার্স অব দি ইউনিভার্সিটিস টু বি নমিনেটেড বাই দি গভর্নমেন্ট ইত্যাদি ইত্যাদি। সমস্ত লোক হচ্ছে স্টেট গভর্নমেন্টের, উনি চাইছেন হায়ার এডুকেশনকে কো-অর্ডিনেট করার জন্য এবং এক জায়গায় বলছেন যে অন্যান্য যে সব সংস্থা আছে, ইন্ডিয়ান কাউন্সিল ফর এগ্রিকালচারাল রিসার্চ ইত্যাদি ইত্যাদি, একজন ইন্সটিটিউট অব ম্যানেজমেন্ট, একজন ইন্সটিটিউট অব টেকনোলজি, এদের সঙ্গে যোগাযোগ রাখা দরকার। তাহলে আমি মাননীয় সত্যসাধন বাবু কে জিজ্ঞাসা করতে চাই যে একটা কেন্দ্রীয় সরকারের এই রাজ্যে যে শিক্ষা বা গবেষণা প্রতিষ্ঠান আছে, তাদের একজন প্রতিনিধিকে রাখার কেন ব্যবস্থা করেন নি? আপনি জানেন কি না জানি না, কলকাতায় দুটো ন্যাশনাল ল্যাবরেটারি আছে কেন্দ্রীয় সরকার, ইন্ডিয়ান ইন্সটিটিউট অব এক্সপেরিমেন্টাল মেডিসিন, আর একটা হচ্ছে সেন্ট্রাল গ্লাস অ্যান্ড সিরামিক ইন্সটিটিউ, তাদের কোনও প্রতিনিধি নেই।

পশ্চিমবাংলায় দুটো ডিমড ইউনিভার্সিটি আছে, কেন্দ্রীয় সরকারের একটা ইন্ডিয়ান ইন্সটিটিউট অব টেকনোলজি, খড়্গপুর, একটা ইন্ডিয়ান ইন্সটিটিউট অব স্ট্যাটিসটিক্স বরানগর, আর যদি ইন্ডিয়ান ইন্সটিটিউট অব ম্যানেজমেন্ট, জোকাকে ধরেন তাহলে এই তিনটের একজনও প্রতিনিধিকে রাখার কথা বলা হয়নি। কলকাতায় উচ্চ গবেষণা প্রতিষ্ঠান আছে যেগুলো কেন্দ্রীয় সরকারের গ্রান্টে চলে, কখনও কখনও রাজ্য সরকারও গ্রান্ট দেন, খোস ইন্সটিটিউট, তার কোনও প্রতিনিধি নেই। ইন্ডিয়ান অ্যাশোসিয়েশন ফর কাল্টিভেশন সায়েন্স, এর কোনও প্রতিনিধি নেই। ভাবা অ্যাটমিক রিসার্চ সেন্টার, তার ডিরেক্টার আছে, তার কোনও প্রতিনিধি নেই, সাহা ইন্সটিটিউট নিওক্লিয়ার ইন্সটিটিউটের ডিরেক্টারের নাম নেই, প্লাস এস এন বোস ইন্সটিটিউট অব ফিজিক্যাল সায়েন্স নতুন তৈরি হয়েছে কেন্দ্রীয় সরকারের অনুদানে, তার কোনও প্রতিনিধি নেই। সত্যসাধন বাবু হায়ার এডুকেশনে কো-অর্ডিনেশন করবেন, ইউ জি সি-র গাইড লাইন মেনে করেছেন? কাকে নিয়ে করছেন, রাজ্য সরকারের কয়েকটি সেক্রেটারি আর রাজ্য সরকারের ভাইস চান্সেলর, এদের নিয়ে তো রোজই বসেন। আপনার যদি উদ্দেশ্য থাকতো একটা অ্যাপেক্স বডি হায়ার এডুকেশনের ক্ষেত্রে তৈরি হবে, সামগ্রিক ভাবে এডুকেশনাল প্ল্যানিং তৈরি হবে, তাহলে এই সেকশনাল, সেকটোরিয়াল ভাবে আপনি তৈরি করতেন। This is sectorial bill রাজ্য সরকার আর একটা বডি তৈরি করেছে, নিজেদের আর একটা লোককে চাকরি দেবার জন্য সঞ্জীব দাস উল্লেখ করেছে যে ভাইস চেয়ারম্যান আপনারা করবেন নিজেদের লোককে, তার ক্ষেত্রে ৬৫ বছর, পর্যন্ত চাকরি থাকবে। এটাই সি পি এম-এর নিয়ম। এর আগে রবি ভট্টাচার্য যখন কলেজ সার্ভিস কমিশনের চেয়ারম্যান ছিলেন, শুধু তাকে রাখার জন্য আলাদা করে আপনারা বিল আনলেন যাতে রবি ভট্টাচার্যকে ৬৫ বছর পর্যন্ত রাখতে পারেন। আর সমস্ত টিচারকে রিটায়ার করতে হবে ৬০ বছরে। এই হচ্ছে আপনাদের নিয়ম।

আর সে জায়গায় আপনাদের পার্টির কোনও একটা লোককে এখানে ফিট্ করে কিছু টাকা পাইয়ে দিতে যাচ্ছেন। কত টাকা মাইনে দেবেন ভাইস চেয়ারম্যানকে না, ভাইস-চেয়ারম্যান Pay-Rs. 7600/- per month and other allowances Rs. 13,000/- per month × 12. এবং তার ওপর আবার গাড়ি আছে, গাড়ির খরচও ধরা হয়েছে। দুটো গাড়ি থাকবে, একটা ভাইস চেয়ারম্যানের, একটা মেম্বার সেক্রেটারির। মাসে ৬ হাজার টাকা গাড়ির জন্য খরচ হবে। একটা বিরাট ব্যয়বহুল কাউন্সিলের বডি বানাচ্ছেন। তারা কি করবে, ইন্ডাস্ট্রিদের সঙ্গে যোগাযোগ করবে, অল ইন্ডিয়া কাউন্সিল ফর টেকনিক্যাল এডুকেশনের সঙ্গে যোগাযোগ করবে, আই সি এ আর-এর সঙ্গে যোগাযোগ করবে, ইত্যাদি ইত্যাদি। এসবের প্ল্যানিং অ্যান্ড কো-অর্ডিনেশন তৈরি করা হবে। আর কি বলছেন, দিস ইজ নট an apex body in the sense that an education body should be. এ রাজ্যে শিক্ষার সম্বন্ধে কোনও সামগ্রিক চিন্তা-ভাবনা প্ল্যান আপনাদের নেই। তারপর আপনি বলেছেন, To conduct entrance university examination for admission to the institute of higher education. আপনি ইউনিভার্সিটির পরীক্ষাগুলোকে এক জায়গায় আনলেন না, আপনি শুধু বলছেন, এন্ট্রান্স একজামিনেশন করবেন। এখন ইউনিভার্সিটি একজামিনেশনের ভিত্তিতে যে সিস্টেম আছে, হোয়াট ইজ রঙ? যারা অনার্সে বেশি নম্বর পায় তারা তার বেসিসে পোস্ট গ্র্যাজুয়েটে ভর্তি হয়। আপনি এর বদলে একটা একজামিনেশন কন্ডাক্ট করার কথা বলছেন। সেখানে অ্যাংগিউয়েলারিটি চলে আসবে। আমাদের রাজ্যে পোস্ট গ্র্যাজুয়েটে সিট কম। যেসব ছেলে-মেয়েরা অনার্স পাচ্ছে তারা সবাই পোস্ট গ্রাজুয়েটে সিট পাচ্ছে না। এ অবস্থায় অনার্সে প্রাপ্ত নম্বরের ভিত্তিতে অ্যাডমিশনের বদলে এন্ট্রান্স একজামিনেশন চালু করলে যেটুকু সুষ্ঠু ব্যবস্থা আছে সেটুকুও শেষ হয়ে যাবে। আপনি আর কি বলছেন to prepare overview report of the working of the Universities. আপনার হায়ার এডুকেশন দপ্তরই তো অ্যানুয়াল রিপোর্ট তৈরি করে। তারপর আবার একটা অ্যানুয়াল রিপোর্ট তৈরি করার জন্য এত টাকা খরচ করে একটা কাউন্সিল তৈরি করতে হবে! আপনি যে হিসেব দিয়েছেন তাতেই বছরে টোটাল খরচ হবে ১৬ লক্ষ ৫৮ হাজার টাকা। এত দিন এই সরকার ইউ জি সি-র খুব একটা বাধ্য ছিল না। এখন হঠাৎ খুব বাধ্য হয়ে গেছে। আপনারা বলছেন, ইউ জি সি-র গাইড লাইনে এটা বলে দিয়েছে বলেই আপনারা করার চেষ্টা করছেন। এর পর সমস্ত ফান্ডেই স্টেট কাউন্সিল ফর হায়ার এডুকেশন যাবে। আপনাদের আর দেবার মতো কি ফান্ড আছে? আপনারা ইউনিভার্সিটিগুলোকে কি প্ল্যান ফান্ড দিচ্ছেন উন্নয়নের জন্য? ১৯৯৩-৯৪ সালে কোনও বিশ্ব বিদ্যালয়কে কত টাকা দিয়েছেন তার একটা হিসেব আমি দিই—কলকাতা বিশ্ববিদ্যালয়কে নন-প্ল্যানে দিয়েছেন ২১ কোটি টাকা, আর প্ল্যানে এক পয়সাও দেন নি। যাদবপুর বিশ্ববিদ্যালয়কে নন-প্ল্যানে ১৪ কোটি ৯৭ লক্ষ টাকা দিয়েছেন, আর প্ল্যানে দিয়েছেন ৫৭ লক্ষ টাকা। আপনি কল্যাণী বিশ্ববিদ্যালয়কে কি দিয়েছেন, ৫ কোটি ৭৭ লক্ষ টাকা নন প্ল্যানে, আর প্ল্যানের ক্ষেত্রে মাত্র ২ লক্ষ ৩০ হাজার টাকা। অর্থাৎ কলকাতাকে প্ল্যানে শূন্য, কল্যাণীকে ২ লক্ষ ৩০ হাজার টাকা। বর্ধমান বিশ্ববিদ্যালয়কে প্ল্যানে ১২ লক্ষ টাকা, নর্থ বেঙ্গল ইউনিভার্সিটিকে প্ল্যানে দিয়েছেন ১০ লক্ষ টাকা। ওদের প্ল্যানে টাকা দেবার ক্ষমতা আপনার নেই, কাউকে বছরে ৪ লক্ষ, কাউকে ৫ লক্ষ, আবার কাউকে এক পয়সাও দিতে পারছেন না। তাহলে স্টেট কাউন্সিল ফর হায়ার এডুকেশন কী

করবে? আপনি বলছেন, রিসোর্সেস অ্যালোকেট করবে। কোন টাকা অ্যালোকেট করবে, কোনও টাকা নেই! যে টাকা ইউ জি সি-র কাছ থেকে আসে, সেটাই শুধু করবে। তার মানে আপনারা স্টেট গভর্নমেন্ট থেকে মাইনে দেবার ব্যবস্থা করবেন, আর ডেভেলপমেন্টের টাকা ইউ জি সি থেকে আসবে। তাই তাদের খুশি করার জন্য লোক দেখানো কাউন্সিল আপনাদের নিজেদের কন্ট্রোলে থাকবে।

মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী, যাই হোক এ বিষয়ে যদি আপনি সিরিয়াস হন তাহলে আপনার কাছে আমার ফার্স্ট প্রোপোজাল হচ্ছে আপনি নিজে চেয়ারম্যান থাকবেন না, কোনও একজন এমিনেন্ট এডুকেশনিস্টকে চেয়ারম্যান করুন। অশোক মিত্র কমিশন বলেছে, ডে টু ডে এডুকেশনের ব্যাপারে আপনার একসীড করা উচিত নয়। গভর্নমেন্ট মাস্ট refrain from undue intervention in the daily affairs of the educational bodies. আপনি কেন এই কাউন্সিলের ডে টু ডে অ্যাফেয়ারের চেয়ারম্যান হয়ে থাকবেন? অশোক মিত্র ওটা ১৯.৬ প্যারায় বলেছেন। তাই আমি মনে করি এই কাউন্সিল ফর হায়ার এডুকেশন বিল এন্টায়ারলি মোটিভ নিয়ে তৈরি হয়েছে এবং এটা পশ্চিমবাংলার অ্যাপেক্স বডি ফর এডুকেশন-এর চিন্তা নিয়ে তৈরি করা হয় নি। ওয়েস্ট বেঙ্গলের সমস্ত হায়ার এডুকেশন সেন্টার এবং রিসার্চ অর্গানাইজেশনকে এর মধ্যে যুক্ত করা হয় নি। তাই দি বিল শুড বি রিজেক্টেড লগ স্টক অ্যান্ড ব্যারেল।

[3-05 — 3-15 p.m.]

স্যার, আমি বলছিলাম আপনি এই ব্যাপারে রুলিং দিন। এই বিলটি হাউসে ইন্ট্রোডিস হবার আগেই সংবাদপত্রে বেরিয়ে গেল, প্রি ম্যাচিওর পাবলিকেশন হল। এই হাউসে ডিবেট হবার আগেই শ্রী অনিল বিশ্বাস কি করে বলে দিলেন কে কে মেম্বার থাকবে? এতে হাউসের মর্যাদা কি ক্ষুন্ন করে না? এতে প্রিভিলেজের কি কোনও রকম ইস্যু নেই? আপনি থাকতে এ ব্যাপারে কি রুলিং হবে না?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** স্টেটমেন্ট থেকে পাওয়া যাচ্ছে এটা শ্রী অনিল বিশ্বাস দিয়েছেন, মন্ত্রী কোনও স্টেটমেন্ট দেননি। দ্বিতীয় হচ্ছে, এটা বলেছে আউট-সাইড হাউস। অশোভনীয় নয়, মন্ত্রী কোনও স্টেটমেন্ট দেননি।

**শ্রী সৌগত রায় ঃ** তাহলে শ্রী অনিল বিশ্বাসের ক্ষেত্রে প্রিভিলেজ আনলে আপনি কি অ্যালাউ করবেন? প্রিভিলেজ আনা যায় কিনা?

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয় দি ওয়েস্ট বেঙ্গল স্টেট কাউন্সিল অফ হায়ার, এডুকেশন বিল, ১৯৯৪ যেটা এনেছেন তাকে আমি সমর্থন করছি এবং অভিনন্দন জানাচ্ছি। তিনি খুব উপযুক্ত সময়ে এই বিল এনেছেন। সৌগতবাবু বললেন ইউ জি সি-র জন্য আমরা নাকি এই বিল এনেছি। কিন্তু এটা ঠিক নয়। আমাদের এই বিধানসভায় যে এডুকেশন কমিটি আছে তার তৃতীয় প্রতিবেদনটা একটু পড়ে দেখবেন। ঐ কমিটিতে লেফ্‌ট ফ্রন্টের এম এল এ এবং কংগ্রেস দলের এম এল এ যৌথভাবে একটা রিপোর্ট সাবমিট করেছে ১৯৯০-৯১ সালে, ঠিক সালটা আমার মনে

নেই। ঐ তৃতীয় প্রতিবেদনে বলা হয়েছে, এডুকেশন কমিটি (বিধানসভার) পশ্চিমবাংলার গোটা রাজ্য ঘুরে, বিভিন্ন কলেজ ঘুরে বলেছেন, সব কলেজগুলির সংযোগ স্থাপন করার জন্য স্টেট লেভেলে কমিটি হওয়া দরকার। এডুকেশন স্ট্যান্ডার্ড, পরীক্ষা, অ্যাডমিনিস্ট্রেশন এগুলির সঙ্গে যোগাযোগ স্থাপন করার একটা সাজেশন এই বিধানসভায় পেশ করেছেন। এই সাজেশনের উপর ভিত্তি করে ব্যক্তিগতভাবে অনিলবাবু বা ব্যক্তিগতভাবে যে কেউ কিছু বলতে পারেন। সর্বদলীয় কমিটি স্টেট লেভেলে কমিটি করার সুপারিশ করেছেন যে এই এই হওয়া উচিত। এই রিপোর্ট যখন প্রকাশিত হয় তখন পশ্চিমবাংলার যেকোনও বুদ্ধিজীবী, যে কোনও শিক্ষক তারা স্বাধীনভাবে তাদের মতামত দিতে পারেন। এর আগে টেকনোলজি কলেজগুলি বা যে সব ইউনিভার্সিটিগুলি আছে সেগুলির সঙ্গে সমন্বয় সাধনের ব্যবস্থা ছিল না। এখানে ভারতবর্ষের ইতিহাসকে বিকৃতভাবে পেশ করা হচ্ছে। আজকে কংগ্রেস দল শিক্ষার ব্যাপারে সমালোচনা করছেন এটা শুনে আমার আশ্চর্য লাগছে। যাদের নীতি হচ্ছে, দেশের মানুষ মুর্খ থাক, সচেতন যেন না হয়। তানাহলে শোষণ বঞ্চনার বিরুদ্ধে তারা সংগ্রাম করবে। এটাই হচ্ছে ভারতবর্ষের কংগ্রেসের হায়ার এডুকেশন পলিসি।

আমি আর সেই জায়গায় যাচ্ছি না। এই বিল বলিষ্ঠভাবে আনা হয়েছে। ওনারা বলেছেন মন্ত্রী চেয়ারম্যান এবং অন্যান্য অফিসাররা সব আমাদের। এগ্রিকালচারাল ডিপার্টমেন্টের সেক্রেটারি আমাদের। বিভিন্ন ডিপার্টমেন্টের যেসব সেক্রেটারি আছেন সব আমাদের, ইউনিভার্সিটির চ্যান্সেলর আমাদের। ওনারা পশ্চিমবাংলায় ক্ষমতায় আসার কথা চিন্তা করতে পারছেন না। যদি জানতাম যে আগামী ১০-১৫ বছর বাদে ক্ষমতায় আসবেন তাহলে সৌগতবাবু মন্ত্রী হয়ে চেয়ারম্যান হবেন। কিন্তু সে আশা নেই। সেক্রেটারিরা হচ্ছে আই এ এস অফিসার, এরা কেউ সি পি এমের নয়, ফরওয়ার্ড ব্লকের লোক নয়, এরা সবাই সরকারি অফিসার। ডিরেক্টর, ভাইস-চ্যান্সেলর, নমিনেটেড টিচারস রিপ্রেজেনটেটিভ এরা কেউ সি পি এমের লোক নন। সুতরাং এই কাউন্সিল সি পি এমের কারখানা হবে এটা কেথা থেকে আসছে তা আমাদের নলেজে নেই। এইগুলি যদি হয় তাহলে আমাদের মোটামুটি একটা স্ট্যান্ডার্ড প্রয়োজন। আজকে গোটা দেশে যেভাবে সায়েন্স এবং টেকনোলজির উন্নতি হচ্ছে সেখানে পশ্চিমবঙ্গকে যদি বিভিন্ন স্টেটের সঙ্গে কমপিটিশনে আসতে হয়, এখান থেকে আই এ এস আই পি এস এডুকেশনিস্ট, ডক্টরস, এগ্রিকালচারিস্ট এদের তৈরি করতে হয় তাহলে গোটাটাকে সমন্বয় সাধন করে সমস্ত উদ্যোগ নিয়ে যৌথভাবে পরীক্ষা নিরীক্ষা অ্যাডমিনিস্ট্রেশন সমন্বয় করে তোলার প্রয়োজন এবং এই বিলে এবং এই কমিটি আগামীদিনে আমাদের শিক্ষার ক্ষেত্রে ত্রুটি বিচ্যুতিগুলি সংশোধন করবে, সঠিকভাবে নেতৃত্ব দেবে, এই ভরসা রেখে আবার এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-15 — 3-25 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে ওয়েস্ট বেঙ্গল স্টেট কাউন্সিল হায়ার এডুকেশন বিল মাননীয় মন্ত্রী মহাশয় এনেছেন আমি প্রথমেই বলতে চাই যে, এই রকম একটা গুরুত্বপূর্ণ বিল যা মন্ত্রী মহাশয় বলে থাকেন যে বামফ্রন্ট সরকার শুধু রাইটার্স বিল্ডিংসে লালবাড়িতে বসে সরকার পরিচালনা করেন না, জনগণের সঙ্গে সংযোগ

রক্ষা করে গণতান্ত্রিক পদ্ধতিতে সরকার পরিচালনা করেন। অথচ এই রকম একটা হায়ার এডুকেশনের ক্ষেত্রে গুরুত্বপূর্ণ বিল এই বিলটির ভাল মন্দ সমস্ত বিষয় বিচার বিবেচনা করে মতামত গ্রহণ করে সংশ্লিষ্ট শিক্ষাবিদের শিক্ষক সংগঠন ওয়েস্ট বেঙ্গল ইউনিভার্সিটি টিচার্স অ্যাসোসিয়েশন গভর্নমেন্ট কলেজ অ্যাসোসিয়েশন বিভিন্ন শিক্ষক সংগঠন শিক্ষাবিদ এইভাবে জনমত সংগ্রহের মতামত এই রকম প্রচেষ্টা নিলেননা। বিলটা ইনট্রোডিউস করার সময়ে আমি বলেছিলাম সিলেক্ট কমিটিতে নেওয়ার কথা ভাবুন। মন্ত্রী মহাশয় এই ব্যাপারে নীরব থাকলেন। বোঝা যায় খুব দ্রুত বিলটি পাস করিয়ে নিতে চাইছেন। তাড়া আছে, এত তাড়া কিসের জানি না। সন্দেহ হয় পিছনে অন্য কোনও ডিজাইন কাজ করছে কিনা। আমি দুঃখিত হচ্ছি ইউ জি সির গাইড লাইন অনুযায়ী এই বিলটি প্রণয়ন করা হয়েছে। ইউ জি সির গাইড লাইনটা কি? আপনি বার বার বলছেন ইউ জি সির গাইড লাইনটা কি যেটা মেম্বারদের কনভার্সন করা উচিত ছিল। তা করেন নি, রুল, ইউ জি সির গাইড লাইন সবটা হচ্ছে কি হচ্ছে না দ্যাট ইজ রুল অলসো টু বি ভেরি ফ্র্যাংক। এই ইউ জি সির গাইড লাইন সম্পর্কে মাননীয় সদস্য যারা আছেন তারাও কিছু বললেন না। মেম্বারদের মিনিমাম জিনিসগুলি সাপ্লাই করা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই অ্যাপ্রিহেনসিভ কথা এইজন্য বলছি যে এই বিল পশ্চিমবাংলায় উচ্চ শিক্ষার ক্ষেত্রে আজও যতটুকু শিক্ষার স্বাধিকার অটোনমি যতটুকু ছিল অবশিষ্ট আছে সেটাকে ধূলিসাৎ করে দেওয়া। সেজন্য আমি বলেছিলাম মৃত্যু ঘন্টা বাজবে শিক্ষার স্বাধিকারে। কারণ এটা বলছি এজন্য দিভেরি কমপোজিশন এই যে কাউন্সিল যেভাবে গঠন করা হচ্ছে কনস্টিটিউট করা হচ্ছে এই কাউন্সিলের পাওয়ার অ্যান্ড ফাংশন যা এই বিলে দেওয়া হয়েছে। তার থেকে বোঝা যায় সমস্ত স্বাধিকারগুলিকে একেবারে নিশ্চিহ্ন করে দেওয়া। এবং একটা বডি হল যাতে অল নমিনেটেড মেম্বারস, সরকারের সমস্ত নমিনেটেড মেম্বারস, সরকারের মনোনীতি একটা বডি এবং সেই বডিগুলি কী করবে? তার পাওয়ারস অ্যান্ড ফাংশন দেখা যাচ্ছে বিশ্ববিদ্যালয়গুলির উপর বসিয়ে দেওয়া হল। বিশ্ববিদ্যালয়ের অ্যাকাডেমিক ফাংশন সম্বন্ধে দেখতে পাচ্ছি যে, তাদের সিলেবাস কোর্স ক্যারিকুলাম, প্রোগ্রাম, স্ট্যাটিউট, রেগুলেশন ইন অল রেসপেক্ট তাদের যে স্বাধিকার ছিল সেখানে বিশ্ববিদ্যালয়ের ইলেকটেড বডির উপর একটা নোমিনেটেড বডি বসে খবরদারি করবে। ইট ইজ এ ডেথ নেল। আরও আশ্চর্যের ব্যাপার হচ্ছে ফান্ড। ফান্ড সম্পর্কে বলেছেন যে, সমস্ত ফান্ড কাউন্সিলের থ্রু দিয়ে রিলিজ হবে। অর্থাৎ ইউ জি সি বা অন্যান্য জায়গা থেকে যে গ্র্যান্ট বা এড পাওয়া যাবে সেটা স্টেট কাউন্সিল কন্ট্রোল করবে। আগে ইউ জি সি থেকে ইউনিভার্সিটিতে সরাসরি গ্র্যান্ট যা যেত সেটা আর যাবে না ; সেটা যাবে স্টেট কাউন্সিলের মাধ্যমে। তারফলে বিভিন্ন ইনস্টিটিউটকে ব্ল্যাকমেল করে তাদের অটোনোমির উপর আঘাত করা হবে। এরফলে ডেসপ্যারিটি এবং ডিসক্রিমিনেশন হবে এবং অনুগত প্রতিষ্ঠানগুলির ক্ষেত্রে ফেভারিটিজম হবে। এন্টায়ার ফান্ড কন্ট্রোলের ব্যাপারটা দেখে মনে হচ্ছে বিশ্ববিদ্যালয়ের অটোনোমি বিঘ্নিত হবে। তবে এর উদ্দেশ্যটা বোঝা যাচ্ছে, কিন্তু সবটাই ইন দি নেম অফ কো-অর্ডিনেশন করা হচ্ছে, শিক্ষার নাম উন্নয়নের নামে। আরও আশ্চর্যের ব্যাপার হচ্ছে, ঐ কাউন্সিলের এক্স-অফিসিও চেয়ারম্যান হচ্ছে মিনিস্টার। আমি তাকে জিজ্ঞাসা করতে চাই, একটি কোয়েশ্চেনও এ ব্যাপার করা হয়েছে যে, ইউ জি সির গাইড লাইনে এটা আছে কিনা। আরও জিজ্ঞাস্য, ইউ জি সির চেয়ারম্যান পদে কেন্দ্রীয় মন্ত্রীর দ্বারা অলঙ্কৃত

হচ্ছে কিনা, নাকি সেটা এডুকেশনিস্ট দ্বারা অলঙ্কৃত হচ্ছে! এখানে কিন্তু সমস্ত নর্ম ভেঙ্গে মন্ত্রী চেয়ারম্যান হচ্ছেন। সমস্ত চক্ষুলজ্জা বাদ দিয়ে আজকে এটা কুক্ষিগত করবার চেষ্টা করা হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে বারবার বলা হচ্ছে যে অশোক মিত্র কমিশনের সুপারিশ অনুযায়ী শিক্ষার সর্বস্তরে ৬০ বছরের উপরে কাউকে রি-এমপ্লয়মেন্ট দেওয়া যাবে না। কলেজের ক্ষেত্রেও মন্ত্রী মহাশয় সেই একই আঘাত নামিয়ে এনেছেন। অথচ ঐ কাউন্সিলের ভাইস-চেয়ারম্যান হিসাবে যার নাম উল্লিখিত হয়েছে তাকে কিন্তু ৬০ বছরের উর্ধ্বে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে। তাহলে এক্ষেত্রে ব্যতিক্রম কেন? আসলে আপনারা নীতির কথা যা বলেন সেটা কার্যক্ষেত্র মানেন না। আর একটি ব্যাপার হল, বিলের স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজনসয়ে কো-অর্ডিনেশনের কথা বলে বলেছেন যে, অ্যাট প্রেজেন্ট "At present no adequate system exists in West Bengal to co-ordinate the efforts in the field of higher education of the different Universities, Deemed Universities, institutes of national importance and other autonomous institutions like Indian Institute of Management, Indian Institute of Technology etc." কিন্তু এখানে বহু ইন্সটিটিউট আছে যেগুলো সেন্ট্রালি কন্ট্রোলড। তাহলে একটি স্টেট লেভেল কাউন্সিল কি করে সেন্ট্রালি কন্ট্রোলড ইনস্টিটিউশনগুলিকে কন্ট্রোল করবে আমি বুঝতে পারছি না। তাহলে কো-অর্ডিনেশন কি কথার কথা, নাকি সমন্বয়ের নামে আজকে হায়ার এডুকেশনের উপরে সরকারের দ্রুত একটা একচ্ছত্র নিয়ন্ত্রণ এবং অটোনমির উপরে কন্ট্রোল করার একটা জায়গা পেয়েছেন বলে এত দ্রুত করছেন, নাহলে ইউ জি সির দোহাই দিচ্ছেন, ইজ ইট সো ম্যান্ডেটোরি, ইজ ইট সো আর্জেন্ট যে আলোচনা করার সুযোগ পেলেন না? ভারতবর্ষের সব রাজ্যে কি এই স্টেট কাউন্সিল হয়ে গেছে? আমরা শুনেছি যে অন্ধ্রে এবং তামিলনাড়ুতে হয়েছে। তাহলে সরকারের এত ব্যস্ততা কেন? আলোচনা করার ব্যাপার নেই, দ্রুত পাশ করে নিতে হবে যাতে তাড়াতাড়ি কিভাবে কুক্ষিগত করা যায়। শিক্ষাকে তো কুক্ষিগত আগেই করেছেন, যেটুকু বাকি ছিল সেটুকুও করার জন্য ব্যবস্থা হয়েছে। সুতরাং আমি মনে করি যে ইন দি নেম অব কো-অর্ডিনেশন, এলিমিনেশন অব স্ট্যান্ডার্ড অব টিচিং আজকে গোটা উচ্চশিক্ষার ক্ষেত্রে একেবারে চূড়ান্ত ভাবে অটোনমিকে শেষ করে সরকারি কুক্ষিগত করার যে প্রচেষ্টা, যার বিরুদ্ধে শুধু আজকে নয়, স্বদেশি আন্দোলনের যুগেও শিক্ষার স্বাধিকার এবং স্বাধীনতার জন্য এই রাজ্যের মানুষ, স্বাধীনতাকামী মানুষ, শিক্ষানুরাগী মানুষ, তারা শিক্ষার অটোনমিকে রক্ষা করার জন্য সংগ্রাম করে এসেছে, তার উপরে একটা চরম আঘাত আনা হয়েছে। এই কালা বিলের সম্পূর্ণ বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-25 — 3-35 p.m.]

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল স্টেট কাউন্সিল অব হায়ার এডুকেশন বিল, ১৯৯৪ যেটা মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয় এনেছেন। আমি তাকে সমর্থন করছি। আমি বিরোধী দলের সদস্যদের বক্তব্য শুনছিলাম। আসলে শিশু জন্মানোর তার কলেবর এবং কার্যকলাপ কি হবে তাকে কন্ট্রোল কে করবে ইত্যাদি এই কথা বলা হয়েছে।

আমরা জানি একটা সময়ে আমাদের দেশের শিক্ষা ব্যবস্থাকে সম্পূর্ণভাবে নিয়ন্ত্রণের জন্য যারা গণতন্ত্রের কথা বলেন, তাদের দ্বারা চেষ্টা হয়েছিল এবং কেন্দ্রীয় সরকার সমস্ত ব্যবস্থাকে কন্ট্রোল করবেন বলে এই রকম একটা সিদ্ধান্ত হয়েছিল। কিন্তু জনগণ সেটাকে বরদাস্ত করেনি। আজকে এখানে একটা কথা বলা হয়েছে যে কো-অর্ডিনেশন নেই। কো-অর্ডিনেশন শুধু আমাদের রাজ্যে হায়ার এডুকেশন নেই তাই নয়, গোটা ভারতবর্ষের শিক্ষা ব্যবস্থাতে কো-অর্ডিনেশন নেই। সেজন্য আমরা দেখেছি যে শিক্ষা জগতে সঙ্গে যুক্ত সেই মুদালিয়া কমিশন, কোঠারি কমিশন, সর্বশেষ রাধা কৃষ্ণাণ কমিশন এই সব কথাবার্তা এসেছে। শিক্ষা ব্যবস্থাকে সমাজের প্রয়োজনে, মানুষের প্রয়োজনে বিশ্ববিদ্যালয় পর্যন্ত কোনও চিন্তা-ভাবনা করা হয়নি। আমরা দেখেছি যে শুধু নানা রকম পরীক্ষা-নিরীক্ষা করা হয়েছে এবং তার ফল হচ্ছে পৃথিবীতে যত নিরক্ষর লোক আছে তার অর্দ্ধেক ভারতবর্ষে। এটা আমাদের পক্ষে অত্যন্ত লজ্জার কথা। আমরা উচ্চ শিক্ষার যে কলেবর, তার যে ব্যবহার, তার প্রয়োগ নিয়ে আলোচনা করছি। হায়ার এডুকেশন কাউন্সিল গড়ে তোলার জন্য আলোচনা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কথা হচ্ছে যে তার ব্যবহার নিশ্চিত করতে হবে। এডুকেশন উচ্চশিক্ষার যে সুযোগ সেটাকে সম্প্রসারিত করতে হবে, তার প্রয়োগের মধ্যে দিয়ে যাতে সমাজে আর্থিক দিকে যারা পিছিয়ে আছে তাদের যাতে এগিয়ে আনা যায় সেটা দেখতে হবে। এখানে যারা আসবেন তারা যেকোনও দলের লোক হতে পারেন—কংগ্রেস, সি পি এম, আর এস পি কিন্তু সেখানে গিয়ে পার্টিগত তাকে কিছু করার সুযোগ নেই। কাউন্সিলে থেকে কাউন্সিলের যে শিক্ষা সংক্রান্ত অনুশীলনী সেটাকেই বৃদ্ধি করার চেষ্টা করতে হবে। কাউন্সিলে যারা আসবেন তারা সেই ভাবেই থাকবেন। তা যদি না করা হয় তাহলে আলোচনা, সমালোচনা যাই হোক কোনও সুফল পাওয়া যাবে না। এখন যে বিল এসেছে, প্রয়োজনে আবার নতুন করে আনা যেতে পারে। কাজেই আতঙ্কিত হবার কোনও কারণ নেই।

এটা খুব আনন্দের যে আমাদের রাজ্যে কাউন্সিল হতে যাচ্ছে, উচ্চ শিক্ষার কাউন্সিল গোড়ে তোলার চেষ্টা করা হচ্ছে। দীর্ঘ ৪৭ বছর স্বাধীনতার পর কেন্দ্রীয় সরকার শিক্ষা খাতে ব্যয় কমাচ্ছে আর সামরিক খাতে ব্যয় বাড়াচ্ছে। এখানে নানা জনের নামে নানা যোজনা তৈরি হচ্ছে, জওহর রোজগার যোজনা, এই রকম অনেক যোজনা করেছেন। কিন্তু প্রকৃত পক্ষে শিক্ষার জন্য কটা যোজনা করা হয়েছে? আমরা প্রথম থেকে বলে আসছি খাদ্য এবং শিক্ষা খাতে ব্যয় বাড়াও, সামরিক খাতে ব্যয় কমাও। শিক্ষাকে সর্বজনীন করা হোক। কিন্তু তা করা হচ্ছে না। আমাদের রাজ্য সরকার গত ১৭ বছরে ১৭ পারসেন্ট নয়, ২৬ পারসেন্ট টাকা শিক্ষা খাতে ব্যয় করছে। এর মধ্য উচ্চ শিক্ষা খাতে সিংহ ভাগ ব্যয় করা হচ্ছে। এখানে ইউনিভার্সিটি গ্রান্ট কমিশনের গাইড লাইন অনুযায়ী হায়ার এডুকেশন কাউন্সিল করা হচ্ছে। গোটা ভারতবর্ষের এডুকেশন কারা কন্ট্রোল করছে সেটা সকলেই জানেন আজকে কাউন্সিলের ব্যাপারে রাজ্য সরকারের যে উদ্যোগ তা হল কাউন্সিল যাতে সঠিক ভাবে কাজকর্ম করতে পারে সেটা নিশ্চিত করা। বিশেষ করে উচ্চ শিক্ষার ব্যাপারে এখানে রাজ্য সরকারের উপস্থিতি অত্যন্ত জরুরি। তাদের আর্থিক সহায়তা অত্যন্ত জরুরি। মিঃ চক্রবর্তী যে বিল এসেছেন সেটা যথাযথ হয়েছে বলে আমি মনে করি। এই বিলকে ওনারা যে কেন সমর্থন করতে পারছেন না সেটা আমি জানি না। এই ব্যাপারে তাদের আশঙ্কার কোনও

কারণ নেই। মোটামুটি দেখা যায় শিক্ষাকে ওনারা সঙ্কুচিত করতে চায়। আমরা জানি কিভাবে উচ্চ শিক্ষার সর্বনাশ করেছে গোটা ভারতবর্ষে। আমাদের রাজ্যেও ওরা শিক্ষা সর্বনাশ করেছিল। সেই ডেটোরিয়েশনের জন্য আমরা শিক্ষায় কিছুটা পিছিয়ে আছি। সেই জায়গা থেকে একটা স্ট্যান্ডার্ড জায়গায় নিয়ে আসে আমাদের রাজ্য সরকার। বিশেষ করে কলকাতা বিশ্ববিদ্যালয়ের মতো বিশ্ববিদ্যালয় এখানে আছে। এখানে রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয় আছে, কল্যাণী বিশ্ববিদ্যালয় আছে, যাদবপুর বিশ্ববিদ্যালয় আছে, উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় আছে, বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় আছে। সেটা পড়াশুনা এবং গবেষণা হচ্ছে। এই সমস্ত বিশ্ববিদ্যালয়ে যাতে সমস্ত রকম গবেষণা হয় সেটা নিশ্চিত করার জন্য হায়ার এডুকেশন কাউন্সিল উদ্যোগ নেবেন এই আবেদন জানিয়ে আপনাকে ধন্যবাদ জানিয়ে এবং সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে বিলটা নিয়ে হাউসে আলোচনা হচ্ছে তাতে যে সমস্ত সদস্য অংশ গ্রহণ করেছেন তাদের সকলকে আমি আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। এই বিলটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। সর্বভারতীয় ক্ষেত্রে যারা খানিকটা শিক্ষার সঙ্গে যুক্ত তারা অনেক দিন থেকে জাতীয় স্তরে আলোচনা করছি যে পরিবর্তিত পরিস্থিতির সঙ্গে খাপ খাইয়ে উচ্চ শিক্ষাকে আরও কিভাবে অর্থবহ, সামাজিক এবং জাতীয় অগ্রগতির সঙ্গে সামঞ্জস্যপূর্ণ করা যায়। আপনারা অনেকেই জানেন যে এই বিষয়ে আমাদের যারা পন্ডিত, যারা অভিজ্ঞ তারা আলোচনা করেছেন এবং ইউনিভার্সিটি গ্রান্ট কমিশনকে যে গাইড লাইন দিয়েছেন তাতে দেখবেন যে কমিটি তারা তৈরি করেছিল এই বিষয়ে সুপারিশ করার জন্য, আমাদের দেশের অনেক অভিজ্ঞ শিক্ষাবিদ এবং শিক্ষার সঙ্গে যুক্ত আরও যারা আছেন তাদের সঙ্গে আলাপ আলোচনা করার পর এই গাইড লাইনটা তারা দিয়েছেন। মাননীয় সদস্য সঞ্জীববাবু বলেছেন যে, আপনারা কি ইউ জি সি বলেছে বলে করছেন? আমি জিজ্ঞাসা করব, সৌগতবাবু আছেন, আমরা যদি না করি তাহলে আপনারা বলবেন, করছেন না। আর যদি করি তো বলবেন, কেন্দ্রীয় সরকার বাধ্য করেছেন তাই করছেন। তা নয়। তবে নিজেরা অনুভব করেছি। অশোক মিত্র কমিশন বলেছে এবং আমাদের এখানে মাননীয় সদস্য বললেন, পার্থবাবুর সঙ্গে কথা হয়েছে, ওরা আলোচনা করেছেন। ওরা সুপারিশ করেছেন, এটা বিধানসভার যে সাব কমিটি, তাদের সুপারিশ অনেক আগেই যে, এই ধরনের পদক্ষেপ আমাদের গ্রহণ করা দরকার। তারই ভিত্তিতে এই বিলটি আপনাদের সামনে উপস্থিত করেছি। এই বিল কেন? আমি বলব যে, আমাদের উচ্চশিক্ষার ক্ষেত্রে অশোক মিত্র কমিশন বারবার বলেছেন, কিছুক্ষণ পরে আপনারা আলোচনা করবেন যে বিশ্ববিদ্যালয়গুলোকে গবেষণামূলক প্রতিষ্ঠানে পরিণত করতে হবে এবং উচ্চশিক্ষার মানটাকে ক্রমাগত উন্নত করতে হবে যাতে আমরা অন্যান্য দেশের পরিবর্তনশীল এবং যারা এগিয়ে যাচ্ছে তাদের সঙ্গে তালে তাল মিলিয়ে চলতে পারি বিশেষ করে উচ্চশিক্ষার ক্ষেত্রে এবং গবেষণার ক্ষেত্রে। এটাও দেখবেন অশোক মিত্র কমিশন বলেছে, সঠিকভাবে বলেছে এবং আমরাও গ্রহণ করেছি। উচ্চশিক্ষার ক্ষেত্রে একটা সর্বভারতীয় সমন্বয়-এর জন্য দৃষ্টি দেওয়ার প্রয়োজন আছে। সেজন্য ইউ জি সি-র যে গাউড লাইন, দেব প্রসাদবাবু বলছিলেন কোথায়? গাইড লাইনটা আমার কাছে আছে। গাইড লাইনে বারবার করে বলেছে, মুখবন্ধতে পরিষ্কার বলেছে এবং

সেটা আমরা রেখেছি। সেখানে বলেছে There is felt mood for the council for higher education at state level in order to enable the UGC to fulfil its statutory responsibility for the promotion and co-ordination of university education and for the determination and maintenance of standards of teaching, examination and research in universities, এবং এই যে দায়িত্ব তারা বলেছে যে আপনারা স্টেটে এই ধরনের কাউন্সিল করুন। কেন, না এর একদিকে রয়েছে ইউ জি সি, আর একদিকে বিশ্ববিদ্যালয়গুলো আর একদিকে হচ্ছে সরকার। সমন্বয় করবে কে? এই যে চিন্তার সমন্বয়, বিশ্ববিদ্যালয় একদিকে, সরকার আর একটা চিন্তা করছেন, ইউ জি সি আর একটা চিন্তা করছেন, এইজন্যই দরকার হচ্ছে কো-অর্ডিনেশন, যাতে সকলে মিলে উচ্চশিক্ষার ক্ষেত্রে আমরা এই কাজটা করতে পারি। আজকে এটা ঘটনা এবং আমরা অত্যন্ত অকপটে বলছি, সঞ্জীববাবু স্মরণ করবেন, আমরা অকপটে বলছি যে, আমাদের এখানে এই ধরনের কো-অর্ডিনেশন, কো-অর্ডিনেটেড করার বডি নেই। এইজন্য প্রয়োজন। আমাদের এখানে শুধু নেই তা নয়, অন্ধ্র এবং তামিলনাড়ুতে ওরাও একই কথা বলেছেন। অন্ধ্রে তো আপনাদেরই সরকার আছে। কোনও রাজ্যেই যেখানে নেই, সেখানে তাহলে আমরা মনে করি সমস্ত রাজ্যে এই ধরনের একটা কো-অর্ডিনেশন, কো-অপারেশন এবং যেটাকে আমরা বলছি মেনটেনেন্স অব স্ট্যান্ডার্ড এটা থাকা দরকার। বডিটা কি? অনেকে কো-অর্ডিনেশনের কথা বলেছেন। এই বডিটা হচ্ছে এক্সপার্ট যারা, তাদের নিয়ে তৈরি। কারা থাকবেন সেখানে? ভাইস চ্যান্সেলর, ইউনিভার্সিটির সর্বোচ্চ দায়িত্বে যারা, যারা পড়াশোনা গবেষণা করেন তারা থাকবেন। আর কারা না সরকার থেকে যারা শিক্ষার সঙ্গে জড়িত তাদেরও রাখা হয়েছে। যেহেতু আর্থিক ব্যাপার জড়িত সেইকারণে একজন সেক্রেটারি, একজন ফিনান্স সেক্রেটারি এবং একজন সায়েনটিস্ট রয়েছেন। এই ব্যাপারে তো একজনও বললেন না, কেন বললেন না? টেকনিক্যাল এক্সপার্ট এবং একজন এডুকেশনিস্ট এদেরকেও নিতে হবে। ইউ জি সির থেকে বলা আছে সব ধরনের এক্সপার্ট সেখানে রাখা হবে। সেখানে কি মেডিক্যাল কি টেকনিক্যাল অর্থাৎ যে যে ধরনের এক্সপার্ট তারা থাকবেন, একথা ইউ জি সিতে বলা আছে।

[3-35 — 3-45 p.m.]

এমন কি সেখানে একজন ইন্ডাস্ট্রিয়ালিস্টকেও রাখতে হবে। ইউ জি সির গাইড লাইনে যা বলা আছে অশোক মিত্র কমিশনেও সেই একই কথা বলা আছে। অশোক মিত্র কমিশনে বলা আছে যে শিক্ষা, কৃষি শিল্প এইগুলোর থেকে বিচ্ছিন্ন নয় এবং যে শিক্ষার এর বাইরে তার আমরা বিরোধিতা করছি। সুতরাং ইউ জি সি এবং অশোক মিত্র কমিশনের একই কথা যে শিক্ষাকে অর্থবহ করতে হবে। আমাদের যে অর্থনৈতিক কাজকর্ম চলছে তার থেকে বিচ্ছিন্ন হয়ে শিক্ষা প্রতিষ্ঠানগুলো যেন একেবারে দ্বীপ না হয়। এবং সেইজন্য সেখানে একটা এক্সপার্ট বডির দরকার। সৌগতবাবু সেইদিক থেকে সঠিকভাবেই বলেছেন যে এর বাইরে যারা আছেন তাদের কি হবে? এই প্রসঙ্গে আপনি জোকার কথা বলেছেন। আমিও আপনার সঙ্গে এই ব্যাপারে একমত। জমির ব্যাপারে ইউ জি সি বলেই দিয়েছেন এবং আমাদেরও বিলে আছে যে, এই কাউন্সিল যদি মনে করেন তাহলে যেকোনও এক্সপার্টকে অ্যাশোসিয়েট

করাতে পারেন। সেখানে যতদিন প্রয়োজন অ্যাশোসিয়েট করাতে পারেন। এবং তারপরে কাজ শেষ হয়ে যাবার পরেও তিনি আরও অংশ নিতে পারেন। সৌগতবাবু এবং কংগ্রেসি মেম্বাররা বলছেন না কেন এই ব্যাপারে? আপনারা দেখুন ইউ জি সির গাইড লাইনে এবং তার কম্পোজিশনে কী বলেছে সেটা একটু পড়ে দেখুন। A State Couuncil for Higher Education may Considered of 10+13 members as follows এরপরেও কি বললেন আমরা অনেক বাড়াবাড়ি করেছি। আমি মনে করি ভাইস চ্যান্সেলরের থাকার দরকার আছে, এবং তারপরে যারা যারা এক্সপার্ট তাদেরকেও যাতে যুক্ত করা যায় তার বন্দোবস্ত করা হচ্ছে। আমি ব্যক্তিগত ভাবে বিভিন্ন জায়গায় বলেছি এবং আমাদের রাজ্যের প্রতিনিধি হিসাবে বিভিন্ন জায়গায় বলেছি যে পশ্চিমবঙ্গ হচ্ছে একমাত্র রাজ্য যেখানে শিক্ষাপ্রতিষ্ঠানে এই ব্যাপক নির্বাচন এবং নির্বাচিত প্রতিনিধিত্বের ব্যবস্থা আছে। যেহেতু এটা একটা অ্যাকাডেমিক বডি সেখানে নির্বাচন করে অটোমিক কমিশনে সায়েনটিস্ট কাকে করা হবে সেটা ঠিক করা যাবে কী করে? এটা কিন্তু হয় না। অন্য সমস্ত জায়গায় আমরা নির্বাচনের পক্ষে কিন্তু অ্যাকাডেমিক বডির মধ্যে এটা করা সম্ভব নয়। আমাদের ভাইস চ্যান্সেলর কিভাবে আসে? ভাইস চ্যান্সেলর তো নমিনেটেড বডি নয়, একটা বড় বডি ইলেকটেড পেলেন তৈরি করেন তাদের থেকেই ভাইস চ্যান্সেলর নিয়োগ করা হয়ে থাকে।

সুতরাং এটা একটা খুব বড় উদ্দেশ্য নিয়ে করা হয়েছে। এটা করার আগে দিল্লির সঙ্গে কথা হয়েছে। প্রায় প্রত্যেকটি রাজ্যেই হয়েছে। তামিলনাড়ু এবং অন্ধ্রপ্রদেশে হয়েছে, সেখানে ভাল কাজ করছে। আমি দুটি রাজ্যে গিয়েছিলাম তাদের শিক্ষামন্ত্রীদের সঙ্গে কথাও বলেছি। তাদের সুবিধা অসুবিধার কথা আলোচনা করেছি। আমার ভাল লেগেছে, আমরা এটাকে আরও বড় করতে চাই। এই ব্যাপারে ইউ জি সির চেয়ারম্যানের সঙ্গে কয়েকবার কথাও হয়েছে এবং কেন্দ্রীয় মানব সম্পদ মন্ত্রী তার সঙ্গেও কথা হয়েছে। আমরা কখনই আপনাদের মতো সব ব্যাপারে বিরোধিতা করি না। আমরা কখনই কেন্দ্রের সব ব্যাপারে বিরোধিতা করি না। যদি তারা কোনও ভাল কাজ করেন আমরা তা সমর্থন করি আর যদি ভাল কাজ না করি তার বিরোধিতা করে থাকি। আমাদের একমাত্র লক্ষ্য কোনটা করলে পরে জনগণের স্বার্থ রক্ষিত হয় সেইদিকটা দেখা। আর আপনারা কি করেন বিরোধিতার জন্যেই বিরোধিতা করছেন। তার কারণ এই যে গাইড লাইন এটা শুধু ইউ জি সির নয় অ্যাকসেপ্ট বাই দি সেন্ট্রাল গভর্নমেনট। ইউ জি সির থেকে আমাদের চিঠিও দেওয়া হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়েছেন, যশপাল চিঠি দিয়েছেন, মিঃ খান্না চিঠি দিয়েছেন। তারা বলেছেন অন্যান্য রাজ্যে হচ্ছে আপনিও আপনার রাজ্যে দ্রুত করুন। এইবার আমাদের চিফ মিনিস্টারকেও চিঠি দিয়েছে। আমি মনে করি যেহেতু এই কাজটা সঠিক এই কাজটা আমরা করব। সেইজন্য এটা আমরা করছি। আমি প্রথমে বলি মাননীয় সদস্য সৌগত রায় মহাশয়কে, আপনি তো ভাল অধ্যাপক, আপনি তো সমস্ত খবর রাখেন, আপনি মন্ত্রী ছিলেন এটার ইমপ্রুভমেন্টের জন্য সাজেশনের কাজটা তো শেষ হয় না, কাজ করতে করতে ইমপ্রুভমেন্ট করা যাবে। কিন্তু এটাকে সমর্থন করুন, এটা এক্সপার্ট বডি, অ্যাকাডেমিক বডি এটা করছি। অনেকে বলেছেন, ৬৫ বছর রাখলেন না কেন, ইউ জি সির গাইড লাইনে বলা আছে দেখুন, এ পারসান হু হ্যাজ অ্যাটেন্ড দি এজ অফ সিক্সটি ফাইভ ইয়ারস শ্যাল বি এলিজিবিল ফর অ্যাপয়েন্টমেন্ট

অ্যাজ চেয়ারম্যান, ইউ জি সি বলে দিয়েছে। আমরা এই রাজ্যের চেয়ারম্যান ঠিকই, কে হায়ার এডুকেশন মিনিস্টার হলেন এই প্রশ্নটা অনেকে তুলেছেন। আমরা দেখেছি, তামিলনাড়ু হায়ার এডুকেশন মিনিস্টার হচ্ছেন চেয়ারম্যান, কেরালাতে আমরা দেখেছি হায়ার এডুকেশ মিনিস্টার হচ্ছেন ইউনিভার্সিটিগুলির প্রো চ্যান্সেলর। আমরা নিজেদের অভিজ্ঞতা দিয়ে দেখে এটা কোনও কারণ নয়, হায়ার এডুকেশন মিনিস্টার চেয়ারম্যান হতে ইচ্ছুক, সবচেয়ে ভা হত না হতে পারলে, তার কারণ সমস্ত ব্যাপারটা ডিলিঙ্কড হয়ে যাবে। আমি বারবার এ ব্যাপারে বোঝাতে চেষ্টা করেছি, ইউ জি সির চেয়ারম্যানকে স্টেট গভর্নমেন্ট থেকে এ টোটালি ডিলিট করা এডুকেশন মিনিস্টার থেকে ডিলিট করা যেটা পলিসি মেকিং বডি যে কো-অর্ডিনেট করবে সেই কাজটা কি করে চলবে সেই কারণে এটা রয়েছ। ইউ জি সি যে বলছে, স্টেট গভর্নমেন্টে ইউনিভার্সিটিতে নিজের একজন ভাইস চেয়ারম্যান ফুল টাইম থাক এডুকেশনিস্ট, এমিনেন্ট এডুকেশনিস্ট এদেরকে নেওয়া হবে বলা হয়েছে। আমরা ইউ জি সির গাইড লাইন থেকে সরে যাব না, যেটা বলা হয়েছে সেটা করব। আমাদের উদ্দে অত্যন্ত সৎ এবং মহৎ, আমরা পশ্চিমবাংলাতে উচ্চ শিক্ষার ক্ষেত্রে বারবার বলেছি রিসার্চে মান উন্নত করতে চাই, কো-অর্ডিনেশন করতে চাই এবং উচ্চ শিক্ষাকে আমরা অর্থবহ করা চাই। আমি বিশেষ করে বলব, আপনারা এই বিলকে সমর্থন করুন। আর একটি কথা বল এখানে বারবার আলোচনা হয়েছে, ৬০/৬৫ বছর নিয়ে, আজকে এই হাউসে দাঁড়িয়ে আ পশ্চিমবাংলার অধ্যাপক সমাজকে অভিনন্দন জানাচ্ছি, কোনও সংগঠন আমার কাছে লিখি ভাবে ৬৫ বছর রাখা হোক এই রকম কেউ বলেননি, পশ্চিমবাংলার অধ্যাপক সমিতি তা ৬০ এর পক্ষে মত প্রকাশ করেছেন। মাননীয় সদস্যগণ এই অ্যাসেম্বলিতে তাদেরকে ধন্যব জানাচ্ছি যারা ৬০-এর পক্ষে মত দিয়েছেন। আমি আশা করি, আপনারা এই বিলটি গ্র করবেন। আবার আমি আপনাদের সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আবেদন করব এ বিলকে সকলে সমর্থন করবেন।

The motion of Shri Satya Sadhan Chakraborty that the West Beng State Council of Higher Education Bill, 1994, be taken into conside ation, was then put and agreed to.

**Clauses 1 to 3**

The question that clauses 1 to 3 do stand part of the Bill wa then put and agreed to.

**Clause 4**

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in Clause sub-Clause (1), item b (iv) for the words "Director of Public Instructio of the Government ;" be substituted.

**Shri Satya Sadhan Chakraborty :** I accept the amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey that in Clause 4, su

clause (1), item b (iv) for the words "Director of School Education of the Government;" the words "Director of Public Instructions of the Government;" be subsituted was then put and agreed to.

[3-45 — 3-55 p.m.]

**Shri Saugata Roy :** Sir, I beg to move that in 4 (i) (a) (i), instead of the present clause, substituted (1) An eminent educationist to be nominated by the Government;

In clause 4 (b) add (vii) The Director Indian Institute of Technology, Kharagpur, (viii) Vice-Chancellor, Viswa Bharati University, (ix) Director, Indian Statistical Institute. (x) The Director, Indian Institute of Management, Calcutta, (xi) Director Bhaba Atomic Research Centre, Calcutta, (xii) Director, Indian Association for the Cultivation of Science; and

In 4(c) after (viii) add (viii) a. name Director of a CSIR National Laboratory based in Calcutta to be nominated by the Government.

**Shri Satya Sadhan Chakraborty :** I do not accept the amendments.

The motions of Shri Saugata Roy that in 4(1) (a) (i), instead of the present clause, substituted (1) An eminent educationist to be nominated by the Government;

In Clause 4 (b) add (vii) The Director, Indian Institute of Technology, Kharagpur, (viii) Vice-chancellor, Viswa Bharati University, (ix) Director, Indian Statistical Institute, (x) The Director, Indian Institute of Management. Calcutta, (xi) Director, Bhaba Atomic Research Centre, Calcutta, (xii) Director, Indian Association of the Cultivation of Science; and

In 4(c) after (viii) add (viiii) a, name Director of a CSIR, National Laboratory based in Calcuttta to be nominated by the Government, were then put and lost.

The question that Clause 4, as amended, to stand part of the Bill, was then put and agreed to.

## Clause 5

**Shri Saugata Roy :** Sir, I beg to move that clause 5(1) line 4, substitute 'sixty years' for 'sixty five years'.

**Shri Satya Sadhan Chakraborty :** I don't accept it.

The motion of Shri Saugata Roy that clause 5(1) line 4, substitute 'sixty years' for 'sixty five years', was then put and lost.

The question that clause 5 do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 6 to 22**

The question that clauses 6 to 22 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 23**

**Mr. Speaker :** There is amendment to Clause 23 by Shri Lakshmi Kanta Dey. The amendment is in order. Shri Dey may move his amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in Clause 23, the words "by order" be omitted.

**Shri Satya Sadhan Chakraborty :** I accept the amendment.

The question that Clause 23, as amended, to stand part of the Bill was then put and agreed to.

**Premable**

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Satya Sadhan Chakraborty :** Sir, I beg to move that the West Bengal State Council of Higher Education Bill, 1994 as settled in the Assembly be passed.

The motion was then put and a division was taken with the following result :-

AYES

Abdul Haque, Shri

Abdur Razzak Molla, Shri

Abu Ayes Mondal, Shri

Abul Basar, Shri

Adak, Shri Nitai Charan

Adhikari, Shri Nityananda
Bagdi, Shri Bijoy
Bagdi, Shri Lakhan
Bal, Shri Saktiprasad
Barman, Shri Debendra Nath
Barman, Shri Jogesh Chandra
Bhattarai, Shri Tulsi
Biswas, Shri Benay Krishna
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Kali Prasad
Bouri, Shri Angad
Chakraborty, Shrimati Kumkum
Chakraborty, Shri Satya Sadhan
Chatterjee, Shri Dhirendera Nath
Chatterjee, Shrimati Santi
Chowdhury, Shri Benay Krishna
Chowdhury, Shri Bikash
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Ananda Gopal
Das, Shri, Benode
Das, Shri Jagadish Chandra
Das, Shri Nirmal
Das, Shri Paresh Nath
Dasgupta, Dr. Asim Kumar
Deb, Shri Rabin
Deb Sarma, Shri Ramani Kanta
Dey, Shri Lakshmi Kanta
De, Shri Partha
Dhar, Shri Padmanidhi

Ganguly, Shri Shanti
Gayen, Shri Nripen
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shri Susanta
Goswami, Shri Kshiti
Goswami, Shri Subhas
Hazra, Shri Haran
Hajra, Shri Samar
Halder, Shri Krishna Chandra
Id. Mohammead, Shri
Jamadar, Shri Badal
Kar, Shri Nani
Let, Shri Dhiren
Mahato, Shri Kamala Kanta
Mehta, Shri Nishikanta
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Nandadulal
Maji, Shri Pannalal
Maji, Shri Surendra Nath
Mondal, Shri Biswanath
Mondal, Shri Rabindra Nath
Mondal, Shri Manik Chandra
Md. Ansaruddin, Shri
Md. Yakub, Shri
Mistry, Shri Bimal
Mitra, Shri Biswanath
Mitra, Shrimati Jayasree
Moitra, Shri Birendra Kumar
Mostafa Bin Quasem, Shri

Mukherjee, Shrimati Mamata

Mukherjee, Shri Narayan

Murmu, Shri Sarkar

Nath, Shri Monoranjan

Nazmul Haque, Shri

Oraon, Shri Jagannath

Pakhira, Shri Ratan Chandra

Patra, Shri Amiya

Pramanik, Shri Abinash

Putatunda, Shrimati Anuradha

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Dwijendra Nath

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Sarkar, Shri Sisir Kumar

Sahis, Shrimati Bilasibala

Sen, Shri Dhirendra Nath

Shish Mohammad, Shri

Sinha Shri Khagendra Nath

Sinha, Shri Prabodh Chandra

Toppo, Shri Salib

Unus Sarkar, Shri

NOES

Abu Hena, Shri

Abdus Salam Munshi, Shri

Banerjee, Shri Prabir

Bandyopadhyay, Shri Sudip

Bapuli, Shri Satya Ranjan

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

Gyan Singh Sohanpal, Shri

Md. Abul Karim Chowdhury, Shri

Mitra, Shrimati Sabitri

Mudi, Shri Anil

Nanda, Shri Brahmamoy

Nurul Islam Chowdhury, Shri

Sarkar, Shri Deba Prasad

Sinha, Shri Atish Chandra

Zainal Abedin, Dr.

Ayes being 85 and Noes 16

The motion was carried.

## LEGISLATION

### The West Bengal Sales Tax Bill 1994 as reported by the Select Committee

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Sales Tax Bill, 1994 as reported by the Select Committee, be taken into consideration.

Sir, Hon'ble members are aware that I introduced the West Bengal Sales Tax Bill, 1994 to replace the four Sales Tax and Purchases Tax Laws in West Bengal Viz (1) The Bengal Finance (Sales Tax) Act, 1941, (2) The Bengal Raw Jute Taxation Act, 1941, (3) The West Bengal Sales Tax Act, 1954 and (4) The West Bengal Motor Spirit Sales Tax Act, 1974 to consolidate the provisions of the said 4 Tax Law into one Tax Law in the House on March 3, 1994. The said Bill was referred to a select Committee constituted by the House, The Committee duly considered the Bill clause by clause and the views received from different Chambers of Commerce, Traders Organization, Sales Tax Lawyers' Association, Government employees Association etc. In the course of deliberations in its meetings. On consideration of all aspects, the committee unanimously recommended the Bill for consideration of House along with some amendment in the Bill. I have placed the report of the committee before the House on June 15, 1994. The Budget proposals passed by the House in the West Bengal Fiance

Bill 1994 have been incorporated in a Bill on the recommendation of the Salect Committee. The Principal changes suggested by the committee on the Bill may be seen in its Report. I, therefore, may be permitted to refrain from reiteration of the said changes. I hope that the hon'ble members will support the Bill, as unanimously recommended by the committee.

With these words, Sir, I move my motion for acceptance of the house.

[3-55 — 4-05 p.m.]

**শ্রী ইউনুস সরকার :** মাননীয় স্পিকার স্যার, মাননীয় অর্থ মন্ত্রী ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন অ্যাক্ট সংক্রান্ত যে বিল এখানে উত্থাপন করেছেন আমি সেটাকে সমর্থন করে দু একটি কথা বলছি। এই বিলটা প্রচলিত আইনের সঙ্গে সঙ্গতি রেখেই প্রচলিত আইনের সরলীকরণের জন্য উত্থাপান করা হয়েছে। সে জন্য আমি এই বিলটাকে সমর্থন করছি। বিরোধীদেরও এই বিলের বিরোধিতা করার কোনও কারণ নেই। বিলের সিলেক্ট কমিটিতে তাদের প্রতিনিধিরাও ছিলেন এবং সিলেক্ট কমিটির সকল সদস্য একমত হয়ে বিলটি অনুমোদন করেছেন। বিভিন্ন ট্রেডার্স অ্যাশোসিয়েশন এবং ডিলার্স অ্যাশোসিয়েশনের প্রতিনিধিদেরও ডাকা হয়েছিল সিলেক্ট কমিটির সভায়, সেখান তারাও এই বিলের পক্ষে তাদের মতামত দিয়েছেন। ২২টা সংস্থার মতামত গ্রহণ করা হয়েছে। যেমন ইন্ডিয়ান সাইকেল ট্রেডার্স অ্যাশোসিয়েশন, কলকাতা ব্যবসায়ী সমিতি, চেম্বার অব কমার্স প্রভৃতি। যেহেতু বিলটা সকলের মতামতের ওপর দাঁড়িয়ে তৈরি হয়েছে সেহেতু আমরা সকলেই বিলটাকে সমর্থন করছি। আমি আশা করব বিরোধীরাও এই বিলটাকে সমর্থন করবেন। এখন পর্যন্ত ট্যাক্স আদায়ের ক্ষেত্রে এবং অন্যান্য ক্ষেত্রে যেসব সমস্যাগুলি আছে সেসবগুলি এই বিল কার্যকর হবার পর অনেক কমে যাবে। যেহেতু সমস্যা সমাধানের জন্য বিলটা উত্থাপিত হয়েছে সেহেতু আমি বিলটাকে সমর্থন করছি। মাননীয় মন্ত্রী উল্লেখ করলেন পশ্চিমবাংলায় এই সংক্রান্ত আমাদের ১৪টি আইন আছে।

West Bengal Finance Sales Tax Act, 1941. West Bengal Sales Tax Act, 1954 West Bengal Raw Jute Taxation Act, 1941 West Bengal Motor Spirit Act, 1976. এই যে ৪টি আইন চালু আছে এই ৪টি আইন থাকার ফলে ব্যবসার ক্ষেত্রে অযথা জটিলতা লক্ষ্য করা গেছে। এই ৪টি আইন থাকার ফলে আলাদা আলাদা চারভাগে ট্যাক্স দিতে হত এবং তারজন্য আলাদা আলাদা ফাইল মেইনটেন করতে হত। এরফলে জটিলতা আরও বাড়ত এবং ইচ্ছা থাকলেও এই ট্যাক্স দেওয়ার জন্য যে সঙ্কট সেই সঙ্কট ব্যবসায়ীদের ভোগ করতে হত। সেই কারণে সরলীকরণ করে একটা নির্দিষ্ট ব্যবস্থার মধ্যে আনা হয়েছে যাতে করে যাদের ট্যাক্স দেবার সদিচ্ছা আছে তার ট্যাক্স দিতে পারেন এবং ভালভাবে ব্যবস্থা করতে পারেন এবং সরকার যাতে ট্যাক্স পেতে পারেন সেই ব্যবস্থা করা হয়েছে। এছাড়া ট্যাক্স কালেকশনের ক্ষেত্রে কিছু লু-ফল ছিল সেটা এই বিলের মাধ্যমে বন্ধ করার উদ্যোগ নেওয়া হয়েছে মূল আইনের পরিবর্তন না ঘটিয়ে, কাঠামো ঠিক

রেখে। একথা বাজেটের সময়েও বলা হয়েছে যে ট্যাক্স আদায় করার চেষ্টা করা হচ্ছে। এছাড়া টার্নওভারের ক্ষেত্রে এটা আগে ক্লিয়ার করা ছিল না, এটা অস্পষ্ট ধারণা ছিল। একটা ডিলার বা একটা ম্যানুফাকচারার তারা যত মাল সেল করবে সেটা সমস্ত টার্নওভারের মধ্যে আসত। ট্রেডার বা ডিলারদের একটা সঙ্গত দাবি ছিল এটা করা ঠিক নয়। টোটাল ইয়ারের যে সেল সেটা একসঙ্গে গ্রস ধরে নিয়ে তার সমস্তটা সেলস ট্যাক্সের মধ্যে আনা এটা তাদের দাবি ছিল। সেটা মেনে নিয়ে টোটাল সেলস ট্যাক্সের মধ্যে যে রিফান্ড সেটা বাদ দিয়ে এটা করা হয়েছে। এবং কিছু কিছু ক্ষেত্রে যেমন, সুগার, টোবাকো, টেক্সটাইল যেগুলির উপর বিক্রয় কর চাপানো ছিল সেটা বাদ দেওয়া হয়েছে। এছাড়া যেখানে যেখানে বাড়ানো দরকার সেগুলির ক্ষেত্রে বাড়ানোর ব্যবস্থা করা হয়েছে। ইতিপূর্বে রেজিস্ট্রেশন পাওয়ার এবং ডিক্লারেশন দেওয়া এ ব্যাপারে জটিলতা ছিল, এগুলি কাটানোর চেষ্টা করা হয়েছে, কর দেওয়ার সহজ পদ্ধতি চালু হয়েছে, কর দেবার সদিচ্ছা থাকলে তারা কর দিতে পারবে। নন-রেজিস্টার্ড ডিলার যারা আছে তাদের ক্ষেত্রে যাদের ট্রানজাকশন ৫ লক্ষ টাকার বেশি হবে না এইরকম যারা ডিলার বা ম্যানুফাকচারার আছে তাদের ট্যাক্স দেওয়ার ক্ষেত্রে যে জটিলতা ছিল সেটা কাটাতে অ্যাডভান্স যদি ৪ হাজার টাকা জমা দেন তাহলে তাকে বাড়তি ঝামেলার মধ্যে যেতে হবে না। সঙ্গে সঙ্গে আর একটি কথা বলি, ৫ লক্ষ টাকার উপর ট্রানজাকশন হলে তারা যাতে ট্যাক্স ফাঁকি না দিতে পারে, তাদের কাছ থেকে ট্যাক্স যাতে আদায় করা যায় তার ব্যবস্থা করা হয়েছে। তারা কোনমতেই এই বিলের মাধ্যমে কর ফাঁকি দিয়ে বেরিয়ে যেতে পারবে না। তারপর ইম্যুভেবল প্রপার্টির বিষয়ে নতুনভাবে করা হয়েছে। এর আগে কোনও ট্রেডারস বা ডিলার যখন ট্যাক্স দিতে বিলম্ব করত, সরকার যখন তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার কথা চিন্তা করছেন সেই সময় তারা যে কোনও নামে মালিকানার হস্তান্তর করে দেবার সুযোগ গ্রহণ করতেন।

[4-05 — 4-15 p.m.]

এবারে সেই জিনিসটা বন্ধ করে দেওয়া হয়েছে। ট্যাক্স পরিশোধ না হওয়া পর্যন্ত ট্যাক্স করা যাবে না। সেটা এই বিলের মধ্যে নিয়ে আসা হয়েছে। এখানে কর ফাঁকি দেওয়ার যে প্রবণতা সেটা অন্ততপক্ষে বন্ধ করা গিয়েছে। এ ছাড়া ছোটখাট বিষয় এত দিন পর্যন্ত দেখা যাচ্ছিল ট্যাক্সেবল যে গুডস বাজারে বিক্রি হয় অনেক সময় দেখা যায় ক্যাশমেমো ছাড়াই বিক্রি করা হয়। একটা ফাইনের ব্যবস্থা করা হয়েছিল যে ধরা পড়লে ৫০০ টাকা ফাইন, এ ক্ষেত্রে সেটার পরিবর্তন হয়েছে। যদি এ ধরনের কোনও ঘটনা ঘটে, ৫ হাজার টাকা পর্যন্ত ফাইন করা যেতে পারে। এটার ভালর দিক বলে মনে করছি। এছাড়া ট্যাক্স আদায়ের আরও জটিলতা ছিল, সেটা হচ্ছে বিভিন্ন ভাবে ট্যাক্স আদায় করা হত। ফার্স্ট পয়েন্ট, লাস্ট পয়েন্ট, মাল্টি পয়েন্ট এইগুলিকে নির্দিষ্ট শিডিউল ভাগ করা হয়েছে। ট্যাক্স আদায়ের ব্যবস্থা করা হয়েছে। যাতে কোনও ভাবে ফাঁকি দেওয়ার সুযোগ না থাকে। এছাড়া ট্যাক্স রিকভারি সেখানে থাকছে। পাবলিক ডিমান্ড রিকভারি যেটা গোটা ভারতবর্ষে চালু আছে এটা ভারতবর্ষের ক্ষেত্রে জোর দেওয়ার চেষ্টা হয়েছে। ইনকাম ট্যাক্সের ক্ষেত্রে যেটা চালু আছে সেটা ভারতবর্ষের ক্ষেত্রে জোর দেওয়া হয়েছে কোথাও কার্যকর হয় নি, একমাত্র পশ্চিমবঙ্গে এই বিলের মধ্যে দিয়ে কার্যকর হতে চলেছে। এর মধ্যে দিয়ে নির্দিষ্টভাবে ট্যাক্সটাকে আদায় করার ব্যবস্থা করা

হয়েছে। তা ছাড়া জেলায় জেলায় ট্যাক্স কালেকশনের কাঠামো সেটার ব্যবস্থা থাকা দরকার, আগে যা ছিল শুধু মাত্র সার্টিফিকেট অফিসার, আদায়ের জন্য অন্য কোনও রকম ব্যবস্থা করা যেত না। এবারে ট্যাক্স রিকভারি অফিসারকে পূর্ণ দায়িত্ব দিয়ে নিয়োগ করা হয়েছে বিলের মধ্যে আছে। যাতে ট্যাক্সটাকে সরকার সঠিকভাবে তুলে নিতে পারেন। কাজেই আমি মনে করি এই যে বিষয়গুলি আসছে সমস্ত আইনের কাঠামোকে ঠিক রেখে ট্যাক্স আদায় করার ব্যবস্থা হয়েছে। মানুষে যাতে অযথা হয়রানির মধ্যে না পড়েন, তাছাড়া বিভিন্ন প্রতিষ্ঠান আছে, সিলেক্ট কমিটি সম্বন্ধে মাননীয় বিরোধীপক্ষরা সমর্থন করেছেন, আমি আশা করব এটাও সবাই মিলে সমর্থন করবেন, এই আশা রেঁখে আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী এখানে যে বিল এনেছেন আন্তরিকভাবে তাকে আমি সমর্থন করছি। আপনার মাধ্যমে আমি মাননীয় মন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি। এতদিন এত গন্ডগোলের পর ৪ রকম আইনকে একত্রিত করে যে আইনটি নতুন ভাবে তৈরি করেছেন সেজন্য আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। এটা বহুদিন ধরে প্রয়োজন ছিল। অসুবিধা বুঝে আইনগুলিকে একত্রিত করে কমপ্রিহেনসিভ আইন এনেছেন, সেজন্য ধন্যবাদ জানাচ্ছি। তার কাছে একটি আবেদন জানাচ্ছি যে, সেলস ট্যাক্স জমা দেওয়ার অফিসে লোকাভাবের জন্য মানুষকে খুবই অসুবিধার মধ্যে পড়তে হয়। সেটা দূর করার চেষ্টা করবেন। অনেক ছোট ছোট ব্যবসায়ী ইংরাজি বুঝতে পারেন না, সরকার আইনটি বাংলায় করলে—আমরা যখন বাংলা ভাষাকে নিয়েছি—এদের অসুবিধা দূর করা যায়। তাহলে সাধারণ মানুষের অনেক সুবিধা হয়। তারা ইংরাজি না বোঝার জন্য তাদের উকিলের কাছে যেতে হয়। আইন যা করেছেন সেটার সুযোগ তার নিতে পারে না। আপনি ফুটবলকে এর থেকে বাদ দিয়েছেন। চানাচুরকে বাদ দিয়েছেন, তবে যখন সীল নেই এ কথা বলেছেন। প্রত্যেক প্যাকেট চানাচুর যা বিক্রি হয় একটাকার যে প্যাকেট ওটাকে সীল বলে এর মধ্যে কথা উঠবে। ওটাকে সীল করা হবে কিনা বা কি বলছেন সেটা আর একটু ভাল করে বলবেন। আজকে লটারির উপর ট্যাক্স কেন বাদ দিয়ে দিলেন? এর উপর কিন্তু ট্যাক্স করা উচিত ছিল। র জুটকে বাদ দিয়ে ভালই করেছেন, কিন্তু যারা জুটের ব্যবসা করেন তারা বলছেন যে, তাদের সেন্ট্রাল ট্যাক্স দিতে হচ্ছে। তবে র জুটকে বাদ দেবার জন্য কৃতজ্ঞতা জানাচ্ছি। আজকে চারটা আইনকে একত্রিত করবার ফলে সুবিধাই হয়েছে। এরজন্যও আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু স্যানিটারি ফিটিংস এর উপর ১৫ পারসেন্ট ট্যাক্স চাপবার ফলে মধ্যবিত্তদের অসুবিধা হবে। আর একটি কথা বলছি যে, বর্তমানে বিহারে মবিল অয়েলের দাম এখান থেকে গ্যালনে ২০ টাকা কম এবং তারফলে বিহার সীমান্ত দিয়ে এটা এখানে চলে আসছে। তারজন্য পেট্রোল মালিকরা বলছেন যে, তাদের মবিল বিক্রির পরিমাণ এক-চতুর্থাংশ কমে গেছে। এটা সেলস ট্যাক্সের আওতায় পড়ে না, বিলাস করের আওতায় পড়ে। বর্তমানে আই টি সির সিগারেট সীমান্ত অঞ্চলে ব্যবসায়ীরা মজুত করছেন, কিন্তু পুলিশ গিয়ে সেখানে জিজ্ঞাসাবাদ করছেন। এরফলে ব্যবসায়ীরা বলছেন যে, তারা সিগারেট বিক্রি বন্ধ করে দেবেন। বিহারের বর্ডার সংলগ্ন এলাকায় এসব অসুবিধা হচ্ছে। টর্চের ব্যাটারির দাম এখানে একটাকা করে বেড়ে গেছে পার্শ্ববর্তী রাজ্য থেকে। তারফলে আজকে বিহার থেকে

প্রচুর ব্যাটারি এখানে চলে আসছে। এদিকটা দেখবার জন্য বলছি। আবার আপনাকে ধন্যবাদ জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** (*******)

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার। এর আগে মাননীয় স্পিকার বলেছিলেন যে, যারা সিলেক্ট কমিটির মেম্বার হবেন তারা এখানে বলতে পারবেন না। এ ব্যাপারে তার স্পেসিফিক রুলিং আছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ গোস্বামী, মিঃ সিনহা পয়েন্ট অব অর্ডার তুলে বলছেন যে, যারা সিলেক্ট কমিটির মেম্বার তারা সংশ্লিষ্ট বিলের উপর এখানে বলতে পারবেন না কাজেই আপনি বসুন।

[4-15 — 4-25 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, ইতিমধ্যে স্পিকার মহাশয় রুলিং দিয়েছেন যে সিলেক্ট কমিটির সদস্যরা বলতে পারবেন না। কিন্তু ক্ষিতিবাবু বলছেন, কৃপাসিন্ধুবাবু বলছেন, সমর্থন করলে বলা যাবে—এটা আবার কোনও দেশি নিয়ম? এটা কি নতুন করে কনভেনশন, নতুন করে নিয়ম তৈরি হবে নাকি এই হাউসে? আমরা আগে দেখেছি যে সিলেক্ট কমিটির যারা সদস্য ছিলেন, তারা হাউসের পারমিশন নিয়ে বলেছেন। স্পিকার মহাশয় তাদের পারমিশন দিয়েছেন, তারা বলেছেন। সেইমতো আমাদের তরফ থেকে মাননীয় অতীশ সিনহা মহাশয় এবং মাননীয় সত্যবাপুলি মহাশয়ের নাম আমরা দিয়েছিলাম। আবার নতুন করে এই সব নিয়ম হল। এটা আমাদের মেনে নিতে হবে। কিন্তু ক্ষিতিবাবু এখানে আবার বলছেন। এটা কী ধরনের কথা, এটা হবে কেন?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মানস বাবু, এর উদ্দেশ্য হচ্ছে, যারা ফুল ডেলিবারেশন করেছেন, পার্টিসিপেট করেছেন, তাদের আবার বলা উচিত নয়। সেজন্য আমি ক্ষিতিবাবুকে বসিয়ে দিয়েছি। আগের বক্তব্যগুলি এক্সপাঞ্জ হবে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় মন্ত্রী ডাঃ অসীমকুমার দাসগুপ্ত সিলেক্ট কমিটির রিপোর্ট-এর উপরে যে আলোচনা এনেছেন, তার উপরে আমার বক্তব্য রাখছি। আমি আগে বলে রাখি যে এর উপরে আমার বলার কথা ছিল না আমাদের যে দুই জন বলবেন বলে ঠিক ছিল তারা দুজনেই সিলেক্ট কমিটির সদস্য। অধ্যক্ষ মহাশয় বলেন যে সিলেক্ট কমিটির সদস্যদের বলা উচিত নয়। কংগ্রেস দল সংসদীয় রীতিনীতি মেনেই চলে। সেজন্য অধ্যক্ষ মহাশয়ের বলার পরে আমদের সদস্যরা বলেন নি। স্যার, আমি আবার আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে, এই হাউসের বিজনেসটা কি হাউসের মধ্যে হবে না হাউসের বাইরে হবে? এর আগে সত্যসাধনবাবুর বিল নিয়ে বলার সময়ে আমরা বলেছিলাম যে, সত্যসাধনবাবুর বিলের ব্যাপারে অনিল বিশ্বাসে প্রেস কনফারেন্স করেছিলেন

NOTE : **Expunged as ordered by the Chair.

তখন আপনি বলেছিলেন যে, ঠিক আছে, অনিল বিশ্বাস প্রিভিলেজ ভঙ্গ করতে পারেন, কিন্তু সত্যসাধনবাবু করেন নি। আমি আপনার আবার দৃষ্টি আকর্ষণ করছি যে, অসীমবাবু যে বিল নিয়ে এসেছেন সেটা আগেই কাগজে বেরিয়ে গেল। অসীমবাবুর এই বিল ইনট্রোডিউস করার আগেই ৮/৩/৯৪ তারিখে বর্তমান কাগজে এটা বেরিয়ে গেল যে, 'মাননীয় মন্ত্রী নতুন করে বিল নিয়ে আসছেন। আর্থিক সঙ্কট কাটাতে বর্তমান সরকার মরিয়া।' বাজেটের আগেই আইন বিক্রয় কর বাড়ানো হবে এবং আরও বলেছে যে, অর্থমন্ত্রী বিশেষ গোপনীয়তার আশ্রয় নিয়ে এই আইন তৈরি করছেন।' প্রস্তাবিত আইনের নাম পর্যন্ত তারা বলে দিয়েছে এবং বলেছে যে, মহাকরণ সূত্রে জানা গেছে যে, প্রস্তাবিত আইনের নাম হচ্ছে, ওয়েস্ট বেঙ্গল সেলস ট্যাক্স অ্যাক্ট ১৯৯৪। অসীমবাবু বিল ইনট্রোডিউস করার আগে, সিলেক্ট কমিটিতে যাবার আগে ৮/৩/৯৪ তারিখে এটা কাগজে বেরিয়ে গেল। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে, এই সরকারের কি কোনও কিছু গোপন থাকবে না? এই সরকার কি বিধান সভার নিয়ম-কানন মেনে চলবেন না? এটা আমার প্রথম পয়েন্ট হিসাবে আপনার কাছে রাখতে চাই। আজকে যে বিষয় নিয়ে আলোচনা হচ্ছে সেটা হচ্ছে, ৪টি সেলস ট্যাক্স আইনকে একত্রিত করে এই আইন আনা হয়েছে। বেঙ্গল ফিনান্স সেলস ট্যাক্স অ্যাক্ট, ১৯৪১ ওয়েস্ট বেঙ্গল সেলস ট্যাক্স অ্যাক্ট, ১৯৫৪, ওয়েস্ট বেঙ্গল মটর স্পিরিট অ্যাক্ট, ১৯৭৪, আর ওয়েস্ট বেঙ্গল র' জুট টেক্সটাইল অ্যাক্ট, ১৯৪১, এই ৪টি আইন একত্রিত করে ওয়েস্ট বেঙ্গল সেলস ট্যাক্স বিল ১৯৯৪ উনি এসেছেন এবং মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে, ওর উদ্দেশ্য হচ্ছে সেলস ট্যাক্স আইনকে সরলীকরণ করা। উনি ৯০ পাতার একটা বইয়ের মধ্যে ১ হাজার পাতার ৪টি মোটা মোটা বইয়ের সব নিয়ে এসেছেন। কিন্তু এটাই কি ওর আসল উদ্দেশ্য, সেটা আমাদের বিচার করতে হবে। আপনি জানেন যে সেদিন মন্ত্রী মহাশয় স্বীকার করেছেন যেএই রাজ্য সরকারের কর্মচারী, শিক্ষক মহাশয় এবং অন্যান্য কর্মচারিদের মাহিনা দিতে সরকারের ৩৮ শত কোটি টাকা খরচ হয়। এই সরকারের নিজেদের মূল আয়ের ক্ষেত্র হচ্ছে সেলস ট্যাক্স। এই ট্যাক্স কত ওঠে? ওরা ২০৬৪ কোটি টাকা সেলস ট্যাক্স তুলবে বলে বাজেট করেছে। এই সেলস ট্যাক্সই হচ্ছে মূল সূত্র। এই সেলস ট্যাক্স বাড়ানোর জন্য এই আইন এনেছেন। আমাদের বক্তব্য হচ্ছে এই নতুন আইন পাস হলে জনসাধারণের উপর করের বোঝা বাড়বে। এখানে উনি সরলীকরণের কথা বলেছেন। এই সরলীকরণ করতে গিয়ে এই আইনের যে ভাষা ব্যবহার করেছেন, সেলস ট্যাক্স অ্যাক্টের যে ভাষা হয়েছে সেই ভাষা কিন্তু সাধারণ মানুষের পক্ষে, সাধারণ ব্যবসাদারদের পক্ষে বোঝা সম্ভব নয়। যেটা ওনার উদ্দেশ্য ছিল, যে ছোট ছোট ব্যবসাদাররা নিজে রিটার্ন দিতে পারবে, নিজে সেলস ট্যাক্স দিতে পারবে, সেটা কখনও হবে না। আমি পরে দু-একটা ভাষা পড়ে শোনাব এত টেকনিক্যাল, লিগালিটি এবং জারগনে ভর্তি যে সেই ভাষা কখনও সাধারণ মানুষের পক্ষে ইনটারপ্রেট করা সম্ভব নয়। আমার প্রস্তাব মাননীয় মন্ত্রী ঘোষণা করুন যে এই সেলস ট্যাক্স অ্যাক্টের একটা বাংলা ভারশন বার করে তিনি বাজারে ছাড়বেন এবং সেটা হবে সহজ বাংলা ভাষা যাতে সাধারণ মানুষ বুঝতে পারে। এই বিলটায় বলা হয়েছে বিভিন্ন ধরনের সেলস ট্যাক্স কত কি লাগবে এবং সেটা উনি সিডিউলে দিয়ে দিয়েছেন। এই ব্যাপারে দু-একটা কথা বলতে চাই। শিডিউল-৫ আছে goods no sale of which tax is leviable at the rate fixed in column (3) কোনটা ৩ পারসেন্ট, কোনটা ৫ পারসেন্ট, কোনটা ১

পারসেন্ট। কিন্তু এই সিডিউলে কটা আইটেম আছে? মাত্র ১৩টি আইটেম আছে। এই শিডিউল-৫ রাখার কি দরকার ছিল? এটা ট্যাক্স ফ্রি আইটেমে ঢুকিয়ে দেওয়া যেত। যদি আর কোনও গুডস থাকে তাহলে শিডিউল-(৫) ১০ পারসেন্ট ট্যাক্স ধার্য করা যেত। এইগুলি কেন শিডিউল-৫ তে কেন ঢুকেছে এখনও পর্যন্ত আমাদের কাছে ক্লিয়ার নয়। আর একটা ডিফেক্টস যেটা চোখে পড়েছে সেটা বলছি। আপনি দেখুন শিডিউল-(২) এবং শিডিউল-(৩)। শিডিউল (২) তে দেখুন goods on sale of which tax is leviable at the rate of eleven per cent. ১১ পারসেন্ট যেগুলির উপর রয়েছে তার মধ্যে কিছু শিডিউল (৩)-তে রয়েছে। এবার শিডিউল-(২) দেখুন ১৬ পার্ল রিয়েল artificial or cultured, 17 per furm 19 precious stone other than diamond real or artificial. আমি মন্ত্রী মহাশয়ের কাছে বুঝতে চাই শিডিউল(২)-তে যেটা ১১ পারসেন্ট ট্যাক্স শিডিউল (৩)-তে সেটা ১৫ পারসেন্ট ট্যাক্স একই আইটেম কি করে আসতে পারে এটা আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই। সেই দিন আমি মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ দিয়েছিলাম যে দিন উনি স্বর্ণ ব্যবসায়ীদের আন্দোলনের ফলে তাদের দাবি মেনে নিয়ে গোল্ড জুয়েলারি ট্যাক্স কমিয়ে দিয়েছিলেন। এখনও স্বর্ণ ব্যবসায়ীরা বলছে ১ পারসেন্ট করতে, ১ পারসেন্ট ট্যাক্স তাদের উপর চালু করার জন্য বলছে। আমি অনুরোধ জানাচ্ছি আপনি এটা মেনে নিন। যদিও আরা ৩ পারসেন্টকে ওয়েলকাম জানিয়ে ছিলাম। এখানে আমি শিডিউল (৪) ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। শিডিউল (৪)-এ যেটা দেখানো হচ্ছে তাতে কিন্তু ট্যাক্সের পারসেন্টেজ কিছু বলা নেই। গুডস অন সেল এতে ৯৬টি আইটেম রয়েছে।

[4-25 — 4-35 p.m.]

শিডিউল ফোরে টোটাল আইটেম আছে ৯১টি এবং এগুলোর হচ্ছে সিঙ্গল পয়েন্ট লেভি। এতে বলা হচ্ছে যে গুডস অন হুইচ ট্যাক্স অ্যাজ মে বি ফিক্সড বাই নোটিফিকেশন আন্ডার সেকশন ওয়ান। ৯৭টি আইটেম আছে, এটা সবচেয়ে বড় সিঙ্গল পয়েন্ট লেভি এই সিডিউলে। অন্যান্য সিডিউলে বলে দিয়েছেন যে ট্যাক্স কোনটাতে ১১ পারসেন্ট, কোনটাতে ১৫ পারসেন্ট। কিন্তু শিডিউল ফোরে কত পারসেন্ট ট্যাক্স বলে দেন নি। আমাদের ভয়, মন্ত্রীর টাকা তুলতে হবে, সেজন্য শিডিউল ফোর খোলা রেখে দিয়েছেন যাতে ইচ্ছামতো ট্যাক্স পরে ধার্য করতে পারেন—ম্যাকসিমাম ২০ পারসেন্ট ট্যাক্স নোটিফিকেশনের মাধ্যমে বসাতে পারবেন। আমাদের বক্তব্য হচ্ছে, সিডিউলে যে ট্যাক্সের নির্দেশ করে দেওয়া আছে, উনি যদি সিডিউলে ট্যাক্সটা নির্দিষ্ট করে দিতেন তাহলে ভাল হত, যেটা ১৯৫৪-এর আইনে ছিল। ১৯৫৪ অ্যাক্টটাকে টোটালি চেঞ্জ করে শিডিউল ফোর এখানে আনা হয়েছে। আমদের অ্যান্টিসিপেশন হচ্ছে, উনি আরও ট্যাক্স বসাবেন, মানুষের উপরে এরফলে বোঝা বাড়বে। সাধারণ মানুষের সেলস ট্যাক্স ডিক্লারেশন দিতে অসুবিধা হয়। সেলস ট্যাক্সের ক্ষেত্রে মানুষের এত হ্যারাসমেন্ট হয় যে, একজন দোকানদারকে যদি দোকান চালাতে হয় চাঁদনীর মতো জায়গায় তাহলে তাকে একজন লোক ঠিক রাখতে হয় সেলস ট্যাক্স অফিস থেকে ফর্ম নিয়ে আসার জন্য এবং আরও একজনকে ঠিক রাখতে হয় ফর্ম জমা দেবার জন্য। সাধারণ ব্যবসায়ীরা যাতে শান্তিতে ব্যবসা করতে পারেন এবং ক্রেতা সাধারণ যাতে উচ্চমূল্যের শিকার না হয় এটা আপনি দেখবেন। আমরা আশা করেছিলাম যে হ্যারাসমেন্টের ব্যাপারটা উনি কম করতে পারবেন,

সেটা এখনও পর্যন্ত হয়নি। কোথাও কোথাও হ্যারাসমেন্টের জায়গা এখনও রয়ে গিয়েছে। সেই ব্যাপারে বিচিত্র একটা কথা বলা হয়েছে যে ক্যাশ মেমো বাধ্যতামূলক। পঞ্চাশ টাকা হলে ডিলার, রেজিস্টার্ড এবং আন-রেজিস্টার্ড ডিলার তারা দিতে বাধ্য থাকবে। ক্লজ ৬৩তে বলা হয়েছে, হার্ডশিপ হলে সরকার কাউকে রেহাই দিতে পারবেন। একদিকে উনি বলছেন, পঞ্চাশ টাকা যদি কারুর বিক্রি হয়, আবার পরে বলছেন সরকারের হাতে হার্ডশিপ হলে সরকার এই ব্যবস্থা থেকে মুক্তি দিতে পারবেন। আমার মনে হয় সরকারের যে ডিসক্রিশন, এরমধ্যে একটা আর্বিট্রারিনেস রয়ে গিয়েছে। এবারে আমি চ্যাপ্টার ফোরের ক্লজ ২৬ রেফার করছি। সেখানে বলা হয়েছে—'রেজিস্ট্রেশন অব ডিলার অ্যান্ড ডিমান্ড অব সিকিউরিটি' কি করে একজন ডিলার তিনি সেলস ট্যাক্স আন্ডার সেলস ট্যাক্স অ্যাক্ট অনুযায়ী রেজিস্টার্ড হতে পারবেন। তারজন্য কী সিস্টেম রয়েছে? তারজন্য এই আইনের মধ্যে যা আছে সেটা আমাদের দেখতে হবে। এটা পেতে লোকের ভীষণ অসুবিধা হয়।

আমি মন্ত্রীর কাছে জানতে চাইব, এই নতুন আইন আসার পরে চ্যাপ্টার ফোরে রেজিস্ট্রেশন অব ডিলার রেজিস্ট্রেশন পেতে যে অসুবিধা হয় তা দূর করতে কি করছেন? সাধারণ লোকেদের ধারণা যে সেলস ট্যাক্স ইন্সপেকটরকে ঘুস না দিলে হয়রানির মধ্যে পড়তে হয়। কিছুদিন আগে বড় বাজারে সেলস ট্যাক্স আদায় নিয়ে একটা গন্ডগোল হয়েছিল। সেলস ট্যাক্সের ইন্সপেক্টররা হচ্ছে হল্লার মতো। তারা যখন বাজারে যায় তখন সবাইকে কিছু কিছু টাকা দিতে হয়। আমি ডিরেকটরেটের কাছে, মন্ত্রীর কাছে জানতে চাই যে কতজন এই রকম সেলস ট্যাক্স ইন্সপেক্টরের বিরুদ্ধে, অফিসারের বিরুদ্ধে কড়া ব্যবস্থা নিয়েছেন? আপনি জানাবেন যে কটা ভিজিলেন্স করেছেন? তার কারণ এই ডিপার্টমেন্টের সবচেয়ে বদনাম হচ্ছে ডিপার্টমেন্টালি পুলিশের পরে কোরাপশন রয়েছে এই ডিপার্টমেন্টে। সেলস ট্যাক্স ডিপার্টমেন্টের কাজ হচ্ছে মানুষকে হ্যারাস করা। এবারে আমি ক্লজ ২২-এর লাস্ট দুটি লাইনে যাচ্ছি। লাস্ট দুটি লাইনে আপনি বলেছেন যে টার্ন ওভার ট্যাক্স টু পারসেন্ট টার্ন ওভার যদি এক কোটির বেশি হয় আর ওয়ান পারসেন্ট টার্ন ওভার ট্যাক্স যদি এক কোটির কম হয়। আপনি এখানে যে অ্যামেন্ডমেন্ট এনেছেন ১ পারসেন্ট, এটা কেউ বুঝতে পারবেন না। আপনি ক্লজ ২২-এ তে বলেছেন ১ পারসেন্ট বেড়েছে। আপনি যে আইনটা এনেছেন এটা পড়ে কেউ বুঝতে পারবেন বলে তো আমার মনে হয় না। এটাতে যে ধরনের আইন এবং যে ধরনের ল্যাঙ্গুয়েজ ব্যবহার করা হয়েছে আমার মনে হয় কারুর বোধগম্য হবেনা। এইবার আমি নেক্সট ক্লজ (৫৯) যাচ্ছি, সেটাতে আপনি বলেছেন যে ১ লক্ষ টাকার বেশি ডিমান্ড হলে কোনও ডিলার অস্থাবর সম্পত্তি হস্তান্তর করতে পারবে না। সেখানে সম্পত্তির মূল্য যদি ৫ লক্ষ টাকার বেশি হয় সেখানে আপনি বলে দিয়েছেন ডিলারের উপরে রেস্ট্রিকশন হবে। আবার সাব সেকসন (২)-তে আপনি বলেছেন বোনাফায়েড ফর অ্যাডিকোয়েট কনসিডারেশন হলে সে পারবে। এতে লাভটা কি হবে—এই প্রভিসন তুলে দেওয়ার ফলে এক দিকে আপনি বলছেন যে সে হস্তান্তর করতে পারবে না, আবার অন্যদিকে বলছেন বোনাফাইডি রিসিন্স হলে সে করতে পারবে। তাহলে একটা আরেকটার কন্ট্রাডিকটরি হয়ে যায়। সুতরাং আমার মনে হয় এই প্রভিসন যেটা রয়েছে সেটা তুলে দিলে ভাল হয়। সেখানে কোনও ট্রান্সফার বা চেঞ্জের ক্ষেত্রে বোনাফাইডি না হলেও বেনামী ট্রান্সাকশন হয়ে যাবে এবং সরকারি

[4-35 — 4-45 p.m.]

আইনের ধারাতেই তা সম্ভব হবে। সুতরাং আমার বক্তব্য হচ্ছে যে, ক্লজ ৫১টা টোটালি তুলে দিন। এটা থেকে আপনার কোনও লাভ হবে না। আবার ক্লজ ৫২(৩) আপনি দেখুন, সাব সেকশন ৩-তে কিভাবে সার্টিফিকেট পাঠাবেন সেটা বলা আছে। এতে কমিশনারের ট্যাক্স রিকভারি অফিসার কিছু রিকুইজিশন পাঠাতে পারেন। যদিও পাবলিক ডিমান্ড রিকাভারি অ্যাক্টে প্রসিডিংস চলছে। তার মানে একই সাথে বি ডি আর অ্যাক্টে রিকভারি চলছে আবার ট্যাক্স রিকভারি অফিসারও রিকভারি করছেন। অর্থাৎ একটা পাঁঠাকে দুবার জবাই করা হবে। আপনি হয় পাবলিক ডিমান্ড রিকভারি অ্যাক্ট করুন তা না হলে আপনারাই আইন করুন। সেইজন্য আমার প্রস্তাব হচ্ছে যে, ক্লজ ৫২/৩ তুলে দিন। সাব সেকশন ৭এ ট্যাক্স রিকভারি অফিসারকে ক্ষমতা দেওয়া হচ্ছে সার্টিফিকেট এনফোর্স করার জন্য, সেখানে যদিও সার্টিফিকেট নোটিশ হ্যাজ নট বিন ডিউলি সার্ভড। তারমানে ট্যাক্স রিকভারি অফিসারকে ক্ষমতা দেওয়া হচ্ছে সার্টিফিকেট দেওয়ার হচ্ছে অস্থাবর সম্পত্তি বিক্রি করে দেবার ক্ষেত্রে, যদিও সার্টিফিকেট হ্যাজ নট বিন ডিউলি সার্ভড। এত ক্ষমতা ট্যাক্স রিকভারি অফিসারকে দেওয়া আমার মনে হয় ঠিক হবে না। আমি এরপরে ক্লজ ১০৩ দেখতে বলছি। এটা অ্যাপিলের ক্ষেত্রে রয়েছে। কতটাকা ফি হবে অ্যাপিলের ক্ষেত্রে তা প্রেসক্রাইব হবে। প্রোভাইডেড দ্যাট শ্যাল নট একসিড ২০০ টু হান্ড্রেড রুপিজ। অর্থাৎ ২০০ টাকার বেশি হবে না। আমার মনে হয় ম্যাকসিমাম ফি অ্যাপিল করার ক্ষেত্রে ১০০ টাকা বাড়িয়ে ২০০ টাকা করার যে প্রভিসন করলেন এই ফিজ বাড়ানোটা উচিত হয় নি। কারণ এরফলে এই আইনে অর্থনৈতিক ক্ষমতা সরকারি কর্মচারিদের হাতে বর্তাচ্ছে। তাতে অ্যাপিল রিভিউয়ের ইত্যাদির সংখ্যা বাড়বে। সেইদিক থেকে রাজস্ব আদায়ের জন্য যে অ্যাপিল ইত্যাদি করতে ১০০ টাকা বাড়িয়ে দিলেন এটাকে আমি সমর্থন করি না। এইবার আমি লাস্ট এবং মেন পয়েন্টে সম্পর্কে বলতে চাই এই অ্যাক্টের ইনসেনটিভ স্কীমে যে ছাড় দেওয়ার ব্যবস্থা আছে সেটা এই অ্যাক্টে আপনি এনেছেন। আপনি চ্যাপ্টার সিক্সটা দেখুন সেখানে ইনসেনটিভ স্কীমে রাজ্য সরকার অ্যানাউন্স করেছে মূলত নতুন স্মল স্কেল ইউনিটের ক্ষেত্রে এবং নতুন ইন্ডাস্ট্রিয়াল ইউনিটের ক্ষেত্রে। একজিসটিং ইন্ডাস্ট্রিয়াল ইউনিট কেউ যদি এক্সপান্ড করেন তার ক্ষেত্রে এবং যদি কোনও বন্ধ কারখানা নতুন করে খোলে তার ক্ষেত্রে এবং কোনও সিক কারখানার ক্ষেত্রেও আপনারা সেলস ট্যাক্স ডিফারমেন্ট এবং রেমিসন করার স্কোপ আছে।

সেখানে আপনাদের কি স্কোপ যদি নতুন ইন্ডাস্ট্রিয়াল ইউনিট হয় বা একজিসটিং ইউনিটকে এক্সপায়ার করা যায় তাহলে আপনি ৯ বছর পর্যন্ত যে ট্যাক্স তাকে ছাড় দিতে পারেন and shall expire on the completion of such period, not exceeding nine years, or eleven years in the case of the industrial units referred to in the second privision to sub-section (1). আপনি তাহলে ৯ থেকে ১১ বছর পর্যন্ত এক্সটেনশন দিতে পারেন। এবার আপনি এই ফেসিলিটি বাড়িয়ে কারা কারা পাবে "where such newly set up industrial unit was established and commissioned for the first time on or after the 1st day of April, 1989, but not later than the 31st day of March, 1993 or where such existing industrial

unit was established before the 1st day of April, 1989 and expanded on or before the 31st day of March, 1993.'' এখানে আপনি সেলস ট্যাক্স রেমিসন ডেফারমেন্ট এইগুলি সব সেলস ট্যাক্স, রেমিসন অফ ট্যাক্স স্কোপ দিয়েছেন এবং এখানে ডেফারমেন্ট অফ পেমেন্ট অফ ট্যাক্স এর স্কোপ দিয়েছেন। সেখানে বলছেন সফ্‌ট লোন ট্রান্সফার করে দেবেন, প্র্যাকটিকালি হয়ত দিতে হবে না। তারপরে একটা লং-টার্ম ট্যাক্স হলিডে পাওয়া যাবে। আমি আপনাকে বলব কনসেসনগুলি পেতে ইন্ডাস্ট্রিয়াল ইউনিট এর ক্ষেত্রে ভীষণ সময় লাগছে। যেমন সিক ইউনিট ৬ মাস এগ্রিমেন্ট হওয়ার পরেও আপনাদের কাছ থেকে পাচ্ছে না, একটা ভীষণ ডিলে হচ্ছে। আমাদের দুটো জিনিস দেখা দরকার, নতুন ইনটেনসিভ স্কীম চালু হওয়ার পর কয়টি এ পর্যন্ত এর সুবিধা পেয়েছে? কয়টি নতুন ইউনিট কয়টি একজিসটিং ইউনিট এক্সটেনশনের জন্য, কয়টি স্মল স্কেল ইউনিট, কয়টি সিক ইউনিট আপনাদের এই সুবিধাতে খুলেছে? কয়টি ক্লোজড ইউনিট আপনাদের এই সুবিধা পেয়ে খুলেছে সেটা দেখা দরকার। তার কারণ আপনি এই ইনসেনটিভটার ক্ষেত্রে খুব গুরুত্ব দিচ্ছেন এবং এটা নানারকম ভাবে দেবার চেষ্টা করেছেন। স্মল স্কেল ইন্ডাস্ট্রিয়াল ইউনিটের ক্ষেত্রে Tax holiday for new small scale industrial units. deferment of payment of tax or remission of tax in respect of new and existing industrial units, deferment of payment of tax and remission of tax for closed industrial units or for sick industrial units. এবং পাওয়ার অফ দি স্টেট গভর্নমেন্ট নিয়েছেন টু রিলেটস সার্টেন প্রভিসন অফ দি ট্যাক্স। সেলস ট্যাক্স এর ক্ষেত্রে এই প্রভিসন নিয়ে আপনি, এখন পর্যন্ত ইন্ডাস্ট্রিয়াল রিকভারি বা গ্রোথ হলে ইনসেনটিভ স্কীম ইউনিট কাজ করছে না। উল্টে যেটা ভয়ের ব্যাপার পুরানো ইউনিট বড় নতুন ইউনিট দেখে কনসেসনটা আদায় করার চেষ্টা করছে। তার ফলে যেখানে জেনুইন ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ চাইছেন বা সিক ইউনিট এর ক্ষেত্রে আপনি সেলস ট্যাক্স ডিফারমেন্ট নিয়ে ১১ বছর ইন্ডাস্ট্রি ডেভেলপ করার চেষ্টা করছেন। সেটা না করে অ্যাকাউন্টে কাউন্টার প্রোডাকটিভ হয়ে গেছে, এটা আমাদের ইমপ্রেশন। আমাদের যারা সিলেক্ট কমিটির সদস্য ছিলেন তারা আপনার সঙ্গে বিস্তারিতভাবে এই ব্যাপারে আলোচনা করেছেন। কিন্তু আমার যেটা নেট এফেক্ট মনে হয়েছে ল'টা আকারে ছোট হয়েছে, কমপ্লিকেশনটা আকারে ছোট হয়েছে কিনা অন্তত ল্যাঙ্গুয়েজটা পড়ে আমি যতটা বুঝছি এটা কঠিন হয়ে যাচ্ছে। ইন দি প্রসেস, ইউ হ্যাভ মেড ইট কমপ্লিকেশন অ্যান্ড ইনএক্সপ্লিকেবিল আপনাদের সেটাকে দূরে করা দরকার। তবে ছাড় আপনি যখন দিচ্ছেন তখন সেটা পরিষ্কার করা দরকার। এবং যে উদ্দেশ্যে আপনি এটা করছেন, সেই উদ্দেশ্যগুলি ফুলফিল হচ্ছে কিনা সেটাও দেখা দরকার। আমি সিলেক্ট কমিটিতে ছিলাম এবং আমাদের দলের সদস্যরা ছিলেন, আমি যেহেতু ডিসেনটিং নোট দিইনি এবং অ্যাজ সাচ ডিসেনটিং নোট দেওয়ার কিছু নেই। আপনি তো নতুন কিছু করছেন না। আপনি একজিসটিং ল'গুলিকে অ্যামালগামেট করছেন এবং সেইজন্য আমরা সেই সেই সুবিধাগুলি এনভিসেজ করছি। সেইজন্য আপনাদের কাছে বললাম। আপনি ইউ উইল টেক অ্যাকশন যে যে অসুবিধাগুলি হচ্ছে সেইগুলি দূর করার চেষ্টা করুন।

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল সেলস ট্যাক্স বিল, ১৯৯৪ উপর বক্তব্য রাখতে গিয়ে এই বিলকে সমর্থন করে আরও একবার এর

[4-45 — 4-55 p.m.]

উদ্দেশ্যর কথা বলছি। আমাদের রাজ্যে এখনও পর্যন্ত মূলত চারটি বিক্রয় কর চালু আছে, যার ভিত্তিতে বিক্রয় কর বা সাধারণ বাণিজ্যিক কর আদায় করা হয়। একটা হচ্ছে ১৯৪১ সালে বেঙ্গল ফিনান্স ট্যাক্স ; বেঙ্গল র জুট ট্যাক্সেশন অ্যাক্ট ; ১৯৪১ ওয়েস্ট বেঙ্গল সেলস ট্যাক্স অ্যাক্ট ; ১৯৫৪ এবং ওয়েস্ট বেঙ্গল মোটর স্পিরিট অ্যাক্ট, ১৯৭৪। এই চারটে আইন ভিন্ন ভিন্ন সময়ে হয়েছিল এবং আমরা কিছুদিন ধরে পর্যালোচনা করে মনে করছি যে আইনগুলো বোঝার ক্ষেত্রে এবং যারা কর দিচ্ছেন তাদের ক্ষেত্রে কতগুলো অহেতুক জটিলতার সৃষ্টি হয়েছিল এবং স্বচ্ছতার অভাব ছিল। কোনও কোনও জায়গায় ক্লজগুলো এইভাবে ছিল ২ (এ) (এ) (এ) (এ) (এ) এই রকমভাবে সাব ক্লজ হয়ে গিয়েছিল। আরেকটা জিনিস লক্ষ্যণীয়, মাননীয় সদস্য সৌগত রায়কে বলছি এটা কোনও পাটিগণিতিক সরলীকরণ নয়, চারটি কর থাকার জন্য এক এক জন ডিলারকে চারটে আইনে চার বার করে রিটার্ন দাখিল করতে হত, চার বার করে তাদের অ্যাসেসমেন্ট হত এবং অ্যাপিলে যাবার দরকার হলে চার বার করে অ্যাপিলে যেতে হত। সরকারি অফিসার এবং কর্মী যারা আছেন তাদেরও চার বার করে ফাইল ওয়ার্ক করতে হত। একই সঙ্গে উল্লেখ করা প্রয়োজন করের হারের সংখ্যা, নাম্বার অফ রেটস সেটাও ১৬টা হয়ে দাঁড়িয়েছিল। কোথাও কোথাও অ্যাডিশনাল সেলস ট্যাক্স ভগ্নাংশে চলে গিয়েছিল। আমরা মনে করেছিলাম এর ফলে আরও বেশি অসুবিধা হচ্ছে, তাই এই বিধানসভায় দাঁড়িয়ে আমি প্রতিশ্রুতি দিয়েছিলাম, আমার যতদূর মনে পড়ছে বছর চার আগে, এই চারটে আইনকে আমরা সরলীকরণ এবং সংহত করব, ইন্টিগ্রেট করব এবং সিমপ্লিফাই করব এই কথা বলেছিলাম। এই কাজটা করতে গিয়ে চারটে আইনে দেখেছিলাম পৃষ্ঠার সংখ্যা ছিল ১৬০০ পাতা, আর এখন সেটা ১০০ পাতায় এসে দাঁড়িয়েছে। বিষয়টা পাতার বিষয় ছিল না, বোধগম্যতার বিষয় এখানে এসে গিয়েছিল। আগের আইনগুলোর সঙ্গে নতুন আইনটার তুলনা করলে এটা বোঝা যাবে। একজন সাধারণ মানুষ, একজন সাধারণ ডিলারের জানার ইচ্ছা হতে পারে যে কে ট্যাক্সিং অথরিটি। সেটা প্রথম চ্যাপ্টারে বলা আছে। দ্বিতীয়ত হচ্ছে কর ধার্য করার বিষয়টা কী? কর আরোপ, রিটার্ন দাখিল কী করে করতে হবে, কর ছাড় বা উৎসাহদানের ক্ষেত্রগুলো কী? এইগুলো আলাদা আলাদা চ্যাপ্টারে এবং চ্যাপ্টারের মধ্যে ছোট ছোট সেকশন করে পরিষ্কার ভাবে উল্লেখ করা আছে। এই ব্যাপারটা মাননীয় সদস্য বীরেন মৈত্র এবং মাননীয় সৌগত রায় মহাশয়ে বলেছেন। আমি পরিষ্কারভাবে বলছি, এটার বাংলা সংস্করণ আমরা খুব শীঘ্রই প্রকাশ করব এই ব্যাপারটা আমি হাউসকে অবগত করছি। এই কাজটা করার সঙ্গে সঙ্গে আরেকটা কথা আমি বলছি, আরেকটু সরলীকরণ করা হয়েছে ছোট ব্যবসায়ী, যাদের পাঁচ লক্ষ টাকার অনধিক টার্নওভার তাদের বছরে চার হাজার টাকা থোক কর দিলেই চলবে। কোনও ট্যাক্স অফিসে যাওয়ার প্রয়োজন নেই শুধু একটা নাম্বারে ব্যাঙ্কে জমা দিলেই চলবে. নাম এনরোলমেন্ট হলেই চলবে। ছোট ব্যবসায়ীদের এটা একটা বাড়তি রিলিফ হিসাবে আসবে। করের হারের সংখ্যা যেটা ১৬ ছিল সেটা বৃদ্ধি হয়ে ২০ অতিক্রম করে গিয়েছিল। এটাকে কিন্তু কমিয়ে ১,২,৩,৪,৫,১০,১৫ করা গেছে। ১,২,৩, ৪, ৫, ১০, ১৫ সাতটি করে নিয়ে এলাম। ১৬ থেকে সাতে। এবং লক্ষ্য করবেন উর্ধ্ব মাত্রাটা কমে ১৫য় এল, যেটা

মাননীয় সদস্য সৌগত রায় বলছিলেন—করের হার বৃদ্ধির কোনও বিষয় নয়। অ্যাডিশনাল সেলস ট্যাক্স যেহেতু তুলে দেওয়া হল এবং বর্ধিত সীমাটা ১৫ শতাংশ কমানো হল, আমরা মনে করছি করের হারের যে বিস্তার সেটা কমে গেল। মূলত এরই মধ্যে চারটি বিশেষ করে করের তিন শতাংশ, পাঁচ শতাংশ, ১০ শতাংশ, ১৫ শতাংশ, এইগুলোই কিন্তু মূল করের হার হয়ে গেল। এছাড়া চার শতাংশ ডিক্লেয়ার গুডসের ক্ষেত্রে সব রাজ্যেই থাকে, এই রাজ্যেও আছে, দুই শতাংশ পার্চেজ ট্যাক্সের ক্ষেত্রে, এক শতাংশ ফুড গ্রেন্স এর ক্ষেত্রে, সুতরাং বস্তুত পক্ষে চারটি করের হারে কিন্তু অন্যগুলো বাদ দিলে এই সমস্তটিকে করা হল। অ্যাডিশনাল সেলস ট্যাক্স তুলে দেওয়া হয়েছে। একটা কথা এখানে বলে রাখা ভাল, একটি কর আইনে আনার জন্য যেটা হয়রানির প্রশ্ন মাননীয় সদস্য সৌগত রায় তুলেছিলেন, আমি আপনারই প্রশ্নের উত্তর দিচ্ছি, যে তার চারটি রিটার্ন দাখিল করার প্রয়োজন ছিল, এখন একটা রিটার্ন দাখিল করলেই চলবে। চারটি অ্যাসেসমেন্টের জায়গায় একটা অ্যাসেসমেন্ট দাখিল করলেই চলবে। চারটি অ্যাসেসমেন্টের জায়গায় একটা অ্যাসেসমেন্ট, চারটি অ্যাপিলের জায়গায় একটা অ্যাপিল এবং সরকারি অফিসার এবং কর্মী যেখানে যা কাজ করতেন, চার ভাগের এক ভাগ তাকে কিন্তু ফাইল ওয়ার্ক করতে হবে। তার জন্য এই যে কিছুটা উদ্বৃত্ত সময় সরকারি কর্মী এবং অফিসাররা পাবেন, আমরা ফাইল ওয়ার্ক থেকে ফিল্ড ওয়ার্কে তাদের কাজটা নিয়ে যেতে চাইছি। নয় হাজারের মতো আমাদের কর্মী আছেন, আমরা করের যে লক্ষ্য মাত্রা এক সঙ্গেই চূড়ান্ত ভাবে বিকেন্দ্রীকরণ করে ফেলেছি। সমস্ত কাজটি ৬৭টি চার্জে এবং তারও নিচে ৩৪টি গ্রুপে বিকেন্দ্রীকরণ করা হয়েছে। একটি গ্রুপ মানে একজন অফিসার এবং তিন জন কর্মী ১০০ জন ডিলার। এ কিন্তু ইউনিটে নেমে সেখানে আমরা করের লক্ষ্যমাত্রা ধার্য করেছি। এতদিন শুধু ফাইলের ভিত্তিতে বেশি কাজ হত। আমরা এখন কর নিরুপণটি সেই বছরের সঙ্গে কনটেম্পোরারি করে এই উদ্যোগটা নিয়েছি। এর ফলে যেটা হত, এর আগে করা যায়নি, এই ১০০টি ডিলার প্রয়োজন হলে তাদের গোডাউন, সেখানে পরিদর্শন করা, তার বেশ কমের সঙ্গে বিক্রিকে মেলানো, এই দিয়ে কিন্তু মিলিত কর আদায়ের ক্ষেত্রে বিশেষ করে যেখানে পরোক্ষ কর আদায়ের ক্ষেত্রে পদক্ষেপগুলো নিতে হয়। অ্যাপিলের সংখ্যা মাননীয় সদস্য সৌগত রায়কে আমি জানাচ্ছি অ্যাপিলের যে সংখ্যা ১৪ হাজারের ও বেশি ছিল, আমরা এই বছরের শেষে অ্যাপিলের সংখ্যা শূন্য এসে যাবে আশা করছি। আপনি কতকগুলো প্রশ্ন রেখেছেন, প্রথম প্রশ্ন রেখেছেন এই বিলটি আসার আগে কোনও একটা কাগজে ৮/৩/৯৪ তারিখে এই বিলটি প্রকাশিত হল কি করে? মাননীয় সদস্য সৌগত রায় আপনাকে তাড়াতাড়ির মধ্যে বলতে হচ্ছে, আপনি বললেনই বস্তুত এই বিলটি ইনট্রোডিউস করেছেন ৩রা মার্চ, আর এটা যদি কাগজে ৮ই মার্চ বেরোয়, এর মধ্যে কোনও অসুবিধা নেই। এটা গেজেট নোটিফিকেশন হয়ে গিয়েছিল, তারও দু দিন আগে। এর মধ্যে কোনও অসুবিধা নেই। আপনার একটু অসুবিধা হয়েছে, কারণ আপনাকে কেউ দিনগুলো ব্রীফ করে দেয়নি। এই আইন কোনও নতুন করের বোঝার আইন নয়। এটা সরলীকরণ করা। করের যা প্রস্তাব ইত্যাদি, এইগুলো তো আগেই বিল আকারে চলে এসেছে। তার সঙ্গে এটাকে গুলিয়ে ফেলাটা একেবারেই ঠিক হয় না। আপনি শিডিউল টু দুবার এসেছে কেন বলেছেন। না, এটা বোধ হয় আমরা সিলেক্ট কমিটিতে আলোচনা করেছিলাম, আপনি দয়া করে দুটো পাতাকে গুলিয়ে ফেলবেন না ৭৬ এবং ৭৮।

[4-55 — 5-05 p.m.]

৭৬এ যেটা ছিল, এবার যে ট্যাক্সের অ্যামেন্ডমেন্টগুলো করা হয়নি, তার আগে, ট্যাক্স অ্যামেন্ডমেন্টের পরে ৭৮ এ শিডিউল টু টাই একমাত্র অপারেটিভ শিডিউল সেটা লাগু হয়ে যাবে। আপনি প্রশ্ন তুলেছেন যে সিডিউল ফোরে কোনও রেটটা লেখা হয়নি, এটা সিলেক্ট কমিটিতে অনেকবার আলোচনা করেছি। সিডিউল কমিটিতে যা আলোচনা হয়েছে, কি আলোচনা হয়েছে, আগে কি হয়েছে না হয়েছে, যদি অনেকটা সময় পেতেন, আপনি বস্তুত পারতেন, কারণ ইটালিক্সে যেগুলো আছে ব্রাকেটের মধ্যে আগের এবং তারপর যেটা পরের। আলোচনার মাধ্যমে সর্বসম্মত সিদ্ধান্ত অনুযায়ী স্থীর হয় ২০% পর্যন্ত নোটিফিকেশন করা যাবে। এরপরে ক্যাশ-মেমো দেয়ার ক্ষেত্র নিয়ে প্রশ্ন তুলেছেন। ক্লজ—৬০-তে ওটা বলা হয়েছে এবং রিলিফ দেয়ার কথাও বলা হয়েছে আনরেজিস্টার্ডদের কথা মনে রেখে। ডিলারদের হ্যারাসমেন্ট আগেও ছিল, এখনও কিছু আছে। সেজন্য পাবলিক ডিমান্ড রিকভারি অ্যাক্ট অনুযায়ী এটা করা হচ্ছে। কেন না ঐ ক্ষেত্রে আমাদের অসুবিধা হত যথেষ্ট অফিসার আমরা জেলায় দিতে পারতাম না। এখন বাণিজ্য কর দপ্তরের অফিসাররা সে কাজ করতে পারবে। এই ক্লজে এটাই আনা হয়েছে। তারপর ইনসেনটিভ স্কীমের সুবিধা নিয়ে প্রশ্ন উঠেছে। আমি সংখ্যা দিচ্ছি। ১৯৯৩-৯৪ সালের ফিগার দিচ্ছি এর থেকে যারা সুবিধা পেয়েছে— ডেফারমেন্ট ৪৬, রেমিশন ৫৬ যেটা নতুন ইউনিটের ক্ষেত্রে আগের বছর ছিল ৩৯, তার চেয়ে বৃদ্ধি পেয়েছে। কোনও কাল্পনিক সংখ্যা নয়, এটা সত্যিই পেয়েছে। সর্বশেষ একটা কথা বলে শেষ করছি—এই সরলীকরণ করলাম, এর উদ্দেশ্যগুলোও বললাম। সাধারণ একজন ব্যবসায়ী বস্তুত কারও সাহায্য ছাড়াই কর দিতে পারবেন এবং একই সঙ্গে কর ফাঁকির ক্ষেত্রে কিছু কঠিন ব্যবস্থাও করা হল। এখানে আমি বলে রাখি, এর একটা বাংলা সংস্করণ খুব শীঘ্র আমরা প্রকাশ করব। এই সেসনের মার্চ মাসে আমরা সিলেক্ট কমিটির সিদ্ধান্ত নিয়ে মার্চ মাসেই কাজ শুরু করি। মার্চ এপ্রিল মে, তিন মাসে আমাদের ৭টা সিটিং হয়। আমরা প্রায় ২২টা বিভিন্ন সংগঠনের কাছ থেকে তাদের বক্তব্য পেয়েছি। প্রত্যেকটি বণিক সভার কাছে কাগজপত্র পাঠানো হয়েছে, ট্যাক্স ল'ইয়ার্স, অ্যাসোসিয়েশনের কাছে পাঠানো হয়েছে। তারপর সর্বসম্মত সিদ্ধান্তে উপনীত হয়েছি। বিরোধী দলের যে সমস্ত মাননীয় সদস্যরা সিলেক্ট কমিটিতে ছিলেন তাদের ধন্যবাদ জানাচ্ছি। তারা যে বক্তব্য রেখেছেন, সাধারণভাবে সকলে যে বক্তব্য রেখেছেন সেই পরিপ্রেক্ষিতে ১১টা সাজেশনস আমরা যুক্ত করেছি। সেগুলো ছাড়া বাইরের ৮টা সাজেশনস সহ মোট ১৯টা সংশোধন হয়েছে। আমাদের যে বিল সিলেক্ট কমিটিতে এসেছিল তার সঙ্গে ঐগুলো যুক্ত হয়ে সর্বসম্মতিক্রমে বিলটা সিলেক্ট কমিটিতে গৃহীত হয়েছিল। তারপরে আমরা ডিসেন্ট নোটের জন্য ৫ দিন উন্মুক্ত রেখেছিলাম। আনন্দের সঙ্গে জানাচ্ছি, আমরা কোনও ডিসেন্ট নোট পাই নি। আজকে এখানে এটা অনুমোদিত হলে, এরপরে এটা মাননীয় রাষ্ট্রপতির অনুমোদনের জন্য পাঠানো হবে। ততদিন ট্রানজিশনাল প্রভিসন রাখা হয়েছে যে আইন আছে সেটাই চলবে। আমরা আশা করছি মাননীয় রাষ্ট্রপতির অনুমোদন পাব। তারপর রাজ্যে একটা খুব সরল বিক্রয় কর আইন চালু হবে। নিচের দিকে ৫ লক্ষ টাকা পর্যন্ত যাদের টার্ন ওভার তাদের কোনও অফিসে যেতে হবে না। ব্যাঙ্কে একবার (বছর) ৪ হাজার টাকা দিলেই চলবে, এই প্রভিসন রাখছি রেটগুলোর সংখ্যাও কম করে। যে অ্যামেন্ডমেন্টগুলো হয়েছে—সিলেক্ট

কমিটিতে—সেগুলো যুক্ত করে আর একবার এই বিলটা সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Sales Tax Bill, 1994, as reported by the Select Committee, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 16**

The question that Clauses 1 to 16 do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 17**

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in clause 17,

(a) in sub-clause (1), in item (b),

(i) for the word, brackets and figure "Column (i)", (2) be substituted ;

(ii) for the word, brackets and figure "Column (2)", the word, brackets and figure "Column (3)" be substituted.

(b) in sub-clause (2), in item (g), after the words "sales of goods", the words, letter and figures, "other than goods specified in Part B of Schedule IV" be inserted.

**Dr. Asim Kumar Dasgupta :** I accept the Amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey that in Clauses 17,

(a) in sub-clause (1), in item (b)

(i) for the word, brackets and figures "Column (1)", the word, brackets and figure "Column (2)" be substituted ;

(ii) for the word, brackets and figure "Column (2)", the word, brackets and figure "Column (3)" be substituted.

(b) in sub-clasue (2), in item (g), after the words "sales of goods", the word "other than goods specified in Part B of Schedule IV be inserted, was then put and agreed to.

The question that clause 17, as amended, do stand part of the Bill was then put and agreed to.

### Clauses 18 to 41

The question that Clauses 18 to 41 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 42

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in Clause 42, after sub-clause (6), the following Explanation be inserted :-

> Explanation—The expression "gross value of fixed capital assets", in relation to a closed industrial unit, shall, for the purposes of section 40 or section 41, means the value of the land, freehold or leasehold, office building excluding residential portion, factory shed, plant and machinery including productive equipments. As stood on the date on which the ownership of the business of such unit is transferred, and the cost of new plant and machinery including productive equipments, if any, purchased and installed by the transferee dealer on or before the date of first commercial production after rehabilitation or revival of such closed industrial unit.

**Dr. Asim Kumar Dasgupta :** I accept the Amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey that in clause 42, after sub-clause (6), the following Explanation be inserted :-

> 'Explanation—The expression "gross value of fixed capital assets" in relation to a closed industrial unit, shall, for the purposes of section 40 or section 41, means the value of the land, freehold or leasehold, office building excluding residential portion, factory shed, plant and machinery including productive equipments. as stood on the date on which the ownership of the business of such unit is transferred, and the cost of new plant and machinery including productive equipments, if any, purchased and installed by the transferee dealer on or before the date of first commercial production after rehabilitation or revival of such closed industrial unit' was—then put and agreed to..

The question that Clause 42, as amended, do stand part of the Bill was then put and agreed to.

### Clause 43

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in clause 43, after sub-clause (6), the following Explanation be inserted :-

Explanation—The expression "gross value of fixed capital assets, in relation to a closed industrial unit, shall, for the purposes of section 40 or section 41, means the value of the land, freehold or leasehold, office building excluding residential portion, factory shed, plant and machinery including productive equipments. As stood on the date on which the ownership of the business of such unit is transferred, and the cost of new plant and machinery including productive equipments, if any, purchased and installed by the transferee dealer on or before the date of first commercial production after rehabilitation or revival of such sick industrial unit.'

**Dr. Asim Kumar Dasgupta** : I accept the Amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey that the Clause 43, after ıb-clause (6), the following Explanation be inserted :-

"Explanation—The expression "gross value of fixed capital assets, in relation to a closed industrial unit, shall, for the purposes of section 40 or section 41, means the value of the land, freehold or leasehold, office building excluding residential portion, factory shed, plant and machinery including productive equipments. As stood on the date on which the ownership of the business of such unit is transferred, and the cost of new plant and machinery including productive equipments, if any, purchased and installed by the transferee dealer on or before the date of first commercial production after rehabilitation or revival of such sick industrial unit", was then put and agreed to.

The question that Clause 43, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Schedule I**

The question that Schedule I do stand part of the Bill was then put and agreed to.

**Schedule II**

**Shri Lakshmi Kanta Dey** : Sir, I beg to move that in Schedule II (a) serial number 10 in column (1) and the entry relating thereto in column (2) be omitted; (b) serial number 20 in column (1) and the entry relating thereto in column (2) be omitted; (c) serial number 22 in column (1) and the entry relating thereto in column (2) be omitted.

**Dr. Asim Kumar Dasgupta** : I accept the amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey that in Schedule II (a) serial number 10 in column (1) and the entry relating thereto in column (2) be omitted; (b) serial number 20 in column (1) and the entry relating thereto in column (2) be omitted ; (c) serial number 22 in column (1) and the entry relating thereto in column (2) be omitted, was then put and agreed to.

The question that Scheduled II, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Schedule III & IV**

The question that Scheduled III and IV do stand part of the Bill was then put and agreed to.

**Schedule V**

**Shri Lakshmi Kanta Dey** : Sir, I beg to move that in schedule V—(a) after serial number 1 in column (1) and the entries relating thereto in column (2) and column (3), the following serial number and entries in column (1), column (2) and column (3) respectively be inserted :- "1A. Cast iron casting Five. 1B. Diamond—Three".

**Dr. Asim Kumar Dasgupta** : I accept the Amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey that the Schedule V (a) after serial umber 1 in column (1) and the entries relating thereto in column (2) and column (3), the following serial number and entries in column (1), column (2) and column (3) respectively be inserted :- "1A. Cost iron casting Five. 1B. Diamond—Three". was then put and agreed to.

The question that Schedule V, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Schedule VI**

The question that Schedule VI do stand part of the Bill was then put and agreed to.

**Preamble**

The question that the Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Sales Tax Bill, 1994 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Mr. Speaker :** Now the Hon'ble Chief Minister to make a statement under rule 346.

## STATEMENT UNDER RULE 346

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I wish to place a statement on the recommendation of the West Bengal Commission for Backward Classes.

In pursuance of the order of the Supreme Court of India, the State Government enacted the West Bengal Commission for Backward Classes Act, 1993 effective from 15th March, 1993 and constituted the West Bengal Commission for Backward Classes.

The West Bengal Commission for Backward Classes has submitted its First Report on 14th June, 1994, recommending 14 classes of people in regard to their eligibility for inclusion in the list of other Backward Classes for the State of West Bengal. Names of the 14 classes of people are as follows :-

1. KAPALI
2. BAISHYA KAPALI
3. KURMI
4. SURTRADHAR
5. KARMAKAR
6. KUMBHAKAR
7. SWARNAKAR
8. TELI
9. NAPIT
10. YOGI-NATH
11. GOALA-GOPE
12. MAIRA-MODAK (HALWAI)
13. BARUJIBI
14. SAT CHASI

The Commission recommended such inclusion on the basis of factors resulting in economic backwardness.

The State Government has taken a decision to declare the 14 classes of people recommended by the West Bengal Commission for Backward Classes in their First Report for the State for the time being. It has also been further decided that for the present 5% of the vacancies in civil posts and services under the Government of West Bengal, be filled up, through direct recruitment, by other Backward Classes. Detailed instructions relating to the procedure to be followed for enforcing reservation will be issued separately. For the purpose of exclusion of the 'Creamy Layer' for the purpose of reservation it has also be decided to go by the recommendations of the Expert Committee on socially and educationally Backward Classes, Government of India under the Chairmanship of Justice R.N. Prasad, which are enshrined in the Office Memo. No. 36012/22/93-Estt (SCT), Ministry of Personnel, Public Grievances and Pensions (Department of Personnel and Training), Government of India, dated 8th September, 1993.

## POINT OF ORDER

**Mr. Speaker :** Yes, Mr. Gyan Singh Sohanpal, what is your point of order.

**Shri Gyan Singh Sohanpal :** Mr. Speaker, Sir, I raise a point of order. The point of order relates to item 10 in the list of business included for this day. It is regarding the discussion on the statement made by the Chief Minister under rule 346 on the 7th June 1994. Sir, you are very well aware that no discussion or debate can take place in this House without a motion. The House don't have any motion it do discuss this statement. On the 7th of June when the Chief Minister made this statement he was kind enough to offer a discussion on his statement and keeping in mind that no discussion can take place without a motion. The Leader of the Opposition responded favourably and gave notice under rule 319 for a discussion on the statement from the list of business. We find, Sir, there is no mention about the rule under which the discussion is being taken place, nor there is any other motion before the House in the absence of that motion. I am afraid that the discussion on the statement will not be in order. If it is in response to the notice given by the Leader of the Opposition and if it is due to over-sight, it has not been mentioned. The Secretariat can, however, rectify the mistake and then the discussion may take place.

[5-05 — 5-15 p.m.]

**Mr. Speaker :** Mr. Zainal Abedin; what is your point of order?

**Dr. Zainal Abedin :** Sir, as my Hon'ble friend Shri Gyan Singh Sohanpal has said I endorse him contention and I seek your ruling as to which rule is being followed in allowing a discussion on the Statement of the Hon'ble Chief Minister made on 7th June under rule 346.

**Mr. Speaker :** The discussion is only on the notice of a motion of Dr. Zainal Abedin under rule 319. That should have been the correct form. That is a lapse of the department. I am coming to that. There is no fault of anybody in this. I entirely agree with Shri Gyan Singh Sohanpal and Dr. Zainal Abedin on the point. Motion under rule 319 on the statement made by the Chief Minister. That should have been the correct form of printing. No further debate on the point. I would like to draw the attention of the members that there will be no extention of time. Members will have to confine themselves to the time limit. It will not be extended.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মিঃ স্পিকার স্যার, চিফ মিনিস্টার যেটা অ্যানাউন্স করলেন সেটা খুবই ভাল, তবে পশ্চিমবঙ্গের মাহিষ্য এবং মাহাত কমুনিটিকে একটু দেখুন।

**শ্রী জ্যোতি বসু ঃ** মিঃ স্পিকার স্যার, উনি আমার স্টেটমেন্টটা শুনেছেন কিনা জানি না। কমিশন থেকে জাস্টিস সেন জানিয়েছিলেন যে, তিনি তার প্রথম রিপোর্টস এই জুন মাসের মধ্যে দেবেন এবং তারপর আরও রিপোর্ট পাঠাবেন। যারা যারা কমিশনের কাছে দরখাস্ত করছেন সেটা নিয়ে কমিশন জেলায় জেলায় ঘুরছেন এবং তারপর যেটা দিচ্ছেন সেটা আমরা গ্রহণ করে নিচ্ছি।

**Mr. Speaker :** It should be understood that a Commission has been set-up. What the Government is doing is on the basis of the recommendation of the Commission. When further recommendation will come from the Commission they will comply with that.

## DISCUSSION ON DR. ASHOK MITRA COMMISION REPORT PRESENTED ON 7TH JUNE, 1994

**Mr. Speaker :** I again remind the Members that they will have to confine themselves to the time limit alloted.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ৭ই জুন ডঃ অশোক মিত্র কমিশনের সুপারিশগুলি সম্বন্ধে বিধানসভায় কার্যাবলির ৩৪৬ ধারা অনুযায়ী যে বিবৃতি দিয়েছেন তারজন্য আমরা সন্তোষ প্রকাশ করছি। আমি আরও সন্তোষ প্রকাশ করছি এই জন্য যে, বিধানসভার অধিবেশনের আজকের শেষ লগ্নে আমরা দেখতে পাচ্ছি যে, বামফ্রন্টের শক্তিশালী নেতা বিনয়বাবু সভায় এসেছেন। এতে আমরা উৎসাহিত বোধ করছি। এই শেষ লগ্নকে কালারফুল করতে চাচ্ছেন। এতে বিরোধী দলের কোনও আপত্তি হতে পারে না। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে বিবৃতি এখানে রেখেছেন তাতে অশোক মিত্র

মহাশয়ের রিপোর্টের ১১৮টি সুপারিশের মধ্যে তিনটি উনি গ্রহণ করতে পারেন নি এবং কতকগুলিকে জেনারেল ন্যাচারাল সম্বন্ধে বলেছেন এবং বাকিগুলি গ্রহণ করেছেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর বিবৃতিতে একটি জিনিসের অভাবে দেখছি। এই বছর ভারতবর্ষের শিক্ষা সম্পর্কে একটা বৃহত সামিট অনুষ্ঠিত হয়েছে। ১৬ই ডিসেম্বর, ১৯৯৩ সালে ৯টি দেশকে নিয়ে এডুকেশন ফর অল, এই সম্পর্কে নয়া দিল্লিতে এটা অনুষ্ঠিত হয়েছিল। পৃথিবীর যেখানে যেখানে অর্দ্ধেক নিরক্ষর মানুষ আছে, সেই রকম ৯টি দেশকে নিয়ে, বিশেষ করে বাংলাদেশ, ব্রাজিল, চায়না, ইজিপ্ট, ইন্দোনেশিয়া, ম্যাক্সিকো, ইন্ডিয়া, নাইজেরিয়া এবং পাকিস্তান, এই দিশগুলিকে নিয়ে এখানে এই সামিট অনুষ্ঠিত হয় এবং তারা সেখানে একটা যুগান্তকারী এবং ঐতিহাসিক সিদ্ধান্ত গ্রহণ করেছিলেন। এই সামিটের ডিক্লারেশন ছিল, the declaration calls for ensuring a place for every child in a school or appropriate education programme according to his or her capabilities, consolidating efforts towards basic education for children youth and adults from public and private sources, improving and extending literacy and adult education programmes whether the context of a integrated strategy of basic education for all people for eleminating disparities of access to basic education for improving the quality and relevance of basic education and in all actions to accord to human development the highest priority at national and other levels ensuring that growing shares of national and community resources is dedicated to basic education and improving the management of existing resources for education.

মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় নিশ্চয়ই এটা অবগত আছেন যে, এই জাতীয় সামিট ভারতবর্ষের মাটিতে অনুষ্ঠিত হয়েছে এবং এই ৯টি দেশ এক মত হয়ে এই ডিক্লারেশন গ্রহণ করেছেন আজকে এটা যদি আপনার বক্তব্যে উল্লেখ থাকতো তাহলে আমি মনে করি যে আমাদের দৃষ্টিভঙ্গি আরও সমৃদ্ধ হত। আজকে এই ধরনের কোনও উল্লেখ তার বিবৃতিতে আমার দেখিনি। ভারতবর্ষ এই নেতৃত্ব দিয়েছে। আমি মনে করি অনেক ক্ষেত্রে নন-অ্যালায়মেন্ট মুভমেন্টের ভারতবর্ষ এক সময়ে নেতৃত্ব দিয়েছে। পরবর্তীকালে আরও কিছু আঞ্চলিক সংস্থা তৈরি হয়েছে, যেমন সার্ক ইত্যাদি, সেখানেও এডুকেশন সম্পর্কে উদ্বেগ প্রকাশ করা হয়েছে ডঃ অশোক মিত্র কমিশনের রিপোর্ট ১৯৯২ সালে হয়েছে, তারপরে এই ঘটনা। এর একটা উল্লেখ থাকলে আন্তর্জাতিক ঘটনার সঙ্গে ভারতবর্ষের জাতীয় নীতির সঙ্গতি রেখে রাজ্য সরকার কি চিন্তা করছেন তার প্রতিফলন আমরা দেখতাম। কিন্তু আমরা সেটা দেখছি না তবু আমাদের বক্তব্য বা রাজ্য সরকারের বক্তব্য যদি শুধু অশোক মিত্র কমিশনের মধ্যে সীমাবদ্ধ রাখা হয় তাহলে আমাদের মনে কতকগুলি প্রশ্ন স্বাভাবিক ভাবে আসে আজকে শিক্ষা সম্পর্কে। আজকে শিক্ষা ক্ষেত্রের যে ডিসকাশন আপনি আহ্বান করেছেন, এতে আমি সন্তোষ প্রকাশ করছি। কিন্তু এতে ফল কি হচ্ছে? আপনি যে কমিশন নিয়োগ করেছিলেন সেই কমিশন যা একজামিন করেছেন, The objective condition of privilege education in primary education in secondary education in college education and in university education. এবং এখানে যে ডিসপ্যারিটিগুলি এবং অ্যানোমেলিগুলি ওদের নজরে এসেছিল, সেই সম্পর্কে ওরা দৃষ্টি দিয়েছেন এবং ১১৮টি রেকমেন্ডেশন করলেন

[5-15 — 5-25 p.m.]

আমরা অবজেকটিভ কন্ডিশন না দেখে সেখানে যেতে পারি না। যখন আমরা রিপোর্টে দেখছি যে উনি দেখাতে গিয়ে বলেছেন যে, এখানে এখনও সর্বজনীন শিক্ষা সম্ভবপর হয়নি। ডাইরেকশন অনুসারে মাস লিটারেসি প্রোগ্রাম তৈরি হলেও আজকে ভারতবর্ষের মধ্যে এই একটা রাজ্য যেখানে স্বাধীনতার ৪৬ বছর পরেও এত নিরক্ষর মানুষ, এটা আগে কখনও ছিল না। যে দিন দেশ স্বাধীন হয়েছে সেই দিন এখানে লোক সংখ্যা ছিল ২ কোটি ২২ লক্ষ। আপনারা কিছু দিন আগে বলেছেন যে এখানে লোক সংখ্যা হয়েছে ৭ কোটি ১২ লক্ষ। আপনাদের মাস লিটারেসির ফলে ১০ পারসেন্ট ইনক্রিজ করেছে। আজকে পশ্চিমবাংলায় শিক্ষার হার ৬৭ পারসেন্ট। তথাপিও ওয়ান থার্ড রিমেন্স ইললিটারেট এজ ইয়েট। তা যদি হয় তাহলে আড়াই কোটি মানুষ এখনও নিরক্ষর। পশ্চিমবাংলার ইতিহাসে এত সংখ্যক নিরক্ষর মানুষ কোনও সময় ছিল না এবং এই রকম কোনও রাজ্যে ছিল না। এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এটা নিরসন করার কী ব্যবস্থা নিয়েছেন সেটা কিন্তু বলা নেই। আমি আপনার কাছে নিবেদন করতে চাই কতকগুলি বিষয় যদি রাজনীতির উর্ধ্বে রাখা হয় তাহলে ফল ভাল হয় এবং সকলে সহযোগিতা করতে এগিয়ে যায়। ১৭ বছরের গোড়া থেকে দেখতে পাচ্ছি গোটা শিক্ষা ব্যবস্থাটাকে পলিটিসাইস করার একটা আন্তরিক প্রচেষ্টা রয়েছে এবং এটা সর্বব্যাপী প্রচেষ্টা দেখতে পাচ্ছি। আমাদের এখানে বলা হয়েছে ৩৮,৫০০ টি গ্রাম আছে। এখানে আপনারা প্রথমে এসে পেয়েছিলেন ৪১,০০০ প্রাথমিক স্কুল। প্রতিটি গ্রামে স্কুল থাকার কথা। আপনারা বলেছেন আরও ১০,০০০ স্কুল আপনারা করেছেন। তাহলে মোট দাঁড়ালো ৫১,০০০ প্রাইমারি স্কুল। কোনও গ্রামে প্রাথমিক স্কুল না থাকার কথা নয়। কিন্তু আমরা দেখেছি অনেক গ্রাম আছে যেখানে প্রাথমিক স্কুল নেই। প্রপার ভিলেজ অ্যানালিসিস করে আমরা দেখেছি এখনও হাজার হাজার গ্রাম আছে যেখানে প্রাথমিক স্কুলের সুযোগ সুবিধা নেই। আরও মারাত্মক এই কমিটি বলেছেন এস টি অ্যান্ড এস সি এবং মুসলিম সম্প্রদায় যেখানে বাস করছে সেখানে স্কুল কম। এখানে ২৯০ পাতায় চ্যাপ্টার ১৫ প্যারাগ্রাফ ২৪-এ বলেছেন, The universal literacy campaign has revealed the need for intensifying efforts among Muslims and Tribal women.

এখানে আপনাদের রাজত্বকালে শিক্ষার এই অবস্থা হবে কেন? যেখানে ট্রাইবেল এবং মুসলিম সম্প্রদায়ের লোক বাস করে সেখানে আপনাদের শিক্ষা প্রতিষ্ঠান কেন থাকবে না? কেন তাদের স্কোপ থাকবে না প্রাইমারি এডুকেশন? এই বিষয় আপনার দৃষ্টি আকর্ষণ করছি। যারা পরিচালনা করছে তারা আপনার মতো উদার হতে পারছে না, সংকীর্ণ মনোভাব নিয়ে তারা চলছে। বেকার ছেলেরা চেষ্টা করছে, বিভিন্ন অগানাইজেশন স্কুল চালাচ্ছে, কিন্তু আপনাদের রিকগনিশন পাচ্ছে না। এখানে selection of primary school is arbitrary on political consideration, appointment of primary teachers on political consideration.

সেই সমস্ত কারণে উইদাউট এনি রিজিন আপনারা বলছেন যে এখানে স্কুলের দরকার নেই, কোনও প্রয়োজন নেই। আমরা একাধিকবার বিদ্যালয় করতে বলেছি, কিন্তু কোনও ফল

হয় নি। প্রাইমারি স্কুল নয়, যেটা মানুষের একান্ত দাবি ইমিডিয়েট লিটারেসি, সেই সুযোগ মানুষকে দিতে হবে। opportunity should be equal, opportunity for education should be equal. এটা দেওয়া কেন সম্ভবপর হবে না? আমরা রিপোর্টে দেখেছি বেরিয়েছে স্কুলের অস্তিত্ব নেই, কোথাও স্কুলের ফারনিচার কিম্বা ঘর-বাড়ি নেই। এই জিনিস আমরা রিপোর্টে দেখতে পেয়েছি। এইগুলির কোনও প্রতিকার আমরা পাই নি। কেন এইগুলিকে নিশ্চিত করা হবেনা? কিসের বেসিসে শিক্ষা হচ্ছে? ছাত্রদের রেকর্ড আছে? কোথায় কত ছাত্র ভর্তি হচ্ছে, কত জন উচ্চ শিক্ষা নিচ্ছে, কত জন ছেড়ে চলে যাচ্ছে, কেন যাচ্ছে? শিক্ষার তিনটি কমপোনেন্ট। বিদ্যানিকেতন, ছাত্র এবং শিক্ষক। শিক্ষার জন্য এই তিনটি জিনিস দরকার। এখানে শিক্ষকদের আর কোনও দায়িত্বে থাকা উচিত নয়। আদার দ্যান শিক্ষক আপনি এর ভিত্তিতে পঞ্চায়েত আইনে কিছু সংশোধন এনেছেন এক্সক্লুডিং দি প্রধান। পঞ্চায়েত আইনে আপনি কিছু সংশোধন এনেছেন। কিন্তু শিক্ষকরা যদি পঞ্চায়েতের দায়িত্বে আসে, পঞ্চায়েতের ক্ষেত্রে রাজনৈতিক কারণে বোধ হয় সেজন্য তাদের বাদ দিয়েছেন। আজকে বাজেটে আপনাদের সুপারিশ কোথায়—প্রাথমিক মাধ্যমিক এবং কলেজের শিক্ষকরা শুধু শিক্ষায় নিযুক্ত থাকবে, অন্য কোনও কাজ করবে না এটা কোথায়? কারণ শিক্ষকদের উপরে ছাত্রদের ভবিষ্যত নির্ভর করে। শিক্ষকরা যদি আদার দ্যান শিক্ষার কাজ করে, অন্য কাজ করে যদি সময় নষ্ট করে—যারা কিছু করে না তারা মিনিমাম টিউশনি করে—তাহলে স্কুলের দায়িত্ব তারা পালন করতে পারে না। এই ব্যাপারে আমরা এমনকি রিপোর্টের মধ্যে পাচ্ছি না, কী ব্যবস্থা নিয়েছেন? আপনার সুপারভিসনের ব্যবস্থা আছে? ইন্সপেকশনের ব্যাপারে কী ব্যবস্থা নিয়েছেন? আপনারা কতকগুলো সুপারিশ গ্রহণ করেছেন। কিন্তু শুধু সুপারিশ গ্রহণ করলেই তো হবে না। এটাকে এনফোর্স করার কি ব্যবস্থা নিয়েছেন? আমরা মনে করি এটার খুব প্রয়োজন আছে। আর একটা ব্যাপার আপনি মানেন নি, ২৭ নম্বর ধারার সুপারিশটা আপনি মানেন নি। সেখানে শিক্ষা কমিশন বলেছিল যে এখানে পাশ নম্বর হবে চল্লিশ এবং এগ্রিকেট নম্বর পঞ্চাশ হতে হবে। তা না হলে মাধ্যমিক এবং বারো ক্লাসের মধ্যে যে ফারাক আছে তাতে এক তৃতীয়াংশ ছাত্রছাত্রী পাশ করতে পারছে না, দে বিকাম লায়াবিলিটি তারা হতাশ হয়ে চলে যাচ্ছে। সংবাদপত্রে বেরিয়েছে যে "মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক পাঠ্যক্রমের ফারাক এত বেশি যে প্রতি বছর লক্ষাধিক ছাত্রছাত্রী অকৃতকার্য হয়ে জীবিকার সন্ধানে নিরাশ হয়ে পড়ে। এইজন্য সদ্য প্রকাশিত ডঃ অশোক মিত্র কমিশন সুপারিশ করেছিল মাধ্যমিকে একশ-র এক পত্রে পাশ নম্বর হচ্ছে ৪০, কিন্তু এগ্রিমেন্ট পরীক্ষার্থীকে ৫০ নম্বর রাখতে হবে। সদাশয় বামফ্রন্ট সরকার তা মানেন নি। সেটা কি এইজন্য যে মাধ্যমিক ছাত্রছাত্রীদের পরীক্ষায় পাশে যাতে কোনও কঠোরতা না আসে। এলে লোকপ্রিয়তা কমে যাবে।" এখানে ভোটের ক্যালকুলেশন। যদি কম ছাত্র পাশ করে তাহলে জনপ্রিয়তা কমে যাবে। শিক্ষাবিদরা এর বিপক্ষে নয়। চিফ জাস্টিসের সঙ্গে আলোচনা করে চিফ মিনিস্টার এর নিরসন করতে পারতেন, তা করেন নি। আপনাদের প্রশাসনিক অত্যাচার কিম্বা প্রশাসনিক দলবাজিতে আজকে বহু শিক্ষককে এবং শিক্ষা নিকেতনের পরিচালক মন্ডলীকে কোর্টের দারস্থ হতে হয়েছে। হাইকোর্টের করিডরে শিক্ষক এবং শিক্ষার সঙ্গে যারা জড়িত তাদের বিচরণ ক্ষেত্র হয়েছে। আপনি চিফ জাস্টিসের সঙ্গে কথা বলে এর নিরসন করবেন। সেটা আইনের ব্যাপারে, সেটার সিদ্ধান্ত কথা বলে কার্যকর করবেন। আপনি জানেন, স্বাধীনতার পূর্বে ম্যাক্রে সাহেব

[5-25 — 5-35 p.m.]

যে পদ্ধতি নিয়ে শিক্ষা ব্যবস্থাকে পরিচালনা করেছিলেন, স্বাধীনতার পর এটা উদ্যোগ দেখা গিয়েছিল যে সবাইকে লেখাপড়া শিখতে হবে। কিন্তু এই উদ্যোগটা সব জায়গায় আসেনি। বহু জায়গা পড়ে আছে যেখানে স্কুল এবং কলেজ নেই। অনেক জায়গা আছে যেখানে কনসেনট্রেশন অব স্কুল-কলেজ বেশি হয়ে গেছে, যেগুলো আছে সেগুলোর স্ট্যান্ডার্ড অ্যান্ড কোয়ালিটি অব টিচার্স অ্যান্ড টিচিং ইক্যুইপমেন্টস ইন স্কুলস, এগুলোর খুব ঘাটতি আছে। সেগুলোতে সরকার থেকে যদি উদ্যোগ না নেওয়া হয় তাহলে আর কোন প্রতিষ্ঠান উদ্যোগটা নেবে? সেকথা আপনার কাছে জানতে চাইছি। আপনারা খুব গুরুত্ব দিয়ে বলেন যে, এখানে শিক্ষার প্রতি অনেক বেশি ব্যয় আপনারা করছেন। কিন্তু হিসাব কষে আমরা দেখেছি যে ৯৫ পারসেন্ট শুধু প্রাইমারি এডুকেশন স্যালারি দিতে চলে যায় এবং ৮৫ পারসেন্ট সেকেন্ডারি এডুকেশন স্যালারি দিতে চলে যায়। এরফলে অন্য যা প্রয়োজন আছে—স্কুলবাড়ি নির্মাণ বা সংস্কার করা ইত্যাদি—সেগুলো হয় না। সরকারকে সেই ব্যাপারে দায়িত্ব নিতে হবে। শিক্ষার প্রথম কথা হচ্ছে শিক্ষার ফল। এগজামিনেশন কিভাবে হচ্ছে? পিরিয়ডিক ইভ্যালুয়েশন করবেন বলে এগজামিনেশন আপনারা তুলে দিয়েছেন। কিন্তু ক্লাস ফাইভে ভর্তি হতে গিয়ে, স্কুলে স্কুলে সব জায়গায় এন্ট্রান্স পরীক্ষা দিতে হচ্ছে। ক্লাস ফাইভে যারা ভর্তি হচ্ছে তাদের কোথাও কোথাও লিখিত এগজামিনেশন দিতে হচ্ছে। সব ছেলেমেয়েরা তাদের বাপ মাকে দিশেহারা করে দিচ্ছে। এই যে সমস্ত স্কুল অনুমোদন পাচ্ছে না তার কি দেখার ব্যবস্থা করেছেন, এটা বলার প্রয়োজন বলে আমি মনে করি। তাছাড়া একজামিনেশন না দিয়ে ক্লাসে ওঠার ব্যাপারটাও ভালো করে দেখতে অনুরোধ করছি হায়ার সেকেন্ডারির ক্ষেত্রে এবং ভোকেশনাল এডুকেশন, টেকনিক্যাল এডুকেশন সম্পর্কে যে সুপারিশ গ্রহণ করেছেন তাতে যে ডেভেলপমেন্ট ফি ধার্য করা হয়েছে অশোখ মিত্র কমিশন সেই সম্পর্কে একটু চিন্তা করতে অনুরোধ করছি। সেখানে যে ফিজের হার ধার্য করা হয়েছে উচ্চশিক্ষার ক্ষেত্রে তাতে সাধারণ মানুষের যে আয়ের হার ২ হাজার ১৪ পয়সা পার ক্যাপিটা ইনকাম, তারা কিন্তু এই শিক্ষার অপারচুনেটি থেকে বঞ্চিত হচ্ছে। এই যে উচ্চশিক্ষার ক্ষেত্রে ফিজ ধার্য করা হয়েছে আনসেল সাবসিডি অগমেনটেশন স্কীম এটা কি করে করা সম্ভবপর আমার জানা নেই। আরেকটি ব্যাপার আমি আপনাকে অনুরোধ করব সেটা হচ্ছে যে, মেধাবী পড়ানোর ব্যাপারে তারা যাতে পরিচিতি দিতে পারে তারজন্য এইসব ছাত্রদের ভাল করে শিক্ষা দেওয়ার রাজ্য সরকারকে দায়িত্ব নিতে হবে। সেটা বোধ টেকনিক্যাল ভোকেশনাল অ্যান্ড ইউনিভার্সিটি এডুকেশনের ক্ষেত্রে। সর্বশেষে আমি যেটা জানতে চাইছি সেটা হচ্ছে যে, এই কমিশনের আগে ভারত সরকার একটা কমিশন করেছিল, ১৯৬৫-৬৬ সালে কোঠারি কমিশন ছিল। সেই কমিশনের ৩টি মূল উদ্দেশ্য ছিল। এখানে কিন্তু ওই কমিশনের কোনও সিদ্ধান্ত রাজ্য সরকার নিতে পারেন নি এবং এই ব্যাপারে তারা কোনও আলোকপাত করেন নি। সেখানে কমিশনে বলা ছিল ''The programmes of educational reconstruction proposed in this report fall into three broad categories. :

Internal transformation of the education system so as to relate it to the life, needs and aspirations ;

Qualitative improvement of education so that the standards achieved are adequate, keep continually rising and, at least a few sectors, become internationally comparable ; and

Expansion of educational facilities broadly on the basis of man power needs and with an accent on equlization of educational opportunities.

মাননীয় মুখ্যমন্ত্রী এই ৩টে বিষয়ে আলোকপতে যদি করেন তাহলে আমি কৃতজ্ঞ থাকব। আপনারা যে রিপোর্ট গ্রহণ করেছেন সেই সাথে ১৯২৭ সালে রিপোর্টের পুনর্বিবেচনা করার জন্য অনুরোধ করছি। তাতে বলা আছে শিক্ষায় রাজনীতি থাকবে না, শিক্ষার প্রয়োজনে ইনস্টিটিউশনের প্রয়োজন এবং সেটা উদারতার সঙ্গে মঞ্জুর করবেন এইকথা বলে এই রিপোর্টের উপরে সরকারের যে দৃষ্টিভঙ্গি আছে সেটা প্রকাশ করেছেন এবং তার উপরে বিচার আমি রাখলাম এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুবই সময় কম অল্প দু-একটি কথা বলব। প্রথমে যেকথা রাখছি সেটা হল যে, অশোক মিত্র কমিশন যে বড় রকমের পরিপ্রেক্ষিত নিয়ে আলোচনা করেছেন এটা আমাদের পশ্চিমবঙ্গের সরকারের পক্ষের অথবা যে যেখানে আছেন প্রত্যেকেরই অনুধাবন করার মতো। একটা সুপারিশ গ্রহণ করা বা না করার বিষয় এটা নয়, মূল বিষয় হচ্ছে দৃষ্টিভঙ্গির অনুধাবন করা হয়েছে কিনা। কোঠারি কমিশনে কিন্তু একটা ধারণা করা হয়েছিল যে শিক্ষা আমাদের দেশে আত্মনির্ভর সম্প্রদায় সমাজে সমাজ পরিবর্তনে খুব গুরুত্বপূর্ণ ভূমিকা হিসাবে পালন করবে। এই ধারণাটা হয়েছে অশোক মিত্র কমিশনের, মূল সুরটা তার। ইতিমধ্যে আমাদের দেশে, সারা পৃথিবীতে অনুন্নত দেশের মতো, আমাদের দেশের চিন্তা-ভাবনা আমাদের দেশের পদক্ষেপ, পরিকল্পনা অর্থনীতিতে শিক্ষা এবং সংস্কৃতি, এই মূল যে ধারণার উপর আমরা চলছিলাম, এখানে তার কিছু পরিবর্তন এসেছে। শিক্ষার কথা সবাই বলছেন, এখন বিশ্বব্যাঙ্ক শিক্ষার কথা বলছেন, বিভিন্ন আন্তর্জাতিক সংস্থা সর্বজনীন শিক্ষার কথা বলছেন, সকলের জন্য শিক্ষা, এডুকেশন ফর অল এটা নিয়ে আলোচনাও হল, তার মধ্যে সূক্ষ্ম ২টি জিনিস কাজ করছে একটা দৃষ্টিভঙ্গি থেকে বাজার নির্ভর অর্থনীতি করবার জন্য একটা উপযুক্ত শিক্ষা, যার জন্য এমন কথা ভারতবর্ষে উঠেও গিয়েছে যে সাক্ষরতা আন্দোলন হচ্ছে সেটাও মাতৃভাষায় না করে কোনও একটি আন্তর্জাতিক যোগাযোগ ভাষায় করলে ভাল হয়, এই কথা উঠে গিয়েছে। এখন হয়ত এটা নিয়ে কেউ হাসবেন বা হাল্কা করে দেখবেন, কিন্তু কিছুদিন পরে এটা নিয়ে বেশ আলোচ্য বিষয় হবে। সেইজন্য আপনাদেরকে ঠিক করতে হবে আত্ম নির্ভরতার জন্য সমাজের পরিবর্তনের জন্য যে মূল নীতিটা ছেড়ে আসছে না এতেই থেকে যাচ্ছে। যদি এতেই আমরা থেকে যাই তাহলে আত্মনির্ভরতা সামাজিক পরিবর্তন সমস্ত দেশের মানুষের অগ্রগতি এবং অবশ্যই সারা পৃথিবীর মানুষের অগ্রগতি তার উপযোগী শিক্ষা ব্যবস্থা গড়ে তুলবে বা যেটা সবচেয়ে গুরুত্ব দেওয়া দরকার, এটা অশোক মিত্র কমিশন ভাল করে বলছেন, আমাদের শিক্ষা কাঠামোর উপর যদি চোখ বোলাই, এমন কি আমাদের পশ্চিমবাংলায় যে কার্যকলাপ হয়েছে সেটারও তারা যথেষ্ট প্রশংসা করেছেন, বহু গুণ।

[5-35 — 5-45 p.m.]

দশ গুণ শিক্ষায় ব্যয় হয়েছে, এর জন্য অনেক কিছু পদক্ষেপ গ্রহণ করা হয়েছে। যারা শিক্ষা গ্রহণ করতে পারেননি তাদের জন্য আকর্ষণ করা হয়েছে এর অনেকগুলি তারা তালিকা দিয়েছেন দিয়ে তারা দেখিয়েছেন, আমাদের দুর্বলতাটা হচ্ছে এর মাঝখানে। এবং এর উপরে আমরা অকারণে জোর দিয়ে ফেলছি। যে জায়গাটায় আমাদের সবচেয়ে বেশি জোর দেওয়া উচিত ছিল, সেই জায়গাটায় জোর দিতে পারেনি। এটা কিন্তু আমাদের একটা উদ্বেগের বিষয়। আমাদের প্রাথমিক স্তরে যে শিক্ষা, সেই শিক্ষার জন্য শুধু অর্থ নয়, অর্থর প্রয়োজন আছে, কিন্তু তাছাড়া আরও অনেকগুলি বিষয় আছে, সেইগুলির উপর আমরা জোর দিতে পারছি না। আমাদের রাজ্যে আমাদের দুর্ভাগ্য হচ্ছে, আমাদের এখানে শিক্ষা নিয়ে যে বিতর্ক হচ্ছে, সেখানে মূল কয়েকটি প্রশ্ন এসেছে, এই যে সমস্যার প্রতি শিক্ষা কমিশন দৃষ্টি আকর্ষণ করতে চেয়েছেন তার থেকে অনেক দূরে, আমি খুব অল্প কথায় বলছি, বিদ্যালয়ে আমাদের জায়গা নেই, আমাদের আরও বিদ্যালয় দরকার, এটাই হচ্ছে আমাদের প্রশ্ন। এটা নিয়ে খুব আলোচিত হয়েছে, অ্যাজিটেটেড হয়েছে, কাগজে কলমে লেখাও হয়েছে, সিলেবাস পাঠ্যসূচি পাঠ্যক্রম যা হয়েছে তাতে ফল হয়েছে, কেন বছরের পর বছর পরিবর্তন করা হচ্ছে না। তৃতীয়ত হচ্ছে, কেন একেবারে প্রথম সারি থেকে ইংরাজি পড়ানো হচ্ছে না, এটা হচ্ছে বিতর্কের বিষয়। এটা চলছে। এর পক্ষে, বিপক্ষে আমি বলছি না, কোনটা ভুল। কিন্তু এটা আসল অলোচ্য বিষয় নয়। আসল আলোচ্য বিষয় হচ্ছে, এখন আমাদের যে শিক্ষা কাঠামো রয়েছে, সেখানে আমাদের দেশের শতকরা কত ভাগ ছেলে-মেয়ে পড়াশুনায় অংশগ্রহণ করতে পারছে আত্ম বিশ্বাসের সঙ্গে—এখানে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করেছেন শিক্ষা কমিশন, সেটা হচ্ছে, আমাদের প্রতিষ্ঠানের উপর কি রকম প্রভাব পড়েছে। আমদের প্রতিষ্ঠানগত শিক্ষা কাঠামোর উপর একটা হচ্ছে, প্রিভিলেজ কোচিং এর কি রকম প্রভাব পড়েছে। আর আমাদের এই প্রতিষ্ঠানগুলির উপর এই যে প্রথা বহির্ভূত শিক্ষা প্রক্রিয়া তার কি রকম প্রভাব পড়েছে। সবচেয়ে গুরুত্বপূর্ণ যে জিনিসটা আজকে আমাদের আলোচ্য বিষয়ের মধ্যে আসা দরকার, শুধু সেই বিষয়ের প্রতি কয়েকটি কথা বলে আমাদের বক্তব্য শেষ করব। অর্থাৎ যে প্রতিষ্ঠানগুলো সম্পর্কে আমাদের এত ভালোবাসা এত উদ্যোগ, তাদের সম্বন্ধে সংবাদপত্রে এত খবর, আমাদের বিধানসভায় নানা আলাপ-আলোচনা নানা ধরনের প্রশ্ন উত্থাপন হয় এখানে, সেই প্রতিষ্ঠানগুলোতে যারা পড়ছেন, তারা প্রতি মাসে অর্থাৎ তাদের পরিবারের তহবিল থেকে কত টাকা ব্যয় করতে হয় জানেন? আমরা একটা ছোট সমীক্ষা করে দেখেছিলাম শিক্ষা সাবজেক্ট কমিটির তরফ থেকে। একটা সপ্তম শ্রেণীর মেয়ের জন্য তার পরিবারকে বছরে চোদ্দ হাজার টাকা খরচ করতে হয়। স্বাভাবিকভাবেই ঐ বিদ্যালয়গুলো ঐ অর্থ ব্যয় করার ক্ষমতা যাদের নেই তাদের ছেলে-মেয়েরা সেখান আসছে না। তাদের ছেলেমেয়েদের কি করে আনতে পারি এই হল প্রশ্ন। আমাদের এখানে যে প্রস্তাবটা ওনারা রেখেছেন, সেই মিত্র কমিশনের এই প্রস্তাবটা আমাদের একটু খুটিয়ে বিবেচনা করা দরকার। যেসব পরিবারের ছেলে-মেয়েদের জন্য অর্থ ব্যয় করার ক্ষমতা আছে তারা কিছু অংশ শিক্ষা প্রতিষ্ঠানে আনা যায় কিনা সেটা দেখতে হবে। আর যে সমস্ত পরিবার ছেলে-মেয়েরা শিক্ষা প্রতিষ্ঠানে যোগ দিতে সাহস করছেন না তাদের কি করা হবে? তাদের

জন্য কি শুধু আমরা প্রতিষ্ঠান তৈরি করব, তাদের জন্য কি শুধু আমরা শিক্ষক নিয়োগের দাবি করব, না তাদের জন্য আমাদের আরও কিছু চিন্তা ভাবনা করার আছে। পড়াশোনা করতে এই রকম ছেলে-মেয়েদের আমরা দেখতে পাচ্ছিলাম না। কিন্তু কিছুদিনের মধ্যে লিটারেসি সেন্টারে একটা আশ্চর্য জিনিস দেখা গেল। যারা কোনও দিন লেখাপড়া করেনি, যারা লেখাপড়া শিখতে আগ্রহী, আর যারা লেখাপড়া শেখাতে আগ্রহী, তারা কোনও রকম অর্থের চিন্তা না করে স্বেচ্ছায় গিয়ে পড়াচ্ছেন। তাতে কাজ হচ্ছে, গ্রামে কম বয়সী ছেলে-মেয়েরা যারা দিনের বেলায় বিদ্যালয়ে আসতে পারে না, তারা সন্ধ্যে বেলায় এসে লিটারেসি সেন্টারে এসে পড়াশুনা করছে। যারা শিশু শ্রমিক, তারাও সারা দিন পরে কাজ করার পর সন্ধ্যেবেলায় পড়তে আছে। এটা পরিবর্তন করতে পারি কি না এটা কে ঠিক করবে? এটা কেন্দ্রীয়ভাবে ঠিক করা সম্ভব নয়। অশোক মিত্র কমিশনের যে জিনিসটার উপর সবচেয়ে বেশি জোর দিয়েছেন জয়নাল আবেদিন সাহেব, সেটা আজকে সারা পৃথিবীর স্লোগান-সকলের জন্য শিক্ষা। সুতরাং এই কর্মসূচির মূল কথা হল বিকেন্দ্রীকরণ। সুতরাং এই বিকেন্দ্রীকরণ প্রক্রিয়া শুরু করতে হলে পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েতগুলোকে এই কাজের সঙ্গে যুক্ত করতে হবে। গ্রামে যারা স্বেচ্ছায় মানুষকে শিক্ষিত করতে চান এবং যারা শিক্ষা নিতে চান তাদের সংযুক্ত করতে হবে। সকলের জন্য শিক্ষা, এই মূল স্লোগানে আমরা যেটুকু বুঝেছি যে এই সমাজে মানুষগুলো এখনও নিরক্ষর আছে, বয়স্ক, শিশুরা এবং কিশোররা, তারা এখনও লেখাপড়ার আওতায় আসতে পারেনি। তার কারণ হচ্ছে বিদ্যালয়ে আসার পর তারা হয়ত বেশিদিন থাকতে পারেনি, কিছু আছে যারা পড়তে চান, কিন্তু তাদের পরিবারকে বাসের জন্য অন্য জায়গায় চলে যেতে হয় আবার কিছু আছে, আবার কিছু কিছু আছে চায়ের দোকানে কাজ করছে এই রকম প্রতিটি শিশুর হিসাব নিতে হবে, অ্যাকাউন্টিং ফর এভরি চাইল্ড। এটা কি কেন্দ্রীয়ভাবে সম্ভব? সেইজন্যই আজকে বিকেন্দ্রীকরণ প্রয়োজন। অশোক মিত্র কমিশন যে রিপোর্ট দিয়েছে তাতে গবেষণা আছে, এটা আছে, ওটা আছে, তাতে অনেক কিছু আছে। কিন্তু সবচেয়ে গুরুত্বপূর্ণ কথা হল আমাদের দেশে ভবিষ্যত প্রজন্ম যে শিশুরা আছে প্রত্যেকটা শিশুর হিসাব নিতে হবে এবং কোথায় কিভাবে সেই শিশুদের শিক্ষা দেবে সেই ব্যাপারে সরকারকে চিন্তা করতে হবে। তাকে তার পরিবারের লোককে দিয়ে শিক্ষার ব্যবস্থা দেবে, এই কাজ আমাদের করতে হবে এবং এই কাজে নেতৃত্ব দেবে সরকার। নেতৃত্ব দিতে হবে, পথ দেখাতে হবে। সুপ্রীম কোর্টের যে শেষ এই সম্পর্কে যে রায় তাতে বলা আছে যে হ্যাঁ, ভারতবর্ষের সংবিধানে এই কথা বলা আছে, শিক্ষা একটা অধিকার, এর থেকে বেশি বলার দরকার নেই, সরকারের দায়িত্ব এবং কর্তব্য হল যত প্রতিষ্ঠান এবং যত মানুষ আছেন, সবাইকে এই কাজে নামানো, সেদিকে যদি দৃষ্টি আকর্ষণ করতে পারে তাহলে মনে হয় কমিশনের কথাটা স্বার্থক হবে, ধন্যবাদ অনেক কথা বলার ছিল হল না।

[5-45 — 5-55 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডঃ অশোক মিত্র কমিশনের রিপোর্টের পর আমাদের মুখ্যমন্ত্রী তার যে বিবৃতি গত কয়েকদিন আগে এই হাউসে দিয়েছেন, তার পরিপ্রেক্ষিতে আজকের এই ডিসকাশনে অংশ নিয়ে কয়েকটা কথা বলব। উনি বলেছেন ১১৮টা রেকমেন্ডেশনের মধ্যে ৭২টা রেকমেন্ডশন উনি অ্যাকসেপ্ট করতে পেরেছেন, কিছু

কনসিডার করছেন, একজামিনেশন হচ্ছে, করতে পারেননি। প্রথমত আমরা প্রথম আপত্তি করেছিলাম যে ডঃ অশোক মিত্রকে এই কমিশনের চেয়ারম্যান করার ব্যাপারে আমাদের প্রথম আপত্তি ছিল। এই কারণে যে শিক্ষা জগতের সঙ্গে যতটুকু একজন ইউনিভার্সিটির ভাইস চ্যান্সেলর এর বা অন্যান্য শিক্ষক আন্দোলনের নেতা হলেও হত, তাদের যেটুকু যোগাযোগ, ডঃ অশোক মিত্রের তা নেই। ৯১ সালের জুন মাসে নির্বাচন হয়েছে, নির্বাচনের ফলাফলে তিনি পরাজিত হলেন, তারপর আগস্ট মাসে তাকে কমিশনের চেয়ারম্যান করে দিলেন, এর আগে প্রশাসনিক সংস্কার কমিটির চেয়ারম্যান করেছিলেন, বোঝা গিয়েছিল যে তিনি কেন্দ্রীয় সরকারের প্রশাসনের সঙ্গে এক কালে জড়িত ছিলেন, রাজ্য সরকারের প্রশাসনে জড়িত ছিলেন, তাকে দিয়েছিলেন, ঠিক আছে। কিন্তু শিক্ষা কমিশনের তাকে কর্তা ব্যক্তি করে আপনাদের আসল উদ্দেশ্যটা ছিল অন্য যে পশ্চিমবাংলার শিক্ষার ক্ষেত্রে যে নৈরাজ্যটা চলছে, সেটা যদি প্রকাশ্যে না আসে, সেই জন্য তাকে দিয়েছিলেন, যে লোকটাকে সব সময় একজন দলীয় সদস্য হিসাবে দলের হুইপ মেনে চলতে হবে, সেই লোকটা কি করে তার কমিশনের রিপোর্ট দেবার সময় দলীয় সরকারের কার্যকলাপকে সমালোচনা কী করে করবে? এটা কী করে আশা করা যায়? এটা কমিউনিস্ট পার্টিতে কোনওদিনই আশা করা যায় না। কমিউনিস্ট পার্টির কোনও সদস্য, তিনি রিপোর্ট দেবেন, প্রকাশ্যে সেই রিপোর্ট-এ তার সরকারের সমালোচনা করবেন এটা কোনওদিনই আশা করা যায় না। সেই রকম একটা হতাশার মধ্যে দিয়ে এই রিপোর্ট পেয়েছি, এবং সেই রিপোর্টটা হতাশাগ্রস্ত কিছুটা। আজকে একটু আগে পার্থবাবুর বক্তব্য শুনলাম, পার্থবাবু অবশ্য কিছু কনস্ট্রাকটিভ বক্তব্য রেখেছেন, কিন্তু সমস্যাগুলোর যতটা বললেন, সমস্যাগুলোর সৃষ্টি করার জন্য যারা দায়ী, সেটা কিন্তু তিনি বললেন না। আমরা গোড়া থেকেই বলেছিলাম যে প্রাথমিক স্তরে ইংরাজি ভাষার মাধ্যমে যে শিক্ষা চালু আছে সেটা তুলে দেবেন না। আজকে কিন্তু অশোক মিত্র মহাশয় চেষ্টা করেও তিনি পারলেন না সেটা চাপা দিতে, আজকে তাকে ক্লাস ফাইভ থেকে চালু করার জন্য বলেছেন এবং গভর্নমেন্টকে তার করতে হল এবং রাজ্য সরকারকেও এক পা পিছিয়ে আসতে হল। এই পেছিয়ে আসার দরকার ছিল না। আমরা যখন ছিলাম, বারবার শিক্ষাবিদরা আন্দোলন করেছিলেন, তখন যদি এটা আপনি শুনতেন তাহলে আজকে নতুন করে এক পা পিছিয়ে আসার দরকার পড়ত না। এই বক্তব্য তো আমাদের চিরকালই যে একটা শিক্ষার মাধ্যম কী হবে? পার্থবাবু বললেন যে লিটারেসির মাধ্যমেও আমাদের লেখাপড়া শেখাতে হবে, আমাদের ব্যঙ্গ করে বলেছিলেন, কিন্তু তা না উনি তো একজন শিক্ষক, একজন অধ্যাপক কলেজের, উনি ভাল ভাবেই জানেন, উনি ল্যাঙ্গুয়েজের শিক্ষক উনি জানেন যে একটা শিক্ষার মাধ্যমে কত দূর পর্যন্ত কোন ভাষায় লেখাপড়া শিখবে, সেটা তো জানার দরকার। কিন্তু অশোক মিত্র কমিশনের রিপোর্ট, সেটাতে পরিষ্কার করে বলা হয়নি, স্পষ্ট করে সেখানে বলা হয়নি। আমাদের বক্তব্যটা পরিষ্কার আমরা বলেছি, এর আগে যে ডুয়েল সিস্টেম ইন এডুকেশন কেন থাকবে? কেন একদিকে বাংলা ভাষায় মাধ্যমে লেখাপড়া শিখবে কিছু ছাত্র-ছাত্রী, আর ইংরাজি ভাষার মাধ্যমে কনভেন্ট স্কুলগুলো কেন রাজ্যে থাকবে? আজকে মাননীয় মুখ্যমন্ত্রী দাঁড়িয়ে বলুন আপনি। মাননীয় মুখ্যমন্ত্রী, আপনি দাঁড়িয়ে বলুন যে, আপনার মন্ত্রী সভার কোনও সদস্য বা আপনার পার্টির কোনও নেতা বা কর্মী তার ছেলে বা মেয়েকে কোনও কনভেন্ট স্কুলে পড়াচ্ছেন না। আপনি সেকথা বলতে পারবেন না। আপনার পার্টির লোকেদের ছেলে-মেয়েরা

কনভেন্ট স্কুলে পড়ে ইংরাজি শিখবে, আর গ্রামের চাষীর ছেলে-মেয়েরা ইংরাজি শিখতে পারবে না, আপনাদের এই নীতির বিরুদ্ধে আমি আমার প্রতিবাদ জানাচ্ছি। সাক্ষরতার প্রশ্নে আমার মনে হয় মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের কথা বুঝতে পেরেছেন, তাই এখন লজ্জার মাথা খেয়ে বলছেন আর কোনও জেলাকে পূর্ণ সাক্ষর জেলা হিসাবে ঘোষণা করা হবে না। টাকা নিয়ে শহরে মিউনিসিপ্যালিটি এবং গ্রামে পঞ্চায়েত সাক্ষরতা প্রকল্পকে রূপায়িত করে থাকে। দুর্ভাগ্যজনক বিষয় হচ্ছে, যে জেলাকে পূর্ণ সাক্ষর জেলা হিসাবে ঘোষণা করা হয়েছে সেই জেলার শহরাঞ্চলের মিউনিসিপ্যালিটির কর্মচারিরা এখনও টিপ সই দিয়ে মাইনে নেয়। এর চেয়ের লজ্জার আর কি হতে পারে! এটা অনুধাবন করে মাননীয় মুখ্যমন্ত্রী ঘোষণা করেছেন—আর কোনও জেলাকে পূর্ণ সাক্ষর জেলা হিসাবে ঘোষণা করা হবে না, শুধু বলা হবে কত লোক সাক্ষর হয়েছে। কিন্তু এবিষয়ে অশোক মিত্র কমিশনের রিপোর্টে কোনও কথা বলা হয় নি। আমি মনে করি ডঃ অশোক মিত্র কমিশনের রিপোর্টটি আংশিক। একটা আংশিক রিপোর্টের সম্বন্ধে আমাদের আলোচনা করতে হচ্ছে—এটা খুবই দুঃখের। এই কটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Ms. Gillian Rosemary Hart :** Hon'ble Speaker, Sir, first of all Dr. Asoke Mitra and other members of the Education Commission deserve congratulations and commendations on the excellent and comprehensive report prepared by them which has thrown much light on the educational goals as outlined by them and is sure to have for reaching consequences and one can see that if their programmes and objectives are followed, West Bengal will continue to lead the nation in the field of education. Our Hon'ble Chief Minister has, as always, taken effective steps as outlined in his statement of the 7th June, 1994. Chapter VI of the Education Commission's report was the chapter that I found most interesting since it deals with the teaching of English at school stage.

First of all, I wish to make it clear that contrary to the opinion held by some people, English is not a foreign language but is very much an Indian language since it is the mother-tongue of an Indian community-the Anglo-Indian community—English is the second official language of our country—it is the language of the judiciary and Supreme Court—in fact, English has been called Saraswati's giff. to India. Egnlish is our window on the world.

It is for this reason that I am very pleased to see that Dr. Asoke Mitra Commission has recommended Para 19 : 36 on page 317 that the teaching of English in government and government aided institutions may commence from Class V. All of us know very well that children have a keen ear and it is much easier to grasp and learn a new language when one is young. So, given the right instruction such as the

recommendation to teach grammer at Class V, at the right age, will not only make it easier for the children to learn the language but will also produce a people who can speak English well and held their own anywhere in the world. One good result of this may also be the lessening of pressure for admissions on our Anglo-Indian schools where English is the medium of instruction. This point has been very aptly highlighted in Para 6 : 8 of Page 109 where the commission has spoken of a complication caused by "the migration to privately maintained English medium schools of number of students very better off households, thereby encouraging the spawning of two cultures and a duality in the educational system". Without a doubt, most of our Anglo-Indian schools are institutes of excellent repute and are serving this State and the country well, but as rightly pointed out, many new schools which are mushrooming all over often have "doubtful credentials" and by re-introducing the teaching of English at an earlier stage our government will, hopefully, ring the death knell of these schools of doubtful credentials that bring discredit to our Anglo-Indian institutions.

Another recommendation of the Education Commission that I wish to mention briefly is about all the private tution which is really a canker as mentioned in the report of the Commission and is eating into our educational system. Last but no means least, I wish to touch on that point that a system of assessments of teachers may be introduced. Yes, teachers should be assessed and they should assess themselves, so that they can keep abreast of new trends and methods in education and be more than that for a teacher should become and educationalist. Even after leaving that vocation teachers are for ever learners and they learn and teach. So the teacher must be a constant learner and only then he will be able to impart the true education not only the three R's but an all round education which will produce Hon'ble citizens for this wonderful country of ours. Thank you, Sir,

[5-55 — 6-05 p.m.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে এই আলোচনায় অংশ গ্রহণ করার সুযোগ দেবার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি এবং কৃতজ্ঞতা জানাচ্ছি। আমি আন্তরিক কৃতজ্ঞতা জানাচ্ছি ডঃ অশোক মিত্র মহাশয়কে যিনি অনেক কষ্ট করে অল্প সময়ের মধ্যে রিপোর্ট দিয়েছেন। কোঠারি কমিশনের পরে এটাই সব থেকে মূল্যবান রিপোর্ট। পশ্চিমবঙ্গ সরকার ছাড়া আর কোনও সরকার এইরকম কমিশন করেছেন নিজেদের অ্যাভালুয়েশন করার জন্য? পশ্চিমবঙ্গে ১৯৭৬-৭৭ সাল থেকে ১৯০০-৯১ সাল পর্যন্ত প্রাইমারি স্কুল হয়েছে ১০ হাজার ৮০টি আর সেকেন্ডারি স্কুল হয়েছে ৫৬৯টি আর হায়ার সেকেন্ডারি স্কুল হয়েছে ৮৭৯টি এবং স্টুডেন্ট বেড়েছে ৮০ পারসেন্ট প্রাইমারি স্কুলে। এতেও

যদি আপনারা সন্তুষ্ট না হোন তাহলে কি করা যাবে? আপনারা বলছেন সরকারের বিরুদ্ধে কিছু কথা কমিশন বলেন নি। এখানে পরিষ্কারভাবে লেখা আছে, কলেজের ম্যানেজিং কমিটি বদল করতে হবে। এটা কি সরকারের পক্ষে কথা হল? তারপর বলেছেন স্কুল সার্ভিস বোর্ড করতে হবে। এটা কি সরকারের পক্ষে কথা বলা? এই কমিশন অত্যন্ত ভিতরে গিয়ে চেষ্টা করেছেন শিক্ষা ব্যবস্থার কিভাবে উন্নতি করা যায়। আমি মনে করি এটা শতাব্দির ডকুমেন্ট। এই ডকুমেন্ট সব যদি ইমপ্লিমেনটেড হয় তাহলে এটা খুব কাজের হবে। আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয়কে বলব, ওরা যে রেকমেনডেনশনগুলি করেছেন সেইসব রেকমেন্ডেশনগুলির ইমপ্লিমেনটেশন সব একদিনে হবে না, কিন্তু নতুন স্কুল করা, সেকেন্ডারি স্কুল করা কি হবে সেটা ভাবতে হবে। ওরা বলেছেন, এত টাকা সেন্ট্রাল গভর্নমেন্ট দেবে না। কেন্দ্র যদি টাকা না দেয় তাহলে এই সীমিত আয়ের মধ্যে এই সরকারকে নতুন স্কুল করা সম্ভব হবে না। ক্লাস্টার অফ স্কুল করতে হবে। দেখা যাচ্ছে, এক-একটি স্কুলে ভীষণ ভীড় আবার একটা স্কুলে ছাত্র নেই, কিন্তু শিক্ষক আছে। এই বিষয়টি চিন্তা করতে হবে। তারপর উনি বলেছেন স্কুল সার্ভিস বোর্ড করতে হবে। এটা করা অত্যন্ত দরকার এবং এখনই করা দরকার। টিচারস সিলেকশনের ব্যাপারে বেসরকারি ম্যানেজিং কমিটিতে দুর্নীতি হচ্ছে। এই দুর্নীতি মুক্ত করতে গেলে সেটা এখনই করা দরকার। প্রিন্সিপল অফ লোকাল রিক্রুটমেন্ট এটা স্থির করে দিতে হবে সরকারকে। আমাদের সরকার সমস্ত বেসরকারি স্কুলের মাস্টারদের বেতন দিচ্ছেন। কিন্তু ম্যানেজিং কমিটির রিক্রুটমেন্টের সময়ে ভাল মাস্টার রেকমেন্ড করছেন না। সেজন্য কোনও স্কুলে ছাত্র হচ্ছে না, আবার কোনও স্কুলে জায়গা দিতে পারা যাচ্ছে না। সেটা এখনই করা দরকার, আর করসপনডেন্স কোর্স করার সম্বন্ধে যা বলেছেন আমি অনুরোধ করব তাড়াতাড়ি করে যেন চালু করা হয়। ছাত্ররা শিক্ষা গ্রহণ করতে পারে। একটা জিনিস করেন নি, ল্যাঙ্গুয়েজ পেপার কমপ্লাসারি হবে কি হবে না এটা আপনার ভাবনা চিন্তা করছেন? এখন ল্যাঙ্গুয়েজটাকে অপশনাল করে রেখেছেন, কেউ পড়ছে না ক্লাসে যাচ্ছে না, ভাষার উপরে দখল না থাকলে নিজের কথাটা প্রকাশ করতে পারবে না। এই কথাটা বলে রেকমেন্ডেশনটা যে গ্রহণ করেছেন সেজন্য আপনাদের ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অশোক মিত্র কমিশনে আলোচনায় অংশ গ্রহণ করে কয়েকটি কথা বলতে চাই। অশোক মিত্র কমিশন ১১৮টি রেকমেন্ডেশন করেছেন, তার মধ্যে সরকার ৭২টি অ্যাকসেপ্ট করেছেন। আমি মনে করি কিছু কিছু রেকমেনন্ডেশন সত্যিই ভাল, এবং সরকার ঠিকভাবে অ্যাকসেপ্টও করেছেন, কিন্তু কিছু কিছু রেকমেন্ডেশনও সমালোচনার উর্দ্ধে নয়। সবার আগে আমি সরকারকে যে কথাটা বলতে চাই সেটা হল ভাল ভাল রেকমেন্ডেশন থাকলেও আমার সংশয় থেকে গেছে। সরকার কাগজে কলমে অ্যাকসেপ্ট বলে কতখানি বাস্তবে রূপায়িত করবেন? আমি এ প্রসঙ্গে—মাননীয় মুখ্যমন্ত্রী নেই—আমি আমার আলোচনাটা মোটামুটি উচ্চ শিক্ষা বিষয়ে কনসেনট্রেট করতে চাই। সময় অল্প, মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী, আপনি জানেন বামফ্রন্টের সময়ে মোট ৫১টি কলেজ স্থাপন করা হয়েছে, দুঃখের সঙ্গে বলতে হচ্ছে তার মধ্যে ৪৯টিতে স্নাতোকোত্তর পড়ানো হয় না, স্নাতক পর্যন্ত পড়ানো হয়। এই ৪৯টি কলেজ এখন পর্যন্ত কোনও স্থিতি

ক্ষমতা অর্জন করতে পারে নি, কোনও জায়গায় ২০০ ছাত্র, কোনও জায়গায় ১০০-র ও কম। ইউ জি সি-র টাকা পাওয়ার কথা, পাচ্ছে না, সরকার থেকে আড়াই কোটি টাকা খরচ করতে হচ্ছে। সংশয় এই কারণে প্রকাশ করছি। মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী, সব মন্ত্রীই আছেন, এর আগে ভবতোষ দত্ত কমিশন যে কথা বলেছিলেন সেটা অ্যাকসেপ্ট করেছিলেন, কার্যকর করেছেন অন্যভাবে। পরিষ্কারভাবে বলা হয়েছে ভবতোষ দত্ত কমিশন, সপ্তম পরিকল্পনার পরে কোনও ভাবে কোনও নতুন কলেজ স্থাপন না করে যে কলেজগুলি আছে তার মান যাতে উন্নত করা যায় এই সুপারিশটা করেছিলেন। অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে পশ্চিমবঙ্গের শিক্ষা দপ্তর বামফ্রন্ট সরকারের এটা মানেন নি, সুপারিশ গ্রহণ করেন নি। অশোক মিত্র কমিশনে উল্লেখ আছে। এই কথা বলতে চাই, মানেন নি একটা কারণে। অশোক মিত্র কমিশনে পলিটিক্যাল প্রেসার বলে উল্লেখ নেই তবে প্রেসার বলে একটা শব্দ উল্লেখ করা আছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে স্মরণ করতে বলব যে জায়গায় অশোক মিত্র কমিশন বলেছেন—পলিটিক্যাল প্রেসার না বলে কোনও চাপের কাছে আপনি নতি স্বীকার করেছেন এ ব্যাপারে কারও দ্বিমত হবার অবকাশ নেই। রাজনৈতিক প্রেসার ছিল আপনি এটা করেছেন এবং খুব পরিষ্কার ভাবে আজও অশোক মিত্র কমিশন বলছেন যে আপনি কলেজ স্থাপন করতে পারেন, ইফ, অনলি, এডুকেশনের জন্য যদি প্রয়োজন হয় তবে কলেজ স্থাপন করবেন, নচেত করবেন না। আপনাকে একটা খবর দিতে পারি, শুধু কলেজ নয়, সরকার ঠিক করলেন জুনিয়র হাই স্কুল চলছে না। আমরা বন্ধ করে দেব, আমি ব্যক্তিগতভাবে বলতে পারি যে সেটা রাইট ডিসিসন। একটি রিপোর্টে দেখতে পাচ্ছি, হাওড়া শহরের ৬টি জুনিয়র হাই স্কুল সম্পর্কে বলেছেন, দি ফ্লোলিং স্কুলস আর রেকমেন্ডেড ফর উইথড্রয়াল অফ রেকগনিশন। ঠিকই করেছেন। কিন্তু দুঃখের কথা, হাওড়া শহরের ৬টি জুনিয়র হাইস্কুলের রেকগনিশন উইথড্র করবার পর রাজনৈতিক চাপের কাছে নতি স্বীকার করে আবার ৩টি স্কুল রেকগনিশন দিলেন। এই যদি আপনাদের অ্যাটিচ্যুড হয় তাহলে অশোক মিত্র কমিশন কেন, দত্ত কমিশন কেন, কোনও কমিশনই আমাদের শিক্ষা ব্যবস্থার উন্নতি করতে পারবেন না। আপানাকে স্মরণ করিয়ে দিতে চাই, ১৯৪৭-য়ে বলা হয়েছে, ল্যাঙ্গুয়েজ শিক্ষা কম্পালসারি করতে হবে। এ সম্পর্কে আপনি বলেছেন যে, এটা ভাল ব্যাপার ; এক্ষেত্রে নতুন করে ভাবতে হবে। আমার মনে হয়, এ ব্যাপারে প্রাইমারি এডুকেশন লেভেল থেকে আলোচনা করা দরকার। (লাল আলো) এ সম্পর্কে সরকার কিছু বলেছেন, আমরাও কিছু বলতে চাই। আর সেটা যদি না বলতে দেন তাহলে এখানে আলোচনা করে কি হবে? ৭২টি রেকমেন্ডেশন এসেছে এবং তারমধ্য কিছু কিছু রেকমেন্ডেশন নিশ্চিতভাবে ভাল। সেক্ষেত্রে বলতে দেবেন তো যে, এটা এটা ভালো! এ সম্পর্কে আলোচনা করতে না দিলে এখানে আলোচনা করাটাই ইমম্যাটেরিয়াল বলে আমি মনে করি। তাহলে আমি বসে পড়ছি স্যার।

**মিঃ স্পিকার ঃ** আপনার নির্ধারিত টাইমে শেষ হয়ে গেলে নিশ্চয়ই বসে পড়বেন। এক্ষেত্রে আমার কিছু করবার নেই, কারণ এক্ষেত্রে অপোজিশনের জন্য এক ঘণ্টা সময় নির্ধারিত। এই সময়ের মধ্যে যদি অপোজিশনের অনেক বক্তা থাকেনও তাহলেও সময় বাড়াবার আমার উপায় নেই। এরকম ক্ষেত্রে অপোজিশন তাদের নিজেদের মধ্যে বসে সময় ভাগ করে আমায় দেন। এখানে আমার কিছু করবার থাকে না। কাজেই বিষয়টা নিজেরা বসে

ঠিক করে নেবেন।

[6-05 — 6-15 p.m.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের শিক্ষা-ব্যবস্থা সম্পর্কে ডঃ অশোক মিত্র কমিশনের লিখিতভাবে পেশ করা সুপারিশের উপর মাননীয় মুখ্যমন্ত্রী যে বিবৃতি দিয়েছেন তার উপর সভায় আলোচনা হচ্ছে। ঐ কমিশন যে রিপোর্ট পেশ করেছেন সেটা আমাদের কাছে একটা মূল্যবান দলিল। এটা নিয়ে এখানে খুব স্বাভাবিকভাবে আলোচনা হবে, শিক্ষার সঙ্গে যুক্ত সমস্ত মানুষ আলোচনা করবেন সেটাই স্বাভাবিক এবং প্রত্যাশিত। আমরা দেখেছি, আমাদের রাজ্যের শিক্ষার বিভিন্ন দিক নিয়ে এই রিপোর্টের কিছু জায়গায় আলোকপাত করা হয়েছে, সমস্যার গভীরে গিয়ে মাথা ঘামিয়েছেন এবং সুনির্দিষ্ট কিছু প্রস্তাব রেখেছেন। সেই প্রস্তাবগুলির মধ্যে রাজ্য সরকার ইতিমধ্যে ৭২টি সুপারিশ গ্রহণ করেছেন এবং বলেছেন যে, ৩২টি সুপারিশ সম্পর্কে আরও কিছু বিচার-বিবেচনার প্রয়োজন আছে ; কিছু সুপারিশ সরকারের পক্ষে গ্রহণ করা সম্ভব হয়নি। আমরাও সমস্ত সুপারিশের সঙ্গে একমত নাও হতে পারি, কিন্তু মূল যে বিষয়টা সে সম্পর্কে কিন্তু কোনও বিরোধ নেই। শিক্ষা যুগের সঙ্গে সঙ্গতি রেখে চলবে, যুগের চাহিদা মেটাবে, মানুষের প্রয়োজন মেটাবে, মানুষের জ্ঞানের বিকাশ ঘটবে, সেই দিকে লক্ষ্য রেখে যুগে যুগে এই শিক্ষা পরিবর্তনের পথ দিয়ে চলবে। এটা এক জায়গায় থেমে যাবে না। আগামীদিনেও কমিশন বসবে, নতুন কিছু সুপারিশ করা যাবে। মূল কথা হচ্ছে, শিক্ষা ক্ষেত্রে শিক্ষা ব্যবস্থার মধ্যে অনেকগুলি জিনিস আছে—শিক্ষা ভবন, শিক্ষার উপকরণ এগুলি আছে এবং তাছাড়া শিক্ষার পরিবেশ বলেও একটা জিনিস আছে। শিক্ষার উপযোগী পরিবেশ যদি না থাকে তাহলে আমাদের বিদ্যালয়ে, আমাদের সমাজে, আমাদের পরিবারে যত ব্যবস্থাই থাকুক না কেন, যত ভাল সুপারিশ থাকুক না কেন, কোনও শিক্ষাই কার্যকর হবে না। সেই শিক্ষার পরিবেশকে নির্মমভাবে বিনষ্ট করা হয়েছিল বিগতদিনে। একটা বিতশ্রদ্ধ জায়গায় গোটা শিক্ষা ব্যবস্থা পর্যবসিত হয়েছিল। আমরা অত্যন্ত উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি যে আবার সেই ব্যবস্থা হচ্ছে। আমাদের সরলমতি তরুন ছেলে-মেয়েদের মনকে যথেষ্ট প্রভাবিত করছে, নষ্ট করছে বাইরের দুনিয়া। যে সমস্ত কিশোর, ছোট ছোট ছেলে-মেয়ে তাদেব নর্মকে বিষিয়ে দিচ্ছে নানা রকম সেক্সসিউয়াল ভায়োলেন্স-এর ছবি দূরদর্শনের মাধ্যমে দেখিয়ে, থিয়েটারের মাধ্যমে দেখিয়ে। তাছাড়া পাশাপাশি রয়েছে বিভিন্ন নেশার প্রকোপ—হেরোইন, গাঁজা, ভাং থেকে আরম্ভ করে বিভিন্ন রকম নেশায় এই সমস্ত সরলমতি ছেলে-মেয়েদের মনকে বিষিয়ে দিচ্ছে। এই সামাজিক পরিবেশের ক্ষেত্রে সরাসরি শিক্ষা কমিশন, শিক্ষা বিভাগের কিছু করণীয় আছে। তাছাড়াও আমরা দেখছি যে শিক্ষার ক্ষেত্রে অনেক ছাত্র স্কুলে টিউটর রেখে পড়তে বাধ্য হচ্ছে। আমরা দেখছি যে এক একটা ক্লাসে ৬০ থেকে ১০০ জনও ছাত্র পড়ছে। তার ফলে যে সমস্ত ছাত্র ব্যাক বেঞ্চে বসে তারা শিক্ষক যা পড়ান সেটা ঠিকমতো ফলো করতে পারে না এবং তার ফলে তারা টিচার রাখতে বাধ্য হয়। এই সমস্যাগুলির আমাদের সমাধান করতে হবে। শিক্ষার ক্ষেত্রে এগুলি অন্তরায় হয়ে দাঁড়িয়েছে। কাজেই যেভাবেই হোক এগুলি আমাদের দেখতে হবে। আজকে ডঃ অশোক মিত্র যে সুপারিশগুলি করেছেন প্রাথমিক এবং মাধ্যমিক স্তরে, আমি তার উপরে চাপ সৃষ্টি করতে চাই না। কিন্তু তাসত্ত্বেও সরকারে দায়িত্ব নিতে হবে, এগুলির ব্যাপারে এগিয়ে আসতে হবে। কাজেই এই

সুপারিশগুলিকে কার্যকর করার জন্য আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা কমিশনের স্ট্যাপ লাগিয়ে জনসাধারণের দ্বারা পরিত্যাক্ত এবং প্রত্যাক্ষাত বামফ্রন্ট সরকারের জনবিরোধী শিক্ষা নীতিকে জনসাধারণের গ্রহণযোগ্য করা এবং তৃতীয় শিক্ষা নীতির বহু সমালোচিত সুপারিশগুলিকে কমিশনের ব-কলমে কার্যকর করার উদ্দেশ্য বামফ্রন্ট সরকারের প্রাক্তন মন্ত্রী এবং বর্তমানে রাজ্য সভার সদস্য ডঃ অশোক মিত্রের নেতৃত্বে এই কমিশন গঠিত হয়েছিল। দুই এক জনের নাম বাদ দিলেও সকলেই সি পি এম-এর সদস্য। ফলে স্বাভাবিকভাবে গঠন পদ্ধতি এবং কার্যকর প্রক্রিয়া যা ছিল পক্ষপাত দুষ্ট, যা ছিল সরকারের মনোভাব এবং মনোপুত, সেজন্য এই কমিশনের উপরে আলোচনা হোক, সরকার এটা চায় এবং তার জন্য এই আলোচনা। তানাহলে ভবতোষ দত্ত কমিশনের রিপোর্টের মতো এটা ঠান্ডা ঘরে চলে যেত সেটা এই জনসাধারণ জানে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমাদের কর্ম প্রক্রিয়া নিয়ে যে সমীক্ষা হয় তাতে সবচেয়ে বিতর্কিত বিষয় ছিল, প্রাথমিক স্তরে ইংরাজি তুলে দেওয়া, শিক্ষাক্ষেত্রে পাশ-ফেল তুলে দেওয়া এবং তার পরিণতি কি হবে সেটাও একটা বড় প্রশ্ন ছিল। এর থেকে বোঝা যায় কি রকম বিষয়টা পক্ষপাত দুষ্ট। প্রাথমিক স্তরে পাশ ফেল প্রথা তুলে নেওয়ার কথা কমিশনের রিপোর্টে ২.১১ আছে। নো ডিটেনশন স্কীমে বিশৃঙ্খলার সৃষ্টি করেছে। কিন্তু যেটা আছে সেটা অব্যাহত রাখার কথা কমিশনের রিপোর্টে বলা আছে। স্বাভাবিক ভাবেই বোঝা যায় সুঁড়ির সাক্ষী মাতালের মতো কথা। এমন ভাবে সব তৈরি করা হয়েছে, আমরা যেটা বলব সেটা তৈরি করবে এবং পরে আমরা সেটা মেনে নেব। ইংরাজি শিক্ষার ব্যাপারে পঞ্চম শ্রেণী থেকে ডিক্লেয়ার করতে বাধ্য হয়েছেন। পলিটিক্যাল ক্ষোভ, বিক্ষোভ, আন্দোলনের ফলে এটা মেনে নিতে বাধ্য হয়েছেন। প্রথম শ্রেণী থেকে করার কথা বলা হয় নি, বলা হয়েছ এই ব্যাপারে খতিয়ে দেখা হচ্ছে, বিচার-বিবেচনা করা হচ্ছে। গণ আন্দোলনের চাপে পড়ে এই জিনিস করা হয়েছে। প্রতিটি ক্ষেত্রে শিক্ষা সেসের কথা বলা হয়েছে। এই সরকার চায় শিক্ষা সেস বসানো হোক। কমিশন শিক্ষা সেসের কথা বলেছেন, ১০,০০০ টাকা বার্ষিক ইনকাম কিম্বা মাসিক ইনকাম ৮৩০ টাকার বেশি বলে শিক্ষা সেস দিতে হবে। এটা জ্যোতিবাবু রেকমেন্ডেশন। তোমরা বল, আমরা মেনে নেব। তারপর বলা হয়েছে সমস্ত দলের রিটায়ারমেন্ট ৬০ বছর। তবে এখন কেস হাই কোর্টে রয়েছে, ব্যতিক্রম হবে বলে কিছু বলা হয় নি। তারপর শিক্ষা বিস্তারের ব্যাপারে কনসোলিডেশনের উপর জোর দিতে বলা হয়েছে। নতুন কলেজ স্থাপনের ব্যাপারে যাবে না। জ্যোতিবাবু বললেন হ্যাঁ। জাতীয় শিক্ষা নীতিতে এই কথা বলা হয়েছে, কনসোলিডেশনের দিকে যেতে হবে। জাতীয় শিক্ষা নীতির আপনারা সমালোচনা করেন। বেসরকারি সংস্থা, চেম্বার অফ কমার্সের সাহায্য নিয়ে করতে হবে বলছে। জাতীয় শিক্ষা নীতির আপনারা সমালোচনা করছেন, অ্যাসেম্বলিতে রেজলিউশন নিচ্ছেন, মাঠে-ময়দানে বলে বেড়াচ্ছে। অথচ অশোক মিত্র কমিশনের রিপোর্ট জাতীয় শিক্ষা নীতির কার্বন কপি, একই জিনিস আপনার অশোক মিত্র কমিশনের মধ্যে দিয়ে আসছে। আপনারা শুধু সরলমনা ক্যাডার এবং সাধারণ মানুষকে বিভ্রান্ত করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সাক্ষরতা অভিযান নিয়ে কি হচ্ছে দেখুন। এখানে ১৪ বছর পর্যন্ত শিক্ষা বাধ্যতামূলক, এটা সংবিধান স্বীকৃত। সেই দায়বদ্ধতা

থেকে কেন্দ্রীয় সরকার সরে আসছে, কারণ ইনফ্রাস্ট্রাকচার তৈরি করতে পারছে না। বলাহচ্ছে ২০০০ সালের মধ্যে সকলকে স্বাক্ষর করে দেবে। কিন্তু প্রাথমিক শিক্ষা প্রতিষ্ঠান তৈরি করা হচ্ছে না। সেই জন্য জোর দেওয়া হয়েছে সাক্ষরতা অভিযানে। ফলে ইনফ্রাস্ট্রাকচার তৈরি করতে হবে না, ইনফ্রাস্ট্রাকচার করা হচ্ছে না। এখানে প্রাথমিক স্কুল লেস ভিলেজ রয়েছে। এখানে অনেক নামে স্কুল রয়েছে কিন্তু সেই স্কুলের বাড়ি ; ঘর নেই, কোনও অস্তিত্ব নেই। ইনফ্রাস্ট্রাকচার দিতে পারছে না, সুতরাং সাক্ষরতা অভিযান নিয়ে হইচই কর। তারপর দেখুন এই সাক্ষরতা নিয়ে কি হচ্ছে। নব সাক্ষর যারা, যারা প্রাইমারি স্কুলে পড়ছে তাদের দেখানো হচ্ছে সাক্ষর হয়েছে। সংখ্যা বাড়িয়ে সেই জেলাকে সাক্ষর বলে ঘোষণা করা যাবে, লিটারেসি বেড়ে যাবে। এইভাবে দলীয় ফায়দা তোলা হচ্ছে। শিক্ষা জাতির মেরুদন্ড। সেই শিক্ষা বিস্তারের পরিবর্তে সঙ্কুচিত করা হচ্ছে। কেন্দ্রীয় সরকার যেটা করে চলেছে রাজ্য সরকারও তাই করছে। টলস্টয়ের ভাষায় বলতে হয় জনগণের অজ্ঞানতাই সমস্ত প্রতিক্রীয়াশীল সরকারের ক্ষমতায় টিকে থাকার এক মাত্র উৎস। সেইজন্য এই সরকার শিক্ষাকে সঙ্কুচিত করতে চায়। লেনিন বলেছেন শ্রমিকরা হচ্ছে বারুদ, শিক্ষারূপী জ্ঞান হচ্ছে স্ফুলিঙ্গ। জ্ঞানরূপী শিক্ষা কিম্বা শিক্ষারূপী জ্ঞান যখন বারুদরূপী শ্রমিকের সংস্পর্শে আসবে তখনই বিস্ফোরণ ঘটবে। সেই জন্য জাগরণ প্রতিক্রিয়াশীল সরকারের বিরুদ্ধে যাবে। আজকে প্রগতির নামধারী বামপন্থীরা জাতীয় শিক্ষা নীতিকে অশোক মিত্র কমিশনের রিপোর্ট বলে চালিয়ে বামপন্থার কালিমা লিপ্ত করছেন।

[6-15 — 6-25 p.m.]

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি মাননীয় শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী মাননীয় অশোক মিত্র কমিশনের যে রিপোর্ট এখানে উত্থাপন করেছেন তাকে সমর্থন করে দু'একটি কথা বলতে চাইছি। অশোক মিত্র কমিশনের রিপোর্ট আমাদের কাছে উত্থাপিত করা হয়েছে তা সামাজিক পরিবর্তনের জন্য এবং সকলের দৃষ্টি এই চিন্তার মধ্যে দাঁড়িয়ে ম্যাস লিটারেসিতে এটা একটা পরিবর্তনের মুখে দাঁড়িয়ে, এটাকে সেই দিক থেকে একটা প্রামাণ্য দলিল হিসাবে দেখা উচিত। অধ্যাপক দেব প্রসাদ সরকার যেভাবে সমালোচনা করলেন, আজকে অশোক মিত্র কমিশনের ৭২টি রেকমেন্ডেশন গ্রহণ করা উচিত কি উচিত নয় সেটা পরের কথা। এর মধ্যে যেটা আছে, শিক্ষাকে পরিবর্তনের জন্য সামাজিক পরিবর্তনের জন্য এই রিপোর্ট আমাদের অত্যন্ত প্রয়োজন ছিল। এটি অত্যন্ত সময়োপযোগী। মাননীয় মুখ্যমন্ত্রী এটি আমাদের কাছে উপস্থিত করেছেন, সেজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। আর একটি কথা আমি বলতে চাই, এই রিপোর্টে পরিষ্কার বলা আছে, লিটারেসি পেপারটি সার্কুলেট করতে বলা হয়েছে। কিন্তু ট্রানজিট পিরিয়ডটা কি হবে সেটা একটু ভেবে দেখা দরকার। মাতৃভাষায় যারা মাধ্যমিক পাশ এবং হায়ার সেকেন্ডারি পরীক্ষায় যারা পাশ করতে যাচ্ছে, এই পিরিয়ডের মধ্যে ট্রানজিট পিরিয়ডটা সম্বন্ধে আমাদের একটু ভেবে দেখা দরকার। আর একটা জিনিস, ডেভেলপমেন্ট ফি যেটা বাড়াবার কথা বলা হয়েছে, এ সম্বন্ধে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে একটু চিন্তা করতে বলব। শহরের মতো যদি একেবারে ফ্লাট রেটে বাড়িয়ে দেওয়া যায়, তাহলে মধ্যবিত্তদের ক্ষেত্রে, বিশেষ করে গ্রামাঞ্চলের কৃষকদের ক্ষেত্রে, নিম্ন মধ্যবিত্ত পরিবারের ক্ষেত্রে মাননীয় পার্থ দে, তিনি বলছিলেন—শিক্ষার জন্য এডুকেশন এক্সপেন্ডিচার এক এক জনের ক্ষেত্রে কি

রকম দাঁড়ায়। একটা পরিবারে বাবা মায়ের যদি তিনটি সন্তান থাকে, তাহলে যেভাবে ডেভেলপমেন্ট ফি বাড়াবার কথা বলা হয়েছে, সেটা বাড়াবার ক্ষেত্রে আর একটু চিন্তা ভাবনা করতে বলব। এটাকে কনসিডার না করে একেবারে ফ্লাট রেটে চালু করলে ভারাক্রান্ত হয়ে যাবে। বিশেষ করে গ্রামাঞ্চলের খেটে খাওয়া মানুষের ক্ষেত্রে এটা দুঃসহ হয়ে পড়বে। ব্যয় ভার বহন করতে না পেরে অনেকে মাঝপথে ড্রপ-আউট হয়ে যাবে। তবে আমরা ম্যাস লিটারেসি ক্যাম্পেনের কথা ভেবেছি, আমাদের বামফ্রন্ট সরকার একটু নতুন ঘোষণা করেছেন, অবৈতনিক শিক্ষা ব্যবস্থা চালু করেছেন। এই অবস্থায় যদি নতুন করে ফি বাড়ানো হয় তাহলে মানুষের পক্ষে কষ্টকর হয়ে পড়বে। এমনিতে সেসান ফি যেটা চার্জড হচ্ছে তা কষ্টকর হয়ে পড়েছে। এটাকে সুবিবেচনা করতে বলব এবং আশা করি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় নিশ্চয়ই এটা চিন্তাভাবনা করবেন। আমার সময় কম, তবুও স্পিকার মহাশয় আমাকে এখানে বলার জন্য যে সুযোগ দিয়েছেন তারজন্য তাকে আমি ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায়** ঃ স্যার, অশোক মিত্র কমিশনের রিপোর্টের উপরে আজকে যে আলোচনা হয়েছে তার উপরে আগে কিছু বলা হয়েছে। আমি এই ব্যাপারে খুব সংক্ষেপে কয়েকটি কথা বলব। প্রথমে বলে রাখি, অশোক মিত্র কমিশনের রিপোর্ট সম্পর্কে বেসিকালি এর গঠন সম্পর্কে কিছু আপত্তি আমাদের আছে। কমিশনের চেয়ারম্যান এবং ৯ জন মেম্বারের মধ্যে ৩ জন সি পি এমের ফুল টাইম কার্ড হোল্ডিং মেম্বার। যে ৩ জন মেম্বারকে নিয়ে এই কমিশন গঠিত হয়েছিল তার একজন হচ্ছেন অশোক মিত্র, আরেকজন মুস্তাফা বিন কাশেম এবং অরুন চৌধুরি—এই ৩ জনই পার্টির কার্যকর সদস্য। সুতরাং তাদের কাছ থেকে ইনডিপেনডেন্ট ওভার ভিউ কখনই আসতে পারে না। কোঠারি কমিশনে কংগ্রেসের একজন কার্যকর সদস্যও ওই কমিশনে মেম্বার ছিলেন না। অশোক মিত্র কমিশন যে রিপোর্ট দিয়েছেন তাতে বামফ্রন্ট সরকারের সবচেয়ে বেশি কন্ট্রোভারশিয়াল ডিসকাশনগুলোকে হোয়াইট ওয়াশ করার চেষ্টা করেছেন। প্রাথমিক স্তরে ইংরাজি তুলে দেওয়াকে ওনারা সাপোর্ট করার চেষ্টা করেছেন। রিটায়ারমেন্ট এজ ৬০ বছরে কমিয়ে আনার সিদ্ধান্তকেও ওনারা সাপোর্ট করার চেষ্টা করেছেন। তবে নিজের দলের সিদ্ধান্তকে সাপোর্ট করার চেষ্টা করা সত্ত্বেও এবং কোনও কোনও জায়গায় হোয়াইট ওয়াশ করা সত্ত্বেও অশোক মিত্র কমিশন কোনও কোনও জায়গায় সত্যিকথা বলেছেন, এটাকে আমরা অ্যাপ্রিশিয়েট করছি। এই কমিশন এই কথাটা অন্তত স্বীকার করেছে যে এই রাজ্যে এডুকেশনে যত খরচ হয় তার ৯৫ পারসেন্ট প্রাইমারি, সেকেন্ডারি এডুকেশনের টিচারদের মাইনে দিতেই চলে যায়। আর ৮০ পারসেন্ট টাকা উচ্চশিক্ষার ক্ষেত্রে মাইনে দিতে চলে যায়। তারপরে এই কমিশন স্বীকার করেছে যে এই রাজ্যের ইনফ্রাস্ট্রাকচারের অভাবে ওয়ান রুম স্কুলের সংখ্যা আছে কিন্তু সেখানে ন্যূনতম শিক্ষার ব্যবস্থা নেই। তৃতীয়ত ফেনোমেনান অফ ড্রপ আউট, স্কুলে পড়তে পড়তে ছেড়ে দেওয়ার প্রবণতা একটা সিরিয়াস প্রবলেম হয়ে দাঁড়াচ্ছে। কোয়ালিটি has not kept pace with quantity in higher education. তারপরে যে পরিমাণে কলেজ বেড়েছে সেই অনুপাতে উচ্চশিক্ষা নাম উন্নত হয় নি। স্কুল ইন্সপেকশনের কোনও ব্যবস্থা নেই, পড়াশুনো কেমন হচ্ছে সেটা দেখাশোনা করার কোনও ব্যবস্থা নেই। এটাই হচ্ছে অশোক মিত্র কমিশনের বেসিক বক্তব্য,

যদিও ওনারা এটাকে জেনারেল মন্তব্য বলে ধরেছেন। শিক্ষা সম্বন্ধে বামফ্রন্ট সরকারের যে ভুল নীতি সেটাকে সামঞ্জস্য দেবার চেষ্টা করেছেন। শিক্ষা হচ্ছে কনকারেন্টে লিস্টে, সেখানে সেন্টার এবং স্টেটের উভয়েরই দায়িত্ব। রাজীব গান্ধী প্রধানমন্ত্রী থাকাকালীন ১৯৮৬ সালে ন্যাশনাল এডুকেশন পলিসি ঘোষণা করেছিলেন এবং আপনারা তার বিরোধিতা করেছিলেন। কিন্তু এখন আপনারা চাঁদ সদাগরের মতো মা মনসাকে বাঁ হাতে ফুল দেওয়ার মতো ন্যাশনাল এডুকেশন পলিসিকে ফুল দিচ্ছেন। নন ফরম্যাল এডুকেশন, ডিসটেন্স এডুকেশন এবং করসপনডেন্স কলেজ করার কথা রাজীব গান্ধী বলেছিলেন, তখন আপনারা এটাকে অস্বীকার করেছিলেন। কিন্তু অশোক মিত্র কমিশন এই ডিসটেন্স এডুকেশন, করসপনডেন্স কলেজ এবং নন ফরম্যাল এডুকেশন এগুলোর গুরুত্ব স্বীকার করে নিয়েছে। রাজীব গান্ধী মডার্ন টেকনোলজিক্যাল ইনভেনশনের উপরে জোর দিয়েছিলেন এবং এই শিক্ষা নেওয়ার জন্য রেডিও, টিভি ইত্যাদির ব্যবহার করার কথা বলেছিলেন এবং অশোক মিত্র কমিশন এই রেকমেনডেশন মেনে নিয়েছে। এখানে স্টেট গভর্নমেন্ট বলেছে স্টেটের নিজস্ব টি ভি, রেডিও স্টেশন থাকার দরকার যেমন কেরালা গভর্নমেন্টে ফর দি স্প্রেড অফ এডুকেশন প্রোগ্রাম চালু করেছে। এটাও আমি অ্যাপ্রিশিয়েট করছি। অশোক মিত্র কমিশন নবোদয় বিদ্যালয় যেটা রাজীব গান্ধী উদ্বোধন করেছিলেন তখন বামফ্রন্ট সরকার মেনে নিতে চায় নি, এখন কিন্তু অশোক মিত্র কমিশন তার গুরুত্ব স্বীকার করে নিয়েছে সামান্য চেঞ্জ করে। এই কমিশন বলেছে এই নবোদয় বিদ্যালয় মেনে নেওয়া যেতে পারে যদি মিডিয়াম অফ ইনস্ট্রাকশন পাল্টানো হয়। অশোক মিত্র কমিশনের এটাই সবচেয়ে বড় ট্রিবিউট টু দি রাজীব গান্ধীস পলিসি। এখানে যে মাস লিটারেসি ওয়ার্ক চলছে এটাও ন্যাশনাল এডুকেশন পলিসি থেকে এসেছে। এখানে যে সাক্ষরতার আন্দোলন চলছে এটা মাস লিটারেসি মিশনেরই একটা অঙ্গ। সাক্ষরতা অভিযানের জন্য ৮০ পারসেন্ট টাকা কেন্দ্রীয় সরকার থেকে আসে আর ২০ পারসেন্ট টাকা রাজ্য সরকার থেকে আসে। আজকে দীর্ঘ ১৭ বছর পরে এর গুরুত্ব বুঝতে পেরেছে। আজকে মাস লিটারেসির গুরুত্ব আপনারা রাজনৈতিকভাবে বুঝতে পেরেছেন। আজকে এটা ঠিক নয় যে ওরা ফেয়ার পেডাগোপি ফলো করছেন। এটা আমি মনে করি না। যে কায়দায় ওরা মাল্টি লিটারেসি নিয়ে যাচ্ছেন সেই কায়দায় আমরা মনে করি না যে অনেক আলোচনার বিষয় রয়েছে। ব্রেথওয়েড যা বলেছিলেন ভুখা মানুষ ধর বই, ওটা তোমার হাতিয়ার, এখনও গ্রামাঞ্চলে শিক্ষা মানুষের হাতিয়ার হয়ে উঠতে পারেনি। কিন্তু অশোক মিত্র কমিশন যে লিটারেসির উপর জোর দিয়েছে ওটাকে আমরা অ্যাপ্রিশিয়েট করছি। এই রাস্তায় রাজীব গান্ধী দেশকে দেখাবার চেষ্টা করেছিলেন। এবারে যে রেকমেন্ডেশনগুলি রাজ্য গ্রহণ করেছেন সেইগুলি বলার আগে আমি একটি কথা বলতে চাই, বামফ্রন্টের শিক্ষা সম্পর্কে মূল অভিযোগ কি, মূল অভিযোগ এই নয় যে শিক্ষা নষ্ট হয়ে গেছে, মূল অভিযোগ আপনারা শিক্ষাকে পলিটিসাইজেশন করেছেন রাজনীতিকরণ করেছেন, আপনাদের আমলে একটা গ্রামে প্রাথমিক স্কুলে মাস্টার হতে গেল, বিশ্ববিদ্যালয়ের ভাইস-চ্যান্সেলর হতে গেলে সি পি এম এর ছাপ লাগে, নাহলে ইউনিভার্সিটির ভাইস চ্যান্সেলর হওয়া যায় না। সি পি এম এর ছাপ থাকলে তার এক্সটেনশন হয়ে যায় তার জন্য সমস্ত নিয়ম ভঙ্গ হয়ে যায়। অসুস্থ লোককে কোলে করে নিয়ে যেতে হয়, তিনি ও হায়ার সেকেন্ডারি কাউন্সিলের মেম্বার হতে পারে। আমরা বলছি, শিক্ষাক্ষেত্রে কি সি পি এম-এর লোক বলে কেউ পোস্ট পাবে না,

কিন্তু যদি শিক্ষার ক্রাইটেরিয়া এটা হয়ে যায় তার পিছনে সি পি এম-এর ছাপ আছে কিনা তাহলে শিক্ষার সাময়িকভাবে ক্ষতিগ্রস্ত হয় এবং পশ্চিমবাংলার এডুকেশনাল অ্যাপয়েন্টমেন্ট এর ক্ষেত্রে শিক্ষার মারাত্মকভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। অশোক মিত্র কমিশন, উনি নিজে একটা পলিটিক্যাল লোক, একবার নির্বাচনে হেরে কমিশনের চেয়ারম্যান হলেন, আবার কমিশনের রিপোর্ট নিয়ে রাজ্যসভায় সদস্য হয়ে গেলেন, কি করে আমরা তার ইনডিপেনডেন্ট অ্যানবায়াসড পলিটিক্যাল ভিউ আশা করব? সেইজন্য আমরা আনবায়াসড পলিটিক্যাল ভিউ পাইনি। তা সত্ত্বেও অশোক মিত্র কমিশনের ভাল রেকমেন্ডেশন অনেকগুলি আছে, মানে ২ রকমের রেকমেন্ডেশন আছে, একটা রেকমেন্ডেশন হচ্ছে গ্রেট ইমপ্রুভ ; আর একটা রেকমেন্ডেশন হচ্ছে, হুইচ এ র‍্যাদার ট্রিফলিং বা পিথি আপনি বলতে পারেন। গুরুত্বপূর্ণ যে রেকমেন্ডেশনগুলি ওরা ঠিক করেছেন আমি সেটা বলব। ১) নম্বর হচ্ছে, ওরা বলেছেন, মিড ডে মিল চালু করার কথা। আমি বারবার এখানে বলেছি, প্রাথমিক শিক্ষায় ড্রপ আউট কমবে না, যদি আপনারা মিড ডে মিল চালু করেন। এ পর্যন্ত প্রাথমিক স্তরে আপনারা যে মিড ডে মিল চালু করেছেন এবং অ্যাপারেন্ট দেবার ব্যবস্থা করেছেন সেটা টোটাল ফ্রড এবং অধিকাংশ জেলায় জেলায় স্কুল বোর্ডগুলি এই টাকা নয়ছয় করেছে। মিড ডে মিল যদি আপনারা সত্যিই জেলায় চালু করতে পারেন, সেখানে আপনাদের নিশ্চয় একটা অ্যাডভান্স হবে। এই প্রসঙ্গে আমি ২টি কথা পশ্চিমবঙ্গের ব্যাপারে বলতে চাই, আপনারা প্রায়ই বলেন, শিক্ষা বাজেটে আপনারা অনেক টাকা খরচ করেন, এটা ঠিক যে টোটাল বাজেটে এবারে ২ হাজার কোটি টাকা আপনারা দিচ্ছেন, টোটাল বাজেটের পারসেন্টেজ হিসাবে এডুকেশন বাজেট নেন, তাহলে ওয়েস্ট বেঙ্গল হচ্ছে ইন্ডিয়ার মধ্যে সেকেন্ড দিল্লি হচ্ছে ২৯.৪০ পারসেন্ট আর ওয়েস্ট বেঙ্গল ২৭.৫২ পারসেন্ট। কিন্তু আমি বলেছি। টাকা খরচ হচ্ছে মাইনে দিতে, আপনি যদি অ্যাকচুয়াল প্ল্যান এস্টিমেটটা দেখেন তাহলে দেখবেন সারা ভারতবর্ষের মধ্যে এইটথ ফাইভ ইয়ার প্ল্যান-এ ওয়েস্ট বেঙ্গল হচ্ছে এইটথ। শিক্ষায় কত প্ল্যান আউট লে করেছেন, আপনারা যদি ৯৩-৯৪টা দেখেন তাহলে দেখবেন আপনাদের স্থান হচ্ছে এইটথে, এবং এটা ঠিক গত ২ বছর ইললিটারেসির বিরুদ্ধে লিটারেসির ক্যাম্পেন হয়েছে। কিন্তু আমি একটু আগে ৯১-এর যে হিসাবটা এখানে দেখছিলাম, সেখানে ছোট রাজ্যগুলি ছেড়ে দিলেও ওয়েস্ট বেঙ্গলের স্থান হচ্ছে সেভেন্থ। আমরা ৫৭.৭ শতাংশয় ছিলাম, কেরলে যেখানে ৯১.৮৭ শতাংশয় পৌঁছেছে। তাই লিটারেসি নিয়ে জ্যোতি বাবু যেটা বলেছেন আমি তার অবজেকটিভিটি প্রশংসা করি, তার পরিণত বুদ্ধি হয়েছে।

[6-25 — 6-35 p.m.]

সবাই হৈহৈ করছে লিটারেসি দূর হয়ে গেল, এই প্রসঙ্গে বলি, ইংরাজিতে একটা কথা আছে, হোয়ার উই স্ট্যান্ড উই আর স্টিল সেভেন্থ ইন দি কান্ট্রি। কেরালা বলছে, সেন্ট পারসেন্ট লিটারেসির দিকে যাচ্ছে। এখানে একটা উৎসব করে একে তাকে নিয়ে এসে বললেন সব দূর হয়ে গেছে, এটা ঠিক নয়, আমি মনে করি এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর যে দৃষ্টিভঙ্গি সেটা আরও কংক্রিট। আপনারা যে লক্ষ্যটা রেখেছেন, সেটা আপনারা গ্রহণ করেছেন ; শিক্ষাক্ষেত্রে মাইনে দেওয়ার খরচটা কমিয়ে আনবেন, এখন ৯৫ শতাংশ আছে সেটা আপনারা কমিয়ে ৭৫ শতাংশ করবেন। এবং হায়ার সেকেন্ডারি এডুকেশনের ক্ষেত্রে ৫৫ শতাংশ

করবেন, মাইনে দেওয়ার খরচটা এইটি পারসেন্ট থাক, আমি এই বিষয়টাকে সমর্থন করছি আপনারা যদি করতে পারেন, আমি সমর্থন করব। কিন্তু অশোকমিত্র কমিশন কোথায় প্ল্যা বাজেটে কত টাকা দিতে হবে, সেটা বলা নেই। আমি মনে করি, একটা রাজ্য সরকারে ক্লিয়ারকাট একটা ঘোষণা থাকা দরকার প্ল্যান বাজেটে কত টাকা দেবেন। আমাদের গ্র ডোমেস্টিক প্রোডাক্টের সিক্স পারসেন্ট অ্যালোকেশন ফর এডুকেশন, নাইনথ প্ল্যানে এটা ক হবে। আপনারা এখানে প্ল্যানের কত পারসেন্ট এডুকেশনের জন্য ব্যয় করবেন সেটা এখা ক্লিয়ার নয়। ডিক্লেয়ারেশন অফ অবেজক্টসে এটা থাকা উচিত ছিল বলে আমি মনে কি ইউনিভার্সাল, facilities universal enrichment, universal retention. আমাদের এখা ড্রপ আউটের প্রবলেম খুব বেশি। ক্লাশ ওয়ান থেকে ফাইফ পর্যন্ত ড্রপ আউটের রেট হ ৬৫ পারসেন্ট ; তারপর ক্লাশ ওয়ান থেকে এইট পর্যন্ত ড্রপ আউটের রেট হচ্ছে ৭ পারসেন্ট ; এবং ক্লাশ ওয়ান থেকে টেন পর্যন্ত ওয়েস্ট বেঙ্গলে ড্রপ আউটের রেট হচ্ছে ৮ পারসেন্ট, ইউনিভার্সালাইজেশন অফ রিটেনশন যদি আপনি করতে পারেন তাহলে কাজ হ প্রাইভেট টিউশন বন্ধ করার দিকে অশোক মিত্র কমিশন জোর দিয়েছেন এবং আপনারা সে কমিটির রেকমেন্ডেশনের উপর জোর দিয়েছেন। আপনারা যদি এটা বন্ধ করেন তাতে কোন আপত্তি নেই, আমি কোনও দিন প্রাইভেট টিউশনি করিনি। আপনি জানেন স্যার, কলে টিচার হিসাবে যিনি ভালো, প্রাইভেট টিচার হিসাবেও তিনি ভালো। যদি ভালো না হ তাহলে তার বাড়িতে কেউ যাবে না। যে কোনও কারণেই হোক শিক্ষকদের পেছনে লাগ সিদ্ধান্ত আপনারা নিয়েছেন। আপনারা টিচারদের রিটায়ারমেন্টের বয়স কমিয়েছেন, প্রাইভে টিউশনি বন্ধ করে দিচ্ছেন, টিচারদের ব্যাপারে আপনারা পলিটিক্স করছেন। কিন্তু মে ব্যাপারে যেটা সেই কোয়ালিটি অফ টিচিং আপনারা ইমপ্রুভ করতে পারেননি। নাম্বার অ ডেজ অফ স্কুল টিচিং আপনারা ইমপ্রুভ করতে পেরেছেন কি। আপনারা প্রাইভেট টিউশ বন্ধ করুন তাতে কোনও আপত্তি নেই। কিন্তু প্রাইভেট টিউশনি বন্ধ করার নামে সি পি এ স্কুলে স্কুলে যদি উইচ হান্টিং করে তাহলে তার তীব্র বিরোধিতা আমরা করব। টিচার এ এল এ বা এম পি-দের ব্যাপারে কমিশনের যেটা রেকমেন্ডেশন ছিল, এম এল এ বা এ পিদের ছুটি নেওয়া উচিত। তা আমি সম্পূর্ণভাবে সমর্থন করি। ইমিডিয়েটলি সেটা চালু ক উচিত। কমিশনের যে ব্যাপারটাকে আপনারা রিজেক্ট করেছেন সেটার ব্যাপারে আমি কয়েক কথা বলতে চাই। সংস্কৃতির ৫০ নম্বর রাখার ব্যাপারটাকে আপনারা রিজেক্ট করেছেন। আ মনে করি আপনারা রিজেক্ট করে অন্যায় করেছেন। রিজেক্ট করে সংস্কৃতির টিচারদের প্র আপনারা পজিটিভলি অন্যায় করেছেন। অশোক মিত্র কমিশন বলেনি এডুকেশন ফিনা কোথা থেকে আসবে, এই ব্যাপারে অনেকে প্রশ্ন তুলেছেন। আপনারা এডুকেশন সেস তোল কথা বলেছেন, গ্রামে এবং শহরে ১০ হাজার টাকা পর্যন্ত। আপনারা প্রাইভেট ফান্ড সম্ব কোনও কথা বলেননি, টিউশন ফি সম্বন্ধে কোনও কথা বলেননি, এডুকেশন ফিনান্স সম্বন্ধে কোন কথা বলেনি। আজকে অর্থের অভাবে এডুকেশন ইন্সটিটিউটগুলো ডেভেলপমেন্টের কাজ ব হয়ে যাচ্ছে, ইউনিভার্সিটি রিসার্চে টাকা নেই, কলেজগুলিতে বিল্ডিং রিপেয়ারের টাকা নে প্রেসিডেন্সি কলেজে টিচারদের ট্রান্সফার করে দিয়ে কলেজটাকে গলা টিপে মেরেছেন, কলেজটা শেষ করে দিয়েছেন। আপনার শিক্ষার অগ্রগতির দিকে যেতে পারেননি, আপনারা শিক্ষা রাজনীতির দিকে নিয়ে গেছেন তাই এর বিরোধিতা করে আমি আপনার বক্তব্য শেষ করছি

[6-35 — 6-45 p.m.]

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডঃ অশোক মিত্র কমিশনের এই সিদ্ধান্তগুলো এবং সুপারিশগুলোর আলোচনা করার সুযোগ দেবার জন্য আমরা ধন্যবাদ জানাচ্ছি আপনাকে এবং মাননীয় সদস্য যারা অংশ গ্রহণ করেছেন, এই প্রসঙ্গে বলি যে এই পর্যন্ত আমরা দেখিনি যে কি ভারতীয় সংসদে অথবা কোনও রাজ্যের বিধানসভাতে এই ধরনের কোনও কমিশন বা শিক্ষা কমিশনের রিপোর্টের উপর আলোচনা হয়েছে, যা আজকে আমাদের এখানে হল। কারণ এই পর্যন্ত আমরা জানি যে প্রায় ৮৪টি কেন্দ্রীয় এই ধরনের কমিটি বা কমিশনের রিপোর্ট প্রকাশিত হয়েছে কিন্তু কোনও আলোচনা হয়নি। হয়তো তার পলিসি নিয়ে আলোচনা হয়েছে কিন্তু রিপোর্ট নিয়ে কোনও আলোচনার নজির আমরা দেখিনি। ভালই হল, আলোচনা হল। মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেব দেখালেন যে ডিক্লারেশন এডুকেশন ফর অল, এই মিটিং-এ শিক্ষামন্ত্রীদের আহ্বান করা হয়েছিল, সৌভাগ্যবশত আমি সেখানে উপস্থিত ছিলাম, কিন্তু সেই সিদ্ধান্তে যে কয়টি নেওয়া হয়েছিল, সেখানে দুঃখজনক ব্যাপার হচ্ছে, ভারতবর্ষই হচ্ছে সবচেয়ে নিরক্ষর দেশ হিসাবে সেখানে পরিগণিত। ঐ যে পৃথিবীর অর্ধেক জনসংখ্যা, তার আবার বড় অংশ হচ্ছে ভারতবর্ষ। কাজেই সকলের জন্য শিক্ষা, এই শিক্ষাটা এখন এসেছে। আপনারা দেখেছেন যে একটা বই এখানে দেখানো হল, কোঠারি কমিশনের রিপোর্ট, কোঠারি কমিশনের রিপোর্টেই বলা ছিল যে ২০ বছর পরে আবার রিভিউ করা হবে, তার ৮৬ সাম আবার ঐ এডুকেশন পলিসি যেটা আমাদের প্রাক্তন প্রধানমন্ত্রী নিয়েছিলেন, কিন্তু সেটা সম্পূর্ণ ঐ কোঠারি কমিশনের বিপরীত দৃষ্টিভঙ্গি থেকে এটা উপস্থাপিত হয়েছিল এবং ঐ যে ডিক্লারেশন, সেই দিল্লি ডিক্লারেশন দিল্লি ডিক্লারেশনও হচ্ছে পরিবর্তিত পরিস্থিতিতে সকলের জন্য শিক্ষা আনা মানেই হচ্ছে যে এটা চাপ আসছে বাইরে থেকে, সেই জন্যই এই কথাটা বলা হচ্ছে। চাপ এসেছে এই কারণেই সোশ্যাল সেফটি নেট থেকে যে টাকা দেওয়া হচ্ছে কারণ সেই মিটিং-এ আমিও উপস্থিত ছিলাম, আর ফেব্রুয়ারি মাসে আর একটা মিটিং প্রধানমন্ত্রী করেন সেই মিটিং-এ আমাদের আমন্ত্রণ করা হয়েছিল। সেখানে ইউনেসকো, ইউনিসেফ এবং ইউনাইটেড এর যারা হচ্ছেন উয়োমেন ডেভেলপমেন্ট ফান্ডের প্রতিনিধি, তারা উপস্থিত ছিলেন এবং তারা এখানেও কমিটি করেছেন বলে ৬ পারসেন্ট ঐ যে জি ডি পি তারা বলেছেন আমরা সাহায্য করব, সেই কারণে তারা বলছেন এডুকেশন ফর অল এবং এই যে টাকা ৬ পারসেন্ট সেটা আবার রাজ্য সরকারের উপর চাপানো হবে জি ডি পি-টা। সেইজন্য সকলের জন্য শিক্ষা, এটা শুধু মুখে বলা। কারণ বাধ্যতামূলক প্রাথমিক শিক্ষা এটা আমাদের সংবিধানে বলা হয়েছে, সেই সংবিধানেই যারা পালন করেন নি, একটা ঘোষণা তারা পালন করবেন এটা মনে করার কোনও কারণ নেই। কিন্তু আমাদের এই যে ডঃ অশোক মিত্র কমিশনের রিপোর্ট, এটা আপনারা জানেন যে আমাদের একটা অভিজ্ঞতা, আমাদের যে অর্থনৈতিক এবং সামাজিক যে অগ্রগতি ঘটেছে, সেখানে শিক্ষাকে কিভাবে সামঞ্জস্যপূর্ণ করা হবে, আপনাদের স্বাভাবিকভাবে বিরোধিতা থাকতে পারে, কিন্তু সেই জন্যই রেকমেন্ডেশনগুলো এসেছে। অর্থাৎ আমাদের পশ্চিমবাংলার সঙ্গে ভারতবর্ষের সঙ্গতি রক্ষা করার জন্যই এই রেকমেন্ডেশনগুলো কার্যকর করার আমরা চেষ্টা করেছি। যে ৭২টা আমরা বলেছি গ্রহণ করব আর যে ৩২টা আছে, সেইগুলো যে গ্রহণ করব না তা বলিনি। সেইগুলো আমাদের সময় লাগবে বিচার বিবেচনা করতে। ইতিমধ্যেই

আমি সংক্ষেপে বলতে চাই, আপনারা দেখেছেন যে ড্রপ আউট এটা একটা সমস্যা ভারতবর্ষের, এটা আমাদের পশ্চিমবাংলারও সমস্যা। কিন্তু ইতিমধ্যে এই সুপারিশ অনুযায়ী আমাদের অভিমুখী করণ যে কার্যকলাপ সেটা শুরু হয়েছে ইন্সপেকশন সেটা শুরু হয়েছে, যা রেকমেন্ডেশনের মধ্যে আছে এবং বিদ্যালয়গুলিতে সরঞ্জামগুলিকে কি করে আকর্ষণীয় করা যায় শিশুদের সেই অনুযায়ী সুপারিশগুলি ইতিমধ্যে কার্যকর করতে আমরা শুরু করেছি।

শিক্ষাকে এখানে বলা আছে শিশুদের শিক্ষা, স্পোর্টস, এই স্পোর্টসকে যাতে গুরুত্ব দেওয়া হয়, সেই গুরুত্ব ছিল, সেটাকে আরও বাড়ানো হয়েছে। এই সব আপনারা দেখবেন প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে এই সুপারিশগুলো মেনে নেওয়া হয়েছে। মিড-ডে-মিল চালু আছে, কিন্তু এটা আমরা সংক্ষিপ্ত করেছি। সংক্ষিপ্ত করেছি এবং এই সম্পর্কে আমরা আরও আলোচনা করেছি পঞ্চায়েতের সঙ্গে সামঞ্জস্যপূর্ণ করে একে চালু করার জন্য আমরা ব্যবস্থা নিচ্ছি। জনশিক্ষা প্রসারের ক্ষেত্রে আপনারা দেখেছেন সংখ্যাটা বড় নয়, এটা আমরা বলছি, এটা ভারতবর্ষের কোনও রাজ্যে নেই যে তিন বছরে ১০ ভাগ এই সাক্ষরতা অভিযানে এই ধরনের সাফল্য আসতে পারে। কিন্তু সবচেয়ে বড় যেটা, মহিলারা তফসিলি জাতি এবং উপজাতি, তাদের মধ্যেও বেশি করে এই সাক্ষরতার চেতনাটা এসেছে এবং এই চেতনার দ্বারা আমরা আর একটা জিনিস লক্ষ্য করেছি যে হেলথ কেয়ার এর দিকে সাধারণ মানুষ, যারা দারিদ্র সীমার পশ্চাদপদের মধ্যে রয়েছে, তাদের মধ্যে এই ধরনের একটা চেতনা বোধ তৈরি হয়েছে। আর একটা সুপারিশের প্রতিফলন আমরা দেখতে পাচ্ছি টেকনিক্যাল এডুকেশন সম্পর্কে। আপনারা দেখেছেন মহিলাদের জন্য টেকনিক্যাল এডুকেশনের যা সুপারিশ আছে বিশেষ ভাবে জোর দিতে বলা হয়েছিল বৃত্তিমূলক স্বল্পকালীন যে শিক্ষা, এটার উপর জোর দেওয়া হয়েছে। এই ভোকেশনাল ট্রেনিং এর উপর জোর দেওয়া হয়েছে, সুপারিশ অনুযায়ী সেইগুলো কার্যকর করতে সরকার শুরু করেছে। নবোদয় বিদ্যালয় সম্পর্কে আমি বলতে চাই—মাননীয় সদস্য সৌগত রায় অনেক পড়াশুনো করেছেন, কিন্তু ১৬ নং অধ্যায়টা বোধ হয় পড়েন নি, উনি দয়া করে একটু ১৬ নং অধ্যায়টা পড়বেন—ডঃ অশোক মিত্র কমিশনের ১৬ নং অধ্যায়ের ১২ নং চ্যাপ্টারে বলা আছে নবোদয় সম্পর্কে আমাদের দৃষ্টিভঙ্গি কি এবং কেন্দ্র রাজ্য সম্পর্কের কথা বলা আছে। যৌথ দায়িত্ব হওয়ার ফলে কাকে কতটা দায়িত্ব পালন করতে হবে তা সেখানে বিস্তারিতভাবে বলা আছে। আমাদের ওপর কতটা দায়িত্ব তাও বলা আছে। আমরা অনেক বিচার বিবেচনা করে তিনটে সুপারিশ গ্রহণ করতে পারি নি। একটা, আপনারা জানেন পৃথকভাবে আদালতের সঙ্গে যে সম্পর্ক সেটাই রাখতে চেয়েছি। দু নং আমরা এখনও মনে করি না যে, এখন যেভাবে নিরক্ষররা লেখা-পড়া সুযোগ পাচ্ছে তাতে এখনই এগ্রিগেট ৫০% এবং সাবজেক্ট প্রতি পাশ মার্ক ৪০%-এ নিয়ে যাওয়া যায়। নিলে ভীষণভাবে শিক্ষা সঙ্কোচন হবে, ছাত্র-ছাত্রীরা নিরুৎসাহিত হবে। যদিও ঐ সুপারিশের যথেষ্ট যুক্তি আছে। আর একটা হচ্ছে, মাতৃভাষায় ওপর জোর দেওয়া। যাদের মাধ্যমে মাতৃভাষা তারা সেভাবেই পড়বে, তাতে কোনও বাধা নেই। সেজন্য মাতৃভাষার মার্কস কমানোর সুপারিশ সরকার গ্রহণ করতে পারছে না। যা যা যুক্তি সঙ্গত তাই এখানে আনা হয়েছে। সুপারিশগুলো গ্রহণ করার মধ্যে দিয়ে আমরা যে দায়িত্ব গ্রহণ করছি, তাকে আমাদের সম্প্রসারিত করতে হবে, এগিয়ে নিয়ে যেতে হবে। একথা আমি আপনাদের কাছে বলতে

পারি যে, এটা ভারতবর্ষে একটা নজির—একটা রাজ্যের অভিজ্ঞতার মধ্যে দিয়ে—কিভাবে অন্যান্য ক্ষেত্রের সঙ্গে শিক্ষাকে যুক্ত করা যায় এবং তার সম্প্রসারণ ঘটানো যায়। কৃষি, শিল্প, গ্রামীণ উন্নয়ন, ক্ষমতা বিকেন্দ্রীকরণের সঙ্গে কিভাবে শিক্ষাকে যুক্ত করা যায়, সেটাই এখানে সুপারিশ করা হয়েছে। এটা নিশ্চয়ই আমাদের সকলকে এগিয়ে নিয়ে যাবে। এটাই আমার বক্তব্য।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ দলিল নিয়ে আমরা আলোচনা করছি। এটা ভাল যে আমরা বিভিন্ন দিক সম্পর্কে আমাদের মতামত ব্যক্ত করছি। একটা কথা বলি—সৌগতবাবু, লক্ষ্য করবেন, ডঃ অশোক মিত্র কমিশনের রিপোর্ট সম্পর্কে "ইকনমিক অ্যান্ড পলিটিক্যাল উইক্‌লি" তে বিস্তারিত আলোচনা হয়েছে। "ইকনমিক অ্যান্ড পলিটিক্যাল উইক্‌লি" অকপটে বলেছে, 'ভারী সুন্দর রিপোর্ট হয়েছে এবং অবজেক্টিভ।' অশোক মিত্র যে কমিশনের চেয়ারম্যান, সেই কমিশনের রিপোর্ট দেখে ওরা অবাক হয়েছেন। আপনি যে আশঙ্কা করলেন, সেই আশঙ্কা ওদের মধ্যেও ছিল, কিন্তু এরকম একটা অবজেকটিভ রিপোর্ট কি করে তিনি করলেন—এর জন্য ওরা বিস্ময় প্রকাশ করেছেন। আপনি দেখবেন, কমিশনের মধ্যে যে দুজন সদস্য অন্য সকলের মতামতের সঙ্গে একমত হতে পারেন নি, তাদের মতামতও এখানে দিয়ে দেওয়া হয়েছে।

**শ্রী সৌগত রায়** ঃ দিতে হবে। ওটাই নিয়ম।

[6-45 — 6-55 p.m.]

**শ্রী সত্যসাধন চক্রবর্তী** ঃ না, নিয়ম নয়। আমার সময় কম, তানাহলে আপনাকে আমি দেখাতে পারতাম অন্যান্য জায়গায় কি হয়। আমি কেন্দ্রীয় সরকারের কমিশন নাহলেও বেশ কয়েকটি কমিটিতে সদস্য হিসাবে ছিলাম—আমার বা আমাদের কয়েক জনে ভিন্ন মতামত থাকলেও সেখানে এইভাবে আমাদের তা দিতে দেওয়া হয় নি। এভাবে সব সময় ডিসেন্টিং নোট দেওয়া যায় নি। সময় কম, আমি আর সে আলোচনায় যাচ্ছি না। তবে একটা কথা বলি, এটা দেওয়া হয়েছে কেন, না, যখন কমিশন করা হয়—আপনি দেখবেন—একটা সরকার তখন কমিশনকে বলছে, ১৯৭৭ সাল থেকে শিক্ষা ক্ষেত্রে আমরা যা করেছি, আমাদের যা পারফরমেন্স তা তুমি ইভ্যালুয়েট কর। অর্থাৎ সরকার কমিশন গঠন করার সময় টার্মস অ্যান্ড রেফারেন্সে বলছে যে, তার পারফরমেন্স ইভ্যালুয়েট করা হোক। দ্বিতীয়ত কোন দৃষ্টিভঙ্গিতে বিচার করতে হবে তাও টার্মস অ্যান্ড রেফারেন্সে বলা হয়েছে। সেই দৃষ্টিভঙ্গিতেই অশোক মিত্র কমিশন এসব বিচার করেছে। কি সেটা? "To suggest in the light of social and economic circumstances obtain in the country and the State feasible programme of education goals and objectives for the short-term as well as over a longer term frame."

বাস্তব অবস্থার নিরিখে আমাদের গোটা ভারতবর্ষে, আমাদের রাজ্যে সুদুর প্রসারি কি নীতি হতে পারে, এখানে কি করা যেতে পারে সেইভাবে তাদেরকে সুপারিশ করার জন্য, আলোচনা করার জন্য বলা হয়েছে। আপনারা দেখবেন, অশোক মিত্র কমিশন যে

রেকমেন্ডেশনগুলি আমাদের সামনে উপস্থিত করেছেন সেটা এই নয়, যে এই মুহূর্তে সবগুলি রেকমেন্ডেশন রূপায়িত করতে হবে। এই কমিশন পশ্চিমবাংলার শিক্ষার ক্ষেত্রে সবগুলি রেকমেন্ডেশন রূপায়িত করতে হবে। এই কমিশন পশ্চিমবাংলার শিক্ষা ক্ষেত্রে পারসপেকটিভ দিয়েছেন কোন দিকে যাবে, তারা দিক্ নির্দেশ করেছেন। কখন বলেনি যে তোমাদের এগুলি করতে হবে, এটা দিক নির্দেশ করে বলেছে, আন্ডার under the present circumstances taking into account the circumstances that are existing in India and also in this State

আমি সরকারকে বলছি, যে টাকা খরচ করছো সেই টাকার খরচা এইভাবে করতে হবে, যেটা সৌগতবাবু কারেকটলি বলেছেন। আবার সৌগতবাবুকে বলি, তিনি চাঁদসদাগরের মতোন বাঁ-হাতে চ্যাঙ বুড়ি কানির পুজার ফুল দিয়েছেন। উনি স্বীকার করেছেন যে এখানে কিছু ভাল আছে, অনেকগুলি ভাল রেকমেন্ডেশন আছে। আই অ্যাপ্রিসিয়েট, যে আপনি স্বীকার করেছেন। কাজেই সেইভাবে অশোক মিত্র কমিশনের রিপোর্টকে বিচার করতে হবে। অশোক মিত্র কমিশন সরকারের সমালোচনা করেছেন বলে যে কথা আপনারা তুলেছেন, আমরা সরকারের তরফ থেকে তা গ্রহণ করেছি যে কিছু কিছু ক্ষেত্রে আমাদের যে পদক্ষেপ নেওয়া উচিত ছিল, যতটা শক্তি নিয়ে আমাদের এগুনো উচিত ছিল, হয়তো করিনি, কিন্তু মূল বিষয়টা হচ্ছে, এই সময়ে সরকারি পদক্ষেপ যা নেওয়া হয়েছে তা সঠিক, মেজর ভুল-ভ্রান্তি হয়নি এটা অশোক মিত্র কমিশন বলেছেন। কিন্তু আগামীদিনে দুর্বলতা কিভাবে কাটাতে হবে, আমাদের রাজ্যের শিক্ষা কাঠামো কিভাবে শক্তিশালী করতে হবে—এ ব্যাপারে আমি বলব, এই কমিশন আমাদের দিক নির্দেশ করেছেন। এটাই বড় কাজ এবং তারজন্য আমরা চেষ্টা করে যাব। প্রথমত কি বলেছেন, দেখবেন যেটা দেপ্রসাদবাবু বললেন যে এটা সেন্ট্রাল গভর্নমেন্টের, কিন্তু প্রশ্ন হচ্ছে, নিউ এডুকেশন পলিসি কি হবে? আমরা অনেক কিছু জিনিসের বিরোধিতা করছি, কিন্তু সবগুলিই কি বিরোধিতা করব? অবস্থার কি কোনও পরিবর্তন হয়নি? দুনিয়া কি এক জায়গায় দাঁড়িয়ে আছে? আমরা কি এক জায়গায় দাঁড়িয়ে থাকব? দুনিয়া পাল্টাচ্ছে। এখানে দেবপ্রসাদবাবু মার্কসের কথা বললেন এবং আমার মনে হয় উনিও মার্কসে বিশ্বাস করেন—তারমূল কথা হচ্ছে, এভরিথিং ইজ চেঞ্জএবেল, কোনও জিনিস এক জায়গায় দাঁড়িয়ে নেই। আমরা যদি দাঁড়িয়ে থেকে চিৎকার করি দুনিয়া থামছে না কেন, তাহলে যারা চিৎকার করবেন তারা চিৎকারই করে যাবেন, দুনিয়া কিন্তু এগিয়ে যাবে। অশোক মিত্র কমিশন বলেছেন, পরিবর্তনের সঙ্গে সঙ্গতি রেখে, বাস্তব অবস্থা যা হবে তার সঙ্গে সঙ্গতি রেখে আমাদের পলিসি ফরমুলেট করতে হবে শর্ট টার্ম এবং লঙ টার্মের জন্য। উচ্চ শিক্ষার ক্ষেত্রে কনসোলিডেসন অ্যান্ড ইমপ্রুভমেন্ট একথা কেন্দ্রীয় যে কমিটি বলেছেন আমরা এগ্রি করি। সাথে সাথে এইরকম হ্যাপাজার্ড এক্সপানশন করা উচিত নয় বলেছেন। কাউন্সিল অফ হায়ার এডুকেশন তাতে বলা আছে, to check unplanned growth of educational institution in the field of higher education. এটা অত্যন্ত সঠিক পথ যেটা অশোক মিত্র কমিশন বলেছেন যে কলেজগুলি করেছেন সেগুলিকে আরও শক্তিশালী করুন, যে যে সাবজেক্টগুলি প্রয়োজন সেগুলি ইনট্রোডিউস করুন এবং তার সঙ্গে বলেছেন বাস্তব অবস্থার নিরিখে রিসোর্সের কথা ভাবতে হবে। সেখানে মাননীয় সৌগত বাবু ঠিকই

বলেছেন। কিছু কিছু অভ্যন্তরীণ যে সম্পদ তা সংগ্রহের কথা বলেছেন। কেন্দ্রের সঙ্গে আমাদের পার্থক্য কোথায় মাননীয় দেবপ্রসাদ বাবু বলেছেন। আমরা সেটাই বলছি হায়ার এডুকেশনে করা যাবে না। আমরা বলছি না সেন্ট পারসেন্ট করতে পেরেছি সেলফ ফিনান্সি ইন্সটিটিউশন। যাদবপুর বিশ্ববিদ্যালয়কে ১০০ পারসেন্ট সেলফ ফিনান্সিং করতে পারব না। ইমপসিবল, বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে তা হয় না। কিন্তু আমরা বলেছি যে, যাদের কিছু দেওয়ার ক্ষমতা আছে তারা কিছু দিন, সরকারও দেবেন, কিন্তু যাদের দেবার ক্ষমতা নেই ৩০ পারসেন্ট কে আমরা বলছি, সেটা তাদের দিতে হবে না। এইখানে যে পার্থক্য শতকরা ৩০ ভাগ লোকের কথা বলা হয়েছে অশোক মিত্র কমিশনের যে এরা দিতে পারবে না। এদের উপর কোনও বোঝা চাপাবেন না। অত্যন্ত যুক্তিসঙ্গত। আবার এটাও স্বীকার করে নেওয়া হয়েছে যে, সরকার তুমি একা পারবে না, তোমাকেও ডোমোস্টিক অ্যান্ড ইন্টারন্যাশনাল সোর্স থেকে সম্পদ সংগ্রহ করতে হবে।

সেখানেও তিনি একটা সীমা বেঁধে দিয়েছেন যে, সরকার তুমি রেকলেস হতে পার না, সোসাইটি তুমি রেকলেস এবং ইরেসপনসবল হতে পার না। তুমি এ পর্যন্ত বাড়াতে পার, এর মধ্যে তোমাকে থাকতে হবে। আমার মনে হয় যে আর কোনও কমিশন এতটা বিবেচনা করেনি। যেটুকু আমরা বলি প্র্যাগমেটিক এতটা অ্যাকাউন্টেবিলিটি যে ব্যাপারটা দেখেছেন সেটা হয় নি। আপনারা আলোচনা করেছেন, অ্যাসেম্বলিতে আমরা আলোচনা করছি, আপনাদের মতামত নিচ্ছি, নিয়ে আমরা আসতে আসতে করব। অশোক মিত্র কমিশনে আর একটা কথা অ্যাকাউন্টেবিলিটির কথা বার বার বলেছেন টিচার্স, ফাদারস, এই যে এখানে টাকা খরচা করা হচ্ছে সমাজ তার বিনিময়ে কি পাচেছ? দেখবেন, অশোক মিত্র কমিশনে অত্যন্ত বোল্ডলি বলেছেন টিচার্স যারা পড়াবেন সমাজ যাদের জন্য টাকা ব্যয় করছে, তাদের দায়িত্বশীলতার কথা বলছেন আমরা তা মেনে নিচ্ছি, সেগুলি কিভাবে করতে হয়, তার মেকানিজমগুলি সম্বন্ধে আমরা আলোচনা করছি এবং এই জন্য তো কাউন্সিল অন হায়ার এডুকেশন করা হচ্ছে এবং আপনারা ভেবে আমাদের বলুন আপনারা আর কী করতে চান? একজামিনেশন সিস্টেম সম্পর্কে বলেছেন, অটোনমাস ইত্যাদি, অশোক মিত্র কমিশনের মূল দৃষ্টিভঙ্গিটা কি বলুন তো? বলছেন এটা পরীক্ষা, আমরা অস্বীকার করি না, ভবতোষ দত্ত এবং অশোক মিত্র কমিশনে মেনশন করেছেন, বহু জিনিস আছে খুব ভাল এবং কিছু কিছু আমরা ইতিমধ্যে ইমপ্লিমেন্ট করছি। অটোনোমাসের কথা বলেছেন, অশোক মিত্র কমিশন কি বলছেন? একেবারে বাদ দিয়েছেন, আপনি দেখুন অশোক মিত্র কমিশনে অটোনোমাস করা যাবে না এই কথা কি বলছেন? বলছেন এইগুলিকে এই সমস্ত জিনিসগুলি আরও ভাল করে দেখতে হবে এবং দেখতে হবে অন্যান্য জায়গায় তার অভিজ্ঞতা কি তার ভিত্তিতে আমরা এগোচ্ছি। এই প্রশ্নগুলি আমি বলছি এই কমিশনে অত্যন্ত সঠিকভাবে বলা হয়েছে এবং আমাদের পশ্চিমবঙ্গের পরিস্থিতি দেখে বামফ্রন্ট সরকার যা ভাল কাজ তাকে সাধুবাদ জানিয়েছেন, যেখানে দুর্বলতা দেখেছেন, বলেছেন, আগামীদিনে কোন পথে যেতে পারে। আমার মনে হয় এই রকম গুরুত্বপূর্ণ একটা ডকুমেন্ট এটা আমাদের সকলের অ্যাপ্রিসিয়েট করা উচিত এবং বিশেষ করে আমি বলব উচ্চ শিক্ষার ক্ষেত্রে সমস্ত রেকমেন্ডেশনগুলি আমরা গ্রহণ করছি। আমরা ভাগ করেছি, আমার তো উচ্চ শিক্ষার ক্ষেত্রে সংস্কৃত নেই, কিন্তু আপনারা জানেন সংস্কৃত কলেজকে

ইউনিভার্সিটি করা হচ্ছে, আমরা তো এটা করেছি। আমি আবার বলব আমরা অধিকাংশ রেকমেন্ডেশনগুলির কিছু কিছু ইতিমধ্যে কার্যকর করতে শুরু করেছি, আর আগামীদিনে অত্যন্ত দ্রুততার সঙ্গে কার্যকর করব। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-55 — 7-05 p.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, আমার সহযোগী মন্ত্রী মহাশয়রা দুজন শিক্ষমন্ত্রী যা জবাব দেবার—সম্ভব্য প্রশ্নগুলি যা এখানে তোলা হয়েছে—তার জবাব দিয়েছেন। আমাদের অশোক মিত্র কমিশনের মধ্যে যে সিদ্ধান্ত সরকার থেকে গ্রহণ করা হয়েছে তার উপর আমরাও চেয়েছিলাম যে এখানে আলোচনা হোক, আর মাননীয় বিরোধীপক্ষ থেকেও ওরা চেয়েছিলেন, অ সেটা খুব ভাল, সে আলোচনা হল। যে সব সমালোচনা মাননীয় বিরোধীদের সদস্যরা করলেন আমরা নিশ্চয় সেটা চিন্তা করব। যেটুকু বক্তব্য তারা রেখেছেন ইতিমধ্যে আমরা বলেছি কোন কোন বিষয় আমরা অশোক মিত্র কমিশনের রিপোর্ট থেকে গ্রহণ করে নিয়েছি। আর এই রকম ৫টা হবে যেগুলি আমরা বলতে পারিনি, আরও কিছু আছে যেগুলি বিবেচনা হচ্ছে এবং সব একসঙ্গে করা গেল না, আস্তে আস্তে করব। সেজন্য বলা হয়েছে যে এই রকম একটা আলোচনা হয়ে ভালই হয়েছে। শিক্ষক সংগঠন আছে, যুব সংগঠন আছে তাদের সঙ্গে আমাদের আলোচনা করতে হবে, করে আমাদের অভিজ্ঞতায় দেখতে হবে যে আমরা রেকমেন্ডেশন, সুপারিশ মেনে নিলাম সেগুলি কার্যকর করতে গিয়ে কিছু অসুবিধা বা বাধার সৃষ্টি হচ্ছে কিনা এবং সেই বাধা কী করে অতিক্রম করা যাবে সেগুলি দেখতে হবে। সেজন্য আমার ধারণা, আজকে এটা শেষ হয়ে যায়নি, আমরা সুপারিশগুলি কার্যকর করবার চেষ্টা করছি। আমাদের এক্ষেত্রে ছয় থেকে নয় মাস অন্তর পর্যলোচনা করে দেখা দরকার যে, কোথায় কতটা পিছিয়ে আছি বা কোথায় বাধা আছে। আমি শুধু মনে করিয়ে দিতে চাই, কেন্দ্রীয় সরকারের একটি রিপোর্টে দেখছিলাম দিল্লির পরে বাজেটে সবচেয়ে বেশি খরচ করে পশ্চিমবঙ্গ এবং তাতে এখানে কিছু ভাল হয়নি তাও নয়। কারণ আমরা দেখেছি, সর্বভারতীয় স্তরে যেসব পরীক্ষা হয় হায়ার এডুকেশন বা রিসার্চের ক্ষেত্রে তাতে পশ্চিমবঙ্গের ছাত্র-ছাত্রীরা সুনাম অর্জন করেছে। শেষ আদমসুমারি এখানে সাক্ষরতার হার বলা হয়েছিল ৫৭ ভাগ, কিন্তু গত দুই বছরে এই হারটা অন্ততপক্ষে ১১ ভাগ বেড়েছে এবং নিরক্ষরতার বিরুদ্ধে যেসব অভিযান এখানে হচ্ছে তাতে আগামী দেড় বছরের মধ্যে এই হারটা আরও বাড়বে। ছোট ছোট রাজ্যগুলি বাদ দিয়ে কেরালার পরেই বোধহয় সাক্ষরতার ক্ষেত্রে আমাদের স্থান হতে চলেছে। এটা নিশ্চয়ই গর্বের কথা পশ্চিমবঙ্গের পক্ষে।

তারপর বলতে চাই, এখন অনেকাংশে অভিভাবক, শিক্ষক এবং ছাত্রদের সাহায্য নিয়ে আমরা রাজ্যের শিক্ষাক্ষেত্রে গণ-টোকাটুকি বন্ধ করতে পেরেছি। আর কোথাও যদি এটা হয়ও, সেক্ষেত্রে আমরা কঠোর ব্যবস্থা অবলম্বন করে থাকি। এটা শুধুমাত্র আমাদের সরকারের একার পক্ষে করা সম্ভব হত না ; সাধারণ মানুষ, অভিভাবক, ছাত্র এবং যুব সমাজের সহযোগিতায় এটা সম্ভব হয়েছে।

বর্তমানে আমাদের রাজ্যে নিরক্ষতার বিরুদ্ধে যে বিরাট অভিযান সেটা শুরু করতে আমাদের দেরি হয়েছে। এখন কেন্দ্র থেকেও এই কাজের অনুমোদন আমরা পেয়েছি এবং

নিয়ম অনুযায়ী এব্যাপারে তারা টাকা-পয়সাও দিচ্ছেন। তারা এখানে এসে কিরকম কাজ হচ্ছে সেটা তদন্ত করে দেখছেন। সবকিছু দেখেশুনে তারা আমাদের সার্টিফিকেটও দিয়েছেন। ওদেরই তো কেন্দ্রীয় সরকার এবং তারাই সার্টিফিকেটটা দিয়েছেন, আর এটা শুধু মাত্র বামফ্রন্ট সরকারের কথা নয়, এটা পশ্চিমবঙ্গের কথা যে এইরকম একটা ঘটনা এখানে ঘটেছে। কোনও কোনও নির্বাচিত কংগ্রেস প্রতিনিধি বলেন যে, ওসব কিছু নয়, ফলস সব কথা বলা হচ্ছে। তাহলে কেন্দ্রীয় সরকার এবং আমরা উভয়েই মিথ্যা বলছি। কংগ্রেসের এই চরিত্র রাখলে পশ্চিমবঙ্গের কিছু হবে না, রাজ্যের তারা সর্বনাশ করবেন।

সর্বশেষে এটুকু বলব যে, এখানে তো অনেক সমালোচনা করেছেন, কিন্তু একটু খোঁজ নিয়ে দেখবেন যে, আমরা এখানে কি করতে পেরেছি, না পেরেছি। এখানে যেসব সুপারিশ রয়েছে তাতে বলা হয়েছে যে, শিক্ষাক্ষেত্রে যেখানে এত টাকা খরচ করা হচ্ছে সেখানে যেসব অভিভাবক টাকা-পয়সা খরচ করতে সক্ষম তাদের কাছ থেকে কিছু নিতে পারা যায় কিনা সেটা ভাবতে হবে, কারণ সেটা করতে পারলে রাজ্যে শিক্ষার আরও উন্নতি করা সম্ভব হবে। আর এটা তো আমরা সবাই বুঝতে পারছি যে, আমাদের সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে আমাদের বিভিন্ন খাতে খরচ করতে হয়। এখন রাজ্যে নিরক্ষরতার বিরুদ্ধে অভিযানের দ্বিতীয় পর্যায়ে আমরা দেখতে পাচ্ছি, সেখানে স্বনিযুক্তির কাজ, স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা ইত্যাদি সমস্ত ব্যাপারে দিকে এগোচ্ছে, জীবন ও জীবিকার দিকে এগোচ্ছে। আমি এরকম একটা স্বতস্ফূর্ত আন্দোলন খুব কমই দেখেছি। এই আন্দোলনে কংগ্রেসের উপর তলার নেতারা হয়ত কিছু নাও করতে পারেন, কিন্তু কংগ্রেসের নিচুতলার লোকেরা এই কাজে দলে দলে এগিয়ে এসেছেন এবং অংশ গ্রহণ করেছেন। উপরের তলার কংগ্রেস নেতারা আমরা যেসব ভাল কাজ করি তার বিরোধিতা করতে তাদের শেখানো। এই শিক্ষাটা তাদের দিলেও তাদের কেউ কেউ কিন্তু সেটা শেখেন নি, কারণ তারা এই সমাজের মধ্যেই থাকেন তো এবং তারই জন্য তাদের কেউ কেউ বিনা পারিশ্রমিক নিরক্ষরতার বিরুদ্ধে অভিযানে অংশ গ্রহণ করে শিক্ষা দান করছেন। আমাদের সবারই এটা গর্বের বিষয়। এই কয়টি কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** The debate stands closed.

## ALL PARTY DELEGATION

**Mr. Speaker :** Now I have an important announcement গত সেসানে আমি একটা অল পার্টি ডেলিগেশন টীম করেছিলাম। কিন্তু সেই ডেলিগেশন টীম দিল্লি যেতে পারেনি নানা কারণে। আমি আবার রিকনস্টিটিউট ফর্মে সেই প্রস্তাব রাখছি। An All-Party Delegation of the West Bengal Legislative Assembly consisting of the following members will meet the concerned Ministers of the Government of India all will impress and request them to see that the Motions under rule 185 adopted in the West Bengal Legislative Assembly are implemented early in the greater interest of the people of this State.

(1) Shri Prabodh Chandra Singh, Minister-in-charge of Parliamentary Affairs Department,

(2) Shri Shyamal Chakraborty, Minister-in-charge of Transport Department,

(3) Shri Debabrata Bandyopadhyay, Minister-in-charge of Irrigation and Waterways Department,

(4) Shri Prasanta Kumar Sur, Minister-in-charge of Departments of Health and Family Welfare and Refugee, Relief and Rehabilitation,

(5) Shri Patit Paban Pathak, Minister-in-charge of Department of Public Undertakings and Industrial Reconstruction,

(6) Shri Bidyut Ganguly, Minister-of-State of Commerce and Industries Department,

(7) Shri Lakshmi Kanta Dey, Chief Government Whip,

(8) Shri Kripa Sindhu Saha, M.L.A.,

(9) Shri Kshiti Goswami, M.L.A.,

(10) Shri Kamakhya Nandan Das Mohapatra, M.L.A.,

(11) Shri Mumtaz Hassan, M.L.A.,

(12) Shri Subrata Mukherjee, M.L.A.,

(13) Shri Nani Kar, M.L.A.,

(14) Shri Rabindra Nath Mondal, M.L.A.,

(15) Shri Padmanidhi Dhar, M.L.A.,

(16) Shri Dwijendra Nath Ray, M.L.A.,

(17) Shri Natabar Bagdi, M.L.A.,

(18) Dr. Manas Bhunia, M.L.A.,

(19) Shri Deba Prasad Sarkar, M.L.A.,

(20) Shri Santasree Chatterjee, M.L.A.,

(21) Shri Rabin Deb, M.L.A.,

(22) Shri Md. Nizamuddin, M.L.A.,

(23) Shri Lakshman Chandra Seth, M.L.A.,

(24) Shri Amiya Patra, M.L.A.,

(25) Shri Dhiren Sen, M.L.A.,

(26) Shri Sudip Bandyopadhyay, M.L.A.,

(27) Shri Biswnath Mitra, M.L.A.,

(28) Shri Brahmamoy Nanda, M.L.A., and

(29) Shri Abdul Mannan, M.L.A.

This delegation will be led indifferent groups as follows :-

Shri Prabodh Chandra Sinha, Minister-in-charge of Parliamentary Affairs Department will lead the delegation in respect of Motion under rule 185 regarding naming of Fort William in the name of Siraj-u-Dullah and issue of stamps of commemorate the name of late Hemanta Basu.

Shri Shyamal Chakraborty, Minister-in-charge of Transport Department will lead the delegation under rule 185 regarding pending Railway Project and naming of the Shyambazar Metro Rail Station in the name of late Hemanta Basu to commemorate his birthday centenary and naming of Calcutta Airport in the name of Netaji Subhas Bose.

Shri Debabrata Bandyopadhyay, Minister-in-charge of Irrigation and Waterways Department, will lead the delegation in connection with the execution of Keleghai-Kapaleswari Project and steps to save Calcutta and Haldia Ports and Subarnarekha Project.

Shri Prasanta Kumar Sur, Minister-in-charge of Department of Health and Family Welfare and Refugee, Relief and Rehabilitation, will lead the delegation in respect of refugee rehabilitation problem in West Bengal.

Shri Patit Paban Pathak, Minister-in-charge of Department of Industrial Reconstruction and Public Undertakings and Shri Bidyut Ganguly, Minister-State-in-charge, Department of Commerce and Industries, will lead the delegation in connection with the steps to save the Wagon Industries in the State.

## BRIEF RESUME OF BUSINESS

**Mr. Speaker :** Today the 29th June, 1994 is the last day of the

[ 29th June, 1994 ]

Seventh Session of the Eleventh Assembly. Before adjourning the House sine-die, I would like to make an announcement regarding Questions. Starred Questions to which replies have been received in the Secretariat but not answered in the House would be treated as Un-starred ones and replies thereto would be circulated to the Members.

Now I shall narrate in brief about the business transacted during the Seventh Session of the Eleventh Assembly which commenced at 11.00 a.m. on the 27th May, 1994 by an order of the Governor of West Bengal summoning the House.

*QUESTIONS*

| | | |
|---|---|---|
| *1.* | *Total number of notices of Questions received* | *693* |
| *2.* | *Total number of notices of Short Notices Question received* | *2* |
| *3.* | *Number of Questions admitted as :-* | |
| | *a) Starred* | *289* |
| | *b) Unstarred* | *111* |
| | *c) Short Notice* | *1* |
| *4.* | *Number of Questions replied as :-* | |
| | *a) Starred* | *179* |
| | *b) Unstarred* | *26* |
| | *c) Short Notice* | *1* |
| *5.* | *Number of Questions disallowed as :-* | |
| | *a) Starred* | *30* |
| | *b) Unstarred* | *3* |
| *6.* | *Replies of Question received from Departments but not yet placed in the Order paper* | *41* |
| *7.* | *Notices pending with Department for reply as :-* | |
| | *a) Starred* | *79* |
| | *b) Unstarred* | *75* |

*GOVERNMENT BILLS :*

| | |
|---|---|
| *No. of Bills introduced* | *18* |
| *No. of Bills passed* | *19* |

*RULES :*

| | |
|---|---|
| *Notices received for laying of Rules* | *2* |

| | |
|---|---|
| *Rules laid* | *2* |
| *ORDINANCE :* | |
| *Notices received for laying of Ordinance* | *2* |
| *Ordinance laid* | *2* |
| *ADJOURMENT MOTION :-* | |
| *Notices received* | *13* |
| *Consent withheld* | *13* |
| *Notices out of order* | *Nil* |
| *CALLING ATTENTION NOTICE :* | |
| *Notices received* | *84* |
| *Notices admitted* | *16* |
| *Statement made* | *15* |
| *Admitted and reply to be sent to the members concerned* | *1* |
| *Notices out of order* | *Nil* |
| *MOTION UNDER RULE-185* | |
| *Notices received* | *9* |
| *Admitted* | *9* |
| *Disallowed* | *Nil* |
| *Discussed and adopted* | *8* |
| *Discussed and lsot* | *Nill* |
| *Admitted but not discussed* | *1* |
| *MOTION UNDER RULE 319* | |
| *Notices Received* | *3* |
| *Admitted* | *1* |
| *Disallowed* | *2* |
| *Discussed and adopted* | *1* |
| *RESOLUTION UNDER RULE 169* | |
| *Notice received* | *1* |
| *Admitted* | *1* |
| *Discussed and adopted* | *1* |

***Laying of Annual Reports and Accounts of Government Companies and Undertakings***

| | |
|---|---|
| *Reports laid* | *10* |

***Privilege Issues***

| | |
|---|---|
| *Notices Received* | *4* |
| *Disallowed* | *1* |
| *Case referred to the Privilege Committee* | *1* |
| *Dropped by the House* | *2* |
| *MENTION CASES* | *478* |
| *ZERO HOUR MENTION* | *141* |
| *NUMBER OF SITTING* | *18* |
| *TOTAL HOUR OF SITTINGS* | *113 hours 19 minutes (Upto 6.30 p.m)* |

## FELICITATION

[7-05 — 7-15 p.m.]

Now Hon'ble Members, this was a very important Session and I am grateful to the members for their assistance, the presence the Chief Minister, Cabinet Ministers, Parliamentary Affairs Minister, Leader of the Opposition and the other parties of the House. Deputy Speaker and the Secretariat staff and for their cooperation and support in conducting this House. It has been important in the sense that we have set up a Forum for Parliamentary Studies during this Session. We have taken therein Hon'ble Prof. Shri Hiren Mukherjee. I so hope in the coming days we will receive from the Forum the sucessive views to make Parliaments function more successfully. Before I adjourn the House sine die I would like the Chief Minister to say us something.

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, আমাদের দীর্ঘ বাজেট শেস্যনের আজকে শেষ দিন। আমি এই সুযোগ নিয়ে আপনাকে, মাননীয় ডেপুটি স্পিকারকে, আমাদের বিরোধী দলের সদস্যদের, আমাদের সরকার পক্ষের মাননীয় সদস্যদের অ্যাসেম্বলির যারা কর্মচারী আছেন এবং অফিসার আছেন তাদের সাংবাদিকদের সবাইকে ধন্যবাদ জানাচ্ছি। দীর্ঘ দিন বাজেট অধিবেশন চলছে, আমি দেখেছি এবারে আমরা অনেকগুলি আইন প্রণয়ন করতে পেরেছি। সবচেয়ে আনন্দের বিষয় আমরা দলমত এক হয়ে এক সঙ্গে কতকগুলি প্রস্তাব নিতে পেরেছি। আমাদের নানা মত আছে, নানা দল আছে, তবুও আমরা একমত হয়ে প্রস্তাব নিতে পেরেছি। সেই ব্যাপার নিয়ে দিল্লিতে ডেলিগেশন যাবে, মাননীয় মন্ত্রীদের সঙ্গে কথা বললেন।

আমি এটা বার বার বলি আন্তর্জাতিক ক্ষেত্রে, জাতীয় ক্ষেত্রে অনেকগুলি বিষয়ে আমরা একমত হতে পারি, অতীতেও আমরা এই ভাবে একমত হতে পেরেছি। একই দৃষ্টিভঙ্গি নিয়ে আমরা কাজকর্ম করতে পারি। এভাবেও কতকগুলি নন-অফিসিয়াল ডে ছিল, সেখানে অনেকগুলি প্রস্তাব ছিল, সেখানে আমরা এক হয়ে অনেকগুলি প্রস্তাব নিতে পেরেছি। কারণ এই হচ্ছে পথ। এবারে দেখলাম স্পিকার মহাশয় একটা ফোরাম তৈরি করেছেন। এটা বোধ হয় পশ্চিমবাংলায় এবং ভারতবর্ষে প্রথম হল। তাদের কি পরামর্শ আছে, কি বক্তব্য আছে নিশ্চয়ই ভবিষ্যতে শুনতে পাব। এছাড়া নানা পদ্ধতির ব্যবস্থা করা হচ্ছে যাতে আমাদের এই অধিবেশনকে আরও বেশি করে কাজে লাগাতে পারি। আমার মনে হয় একটা ভাল দৃষ্টান্ত আমরা রাখতে পেরেছি। আমি আশা করব আবার পরবর্তীকালে যখন অধিবেশন হবে তখন আমরা আরও বিভিন্ন অভিজ্ঞতা নিয়ে, বিভিন্ন সমস্যা নিয়ে এখানে আসতে পারব। দিল্লিতে কি হল এই প্রস্তাবের ব্যাপার নিয়ে নিশ্চয়ই সেটা রিপোর্টেড হবে। তারপর আরও যদি কিছু করণীয় থাকে করব। এই কথা বলে আপনাকে আরও একবার ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-15 — 7-25 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বাজেট অধিবেশন দু'দফায় এই বছরে অনুষ্ঠিত হয়েছে। দীর্ঘ বাজেট অধিবেশনের আজকে সমাপ্তি দিন। চারিদিকে একটা সমালোচনা হচ্ছে সর্বত্র নাকি লোকসভা এবং বিধানসভার গুরুত্ব কমে এসেছে। আমার নিজের মনে হয়েছে, বিভিন্ন বিষয় নিয়ে যতখানি উদ্বেগ প্রকাশ করা হচ্ছে তা সত্য নয়। আমার নিজের মনে হয়েছে, অপেক্ষাকৃত উঁচু এবং ফলপ্রসূ এবং স্বনির্দিষ্ট ইস্যু ভিত্তিক আলোচনা এবারে হয়েছে। আমার মনে হয়েছে যে সেটা সম্ভব হয়েছে সরকার পক্ষ, আপনার অফিস এবং বিরোধী পক্ষের সম্মিলিত চেষ্টায়। আমাদের ডেভেলপিং নেশন, আমাদের এখানে অনেক কিছু বাকি আছে। এই শাসন ব্যবস্থার উপরে আর কোনও নতুন ব্যবস্থার দিশা আমরা পাইনি, সন্ধান পাইনি। এই ব্যবস্থাকে আরও শক্তিশালী করে সকলের সহযোগিতা নিয়ে যদি আমরা পারি, তবে আমাদের সেই কাজ করা সম্ভব হবে। একটা বিষয়ে আমি সকলের দৃষ্টি আকর্ষণ করছি, আগের থেকে এখনকার সেসন ভাল মানের মনে হয়েছে, কিন্তু উপস্থিতির হার একটু বাড়া দরকার। আগে উপস্থিতি এত কম ছিল না, আমি তো দীর্ঘদিন আছি হাউসে এখানে, আমি এটা আগে দেখিনি। এখানে মুখ্যমন্ত্রী যদি আসেন এবং মাননীয় মন্ত্রীরা যদি আসেন, এখানে যে আলোচনা হয় তার একটা সদুত্তর যদি মাননীয় সদস্যরা পান, একটু আশ্বাস পান তাহলে ভাল হয়। একই সঙ্গে পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটি ইত্যাদিতে ভোট হওয়ার জন্য মাননীয় সদস্যরা অনেককেই আটকে থাকতে হয়েছে সেখানে। আগে নিয়ম ছিল বিধানসভার অধিবেশন চলাকালীন এম এল এ-দের অন্য কোথাও যেতে হত না। এখন বিশদফা কর্মসূচির ফলে পঞ্চায়েত প্লাস মিউনিসিপ্যালিটি প্লাস বিধানসভার উপনির্বাচন, এখানে দু'বার উপনির্বাচনের ফলে আমাদের উপস্থিতি যতটা হওয়া উচিত ছিল তা হয়নি। ভবিষ্যতে উপস্থিতি যাতে আশাপ্রদ হয় এটা আপনি দেখবেন। এই অধিবেশন আজকে শেষ হয়ে যাচ্ছে। এই অধিবেশন সফল হওয়ার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী এবং সরকার পক্ষের মাননীয় মন্ত্রীরা, সরকারি কর্মকর্তারা, বিভিন্ন দলের চিফ হুইপরা, সদস্যরা এবং নেতৃবৃন্দ, বিরোধী পক্ষ

থেকে আমরা যতটা পেরেছি সহযোগিতা করবার চেষ্টা করেছি। সর্বোপরি, এখানকার স্টাফ এবং অফিসার্সের সহযোগিতা আমরা পেয়েছি এবং সরকারি মিডিয়া, ইলেকট্রনিক মিডিয়া এবং সংবাদপত্র যে সহযোগিতা করেছেন তারজন্য সকলকে আমি ধন্যবাদ জানাই। মাননীয় মুখ্যমন্ত্রী ধন্যবাদ জানিয়েছেন, তার সুরে আমিও সবাইকে ধন্যবাদ জানাই। আজকে আমাদের এখানে শেষ দিন, আলোচনা এখানে শেষ। এর বাইরে উই আর অল ফ্রেন্ডস, যার সঙ্গে যা সম্পর্ক এটা থাকবে বলে আমি আশা করি। আজকে যে বিষয়টা আলোচনা হল, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন রাখব, আমি অনুরোধ করব, বিরোধী পক্ষ পার্ট অব দি গভর্নমেন্ট, এই মনোভাব যদি থাকে তাহলে আমাদের অনেক অভিযোগ, অনেক কমপ্লেন মিটে যায়। এটা যদি সরকার গ্রহণ করে তাহলে আমরা বাধিত হব। ডেপুটি স্পিকার অনেক সময় অধিবেশন চালিয়েছেন। আমি জানি না, আপনার অন্য কোনও উদ্দেশ্য আছে কিনা, আপনি তো সারা বিশ্বে যাচ্ছেন, আরও কোনও বড় জায়গায় যাচ্ছেন কিনা জানি না। তবে ডেপুটি স্পিকার ভাল ভাবে অধিবেশন চালিয়েছেন, আমাদের সঙ্গে সহযোগিতা করেছেন। সবাইকে আমি ধন্যবাদ জানাই। আপনার যাত্রা শুভ হোক। মাননীয় মুখ্যমন্ত্রীকে শুভেচ্ছা জানাই। সর্বোপরি, পশ্চিমবাংলার সবাই সুখে থাকুক, সামনে বর্ষা, সবাই সুখে থাকুক। অসীম দাশগুপ্তকে ধন্যবাদ দিই। ঐ সময়ে আমি ছিলাম না। আমি ডঃ অসীম দাশগুপ্তকে ধন্যবাদ জানাই ট্যাক্স এর থেকে রেহাই দেওয়ার জন্য। কারণ আমাদের রাজ্যে ৭ কোটি মানুষের মধ্যে প্রায় ৫ কোটি মানুষ কৃষিজীবী। তাদের ক্ষেত্রে এই কর মকুব করার যে সিদ্ধান্ত নিয়েছেন তারজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। এগ্রিকালচারাল ট্যাক্স আগে কৃষকদের যে বেশি করে দিত এবং এখন যে তার থেকে রেহাই দিয়েছেন এরজন্য ধন্যবাদ জানাই। সেই সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীকে ধন্যবাদ জানাই। এবং শুধু আমি নয়, আমার এলাকার সমস্ত কৃষিজীবী সম্প্রদায় আপনাকে ধন্যবাদ জানাচ্ছে। এখানকার সবাইকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘ কয়েক মাস ধরে বাজেট অধিবেশন চলে আজকে তার সমাপ্তির দিন। এই অধিবেশনে শুধু বাজেট বিতর্কই হয় নি, নানা বিল নিয়েও আলোচনা হয়েছে। নানা বিলের আমুল সংস্কার করা হয়েছে। এতে একদিকে পশ্চিমবঙ্গে আগামীদিনে আর্থ সামাজিক ক্ষেত্রে একটা পরিবর্তন নিয়ে আসবে ঠিক তেমনি ক্ষমতার বিকেন্দ্রীকরণের ক্ষেত্রেও একটা নতুন দিগন্তের সূচনা হবে। আর্থ সামাজিক ক্ষেত্রে একটা একটা নতুন দিগন্ত আনা সম্ভব হবে। এই ব্যাপারে বিধানসভাতে যে কর্মসূচি রূপায়িত হয়েছে সেক্ষেত্রে অনেকটা সুফল হতে পেরেছি। এই দীর্ঘ সময় অধিবেশন পরিচালনার ক্ষেত্রে যে দক্ষতা মাননীয় স্পিকার মহাশয় দেখিয়েছেন তারজন্য তাকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি এবং ধন্যবাদ জানাচ্ছি ডেপুটি স্পিকারকে। স্পিকারের অবর্তমানে তিনিও দক্ষতার সঙ্গে অধিবেশন চালিয়েছেন। বিরোধীদলের নেতা এবং বিরোধী দলের সদস্যদের ধন্যবাদ জানাচ্ছি। আমাদের সংবাদপত্রের পক্ষ থেকে যেসব গণ মাধ্যম আছে তাদের প্রতিনিধি যারা এখানে রয়েছেন তাদের সবাইকে ধন্যবাদ জানাচ্ছি এবং বিধানসভায় প্রতিনিয়ত কাজ করতে যে সমস্ত কর্মচারী, অফিসাররা সহযোগিতা করেছেন তাদেরও ধন্যবাদ জানাচ্ছি। আমি পুনরায় সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

ডাঃ মানস ভুঁইয়া ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘদিন ধরে অধিবেশন চলছিল, দুটি

পর্যায়ের বাজেট অধিবেশনের আজকে সমাপ্তির দিন। সংসদীয় গণতন্ত্রে বিধানসভার ঐতিহ্য রক্ষা করতে মাননীয় স্পিকার মহাশয় কিছুটা কঠোর হলেও খুবই বাস্তবোচিত সিদ্ধান্ত গ্রহণ করেছেন, বিশেষ করে এই পবিত্র হাউসের মর্যাদা রক্ষা করতে সদস্যদের উপিস্থিতির ক্ষেত্রে যে পদক্ষেপ গ্রহণ করেছেন, তার আপাতত দৃষ্টিতে কঠোর হলেও ঠিকই সিদ্ধান্ত হয়েছে। রাজনৈতিক দিক থেকে এবং জনসাধারণের আশা পূরণ করার ক্ষেত্রেই এটাই হচ্ছে পবিত্র স্থান যেখানে আমরা জানাতে পারি তাদের অভাব, অভিযোগের কথা। সেখানে আপাত দৃষ্টিতে এটা খারাপ লাগলেও আমদের সার্বিক ক্ষেত্রে আপনার এই নির্দেশ খুবই প্রয়োজন বলে আমরা ব্যক্তিগতভাবে মনে করি। এই হাউসের মর্যাদা রক্ষা করার ক্ষেত্রে হাউসে উপস্থিতি এবং পার্টিশিপেট করা অত্যন্ত জরুরি বলে মনে করি। এতে যারা অংশ গ্রহণ করেছেন তাদের সবাইকে অভিনন্দন জানাচ্ছি। অভিনন্দন জানাই ডেপুটি স্পিকারকে এবং বিভিন্ন কমিটির চেয়ারম্যানদের যারা স্পিকার এবং ডেপুটি স্পিকারের অবর্তমানে হাউস চালিয়েছেন। অভিনন্দন জানাচ্ছি লিডার অফ দি হাউসকে এবং অন্যান্য মন্ত্রীদের এবং সকল সদস্যদের।

আমাদের নেতা আছেন, বিরোধী দলের নেতা আছেন বিভিন্ন দলের চিফ হুইপ, এখানকার কর্মচারী এবং রিপোর্টার, অ্যাসেম্বলির স্টাফ এবং সর্ব স্তরের সাংবাদিক বন্ধুরা, ইলেকট্রনিক মিডিয়ার সাংবাদিক বন্ধুরা ; আমি যে কথা আজকে এই শেষ মুহূর্তে মাননীয় মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে আবেদন করতে চাই, আপনি আমাদের বিধানসভায় কেরলের পরে একটা দৃষ্টান্ত স্থাপন করেছেন সাবজেক্ট কমিটি তৈরি করার ক্ষেত্রে। আমরা দেখেছি লোকসভায় অনেক পরে এই সাবজেক্ট কমিটির কনসেপ্ট অ্যাকসেপ্ট হয়েছে, কিন্তু লোকসভায় অনেক আগে থেকেই কনসালটেটিভ কমিটির প্র্যাকটিস চালু আছে, পশ্চিমবাংলার বিধানসভাতে আপনার নেতৃত্বে কনসালটেটিভ অ্যাডহিয়ার অ্যান্ড অ্যাটাচড টু ডিফারেন্ট ডিপার্টমেন্টস চালু হোক এবং তার মধ্যে দিয়ে এই সংসদীয় গণতন্ত্র আরও বেশি করে প্রস্ফুটিত হোক তার ইন্ডিজিনাস ক্রিটিসিজিম অ্যান্ড অ্যানালিসিস এর মধ্যে দিয়ে তার রিঅ্যালোকেশন এবং রিথিংকিং এর মধ্যে দিয়ে এটা আপনার নেতৃত্ব আগামী দিনে হতে পারে এই আবেদন আপনার কাছে রাখব। আজকে এই শেষ মুহূর্তে আগামী দিনগুলি আরও সুন্দর হয়ে উঠুক এবং সংসদীয় রীতিনীতিতে বিরোধী দলের গুরুত্বপূর্ণ ভূমিকা রয়েছে। আমি মনে করি হাউস বিলংস টু দি অপোজিশন কখন কখন আমাদের মানসিকতার দিক থেকে ব্যথা হয়েছে, যন্ত্রণা হয়েছে, হয়ত ভেবেছি আপনি কঠোর হয়েছেন, পরে দেখা গিয়েছে সংসদীয় রীতিনীতিকে রক্ষা করার স্বার্থে আপনি যে ভূমিকা গ্রহণ করেছেন সেই বিষয়ে আমরা একমত সহমত। আমাদের কার্যকারিতার মধ্যে যদি কখনও আপনার মনে আঘাত লেগে থাকে, আমরা সার্বিকক্ষেত্রে সংসদীয় রীতিনীতিকে মর্যদা দিতে আমরা আপনাকে বলব সেইগুলি ভুলে যান, ভুলে যাওয়া উচিত। আগামী দিনে আমাদের শ্রদ্ধেয় নেতা, বিরোধী দলের নেতা, আমার মনে হয় তিনি নেক্সট টু চিফ মিনিস্টার, হি ইজ ওয়ান অফ দি ওলডেস্ট মেম্বার অফ দিস হাউস, তার চিন্তা ধারা এবং অভিজ্ঞতাকে কাজে লাগিয়ে আমরা সুষ্ঠুভাবে কাজে লাগতে পারব এই আশা রেখে সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বাজেটের দ্বিতীয় দফায় স্বল্পকালীন অধিবেশন আজকে শেষ হচ্ছে। আমাদের হাউসের একটা রীতি আছে, শেষ দিনে অভিনন্দন

জানানো, সেই হিসাবে আমি সকলকে অভিনন্দন জানাচ্ছি। অভিনন্দন জানাচ্ছি আপনাকে এবং যে দক্ষতার সহিত যেভাবে হাউস পরিচালনা করেছেন, সেইজন্য আপনাকে অভিনন্দন জানাচ্ছি। অভিনন্দন জানাচ্ছি আমাদের ডেপুটি স্পিকারকে এবং আরও অভিনন্দন জানাচ্ছি আমাদের বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল আবেদিনকে, অভিনন্দন জানাচ্ছি আমাদের পরিষদীয় দলের নেতা ও মন্ত্রী শ্রী প্রবোধ চন্দ্র সিন্‌হাকে, সরকারি দলের চিফ হুইপ লক্ষ্মী দে এবং আরও অভিনন্দন জানাচ্ছি দূরদর্শন, বেতার এবং সংবাদপত্রের বন্ধুদের, অভিনন্দন জানাচ্ছি আমাদের সভার কাজে সাহায্য করার জন্য যে সমস্ত পদস্থ অফিসার আছেন এবং সকল স্তরের কর্মচারিদের, আপনি আগামী মাসে বিদেশে যাচ্ছেন সাথে যাচ্ছেন আমাদের বিরোধী দলের নেতা। আমাদের সকলের শুভেচ্ছা রইল আপনারা সুস্থ শরীরে ফিরে আসুন এবং আমরা আগামী দিনে নিশ্চয় মিলিত হব, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[7-25 — 7-35 p.m.]

**শ্রী ক্ষিতি গোস্বামি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের এই অধিবেশনের সমাপ্তি দিবস। দেশে রাজনৈতিক সঙ্কট যথেষ্ট ঘনীভূত এবং আমাদের যে সংসদীয় পরিস্থিতি ভারতবর্ষে সেটাও সঙ্কটাপন্ন। এই অবস্থার মধ্যে আমরা পশ্চিমবাংলায় এই বিধানসভায় সুস্থ পরিবেশ বজায় রেখে বিভিন্ন বিষয়ে আলাপ-আলোচনা করতে পেরেছি এবং আমরা প্রত্যেকে আমাদের যুক্তি, আমাদের ক্রোধ, আমাদের উষ্মা এখানে প্রকাশ করতে পেরেছি। আপনি যোগ্য নেতৃত্ব দিয়ে যেভাবে হাউস পরিচালনা করেছেন তার জন্য আপনাকে অভিনন্দন জানাচ্ছি। ডেপুটি স্পিকার মহাশয় আপনার সঙ্গে সহযোগিতা করেছেন তার জন্য তাকেও আন্তরিক অভিনন্দন জ্ঞাপন করছি। বিরোধী দল নেতা এবং বিরোধী সদস্যগণ, তারা আলোচনায় যেভাবে অংশগ্রহণ করেছেন এবং অনেকগুলি বিষয়ে একমতও হতে পেরেছেন তার জন্য তাদেরও অভিনন্দন জানাচ্ছি। অভিনন্দন জানাচ্ছি সংবাদপত্র, দূরদর্শন এবং রেডিওকে ও এই হাউসের যারা উচ্চ পদস্থ কর্মচারী আছেন তাদের।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মিঃ স্পিকার স্যার, আজকে এই বাজেটের সমাপ্তি দিন। এই দীর্ঘদিন বাজেট অধিবেশনকে আপনি যেভাবে সুষ্ঠভাবে পরিচালনা করেছেন তার জন্য আপনাকে আমি ধন্যবাদ জানাই। ধন্যবাদ জানাই ডেপুটি স্পিকার মহাশয়কে, বিরোধী দলনেতা জয়নাল আবেদিন মহাশয়কে এবং সমস্ত মন্ত্রী সভার সদস্যদের। ধন্যবাদ আমাদের সমস্ত স্টাফদের, যারা আমাদের সাহায্য করেছেন তাদের এবং বিভিন্ন মাধ্যম সংবাদপত্র, রেডিও, দূরদর্শনকে। আমরা বিশেষ করে ধন্যবাদ জানাই বিরোধী দলকে, যারা এই সভাকে সজীব করে রেখেছিলেন এবং আমাদের সমস্ত কর্মচারিদের যারা আমাদের সাহায্য করেছেন। এই কথা বলে আপনার সুষ্ঠ পরিচালনার জন্য আপনাকে আবার ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘদিনের বাজেট অধিবেশনের আজকে সমাপ্তি দিবস এবং এই বাজেট অধিবেশনে যেটা সব চাইতে তাৎপর্যপূর্ণ বলে মনে হয়েছে, সেটা হচ্ছে সংসদীয় গণতন্ত্র আজকে বিপন্ন। যদিও আমরা জানি পার্লামেন্টারি সিস্টেম ইজ নট এন এন্ড ইন ইটসেলফ। এই অবস্থায় আপনি পার্লামেন্টারি ফোরাম গঠন করার প্রচেষ্টা নিয়েছেন এবং কার্য ক্ষেত্রে আপনি এই বিধানসভার মানোন্নয়ন-এর জন্য উপস্থিত এবং সমস্ত ব্যাপারে আপনি বিশেষ উদ্যোগ গ্রহণ করেছেন। আপনার কর্ম প্রচেষ্টাই

সবাই আমরা খুশি এবং সকলের যৌথ প্রচেষ্টায় এটা উত্তরোত্তর মানোন্নয়ন করা সম্ভব হবে। এই কথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে এবং এই বিধানসভায় অন্যান্য দলের নেতা এবং সমস্ত সদস্যদের, মিডিয়া রিপ্রেজেন্টটিভদের, সচিবালয়ের সমস্ত কর্মচারিদের ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দীর্ঘদিন ধরে বাজেট অধিবেশনের শেষ দিন। আপনার দক্ষতায় এবং প্রচেষ্টায় এই হাউস চলেছে। আপনি যখন হাউসে থাকেন না, তখন মাননীয় ডেপুটি স্পিকার দক্ষতার সঙ্গে হাউস চালিয়েছেন, সেই মাননীয় ডেপুটি স্পিকার এবং আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আমাদের চিফ হুইপ, বিরোধী দলের সদস্যরা, মন্ত্রিসভার সদস্যরা এবং আমাদের বিধানসভার বিরোধী দলের নেতা এবং সরকার পক্ষের সদস্য বৃন্দকে আমি আন্তরিকভাবে ধন্যবাদ জানাচ্ছি হাউস পরিচালনায় সাহায্য করার জন্য। অ্যাসেম্বলি সেক্রেটারিয়েটের যারা অফিসার এবং স্টাফ আছেন, তাদের প্রত্যেককে অভিনন্দন জানাচ্ছি এই হাউস পরিচালনায় সাহায্য করার জন্য। রেডিও, টি ভি, সংবাদপত্র, বিভিন্ন প্রচার মাধ্যমের যারা প্রতিনিধি রয়েছেন তারা যথেষ্ট সাহায্য করেছেন তার জন্য তাদের অভিনন্দন জানাচ্ছি। আমাদের পার্টির পক্ষ থেকে সকলকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দীর্ঘ কয়েক মাসের এই বাজেট অধিবেশনের আজকে সমাপ্তি দিবস। আপনি সুদক্ষ ভাবে সভার কাজ যেভাবে পরিচালনা করেছেন তার জন্য প্রথমে আপনাকে ধন্যবাদ জানাই, ধন্যবাদ জানিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মন্ত্রী মন্ডলীর যারা সদস্য তাদের, পরিষদীয় মন্ত্রীকে, চিফ হুইপকে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার অবর্তমানে যে রকম সুন্দরভাবে সভার কাজ পরিচালনা করেছেন, তাকে, বিরোধী দলের নেতা এবং বিরোধী দলের সদস্য বৃন্দকে এবং সরকার পক্ষের সদস্যবৃন্দকে ধন্যবাদ জানাই। রবীন্দ্রনাথের কথায় বলতে গেলে, 'যত্র বিশ্বং ভবত্যেকনীড়ম," সারা পৃথিবীকে এক বাড়ি সেই আদর্শকে আপনি ফলো করেন এবং আমদের এই বিধানসভায় নানা ভাষায়, নানা মত নানা পরিধান, বিবিধের মাঝে দেখ মিলন মহান, আমরা বিশেষ বিশেষ ক্ষেত্রে সবাই একমত হয়ে দেশের উন্নয়নের জন্য যেভাবে গতিশীলতাকে আপনি বাড়িয়ে তুলেছেন, তার জন্য আপনকে আবার ধন্যবাদ জানাই এবং সবার শেষে এই বিধানসভার যারা কর্মচারী, অফিসার্স এবং বেতার, দূরদর্শন, গণমাধ্যমে এবং সংবাদপত্রের যারা এসে এতক্ষণ সময় ধরে এই সভার সমস্ত বিবরণী নেন, তাদের ধন্যবাদ জানাই, সর্ব শেষে প্রার্থনা করি, "সর্বেযত্র সুখিনঃ সন্তু সর্বে সন্তু নিরাময়া ঃ সর্বে সন্দ বুদ্ধি মাপন্নতু মা কশচিৎ দুঃখম ভবেৎ'।

[7-35 — 7-44 p.m.]

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় দুটো ভাগে বাজেট অধিবেশনের আজকে শেষ দিন। এই দিনে আপনাকে অভিনন্দন জানানোর পালা। আপনি তো ভারতবর্ষের মধ্যে স্পিকার থাকার সময়ের রেকর্ড, যতদিন যাবে এই রেকর্ড উত্তরোত্তর বৃদ্ধি পাবে। আপনাকে আমাদের পক্ষ থেকে ধন্যবাদ জানাচ্ছি। ঠিক যে ভাবে আমাদের মুখ্যমন্ত্রী ভারতবর্ষের মধ্যে মুখ্যমন্ত্রীর সময়ের ভিতর দিয়ে রেকর্ডে আছেন, আরও যতদিন যাবে এই রেকর্ড বাড়বে, কেউ ভাঙতে পারবে না। ঠিক আপনার স্পিকার থাকার রেকর্ড কেউ ভাঙতে পারবে না। আমরা

দেখেছি বিভিন্ন ক্ষেত্রে ভারতবর্ষের অন্যান্য জায়গায় কোনও স্পিকারের কোনও অস্তিত্ব কোথাও হয়তো কোর্টে চ্যালেঞ্জ হয়েছে, কোথাও হয়তো কোনও ভাবে প্রশ্ন এসে দাঁড়িয়েছে, এই সবটাই আপনার কাছে আসে এবং আপনার মতামত তারা গ্রহণ করেন বিভিন্ন প্রদেশের যারা আছেন তারা। আমরা দেখেছি বিভিন্ন প্রদেশের স্পিকাররা আপনার মতামত গ্রহণ করেন। আপনি সেভাবেই আমাদের বিধানসভা পরিচালনা করার ব্যবস্থা করেছেন। প্রতিবার নতুন নতুন বিষয় সংযোজনের মধ্যে দিয়ে আপনি সংসদীয় গণতন্ত্রকে আরও জোরদার করার চেষ্টা করছেন। ইতি মধ্যেই আপনি সাবজেক্ট কমিটিস গঠন করেছেন, যা ভারতবর্ষের পার্লামেন্ট পরবর্তীকালে গ্রহণ করেছে। ঠিক সেই ভাবে আপনি পার্লামেন্টারি ফোরাম তৈরি করেছেন। আগামী দিনে ঐ ফোরাম এই সভার এবং সভার সদস্যদের মান উন্নয়নে সাহায্য করবে এবং আগামী দিনে সারা ভারতবর্ষের ক্ষেত্রে একটা ইতিহাস হবে। এবারে এই সভায় আপনি একটা নতুন পদ্ধতি চালু করেছেন—প্রশ্নোত্তরের সময় কোনও বিধায়ক যদি উপস্থিত না থাকেন তাহলে তার প্রশ্ন উত্থাপিত হবে না। আমি মনে করি এর ফলে সদস্যরা সভাকে, বিশেষ করে প্রশ্নোত্তর পর্বকে গুরুত্ব দিতে বাধ্য হচ্ছেন। আপনি যে নিষ্ঠা এবং যোগ্যতার সঙ্গে সভা পরিচালনা করেছেন তার জন্য আমি আমাদের পক্ষ থেকে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। ধন্যবাদ জানাচ্ছি বিরোধী দলের নেতাকে, বিভিন্ন দলের নেতাদের এবং হুইপের, তারা বিধানসভা পরিচালনার ক্ষেত্রে সর্ব বিষয়েই আপনাকে সাহায্য করেছেন। আমি ধন্যবাদ জানাচ্ছি ডেপুটি স্পিকারকে, তিনি আপনার অনুপস্থিতিতে খুবই সুষ্ঠুভাবে সভা পরিচালনা করেছেন। যে সমস্ত অফিসার, রিপোর্টার, সরকারি কর্মচারী এই সভা পরিচালনার কাজে এখানে নিযুক্ত আছেন তাদের সকলকে আমি ধন্যবাদ জানাচ্ছি। বিধানসভার গ্রুপ 'ডি' স্টাফ থেকে শুরু করে প্রতিটি স্তরের প্রতিটি কর্মচারীকে আমি ধন্যবাদ জানাচ্ছি। সাথে সাথে সংবাদপত্রের এবং ইলেকট্রনিক মিডিয়ার যারা এখানে উপস্থিত হয়ে সভার কার্যাবলি জনসাধারণের সামনে উপস্থিত করেছেন, তাদেরও আমি ধন্যবাদ জানাচ্ছি এবং আপনাকে আর একবার ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি** (ডেপুটি স্পিকার) ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুপস্থিতিতে এই বিধানসভার কাজ পরিচালনার ক্ষেত্রে আমি সরকার পক্ষের এবং বিরোধী পক্ষের—উভয়েরই সাহায্য এবং সহযোগিতা পেয়েছি। সেজন্য আমি প্রথমেই এই হাউসের যিনি নেতা, মাননীয় মুখ্যমন্ত্রীকে আন্তরিকভাবে ধন্যবাদ জানাচ্ছি। ধন্যবাদ জানাচ্ছি বিরোধী দলের নেতা মাননীয় ডাঃ জয়নাল আবেদিন সাহেবকে। তিনিও আমাকে সভা পরিচালনা করতে যথেষ্ট সাহায্য করেছেন, যার জন্য আপনার অনুপস্থিতিতে আমার পক্ষে হাউস পরিচালনা করা সম্ভব হয়েছে। আমি সভার নেতা এবং বিরোধী দলের নেতাকে এই জন্য আরও ধন্যবাদ জানাচ্ছি যে, তাদের উভয়ের প্রচেষ্টায় এবারে আমাদের হাউসে সদস্যদের উপস্থিতির হার যথেষ্ট বৃদ্ধি পেয়েছে এবং এটা অনস্বীকার্য যে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি, মাননীয় মুখ্যমন্ত্রী এবং বিরোধী দলের নেতার মিলিত প্রচেষ্টায় এটা সম্ভব হয়েছে। সাথে সাথে সংবাদপত্র এবং প্রচার মাধ্যমগুলি তাদের প্রচারের মধ্যে দিয়ে মাননীয় সদস্যদের সজাগ করেছে। ফলে শুধু উপস্থিতির হারই বাড়ে নি, বিভিন্ন বিষয়ে বিস্তারিত আলোচনা হয়েছে। সদস্যরা যখন সেসব আলোচনায় অংশ গ্রহণ করেছেন তখন আমাদের মনে হয়েছে যে, সদস্যরা যথাযথ লাইব্রেরি ওয়ার্ক করে, পড়াশুনা করে, বিভিন্ন ডকুমেন্টের সাহায্য নিয়েই আলোচনা করেছেন। সবচেয়ে

ভাল জিনিস বিরোধীদল আলোচনার সময় শুধু বিরোধিতার জন্য বিরোধিতা করেননি। তারা কনস্ট্রাকটিভ সাজেশনস গভর্নমেন্টকে দিয়েছেন যেটা বিরোধীদলের ভূমিকা হওয়া উচিত। কাজে-কাজেই এইভাবে সরকারপক্ষ এবং বিরোধীদল যৌথভাবে এই কাজ করে এই হাউসে আলোচনা স্তরে উন্নতি সাধন করেছেন। এরজন্য আমি উভয়পক্ষকে সরকারপক্ষ এবং বিরোধীদলের পক্ষকে ধন্যবাদ জানাই। মাননীয় সদস্যগণের সহযোগিতায় আজকে এই যে ফোরাম যেটা গঠিত হয়েছে, আমরা যদি সকলে মোটিভেট করতে পারি এবং সদস্যদের উৎসাহিত করে এই ফোরামের মাধ্যমে আমরা যদি আমাদের সংসদীয় গণতন্ত্রকে ব্যবহার করবার জন্য ডিবেটেড সোসাইটিকে যদি এটা ওয়ার্কিং শপ হিসাবে করতে পারি তাহলে ভারতবর্ষের মধ্যে এই হাউস সবচেয়ে শ্রেষ্ঠ বলে পরিগণিত হবে এই আশা করি। দীর্ঘদিনের এই হাউস পরিচালনার ক্ষেত্রে আমাদের সরকারপক্ষের চিফ হুইপ যে সহযোগিতা করেছেন তারজন্য তাকে আমি ধন্যবাদ জানাই। কারণ, তিনি সকাল থেকে একেবারে শেষ পর্যন্ত এই হাউসে থেকে সদস্য সংখ্যা রক্ষা করার চেষ্টা করেছেন এবং বিভিন্ন দলের হুইপ, বিশেষ করে বিরোধী দলের হুইপ তিনি এই হাউসে তাদের সদস্যদের উপস্থিতি রক্ষা করার জন্য যে চেষ্টা করেছেন তারজন্য আমি সকলকে অভিনন্দন জানাই এবং আরও ধন্যবাদ জানাই যে সমস্ত প্যানেল অব চেয়ারম্যান এই হাউস পরিচালরার ক্ষেত্রে সাহায্য করেছেন। এছাড়া এই হাউস পরিচালনার ক্ষেত্রে সাহায্য করেছেন সেক্রেটারি এবং বিধানসভার সকলস্তরের সরকারি কর্মচারিরা, তাদেরকে আমি ধন্যবাদ জানাই। ধন্যবাদ জানাই, সংবাদপত্রের সমস্ত সাংবাদিক বন্ধুদের যারা এই কাজে সব সময়ে সাহায্য করেছেন। এই কথা বলে পুনরায় আপনাকে, সরকারপক্ষের নেতা এবং বিরোধীদলের নেতাকে আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** I wish you all best of health during entireperiod and hope to meet you again in the next session. With these words I adjourn the House Sine die.

(The House was then adjourned Sine die at 7.44 p.m.)

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

**Vol : 104 No-II (Hundred and fourth Session) (May to June, 1994)**

(The 15th, 16th, 17th, 23rd, 24th, 27th, 28th, & 29th June, 1994)

**Discussion on the following Bills resumes together**

**(i) The West Bengal Municipal Corporation Laws (Third Amendment) Bill, 1994**

**(ii) The West Bengal Municipal Election Bill, 1994**

**(iii) The West Bengal Municipal (Amendment)**

**Bill, 1994**

**(iv) The Calcutta Municipal Corporation (Second Amendment) Bill 1994**

**(v) The Howrah Municipal Corporation (Second Amendment) Bill 1994**

**(vi) The Durgapur Municipal Corporation Bill, 1994**